**স্বর্ণকায়** ( স্বর্ণ সোণা—কায় দেহ ) সং, পুং, গরুড়। বিং, ত্রিং, সুবর্ণময় শরীর।

**স্বর্ণকার** (স্বর্ণকৃৎ (স্বর্ণ—কার, কৃৎ [কৃ করা + অ (ষণ্)০ (ক্বিপ্—ক ] যে করে, ২য়া —ষ) সং, পুং, সেকরা জাতি।

**স্বর্ণচূড়** (স্বর্ণ—চূড়া শিখা) সং, পুং, পক্ষি-বিশেষ, চাসপক্ষী। কুক্কুট।

**স্বর্ণজ** (স্বর্ণ—জ [জন্ জন্মান + অ (ড)—ক] জাত) সং, স্ত্রীং, টিন্‌ধাতু।

**স্বর্ণদী, স্বনদী**, স্বর্ স্বর্গ—নদী, ৬ষ্ঠী—ষ) সং, স্ত্রীং, মন্দাকিনী। গঙ্গা।

**স্বর্ণদীধিতি** ( স্বর্ণ—দীধিতি কিরণ) সং, পুং, অগ্নি, বহ্নি।

**স্বর্ণদ্রু** (স্বর্ণ—দ্রু বৃক্ষ) সং, পুং, আরগ্বধ-বৃক্ষ।

**স্বর্ণপক্ষ** ( স্বর্ণ—পক্ষ পালখ, ৬ষ্ঠী—হিং) সং, পুং, গরুড়, সুবর্ণপক্ষশালী।

**স্বর্ণপদ্মা** ( স্বর্ণ—পদ্ম, স্বর্ণপদ্মধারণ করে বলিয়া ] সং, স্ত্রীং, স্বর্গঙ্গা, সুরনদী।

**স্বর্ণপাঠক** ; সং, পুং, টঙ্কন, সোহাগা।

**স্বর্ণপুষ্প** (স্বর্ণ—পুষ্প ফুল ) সং, পুং, চম্পক বৃক্ষ। সোঁণালি গাছ। বাবলাগাছ। ষ্পা—স্ত্রীং, কলিকারি। স্বর্ণুলী।

**স্বর্ণফলা** ; সং, স্ত্রীং, পীতরম্ভা।

**স্বর্ণলতা** ; সং, স্ত্রীং, জ্যোতিষ্মতী।

**স্বর্ণবণিক্** ( স্বর্ণবণিজ্ স্বর্ণ—বণিজ্ ব্যবসায়ী) সং,পুং, সোণারবেণিয়া জাতিবিশেষ। এই জাতি বাণিজ্য ব্যবসায় দ্বারা বহু ধনের অধিকারী হইয়াছে। সংপ্রতি শিক্ষিত স্বর্ণবণিকেরা বলেন ;—"পূর্ব্বে তাঁহারা বৈশ্য জাতির অন্তর্গত ছিলেন, রাজা বল্লাল সেনকে ঋণদান না করায় তিনি কুপিত হইয়া উহাঁদিগকে পতিত করেন।" এই জাতির কলিকাতা, চুঁচুড়া ও তৎপার্শ্ববর্ত্তী স্থানে অধিক সংখ্যকের বাস। ইহাঁরা বৈষ্ণবধর্ম্মাবলম্বী, গোস্বামি-সম্প্রদায়ের শিষ্য। কলিকাতার সুপ্রসিদ্ধ মতিলাল শীল, বড়বাজারের মল্লিকবংশ, চোরবাগানের রাজা রাজেন্দ্রলাল মল্লিক, মহারাজা দুর্গাচরণ লাহা, ৺যদুলাল মল্লিক প্রভৃতি ধন কুবেরগণ স্বর্ণবণিক্ জাতি-সম্ভূত।

**স্বর্ণবর্ণা** ; সং, স্ত্রীং, হরিদ্রা।

**স্বর্ণবিন্দু** ( স্বর্ণ—বিন্দু ক্ষুদ্র চিহ্ন) সং, পুং, বিষ্ণু। সুবর্ণকণা। [ স্বর্ণ

**স্বর্ভানব** ; সং, পুং, রত্নবিশেষ, গোমেদ

**স্বর্ভানু** ( স্বর্ স্বর্গ=ভানু কিরণ, ৬ষ্ঠী—হিং) সং, পুং, রাহুগ্রহ।

**স্বর্যাত** ( স্বর্ স্বর্গ—যাত, ৭মী—ষ) বিং, ত্রিং, স্বর্গত, মৃত।

**স্বর্লোক** ( স্বর্ স্বর্গ—লোক ভুবন, বং—স) সং, পুং, সুরলোক, স্বর্গ।

**স্বর্বধূ, সর্ব্বেশ্যা** ( স্বর্ স্বর্গ—বধূ, বেশ্যা স্ত্রীং, ৬ষ্ঠী—ষ ) সং, স্ত্রীং, অপ্সরা।

**স্বর্ব্বাপী** ( স্বর্ স্বর্গ—বাপী জলাশয়) সং, স্ত্রীং, সুরনদী, গঙ্গা।

**স্বর্ব্বৈদ্য** ( স্বর্ স্বর্গ—বৈদ্য চিকিৎসক, ৬ষ্ঠী—ষ) সং, পুং, দ্বিং, স্বর্গের চিকিৎসক, অশ্বিনীকুমারদ্বয়।

**স্বর্লীন** ; সং, পুং, দানববিশেষ।

**স্বল্প** ( সু অতিশয়—অল্প) বিং, ত্রিং, অতি অল্প। অতি ক্ষুদ্র।

**স্বল্পকেশী** ; সং, পুং, ভূতকেশ। বিং, ত্রিং, অত্যল্পকেশবিশিষ্ট।

**স্বল্পপত্রক** ; সং, পুং, গৌরশাক।

**স্ববশ** (স্ব—বশ অধীন) বিং, ত্রিং, স্বায়ত্ত, আত্মবশ।

**স্ববাসিনী** (স্ব জ্ঞাতি [মধ্যে]—বাসিন্ যে বাস করে, ৭মী—ষ) সং, স্ত্রীং, চিরণ্টী, গৃহবাসিনী বিবাহিতা অবিবাহিতা কন্যা।

**স্ববীজ** (স্ব আপনি—বীজ) সং, পুং, আত্মা। ক্লীং, নিজকারণ।

**স্বসা** (স্বসৃ সু—অস্ হওয়া + ঋ—ক) সং, স্ত্রীং, ভগিনী, বোন।

**স্বস্তি** ( সু শুভ—অস্ হওয়া + তি (ক্তি)—ভাবে) অং, আশীর্ব্বাদ। শুভ, ক্ষেম, মঙ্গল। পুণ্যাদি। স্বীকার, হাঁ। সন্তোষ।

**স্বস্তিক** (স্বস্তি+কণ্—যোগ) সং, পুং,—ক্লীং,সম্মুখে বারাণ্ডা বা চাঁদনিযুক্ত প্রাসাদ। যোগাঙ্গ আসনবিশেষ। সং, পুং, মাঙ্গলিক দ্রব্য। পিটুলিনির্ম্মিত মাঙ্গল্য দ্রব্যবিশেষ। সর্পফণা। সর্পফণাকৃতি হস্তপাত্র, হাতের ঠোঙা। চতুষ্পথ, চৌরাস্তা। আকৃতিবিশেষ, যাহা বস্তু বা দ্রব্যের উপর অঙ্কিত হইলে উহার শুভোৎপাদন করে। চতুষ্ক, আসন-বিশেষ। পিষ্টকবিশেষ। লম্পট। লশুন।

**স্বস্তিমুখ** (স্বস্তি—মুখ আরম্ভ) সং, পুং, লেখ, লিপি। ব্রাহ্মণ। বিং, ত্রিং, স্তুতিপাঠক।

**স্বস্তিবাচন** (স্বস্তি মঙ্গল—বাচন উচ্চারণ, ৬ষ্ঠী—ষ) সং, ক্লীং, মঙ্গলকার্য্যারম্ভে মঙ্গল কথন, স্বস্তিশব্দের উচ্চারণ।

**স্বস্তিবাচনিক** (স্বস্তিবাচন+ইক (ঞিক) —প্রং) বিং, ত্রিং, স্বস্তিবাচনকারক। স্বস্তিবাচনসম্বন্ধীয়।

**স্বস্ত্যয়ন** (স্বস্তি মঙ্গল—অয়ন [আ—ই গমন করা+অন (অনট্)—ভা] আগমন, ৭মী—হিং) সং, ক্লীং, কু গ্রহ-শান্তির নিমিত্ত বেদাদিবিহিত মঙ্গলকর্ম্মানুষ্ঠান, শুভাবহবিধি। দানগ্রহীতা ব্রাহ্মণগণের আশীর্ব্বাদ।

**স্বস্থ** (স্ব আপনি—স্থ যে থাকে, ৭মী—ষ) বিং, ত্রিং, নিরুদ্বিগ্ন, নিঃসন্দিগ্ধ-চিত্ত, স্থির। বিনায়াসে সুখে অবস্থিত। শিং—১ "স্বস্থা ভবন্তু ময়ি জীবতি ধার্ত্তরাষ্ট্রাঃ" সন্তুষ্ট-চিত্ত। সমাহিত-চিত্ত। সুস্থ, নীরোগ। (স্বর্ স্বর্গ—স্থা থাকা+অ (ড)—ক) স্বর্গস্থ, মৃত।

**স্বস্রীয়** (স্বসৃ ভগিনী+ঈয় (ঈয়)—অপত্যার্থে) সং, পুং, স্ত্রী—য়া, ভগিনীর পুত্র বা কন্যা। বিং, ত্রিং, ভগিনীসম্বন্ধীয়।

**স্বাক্ষপাদ্য**; সং, পুং, নৈয়ায়িক, তার্কিক।

**স্বাক্ষর** (স্ব—অক্ষর) সং, পুং, সহি, দস্তখৎ।

**স্বাগত** (সু শুভ—আগত আগমন) সং, ক্লীং, সুখে আগমন। শিং—১ "স্বাগতং স্বানধিকারান্।" (কুমার)। কুশলপ্রশ্ন। শুভাগমন। তা—স্ত্রীং, ১১ অক্ষর ছন্দোবিশেষ।

**স্বাঙ্কিক**; সং, পুং, মার্দ্দঙ্গিক।

**স্বাচ্ছন্দ্য** (স্বচ্ছন্দ+য (ষ্ণ্য)—ভাবে) সং, ক্লীং, স্বচ্ছন্দতা, স্বাধীনতা। সুস্থতা, স্বাস্থ্য।

**স্বাতন্ত্র্য** (স্বতন্ত্র স্বেচ্ছাচারী+য (ষ্ণ্য)—ভা) সং, ক্লীং, স্বতন্ত্রতা, স্বাধীনতা।

**স্বাতি**—তী (সু শুভ, অথবা স্ব আপন—অৎ গমন করা+ই—ক) সং,স্ত্রীং, নক্ষত্রবিশেষ, ইহাতে জাতফল, যথা—"কন্দর্পরূপপ্রভয়া সমেতঃ কান্তাজনপ্রীতিরতিপ্রসন্নঃ। স্বাতিঃ প্রসূতৌ যদি নিতাং স্যাৎ মহামতিঃ প্রাপ্তবিভূতিযোগঃ।" সূর্য্যপত্নীবিশেষ। খড়্গ।


স্বাতী (নক্ষত্র)

**স্বাত্মরক্ষা** [Fencing) আক্রমণ অথবা আত্মরক্ষার্থে তরবারি প্রয়োগবিষয়ক নৈপুণ্য-সাধন-বিদ্যা।

**স্বাদ** (স্বাদ্ আস্বাদন করা+অ (অল্)—ভা) সং, পুং, রসানুভব, লেহন। প্রীতি। +অল্—র্ম্ম) রস-আস্বাদ।

**স্বাদন** (স্বাদ দেখ, অন (অনট্)—ভা) সং, ক্লীং, রসগ্রহণ, আস্বাদানুভব। (+অনট্ —র্ম্ম) রস।

**স্বাদিত** (স্বাদ দেখ, ত (ক্ত)—র্ম্ম) বিং, ত্রিং, ভক্ষিত, গৃহীতস্বাদ। আস্বাদিত, লীঢ়। প্রীত।

**স্বাদু** (স্বদ্ আস্বাদ করা+উণ—ক) বিং, ত্রিং, দুঃ—দু কিম্বা দ্বী—দ্বঃ, মিষ্ট, মধুর, সুস্বাদ। মনোজ্ঞ। সং, পুং, মধুররস। ওষধিবিশেষ, জীরক। মধু, গুড়। দু, দ্বী —স্ত্রীং, দ্রাক্ষা।

**স্বাদুকা**; সং, স্ত্রীং, নাগদন্তী।

**স্বাদুখণ্ড**; সং, পুং, গুড়।

**স্বাদুগন্ধা**; সং, স্ত্রীং, ভূমিকুষ্মাণ্ড।

**স্বাদুধন্বা**; সং, পুং, কামদেব।

**স্বাদুফল**; সং, ক্লীং, বদরীফল। লা—স্ত্রীং, কোলি।

**স্বাদুরসা**; সং, স্ত্রীং, ওষধিবিশেষ, কাকোলী। দ্রাক্ষাজাতসুরা। দ্রাক্ষা। আমড়া। শতাবরী।

**স্বাদুকণ্টক** (স্বাদু মিষ্ট—কণ্টক কাঁটা) সং, পুং, বিকঙ্কতবৃক্ষ। গোক্ষুরীলতা। বিকণ্টকবৃক্ষ।

**স্বাদ্বম্ল** (স্বাদু মিষ্ট—অম্ল টক) সং, পুং, দাড়িম্ববৃক্ষ।

**স্বাধিকার** (স্ব আপনি—অধিকার, ৬ষ্ঠী—য) সং, পুং, নিজ অধিকার, নিজ কর্ত্তব্য। শিং—১ "কশ্চিৎ কান্তাবিরহগুরুণা স্বাধিকারাৎ প্রমত্তঃ শাপেনাস্তংগমিতমহিমা।"

**স্বাধিষ্ঠান**; সং, ক্লীং, লিঙ্গমূলস্থ সুষুম্না অন্তর্গত ষট্‌দলপদ্মবিশেষ।

**স্বাধীন** (স্ব আপনি—অধীন বশ, ৬ষ্ঠী—য) বিং, ত্রিং, স্বেচ্ছাচারী, আত্মবশ, পরাধীন নয়, স্বতন্ত্র।

**স্বাধীনতা** (স্বাধীন+তা—ভাবে) সং, ক্লীং. স্বতন্ত্রতা, আত্মবশতা।

**স্বাধীনপতিকা, স্বাধীনভর্তৃকা** (স্ব আপনি—অধীন বশ—পতি, ভর্তৃ স্বামী. ৬ষ্ঠী—হিং) সং, স্ত্রীং, নায়িকাবিশেষ, নায়ক যাহার বশীভূত। শিং—১ "কান্তো রতিগুণাকৃষ্টো ন জহাতি যদন্তিকম্। বিচিত্রবিভ্রমাসক্তা সা স্যাৎ স্বাধীনভর্তৃকা।

**স্বাধ্যায়** (স্ব সুকৃত—আ আদৃত্য—অধ্যায় অধ্যয়ন। সুকৃতির জন্য আবৃত্তিপূর্ব্বক অধ্যয়ন অথবা আবৃত্তিপূর্ব্বক বেদাধ্যয়ন; আভিধানিক নাম জপ ও জাপ। কোন কোন মতে শাস্ত্রমাত্রেরই সুন্দর ও বিশিষ্টরূপে অধ্যয়নকে স্বাধ্যায় কহে। "সু" শব্দের অর্থ সুন্দর, আ শব্দে বিশিষ্টরূপে এবং অধ্যায় শব্দে অধ্যয়ন। ইহার যুক্তি সুস্পষ্ট। যোগাদি শাস্ত্রে উল্লিখিত হইয়াছে "ধর্ম্মঃ স্যাৎ পরমার্থায় সত্যং তাদাত্মশুদ্ধয়ে। ক্ষমা স্যাৎ লোকলাভায় স্বাধ্যায়ো ব্রহ্মহেতবে।" অর্থাৎ ধর্ম্ম দ্বারা পরমার্থ, সত্য দ্বারা আত্মশুদ্ধি, ক্ষমাদ্বারা লোকজয়, এবং স্বাধ্যায় দ্বারা পরমার্থ লাভ হয়। বিজ্ঞানমতে সু শব্দে ঈশ্বর, আ শব্দে প্রকৃতি এবং অধ্যায় শব্দে আলোচনা। বেদে এই পুরুষ প্রকৃতির সর্ব্বতোভাবে আলোচনা আছে। এই জন্য ইহার নাম স্বাধ্যায় অথবা স্ব শব্দে আত্মা, ও অধ্যায় শব্দে সবিশেষ বিচার পূর্ব্বক অধ্যয়ন। কিম্বা স্ব শব্দে সুখাধিষ্ঠান স্বর্গ যে স্বর্গ ঈশ্বর রূপের নামান্তর মাত্র। এবং অধ্যায় শব্দে প্রাপ্তির ব্যাপ্তি। কোন কোন তন্ত্রমতে স্ব শব্দে স্বাধিষ্ঠান চক্র এবং অধ্যায় শব্দে কুলকুণ্ডলিনীর সাক্ষাৎদর্শন। ভক্তিশাস্ত্রমতে স্ব শব্দে বিষ্ণু, অধ্যায় শব্দে অধিষ্ঠান, সেই বিষ্ণুতে অধিষ্ঠান অথবা স্ব শব্দে অসাধারণ এবং অধ্যায় শব্দে প্রাপ্তি। কোন কোন মতে স্বাধ্যায়ের অর্থ যোগ। কেন না "যোগকর্ম্মসু কৌশলম্, যোগে ব্রহ্মাত্মনোরৈক্যম্।" অর্থাৎ যোগ শব্দের লৌকিক অর্থ কর্ম্মদক্ষতা এবং পারলৌকিক অর্থ ব্রহ্ম ও আত্মার একতা) সং পুং, বেদাধ্যয়ন, বেদপাঠ। বেদাংশ বিশেষ।

**স্বাধ্যায়বান্, স্বাধ্যায়ী** (স্বাধ্যায়বৎ স্বাধ্যায়+বৎ (বতু)—অস্ত্যর্থে। স্বাধ্যায়িন্, স্বাধ্যায়+ইন্—অস্ত্যর্থে) সং, পুং, বেদপাঠক, যে বেদ পড়ে।

**স্বান** (স্বন্ শব্দ করা+অ (ঘঞ্)—ভা) সং, স্বন, ধ্বনি, শব্দ।

**স্বান্ত** (স্বন্ শব্দ করা+ত (ক্ত)—ক, নিপাতন) সং, ক্লীং, চিত্ত, মনঃ। গহ্বর। (+ক্ত—র্ম্ম) বিং, ত্রিং, শব্দিত, স্বনিত।

**স্বাপ** (স্বপ্ নিদ্রিত হওয়া+অ (ঘঞ্)—ভা) সং, পুং, নিদ্রা। নিদ্রাবস্থায় বিবা-

মুত্তব, স্বপ্ন। অচৈতন্য। পক্ষাঘাত, স্পর্শ-শক্তি-রাহিত্য। পক্ষাঘাত রোগ।

**স্বাপতেয়** (স্ব নিজ বা ধন—পতি স্বামী+এয়(ঞেয়)—ইদমর্থে) সং, ক্লীং, ধন, সম্পত্তি, বিভব।

**স্বাপদ** (শ্বাপদ দেখ, শ=স) সং, পুং, বন্যজন্তু। হিংস্রজন্তু।

**স্বাভাবিক** (স্বভাব প্রকৃতি+ইক(ষ্ণিক)—ভবার্থে) বিং, ত্রিং, স্বভাবসিদ্ধ, নৈসর্গিক।

**স্বামিজঙ্ঘী** (—জিন্‌) সং, পুং, পরশুরাম।

**স্বামিত্ব** (স্বামিন্‌+ত্ব—ভাবে) সং, ক্লীং, প্রভুত্ব, কর্তৃত্ব। স্বত্ব, অধিকার।

**স্বামী** (স্বামিন্‌, স্ব ঐশ্বর্য্য+মিন্‌—অস্ত্যর্থে) সং, পুং, অধিপতি, প্রভু। রাজা। শিং—১ স্বাম্যমাত্যঃ সুহৃৎ কোষো রাষ্ট্রদুর্গবলানি চ।" পতি, ভর্ত্তা। পণ্ডিত ব্রাহ্মণ। গুরু। কার্ত্তিকেয়। বিষ্ণু। শিব। বাৎস্যায়ন মুনি। গরুড়। পরমহংস, যথা—শ্রীধর স্বামী প্রভৃতি। বিং, ত্রিং, অধিকারী। প্রভু।

**স্বায়ম্ভুব** (স্বয়ম্ভূ ব্রহ্মা+অ(ষ্ণ)—অপত্যার্থে ইত্যাদি) সং, পুং, স্বয়ম্ভূ-পুত্র, প্রথম মনু। বিং, ত্রিং, স্বয়ম্ভূ সম্বন্ধীয়। শিং—১ "ধাম স্বায়ম্ভুবং যযুঃ।" স্বী—স্ত্রীং, ব্রাহ্মী।

**স্বারাট্‌** (স্বরাজ্‌, স্বর্‌ স্বর্গ—রাজ্‌ দীপ্তি পাওয়া+০(ক্বিপ্‌)—ক, ৭মী—ষ) সং, পুং, স্বর্গের রাজা, ইন্দ্র।

**স্বারাজ্য** (স্বরাজ্‌+য(ষ্ণ্য)—ভা) সং, ক্লীং, ঈশ্বরত্ব। (স্বরাজ+ষ্ণ্য) স্বর্গরাজ্য। ইন্দ্রত্ব।

**স্বারোচিষ** (স্বরোচিষ+অ(ষ্ণ)—অপত্যার্থে) সং, পুং, দ্বিতীয় মনু।

**স্বার্জ্জিত** (স্ব—অর্জ্জিত) বিং, ত্রিং, স্বয়ং লব্ধ।

**স্বার্থ** (স্ব আপনি—অর্থ প্রয়োজন ইত্যাদি, ৬ষ্ঠী—ষ) সং, পুং, স্বকার্য্য, নিজ-প্রয়োজন। স্বীয় অর্থ। বিশেষণ। ক্রিয়ার্থ-বিশেষ।

**স্বার্থপর** } (স্বার্থ—পর পরায়ণ
**স্বার্থপরায়ণ** } তৎপর, ৭মী—ষ) বিং, ত্রিং, স্বকার্য্যসাধনে তৎপর, নিজপ্রয়োজন-সিদ্ধি বিষয়ে ব্যগ্র।

**স্বার্থিক** (স্বার্থ+ইক(ষ্ণিক)—র্থ) বিং, ত্রিং, স্বার্থে বিহিত (ব্যাকরণোক্ত প্রত্যয়)। নিজ অর্থ দ্বারা সম্পাদিত। স্বার্থপর।

**স্বাস্থ্য** (সুস্থ+য(ষ্ণ্য)—ভাবে) সং, ক্লীং, সুস্থতা, আরোগ্য। সন্তোষ। নিরুদ্বেগ, নিশ্চিন্ততা, সুখ।

**স্বাহা** (সু শুভ—আ—হ্বে [দেবতাদিগকে] আহ্বান করা+অ(ড)—ণ, কিম্বা স্বদ্‌ আস্বাদন করা+অ—প্রং, দ=হ) অং, দেবোদ্দেশে অগ্নিতে ঘৃত প্রদান। তদ্দানের মন্ত্র। (—আ—র্থ) "অগ্নির ভার্য্যা। মাতৃকাবিশেষ; যথা—নমঃ স্বধায়ৈ স্বাহায়ৈ।"

**স্বাহাপতি** } (স্বাহা অগ্নিপত্নী—পতি
**স্বাহাপ্রিয়** } স্বামী, প্রিয়, ৬ষ্ঠী—ষ) সং, পুং, অগ্নি।

**স্বাহাভুক্‌** (স্বাহাভুজ্‌, স্বাহা—ভুজ্‌ [ভুজ্‌ ভোজন করা+০(ক্বিপ্‌)—ক] যে ভোজন করে, ২য়া—ষ) সং, পুং, দেবতা।

**স্বিৎ** (সু—ই গমন করা+০(ক্বিপ্‌)—ক, ৎ—আগম) অং, প্রশ্ন বিতর্ক। সংশয়। পাদপূরণার্থক।

**স্বিন্ন** (স্বিদ্‌ ঘর্ম্মাক্ত হওয়া ইত্যাদি+ত(ক্ত)—ক) বিং, ত্রিং, স্বেদযুক্ত, ঘর্ম্মাক্ত; যথা—"স্বিন্নস্নাতো মলাদিব।" আর্দ্র। পক্ব। ক্লিন্ন।

**স্বীক** (স্ব—ঈক(কীক)—প্রং) বিং, ত্রিং, স্বকীয়।

**স্বীকার** (স্ব আপনি—কার করণ+ঈ [চ্বি]) অঙ্গীকার। পরিগ্রহ। প্রতিগ্রহ। গ্রহণ। আয়ত্তীকরণ। বশীকরণ।

**স্বীকৃত** (স্ব আপনি কৃত যাহা করা

হইয়াছে, ঈ(চ্বি)—অভূত তদ্ভাবার্থে ) বিং, ত্রিং, অঙ্গীকৃত। সম্মত। পরিগৃহীত। প্রতিগৃহীত, গৃহীত। আয়ত্তীকৃত।

**স্বীয়** ( স্ব আপনি+ঈয়(ছীয়)—ইদমর্থে ) বিং, ত্রিং, স্বকীয়, আত্মীয়, নিজ। য়া—স্ত্রীং, নায়িকাবিশেষ, স্বামীর প্রতি অনুরক্তা নায়িকা।

**স্বেচ্ছা** (স্ব—আপনি—ইচ্ছা, ৬ষ্ঠী—ষ) সং, স্ত্রীং, যদৃচ্ছা, আপন ইচ্ছা, স্বচ্ছন্দ।

**স্বেচ্ছাচারী** (স্বেচ্ছাচারিন্, স্বেচ্ছা—আচারিন্ যে আচরণ করে, ৩য়া—ষ ) বিং, ত্রিং, স্বাধীন, যে আপন ইচ্ছানুরূপ আচরণ করে ; অবাধ্য।

**স্বেচ্ছামৃত্যু** ( স্বেচ্ছা আপন ইচ্ছা—মৃত্যু মরণ) সং. পুং, ভীষ্ম।

**স্বেদ** ( স্বিদ্ ঘর্ম্মাক্ত হওয়া ইত্যাদি+অ ( অল্ )—ভাবে ) সং, পুং, তাপ। ঘর্ম্ম, ঘাম। ক্লেদ। বাষ্প। উষ্ম।

**স্বেদজ** ( স্বেদ ক্লেদ—জ [জন্ জন্মান+অ(ড)—ক] যে জন্মে, ৫মী—ষ] বিং, ত্রিং, উষ্মজাত, কৃমিদংশ মশকাদি।

**স্বেদন** (স্বিদ্-ণিচ্=স্বেদি ঘর্ম্মাক্ত করা+অনট্—ভাবে ) সং, ক্লীং, স্বেদ, ঘর্ম্ম। ঘর্ম্মজনন, ঘর্ম্মোৎপত্তি। ঘর্ম্মনিঃসারণ, ভাপ্‌য়া (+অনট্—ণ, ঈপ্ ) নী—স্ত্রীং, লৌহময় পাকপাত্র।

**স্বেদনিকা** ( স্বেদনী [স্বেদন ঘর্ম্ম+ঈপ ] +কণ্—যোগ ) সং, স্ত্রীং, লৌহময় পাকপাত্র, ভর্জ্জন-পাত্র।

**স্বৈর** ( স্ব আপনি—ঈর্ গমন করা, প্রেরণ করা+অ(অন্)—ক ) বিং, ত্রিং, আত্মবশ, স্বাধীন, স্বচ্ছন্দ। মন্দ, জড়। (+অল্—ভাবে) সং, ক্লীং, স্বেচ্ছাধীনতা, যথেচ্ছাচার।

**স্বৈরচারী** ( স্বৈরচারিন্ স্বৈর—চারী [চর্ গমনকরা+ইন্(ণিন্)—ক) যে গমন করে। বিং, ত্রিং, স্বেচ্ছাচারী, অবাধ্য। রিণী—স্ত্রীং, ব্যভিচারিণী স্ত্রী।

**স্বৈরতা, স্বৈরিতা** ( স্বৈর, স্বৈরিন্+তা—ভা) সং, স্ত্রীং, যথেচ্ছাচারিতা।

**স্বৈরিন্ধ্রী** ( স্বৈর—স্বাচ্ছন্দ্য—ধৃ ধারণ করা, নিপাতন) সং, স্ত্রীং, পরবেশ্মস্থা শিল্পকারিণী।

**স্বৈরী** ( স্বৈরিন্, স্বৈর দেখ, ইন্(ণিন্)—ক) বিং, ত্রিং, স্বেচ্ছাচারী, অবাধ্য। রিণী—স্ত্রীং, ব্যভিচারিণী। চতুঃপুরুষগামিনী।

**স্বোপার্জ্জিত** ( স্ব+উপার্জ্জিত ) বিং, ত্রিং, স্বার্জ্জিত।

**স্বোরস** ; সং, পুং, স্বরস, শিল্লাপিষ্ট তৈলবিশেষ।

---





; ব্যঞ্জনবর্ণের ত্রয়স্ত্রিংশৎবর্ণ। ইহার উচ্চারণস্থান কণ্ঠ। (হা ত্যাগ করা, কিংবা হন্ বধ-করা+অ (ড)—ক) সং, পুং, শিব। বিষ্ণু। জল। শূন্য, '০' গগন। ধারণ। মঙ্গল। স্বর্গ। রক্ত। ঘোটক। ভয়। ধ্যান। আকাশ। জ্ঞান। চন্দ্র। যুদ্ধ। রোমাঞ্চ। গর্ব্ব। চিকিৎসক। কারণ। উদ্দেশ্য। হা—স্ত্রীং, বীণা। ক্লীং, ঈশ্বর, পরমাত্মা। আনন্দ, হর্ষ। আহ্বান। অস্ত্রশস্ত্র। মণিপ্রভা। বীণাধ্বনি(হা+অ(ড)—ভাবে) অং, সম্বোধন। পাদপূরণার্থক। কোপ। নিন্দা। নিয়োগ। নিগ্রহ। চিন্তন। মৃত্যু। পুং, ছেদন, উপদেশ। ধারণ। বিং, ত্রিং, হাস্য, উচ্চহসিত। মত্ত, সুরামত্ত।

**হওন** (দেশজ) সং, বর্ত্তন। জন্মান।

**হওয়া** (দেশজ) সং, জন্মান, উৎপত্তি।

**হংস** ( হন্ বধ করা+স—র্ম্ম) সং, পুং, হাঁস। (+স—ক ) বিষ্ণু। সূর্য্য। পরমাত্মা। ব্রহ্মা। শিব। অশ্ব। মাৎসর্য্য।

মহিষ। পরমব্রহ্ম। পরমাত্মা। "হংসং তনৌ সন্নিহিতং চরন্তং।" গূঢ়মন্ত্রবিশেষ,



হংস।

অজপামন্ত্ররূপবর্ণ। শিং—১ "হংকারেণ বহির্যাতি সকারেণ বিশেৎ পুনঃ।" নির্লোভ যতি। নরপতি। গুরু। পর্ব্বত। মৎসর। দেহস্থ বায়ুবিশেষ। অশ্ববিশেষ। (শব্দের পরবর্ত্তী হইলে) শ্রেষ্ঠ, উৎকৃষ্ট, প্রধান। (হন্+অন্—ক, সুক্—আগম) বিং, ত্রিং, ভেষজ। সী—স্ত্রীং, (+স—র্ম) স্ত্রীহাঁস। চন্দনবিশেষ।

**হংসক** (হংস—কৈ প্রকাশ পাওয়া+অ (ড)—ক) সং, পুং, পাদাভরণবিশেষ, পাঁইজোর, মল, নুপুর। (হং—কণ্) রাজহংস। হংস। তালবিশেষ। সিকা—স্ত্রীং, হংসী।

**হংসকুট**; সং, পুং, পর্ব্বতবিশেষ। ককুৎ।

**হংসগদ্গদা** (হংস—গদ্ শব্দ করা, দ্বিত্ব, অ, আপ্) সং, স্ত্রী, মধুরভাষিণী।

**হংসগামিনী** (হংস—গামিনী [গম্ গমন করা+গিন্—ক] যে গমন করে, য়ং—স) সং, স্ত্রীং, হংসবৎ গমনশীলা নারীবিশেষ। ব্রহ্মাণীদেবী।

**হংসদাহন** (হংস—দাহন পোড়ান, উদ্দীপন) সং, ক্লী, অগুরু, সুগন্ধিকাষ্ঠবিশেষ।

**হংসনাদিনী** (হংস—নাদিনী [নদ্ শব্দকরা +ণিণ্—ক, ঈপ্] যে রব করে, য়ং—স) সং, স্ত্রীং, পরম সুন্দরী স্ত্রী, যাহার মধ্যভাগ ক্ষীণ, বিপুল নিতম্বদেশ, হস্তীর ন্যায় গমন ও কোকিলের ন্যায় স্বর। শিং—১ "গজেন্দ্রগমনা তন্বী কোকিলানাং কৃতাম্বিতা। নিতম্বে গুর্ব্বিণী যা সা কথ্যতে হংসনাদিনী।"

**হংসপদী**; সং, স্ত্রীং, গোধাপদী।

**হংসপাদ** (হংস—পাদ পা যাহার সহিত ইহাদের বর্ণ আকৃতি প্রভৃতির তুলনা করা যায়) সং, পুং, হিঙ্গুল।

**হংসমালা** (হংস—মালা) সং, স্ত্রীং, পাতিহাঁস। হংসশ্রেণী।

**হংসমাষা**; সং, স্ত্রীং, মাষপর্ণী।

**হংসরথ, হংসবাহন** (হংস—রথ, বাহন, ৬ষ্ঠী—হিং) সং, পুং, ব্রহ্মা, প্রজাপতি।

**হংসলোহক**; সং, ক্লীং, পিত্তল, পিতল।

**হংসাভিখ্য** (হংস—অভিখ্যা সৌন্দর্য্য, শোভা। তুল্যবর্ণ হেতু) সং, ক্লীং, রজত, রৌপ্য।

**হংসারূঢ়**; সং, পুং, ব্রহ্মা। স্ত্রীং, ব্রহ্মাণী।

**হংহো** (হং—হো উভয়ই সম্বোধনসূচক অব্যয়, অথবা হং অব্যক্ত শব্দ—হা ত্যাগ করা+ও—প্রং) অং, সম্বোধন, প্রায় গর্ব্বিত ব্যক্তিরাই ব্যবহার করে। প্রশ্ন।

**হক** (আরবী) বিং, যথার্থ, ন্যায্য। স্বত্ব।

**হক্ক** (হক্ অনুকরণ শব্দ—ক শব্দার্থ কৈ ধাতুজ) সং,পুং,গজসমাহ্বান, হাতির ডাক।

**হজম** (আরবী) পরিপাক। আত্মসাৎ করা।

**হজরত** (আরবী) সম্ভ্রান্ত ব্যক্তিকে সম্বোধন করিবার জন্য এই শব্দ ব্যবহৃত হয়। প্রভু।

**হজ্জত** (আরবী) তর্কবিতর্ক। ঝগড়া।

**হঞ্জি**; সং, পুং, ক্ষুৎ, হাঁচী।

**হঞ্জে**, **হণ্ডা** (হিণ্ড্ অনাদর করা+০—ক্ত, নিপাতন) অং, নাট্যে—ভৃত্যার প্রতি স্ত্রীলোকের সম্বোধনসূচক শব্দ।

**হট**, সং, ছলনা, চাতুরী। শিং মনসার হটে সাধু ভিক্ষা মাগি খায়।

**হটন, হঠন** (দেশজ) সং. পশ্চাৎ গমন। পরাস্ত হওন।

**হট্ট** (হট্ দীপ্তি পাওয়া+ট—ক) সং, পুং, ক্রয়বিক্রয়স্থান, হাট।

**হট্টগোল**, বি, গোলযোগ, গোলমাল।

**হট্টবিলাসিনী** (হট্ট হাট—বি—লস্ ক্রীড়া করা, আমোদকরা+ইন্(ণিন্)—ক, ঈপ্) সং, স্ত্রীং, বারাঙ্গনা বেশ্যা। গন্ধৌষধি-বিশেষ।

**হঠ** (হঠ্, বলাৎকার করা+অ(অল্)—ভা) সং, পুং, বলাৎকার) লুঠ। প্রসভ। পশ্চাদ্গতি।

**হঠপর্ণী** (হঠ পাণা—পর্ণ পাতা) সং, স্ত্রীং, শৈবাল, শেওলা।

**হঠবন্দীকরণ**—বলপূর্ব্বক কয়েদ করা।

**হঠাৎ** (হঠ শব্দজ) ক্রিং, বিং, অকস্মাৎ, দৈবাৎ। [করণ।

**হঠাম** (দেশজ) সং, পরাস্তকরণ, পরাভব-

**হঠালু, হঠী** (হঠী—আলুবুন) সং, পুং, কুম্ভিকা, পাণা।

**হড়ি** (হঠ্ বলাৎকার করা+ই-খি) সং, পুং, কাষ্ঠযন্ত্রবিশেষ, হাড়িকাঠ।

**হড়িক, হড্ডক, হড্ডিক** (হঠ+ইক—ক) সং, পুং, ঝাড়ুদার, হাড়িজাতি।

**হড়্কা,** সং, (দেশজ) আঘাত, ধাক্কা, পিছলেপড়া।

**হড্ড** (হঠ+ড—ক) সং, ক্লীং, অস্থি, হাড়।

**হড্ডক** } (হড্ড—কণ্, ফিক—প্রং) **হড্ডিক** } সং, পুং, হাড়ি জাতি।

**হড্ডজ** (হড্ড হাড়—জ [জন্ জন্মান+অ(ড)—ক] জাত) সং, ক্লীং, মজ্জা।

**হড্ডিপ** ; সং, পুং, মলেগ্রহি, হাড়ি।

**হণ্ডা** (হন্+ডা—ক) সং, স্ত্রীং, হাঁড়া। দাসীকে সম্বোধন করিবার শব্দ।

**হণ্ডিকা, হণ্ডী** (হণ্ডা+কণ্—আপ্—প্রং, ঈপ্) সং,স্ত্রীং,মৃৎপাত্রবিশেষ, হাড়ী।

**হণ্ডে** (হিণ্ড্ অনাদর করা+এ—ভা, নিপাতন) অং, নাট্যে—নীচজাতীয়, স্ত্রীলোকের প্রতি সম্বোধনসূচক শব্দ।

**হত** (হন্ বধ করা+ত(ক্ত) র্ম) বিং, ক্রিং, বিনষ্ট। বিনাশিত। ব্যাহত। প্রতিহত। গুণিত। নিরাশ। কুৎসিত। হন্ব। তুচ্ছ। (+ক্ত—ভা) সং, ক্লীং, হনন। গুণন।

**হতক** (হত+কণ্—যোগ) সং, পুং, ভীরু, কাপুরুষ। নীচ। নষ্টপ্রায়, মন্ত। হতভাগ্য।

**হতজীবিত** (হত—জীবিত প্রাণ) বিং, ক্রিং, মৃত, গতায়ু। ক্লীং, মৈরাশ্য।

**হতভম্ব,** বিং, স্তম্ভিত, নির্বাক্।

**হতমূর্খ** ; সং, পুং, আড়মূঢ়, গণ্ডমূর্খঃ। শিং—১ "ক্রূরঃ খলো হতমূর্খঃ পাপশীলো ভবেন্নরঃ।"

**হতস্মর** (হত—স্মর কামদেব, ওষ—হিং, কামদেব যৎকর্তৃক ভস্মীভূত হইয়াছিল) সং, পুং, মহাদেব।

**হতাদর** (হত বিনষ্ট—আদর, বং-স+৬ষ্ঠী—হিং) সং, পুং, অসম্মান, অমর্য্যাদা। বিং, ক্রিং, অবজ্ঞাত।

**হতাধ্বর** (হত—অধ্বর যজ্ঞ, ওয়া—হিং, শিবের মানহানি মানসে দক্ষরাজা শিব-হীন যজ্ঞ আরম্ভ করেন, সেই যজ্ঞে সতীদেবী পতির অবমাননার প্রাণত্যাগ করেন। শিব ইহা শ্রবণে সতীশোকে একান্ত অধীর হইয়া দক্ষের যজ্ঞ নাশ করেন) সং, পুং, শিব।

**হতাশ** (হত বিনষ্ট—আশা আকাঙ্ক্ষা ৬ষ্ঠী—হিং) বিং, ক্রিং, নির্দ্দয়। নিরাশ, আশারহিত। দুষ্ট। নিষ্ফল, বন্ধ্য। দুর্ব্বল।

**হতি** (হন্ বধ করা+তি(ক্তি)—ভা) সং, স্ত্রীং, হনন। ব্যাঘাত। অপকর্ষ। গুণন।

**হতোঽস্মি** (হত—অস্মি আমি) বিং, ক্রিং, আমি হত হইলাম। স্ত্রীলিঙ্গে হতাস্মি।

**হতৌজাঃ** ( হতৌজস্, হত নষ্ট—ওজস্ বল) বিং, ক্রিং, হীনবল। পুং, দৌর্ব্বল্য; সহকৃত অন্ন।

**হত্নু** (হন্ বধ করা, আঘাত করা+ত্নু—ক) সং, পুং, ব্যাধি, রোগ। অস্ত্র।

**হত্যা** (হন্ বধ করা+য(ক্যপ্)—ভা, আপ্, ন—স্থানে ৎ) সং, স্ত্রীং, বধ, হনন। শিং—১ "ব্রহ্মহত্যা সুরাপানং স্তেয়ং গুর্ব্বঙ্গনাগমঃ।" বিনাশ, হিংসা।

**হথ** , বিং, ক্রিং, বিষণ্ণ।

হদন ( হদ্ বিষ্ঠাত্যাগ করা+অন, অনট ) —ভা ) সং, ক্লীং, বিষ্ঠাত্যাগ।

হদ্দ ( আরবী ) সীমা। চূড়ান্ত। শেষ।

হদ্দা; সং, স্ত্রীং, মেষাদিলগ্নের ত্রিংশদংশ।

হনন ( পূর্ব্বে দেখ, অন (অনট)—ভা ) সং, ক্লীং, বধ, হত্যা, মারণ। শিং—১ স্যাৎ প্রাণবিয়োগফলকব্যাপারো হননং স্মৃতং।" গুণন, পূরণ।

হনু—পুং } (হন বধ করা—উ—র্ম্ম) হনু, হনূ—স্ত্রীং } সং, গণ্ডদেশের উপরিভাগ, চোয়াল। স্ত্রীং, রোগ। অস্ত্র। মৃত্যু।

হনুমান্ } ( হনুমৎ, হনু+মৎ(মতু)— হনূমান্ } অস্ত্যর্থে) সং,পুং, অঞ্জনাগর্ভজাত বানর।

হনুষ ( হন্ বধ করা+উষ—প্রং ) সং, পুং, রাক্ষস, নিশাচর।

হন্ত ( হম্ দেখ, ত(ক্ত)—ভাবে ) অং, বিষাদ। খেদ। অনুকম্পা, করুণা। সম্ভ্রম। বাক্যারম্ভ। হর্ষ। অস্তকম্পন।

হন্তকার; সং, পুং, অতিথিকে দেয় তণ্ডুল, ১৬গ্রাসপরিমাণ ভিক্ষান্ন। হন্তশব্দপ্রয়োগ।

হন্তব্য ( হন্ বধ করা+তব্য—র্ম্ম ) বিং, ত্রিং, হননীয়, বধযোগ্য। গুণ্য।

হন্তা ( হন্তৃ, পূর্ব্বে দেখ, তৃন্—ক ) বিং, ত্রিং, হননকর্ত্তা, বধকারক।

হন্তু ( হন্ বধ করা+তু—প্রং ) সং, পুং, মৃত্যু। বৃষ।

হন্ধীরৎ ( যবন ভাষা ) সং, সূক্ষ্ম বিচার, যথার্থানুসন্ধান, তথ্য।

হন্ন ( হদ্ বিষ্ঠাত্যাগ করা+ত (ক্ত)—র্ম্ম ) বিং, ত্রিং, কৃতপুরীষোৎসর্গ।

হন্যমান ( হন্ বধ করা+আন (শান)—র্ম্ম, য—আগম) বিং, ত্রিং, যাহাকে হনন করা হইতেছে।

হন্যা, বিং, উগ্র, ক্ষিপ্ত।

হপুষা; সং, স্ত্রীং, বণিক্দ্রব্যবিশেষ।

হপ্ কা, সং, ভয়, ত্রাস।

হপ্তা (পারসী) সপ্তাহ।

হম্ ( হা ত্যাগ করা+অম্ ( ডম্)—ভাবে ) অং, ক্রোধোক্তি।

হম্ভা } (হম্ অনুকরণ শব্দ—ভা দীপ্তি হম্মা } পাওয়া+অ, আ—প্রং, ২য় পক্ষে হম্বা } হম্—মা। ৩য় পক্ষে—হম্—বা) সং, স্ত্রীং, গোধ্বনি, গরুর শব্দ।

হয় (হয়্ বা—হি গমন করা+অ (অন্)—ক) সং, পুং, অশ্ব, ঘোটক। ইন্দ্র। সপ্তসংখ্যা, ৭। য়া—স্ত্রীং, ঘোটকী।

হয়কাতরা; সং, স্ত্রীং, অশ্বকাতরাবৃক্ষ।

হয়গন্ধ; সং, ক্লীং, কাচলবণ। ন্ধা—স্ত্রীং, অশ্বগন্ধা। অজমোদা।

হয়গ্রীব ( হয় ঘোটক—গ্রীবা, ঘাড়, ৬ষ্ঠী হিং) সং, পুং, দৈত্যবিশেষ; এই দৈত্য বেদ হরণ করিয়া লইয়া গেলে বিষ্ণু মৎস্যাবতারে ইহাকে বধ করিয়াছিলেন। বিষ্ণুর অবতারবিশেষ, নৃসিংহ অবতার। রাজর্ষিবিশেষ। বা—স্ত্রীং, দুর্গা। শিং—১ "নারসিংহী হয়গ্রীবা হিরণ্যাক্ষবিনাশিনী।"

হয়ঙ্কষ ( হয় ঘোটক—কষ্ আঘাত করা +অ—প্রং) সং, পুং, সারথি। মাতলি, ইন্দ্রসারথি।

হয়জ্ঞ ( হয়—জ্ঞ [জ্ঞা জানা+অ (ড)—ক] যে জানে) সং, পুং, অশ্বশাস্ত্রবেত্তা অশ্বপালক, সহিস।

হয়দ্বিষন্ (হয়দ্বিষৎ, হয়—দ্বিষৎ শত্রু) সং, পুং, মহিষ।

হয়ন ( হয় দেখ, অন (অনট্)—ভা ) সং, ক্লীং, কর্ণীরথ, আচ্ছাদিত শকট বা ডুলি।

হয়প্রিয় (হয় ঘোটক—প্রিয়) সং, পুং, শস্যবিশেষ, যব। য়া—স্ত্রীং, অশ্বগন্ধা। খর্জ্জুরী।

হয়মার } ( হয় ঘোটক—মার, মারক হয়মারক } যে মারিয়া ফেলে) সং, পুং, করবীর বৃক্ষ।

হয়মারণ (হয় ঘোটক—মারণ হনন) সং, পুং, অশ্বত্থবৃক্ষ।

হয়রাণ (আরবী) আশ্চর্য্যান্বিত। ক্লান্ত। কষ্টযুক্ত।

**হয়বাহন** ; সং, পুং, সূর্য্যপুত্র রেবন্ত।
**হয়শীর্ষ** ; সং, পুং, বিষ্ণু, নারায়ণ। শালগ্রাম মূর্ত্তিবিশেষ।
**হয়ানন্দ** ; সং, পুং, মুদ্গ।
**হয়ারি** ; সং, পুং, করবীর।
**হয়াশনা** ; সং, স্ত্রীং, শল্লকীবৃক্ষ।
**হর** (হৃ হরণ করা, লওয়া+অ (অন্)—ক) সং, পুং, শিব। অগ্নি। গর্দ্দভ। ভাজক অঙ্ক, ভগ্নাংশসম্বন্ধীয় রাশি যত সমান অংশে বিভক্ত হয়। লিং—১ "অন্যোন্য-হারাভিহতৌ হরাংশৌ।" বিং. ত্রিং, বহন-কারক, যে লইয়া যায়। হরণকারী। (+অল্—ভাবে) হরণ (+অল্—র্ম্ম) ভাগ।
**হরক** ; সং, পুং, শিব। অগ্নি। গর্দ্দভ। হরণ।
**হরকত**, সং, ব্যাঘাত, বিঘ্ন, গোলযোগ।
**হরকরা** (পারসী) হর্ অর্থে প্রত্যেক—কার অর্থে কার্য্য, যে প্রত্যেক কার্য্য করে) পত্রাদিবাহক। চর, দূত।
**হরগুণ**—শিবের স্বাভাবিক গুণ ; যথা—চারুচন্দ্রকলা শোভিত বদন, রত্নের ন্যায় উজ্জ্বল অঙ্গ, ধবলবর্ণ প্রভৃতি।
**হরগৌরী** ; সং, স্ত্রীং, অর্দ্ধনারীশ্বর রূপ। শিবপার্ব্বতীর মূর্ত্তিবিশেষ। শিব এবং পার্ব্বতী।
**হরচূড়ামণি** ; সং, পুং, চন্দ্র।
**হরণ** (পূর্ব্বে দেখ, অন (অনট্)—ভাবে) সং, ক্লীং, গ্রহণ। অপহরণ। বাহন। ভাগ-করণ। ভুজ, বাহু। (+অনট্—র্ম্ম) যৌতুক দান, গুরুদক্ষিণাদি দান।
**হরনেত্র** ; সং, ক্লীং, সংখ্যাত্রয়। শিবচক্ষুঃ।
**হরফ** (আরবী) বর্ণমালা অক্ষর। পদাতিক।
**হরবীজ** } (হরতেজস্, হর শিব—বীজ
**হরতেজঃ** } রেতঃ, তেজস্, ৬ষ্ঠী—ষ) সং, ক্লীং, পারদ।
**হরশেখরা** (হর শিব—শেখরা চূড়া) সং, স্ত্রীং, গঙ্গা, জাহ্নবী।
**হরাদ্রি** (হর শিব—অদ্রি পর্ব্বত, ৬ষ্ঠী—ষ) সং, পুং, কৈলাসপর্ব্বত।

**হরি** (হৃ [ সকল মনুষ্যের হৃদয় ইত্যাদি] লওয়া, হরণ করা+ই—ক কিংবা হৃ [রুদ্ররূপে বিশ্বকে) সংহার করা+ই—ক) সং, পুং, বিষ্ণু। "রুদ্ররূপেণ সংহর্ত্তা বিশ্বা-নামপি নিত্যশঃ। ভক্তানাং পালকো যো হি হরিস্তেন প্রকীর্ত্তিতঃ।" শিব। ব্রহ্মা। ইন্দ্র। যম। বায়ু। অগ্নি, চন্দ্র। সূর্য্য। সিংহ। রশ্মি। অশ্ব। শুকপক্ষী। বানর। কিরণ। সর্প। ভেক। কোকিল। ময়ূর। পশু। হংস। পৃথিবীর নববর্ষের মধ্যে একটী বর্ষ। ভর্ত্তৃহরিপণ্ডিত। বিং, ত্রিং, হরিৎবর্ণ। পিঙ্গলবর্ণ। কপিলবর্ণ।
**হরিক** (হরি+কণ্—যোগ) সং, পুং, পীত-হরিতবর্ণ অশ্ব। চোর। পাশক্রীড়ক।
**হরিকেলীয়** (হরি বিষ্ণু—কেলি ক্রীড়া+ঈয়—প্রং) সং, পুং, বঙ্গদেশ।
**হরিকেশ** (হরি বিষ্ণু—ক ব্রহ্মা—ঈশ প্রভু) সং, পুং, শিব। যক্ষবিশেষ; ইনি শিবের প্রসাদে দণ্ডপাণিত্ব এবং ক্ষেত্র-পালত্বাদি প্রাপ্ত হইয়াছিলেন।
**হরিগৃহ** ; সং, ক্লীং, হরিমূর্ত্তি গৃহ। একচক্র পুরীবিশেষ।
**হরিচন্দন** (হরি ইন্দ্র—চন্দন [ চন্দ আহ্লাদ করা+অন—ক] আহ্লাদজনক, ৬ষ্ঠী—ষ) সং, পুং—ক্লীং, দেবতরুবিশেষ। (হরি কপিলবর্ণ—চন্দন, যং—স, কিম্বা হরি ইন্দ্র—চন্দন, ৬ষ্ঠী—ষ, অথবা হরি ভেক, তদাকারে পর্ব্বত ভাগে-জাতত্বহেতু হরি-চন্দন) পীতবর্ণ সুগন্ধ কাষ্ঠবিশেষ, গোশীর্ষ নামক শ্বেতচন্দন। ক্লীং, কুঙ্কুম। চন্দ্রিকা, জ্যোৎস্না। পদ্মকেশর।
**হরিণ** (হৃ লওয়া+ইন—ক) সং, পুং মৃগ, কুরঙ্গ। পাণ্ডুবর্ণ। বিষ্ণু। শিব। সূর্য্য। হংস। জগতের ক্ষুদ্রতর বিভাগ বিশেষ। বিং, ত্রিং, পাণ্ডুবর্ণবিশিষ্ট। বিশদ। নী—স্ত্রীং, মৃগী, কুরঙ্গিণী। পদ্মিনী প্রভৃতি চতুর্ব্বিধ স্ত্রীর একবিধ স্ত্রী, চিত্রিণী স্ত্রী। অপ্সরাবিশেষ। ছন্দো-বিশেষ, সপ্তদশ

অক্ষরে প্রতিপাদ-নিবদ্ধ। মঞ্জিষ্ঠা। স্বর্ণযূথী। তরুণী। বরস্ত্রী। হরিদ্বর্ণা। স্ত্রী।



হরিণ।

**হরিণনর্ত্তক** (হরিণ মৃগ—নর্ত্তক নৃত্যকারী) সং, পুং, কিন্নর, স্বর্গের গায়ক।

**হরিণপ্লুতা**; সং, স্ত্রীং, ছন্দোবিশেষ; প্রথম ও তৃতীয় পাদে ১১ অক্ষর এবং দ্বিতীয় ও চতুর্থপাদে ১২ অক্ষর।

**হরিণবাড়ী**, সং, জেলখানা, কারাগার।

**হরিণহৃদয়** (হরিণ মৃগ—হৃদয় মনঃ, ৬ষ্ঠী—হিং) বিং, ত্রিং, ভীরু, ভীতস্বভাব।

**হরিণাক্ষী** (হরিণ—অক্ষি চক্ষুঃ, ৬ষ্ঠী—হিং, অ, ঈপ্) সং, স্ত্রীং, মৃগনয়ন তুল্য নয়ন-বিশিষ্টা স্ত্রী। গন্ধদ্রব্যবিশেষ। হট্টবিলাসিনী।

**হরিণাঙ্ক** (হরিণ—অঙ্ক চিহ্ন বা ক্রোড়, ৬ষ্ঠী—হিং) সং, পুং, চন্দ্র, মৃগাঙ্ক।

**হরিৎ** (হৃ লওয়া+ইৎ—ক) সং, পুং, নীল পীত মিশ্রিতবর্ণ। সবুজবর্ণ। বেগবান্ অশ্ব। সূর্য্যের অশ্ব। সূর্য্য। বিষ্ণু। সিংহ। পুং,—ক্লীং, ঘাস, সবুজবর্ণদূর্ব্বাদি। স্ত্রীং, দিক্। হরিদ্রা। বিং, ত্রিং, হরিদ্বর্ণ-বিশিষ্ট।

**হরিত** (পূর্ব্বে দেখ, ইতন্—ক) সং, পুং, সবুজবর্ণ। সিংহ। বিং, ত্রিং, তঃ—তা কিংবা। রিণী—তং সবুজবর্ণবিশিষ্ট। তা—স্ত্রীং, দূর্ব্বা। হরিদ্রা। জয়ন্তী। কপিল-দ্রাক্ষা। পাচী। নীলদূর্ব্বা।

**হরিতক** (হরিত সবুজবর্ণ+কণ্—যোগ) সং ক্লীং, হরিদ্বর্ণ তৃণ। শাক। বৃক্ষের পত্রাদি।

**হরিৎপর্ণ**; সং, ক্লীং, মূলক।

**হরিতাল** (হরিতা হরিদ্রা—অল্ ভূষিত করা+অ—প্রং) সং, ক্লীং, পীতবর্ণ স্বনাম-প্রসিদ্ধ ধাতু। পুং, পীতবর্ণ পক্ষিবিশেষ, হরিয়াল।

**হরিতালী, হরিতালিকা** (হরিতাল+ঈপ্ প্রং, পক্ষে কণ্—যোগ, আপ্) সং, স্ত্রীং, দূর্ব্বাঘাস। দক্ষিণোত্তরব্যাপিনী আকাশস্থ রেখা, ছায়াপথ। ভাদ্র-শুক্লা চতুর্থী।

**হরিতাশ্ম** (—শ্মন্, হরিত সবুজবর্ণ—অশ্মন্ পাথর, মং—স) সং, ক্লীং, মরকতমণি। তুঁতিয়া। [সং, পুং, সূর্য্য।

**হরিদশ্ব** (হরিৎ সবুজবর্ণ—অশ্ব, ৬ষ্ঠী—হিং)

**হরিদেব** (হরি বিষ্ণু—দেব দেবতা ৬ষ্ঠী—হিং) সং, পুং, শ্রবণানক্ষত্র।

**হরিদ্গর্ভ**; সং, পুং, হরিদ্বর্ণকুশ।

**হরিদ্রব** সং, পুং, নাগকেশর পুষ্পরেণু।

**হরিদ্রা** (হরি বিষ্ণু ইত্যাদি—দৃ আদর করা+অ(ক)—ক, আপ্, কিংবা হরি পীতবর্ণ—দ্রু গমন করা+অ(ড)—ক) স্ত্রীং, হলুদ। ইহার সংস্কৃত পর্য্যায়—হরিদ্রা, কাঞ্চনী, পীতা, বরবর্ণিনী, ক্রিমিঘ্না, হলদী, যোষিৎপ্রিয়া, হরবিলাসিনী, এবং নিশা ও রাত্রিবাচক সমস্ত শব্দ। কর্পূর-হরিদ্রা, বনহরিদ্রা ও দারুহরিদ্রাভেদে হরিদ্রা চারিপ্রকার। হরিদ্রা কটু-তিক্ত-রস, উষ্ণবীর্য্য, বলবর্দ্ধক, রুক্ষ, রক্তপরিষ্কারক, পিত্তনাশক, দাহনিবারক এবং কফজ ও বাতজ রোগ, রক্ত-দুষ্টি, কুষ্ঠ, কণ্ডু, ত্বগ্দোষ, শোথ, পাণ্ডু, ক্রিমি, প্রমেহ, পীনস, অপচী, অরুচি ও বিষদোষে বিশেষ উপকারক।

**হরিদ্রাঙ্গ** (হরিদ্রা হলুদ—অঙ্গ অবয়ব, হরিদ্রা বর্ণের ন্যায় অঙ্গ যাহার, ৬ষ্ঠী—হিং) সং, পুং, হরিতালপক্ষী।

**হরিদ্রাভ** (হরিদ্রা—আভা দীপ্তি, ৬ষ্ঠী—হিং) বিং, ত্রিং, পীতবর্ণ। সং, পুং, পীতশাল। কর্পূরক। পীতবর্ণ।

**হরিদ্রারাগ** (হরিদ্রার ন্যায় রাগ অর্থাৎ রঞ্জন) বিং, ত্রিং, অস্থিরসৌহৃদ, ক্ষণমাত্রা-নুরাগী।

**হরিদ্রু** (হরি বানর—দ্রু গমন করা)+০ (ক্বিপ্)—ক) সং, পুং, বৃক্ষ। দারুহরিদ্রা।

**হরিদ্বার** (হরি বিষ্ণু—দ্বার, ৬ষ্ঠী—ষ, বৈকুণ্ঠ যাইবার পথ) সং, ক্লীং, হিমালয় প্রস্থ তীর্থ ও নগরবিশেষ; ঐ স্থান গঙ্গানদীর মূল তজ্জন্য পুরাকালে বহু ঋষি ও রাজর্ষি এখানে যাগ যজ্ঞ তপস্যা করিয়াছিলেন। এখন ঐ স্থানে বহু সংখ্যক প্রসিদ্ধ ঘাট ও দেবমন্দির বিদ্যমান। হরিদ্বারের দক্ষিণ ভাগস্থ কনখল নামক পুণ্যতীর্থে দক্ষ প্রজাপতির আবাস ছিল। এখনও দক্ষের "যজ্ঞ-ভূমিও" সতীর দেহ ত্যাগের স্থান "সতী-ঘাট" বিদ্যমান আছে।

**হরিন্মণি** (হরিৎ সবুজবর্ণ—মণি পাথর, রং—স) সং, পুং, মরকতমণি, সবুজবর্ণ প্রস্তরবিশেষ।

**হরিনামা** (—নামন্) সং, মুদ্গ।

**হরিনীল**; সং, পুং, ইন্দ্রনীল।

**হরিনেত্র** (হরি বিষ্ণু ইত্যাদি—নেত্র নয়ন) সং, পুং, পেচক, পেঁচা। ক্লীং. শ্বেতপদ্ম।

**হরিপদী** (Autumnal Point) বিষুব-রেখার সহিত অয়নমণ্ডলের পশ্চিমদিকের সংযোগস্থল।

**হরিপ্রস্থ** (হরি ইন্দ্র—প্রস্থ, ইন্দ্রপ্রস্থ দেখ) সং, ক্লীং, ইন্দ্রপ্রস্থ, যুধিষ্ঠিরের রাজধানী।

**হরিপ্রিয়** (হরি বিষ্ণু—প্রিয়) সং, পুং, কদম্ববৃক্ষ। পীতভৃঙ্গরাজ। বিষ্ণুকন্দ। করবীর, শঙ্খ। বন্ধুক। শিব। বাতুল। কঞ্চুক। যে ব্যক্তি হরিকে ভাল বাসে। ক্লীং, কৃষ্ণচন্দন। যা—স্ত্রীং,লক্ষ্মী তুলসী। দ্বাদশীতিথি। পৃথিবী।

**হরিভক্ত**; সং, পুং, সর্ব্বত্র সমদৃষ্টিপূর্ব্বক হরিসেবক।

**হরিভদ্র**; সং, ক্লীং, হরিবালুক।

**হরিভুক্** (—ভুজ্, হরি ভেক—ভুজ যে খায়, ২য়া—ষ) সং, পুং, সর্প, ভুজঙ্গ।

**হরিমন্থজ** (হরি ঘোটক ইত্যাদি—মন্থ মন্থন, চর্ব্বণ—জন্ উৎপন্ন হওয়া+অ(ড)—ক) সং, পুং, চনক, ছোলা। কৃষ্ণমুগ।

**হরিয়**; সং, পুং, পীতবর্ণ অশ্ব।

**হরিয়াল**, সং, পীতবর্ণ পক্ষিবিশেষ।

**হরিলোচন** (হরি সবুজবর্ণ—লোচন চক্ষুঃ) সং, পুং, কাঁকড়া। পেচক।

**হরিবংশ**; সং.পুং, শ্রীকৃষ্ণের সন্তান। মহাভারতান্তর্গত ব্যাসকৃত গ্রন্থবিশেষ।

**হরিবর্ষ, হরিবুষ** (হরি বিষ্ণু—বর্ষ পৃথিবীর একদেশ) সং, ক্লীং, পৃথিবীর নববর্ষের এক বর্ষ।

**হরিবল্লভা**; সং, স্ত্রীং, জয়া। তুলসী, লক্ষ্মী।

**হরিবান্** (হরিবৎ, হরি ঘোটক—বৎ(বতু) অস্ত্যর্থে) সং, পুং, ইন্দ্র। বিং, ত্রিং, হরিবিশিষ্ট। [দ্বাদশীর প্রথম পাদ।

**হরিবাসর**; সং, ক্লীং, একাদশীযুক্ত দিন।

**হরিবাহন** (হরি বিষ্ণু—বাহন, ৬ষ্ঠী—হিং) সং পুং, গরুড়। [হরিতাল।

**হরিবীজ** (হরি বিষ্ণু—বীজ) সং, ক্লীং,

**হরিশয়ন**; সং, ক্লীং, বিষ্ণুর নিদ্রা। আষাঢ় মাসের, শুক্লা-দ্বাদশী অবধি কার্ত্তিকমাসের শুক্লা-দ্বাদশী পর্য্যন্ত চারিমাস কাল।

**হরিশর** (হরি বিষ্ণু—শর বাণ, ত্রিপুরা নগরসমূহে অগ্নিপ্রদানে বিষ্ণু ইহাকে শরের ন্যায় কার্য্য করাইয়াছিলেন বলিয়া) সং, পুং, শিব।

**হরিশ্চন্দ্র** (হরিঃ বিষ্ণু—চন্দ্র, স—আগম। হরিরিব চন্দ্রো রমণীয়ঃ) সং, পুং, ত্রেতা-যুগের সূর্য্যবংশীয় অষ্টাবিংশ রাজা, ত্রিশঙ্কু-পুত্র রাজাবিশেষ। [চ্চারণ।

**হরিসঙ্কীর্ত্তন**; সং, ক্লীং, শ্রীহরির্নামো

**হরিহয়** (হরি সবুজবর্ণ—হয় ঘোটক, ৬ষ্ঠী—হিং) সং, পুং, ইন্দ্র; যথা—"হরিং বিদিত্বা হরিভিশ্চ বাজিভিঃ।" সূর্য্য। কার্ত্তিকেয়। গণেশ।

**হরিহর** ; সং, পুং, সংযুক্ত হরিহরমূর্ত্তি।

**হরিহরাত্মক** (হরি বিষ্ণু—হর শিব—আত্মন্ আপনি+কণ্—যোগ) সং, পুং, গরুড়। শিবের বৃষ। দক্ষ।

**হরীতকী** (হরি [ব্যাধি] যে হরণ করে—তকী দীপ্তা কিংবা হরি পীতবর্ণ—ইত প্রাপ্ত +কণ্, ঈপ্) সং, স্ত্রীং, বৃক্ষবিশেষ।



হরীতকী।

ফলবিশেষ। শিং—১ "হরতে প্রসভং ব্যাধীন্ ভূয়স্তকতি যদ্বপুঃ। হরীতকী তু সা প্রোক্তা তকতির্দীপ্তিবাচিকা।" ইহার সংস্কৃত পর্য্যায়—হরীতকী, অভয়া, পথ্যা, কায়স্থা, পূতনা, অমৃতা, হৈমবতী, অব্যথা, চেতকী, শ্রেয়সী, শিবা, বয়ঃস্থা, বিজয়া, জীবন্তী ও রোহিণী। হরীতকী মধুর-অম্ল-কটু-কষায়-তিক্ত-রস, কিন্তু কষায় রসের আধিক্যবিশিষ্ট, উষ্ণবীর্য্য, মধুরবিপাক, লঘু, রুক্ষ, অগ্নিবর্দ্ধক, মলাদির অধঃপ্রবর্ত্তক, পুষ্টিকর, মেধাবর্দ্ধক, আয়ুর বৃদ্ধিকারক, চক্ষুর হিতকর, রসায়ন, ত্রিদোষনাশক, এবং শ্বাস, কাস, শোথ, উদর, অর্শঃ, ক্রিমি, মলবদ্ধতা, গুল্ম, আধ্মান, আনাহ, প্লীহা, যকৃৎ, হিক্কা, শূল, হৃদ্রোগ, গ্রহণী, বমন, বিষমজ্বর,' কামলা, পাণ্ডু, প্রমেহ, অশ্মরী, মূত্রকৃচ্ছ্র ও মূত্রাঘাত প্রভৃতি রোগের উপশমকারক। হরীতকী সেবন করিলে অগ্নিবৃদ্ধি, পেষণ করিয়া সেবন করিলে মলশুদ্ধি, সিদ্ধ করিয়া সেবন করিলে মলরোধ এবং ভাজিয়া খাইলে ত্রিদোষনাশ হইয়া থাকে। আহারের সঙ্গে হরীতকী সেবন করিলে বল, বুদ্ধি ও ইন্দ্রিয়ের বিকাশ, কফ-পিত্ত-বায়ুর নাশ, এবং মলমূত্রাদির বিনির্গম হয় ; আহারের পরে হরিতকী সেবন করিলে, বায়ু পিত্ত কফের নাশ এবং অন্ন-পান-জনিত কোনরূপ পীড়ার আশঙ্কা থাকিলে তাহা বিদূরিত হয়। হরীতকী লবণের সহিত সেবন করিলে কফ, চিনির সহিত সেবনে পিত্ত, ঘৃতের সহিত সেবনে সর্ব্বপ্রকার রোগ বিনষ্ট হয়। উপবাস ও রক্তমোক্ষণ জন্য ক্ষীণ ব্যক্তি এবং কৃশ, দুর্ব্বল, পথশ্রান্ত, রুক্ষদেহ, পিত্তপ্রধানধাতু ও গর্ভিণীদিগের হরিতকী সেবন নিষিদ্ধ। আয়ুর্ব্বেদে ৭ প্রকার হরিতকীর উল্লেখ আছে ; যথা—বিজয়া, রোহিণী, পূতনা, অমৃতা, অভয়া, জীবন্তী, ও চেতকী। ইহাদের মধ্যে বিজয়ার আকৃতি লাউয়ের মত ; রোহিণী সম্পূর্ণ গোল ; পূতনা আকৃতিতে সূক্ষ্ম কিন্তু তাহার মধ্যস্থ বীজ বড় ; অমৃতার বীজ ছোট এবং শস্য অধিক ; অভয়ার উপরে পাঁচটী রেখা দেখা যায় ; জীবন্তী স্বর্ণের ন্যায় উজ্জ্বল পীতবর্ণ, চেতকী তিনটী রেখাবিশিষ্ট বিজয়া সর্ব্বাগ্রে প্রশস্ত ; রোহিণী ব্রণরোপক অর্থাৎ ইহার ব্যবহারে ক্ষত পূরিয়া উঠে ; পূতনা প্রলেপে প্রশস্ত ; বিরেচনাদি সংশোধন কার্য্যে অমৃতা উপযোগী ; অভয়া নেত্ররোগে অধিক উপকারী ; জীবন্তী সর্ব্বরোগনাশক ; চেতকী হরিতকী অবচূর্ণনার্থ অর্থাৎ ইহার চূর্ণ গাত্রে মর্দ্দন করিবার জন্য ব্যবহৃত হয়। এই চেতকী হরিতকী দুই প্রকার ; এক প্রকার শুক্লবর্ণ ও ৬ অঙ্গুলি দীর্ঘ। অন্য প্রকার কৃষ্ণবর্ণ ও ২

অঙ্গুলি দীর্ঘ। চেতকী হরিতকীর দর্শন-স্পর্শনাদি দ্বারাও বিরেচন হইয়া থাকে। এই হরিতকীর বৃক্ষচ্ছায়ায় শয়ন করিলে এবং ইহা হাতে করিয়া রাখিলেও বিরেচন হয়। এই জন্য শিশু, সুকুমার, কৃশ, ঔষধদ্বেষী ও তৃষ্ণার্ত্ত ব্যক্তিদিগের বিরেচনার্থ চেতকী হরীতকী প্রশস্ত। ফলতঃ, এই সাত প্রকার হরীতকীর মধ্যে বিজয়া হরিতকীই উৎকৃষ্ট; কারণ, ইহা সুলভ, সুখসেব্য ও সর্ব্বরোগে হিতকর। হরীতকীর আঁটি কষায়-রস, গুরুপাক, চক্ষুর হিতকর, এবং বাতপিত্তনাশক।

**হরেক** (পারস্য) প্রত্যেক।

**হরেদরে,** ক্রি-বিং, গড়্ পড়্তা।

**হরেণু** (হৃ লওয়া + এণু—প্রং) সং, স্ত্রীং, কুলস্ত্রী। রেণুকা নামে গন্ধদ্রব্য। দাইল, ডাইল) তাম্রবর্ণ মৃগী। পুং, লঙ্কাদ্বীপ। গ্রামের সীমাবিচ্ছিন্নকারিণী লতা।

**হর্ত্তা** (হর্ত্তৃ, হৃ লওয়া ইত্যাদি + তৃ (তৃন্)—ক) বিং, ত্রিং, হরণকারক। বহনকারক। সংহারকারক। গ্রহণকারক। সং, পুং, চৌর। সূর্য্য।

**হর্‌দম,** বিং, (পার্সী) ক্রমাগত, অবিশ্রান্ত।

**হর্ম্ম** (হর্ম্মন্, হৃ লওয়া + মন্—প্রং) সং, ক্লীং, জৃম্ভণ, হাই।

**হর্ম্মিত** (হর্ম্মন্ + ইত—প্রং) বিং, ত্রিং, ক্ষিপ্ত। দগ্ধ। জৃম্ভিত।

**হর্ম্মুট**; সং, পুং, সূর্য্য। কচ্ছপ।

**হর্ম্ম্য** (হৃ [মনকে] হরণ করা + য—ক, ম—আগম) সং, ক্লীং, ধনীদিগের বাসভবন, প্রাসাদ, ইষ্টকাদি রচিত গৃহ; যথা—"রম্যং হর্ম্ম্যতলম্।"

**হর্য্যক্ষ** (হরি সবুজবর্ণ—অক্ষি চক্ষু, ৬ষ্ঠী—হিং, অ—প্রং) সং, পুং, সিংহ। কুবের।

**হর্য্যত** (হৃ লওয়া + যত—প্রং) সং, পুং, অশ্বমেধীয় অশ্ব, ঘোটক।

**হর্য্যশ্ব** (হরি সবুজবর্ণ—অশ্ব, ৬ষ্ঠী—হিং) সং, পুং, ইন্দ্র, হরিহর।

**হর্‌বোলা,** বি, যে ব্যক্তি প্রত্যেক বুলি বলিতে পারে।

**হর্ষ** (হৃষ্ হৃষ্ট হওয়া + অ (অল্)—ভা) সং, পুং, ইষ্টশ্রবণজন্য আনন্দ, সুখ, আমোদ। পুং, কন্দর্পের পিতা কলিযুগের নৃপবিশেষ।

**হর্ষক** (পূর্ব্বে দেখ, অক(ণক)—ক) বিং, ত্রিং, হর্ষজনক। সং, পুং, পর্ব্বতবিশেষ।

**হর্ষণ** (পূর্ব্বে দেখ, অন (অনট্)—ভা) সং, ক্লীং, হর্ষ, আনন্দ। (হৃষ্-ণি = হর্ষি হৃষ্ট হওয়ান + অন—ক) পুং, বিষ্কুম্ভাদি-যোগের চতুর্দ্দশযোগ। চক্ষুরোগবিশেষ। শ্রাদ্ধবিশেষ। শ্রাদ্ধদেব। বিং, ত্রিং, হর্ষজনক।

**হর্ষমাণ** (হর্ষ দেখ, আন (শান)—ক) বিং, ত্রিং, হৃষ্ট, হর্ষযুক্ত।

**হর্ষয়িত্নু** (হর্ষ দেখ, ইত্নু—ক) সং, পুং, পুত্র। ক্লীং, স্বর্ণ। বিং, ত্রিং, হর্ষজনক।

**হর্ষিত** (হৃষ্-ণি = হর্ষি হৃষ্ট হওয়ান + ত (ক্ত)—ক) বিং, ত্রিং, তোষিত, আমোদিত। হর্ষ + ইত—প্রং) হৃষ্ট।

**হর্ষণী**; সং, স্ত্রীং, বিজয়া।

**হর্ষুল** (হৃষ্ আনন্দিত হওয়া + উল—প্রং) সং, ক্লীং, মৃগ। কামুক। নায়ক।

**হল** (হল্ কর্ষণ করা + অ (অল্)—ণ) সং, ক্লীং, লাঙ্গল, হাল। পুং, ককারাদি সমস্ত ব্যঞ্জনবর্ণ।

**হলকা** (আরবী) সমূহ, দল; যথা—"ষোড়শ হলকা হাতী, অযুত তুরঙ্গ সাথী।

**হল্‌দে,** বিং, হরিদ্রা বর্ণ।

**হলদ্দী** (হলং কৃষক—দে পালন করা + ঈ—প্রং) সং, স্ত্রীং, হরিদ্রা, হলুদ।

**হলধর, হলভৃৎ** (হল লাঙ্গল—ধর, ভৃ যে ধারণ করে, ২য়া—ষ) সং, পুং, লাঙ্গলী, বলদেব। কৃষক।

**হলন্ত** (হল্—অন্ত) সং, পুং, ব্যঞ্জনবর্ণ।

**হলফ** (আরবী) শপথ।

**হলভূতি, হলভৃতি** (হল লাঙ্গল—ভূ হওয়া, ভৃ ধারণ করা+তি (ক্তি)—ভা) সং, পুং, কৃষিকর্ম্ম, চাস।

**হলা** (হা—লা গ্রহণ করা+অ (ড)—ক) অং, নাট্যে—সখীর প্রতি স্ত্রীলোকের সম্বোধনসূচক শব্দ। স্ত্রীং, সখী। পৃথিবী। মদ্য। জল।

**হলায়ুধ** (হল—আয়ুধ অস্ত্র, ৬ষ্ঠী—হিং) সং, পুং, বলরাম, বলদেব।

**হলাহ**; সং, পুং, নানাবর্ণবিশিষ্ট অশ্ব।

**হলাহল** (হল লাঙ্গল—আ সমন্তাৎ—হল্ চসা+অ (অন্)—ক, যে লাঙ্গলের ন্যায় সর্ব্বত্র কর্ষণ করে, স্বার্থে 'অ' করিলে হলাহল। নিপাতন হেতু 'ল' লোপে হাহল) সং, পুং—ক্লীং, বিষবিশেষ, কালকূট। পুং, সর্পবিশেষ, ব্রহ্মসর্প। অঞ্জনা। বুদ্ধবিশেষ। লিং—১ "হলাহলং হালহলং হাহলঞ্চ হলাহলং।" ইতি রুদ্র।

**হলি** (হল্ কর্ষণ করা+ই—র্ম্ম) সং, পুং, হলকৃত রেখা। (+ই—ভাবে) কৃষি। (+ই-ণ) বৃহৎহল।

**হলিপ্রিয়** (হলিন্ বলরাম—প্রিয়, ৬ষ্ঠী—ষ) সং, পুং, কদম্ববৃক্ষ। য়া—স্ত্রীং, সুরা, মদিরা। রেবতী।

**হলী** (হলিন্, হল্ লাঙ্গল+ইন্ অস্ত্যর্থে) সং, পুং, বলরাম। কৃষক। স্ত্রীং, কলিকারী বৃক্ষ।

**হলীন**; সং, পুং, শাকবিশেষ।

**হলীমক**; সং, পুং, পাণ্ডুরোগবিশেষ।

**হলীষা** (হল—ঈষা) সং, স্ত্রীং, লাঙ্গলদণ্ড।

**হলুদ, হলদী** (হরিদ্রাশব্দজ) সং, বরবর্ণিনী, হরিদ্রা।

**হলকা** (দেশজ) সং, অগ্নিশিখা।

**হল্য** (হল লাঙ্গল+য (য্য)—কৃষ্টার্থে ইত্যাদি) বিং, ত্রিং, হলকৃষ্ট (ক্ষেত্রাদি)। লাঙ্গলসম্বন্ধীয়। ক্লীং, বৈরূপ্য। ল্যা—স্ত্রীং, হলসমূহ।

**হল্লক** (হ্লাদ্ আহ্লাদিত হওয়া+অক—প্রং, নিপাতন) সং, ক্লীং, রক্তকহ্লার। ক্রোধোক্তি।

**হল্লা** (আরবী হামলা শব্দের অপভ্রংশ) সং, আক্রমণ, গোলমাল।

**হল্লীষ, হল্লীষক, হল্লীস, হল্লীসক,** (হেলা স্ত্রীলোকের ভাব বিশেষ, লীলা—লষ্, লস্—নৃত্যবিশেষ, পটুত্ব প্রদর্শন করা +অ (অল্)—ধি, নিপাতন। কণ্—যোগে হল্লীষক, হল্লীসক) সং,পুং, স্ত্রীলোকদিগের মণ্ডলাকারে নৃত্য, একজন পুরুষ ও আট বা দশজন স্ত্রী একত্রিত হইয়া গান ও নৃত্য।

**হব** (হু হোম করা ইত্যাদি+অ (অল্)—ভাবে) সং, পুং, হোম, যজ্ঞ। (হ্বে আহ্বান করা+অ (অল্)—ভা) আহ্বান। আজ্ঞা।

**হবন** (পূর্ব্বে দেখ, অন (অনট্)—ধি) সং, পুং, হোম, যজ্ঞ। নী—স্ত্রীং, (+অনট্—ণ) হোমকুণ্ড।

**হবনায়ুঃ** (হবনায়ুস্, হবন হোম—আয়ুস্ জীবন) সং, পুং, অগ্নি, বহ্নি।

**হবনীয়** (হব দেখ, অনীয়—র্ম্ম) বিং, ত্রিং, হোমযোগ্য। (+অনীয়—ণ) হোমার্থ বস্তু।

**হবিঃ** (হবিস্, হু হোম করা+ইস্—প্রং) সং, ক্লীং, ঘৃত। হব্যঘৃত। হবনীয় দ্রব্যমাত্র। জল। হোম।

**হবিত্রী** (হু হোম করা+ইত্র—প্রং, আপ্) সং, স্ত্রীং, হোমকুণ্ড, হবনী।

**হবিরশন** (হবিস্ ঘৃত—অশন ভক্ষণীয়, ভক্ষণ) সং, পুং, অগ্নি। ক্লীং, ঘৃতভোজন।

**হবির্গন্ধা**; সং, স্ত্রীং, শমী।

**হবির্গেহ** (হবিস্ ঘৃত—গেহ ঘর, ৬ষ্ঠী—ষ) সং, ক্লীং, হোমদ্রব্যাদি রক্ষার্থ গৃহ, হোমগেহ।

**হবির্ভুক্** (হবির্ভুজ্, হবিস্—ভুজ্, [ভুজ্ ভোজন করা+০(ক্বিপ্—ক] যে ভোজন করে) সং, পুং, অগ্নি। দেবতা।

**হবির্মন্থ**; সং, পুং, গণিকারী বৃক্ষ।

**হবিষ্য** ( হবিস্ ঘৃত+য ( ষ্ণ্য )—ভবার্থে) সং, ক্লীং, ঘৃতান্ন। ( +ষ্ণ্য—স্বার্থে) পক্কনবনীত।

**হবুথবু**. বিং, জড়সড়, কুণ্ঠিত।

**হব্য** ( হু হোম করা+য—ণ ) সং, ক্লীং, ঘৃত। হবনীয় দ্রব্য, হবিঃ, হোমার্থ বস্তু, চরুপ্রভৃতি, ঘৃতাদি। (+য—ভা ) হোম। বিং, ত্রিং, হোমযোগ্য। (+য—ক ) সং, পুং, শাকদ্বীপাধিপতি।

**হব্যকব্য**—যজ্ঞের ঘৃত।

**হব্যপাক** ( হব্য হবনীয় দ্রব্য—পচ্ পাক করা—অ (অল্)—র্ম্ম) সং, পুং, চরু, হোমার্থ পক্ক বস্তু। ( +অল্—ধি) হবনীয় বস্তুর পাকপাত্র।

**হব্যবাট্, (হব্যবাহ্), হব্যবাহ, হব্যবাহন, হব্যাশ, হব্যাশন** (হব্য হবনীয় দ্রব্য—বাহ্, আশ, অশন, [বহ্ বহন করা+০(বিণ্)—ক। পক্ষে অশ্ ভোজন করা+অন্—ক। অশ্ ভোজন করা+অন—ক] যে ভোজন করে, ২য়া—ষ ) সং, পুং, অগ্নি, অনল।

**হস—পুং**, **হসন—ক্লীং** (হস্ হাস্যকরা+অ(অল্) অন(অনট্)—ভাবে) সং, হাস্য, হাসা।

**হসনী, হসন্তী, হসন্তিকা** ( হস্ হাস্য করা+অন—প্রঃ, ঈপ। হস্ হাস্য করা +অৎ(শতৃ)—ক, ঈপ্। ৩য়-পক্ষে কণ্—যোগ, আপ্) সং, স্ত্রীং, অঙ্গারধানী, অঙ্গটা, অগ্নিপাত্র; মল্লিকাবিশেষ। শাকিনীবিশেষ।

**হসনীমণি** ( হসনী অগ্নিপাত্র—মণি রত্ন) সং, পুং, অগ্নি, বহ্নি।

**হসৎ** (হসৎ হস্ হাস্য করা+অৎ(শতৃ)—ক ) বিং, ত্রিং, হাস্যকারী, যে হাসে।

**হসিত** ( হস্ হাস্য করা+ত (ক্ত)—ক ) বিং, ত্রিং, সহাস্য। বিকসিত। ( +ক্ত—ভা) সং, ক্লীং, হাস্য। শিং—১ "বিকাসিত-কপোলান্তমুৎফুল্লাননলোচনম্। কিঞ্চিল্লক্ষিতদন্তাগ্রং হসিতং তদ্বিদো বিদুঃ।"

**হস্ত** (হস্ হাস্য করা+তন্—ক) সং, পুং, কর, মণিবন্ধ অবধি অঙ্গুল্যগ্র পর্য্যন্ত। হস্তিশুণ্ড। ২৪ অঙ্গুলি পরিমাণ। (কেশ শব্দের পরবর্ত্তী হইলে) গুচ্ছ। পুং, স্ত্রী—স্ত্রীং, অষ্টাবিংশতি নক্ষত্রান্তর্গত ত্রয়োদশ নক্ষত্র। ইহার আকার হস্তাকার এবং পঞ্চ তারাত্মক। ইহাতে জন্ম হইলে—


(হস্তা নক্ষত্র)।

"দাতা যশস্বী সুতরাং মনস্বী ভূদেবদেবার্চ্চনকৃন্নরঃ স্যাৎ। প্রসূতিকালে কিল যস্য হস্তা হস্তস্থিতা তস্য সমস্তসম্পৎ।" সমূহ।

**হস্তপক্ষ** (Chiroptera) যাহাদের হস্ত ও পুরঃপদ পক্ষরূপে পরিণত অর্থাৎ যে সকল জীব চর্ম্মযুক্ত কর সাহায্যে উড়ে; যেমন বাদুড় প্রভৃতি।

**হস্তপুচ্ছ** (হস্ত হাত—পুচ্ছ লেজ, ৬ষ্ঠী—ষ) সং, ক্লীং, হাতের পোঁছা।

**হস্তলেখ**; সং, পুং, মক্স। শিং—১ "যদা-ভ্যাসায় লিখনং হস্তলেখঃ স উচ্যতে।"

**হস্তবান্** (হস্তবৎ, হস্ত+বৎ(বতু)—অস্ত্যর্থে বিং) ত্রিং, কৃতহস্ত, লঘুহস্ত।

**হস্তবারণ** (হস্ত হাত—বারণ নিবারণ) সং, ক্লীং, মারণোদ্যত ব্যক্তির নিবারণ।

**হস্তবিম্ব** ( হস্ত হাত—বিম্ব লালফল) সং, ক্লীং, বাসক, গন্ধদ্রব্য-চূর্ণ।

**হস্তবুদ**, ( পার্সী ) সং, কোন মহলের মোট উৎপন্ন আয়।

**হস্তসিদ্ধি**; সং, স্ত্রীং, ভৃতি, বেতন।

**হস্তসূত্র** ( হস্ত—সূত্র সূতা, ৬ষ্ঠী—ষ ) সং, ক্লীং, বলয়। হস্ত পরিহিত সূত্র।

**হস্তামলক** ( হস্ত—আমলক আমলকী ফল, ৬ষ্ঠী—ষ ) সং, পুং, করস্থিত আমলকী ফল। বেদান্ত গ্রন্থবিশেষ।

**হস্তাবর্ত্তন** ; সং, ক্লীং, হস্তদ্বারা স্পর্শ, হাত বুলান। [ সং, ক্লীং, হস্তিসমূহ।

**হস্তিক** ( হস্তিন্ হাতী + কণ্—সমূহার্থে)

**হস্তিকক্ষ্য** ( হস্তিন্ হাতী—কশ্ বধ করা + স—প্রং এবং য—যোগ ) সং, পুং, সিংহ। ব্যাঘ্র। [ বিশেষ।

**হস্তিকর্ণ** ; সং, পুং, এরণ্ডবৃক্ষ। উপদেবতা-

**হস্তিকর্ণক** ; সং, পুং, কিংশুকবিশেষ।

**হস্তিকর্ণদল** ; সং, পুং, পলাশবিশেষ।

**হস্তিগিরি** ( হস্তিন্ হাতী—গিরি পর্ব্বত) সং, পুং, দেশবিশেষ। কাঞ্চীনগরী।

**হস্তিঘোষা** ; সং, স্ত্রীং, বৃহৎঘোষা।

**হস্তিচারিণী** ; সং, স্ত্রীং, মহাকরঞ্জ।

**হস্তিদন্ত** ( হস্তিন্ হাতী—দন্ত দাঁত, ৬ষ্ঠী—য ) সং, পুং, নাগদন্তক, দ্রব্যাদি স্থাপনার্থ ভিত্তিপ্রোথিত কীলক। হাতীর দাঁত। মূলক, মুলা।

**হস্তিনখ** (হস্তিন্ হাতী—নখ নখর, ৬ং—স) সং, পুং,—ক্লীং, পুরদ্বারস্থিত মৃত্তিকাস্তূপ।

**হস্তিনাপুর**, **হস্তিনপুর** ( হস্তিন্ এক রাজার নাম —পুর নগর, ৬ষ্ঠী—য) সং, ক্লীং, চন্দ্রবংশীয় হস্তিনামকরাজনির্ম্মিত নগর, পঞ্জাবের অন্তর্গত মীরাট জেলায় যমুনাতীরে উহার ভগ্নাবশেষ বিদ্যমান আছে। শিং—১"সুহোত্রস্যাপি দায়াদো হস্তীনাম বভূব হ। তেনেদং নির্ম্মিতং পূর্ব্বং পুরৈব হস্তিনাপুরম্।"

**হস্তিপ**, **হস্তিপক** (হস্তিন্ হাতী প [ প পালন করা + অ(ড)—ক] যে পালন করে। ২য়া—য। পক্ষে কণ্- যোগ) সং, পুং, হস্তিপালক, মাহুত।

**হস্তিপর্ণিকা** ; সং,স্ত্রীং, রাজকোশাতকী।

**হস্তিপর্ণী** ; সং, স্ত্রীং, ওষধিবিশেষ, মোরাতা লতা। অলাবুবিশেষ।

**হস্তিমদ** (হস্তিন্ হাতী—মদ ক্ষরিত জল, ৬ষ্ঠী—য ) সং, পুং, মত্ত বা বন্য হস্তীর গণ্ডের ২ ছিদ্র, গণ্ডদ্বয়, শিশ্ন, ও চক্ষুর্দ্বয়—এই ৭ স্থানে হইতে ক্ষরিত জল।

**হস্তিমল্ল** (হস্তিন্ হাতী—মল্ল বাহুযোদ্ধা ) সং, পুং, গণেশ। ঐরাবত হস্তী। শঙ্খনামে নাগ। ভস্মস্তূপ। ধূলিবর্ষণ, হিমানী।

**হস্তিবিষাণী** ; সং, স্ত্রীং কদলী।

**হস্তিরোহণকা** ; সং, পুং, মহাকরঞ্জ।

**হস্তিবাহ** (হস্তিন্ হাতী বাহ [ বহ্ বহন করা + অ(অন্)—ক ] যে বহন করে) সং, পুং, অঙ্কুশ, ডাঙ্গশ।

**হস্তিশুণ্ডা** ( হস্তিন্ হাতী—শুণ্ডা শুঁড়, সং, স্ত্রীং, হাতিশুঁড়ার গাছ। হাতীশুঁড়।

**হস্তী** (হস্তিন্, হস্ত শুণ্ড + ইন্—অস্ত্যর্থে) সং, পুং, করী, গজ।



সুহোত্র রাজপুত্র ইঁহা হইতেই হস্তিনাপুর নাম হইয়াছে। স্তিনী—স্ত্রীং, করিণী। চতুর্ব্বিধ স্ত্রীর মধ্যে এক প্রকার স্ত্রী। হস্তী।

**হস্তে** (হস্ত + এ—প্রং) অং, স্বীকার।

**হস্তেকরণ** (হস্তে [সপ্তম্যন্ত] হাতে—করণ) সং, ক্লীং, পাণিগ্রহণ, বিবাহ।

**হস্ত্য** (হস্ত + য(ঞ্য)—প্রং) বিং, ত্রিং, হস্তদত্ত। হস্তকৃত।

**হস্ত্যারোহ** (হস্তিন্ হাতী—আরোহ [আ —রুহ্ আরোহণ করা + অ(অন্)—ক] যে আরোহণ করে,২য়া—য) সং, পুং, হস্তিপক। নিষাদী, হস্তিস্থ। গজারূঢ় ব্যক্তি।

**হস্র** ( হস উপহাস করা + র—প্রং ) বিং, ত্রিং, মূর্খ, মূঢ়।

**হহল** ; সং, ক্লীং, হলাহল, কালকূট।

**হহা**, **হাহা** (হ এই শব্দ—হা ত্যাগ করা + ০(ক্বিপ্)—ক) সং, পুং, গন্ধর্ব্ব, স্বর্গীয় গায়ক (+০(ক্বিপ্)=ভাবে)। অং, আকস্মিক দুঃখ শোক। বিস্ময়। সম্ভ্রম।

**হা** (হা ত্যাগ করা + অ(ড)—ভাবে) অং, বিষাদ, শোক, পীড়া ইত্যাদি সূচক। আনন্দসূচক। হায়। কুৎসা। পুং, গর্ত্ত।

**হাই** (হা ফিকাশব্দজ) সং,জৃম্ভণ, মুখব্যাদান।

**হাইকাই** ; সং,অস্থিরতা প্রকাশ, ক্রন্ততা।

**হাইর** (দেশজ) বিং, পরাভব, পরাজয়।

**হাইল** (দেশজ) সং, নৌকাদণ্ড, বহিত্র।

**হাউই** (পারসী) আতোশবাজীবিশেষ।

**হাউড়ে**; বিং, অত্যন্ত পেটুক।

**হাওদা** (আরবী) হস্তিপৃষ্ঠে বসিবার চৌকি।

**হাওয়া** (আরবী) বাতাস, বায়ু।

**হাওলাৎ** (আরবী) সং, কর্জ্জ, বিনালেখা পড়ায় হাতে হাতে অল্প দিনের জন্য যে ঋণ দেওয়া যায়।

**হাঁ** (দেশজ) স্বীকার, সম্মতি। মুখব্যাদান।

**হাঁক** (দেশজ) সং, দীর্ঘ চীৎকার। ডাক।

**হাঁকন** (বাঙ্গালা হাঁক ধাতুজ) সং, চীৎকারকরণ, ডাকন।

**হাঁকুপাঁকু**; সং, ব্যস্ততা প্রকাশ।

**হাঁচন** (হঞ্জি শব্দজ) সং, ক্ষুৎকরণ, হাঁচা।

**হাঁচি** (হঞ্জি শব্দজ) সং, ক্ষুৎ, হাঁচা।

**হাঁটন** (দেশজ) সং, চলন, গমন, সরণ।

**হাঁটু** (দেশজ) সং, জানুসন্ধি।

**হাঁড়া** (হণ্ডিকাশব্দজ, সং, বৃহৎ মৃৎপাত্রবিশেষ।

**হাঁড়ী** (হণ্ডী বা হণ্ডিকা শব্দজ) সং, মৃত্তিকাপাত্রবিশেষ।

**হাঁড়ীচাঁছা** সং, পক্ষিবিশেষ।

**হাঁপ** (দেশজ) সং, শ্বাসত্যাগ, শ্রমজন্য দীর্ঘনিঃশ্বাস।

**হাঁম, হাম** (দেশজ) সং, ক্ষুদ্রাকার ব্রণবিশেষ।

**হাঁস** (হংস শব্দজ) সং, মরাল, হংস।

**হাঁসপাতাল** (হস্‌পিটল্ শব্দজ) সং, সাধারণ চিকিৎসালয়।

**হাকিম** (আরবী, হুকুম=আজ্ঞা দেওয়া) বিচারপতি, শাসনকর্ত্তা। রাজকীয় উচ্চপদস্থ ব্যক্তি।

**হাকুলিবিকুলি**, সং, ব্যস্ততা, অস্থিরতা প্রকাশ।

**হাগন, হাগা** (দেশজ) সং, মলত্যাগ, পুরীষোৎসর্গ।

**হাঙ্গর** (হাং অনুকরণ শব্দ—গর [গৃ ভোজন করা+অ (অন্)—ক] যে ভোজন করে। অথবা হা—অঙ্গ—রা দান করা+অ (ড)—ক) সং, পুং, হিংস্রজলজন্তুবিশেষ, হাঙর।

**হাঙ্গামা** (পারস্য) গোলমাল, চীৎকার। দাঙ্গা, লড়াই। আক্রমণ।

**হাজা** (দেশজ) সং, জলপ্লাবনে বিনষ্ট।

**হাজাম** (পার্সী) বি, নাপিত।

**হাজার** (পারস্য) বিং, সহস্র, দশশত, ১০০০।

**হাজি** (আরবী হজ=একস্থান হইতে অন্য স্থানে গমন) যে মক্কা তীর্থে যাত্রা করিয়াছে, মক্কাতীর্থযাত্রী হিন্দু।

**হাজির** (আরবী) সং, উপস্থিত, প্রস্তুত, ইচ্ছুক। [রসিক।

**হাজিরজবাব** (আরবী) উপস্থিত, বক্তা,

**হাজিরজামিন** (আরবী) যে ব্যক্তি আদালতে অন্য ব্যক্তির নির্দ্দিষ্ট সময়ে উপস্থিত হওনের দায়িত্ব গ্রহণ করে।

**হাট** (হট্ট শব্দজ) সং, বাজার, ক্রয়বিক্রয়স্থান।

**হাটক** (হট্ দীপ্তি পাওয়া+অক (ণক)—ক) সং, ক্লীং, স্বর্ণ। পুং, ধুস্তূর। দেশবিশেষ। (হাটক+ষ্ণ) বিং, ত্রিং, স্বর্ণনির্ম্মিত।

**হাটকময়** (হাটক স্বর্ণ+ময় (ময়ট্)—বিকারার্থে) বিং, ত্রিং, স্বর্ণময়, স্বর্ণনির্ম্মিত।

**হাটকেশ্বর**; সং, পুং, গোদাবরী নদীতীরস্থ শিব শিং—১ "এতস্মিন্নন্তরে প্রাপ্তাঃ সর্ব্বে এবর্ষিপার্থিবাঃ। দ্রষ্টুং ত্রৈলোক্যভর্ত্তারং ত্র্যম্বকং হাটকেশ্বরম্। ততঃ কপিবরং প্রাপ্তো ঘৃতাচ্যা সহ সুন্দরি। স্নাত্বা গোদাবরীতীর্থে দিদৃক্ষুর্হাটকেশ্বরম্।"

**হাড়** (হড্ড শব্দজ) সং, অস্থি, হড্ড।

**হাড়গিলা**, **হাড়িগিলা** (হাড় অস্থি—গিলা যে গিলে) সং, অস্থি-ভক্ষক পক্ষীবিশেষ।

**হাড়ি** (হড়ি এবং হড়িক বা হড্ডিক শব্দজ) সং, কাষ্ঠযন্ত্রবিশেষ। হাইড়। নীচজাতিবিশেষ, মেথর।

হাড়িকাঠ ( হাড়ি হড্ডি শব্দজ—কাঠ কাষ্ঠ শব্দজ) সং. পশুচ্ছেদনার্থ কাষ্ঠযন্ত্রবিশেষ, পাদবন্ধন কাষ্ঠ।

হাড়পেকে, বিং, টোটো করিয়া ঘুরিয়া যাহার শরীর পাকাইয়া হাড়সার হইয়াছে।

হাত ( হস্ত শব্দজ) সং, কর, ভুজ, পাণি।

হাতচালা, সং, মন্ত্রপাঠ পূর্ব্বক হস্ত চালন।

হাতড়ী ( হাতশব্দজ ) সং, লৌহমুদ্গর বিশেষ, আঘাত যন্ত্র।

হাতব্য ( হা ত্যাগ করা+তব্য—র্ম্ম) বিং, ত্রিং, ত্যক্তব্য, ত্যাগযোগ্য।

হাতা ( হাত শব্দজ ) সং, দর্ব্বী, খন্তাকা, পাত্রবিশেষ।

হাতিয়ার (হস্তশব্দজ) সং,অস্ত্র, যুদ্ধোপকরণবিশেষ।

হাতী ( হস্তী শব্দজ ) সং, করী, হস্তী।

হাতুড়িয়া (দেশজ) মূর্খবৈদ্য, কুচিকিৎসক।

হাত্র ( হন্ বধ করা বা হা ত্যাগ করা+ ত্র—প্রং) সং, ক্লীং, বেতন, মূল্য, ভাড়া। প্রমথন। মারন। রাক্ষস।

হান ( হা ত্যাগ করা+অন (অনট্—ভা) সং, ক্লীং, ত্যাগ। শিং—১ "হিমহানকৃতা ন কৃতা ক্বচন।" ক্ষতি। বিক্রম। (+ ক্ত—র্ম্ম) বিং, ত্রিং, ত্যক্ত।

হানন (হনন শব্দজ) সং, প্রহারণ। আঘাতকরণ।

হানা ( হন্ ধাতুজ কি ?) অস্ত্রদ্বারা আঘাতকরণ। জলস্রোতে উৎপন্ন গর্ত্ত। অমঙ্গল। (পারস্য) কণ্ঠদেশ, গলা; যথা— "রত্নভরা খুঙ্গী পুঁথি ঘোড়ার হানায়।"

হানি ( হান দেখ, তি ( ক্তি )—ভাবে, ত— ন) সং, স্ত্রীং, গতি। (হা+নি—ভাবে) ত্যাগ। নাশ। ক্ষতি, অপচয়।

হানী—কবিবর মাইকেল মধুসূদন হানী অর্থ "যে হনন করে" ব্যবহার করিয়াছেন; যথা—"পুত্রহানী শক্র সে দুর্ম্মতি, ভীম প্রহরণে তারে সংহারি সংগ্রামে।"

হানুক (হন্ বধ করা বা আঘাত করা+ উক—ক) বিং, ত্রিং, হত্যাকারী। ক্ষতিকারক।

হান্ত্র ( হন্ বধ করা+ত্র—প্রং) সং, ক্লীং, মৃত্যু, মরণ।

হাপর ( দেশজ ) সং, ধাতু আবর্ত্তন পাত্র।

হাপসান, বিং, আছাড় খাওয়া।

হাপুত্রিকা, হাপুত্রী; সং, স্ত্রীং, খঞ্জনপক্ষিণী।

হাফিকা; সং, স্ত্রীং, জৃম্ভা, হাই।

হামেশা ( পারসী ) ক্রিং—বিং, সর্ব্বদা। ক্রমাগত, অনবরত, চিরকাল।

হামেহাল, ক্রিং, বিং, ( পার্সী ) সকল অবস্থায়, সর্ব্বদা।

হাম্বান (হম্বা শব্দজ) সং, গোরুর চীৎকার।

হায় ( হা শব্দজ ) অং, খেদ প্রকাশক শব্দ।

হায়ন ( হা [ভাব] ত্যাগ করা+অন্ (অনট্) —ক, য—আগম, নিপাতন ) সং, পুং— ক্লীং, বৎসর, বর্ষ। পুং, ধান্যবিশেষ। অগ্নিশিখা।

হায়া (আরবী) সং, লজ্জা, সরম।

হার (হৃ [মন ইত্যাদি] হরণ করা+অ(ঘঞ্) —ক) সং, পুং, মুক্তাদিমালা। (+ঘঞ্ —ভাবে) যুদ্ধ। ভাগ। (ঘঞ্—ক ) বিং, ত্রিং, ভাজক। বাহক। হারক। হরিসম্বন্ধীয়। রা—স্ত্রীং, (+অ—ভাবে, আপ) হরণ।

হারক (হৃ হরণ করা ইত্যাদি+অক (ণক) —ক) সং, পুং, কিতব, ধূর্ত্ত। চৌর। গদ্যবিশেষ। বিজ্ঞানবিশেষ। শাখোটবৃক্ষ। ভাজক অঙ্ক। বিং, ত্রিং, বাহক। হরণকারী। দ্যূতকার।

হারগুলিকা (হার—গুলিকা, ৬ষ্ঠী—ষ) সং, স্ত্রীং, মুক্তাহারের গুলি।

হারনিরিখ, সং, পরগণার প্রচলিত হার অনুসারে খাজনার নির্দ্ধারণ করাকে নিরিখ বা হারনিরিখ কহে।

হারহারা; সং, স্ত্রীং, কপিলদ্রাক্ষা।

হারহূর; সং, পুং, মদ্য। রা—স্ত্রীং, দ্রাক্ষা।

**হারাণ** (হারি শব্দজ) সং, পরাজয়করণ, পরাস্তকরণ। ২। দ্রব্যাদি অপচয়, খোয়ান।

**হারাম** (আরবী মুসলমানদিগের অস্পৃশ্য জন্তু, শূকর।

**হারাবলী** (হার—আবলী) সং, স্ত্রীং, মুক্তাবল; যথা- শৃঙ্গারহারাবলী। "পুরুষোত্তমকৃত কোষবিশেষ। শিং—১ "সাধ্বী সত্যং ভজতু কণ্ঠমসৌ প্রিয়েব হারাবলী বিরচিতা পুরুষোত্তমেন।"

**হারি** } (হৃ লওয়া, হরণ করা ইত্যাদি+
**হারী** } ইঞ্—ভাবে) সং, স্ত্রীং, পরাভব। (+ইঞ্—ক) পথিকলোকের পরিবার। পথিকশ্রেণী। বিং, ত্রিং, মনোহর, রুচির। রী—স্ত্রীং, মুক্তা।

**হারিকণ্ঠ** (হারি হার শব্দজ—কণ্ঠ) সং, পুং, কোকিল। বিং, ত্রিং, হারযুক্ত কণ্ঠ।

**হারিণক** (হরিণ মৃগ+ইক - প্রং) সং, পুং, হরিণঘাতক, ব্যাধ।

**হারিত** (হৃ ণিচ্=হারি লওয়ান+ত (ক্ত) —র্ম্ম) বিং, ত্রিং, পরাজিত। অপহারিত। (হারত+ষ্ণ) হরিৎবর্ণযুক্ত। পুং, শুকপক্ষী।

**হারিতক**; সং, ক্লীং, শাক।

**হারিদ্র** (হরিদ্রা+অ (ষ্ণ)—প্রং) বিং, ত্রিং, হরিদ্রাবর্ণ। সং, পুং, কদম্ববৃক্ষ। বিষবিশেষ। ক্লীং, সুবর্ণ।

**হারী** (হারিন্, হৃ [মন] হরণ করা+ইন্ (ণিন্) ক) বিং, ত্রিং, মনোহর। বাহক। অপহারক। (হার+ইন্) হারবিশিষ্ট। শিং —১ "কেয়ূরবান্ কনককুণ্ডলবান্ কিরীটী হারী হিরণ্ময়বপুর্ধৃতশঙ্খচক্রঃ।" অপহারক। রণকারী। (হার+ইন্—অস্ত্যর্থে) হারযুক্ত।

**হারীত** (হরিত সবুজবর্ণ+অ (ষ্ণ), ই=ঈ) সং, পুং, শুকপক্ষী। সংহিতাকার মুনিবিশেষ। প্রতারণা। কৈতব।

**হারীতক**; সং, পুং, হারিল পক্ষী।

**হার্দ্দ** } (হৃদ্ অন্তঃকরণ+অ (ষ্ণ), য
**হার্দ্দ্য** } (ষ্যঃ)—ভাবে) সং, ক্লীং, হৃদ্যতা, প্রণয়, প্রীতি, স্নেহ। বিং, ত্রিং, হৃদ্গত। হৃদয়জ্ঞেয়। মনোজ্ঞ।

**হার্দ্দী** (হার্দ্দিন্, হার্দ্দ+ইন্—অস্ত্যর্থে) বিং, ত্রিং, স্নেহযুক্ত। শিং—১ "স্বজনেন চ সন্ত্যক্তস্তেষু হার্দ্দী তথাপ্যতি।"

**হার্য্য** (হৃ হরণ করা+য (ঘঞ্—র্ম্ম) বিং, ত্রিং, বহনীয়। গ্রহণযোগ্য। গ্রাহ্য। ভাজ্য। অপহরণীয়। নিবার্য্য।

**হাল** (হাল লাঙ্গল+অ (ষ্ণ)—অস্ত্যর্থে, কিংবা হাল্ কর্ষণ করা+অ (অন্)—ক) সং, পুং, বলরাম। শালিবাহন রাজা। লাঙ্গল। (যাবনিক) অবস্থা; যথা— "রাণীর দেখিয়া হাল, জিজ্ঞাসয়ে মহীপাল।" বর্ত্তমান সময়। লা—স্ত্রীং, (হাল+ষ্ণ, আপ্) সুরা, মদিরা। তাড়ী। লী— স্ত্রীং, কনিষ্ঠা শ্যালিকা, ছোটশ্যালী।

**হালক**; সং, পুং, পীতহরিদ্বর্ণ অশ্ব।

**হালখাতা**, সং, নূতনখাতা।

**হালদার**, (হাওলদার শব্দজ) বি, উপাধিবিশেষ। [হলাহল।

**হালহল, হালহাল**; সং, ক্লীং, বিষবিশেষ,

**হালাক** (আরবী) বধ, নষ্ট।

**হালাল** (আরবী) বিং, বৈধ, যাহা ধর্ম্মসম্মত। মুসলমান ধর্ম্মের নিয়মানুযায়ী পশুপক্ষ্যাদির কণ্ঠচ্ছেদন করা।

**হালাল**; সং, পুং, চিত্রবর্ণ ঘোটক।

**হালাহল** (হলাহল+অ(ষ্ণ) প্রং। হলাহল দেখ) সং, পুং—ক্লীং, কালকূট বিশেষ। পুং, কীটবিশেষ। লা—স্ত্রীং, গিরিকা, নেংটিয়া ইঁদুর। লী—স্ত্রীং, সুরা, মদ্য।

**হালাহলধর** (হালাহল বিষ—ধর [ধৃ ধরা +অ (অন্)—ক] যে ধরে, ২য়া—ষ) সং, পুং, বিষধর, সর্প।

**হালি** (যবন ভাষা) বিং, ত্রিং, নবোৎপন্ন। নূতন, একেলে, এবছরে। (দেশজ) সং, নৌকাদণ্ড, বহিত্র।

**হালিক** ( হল লাঙ্গল+ইক ( ষ্ণিক )—বহ-ত্যর্থে ) বিং, ত্রিং, হলসম্বন্ধীয়। হালিয়া। হলবাহক। লাঙ্গলধারী, কৃষক।

**হালিনী**; সং, স্ত্রীং, স্থূলপত্রী।

**হালু** (হল্ কর্ষণ করা+উ—প্রং ) সং, পুং, বদন, দন্ত।

**হালুইকর** ( আরবী ) সং, মিষ্টান্নপ্রস্তুত-কারক, মিঠাইওয়ালা।

**হালুয়া** ( আরবী ) ঘৃত চিনি ও ময়দা বা শুজী দ্বারা প্রস্তুত মিষ্টান্নবিশেষ, মোহন-ভোগ।

**হাল্কা** ( দেশজ ) বিং, লঘু পাতলা।

**হাবশী** (Absynian শব্দের অপভ্রংশ কি ?) আবাসনিয়ার অধিবাসী। কাফ্রি।

**হাব** ( হু হোম করা+অ ( ঘঞ্ )—ধি, রাগীরা হুত হয় ইহাতে, কিংবা হু [ রাগিয়া কামাগ্নিতে ] হোম করা+অ (ঘঞ্ )—ণ) সং, পুং, স্ত্রীলোকের শৃঙ্গারভাবজাত বিলাস বিব্বোক বিভ্রমললিত হেলালীলা এই সকল ক্রিয়াবিশেষ। শিং—১ "যুবানোহনেন হৃদ্যন্তে নারীভির্মদনানলে। অতো নিরু-চ্যতে হাব স্তে বিলাসাদয়ো মতাঃ।" ২ "গ্রীবারেচকসংযুক্তো ভ্রূনেত্রাদিবিকাশকৃৎ। ভাবাদীষৎ প্রকাশো যঃ স হাব ইতি কথ্যতে।" ( হ্বে আহ্বান করা+ঘঞ্ —ভা ) আহ্বান।

**হাবা** ( দেশজ ) বিং, নির্ব্বোধ। বাক্যহীন ব্যক্তি।

**হাবাতিয়া** ( দেশজ ) হতভাগা, মন্দাদৃষ্ট, নির্ধন। যে অন্নাভাবে হা অন্ন যো অন্ন করে।

**হাবেলী** ( আরবী ) বাসস্থান।

**হাস** (হস্ হাস্য করা+অ ( ঘঞ্ )—ভাবে) সং, পুং, হাস্য। শিং—১ "কপোলাক্ষি কৃতোল্লাসো ভিন্নোষ্ঠঃ স মহাত্মনাম্। বিদীর্ণাস্যশ্চ মধ্যানামধমানাং সশব্দকঃ।"

**হাসল** ( আরবী ) কর্ত্তব্যসম্পাদন।

**হাসি** ( হস ধাতুজ ) সং, হাস্য, হাস।

**হাসিকা** ( হস্ ণিচ=হাসি হাস্য করান+অক ( ণক )—ক, আপ্ ) সং, স্ত্রীং, নীচা, দাসী যে হাসায়।

**হাসিকা** ( হা ত্যাগ করা+অস্—প্রং। অক—আগম ) সং, পুং, বেদে—চন্দ্র।

**হাসিল** ( আরবী ) লভ্য, উৎপন্ন দ্রব্য। হাসিল হওয়া = কার্য্যসিদ্ধি।

**হাস্তিক** ( হস্তিন্ হাতী+ইক (ষ্ণিক)—সমূ-হার্থে ) সং, ক্লীং, হস্তিসমূহ। পুং, হস্ত্যা-রোহ, বিং, ত্রিং, হস্তিসম্বন্ধীয়।

**হাস্তিন** ( হস্তিন্ এক রাজার নাম—অ(ষ্ণ) —কৃতার্থে ) সং, ক্লীং, হস্তিনাপুর। ( হস্তী অর্থাৎ গজ ) হস্তিপ্রমাণ।

**হাস্য** ( হস্ হাস্য করা+য (ঘ্যণ্—) ভাবে) সং, ক্লীং, হাসি। ( হস+ষ্ণ্য) সং, পুং, কাব্যের রসবিশেষ। ( +ঘ্যণ্—র্ম ) বিং, ত্রিং, পরিহসনীয়, উপহসনীয়।

**হাহল, হাহাল** ( হলাহল দেখ ) সং, ক্লীং, কালকূট, হলাহল।

**হাহা** ( হা বিষাদসূচক "অব্যয়শব্দ—হা পাওয়া+০ক্বিপ্)—ক, ঙা ) সং, পুং, গন্ধর্ব্ব, কুবেরানুচর। অং, দুঃখ শোক বিস্ময় ও সম্ভ্রমসূচক শব্দ। খেদসূচক শব্দ, শোকধ্বনি।

**হাহাকার** ( হাহা শোকধ্বনি—কার করণ) সং, পুং, কলরব। শোকধ্বনি। কাতরতা-জন্য কলরব। যুদ্ধকলরব। অশ্বাদি প্রেরণ-ধ্বনি।

**হি** ( হি গমন করা+ই(ডি)—ক ) অং, হেতু। নিশ্চয়। অবধারণ। বিশেষ। প্রশ্ন। সম্ভ্রম। অসূয়া। পাদপূরণ। ব্যগ্রতা। শোক।

**হিং** ( হিঙ্গু শব্দ ) সং, বণিক্‌দ্রব্যবিশেষ।

**হিংচা** ( হিলমোচি শব্দজ) সং, শাকবিশেষ, জলজ শাক।

**হিংসক** (হিন্স্ বধ করা+অক(ণক)—ক) সং, পুং, হিংস্রজন্তু। শত্রু। অথর্ব্ববেদ-বেত্তা ব্রাহ্মণ। বিং, ত্রিং, দ্বেষ্টা, হিংসা-

কারক, ঘাতক। শিং—১:"ভোক্তানুমন্তা সংস্কর্ত্তা ক্রয়বিক্রয়ি-হিংসকাঃ। উপহর্ত্তা ঘাতয়িতা হিংসকাশ্চাষ্টমাধমাঃ।"

**হিংসা**—স্ত্রীং, **হিংসন**—ক্লীং (হিন্স্ বধ করা+ অনট্,অ—ভাবে,আপ) সং, হত্যা, বধ, হনন। অপকার, ক্ষতি। দ্বেষ। ঈর্ষ্যা।

**হিংসাকর্ম্ম** (হিংসাকর্ম্মন্, হিংসা—কর্ম্মন্ কার্য্য, ৬ষ্ঠী—ষ) সং, ক্লীং, অভিচার, মারণ, মোহন, স্তম্ভন, বিদ্বেষণ, উচ্চাটন, বশীকরণ —এই ছয়।

**হিংসারু** (হিংসা—ঋ গমন করা+উ—প্রং, কিম্বা হিংসক দেখ, আরু—প্রং) সং, পুং, শার্দ্দূল, ব্যাঘ্র।

**হিংসালু** (হিংসক দেখ, আলু—ক,শীলার্থে) বিং, ত্রিং, হিংসাশীল, ঘাতক। অপকারক, হিংসা করা যাহার স্বভাব।

**হিংসালুক** (হিংসালু+কণ—যোগ) সং, পুং, হিংস্রকুকুর। বিং, ত্রিং, হিংসাশীল।

**হিংসিত** (হিংসক দেখ, ত(ক্ত)—র্ম্ম) বিং, ত্রিং, যাহাকে হিংসা করা হয়। হত, নাশিত।

**হিংসীর** (হিন্স্-ণিচ্=হিংসি বধ করান বা আঘাত করান+ঈর—প্রং) সং, পুং, ব্যাঘ্র। খল।

**হিংস্য** (হিংসক দেখ, য(ঘ্যণ্)—র্ম্ম) বিং, ত্রিং, হিংসাযোগ্য, বধ্য।

**হিংস্র**, **হিংস্রক** (হিংসক দেখ, র—ক, শীলার্থে, পক্ষে কণ্—যোগ) বিং, ত্রিং, হিংসাশীল, হননকারক, ঘাতুক। অপকারক। সং, পুং, হিংসাকারক জন্তু।

**হিংস্রা**; সং, স্ত্রীং, এলাবলী। কাকাদনী। মাংসী। জটামাংসী। গবেড়ুকা। গবেধুকা। নাড়ী। শিরা।

**হিঁচড়ন** (দেশজ) সং,কেশমার্জ্জন। টানন। আকর্ষণ।

**হিঁয়ালি** (প্রহেলিকা শব্দজ কি?) সং, গূঢ়ার্থ প্রশ্ন।

**হিঁয়ো**, (অব্যয়) অর্থহীন ধ্বন্যাত্মক শব্দ বিশেষ। শ্রমজীবীরা কোন জিনিস তুলিবার সময় সমস্বরে একত্র হিঁয়ো শব্দ উচ্চারণ করিয়া দম্ লইয়া থাকে।

**হিক্কা** (হিক্ শব্দ করা+অ=ভাবে, আপ্) সং, স্ত্রীং, রোগের উপসর্গবিশেষ, হেঁচ্‌কী।

**হিঙ্কার** (হিং অনুকরণ শব্দ—কার [কৃ করা +অ(ষণ্)—ক] যে করে) সং, পুং, ব্যাঘ্র।

**হিঙ্গু** (হিন্—গম্ গমন করা+উ(ডু)—ক) সং, পুং,—ক্লীং, নির্য্যাসবিশেষ, হিং।

**হিঙ্গুনির্য্যাস**; সং,পুং, নিম্ববৃক্ষ। হিঙ্গুরস।

**হিঙ্গুপত্র**; সং, পুং, ইঙ্গুদীবৃক্ষ।

**হিঙ্গুল**, **হিঙ্গুলি**, **হিঙ্গুলু** (হিঙ্গু হিং+লা দান করা, গ্রহণ করা+অ(ড), ই(ডি), উ(ডু)—ক) সং, পুং,—ক্লীং, রঞ্জন দ্রব্যবিশেষ, হিঙ্গুল। পারদবহুল মিশ্র খনিজ পদার্থবিশেষের নাম হিঙ্গুল। বাঙ্গালায় ইহা হিঙ্গুল নামেই পরিচিত। ইহার সংস্কৃত পর্য্যায়—হিঙ্গুল,দরদ, ম্লেচ্ছ,চিত্রাঙ্গ, ও চূর্ণপারদ। ইহা মধুরকটু-তিক্ত কষায়-রস, উষ্ণবীর্য্য, ত্রিদোষনাশক, এবং জ্বর, প্লীহা, কামলা, আমবাত, হৃল্লাস, বিষদোষ, ও কুষ্ঠরোগের উপশমকারক। রূপভেদে ও নামভেদে হিঙ্গুল তিন প্রকার। শ্বেতবর্ণ হিঙ্গুলের নাম চর্ম্মার, ঈষৎ পীতবর্ণ হিঙ্গুলের নাম শুক-তুণ্ডক, এবং গাঢ় রক্তবর্ণ হিঙ্গুলের নাম হংসপাদ। ইহাদের মধ্যে রক্তবর্ণ হংসপাদ হিঙ্গুলই উৎকৃষ্ট এবং তাহাই ঔষধাদিতে ব্যবহার্য্য। হিঙ্গুল শোধন করিয়া ঔষধাদিতে ব্যবহার করিতে হয়। প্রথমতঃ ৭ বার মেষীদুগ্ধ দ্বারা তৎপরে অম্লবর্গ দ্বারা এবং তাহার পরে আদার রসদ্বারা ভাবনা দিলে, হিঙ্গুল শোধিত হইয়া থাকে। হিঙ্গুল হইতে পারদ বহিষ্কৃত করিতে হইলে, প্রথমতঃ লেবুর রসের সহিত হিঙ্গুল এক প্রহর মর্দ্দন করিয়া সেই হিঙ্গুল একটী হাঁড়ীতে রাখিবে, এবং তাহার উপর একটী জলপূর্ণ

হাঁড়ী বসাইয়া নীচের হাঁড়ীতে অগ্নির জ্বাল দিবে। উপরের হাঁড়ীটার জল গরম হইলে তাহা ফেলিয়া দিয়া শীতল জল দিতে হইবে। এইরূপে ক্রমশঃ হিঙ্গুল হইতে পারদ বহির্গত হইয়া উপরের হাঁড়ীটার তলদেশে সংলগ্ন হইবে। সেই পারদ স্বভাবতই বিশুদ্ধ; এই জন্য ইহার শোধন ক্রিয়ার আবশ্যক হয় না, এবং সাধারণ পারদ অপেক্ষা ইহা অধিক উপকারী।

**হিঙ্গুলিকা**; সং, স্ত্রীং, কণ্টকারী।

**হিঙ্গুলী**; সং, স্ত্রীং, বার্ত্তাকু, বেগুন।

**হিঙ্গুল**; সং, ক্লীং, মধুমূল, মৌ আলু।

**হিজ্ড়ে** (দেশজ) সং, ক্লীং, নপুংসক, খোজা।

**হিজরী** (পারস্য) সং, মুসলমানের প্রচলিত শাক।

**হিজ্জ** } **হিজ্জল** } (হিং[হি+০(কিপ্)—ক]—জল) সং, পুং, বৃক্ষবিশেষ, হিজলগাছ।

**হিঞ্জীর** (হিণ্ড +ঈর প্রেরণ করা+অ(ক)—ক, নিপাতন) সং, পুং, হস্তিপাদ বন্ধন রজ্জু বা শৃঙ্খল।

**হিঞ্জুল**; সং, পুং, নিচুলবৃক্ষ।

**হিড়িম্ব** (হিম্বড়্ +ইব(কিব)—ক) সং, পুং, রাক্ষসবিশেষ; সে ভীম কর্ত্তৃক নিহত হয়। ম্বা—স্ত্রীং, তদ্ভগিনী, ঘটোৎকচের মাতা।

**হিড়িম্বজিৎ** } **হিড়িম্বরিপু** } **হিড়িম্বাপতি** } (হিড়িম্ব জিৎ [জি জয় করা+০(কিপ্)—ক] যে জয় করে, ২য়া—ষ। হিড়িম্ব—রিপু শত্রু, ৬ষ্ঠী-ষ, হিড়িম্বা—পতি, ৬ষ্ঠী ষ), সং, পুং, ভীম।

**হিণ্ডন** (হিনড্ গমন করা+অন (অনট্)—ভা) সং, ক্লীং, ভ্রমণ। বিলেখন। লেখন। রমণ।

**হিণ্ডিক** (হিণ্ড্ [হিনণ্ড্ গমন করা+অ—প্রং]+ইক—প্রং) সং, পুং, গণক, দৈবজ্ঞ।

**হিণ্ডির—ণ্ডী** (হিণ্ড্ গমন করা, ঘৃণা করা +ইর, ঈর—ক) সং, পুং, অস্থিবিশেষ। সমুদ্রাদির ফেন। বার্ত্তাকু। পুরুষ।

**হিণ্ডী** (হিন্ড্ [সেই অসুর] ঘৃণা করা+অ, ঈপ্) সং, স্ত্রীং, দুর্গা, পার্ব্বতী।

**হিত** (ধা পোষণ করা+ত(ক্ত)—র্ম) বিং, ত্রিং, যোগ্য, উপযুক্ত। পথ্য। উপকারক। প্রিয়। গত। অনুকূল। ব্যবহার্য্য। ধৃত। (হি+ত(ক্ত)—ভাবে) সং, ক্লীং, ইষ্ট-সাধন। মঙ্গল। গমন।

**হিতকর, হিতকারী** (হিত মঙ্গল—কর [কৃ করা—অ(ট)—ক] যে করে, ২য়া—ষ। হিতকারিন্, হিত মঙ্গল—কারী [কৃ করা +ইন(ণিন্)—ক] যে করে, ২য়া—ষ) বিং, ত্রিং, মঙ্গলদায়ক, উপকারক।

**হিতকাম**; বিং, ত্রিং, হিতৈষী।

**হিতপ্রণী** (হিত উপযুক্ত—প্রণী যে উপদেশ দেয়) সং, পুং, চর, দূত।

**হিতবাদী** (—বাদিন্, হিত মঙ্গল—বাদী যে বলে, ২য়া—ষ) বিং, ত্রিং, হিতকথনশীল, সৎপরামর্শদায়ক।

**হিতার্থী** (হিতার্থিন্, হিত মঙ্গল—অর্থী যে আকাঙ্ক্ষা করে, ২য়া—ষ) বিং, ত্রিং, মঙ্গলপ্রার্থী। [বালিশ।

**হিতাল**, বিং, (ময়মনসিংহে প্রচলিত)

**হিতাবলী**; সং, স্ত্রীং, ঔষধবিশেষ।

**হিতৈষণা** (হিত—ইষ্ ণিচ্=ইষি ইচ্ছা করান+অন(অনট্)—ভা) সং, স্ত্রীং, হিতেচ্ছা, পরের উপকার সাধন।

**হিতৈষী** (—ষিন্, হিত মঙ্গল—এষিন্[ইষ্ ইচ্ছা করা+ইন্(ণিন)—ক] যে ইচ্ছা করে, ২য়া—ষ) বিং, ত্রিং, হিতেচ্ছাকারী, হিতাভিলাষী।

**হিতোক্তি** (হিত প্রিয়—উক্তি কথন) সং, স্ত্রীং, প্রিয়বচন, হিতকর বাক্য।

**হিতোপদেশ** (হিত উপকার—উপদেশ, য়ং—স) সং, পুং, সৎপরামর্শদান। বিষ্ণুশর্ম্মাকৃত মিত্রলাভ, সুহৃদ্ভেদ, বিগ্রহ, সন্ধি, নামক কথাচতুষ্টয়াত্মক নীতিগ্রন্থবিশেষ।

**হিন্তাল, হীন্তাল** (হীন অধম=তাল, নিপাতন) সং, পুং, হেঁতালগাছ। ২। সিংহল দ্বীপস্থ পর্ব্বত বিশেষ।

**হিন্দু** (হীন—দুষ্ দূষিত করে যে, নিপাতন। হিন্দুশব্দ সংস্কৃত নহে; বেদ, স্মৃতি, দর্শন ও রামায়ণাদি কোন প্রাচীন গ্রন্থে উহা দৃষ্ট হয় না। যে পুরাতন পারসীক ভাষা ইতিপূর্ব্বে আবস্তিক বলিয়া লিখিত হইয়াছে, ঐ শব্দ সেই ভাষার অন্তর্গত। পশ্চাৎ, সংস্কৃত সপ্তসিন্ধু ও আবস্তিক হপ্তহেন্দু শব্দের প্রসঙ্গ পাঠ করিলে বোধ হইবে, আবস্তিক হেন্দু শব্দ সংস্কৃত সিন্ধু শব্দেরই রূপান্তর মাত্র। পারস্যদেশের কীলরূপা শিলালিপিতে উহা হিদুস বলিয়া লিখিত আছে। গ্রীকেরা ইন্দুইস্ শব্দ উল্লেখ করিয়া থাকে। তন্ত্রবিশেষে হিন্দুশব্দ উল্লিখিত ও তাহার ব্যুৎপত্তি লিখিত আছে বটে, কিন্তু তাহা কেবল ঐ তন্ত্রের আধুনিকত্ব সপ্রমাণ করিয়া দিতেছে। কেবল হিন্দু শব্দ নয়, এই অযুক্ত তন্ত্র-বচনে ইংরেজ, ফিরিঙ্গি ও লণ্ডন নগরের নাম সন্নিবেশিত থাকিয়া উহার অতিমাত্র আধুনিকতার সুস্পষ্ট পরিচয় প্রদান করিতেছে। শিং—১"হীনঞ্চ দূষয়ত্যেব হিন্দুরিত্যুচ্যতে প্রিয়ে। পূর্ব্বাম্নায়ে নবশতং ষড়শীতিঃ প্রকীর্ত্তিতাঃ। ফিরিঙ্গিভাষয়া মন্ত্রাস্তেষাং সংসাধনাৎ কলৌ। অধিপা মণ্ডলানাঞ্চ সংগ্রামেষ্ব- পরাজিতাঃ॥ ইংরেজা নব ষট্ পঞ্চ লণ্ড্রজাশ্চাপি ভাবিনঃ।") সং, পুং, জাতি বিশেষ, হিন্দু। ২। ধর্ম্মসম্প্রদায় বিশেষ।

**হিন্দোল**—পুং } **হিন্দোলী**—স্ত্রীং, } (হি অব্যয়শব্দ—দুল্ দোলান+অ(ঘঞ্—ভা, অথবা হিল্লোল+অল্—ভাবে) সং, দোলা, ঝুলন। হিন্দীভাষায় ঝুলনশব্দকে হিণ্ডোল বলে। বাঙ্গালায় হাঁদলা। ঝুলনযাত্রা। যামবিশেষ। (+অন্—ক) রাগবিশেষ। লী—ডুলি। ঝুলি।

**হিন্দোলক**; সং, পুং, রাগবিশেষ।

**হিম** (হন্ বধ করা+ম(মক্)—ক। হন্ হি) সং, ক্লীং, তুষার, নীহার। চন্দন। চন্দনদ্রব। শৈত্য, শীতলতা। শীতল, স্পর্শ। টিন। মুক্তা। পদ্ম। নবনীত। পুং, হিমগিরি, হিমালয় পর্ব্বত। চন্দ্র। চন্দনবৃক্ষ। কর্পূর। ঋতুবিশেষ। বিং, ত্রিং, শীতল।

**হিমকটিবন্ধ** (Arctic Zone) উদীচ্যবৃত্ত ও উদীচ্যেতর বৃত্ত হইতে উত্তর ও দক্ষিণ মেরু পর্য্যন্ত দুইভাগ।

**হিমকর** (হিম শীতল—কর কিরণ, ৬ষ্ঠী—হিং) সং, পুং, চন্দ্র কর্পূর। বিং, ত্রিং, শীতস্পর্শবিশিষ্ট।

**হিমকূট** (হিম তুষার বা শীতল—কূট স্তূপ) সং, পুং, শিশির ঋতু শীতকাল। ২। পর্ব্বত বিশেষ।

**হিমগিরি** (হিম তুষার কিম্বা শীতল—গিরি পর্ব্বত, ৬ষ্ঠী—ষ+স্বং—স) সং, পুং, হিমালয় পর্ব্বত।

**হিমজ** (হিম হিমালয় পর্ব্বত—জ [জন্ জন্মান+অ(ড)—ক] জাত) সং, পুং, মৈনাক পর্ব্বত। জা—স্ত্রীং, পার্ব্বতী, দুর্গা। বিং, ত্রিং, হিমালয় পর্ব্বতে জাত।

**হিমতৈল**; সং, ক্লীং, কর্পূরতৈল।

**হিমদ্যুতি, হিমদীধিতি** (হিম শীতল—দ্যুতি দীপ্তি, দীধিতি কিরণ, ৬ষ্ঠী—হিং) সং, পুং, শীতকিরণ, চন্দ্র।

**হিমদ্রুম**; সং, পুং, মহানিম্ব।

**হিমপ্রস্থ** (হিম শীতল—প্রস্থ বাসস্থান) সং, পুং, হিমালয় পর্ব্বত।

**হিমমণ্ডল**—হিমকটিবন্ধ।

**হিমবান্** (হিমবৎ, হিম তুষার, শৈত্য+বং (বতু)—অস্ত্যর্থে) সং, পুং, হিমালয় পর্ব্বত। বিং, ত্রিং, শীতল, শৈত্যগুণযুক্ত, ঠাণ্ডা।

**হিমবালুকা** (হিম তুষার—বালুকা বালি, স্বং—স) সং, স্ত্রীং, কর্পূর।

**হিমশর্করা**; সং, স্ত্রীং, যাবনালী।

**হিমশিমখাওয়া**; সং, অতিশয় ভ্রান্ত হওয়া, অতিশয় কাতর হওয়া।

**হিমশিলা** ; সং, স্ত্রীং, তুষার, বরফ।

**হিমশৈল** ( হিম তুষার—শৈল পর্ব্বত, ৬ষ্ঠী —ষ+য়ং—স) সং, পুং, হিমালয়-পর্ব্বত।

**হিমশৈলজা** ( হিমশৈল হিমালয়পর্ব্বত। জা [ জন্ জন্মান+অ(ড)—ক, আপ্ ] যে জন্মে, ৫মী—ষ ) সং, স্ত্রীং, পার্ব্বতী, দুর্গা।

**হিমসংহতি** ( হিম শীতল—সংহতি [সমূহ, রাশি] বহুদ্রব্যের একত্র হওন) সং, স্ত্রীং, হিমানী, বরফ।

**হিমসাগর** বি, পাথরকুচি গাছ। ২। বৈদিক শাস্ত্রোক্ত তৈলবিশেষ।

**হিমহাসক** ( হিম শীতল বা শীতকাল—হস্ হাস্য করা+অক(ণক)—ক ) সং, পুং, হিন্তালবৃক্ষ।

**হিমা** ; সং, স্ত্রীং, সূক্ষ্মৈলা। রেণুকা। ভদ্রমুস্তা, নাগরমুস্তা। পৃক্কা, চণিকা।

**হিমাংশু** (হিম শীতল—অংশু কিরণ, ৬ষ্ঠী—হিং ) সং, পুং, শীতকিরণ, চন্দ্র। কর্পূর।

**হিমাগম** ( হিম তুষার—আগম আগমন, ৭মী—হিং) সং, শীতকাল, হেমন্তঋতু।

**হিমাঙ্গ** (হিম শীতল—অঙ্গ, অবয়ব, য়ং —স ) সং, ক্লীং, শীতল অঙ্গ, হিমকায়।

**হিমাদ্রি** ( হিম তুষার কিম্বা শীতল—অদ্রি পর্ব্বত, ৬ষ্ঠী—ষ+য়ং—স, কিংবা হিমে যুক্ত অদ্রি=হিমাদ্রি, ৩য়া—ষ ) সং, পুং, হিমালয় পর্ব্বত।

**হিমাদ্রিজা**, **হিমাদ্রিতনয়া** (হিমাদ্রি হিমালয়পর্ব্বত —জা [ জন্ জন্মান+অ(ড)—ক, আপ্ ] যে জন্মে, ৫মী—ষ। হিমাদ্রি, হিমালয় পর্ব্বত—তনয়া কন্যা, ৬ষ্ঠী—ষ ) সং, স্ত্রীং, পার্ব্বতী, দুর্গা। ক্ষীরিণী।

**হিমানী** ( হিম তুষার+ঈ—মহদর্থে, আন আগম) সং, স্ত্রীং, হিমসংহতি, বরফ। যাবনালশর্করা।

**হিমারাতি**, **হিমারি** (হিম শীতল—অরাতি =শত্রু) সং, পুং, অগ্নি। সূর্য্য। চিত্রকবৃক্ষ। অর্কবৃক্ষ।

**হিমালয়** (হিম তুষার—আলয় গৃহ, ৬ষ্ঠী —ষ ) সং, পুং, ভারতবর্ষের উত্তর সীমায় পূর্ব্বপশ্চিম সমুদ্র পর্য্যন্ত ব্যাপী পর্ব্বত, পার্ব্বতীর পিতা। য়া—স্ত্রীং, ভূম্যামলকী।

**হিমাবতী** ; সং, স্ত্রীং, ওষধিবিশেষ, স্বর্ণক্ষীরী।

**হিমাব্জ** ; সং, ক্লীং, উৎপল।

**হিমাশ্রয়া** ; সং, স্ত্রীং, স্বর্ণজীবন্তী।

**হিমাহ্ব, হিমাহ্বয়** (হিম তুষার—আহ্বা, আহ্বয়=নাম, ৬ষ্ঠী—হিং) সং, কর্পূর। বর্ষবিশেষ।

**হিমিকা** ( হিম কোয়াশা+কণ্, আপ্) সং, স্ত্রীং, শিশির, হিমকণা, তৃণাদির উপরিভাগে পতিত হিম। কুজ্ঝটিকা।

**হিমেলু** ( হিম শীতল+এলু—প্রং ) বিং, ত্রিং, হিমক্লেশিত, হিমার্ত্ত।

**হিমোত্তরা** ; সং, স্ত্রীং, কপিলদ্রাক্ষা।

**হিমোদ্ভবা** ; সং, স্ত্রীং, শটী।

**হিম্মত** ( আরবী) সাহস। বীরত্ব।

**হিম্মতওয়ালা** (আরবী, হিম্মত দেখ, হিন্দিওয়ালা। সাহসী। মনস্বী।

**হিম্য** (হিম তুষার+য—জাতার্থে) বিং, ত্রিং, হিমজাত, হিমোৎপন্ন। শীতল।

**হিয়া** ( হৃদয় শব্দজ) সং, বক্ষঃস্থল, বুক।

**হিরঙ্গু**, সং, পুং, রাহুগ্রস্ত।

**হিরণ** (হৃ লওয়া+অন(অনট্)—র্ম্ম,ঋ—ইর) সং, ক্লীং, স্বর্ণ। রেতঃ। বরাটক, কড়ি।

**হিরণ্ময়** ( হিরণ্, হিরণ্য শব্দজ+ময়(ময়ট্) —বিকারার্থে) বিং, ত্রিং, হিরণ্যবিকার, স্বর্ণময়। সং, পুং, ব্রহ্মা। ক্লীং, নববর্ষ মধ্যে বর্ষবিশেষ।

**হিরণ্য** ( হৃ লওয়া+অন(কন্যণ্)—র্ম্ম, ঋ =ইর ) সং, ক্লীং, রৌপ্য। ধন। রেতঃ; ধুস্তূর। অকূপ্য। দ্রব্য। বরাটক। পরিমাণবিশেষ।

**হিরণ্যকশিপু** ( হিরণ্য স্বর্ণ—কশিপু গ্রাসাচ্ছাদন, ৬ষ্ঠী—হিং ) সং, পুং, দৈত্য-বিশেষ, প্রহ্লাদের পিতা ; বিষ্ণু নৃসিংহা-বতারে ইহাকে বিনাশ করিয়াছিলেন।

**হিরণ্যগর্ভ** ( হিরণ্য স্বর্ণ—গর্ভ উৎপত্তি-স্থান, ৬ষ্ঠী—হি, কিম্বা গর্ভ ভ্রূণ, ৬ষ্ঠী—ষ ) সং, পুং, ব্রহ্মা। শিলাবিশেষ। শিং—১ "এতস্য অণ্ডং হিরণ্যবর্ণমভবৎ॥ তথাচ স্মৃতিঃ। হিরণ্যবর্ণমভবত্তদণ্ডমুদ-কেশরং। তত্র জজ্ঞে স্বয়ং ব্রহ্মা স্বয়ম্ভু-রিতি বিশ্রুত ইতি॥ উপচারাৎ হিরণ্য-বর্ণমণ্ডং হিরণ্যং।" ইতি ভরতঃ।

**হিরণ্যদ** ( হিরণ্য স্বর্ণ—দ [ দা দান করা +অ(ড)—ক ] যে দেয় ) সং, পুং, সমুদ্র।

**হিরণ্যনাভ** ( হিরণ্য স্বর্ণ—নাভি) সং, পুং, মৈনাকপর্ব্বত।

**হিরণ্যবাহ** ( হিরণ্য স্বর্ণ—বহ্ বহন করা —অ—প্রং ) সং, পুং, শোণ নদ।

**হিরণ্যবাহু** (হিরণ্য স্বর্ণ—বাহু ভুজ) পুং, শোণ নদ।

**হিরণ্যরেতাঃ** (হিরণ্য রেতস্, হিরণ্য স্বর্ণ —রেতস্ শুক্র, ৬ষ্ঠী—হিং ) সং, পুং, অগ্নি। চিত্রকবৃক্ষ। সূর্য্য। শিব।

**হিরণ্যবর্ণা** ( হিরণ্য স্বর্ণ—বর্ণ রং ) সং, স্ত্রীং, নদী, তরঙ্গিণী।

**হিরণ্যাক্ষ** ( হিরণ্য স্বর্ণ—অক্ষ অক্ষি শব্দজ, ৬ষ্ঠী—হিং+অ—প্রং) সং, পুং, হিরণ্যকশিপুর ভ্রাতা। বিষ্ণু বরাহাব-তারে ইহার প্রাণ বধ করিয়াছিলেন।

**হিরুক্** ( হি গমন করা+রুক্ (রুক)—ভা) অং, ত্যাগ, বিনা, ব্যতিরেক, ভিন্ন।

**হিলমোচি**, **হিলমোচিকা**, **হিলমোচী** (হিল [ হিল্+অ(ক) ক ) কটাক্ষাদি ভঙ্গী-করণ—মুচ্ মোচন করা+ই—ক। কণ্—যোগে হিল-মোচিকা ) সং, স্ত্রীং, হিঞ্চাশাক, হেলঞ্চা।

**হিল্ল** ; সং, পুং, শরারিপক্ষী।

**হিল্লোল** ( হিল্লোল্ দোলন ( +অন্—ক) তরঙ্গ, ঢেউ। রতিবন্ধবিশেষ।

**হিল্বলা** ; সং, স্ত্রীং, মৃগশিরানক্ষত্রের শিরো-দেশস্থ পঞ্চতারক।

**হিবা** ( আরবী ওহব=দানকৃ] দানপত্র।

**হিবুক** ( হিন্ব্ প্রীতকরা+উক(উকুক্) —ক) সং, ক্লীং, লগ্নচতুর্থ স্থান।

**হিসাব** (আরবী) সং, গণনা।

**হিসাবনবিস**, বিং, হিসাব পরিষ্কারকারক।

**হিস্যা** (আরবী) অংশ, ভাগ।

**হিস্যাদার** (আরবী) অংশীদার।

**হিহি** ; অং, আহ্লাদসূচক শব্দ, হাস্যশব্দ। সং, পুং, গন্ধর্ব্বের নাম। [হেতু।

**হী** (হন্ বধ করা+ঈ(ডী)—ভাবে) সং, হাস্য শব্দ। বিস্ময়। শোক। বিষাদ। দুঃখ।

**হীন** ( হা ত্যাগ করা+ত (ক্ত)—র্ম, ত স্থানে ন,' বিং, ত্রিং, পরিত্যক্ত, রহিত, বর্জ্জিত, উন। নিন্দনীয়। অধম, নীচ। শূন্য। পুং, প্রতিবাদবিশেষ। শিং—১ "অন্যবাদী ক্রিয়াদ্বেষী নোপস্থায়ী নিরু-ত্তরঃ। আহুত-প্রপলায়ী চ হীনঃ পঞ্চবিধঃ স্মৃতঃ।"

**হীনবর্ণ** ; সং, পুং, নীচবাদী।

**হীনবাদী** ; হীনবাদিন্, হীন বর্জ্জিত বা নিন্দনীয়—বাদ বাক্য+ইন্—অস্ত্যর্থে) বিং, ত্রিং, মুক, বোবা। বিরুদ্ধার্থবাদী। শিং—১ "পূর্ব্ববাদং পরিত্যজ্য যোহন্য-মালম্বতে পুনঃ। বাদসংক্রমণাজ্জ্ঞেয়ো হীনবাদী স বৈ নরঃ।

**হীনাঙ্গ** ; হীন—অঙ্গ, ৬ষ্ঠী—হিং) বিং, ত্রিং, অঙ্গহীন। বিকলাঙ্গ। ঙ্গী—স্ত্রীং, পিপী-লিকা।

**হীনিত** (Minus) বিয়োগচিহ্ন, "−" এই প্রকার চিহ্ন।

**হীন্তাল** ; সং, পুং, বৃক্ষবিশেষ, হেঁতালগাছ।

**হীয়মান** ( হা ত্যাগকরা+আন—প্রং) বিং, ত্রিং, যাহা পরিহীন হইতেছে, হ্রাস হওয়া।

**হীর** ( হৃ লওয়া+অ(ক)—ক, ঋ—ঈর ) সং, পুং, শিব। ইন্দ্রের বজ্র। সর্প। হার। সিংহ। শ্রীহর্ষের পিতা। পুং, ক্লীং, হীরক।

**হীরক, হীর** (হীর+কণ্—যোগ) সং, ক্লীং, রত্নবিশেষ, হীরা, জহর। শিং—১ "গুরূণি সর্ব্বরত্নানি বজ্রমেকং পরং লঘু। ভিদ্যন্তে হন্যানি বজ্রেণ তন্ন কেনাপি ভিদ্যতে।" যথাবিধানে শোধিত ও জারিত করিয়া সেবন করিলে ইহা আয়ুঃ, বল, বীর্য্য, বর্ণ, পুষ্টি, শুক্র, রতিশক্তি ও উত্তেজনার বৃদ্ধি করে, ইহা উষ্ণবীর্য্য ও রসায়ন। বিবিধ ঔষধের সহিত ইহা প্রযুক্ত হইয়া থাকে। অনেক রোগে ও অবস্থাবিশেষে ইহাদ্বারা যথেষ্ট উপকার হয়। হীরক কণ্টকারির মূলমধ্যে নিহিত করিয়া, ৭ বার গজপুটে পাক করিলে, শোধিতও জারিত হয়। অথবা অশ্বমূত্রের কিম্বা ভেকমূত্রের সহিত এক একবার মর্দ্দন করিয়া ৭ বার পুটদগ্ধ করিলে, হীরকের শোধন মারণ ক্রিয়া নিষ্পন্ন হইয়া থাকে। বর্ণভেদে ও আকৃতিভেদে হীরকের নানাপ্রকার ভেদ কল্পিত আছে। শুক্লবর্ণ হীরক ব্রাহ্মণ জাতি; ইহা রসায়নকার্য্যে প্রশস্ত, এবং, সকল কার্য্যেই ফলপ্রদ। রক্তবর্ণ হীরক ক্ষত্রিয় জাতি; বহুবিধ রোগ, জরা ও অকালমৃত্যুনিবারণে ইহা উপযোগী। পীতবর্ণ হীরক বৈশ্য জাতি; ইহা শরীরের দৃঢ়তাকারক, এবং ধারণে সম্পত্তিবর্দ্ধক। কৃষ্ণবর্ণ হীরক শূদ্রজাতি; ইহা রোগনাশক ও বয়ঃস্থাপক। সুন্দর, গোলাকার, জ্যোতির্ম্ময়, বৃহৎ এবং রেখাহীন বা বিন্দুবিহীন হীরক পুংজাতি; ইহা বীর্য্যবর্দ্ধক, সর্ব্বকার্য্যে প্রশস্ত ও সর্ব্বত্র সুফলপ্রদ। যে হীরক রেখা বা বিন্দুযুক্ত এবং ষট্‌কোণবিশিষ্ট, তাহা স্ত্রী জাতি; এই হীরকধারণে সুখবৃদ্ধি হয়। ত্রিকোণ ও দীর্ঘাকৃতি হীরক ক্লীব জাতি; ইহা বীর্য্যবিহীন ও অকর্ম্মণ্য। আভ্যন্তর প্রয়োগের জন্য শ্বেত হীরকেরই ব্যবহার করা উচিত। শোধনমারণ না করিয়া হীরকের আভ্যন্তর প্রয়োগ কদাচ করিবে না; কারণ অশোধিত ও অমারিত হীরক সেবন করিলে পাণ্ডু, পার্শ্ববেদনা, পঙ্গুতা, ও কুষ্ঠ প্রভৃতি বহুবিধ যন্ত্রণাদায়ক রোগ উপস্থিত হয়।

**হীরা** (হীর+আপ্) সং, স্ত্রীং, লক্ষ্মী। মৎস্যবিশেষ। পিপীলিকা। কাশ্মরী। ( হীরক শব্দজ) সং, রত্নবিশেষ।

**হীরাকস**, সং, দ্রব্যবিশেষ।

**হীরাঙ্গ** ( হীর হীরা—অঙ্গ অবয়ব ) সং, পুং, ইন্দ্রের বজ্র।

**হীলুক**; সং, ক্লীং, গৌড়ীমৎস্য, রসসরাপ।

**হীহী** (হী—দিত্ব) অং, আহ্লাদসূচক শব্দ, হাস্যধ্বনি।

**হুঁ** (হুম্ শব্দজ) অং, স্বীকার বোধকশব্দ।

**হুঁকা** (আরবী) সং, তামাকুর ধূমপানার্থ যন্ত্র।

**হুঁস**; সং, (যাবনিক) সংজ্ঞা, চৈতন্য, জ্ঞান।

**হুহুঙ্ক** ( যবন ভাষা ) সং, আজ্ঞা, আদেশ, অনুমতি।

**হুঙ্কার—পুং**, **হুঙ্কৃত—ক্লীং**, **হুঙ্কৃতি—স্ত্রীং** ( হুম্ অনুকরণ শব্দ—কার, কৃ=করণ ) সং, হুঙ্কার শব্দ। বন্যবরাহধ্বনি। গর্জ্জন। বিং, ত্রিং, গর্জ্জিত।

**হুবহু** ( আরবী ) ঠিকঠিক, সম্পূর্ণরূপে।

**হুজুক**; সং, বিস্ময়জনক বাক্য, মিথ্যা কাহিনী, ক্ষণস্থায়ী জনরব।

**হুজুর**, (যাবনিক) বি, প্রভু।

**হুট**, বিং, অবজ্ঞা বা ঘৃণাবোধক শব্দ।

**হুড়**; সং, পুং, মেষ। চোর নিবারণার্থ ভূমিতে প্রোথিত লৌহকীলক। সেনাশ্রয়স্থান। রথোপরি মলমূত্র ত্যাগ করিবার শৃঙ্গ।

**হুড়কা** ( হুড়ুক শব্দজ) সং, দ্বারবন্ধ করিবার কাষ্ঠ। পতিসংসর্গত্যাগিনী স্ত্রী।

**হুড়াহুড়ি** (দেশজ) সং, ঠেলাঠেলি, মারামারি।

**হুড়ুক্ক** (হড়ুক্ অনুকরণ শব্দ—কৈ শব্দ করা+অ—প্রং) সং, পুং, বাদ্যবিশেষ। দাত্যূহপক্ষী। মত্ত ব্যক্তি। হুড়কা।

**হুড়ুম্ব** ; সং,পুং,ভৃষ্টচিপিট, চিঁড়াভাজা। মুড়ি।

**হুণ্ড** (হুন্ড্ ভিড় হওয়া, একত্র করা+অ—প্রং) সং, পুং, ব্যাঘ্র। গ্রাম্যশূকর। মূর্খ। রাক্ষস। মেষ।

**হুণ্ডী** (দেশজ) বি, অর্থসম্বন্ধীয় টাকার চিঠি।

**হুত** (হু হোম করা+ত (ক্ত)—র্ম্ম) বিং, ত্রিং, দেবোদ্দেশে মন্ত্রপূর্ব্বক অগ্নিক্ষিপ্ত (ঘৃতাদি। তর্পিত। সং, পুং, হোমকরা অগ্নি। (+ক্ত—ভা) ক্লীং, হোম।

**হুতভুক্, হুতবহ হুতাশ, হুতাশন** } (হুতভুজ, হুত অগ্নিক্ষিপ্তঘৃতাদি+ভুজ যে ভোজন করে, ২য়া—ষ। হুত—বহ্ বহন করা+অ (অন্)—ক) যে বহন করে, ২য়া—ষ। হুত—আশ [ অশ্ ভোজন করা +অ (অন্—ক ] যে ভোজন করে, ৩য়া —ষ। হুত—অশ্ ভোজন করা+অন —ক, ৬ষ্ঠী—হিং) সং, পুং, অগ্নি, হোমঘৃতাদি ভক্ষক। হুতাশ (দেশজ) ভয়, দুশ্চিন্তা।

**হুতি** ( হু হোম করা+তি (ক্তি)—ভা ) সং, স্ত্রীং, হবন, হোম।

**হুম্ হূম্** } (হ্বে আহ্বান করা+উম্ (ডুম্), উম (ডুম)—ণ) অং, স্বীকার। সম্মতি। নিষেধ। স্মৃতি। সংশয়। গানধ্বনি। অসূয়া। প্রশ্ন। বিতর্ক।

**হুমকি**, সং, ভয় প্রদর্শন, ভয় দেখান।

**হুমজুত** (আরবী) মান্য। চরিত্র।

**হুল** (দেশজ) সং, সূক্ষ্মাগ্রভাগ।

**হুলহুলী** ( হুল+অ (ক)—ক, দ্বিত্ব, ঈপ্ ) সং, স্ত্রীং, স্ত্রীলোকদের মঙ্গলসূচক মুখশব্দ, হুলুধ্বনি।

**হুলিয়া**, সং, ( পার্সী ) পলায়িত ব্যক্তির অনুসন্ধানার্থ বিজ্ঞাপন প্রচার।

**হুলু** ( হুলহুলী শব্দজ ) সং, স্ত্রীলোকদের মঙ্গলধ্বনি।

**হুলস্থুল** ( দেশজ ) সং, গোলযোগ, গোলমাল।

**হুশিয়ার** ( পারসী) বিং, মনোযোগী, চতুর, বিজ্ঞ।

**হুশিয়ারী** (পারস্য) সাবধানতা।

**হুহু হূহু** } (হ্বে আহ্বান করা+উ (ডূ)—র্ম্ম, নিপাতন) সং, পুং, গন্ধর্ব্ববিশেষ।

**হূ** ; অং, আহ্বান। অবজ্ঞা। শোক। গর্ব্ব।

**হুঙ্কার**—পুং, **হুঙ্কৃত**—ক্লীং } (হুম্ অনুকরণ শব্দ—কার, কৃত=করণ) সং, "হুম্" এই অবজ্ঞাসূচক শব্দ

**হূণ** ( হ্বে আহ্বান করা+নক্—ক) সং, পুং, শক জাতির শাখাবিশেষ। ভারতবর্ষের উত্তর দেশবিশেষ। তদ্বাসস্থান। শিং—১ "মত্তহূণাবরোধানাং।"

**হূত** (হ্বে আহ্বান করা+ত ( ক্ত)—র্ম্ম ) বিং, ত্রিং, আহূত। (+ক্ত—ভাবে ) সং, ক্লীং, আহ্বান।

**হূতি** (পূর্ব্বে দেখ, তি (ক্তি)—ভা) সং, স্ত্রীং, আহ্বান, ডাকা। আহূতি।

**হূন** (হূণ দেখ) সং, পুং, ম্লেচ্ছ দেশবিশেষ। তদ্দেশীয় রাজা। ম্লেচ্ছজাতিবিশেষ।

**হূয়মান** ( হ্বে আহ্বান করা+আন (শান) —র্ম্ম) বিং, ত্রিং, যাহাকে আহ্বান করা যাইতেছে।

**হূরব** (হূ ভয় বা ক্রোধের চীৎকারধ্বনি—রব শব্দ) সং, পুং, শৃগাল, শিয়াল।

**হূর্চ্ছন** (হূর্চ্ছ্ বক্র হওয়া+ অনট্—ভা) সং, ক্লীং, কুটিলতা, বক্রতা

**হূহু হূহু** } (হ্বে আহ্বান করা+উ (ডূ)—র্ম্ম, দ্বিত্ব) সং, পুং, গন্ধর্ব্ববিশেষ। অং, যাতনাসূচক ধ্বনি।

**হৃচ্ছয়** (হৃদ্ অন্তঃকরণ—শয় [ শী শয়ন করা+অ (অন্)—ক ] যে শয়ন করে, ৭মী—ষ) সং, পুং, কামদেব, মদন।

**হৃণীয় হৃণীয়া** } (হৃণী [কণ্ড্বাদি] লজ্জিত হওয়া +য (ক্য)অ—ভাবে, আপ) সং, স্ত্রীং, নিন্দা। লজ্জা, ত্রপা।

**হৃৎ** ( হৃ হরণ করা+০ (ক্বিপ)—ক, ৎ—আগম) বিং, ত্রিং, হরণকারী।

**হৃৎকম্প** (হৃদ—কম্প সং,পুং, হৃদয়কম্পন।

**হৃত** ( হৃ লওয়া+ত (ক্ত)—র্ম্ম) বিং, ত্রিং, আকৃষ্ট। অপহৃত। আনীত। ছিন্ন।

**হৃত্তত্ত্ববিবেক** ( Phrenology ) কোন ব্যক্তির মস্তকের গঠন দেখিয়া তদীয় মনোবৃত্তি সমুদায় যে শাস্ত্র দ্বারা নিরূপিত হয়।

**হৃৎপিণ্ড** ( Heart ) হৃদয়স্থিত রক্তাদির আধারস্থান।

**হৃদ্**, **হৃদয়** } (হৃ হরণ করা+০ (ক্বিপ্)—ক, ৎ—আগম, ৎ=দ্। হৃ হরণ করা+অয় (কয়ন্ —ক, দ্—আগম ) সং, ক্লীং, বক্ষঃস্থল। শিং—২ "যতো নির্যাতি বিষয়ো যস্মিংশ্চৈব প্রলীয়তে। হৃদয়ং তদ্বিজানীয়াৎ মনসঃ স্থিতিকারণম্।" চিত্ত, মনঃ। জীবিত।

**হৃদয়গ্রন্থি** ; সং, পুং, হৃদ্বন্ধ।

**হৃদয়গ্রাহী** (—গ্রাহিন্, হৃদয়—গ্রাহিন্ [গ্রহ গ্রহণ করা+ইন্ ( ণিন্)—ক ] যে গ্রহণ করে ) বিং, ত্রিং, মনোগারী।

**হৃদয়ঙ্গম** ( হৃদয় অন্তঃকরণ—গম্ যে গমন করে) বিং, ত্রিং, হৃদয়গত, হৃদ্য, মনোগত। উপযুক্ত। মনোহর।

**হৃদয়বান্** (—বৎ, হৃদয় অন্তঃকরণ+বৎ (বতু) অস্ত্যর্থে ) বিং, ত্রিং, মনস্বী, সদন্তঃকরণ, প্রশস্তচিত্ত।

**হৃদয়স্থান** ( হৃদয় অন্তঃকরণ—স্থান ) সং, ক্লীং, বক্ষঃস্থল, বুক।

**হৃদয়াত্মা** ; সং, পুং, কঙ্কপক্ষী।

**হৃদয়ালু, হৃদয়িক, হৃদয়ী** (হৃদয়িন্, হৃদয় অন্তঃকরণ+আলু, ইক, ইন্—অস্ত্যর্থে ) বিং, ত্রিং, প্রশস্তচিত্ত, সদন্তঃকরণ।

**হৃদয়েশ** ( হৃদয় অন্তঃকরণ—ঈশ্ ঈশ্বর, ৬ষ্ঠী—ষ ) সং. প্রাণেশ্বর, স্বামী, ভর্ত্তা, কান্ত, বল্লভ। শা—স্ত্রীং, প্রণয়িনী, কান্তা।

**হৃদিকা** ; সং, স্ত্রীং, কৃপাচার্য্যের মাতা।

**হৃদিকাসুত** ( হৃদিকা ইহার মাতা—সুত পুত্র, ৬ষ্ঠী—ষ ) সং, পুং, কৃপাচার্য্য।

**হৃদিস্পৃক্** (—স্পৃশ্, হৃদি অন্তঃকরণ—স্পৃক্ [ স্পৃশ্ স্পর্শ করা+০ (ক্বিপ্)—ক ] যে স্পর্শ করে ) বিং, ত্রিং, হৃদ্য, প্রিয়, মনের মত। মর্ম্মস্পৃক্। মনোহর।

**হৃদ্গত** ( হৃদ্ অন্তঃকরণ—গত [ গম্ গমন করা+ত(ক্ত)—ক] যে গিয়াছে, ২য়া—ষ) বিং, ত্রিং, মনোগত হৃদয়স্থ, চিত্তস্থ।

**হৃদ্গোল** ; সং, পুং, পর্ব্বতবিশেষ।

**হৃদ্য** ( হৃদ্ অন্তঃকরণ+য(ষ্যঞ্)—প্রং) বিং, ত্রিং, হৃদয়ঙ্গম, মনোগত। মনোজ্ঞ। প্রিয়। বাঞ্ছিত। দ্যা—স্ত্রীং, বৃদ্ধিনামৌষধি।

**হৃদ্যগন্ধ** ; সং, পুং, বিল্ববৃক্ষ। ক্লীং, ক্ষুদ্রজীরক। সৌবর্চ্চল। ন্ধা—স্ত্রীং, জাতী। ন্ধি—স্ত্রীং, ক্ষুদ্রজীরক।

**হৃদ্যতা** ( হৃদ্য+তা—ভাবে ) সং, স্ত্রীং, প্রণয়, প্রেম, সদ্ভাব।

**হৃল্লাস** ( হৃদ্ অন্তঃকরণ—লস্ ক্রীড়া করা +অ (ঘঞ্)—ভা ) সং, পুং, হিক্কা, হেচকী।

**হৃল্লেখ** ( হৃদ্ অন্তঃকরণ—লিখ লেখা+অ(অল্)—ভা ) সং, পুং, জ্ঞান। তর্ক। —স্ত্রীং, ঔৎসুক্য।

**হৃষিত** ( হৃষ্ হৃষ্ট হওয়া+ত(ক্ত)—ক ) বিং, ত্রিং, আহ্লাদিত, পুষ্ট। প্রীত। হর্ষিত, পুলকিত। প্রণত। সজ্জিত, বর্ম্মিত। বিস্মিত। (+ক্ত—র্ম্ম) প্রহৃত।

**হৃষীক** ( হৃষ্ অলীক ব্যবহার করা+ঈকক্—ক্ত ) সং, ক্লীং, ইন্দ্রিয়। জ্ঞানেন্দ্রিয়।

**হৃষীকেশ** ( হৃষীক ইন্দ্রিয়—ঈশ্ ঈশ্বর, ৬ষ্ঠী—ষ। মহাভারতে—তিনি অতিশয় হৃষ্ট, সুখী ও ঐশ্বর্য্যবান্ বলিয়া হৃষীকেশ নাম হইয়াছে") সং, পুং, বিষ্ণু, নারায়ণ, পরমাত্মারূপ। শিং—১ "ইন্দ্রিয়াণি বশে বর্ত্তন্তে স পরমাত্মা।"

**হৃষ্ট** ( হৃষ্ হৃষ্ট হওয়া+ত(ক্ত)—ক) বিং,

ত্রিং আহ্লাদিত, আনন্দিত। মুদিত। প্রীত, সন্তুষ্ট। পুলকিত, রোমাঞ্চিত।

**হৃষ্টরোমা** (—রোমন্, হৃষ্ট আনন্দিত—রোমন্ লোম) বিং, ত্রিং, পুলকিত, রোমাঞ্চিত।

**হৃষ্টি** (হৃষ্ট দেখ তি(ক্তি)—ভা) সং, স্ত্রীং, হর্ষ। আনন্দ। গর্ব।

**হে** (হি গমন করা+এ(ড)—ভাবে) অং, সম্বোধন। আহ্বান। অসূয়া।

**হেট, হেঁট** (দেশজ) বিং, অধঃ। নম্র।

**হেঁয়ালি** (প্রহেলিকা শব্দজ কি? সং, অস্পষ্টার্থ প্রশ্ন।

**হেঁসেল**, সং (হাঁড়ীশালাশব্দজ) রন্ধনস্থান।

**হেঁকে হেঁকে** (ক্রিবিং) উচ্চৈঃস্বরে চেঁচাইয়া।

**হেক্কা** (হিক্ হিক্কাতোলা+অ—প্রং, ই=এ) সং, স্ত্রীং, হিক্কা, হেচ্‌কী।

**হেঁচকী** / **হেটকী** সং, (হিক্কাশব্দজ) আকর্ষণ টানিয়া টানিয়া কান্না।

**হেঠ** (হেঠ্ বাধা দেওয়া+(অন্)—ক) সং, পুং, বাধা। প্রতিবন্ধক। ক্ষতি।

**হেড়জ**; সং, পুং, ক্রোধ।

**হেড়াবুক্ক**; সং, পুং, অশ্ববিক্রয়কারী।

**হেতি** (হন্ বধ করা+তি(ক্তি)—ক, নিপাতন) সং, পুং,—স্ত্রীং, অস্ত্র, শস্ত্র। স্ত্রীং সূর্য্যকিরণ। অগ্নিশিখা। তেজোমাত্র। সাধন।

**হেতু** (হি গমন করা+তুন্—ক) সং, পুং, কারণ। বীজ, মূল। প্রয়োজন। ন্যায়মতে ব্যাপকজ্ঞাপক। অলঙ্কারবিশেষ।

**হেতুক** (হেতু+কণ্—স্বার্থে) সং, পুং, কারণ। বিং, ত্রিং, হেতুসম্বন্ধীয়।

**হেতুতা** (হেতু+তা—ভাবে) সং, স্ত্রীং, হেতুর ধর্ম্ম, কারণতা, হেতুত্ব।

**হেতুমান্** (—মৎ, হেতু+মৎ(মতু)—অস্ত্যর্থে) বিং, ত্রিং, হেতুবিশিষ্ট, কার্য্য।

**হেতুবাদ** (হেতু—বাদ কথন, ৬ষ্ঠী—ষ) সং, পুং, হেতুকথন।

**হেত্বাভাস** (হেতু—আভাস অনুরূপ, ৬ষ্ঠী—ষ) সং, পুং, নিকৃষ্ট হেতু। দুষ্ট হেতু, প্রকৃত বিষয়ের বাস্তবিক সাধক না হইলেও আপাততঃ প্রকৃত বিষয়ের সাধক বলিয়া যাহাকে বোধ হয়। ব্যভিচার। বিরুদ্ধতা, অসিদ্ধি, সৎপ্রতিপক্ষতা, বাধ—এই পাঁচ হেতু দোষ।

**হেথা** (দেশজ) ক্রিং—বিং, অত্র, এখানে।

**হেদে** / **হ্যাদে** সম্বোধনসূচক অব্যয়।

**হেন** (দেশজ) বিং, এমন, ঈদৃশ।

**হেপাজাত**, বি, (যাবনিক) অধিকার, দখল, আয়ত্ত।

**হেম, হেমন্** (হি গমন করা+ম, মন্—ক) সং, ক্লীং, স্বর্ণ, সুবর্ণ, সোণা। ধুস্তূর। কেশর। মাষপরিমাণ। কৃষ্ণবর্ণাশ্ব।

**হেমকন্দল** (হেম স্বর্ণ—কন্দল অঙ্কুর) সং, পুং, প্রবাল, পলা।

**হেমকান্তি**; সং, স্ত্রীং, দারুহরিদ্রা।

**হেমকার** (হেম স্বর্ণ—কার [কৃ করা+অ (ষণ্)—ক] যে করে, ২য়া—ষ) সং, পুং, স্বর্ণকার, সেক্‌রা।

**হেমকূট** (হেম স্বর্ণ—কূট শৃঙ্গ ৬ষ্ঠী—হিং) সং, পুং, কিংপুরুষবর্ষস্থ হিমালয়ের উত্তরেস্থিত পর্ব্বত-বিশেষ।

**হেমকেলি** (হেম স্বর্ণ—কেলি যে ক্রীড়া করে) সং, পুং অগ্নি, অনল।

**হেমকেশ** (হেম স্বর্ণ—কেশ চুল) সং, পুং, শিব, মহাদেব।

**হেমগন্ধিনী**; সং, স্ত্রীং, রেণুকাখ্যগন্ধদ্রব্য।

**হেমচন্দ্র**; সং, পুং, অভিধানচিন্তামণি নামক কোষকর্ত্তা। স্বর্ণময় শশী, সোণার চাঁদ।

**হেমজাল** (হেম স্বর্ণ—জালা অগ্নিশিখা) সং, পুং, অগ্নি।

**হেমতার** (হেম স্বর্ণ—তৃ পার হওয়া+অ—প্রং) সং, ক্লীং, তুথ, তুঁতিয়া।

**হেমদুগ্ধ**; সং, পুং, উডুম্বর বৃক্ষ।

**হেমন্ত** ( হন্ [সন্তাপ] বধ করা+অন্ত—ক, হন্=হি, ম্—আগম। কিম্বা হিম—অন্ত শেষ, ৬ষ্ঠী—হিং, মনীষাদি ) সং, পুং—ক্লীং, হিমসময়, হিমঋতু, অগ্রহায়ণ ও পৌষমাস। হিমালয় পর্ব্বত; যথা—"দক্ষগৃহ ছাড়ি, হেমন্তেরই বাড়ী, জনমিলা সতী আসি"

**হেমন্তনাথ** ; সং, পুং, কপিত্থ।

**হেমপর্ব্বত** ( হেম স্বর্ণ—পর্ব্বত, ৬ষ্ঠী—ষ ) সং, পুং, সুমেরু পর্ব্বত।

**হেমপুষ্প** ( হেম স্বর্ণময়—পুষ্প ফুল ) সং, ক্লীং, অশোকপুষ্প। পুং, চম্পকবৃক্ষ। ষ্পী—স্ত্রীং, মঞ্জিষ্ঠা। স্বর্ণজীবন্তী। স্বর্ণলু। মুষলী। কণ্টকারী।

**হেমফলা** ; সং, স্ত্রীং, স্বর্ণকদলী।

**হেমমালা** ; সং, স্ত্রীং, যমের পত্নী।

**হেমমালী** (—মালিন্, হেমমালা+ইন্—অস্ত্যর্থে) সং, পুং, সূর্য্য। অর্কবৃক্ষ।

**হেমরাগিণী** ( হেম স্বর্ণ—রাগ রং+ইন্ প্রং, ঈপ্ ) সং, স্ত্রীং, হরিদ্রা, হলুদ।

**হেমল** ( হেমন্ স্বর্ণ—লা লওয়া বা পাওয়া +অ—প্রং ) সং, পুং, স্বর্ণকার। কষ্টি পাথর। কৃকলাস।

**হেমলক**—এক প্রকার বিষবৃক্ষ।

**হেমলতা** ; সং, স্ত্রীং, স্বর্ণজীবন্তী।

**হেমশঙ্খ** ( হেম স্বর্ণ—শঙ্খ শাঁখ ) সং, পুং, বিষ্ণু, নারায়ণ।

**হেমসার** ; সং, ক্লীং, তুথ।

**হেমা** ( হেমন্, হি গমন করা+মন্—প্রং ) সং, পুং, বুধগ্রহ। স্ত্রীং, অপ্সরা। সুন্দরী স্ত্রী।

**হেমাঙ্গ** ( হেম স্বর্ণ—অঙ্গ অবয়ব ) সং, পুং, গরুড়। সিংহ। সুমেরু। ব্রহ্মা। চম্পক বৃক্ষ। বিষ্ণু। ক্লীং, সুবর্ণ, অঙ্গ। বিং, ত্রিং, সুবর্ণ অঙ্গযুক্ত।

**হেমাদ্রি** ( হেম স্বর্ণ—অদ্রি পর্ব্বত, ৬ষ্ঠী—ষ ) সং, পুং, সুমেরু পর্ব্বত।

**হেমাহ্ব** ; সং, পুং, বনচম্পক। ধুস্তুর। হ্বা—স্ত্রীং, স্বর্ণজীবন্তী।

**হেমা** ; সং, পুং, বুধগ্রহ।

**হেয়** ( হা ত্যাগ করা+য—র্ম্ম ) বিং, ত্রিং, ত্যাজ্য, তুচ্ছ।

**হের** ( হি গমন করা+রক্—ক) সং, ক্লীং, মুকুটবিশেষ। হরিদ্রা। আসুরী মায়া।

**হেরণ**, সং, দর্শন, দেখা।

**হেরম্ব** ( হে আহ্বানসূচক অব্যয়, কিংবা শিবেতে—অম্ব্ কিংবা রম্ব্ শব্দ করা +অ(অন্)—ক ) সং, পুং, গণেশ। ম-হিষ। গর্ব্বিত বীর। বুদ্ধবিশেষ।

**হেরিক** ; সং, পুং, চর, দূত।

**হেরুক** ; সং পুং, বুদ্ধবিশেষ। মহাকাল-গণ। শিবলিঙ্গবিশেষ।

**হেলঞ্চী** ; সং, স্ত্রীং, হিলমোচিকা, হেলাঞ্চা।

**হেলন** ( হেড়্ ঘৃণা করা+অন(অনট্)—ভা) সং, ক্লীং, অবজ্ঞা, অসম্মান, অনাদর।

**হেলা** ( হেড়্ ঘৃণা করা+অ—ভাবে, আপ্) সং, স্ত্রীং, অবলীলা। অবহেলা। অবজ্ঞা। ( হিল্ কটাক্ষাদি ভঙ্গীকরা+অ—ভাবে, আপ্) লীলা, স্ত্রীলোকের ভাববিশেষ।

**হেলান** (দেশজ) সং, বক্রভাবকরণ। হেলান।

**হেলায়** (হেলা শব্দজ) ক্রিং—বিং, অনায়াসে, অক্লেশে।

**হেলাবুক্ক** ; সং, পুং, অশ্ববিক্রয়ী।

**হেলি**
**হেলী** } (হিল্ কটাক্ষাদি ভঙ্গী করা+ই, ইন্ (ণিন্)—ক ) সং, পুং, সূর্য্য। আলিঙ্গন। স্ত্রীং, হেলা।

**হেলাঞ্চা** (হেলঞ্চী শব্দজ) সং, হিংচাশাক।

**হেষা** (হেষ্ অশ্বডাকা+অ—ভা, আপ্) সং, স্ত্রীং, অশ্বধ্বনি, ঘোটকের শব্দ, ঘোড়ার ডাক।

**হেষী** ;(হেষিন্, হেষা অশ্বধ্বনি+ইন্—অস্ত্যর্থে ) সং, পুং, অশ্ব, ঘোটক।

**হেহে** ( হে—দ্বিত্ব ) অং, সম্বোধনসূচক শব্দ।

**হৈ** (হ্বে আহ্বান করা+ঐ (ডৈ)—ভা) অং, আহ্বান। সম্বোধন। নিষেধ। পাদপূরণার্থক।

**হৈচৈ**
**হৈহৈ** } সং, গণ্ডগোল।

**হৈতুক** (হেতু কারণ+কণ্—প্রং) সং, পুং, যে ব্যক্তি যুক্তি প্রদর্শন করিয়া সৎকর্ম্মের অনুষ্ঠানে সন্দিহান হয়। শিং—১ "ত্রৈবিদ্যো হৈতুকস্তর্কী নিরুক্তো ধর্ম্মপাঠকঃ।" বিং, ত্রিং, হেতুসম্বন্ধীয়।

**হৈম** (হেমন্ স্বর্ণ+ষ্ণ—বিকারার্থে) বিং, ত্রিং, হেমসম্বন্ধীয়, সৌবর্ণ, হিরণ্ময়। (হিম তুষার+ষ্ণ—সম্বন্ধার্থে) হিমসম্বন্ধীয়, শীতল। সং,ক্লীং, হিমভবজল, শিশির। পুং, ভূনিম্ব।

**হৈমন**
**হৈমল** } (হেমন্ত হিমঋতু+অ (ষ্ণ)—ভবার্থে, ত—লোপ, হিমল্ শীতল+অ—প্রং) সং, পুং, অগ্রহায়ণ মাস। পুং,—ক্লীং, হেমন্তঋতু। বিং, ত্রিং, হেমন্তকালীন, হিম সম্বন্ধীয়।

**হৈমন্ত** (হেমন্ত হিমঋতু+অ (ষ্ণ)—ভবার্থে) সং, পুং,—ক্লীং, হেমন্তঋতু। অগ্রহায়ণ মাস। বিং, ত্রিং, হেমন্তসম্বন্ধীয়। হিমকালীন।

**হৈমন্তিক** (হেমন্ত হেমন্তঋতু+ইক(ষ্ণিক)—ভবার্থে) সং, ক্লীং, শালিধান্য, আমন ধান্য। শিং—১ "হৈমন্তিকং সিতাস্বিন্নং ধান্যং মুদ্গাস্তিলা যবাঃ।" বিং, ত্রিং, হিমকালীন, হেমন্তসম্বন্ধীয়।

**হৈমবত** (হিমবৎ হিমালয় পর্ব্বত+অ (ষ্ণ)—সম্বন্ধার্থে) সং, ক্লীং, ভারতবর্ষ। শিং—১ "এতদ্ধৈমবতং বর্ষং ভারতী যত্র সন্ততিঃ।" বিং, ত্রিং, হিমালয়সম্বন্ধীয়।

**হৈমবতী** (হিমবৎ হিমালয় পর্ব্বত+অ (ষ্ণ)—প্রভবতার্থে, ঈপ) সং,স্ত্রীং, পার্ব্বতী, দুর্গা। গঙ্গা। হরীতকী। স্বর্ণক্ষীরী। শ্বেতবচা। রেণুকা। কপিলদ্রাক্ষা। অতসী।

**হৈয়ঙ্গবীন** (হ্যস্ পূর্ব্বদিনে—গোদোহ দুগ্ধ+ঈন্ (খীন্)—উদ্ভবার্থে, নিপাতন) সং, ক্লীং, সদ্যোজাত ঘৃত, পূর্ব্বদিনের দোহিত দুগ্ধোত্থ ঘৃত। শিং—১ "হৈয়ঙ্গবীনমাদায় ঘোষবৃদ্ধানুপস্থিতান্।"

**হৈরিক**; সং, পুং, তস্কর, চোর।

**হৈহয়, হৈহেয়**; সং, পুং, দেশবিশেষ। তদ্দেশীয় রাজা কার্ত্তবীর্য্য।

**হো** (হ্বে ডাকা+ও (ডো) অং, সম্বোধনসূচকশব্দ। সম্বোধন। আহ্বান। বিস্ময়।

**হোগলা**, সং, সুদীর্ঘ তৃণ বিশেষ, এরকা।

**হোড়**
**হোঢ়** } (হোড়্ গমন করা+অ (অল্)—ণ) সং, পুং, নৌকাবিশেষ, হুড় নৌকা। মৌলিক কায়স্থের পদ্ধতিবিশেষ। (+অল্—র্ম্ম) ক্লীং, লোপ্ত্র, চোরিতদ্রব্য।

**হোড়া** (হোড়্, হুড় [পরধন] পাওয়া। তৃ—ক) সং, পুং, চৌর, তস্কর।

**হোতা** (হোতৃ, হু হোম করা+তৃন্—ক) সং, পুং, পুরোহিত, যজ্ঞাদিস্থলে ঋকপ্রযোক্তা। ঋক্‌বেদজ্ঞ। যষ্টা, যজমান। বিং, ত্রিং, যজ্ঞকর্ত্তা।

**হোৎকা**, বিং, গোঁয়ার, স্থূলবুদ্ধি।

**হোত্র** (হু হোম করা+ত্র—ভা) সং, ক্লীং, হোম। (+ত্র—ণ) হবি, হোম্য ঘৃত। ত্রা—স্ত্রীং, স্তুতি, স্তব।

**হোত্রী** (হোত্রিন্, হোত্র হোম+ইন্—অস্ত্যর্থে) সং, পুং, হোমকারক, যাজ্ঞিক। স্ত্রীং, যজমানরূপা শিবের মূর্ত্তি।

**হোত্রীয়** (হোত্র হোম+ঈয় (ণীয়)—প্রং) সং, ক্লীং, হবির্গৃহ। বিং, ত্রিং, হোত্রসম্বন্ধীয়। (হোতৃ+ইয় (ণীয়)—প্রং) হোতৃসম্বন্ধীয়।

**হোথা** (দেশজ) ক্রিং—বিং, তত্র, সেখানে।

**হোম** (হু হোম করা+ম—ভা) সং, পুং, দেবোদ্দেশে মন্ত্রপাঠ পূর্ব্বক অগ্নিতে ঘৃতাদি ক্ষেপণ। শ্রাদ্ধের অগ্রভাগ মন্ত্রপাঠ পূর্ব্বক শ্রাদ্ধীয় ব্রাহ্মণকে দান।

**হোমক**
**হোমী** } (হোমিন্, হু হোমকরা+অক (ণক), ইন্ (ণিন্)—ক) সং, পুং, হোতা, হোমকর্ত্তা।

হোমকুণ্ড ; সং, ক্লীং, হোমার্থ কুণ্ড।
হোমধান্য ; সং, ক্লীং, তিল।
হোমি (হু হোম করা+ই—প্রং) সং, পুং, অগ্নি। ঘৃত। জল।
হোম্য (হোম+ষ্য—প্রং) সং, ক্লীং, হোমোপযুক্ত ঘৃত। বিং, ত্রিং, হোমসম্বন্ধীয়।
হোরা (হোড়্ গমন করা+অ (অন্)—ক, আপ্ ড=র) সং, স্ত্রীং, লগ্ন। ২॥০ দণ্ডপরিমিতকাল, ইংরেজদের ঔঅর্ অর্থাৎ এক ঘণ্টা। রাশিপরিমাণের অর্দ্ধাংশ। শাস্ত্রবিশেষ। রেখা। শিং—১ "চতুর্ব্বিংশতি বেলাভিরহোরাত্রং প্রচক্ষতে। পশ্চিমাদহ্বরাত্রাদি হোরাণাং বিদ্যতে ক্রমঃ।"
হোল (দেশজ) সং, মুষ্ক, অণ্ডকোষ।
হোলক ; সং, পুং, স্বেদবিশেষ।
হোলকা (হো [হু হোম করা+০ (বিচ্)—ক]—লক্ আস্বাদন করা+অ (ঘঞ্)—ক, আপ্) সং, স্ত্রীং, বসন্তোৎসব, হোলী।
হোলা, বি, পুং, মার্জ্জার। ২। বৃহৎ মৃৎপাত্র, মালসা। ২। নোয়াখালী জেলায় পুত্রকে "হোলা" বলে। ৪। বিং, অশক্ত, ঢিলা।
হোলী (হোলাকা শব্দজ) সং, দোলযাত্রা, বসন্তোৎসব।
হোশ (পারস্য) জ্ঞান, বুদ্ধি, মন।
হৌ (হ্বে আহ্বান করা+ঔ—প্রং) অং, সম্বোধন। আহ্বান। [জলাশয়।
হৌজ (আরবী) পুকুর। চৌবাচ্চা। ক্ষুদ্র
হৌতৃক (হোতৃ পুরোহিত+কণ্—প্রং) বিং, ত্রিং, হোতৃসম্বন্ধীয়।
হৌম্য (হোম+য (ষ্ণ্য)—যোগ্যার্থে) সং, ক্লীং, হোমোপযুক্ত ঘৃত। বিং, ত্রিং, হোমসম্বন্ধীয়।
হৌস্, বি, (ইংরাজী) কুঠী।
হৌউসওয়ালা ; বিং, যাঁহারা দেশ বিদেশের সহিত অনেক টাকার কারবার চালাইয়া থাকেন।
হ্যঃ (হ্যস্, অহন্ দিন, গতে অহনি, এই অর্থে নিপাতন) সং, গতদিনে, পূর্ব্বদিনে।

হ্যস্তন, হ্যস্ত্য (হ্যস্ পূর্ব্বদিনে+তন (টন্)—ভবার্থে) বিং, ত্রিং, গতদিবসীয়, পূর্ব্বদিবসীয়।
হ্যাঙ্গলা, সং, দরিদ্রভাব।
হ্যাটাট্যাঙ্গরা, বিং, অসমান।
হ্রদ (হ্রাদ্ শব্দকরা+অ (অন্)—ক, নিপাতন) সং, পুং, অকৃত্রিম বৃহৎ জলাশয়। আলোক। রশ্মি।
হ্রদগ্রহ (হ্রদ—বাসস্থান) সং, পুং, কুম্ভীর, কুমীর।
হ্রদিনী (হ্রদ+ইন্—অস্ত্যর্থে, ঈপ্) সং, স্ত্রীং, নদী। বিদ্যুৎ।
হ্রসিমা—পুং, হ্রস্বতা—স্ত্রীং, হ্রস্বত্ব—ক্লীং (হ্রসিমন্, হ্রস্ব খর্ব্ব+ইমন্, তা, ত্ব—ভাবে) সং, ক্ষুদ্রতা, লঘুতা, হ্রাস।
হ্রসিষ্ঠ, হ্রসীয়ান্ (হ্রস্ব খর্ব্ব+ইষ্ঠ—অত্যর্থে। হ্রসীয়স্, হ্রস্ব+ঈয়সু—অত্যর্থে) বিং, ত্রিং, অতিহ্রস্ব।
হ্রস্ব (হ্রস্ব খর্ব্ব হওয়া+ব—ক) বিং, ত্রিং, খর্ব্ব, ক্ষুদ্র, লঘু, ছোট। সং, পুং, একমাত্রাকালোচ্চার্য্য স্বরবর্ণ। পুং,—স্ত্রীং, প্রকৃত পুরুষ প্রমাণ হইতে ন্যূন মনুষ্য, বামন। ক্লীং, পরিমাণবিশেষ। গৌরসুবর্ণ শাক। পুষ্পকাসীস।
হ্রস্বগর্ভ, হ্রস্বদর্ভ ; সং, পুং, কুশ।
হ্রাদ (হ্রাদ্ শব্দ করা+অল্—ভা) সং, পুং, শব্দ, গোলমালধ্বনি। পুং, দৈত্যবিশেষ, হিরণ্যকশিপুর পুত্র।
হ্রাদিনী (হ্রাদ শব্দ+ইন্ -অস্ত্যর্থে, ঈপ্) সং, স্ত্রীং, নদী। বজ্র। বিদ্যুৎ। শল্লকী।
হ্রাদী (হ্রাদিন্, হ্রাদ+ইন্—অস্ত্যর্থে) বিং, ত্রিং, হ্রাদযুক্ত, শব্দকারক।
হ্রাস (হ্রস্ শব্দ করা+অ (ঘঞ্)—ভা) সং, পুং, ক্ষীণতা, ক্ষয়। শব্দ।
হ্রিণীয়া, হ্রিনীয়া (হ্রিণী [কণ্ড্বাদি] লজ্জিত হওয়া +য (ক্য, অ—ভা, আপ্) সং, স্ত্রীং, লজ্জা। ঘৃণা। নিন্দা।
হ্রিত (হ্রী লজ্জিত হওয়া+ত (ক্ত)—প্রং,

ঈ=ই। কিম্বা হৃ লওয়া+ক্ত—প্রং, ঋ–রি) বিং, ত্রিং, লজ্জিত। বিভক্ত। নীত। সং, ক্লীং, অংশ।

**হ্রিবের**, **হ্রীবের, হ্রীবেল** } সং, ক্লীং, স্বনামখ্যাত গন্ধদ্রব্যবিশেষ। বালা।

**হ্রী** (হ্রী লজ্জিত হওয়া+০ (ক্বিপ্)—ভা) সং, স্ত্রীং, লজ্জা।

**হ্রীকা**, (হ্রী লজ্জিত হওয়া+কণ্—প্রং, আপ্। পক্ষে র=ল) সং, শঙ্কা, ভয়। ত্রপা, লজ্জা।

**হ্রীকু, হ্লীকু** (হ্রী লজ্জিত হওয়া+কু—প্রং। পক্ষে র=ল) বিং, ত্রিং, লজ্জিত। সং, পুং, জতু, জৌ। টীনধাতু।

**হ্রীজিত** (হ্রী লজ্জা–জিত পরাজিত ৩য়া—ষ) বিং, ত্রিং, লজ্জাশীল, লাজুক।

**হ্রীণ**, **হ্রীত** } হ্রী লজ্জিত হওয়া+ত (ক্ত)—ক), বিং, ত্রিং, লজ্জিত।

**হ্রীমান্** (হ্রীমৎ, হ্রী লজ্জা+মৎ (মতু)—অস্ত্যর্থে) বিং, ত্রিং, লজ্জাযুক্ত।

**হ্রেপিত** (হ্রীপ্-ণিচ্=হ্রেপি লজ্জিত হওয়ান+ত (ক্ত)—র্ম্ম) বিং, ত্রিং, লজ্জ প্রাপিত।

**হ্রেষা, হ্লেষা** (হ্রেষ্ অশ্বডাকা+অ-ভা, আপ্। পক্ষে র=ল) সং, স্ত্রীং, অশ্বধ্বনি ঘোড়ার ডাক।

**হ্লাদ**—পুং, **হ্লাদন**—ক্লীং, } (হ্লাদ্ আনন্দিত হও +অ (অল্), অন (অনট্)—ভা) সং, আহ্লাদ, আনন্দ।

**আহ্লাদিত** (পূর্ব্বে দেখ, ত (ক্ত)—র্ম্ম বিং, ত্রিং, আনন্দিত, আহ্লাদিত।

**হ্লাদানী** (হ্রাদিনী দেখ, র=ল) সং, স্ত্রীং বিদ্যুৎ। বজ্র। শক্তিবিশেষ।

**হ্লাদী** (হ্লাদিন, হ্লাদ+ইন্—অস্ত্যর্থে অথবা হ্লাদ্ আনন্দিত হওয়া+ইন্ (ণিনি)—ক) বিং, ত্রিং, আহ্লাদযুক্ত।

**হ্লীকা**; সং, স্ত্রীং, লজ্জা।

**হ্বান** (হ্বে আহ্বান করা+অন (অনট্)—ভা) সং, ক্লীং, আহ্বান, হুতি।

সম্পূর্ণ।



## দশমহাবিদ্যা।



কালী।



তারা।



ষোড়শী।



ভুবনেশ্বরী।

## দশমহাবিদ্যা।


ভৈরবী।


ছিন্নমস্তা।


ধূমাবতী।


বগলা।

## জ্যোতিষে—অষ্টাবিংশতি নক্ষত্র।


অশ্লেষা।


মঘা।


পূর্ব্বফাল্গুনী।


উত্তরফাল্গুনী।


হস্তা।


চিত্রা।


স্বাতী।


বিশাখা।


অনুরাধা।


জ্যেষ্ঠা।


মূলা।


পূর্ব্বাষাঢ়া।

## জ্যোতিষে—অষ্টাবিংশতি নক্ষত্র।



উত্তরাষাঢ়া।



অভিজিৎ।



শ্রবণা।



ধনিষ্ঠা।



শতভিষা।



পূর্ব্বভাদ্রপদ।



উত্তরভাদ্রপদ।



রেবতী।

## দ্বাদশ রাশি এবং রাশিচক্র।

মকর।



কুম্ভ।



ধনু।





মীন।



বৃশ্চিক।





মেষ।



বৃষ।



তুলা।

কন্যা।



মিথুন।



সিংহ।



কর্কট।

## অঙ্গুলি-মুদ্রা ।


অঙ্কুশ ।


ধেনু ।


নারাচ ।


কূর্ম ।


অবগুণ্ঠন ।


গালিনী ।


মৎস্য ।


চক্র ।


শঙ্খ ।


গদা ।


পদ্ম ।


লেলিহা ।


আবাহনী ।


সন্নিধাপনী ।


সংবোধিনী ।


সম্মুখীকরণী ।


যোনি ।


ত্রিশূল ।


বর ।


অভয় ।


মৃগ ।

## বাদ্যযন্ত্র।

### ( তন্তযন্ত্র )।



বীণা।



সুরশায়ঙ্গ।



ময়ূর।



রবাব।



শরদ।



সারিন্দা।



আনন্দলহরী।



গোপীযন্ত্র।



সারঙ্গ।



একতারা।

## বাদ্যযন্ত্র।

### ( আনদ্ধ যন্ত্র )


খোল।


মৃদঙ্গ।


তবলা।


বাঁয়া।


ডম্বরু।


নাগরা।


জগঝম্প।


জোড়খাই।


খঞ্জনী।


ডঙ্কা।


মাদল।


ঢোল।


কাড়ানাগরা।

## বাদ্যযন্ত্র।

### ( ধাতুনির্ম্মিত )।


মুচঙ্গ।


সপ্তস্বরা।


কাঁসর।


করতাল।


খরতালী।


মন্দিরা।


ঘণ্টা।

### ( শুষির যন্ত্র )।


রামশিঙা।


সানাই।


তুব্ড়ি।


শিঙা।


বাঁশী।


শঙ্খ।

## জান্তবশ্রেণী।


অশ্ব।


গণ্ডার।


অশ্বতর।


উষ্ট্র।


উষ্ট্রী।


কেঙ্গেরু।


সজারু।


মেষ।


মহিষ।


কাষ্ঠবিড়াল।


বিবর।

## জান্তবশ্রেণী।


সিংহ।


সিংহী।


ব্যাঘ্র।


খট্টাশ।


জিব্রা।


উল্কামুখী।


জিরেফা।


হরিণ।


কৃষ্ণসার।


ভল্লুক।


গোবাঘা।


চিতাবাঘ।

## জান্তবশ্রেণী।


হস্তী।


জলহস্তী।


ছাগল।


উদ্বিড়াল।


কুকুর।


রামছাগল।


গ্লটন।


ভেক।


কৃকলাস।


টিক্‌টিকী।


অজগর।


আগ্নিনেয়।

## জান্তবশ্রেণী।


আফ্রিকার হস্তী।


শশক।


শূকর।


গাভী।


জিরেফা।


পনিঘোটক।


নকুল।


ঊর্ণনাভ।


কাঁকড়া।

## জান্তবশ্রেণী।


দাঁড়কাক।


নুরি।


কারবলয়।


ট্রেন।


বুলবুল বস্তা।


চটক।


মক্ষিকা।


শ্যেন।


হংস।


কাদাখোঁচা।


ঝিল্লী।


ময়ূর।


রেল।

## জান্তবশ্রেণী।




উড্ডুক্কু মৎস্য।



গুটিপোকা।



গঙ্গাফড়িঙ।



কাকাতুয়া।



গৃধ্র।



ময়ূরী।



শকুনি।



সাবুলবুলি।



চকোর।



কাক।



বক।



পাতিহাঁস।

## জান্তবশ্রেণী।


খঞ্জন।


চিল।


উলূক।


জোনাকিপোকা।


বুলবুলি।


চীনেহাঁস।


টানাগার।


মৎস্যরঙ্গ।


চাতক।


সারস।


ফ্লামিনগো।


কাটঠোকরা।


ফিঙ্গা।


উই

## বৃক্ষশ্রেণী ।


অশ্বত্থ ।


বট ।


কবরী ।


হরীতকী ।


চা ।


অরহর ।


ছাতিম ।


তমাল ।


বক ।

## বৃক্ষশ্রেণী।


গোলমরিচ।


কাফি।


যব।


অপরাজিতা।


জবা।


গোলাপ।


কুমুদ।


পদ্ম।


কদলী।


নারিকেল।


তাম্রকূট।

যন্ত্র।



অক্ষচক্র।



অণুবীক্ষণ।

অস্থিপঞ্জর।



## রাধাকৃষ্ণ।




কস্তুরী তিলকং ললাটপটলে বক্ষঃস্থলে কৌস্তুভং
নাসাগ্রে বরমৌক্তিকং করতলে বেণুঃ করে কঙ্কণং।
সর্ব্বাঙ্গে হরিচন্দনং সুললিতং কণ্ঠে চ মুক্তাবলী,
গোপস্ত্রীপরিবেষ্টিতো বিজয়তে গোপালচূড়ামণিঃ॥

অমল-কমল-কান্তিং নীলবস্ত্রাং সুকেশীং,
শশধরসমবক্ত্রাং খঞ্জনাক্ষীং মনোজ্ঞাং।
স্তনযুগ-গজমুক্তাদামদীপ্তাং কিশোরীং,
ব্রজপতি-সুত-কান্তাং রাধিকামাশ্রয়েঽহং॥

# পরিশিষ্ট।

## দ্রব্যগুণাভিধান।

### অ

অংশুমতী—শালপর্ণী।

অংশুমতীফলা—কদলী।

অকল্লক—আকরকরভ।

অক্ষ—( বিভীতক ) বহেড়া। (সৌবর্চ্চল লবণ) সচল।

অক্ষীব—(সামুদ্রলবণ) পাঙ্গা। (মহানিম্ব) ঘোড়া নিম। (শোভাঞ্জন) সজিনা।

অক্ষোট—(কর্পরাশ) আখরোট। গুণ— বাদামের ন্যায় গুণকর—কফপিত্তবর্দ্ধক।

অগস্তি, অগস্ত্য—বকফুল গাছ। পর্য্যায় নাম (বঙ্গসেন, মুনিপুষ্প, মুনিদ্রুম) গুণ—শীতবীর্য্য, রুক্ষ, বায়ুবর্দ্ধক, তিক্তরস। ইহা পিত্ত কফ চাতুর্থকজ্বরহর প্রতিশ্যায়নাশক। পুষ্পের গুণ—শীতবীর্য্য, চাতুর্থকজ্বরনাশক, রাত্র্যন্ধনিবারক, তিক্তকষায় রস, কটুবিপাক এবং ইহা পিত্তশ্লেষ্ম-বায়ুনাশক, পীনসরোগপ্রশামক।

অগুরু—( প্রবর, লোহ, রাজাহ, যোগজ, বংশিক, ক্রিমিজ, ক্রিমিজগ্ধ, অনার্য্যক) গুণ—উষ্ণবীর্য্য, কটুতিক্তরস, চর্ম্মের হিতকর, তীক্ষ্ণ, পিত্তবর্দ্ধক ও লঘু। ইহা কর্ণরোগ, চক্ষুরোগপ্রশামক, শীত বায়ু কফনাশক। ২। ( শিংশপা, পিচ্ছিলা, শ্যামা, কৃষ্ণসারা, কপিলা, ভস্মগর্ভা ) কটুতিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, ও গর্ভপাতক। ইহা শোষ, মেদ, কুষ্ঠ, শ্বিত্র, বমি, ক্রিমি, বস্তিবেদনা, ব্রণ, দাহ, রক্তদোষ ও কফজবেদনা প্রভৃতি নষ্ট করে।

অগ্নিক—ভল্লাতক।

অগ্নিদীপন—বরুণ।

অগ্নিমন্থ—গণিকারিকা।

অগ্নিমুখী—ভল্লাতক।

অগ্নিশিখা—ঈশলাঙ্গলী।

অগ্নিসংস্পর্শা—পর্পটী।

অঙ্কোট, অঙ্কোল—আঁকোড়। ( অঙ্কোট, দীর্ঘকীল, অঙ্কোল, নিকোচক ) গুণ—কটুকষায়-রস, স্নিগ্ধ, তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, লঘু ও বিরেচক। ইহা ক্রিমিশূল, আমদোষ, শোথ, গ্রহদোষ, বিষদুষ্টি, বিসর্প, কফ-পিত্ত-রক্তদোষ, ইন্দুরবিষ ও সর্পবিষ নষ্ট করে। ফলের গুণ—শীতবীর্য্য, মধুররস, কফঘ্ন, শরীরের পুষ্টিকারক, গুরু, বলকারক ও রেচক। ইহা বাতপিত্ত দাহ ক্ষয় ও রক্তদোষনাশক।

অঙ্গনাপ্রিয়া—প্রিয়ঙ্গু।

অঙ্গারক—ভৃঙ্গরাজ।

অঙ্গারকমণি—প্রবাল।

অঙ্গারকর্কটী—শুষ্ক গোধূমচূর্ণ অল্প জলসহ গাঢ়ভাবে মর্দ্দিত ও বটকাকারে বিভক্ত ও অন্তর্নিধূমাগ্নিতে অল্প অল্প সিদ্ধ করিলে প্রস্তুত হয়। গুণ—ইহা শরীরের উপচয়কারক, শুক্রবর্দ্ধক, লঘু, অগ্ন্যু-দ্দীপক, কফকারক, বলবর্দ্ধক, এবং পীনস শ্বাস-কাস রোগের বিনাশকরে।

**অঙ্গারবল্লরী**—গুঞ্জা ( রক্তবর্ণ )।

**অঙ্গারবল্লী**—ভার্গী।

**অঙ্গারবৃক্ষ**—ইঙ্গুদি বৃক্ষ।

**অঙ্ঘ্রিপর্ণী**—চাকুলে।

**অজ**—ছাগমাংস।

**অজকর্ণ**—শালভেদ। ঝাঁজিশাল। ( সর্জক, মরিচপত্রক, শাল, গুণ—( কটুতিক্তকষায়-রস, উষ্ণবীর্য্য। ইহা কফ, পাণ্ডু, কর্ণরোগ, প্রমেহ, কুষ্ঠ, বিষ,ও ব্রণের বিনাশক।

**অজগন্ধিকা**—( বর্ব্বরী ) বাবুই তুলসী।

**অজমোদা**—বনযমানী।

**অজমোদিকা**—যমানী।

**অজবা**—( কপিকচ্ছু ) আলকুশী।

**অজশৃঙ্গিকা**—মেষশৃঙ্গী।

**অজশৃঙ্গী**—কর্কটশৃঙ্গী।

**অজা**—ছাগী।

**অজাজী**—কৃষ্ণজীরক।

**অজাপ্রিয়া**—বদরী।

**অঞ্জন**—কৃষ্ণাঞ্জন বা স্রোতোহঞ্জন,—( অঞ্জন যামুন, কপোতাঞ্জন ) সৌবীরাঞ্জন বা শ্বেতবর্ণ অঞ্জন। স্রোতোহঞ্জন-গুণ—মধুর-কষায়রস, চক্ষুর্হিতকর, কফপিত্তনাশক, শীতবীর্য্য, লেখনগুণযুক্ত, স্নিগ্ধ ও ধাবক। ইহা বমি, বিষ, সিধ্ম, ক্ষয় ও রক্ত-দোষনাশক। সৌবীরাঞ্জন গুণ—স্রোতোহঞ্জনের সমান গুণকর। তবে এই দ্বিবিধ অঞ্জনের মধ্যে স্রোতোহঞ্জনই শ্রেষ্ঠ।

**অঞ্জনকেশী**—নলিকা।

**অঞ্জলিকারিকা**—(লজ্জালু) লজ্জাবতী লতা।

**অটরূষক**—বাসক।

**অতন্দ্রী**—(শ্যামাপর্ণী) চা।

**অতসী**—( নীলপুষ্প পার্ব্বতী, উমা, ক্ষুমা) ছ তিসী, মসিনা। গুণ—মধুররস, স্নিগ্ধ, গুরু, উষ্ণ-বীর্য্য, বলপ্রদ ও তিক্ত-কটু-বিপাক। ইহা কফ, বাত, পৃষ্ঠশূল, শোথ, পিত্ত, শুক্র, নেত্ররোগ ব্রণরোগ-নাশক। ব্রণে ইহার প্রদেহ সবিশেষ উপকারী। পত্রগুণ—কাস, কফ, বায়ুনাশক। ইহার বীজও উক্ত গুণযুক্ত। তৈলগুণ—অগ্নি-গুণবহুল, স্নিগ্ধ, উষ্ণবীর্য্য, কফপিত্তবর্দ্ধক, কটু-বিপাক, চক্ষুর অহিতকর, বলজনক, বায়ুনাশক, গুরু, মলবর্দ্ধক, মধুররস, ধারক, ত্বগ্‌দোষ-নাশক ও ঘন। ইহা বস্তিক্রিয়ায়, অভ্যঙ্গে, পানে, নস্যে, কর্ণপূরণে অনুপানে ও বায়ু-প্রশমনার্থক প্রয়োজ্য।

**অতিচরা**—স্থলকমল, স্থলপদ্ম।

**অতিচ্ছত্রা**—শতপুষ্পা।

**অতিতপস্বিনী**—মুণ্ডী।

**অতিতেজনী**—তেজোবতী।

**অতিবলা**—বলাভেদ।

**অতিবিষা**—আতইষ। ( বিষা, অতীবিষা, বিষা, শৃঙ্গী, প্রতিবিষা, অরুণা, শুক্লকন্দা, উপবিষা,ভঙ্গুরা, ঘুণবল্লভা ) গুণ—উষ্ণবীর্য্য কটুতিক্তরস, পাচক, অগ্নিদীপক। ইহা কফ, পিত্ত, অতিসার, আম-দোষ, বিষ, কাস, বমি ও ক্রিমিদোষ নষ্ট করে।

**অতিবৃহৎফল**—পনস।

**অতিমঞ্জুলা**—শতপত্রী।

**অতিমুক্ত**—মাধবী।

**অতিযব**—যবভেদ।

**অতিরুহা**—মাংসরোহিণী।

**অদ**—(ভক্ত) ভাত।

**অদ্রিজতু**—শিলাজতু।

**অধঃশৈল**—অপামার্গ।

**অধ্বরা**—মেদা।

**অনন্তমূল**—(ধবলা, শারিবা, গোপী, গোপকন্যা, কৃশোদরী, স্ফোটা, শ্যামা, গোপবল্লী, লতা, আস্ফোতা চন্দনা ) গুণ—স্বাদু, স্নিগ্ধ, শুক্রজনক, গুরু, ত্রিদোষনাশক, ঘর্ম্মকারক, মূত্রকর, বলবর্দ্ধক, বৃষ্য, ও রসায়ন। ইহা অগ্নিমান্দ্য, অরুচি, শ্বাস, কাস, আমজ রোগ, বিষদোষ, রক্তপ্রদর, জ্বরাতিসার, উপদংশবিষজাত-বিকার, সর্ব্ববিধ চর্ম্মরোগ, আম-বাত, বাতরক্ত অবিধি-পারদসেবন জন্য রোগ—এই সকলেরই প্রশমন করে।

**অনন্তা**—ঈশলাঙ্গলী, নীলদূর্ব্বা, দুরালভা।

**অনল**—চিত্রক।

**অনায়ক**—অম্বর।

**অনার্য্যতিক্ত**—কিরাতিক্ত।

**অম্বুজা**—ত্রায়মাণা, বলাডুমুর।

**অন্তক**—(কাঞ্চনার) লাল ও শ্বেতভেদে কাঞ্চনদ্বয়।

**অন্ধ**—(ভক্ত) ভাত।

অন্ধক—তুম্বুরু ফল।

অন্ন—ভক্ত, ভাত। ( ভক্ত, অন্ন, অন্ধ, কূর, ওদন, ভিক্ষা, অদ, দিবি ) গুণ—অগ্নিবর্দ্ধক, পথ্য, তৃপ্তিজনক, রুচিকর, লঘু। অধৌত তণ্ডুলের মণ্ডযুক্ত অন্ন—শীতবীর্য্য, গুরু, অরুচিকর, কফকর।

অপক্ব তক্র—কোষ্ঠগত কফনাশক, কণ্ঠগত কফবর্দ্ধক।

অপত্র—করীর।

অপরাজিতা (আস্ফোতা, গিরিকর্ণী, বিষ্ণুক্রান্তা) শ্বেত ও নীলভেদে দ্বিবিধ। গুণ—শ্বেতপুষ্পা ও নীলপুষ্পা—এই উভয় অপরাজিতাই কষায়-কটুরস কটুতিক্ত-বিপাক মেধোজনক, শীতবীর্য্য, স্মৃতিবুদ্ধিবর্দ্ধক, কণ্ঠশোধক ও চক্ষুর প্রসাদকর, ইহা কুষ্ঠ, মূত্রদোষ, আমদুষ্টি, শোথ, ব্রণ ও বিষরোগ নষ্ট করে ও ত্রিদোষ প্রশমন করে।

অপামার্গ—আপাং ( অপামার্গ, শিখরী, অধঃশল্য, ময়রক, মর্কটি, দুর্গ্রহা, কিণিহী, খরমঞ্জরী ) গুণ—সারক, তীক্ষ্ণ, অগ্ন্যুদ্দীপক, তিক্ত-কটুরস, পাচক ও রুচিকারক। ইহা বমি, কফ, মেদ, বায়ু, হৃদ্রোগ, আধ্মান, অর্শঃ, কণ্ডু, শূল, উদর, ও অপচী রোগ নষ্ট করে।

অপেতরাক্ষসী—তুলসী।

অব্ধিকফ—তবক্ষীর, আরারুট।

অভয়া—হরীতকী।

অভ্র—পিণাক, দর্দ্দুর নাগ, বজ্র—এই চারি প্রকার অভ্র। গুণ—কষায়মধুররস, শীতবীর্য, আয়ুষ্কর, ধাতুবর্দ্ধক। ইহা ত্রিদোষ, ব্রণ, প্রমেহ, কুষ্ঠ, প্লীহা, উদর, গ্রন্থি, বিষ, ক্রিমিনাশক। নিত্যসেবিত জারিতাভ্রের গুণ,—রোগনাশক, শরীরের দৃঢ়তাকর, বীর্য্যবর্দ্ধক, দীর্ঘায়ুঃসম্পাদক সিংহের ন্যায় বীর্য্যশালী পুত্রের উৎপাদক,—অকালমৃত্যুনাশক ও রতিবর্দ্ধক। অশোধিত অভ্রের গুণ—পীড়াজনক, কুষ্ঠ ক্ষয় পাণ্ডু শোথ হৃদ্গত ও পার্শ্বগত বেদনা উৎপাদন করে। অশুদ্ধ অভ্র শরীরের গুরুতাজনক, সন্তাপোৎপাদক।

অভ্রপুষ্প—বেতস, বেত।

অমরবল্লরী—আকাশবল্লী, আলোকলতা।

অমরা—( ইন্দ্রবারুণী) রাখালশশা, ২। ( বৃশ্চিকালী ) বিছুটি। [ বেণা।

অমৃণাল—( উশীর ) বেণার মূল। (লামজ্জক) গন্ধ-

অমৃত—মিঠাবিষ। ( নেপালশৃঙ্গী, নৈপালী, অমৃতবিষ ) গুণ—তিক্তকটুরস, স্বেদজনক, মূত্রকারক, আগ্নেয়, বেদনানাশক, অবসাদক, শূলনাশক। ইহাতে অভিঘাতজ বেদনা, বীসর্প, কফজ বাতজ রোগ, সন্নিপাত জ্বর, উৎকট আমবাতবেদনা, ও দারুণ হৃদ্রোগ নিবারিত হয়। ২, পানীয় জল।

অমৃতফল—১ ন্যাসপাতি। গুণ—লঘু শুক্রবর্দ্ধক, সুস্বাদু, ত্রিদোষনাশক। ২ ( পারেবত ) পিয়ারা।

অমৃতবল্লরী—(গুড়ূচী) গুলঞ্চ। ২। (পোতকী) পুঁই শাক।

অমৃতা—( হরীতকী), (আমলকী), (গুড়ূচী), (রক্তত্রিবৃৎ), (মদ্য)।

অমৃতফল—( পটোল)।

অমোঘা—( বিড়ঙ্গ ), ( পাটলি ) পারুল।

অম্বষ্ঠকী | অম্বষ্ঠা —( পাঠা ) আকনাদি।

অম্বষ্ঠা—(মাচিকা), (যূথিকা) যুঁইফুল। ২। চাঙ্গেরী আমরুল।

অম্বালিকা | অম্বিকা =( মাচিকা )।

অম্বু—বালা। পানীয় জল।

অম্বুজ—(ইজ্জল) হিজল্।

অম্বুশিরীষিকা—জলশিরীষিকা।

অম্বুসারা—কদলী।

অম্ভোধিবল্লভ—প্রবাল।

অম্লপত্রক—( চাঙ্গেরী ) আমরুল।

অম্লবেতস—(চুক্র, শতবেধি, সহস্রগুৎ) থৈকল। গুণ—অত্যন্ত অম্লরস, ভেদক, অগ্ন্যুদ্দীপক, পিত্তবর্দ্ধক, রোমহর্ষণকর, এবং রুক্ষ ইহা হৃদ্রোগ, শূল, গুল্ম, মলদোষ, মূত্রদোষ, প্লীহা, উদাবর্ত্ত, হিক্কা, আনাহ, অরুচি, শ্বাস, কাস, অজীর্ণ, বমি, কফরোগ বায়ুরোগনষ্ট করে। ইহা ছাগমাংস দ্রব করিতে সমর্থ। ইহা চণকাম্লসদৃশ ও গুণকারক। ইহা দ্বারা লৌহসূচীও দ্রবীভূত হয়।

অম্ললোণিকা—( চাঙ্গেরী ) আমরুল।

অম্লা—(অম্লিকা, তিন্তিড়ী) তেঁতুল।

অম্লাটন | অম্লাত | অম্লাতক — আমনা, ঝাঁটীবিশেষ। ( অম্লাত, অম্লাটন, অম্লাতক, কুরণ্টক, বর্ণপুষ্প, ও মহাসহা) গুণ কষায়-মধুর-তিক্তরস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ।

অম্লিকা } তেঁতুল। (অম্লিকা, চুক্রিকা, অম্লী, চুক্রা,
অম্লী } দন্তশঠা, অম্লা, চিঞ্চিকা, চিঞ্চা, তিন্তিড়ী, কাচতিন্তিড়ী) গুণ—অপক্ক তিন্তিড়ীর—অম্লরস, গুরু, বায়ুনাশক। ইহা কফজনক ও রক্তদুষ্টি কারক।—পক্কতিন্তিড়ীর—অগ্নিদীপক, রুক্ষ, সারক, উষ্ণবীর্য্য। ইহা কফ ও বায়ুনাশক।

অরণ্যকার্পাসী - বনকাপাস। গুণ—শীতবীর্য্য, কিঞ্চিৎ উষ্ণ, রুচিজনক, কষায়-মধুররস, ও লঘু। ইহা ব্রণ, শস্ত্রজ ক্ষত, রক্তরোগ বাতরোগ নষ্ট করে।

অরণ্যজীর বা অরণ্যজীরক—বৃহন্নালী, ক্ষুদ্রপত্র, অরণ্যজীব, কণ) বনজীরা—গুণ –উষ্ণবীর্য্য, কষায়কটুরস। ইহা স্তম্ভবাত কফরোগ, ব্রণ রোগে প্রযুক্ত হইয়া থাকে।

অরলু –(শ্যোনাক) শোনা।

অরিমর্দ্দ –(কাসমর্দ্দ) কালকাসুন্দে।

অরিমেদ—গুয়েবাব্‌লা। (ইরিমেদ, বিট্‌খদির, কালস্কন্ধ, অরিমেদক। গুণ—কষায়রস, উষ্ণবীর্য্য, ইহা মুখরোগ, দন্তরোগ, রক্তদোষ, কণ্ডু, বিষ, কফ, ক্রিমি; কুষ্ঠ, বিষক্ষত প্রশমিত করে। [ নিম্ব।

অরিষ্ট—কাথসিদ্ধ মদ্যের নাম অরিষ্ট। লশুন।

অরিষ্টক—রীটা। (অরিষ্টক, মাঙ্গল্য, কৃষ্ণবর্ণ, অর্থসাধন, রক্তবীজ, পীতফেন, ফেনিল, গর্ভপাতন) গুণ—কটুবিপাক, তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, লেখন, গর্ভপাতক, লঘু, স্নিগ্ধ, এবং ত্রিদোষ গ্রহজনিত পীড়া, দাহ, শূল, নষ্ট করে।

অরুণা—মঞ্জিষ্ঠা, (অতিবিষা) আতইষ।

অরুণনাগ—(পীতিকা) মুদ্রাশঙ্খ।

অরুষ্ক }
অরুষ্কর } (ভল্লাতক) ভেলা।

অর্ক—আকন্দ; শ্বেত ও রক্ত ভেদে দ্বিবিধ। (শ্বেতার্ক, গণরূপ, মন্দার, বসুক, শ্বেতপুষ্প, সদাপুষ্প, অলর্ক, প্রতাপস) (রক্তার্ক, অর্কপর্ণ, বিকীরণ, রক্তপুষ্প, শুক্লফল, আস্ফোত) গুণ—সারক, বায়ু, কুষ্ঠ, কণ্ডু, বিষ, ব্রণ, প্লীহা, গুল্ম, অর্শ, কফ, যকৃৎ, উদর, ক্রিমি এই সকল রোগ নষ্ট করে। শ্বেতার্ক পুষ্পের গুণ—শুক্রজনক, লঘু, অগ্নিদীপক, পাচক। ইহা অরুচি, প্রসেক (কফাদিস্রাব), অর্শঃ কাস শ্বাস প্রশমন করে। রক্তার্ক পুষ্পের গুণ—মধুর তিক্তরস, ধারক। ইহা কুষ্ঠ, ক্রিমি, কফ, অর্শ, বিষদোষ, রক্তপিত্ত প্রশমিত করে; গুল্ম শোথের পক্ষে হিতকর। অর্কক্ষীর গুণ—তিক্ত লবণ রস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ ও লঘু। ইহা কুষ্ঠ গুল্ম উদররোগনাশক। ইহাবিশিষ্ট বিরেচক।

অর্কপুষ্পী—শ্বেত হুড়হুড়িয়া। (অর্কপুষ্পী, ক্রূরকর্ম্মা, পয়স্যা, জলকামুকা) গুণ—ক্রিমি, কফ, মেহ ও মনোবিকার প্রশমিত করে।

অর্জ্জক –বর্ব্বরীভেদ (শুক্লবর্ব্বরী)।

অর্জ্জুন—ককুভ, নদীসর্জ্জ, ইন্দ্রদ্রু, বীরবৃ, বীর, ধবল, অর্জ্জুন) গুণ—শীতবীর্য্য, হৃদয়গ্রাহী, কষায়-রস। ইহা ক্ষত, ক্ষয়, বিষ, রক্তদোষ, মেদোদোষ, প্রমেহ, ব্রণ, কফ ও পিত্ত প্রশমিত করে।

অর্জ্জুনোপম—(শাকবৃক্ষ) সেগুণ গাছ।

অর্ণ—জল।

অর্থসাধক—(পুত্রজীব) জিয়াপুতা।

অর্থসাধন—(অরিষ্ট) রিটা।

অর্দ্ধচন্দ্রা—(কৃষ্ণ ত্রিবৃৎ) কাল তেউড়ী।

অর্দ্ধতিক্ত—নেপালদেশীয় চিরতা।

অর্শোঘ্ন –(শূবণ) ওল।

অলক্তক—আল্‌তা। গুণ—বর্ণকর, শীতল, বলবর্দ্ধক স্নিগ্ধ, কষায়, লঘু ও অনুষ্ণ। ইহা কফ, রক্তপিত্ত, হিক্কা, শ্বাস, জ্বর, ব্রণ, উরঃক্ষত, বীসর্প, ক্রিমি, কুষ্ঠরোগ নষ্ট করে। বিশেষতঃ ইহা ব্যঙ্গ ক্ষয়, রক্তপ্রদর, রক্তাতিসার বিনাশক ও রজোরোধক।

অলম্বুষা ফুলশোলা। (অলম্বুষা, খরত্বক্, মেদোগলা গুণ—লঘু, মধুররস। ইহা ক্রিমি কফপিত্তনাশক।

অলর্ক—শ্বেত আকন্দ।

অলাবু—লাউ। (অলাবু তুম্বী) গুণ—মধুররস, হৃদয়তর্পক, পিত্তশ্লেষ্মহর, গুরু। শুক্রবর্দ্ধক, রুচিকর, ধাতুর পোষণ ও বর্দ্ধন করিয়া থাকে।

অলিবল্লভা—(পাটলি) পারুল।

অল্পমারিষ—(তণ্ডুলীয়) নটেশাক।

অল্পাস্থি—(পরূষক) ফল্‌সা।

অল্পিকা—(মুদ্গপর্ণী) মুগানী।

অবদাহক—(লামজ্জক গন্ধবেণা।

বল্গুজ—( বাকুচী, সোমরাজী ) হাকুচী।
ঙ্গা—( কপিকচ্ছু ) আলকুশী।
ব্যথা ( হরীতকী ), মহামুণ্ডী ) বড়থুলকুড়ি।
(স্থলকমল ) স্থলপদ্ম।
শোক—( হেমপুষ্প, বঞ্জুল, তাম্রপল্লব, কঙ্কেলি, পিণ্ডপুষ্প, গন্ধপুষ্প, নট ) গুণ—শীতবীর্য্য, তিক্ত-কষায়-বস, ধাবক, বর্ণ-প্রসাদক। ইহা ত্রিদোষ, অপচী, পিপাসা, দাহ, ক্রিমি, শোষ, বিষ, ও বক্তদোষনাশক।
শোকা—( কটুরোহিণী ) কটুকী।
শ্বকর্ণিকা—( শাল )।
শ্বগন্ধা—( হয়াহ্বয়া, বরাহকর্ণী, বরদা, বলদা, কুষ্ঠগন্ধিনী ) গুণ—বায়ু-কফনাশক, শ্বিত্রশোথ ক্ষয়বোগপ্রশামক, বলকর, রসায়ন,উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ-কষায় বস, অত্যন্ত শুক্রবর্দ্ধক।
অশ্বত্থ—(বোধিদ্রু, পিপ্পল, অশ্বত্থ, চলপত্র, গজাসন) গুণ—দুষ্পাচ্য, শীতবীর্য্য, পিত্তঘ্ন, কফহাবক, ব্রণ বক্তদোষনাশক, গুরু, কষায়রস, রুক্ষ, বর্ণপ্রসাদক এবং যোনিবিশোধক।
অশ্বত্থফলা—( হবুষা )।
অশ্বত্থভেদ—( নন্দীবৃক্ষ ) গয়া অশ্বত্থ।
অশ্বমারক—শ্বেত করবীর।
অশ্বাঘৃত—ঘোটকীদুগ্ধজাত ঘৃত। গুণ—দেহের ও অগ্নির বৃদ্ধিকর, লঘুপাক, তৃপ্তিকব। ইহা বিষদোষ, নেত্রবোগ দাহবোগ প্রশমন করে।
অশ্বামূত্র—তিক্ত-কটুরস, কুষ্ঠ-ব্রণ বিষবোগনাশক।
অশ্মগর্ভ— গাকত্মত, মবকত, অশ্মগর্ভ, হরিন্মণি ) পান্না। গুণ—উষ্ণববীর্য্য, বলকারক, পুষ্টিকর, শুক্রবর্দ্ধক মনোজ্ঞ নেত্রহিতকর মাঙ্গল্য, গ্রহদোষ-নাশক বিষদোবহর।
অশ্মঘ্ন— পাসাণভেদ ) পাথরকুচী।
অশ্মজ ( শিলাজতু )
অশ্মন্তকা— চাঙ্গেরী ) আমরুল।
অষ্টপাদিকা—( ভদ্রবল্লী ) হাপরমালী।
অষ্টবর্গ—জীবক ঋষভক মেদা মহামেদা কাকোলী ক্ষীরকাকোলী ঋদ্ধি বৃদ্ধি—এই আটটা পদার্থের সমাহার। গুণ—শীতল মধুর রস, পুষ্টিকারক, শুক্রজনক, গুরু, ভগ্নসন্ধানকারক, কাসবর্দ্ধক কফ-জনক, ও বলকারক। ইহা বাত রক্তপিত্ত পিপাসা দাহ জ্বর মেহ ও ক্ষয়নাশক।
অসন— বীজক, পীতসার, পীতশালক, বন্ধুকপুষ্প, প্রিয়ক, সর্জ্জক, অসন, ) পিয়াশাল। গুণ—চর্ম্মহিতকব, কেশের উপকারী, বসায়ন। ইহা কুষ্ঠ, বিসর্প, শ্বিত্র, প্রমেহ, গুহ্যক্রিমি, কফ, রক্ত-পিত্ত প্রশমিত করে।
অসিপত্র—ইক্ষু।
অসৃক্—( স্পৃক্কা ) পিড়িংশাক।
অস্থিরাজ্জিক—( হিন্তাল ) হেঁতাল।
অস্থিশৃঙ্খলা—( অস্থিসংহার ) হাড়ভাঙ্গা বা হাড়-জোড়া।
অস্থিসংহার—( গ্রন্থিমান, অস্থিসংহারী, বজ্রাঙ্গী, অস্থিশৃঙ্খলা ) গুণ—ইহা বাতশ্লেষ্মনাশক, ভগ্নাস্থির সংযোজক, উষ্ণবীর্য্য, সারক, ক্রিমিঘ্ন, অর্শোনাশক, চক্ষুরোগে উপকারক, রুক্ষ, স্বাদু, লঘু, বলকারক, পাচক ও পিত্তজনক।
অহিফেন—(খসফলক্ষীর, আফুক, অহিফেন) আফিং গুণ—শোষণকারী, ধাবক, কফনাশক, বায়ুবর্দ্ধক, পিত্তকারক, আক্ষেপনিবারক, নিদ্রাজনক, মাদক, স্বেদজনক ও বেদনাপ্রশামক। ইহা মূত্রাতিসার, কাস, শ্বাস, অতিসাব বক্তস্রাব নিবারক।

— ০ —

# আ

আকাব-করভ—আকরকরা বচ। আকাব করভ, আকল্লক, অকল্লক ) গুণ - উষ্ণবীর্য্য, বলকারক, কটুরস। প্রতিশ্যায় শোথ বাতনাশক।
আকাশবল্লী—( অমরবল্লী ) আলোকলতা। গুণ—তিক্ত-কষায়-রস, ধারক, পিচ্ছিল, নেত্রবোগঘ্ন, অগ্নিবর্দ্ধক, হৃদ্য, পিত্ত-কফ-আম-নাশক।
আক্ষিক - ( আচ্ছক ) আচফুল গাছ।
আখুকর্ণী - আখুপর্ণী, পর্ণিকা, ভূদরীভবা ) ইন্দুব-কানী পানা। গুণ কটুতিক্তকষায়-বস, শীত-বীর্য্য, লঘু ও কটু-বিপাক। ইহা মূত্র-কফ ক্রিমিরোগ নাশক।
আখুপর্ণী ইন্দুবকানী পানা। ২। বৃহদ্দন্তী।
আচারী - ( হিলমোচিকা ) হেলেঞ্চা।
আচ্ছক আচ ফুলগাছ। ( আচ্ছক, রঞ্জনদ্রু,

পক্ষীক, পক্ষিক, অক্ষিক ) গুণ—ইহা রক্তপিত্ত অতিসাব রক্তস্রাব নিবারণ করে।

আজ্য - ঘৃত।

আটরূষ—বাসক। [শ্লেষ্ম-প্রকোপক।

আড়িমৎস্য—আড়মাছ। গুণ—গুরু, স্নিগ্ধ, বয্য-

আঢকী—অড়হব। ( আঢকী, তুবরী, শণপুষ্পিকা) গুণ—কষায়-মধুব-রস, শীতবীর্য্য, রুক্ষ, লঘু, মলসংগ্রাহক বায়ুজনক, বর্ণপ্রসাদক, পিত্ত-কফ-প্রশামক ও রক্তদুষ্টিনাশক। ২। সৌরাষ্ট্রী-মৃত্তিকা।

আতৃপ্য আতা। আতৃপ্য, গণ্ডগাত্র, বহুবীজ ) গুণ—তৃপ্তিজনক, বলপুষ্টিকব, শীতল, মধুববস, হৃদ্য, রক্তবর্দ্ধক, শ্লেষ্মকব। ইহা বাত পিত্ত রক্তদুষ্টি দাহ তৃষ্ণা বমি ও বমনরোগনিবাবক।

আত্মগুপ্তা—( কপিকচ্ছু ) আলকুশী।

আনন্দা—(বাসিকী) বেল ফুল।

আনূপমাংস - কুলেচব, প্লব, কোশস্থ, পাদী, মৎস্য - এই পাঁচ প্রকাব; গুণ—মধুববস, গুরুপাক, স্নিগ্ধ, অগ্নিমান্দ্যকব, পিচ্ছিল, শ্লেষ্মবর্দ্ধক, মাংসবর্দ্ধক পুষ্টিজনক, অভিষ্যন্দী, সুপথ্য।

আপীন—( তূণী ) তূঁদ গাছ।

আপ্য—( কুষ্ঠ ) কুড।

আফুক—( অহিফেন ) আফিং।

আবিক ঘৃত—মেষঘৃত। গুণ—লঘুপাক, সর্ব্ব-বোগনাশক, অস্থিবর্দ্ধক, চক্ষুহিতকব, অগ্নিবর্দ্ধক। ইহা অশ্মরী, শর্কবা, বাতবোগ বিনাশ কবে। উর্দ্ধশ্লেষ্মজনিত মুখবোগে হিতকব।

আবেগী—( বৃদ্ধকাবক ) বীজতারক।

আভা— বব্বূল বাবলা।

আমণ্ড—শুক্ল এরণ্ড।

আমলক—( আমলক, ধাত্রী, তিষ্যফলা, অমৃতা) আমলকী। গুণ—ইহা হবীতকীব সমগুণ, বিশেষতঃ রক্তপিত্ত-প্রমেহ প্রশামক, বৃষ্য এবং বসায়ন। ইহা অম্লবসবিশিষ্ট বলিয়া বায়ুব, মধুররস ও শৈত্যগুণান্বিত বলিয়া পিত্তের এবং রুক্ষ ও কষায়রস বলিয়া কফের প্রশমন করে; সুতরাং ইহা ত্রিদোষ নাশক।—ইহাব মজ্জার গুণ,—শ্রম তৃষ্ণা দাহ বমি ভ্রম নিবাবণ কবে।

আম্র—( আম্র, চূত, রসাল, কামাঙ্গ, মধুদূত, মাকন্দ, পিকবল্লভ ) অতিসৌরভ আম্রের নাম সহকার।

আম। অবস্থাভেদে গুণভেদ—মুকুলের গুণ—অতিসার কফ পিত্তজন্য রোগ প্রমেহ রক্তদোষ-নাশ করে, শীতবীর্য্য রুচিকারক ধারক এবং বাত-বর্দ্ধক। অনস্থি বাল আম্র—কষায়াম্লবস, রুচি-কাবক বাতপিত্তবর্দ্ধক। তরুণ আম্র—অত্যম্ল অম্লবস, রুক্ষ, ত্রিদোষজনক ও বক্তদূষক। (আম্র-পেশী) আমচূব অম্লমধুবকষায়-বস, ভেদক ও কফবাতনাশক। পক্কাম্র – মধুববস, শুক্রবর্দ্ধক, স্নিগ্ধ, বলকব, সুখপ্রদ, গুরুপাক, বাতঘ্ন, হৃদ্য, বর্ণপ্রসাদক, শীতবীর্য্য, কষায়ানুবস এবং অগ্নি কফ-শুক্রবর্দ্ধক। ইহা পিত্তকব নহে। পর্য্যু-ষিত পক্কাম্র—অতিরুচিকব, বলপ্রদ, বীর্য্যবর্দ্ধক, লঘু, শীতবীর্য্য, শীঘ্রপাকী, বাতপিত্তনাশক ও সাবক। পক্কাম্রবস – বলকাবক; গুরুপাক, বায়ু-নাশক, সাবক, অহৃদ্য, তৃপ্তিকব, অত্যন্তপুষ্টিকর ও কফবর্দ্ধক। দুগ্ধাম্র শুক্রবর্দ্ধক বর্ণপ্রসাদক, মধুববস, গুরু ও শীতবীর্য্য, বায়ুপিত্তনাশক, রুচি-কাবক, পুষ্টিদায়ক এবং বলবর্দ্ধক। আম্রবীজ-গুণ ঈষৎ অম্লসংযুক্ত কষায়মধুববস, বমন-প্রশামক, অতীসাব ও হৃদ্দাহনাশক। আম্রফল পানকগুণ—সদ্য রুচিকব, বলবর্দ্ধক, এবং ইন্দ্রিয়-তর্পক।

আম্রগন্ধি হবিদ্রা—গুণ ইহা তিক্তাম্লকষায় রস, রুচিপ্রদ, লঘু, অগ্নিদীপক, উষ্ণবীর্য্য ও সারক ইহা কফ, উগ্রব্রণ, কাস, শ্বাস, হিক্কা, জ্বর, মুখ বোগ, বক্তদোষ, বায়ু, শূলবোগ নষ্ট করিতে প্রযুক্ত হইয়া থাকে।

আম্রাত—রাজাম্র।

আম্রাতক—( আম্রাতক, পীতন, মর্কটান, কপীতন গুণ—অপক্ক আম্রাতক—অম্লবস, বায়ুনাশক, গুরু, উষ্ণবীর্য্য, রুচিকর, সাবক। পক্ক আম্রাতক – কষায়মধুববস মধুরবিপাক, শীতবীর্য্য, তৃপ্তিকারক, কফবর্দ্ধক, স্নিগ্ধ, শুক্রবর্দ্ধক, বিষ্টম্ভী, পুষ্টিকর, গুরু, ও বলকর। ইহা বায়ু পিত্ত, ক্ষত, দাহ, ক্ষয় ও বক্তদোষ নষ্ট কবে।

আম্রাবর্ত্ত—আমসত্ব। গুণ তৃষ্ণা-বমিপ্রশামক, বাতপিত্তনাশক, সারক, রুচিকাবক, লঘু।

আর, আরকূট—পিত্তল।

আরগ্বধ—সোন্দাল (আরগ্বধ, বাজবৃক্ষ, সম্পাক চতু

রঙ্গুল, আরবেত, ব্যাধিঘাত, কৃতমাল, সুবর্ণক, কর্ণিকার দীর্ঘফল, স্বর্ণাঙ্গ, স্বর্ণভূষণ ) গুণ—গুরু, মধুর শীতল, সুবিরেচক। ইহা জ্বর, হৃদ্রোগ, রক্তপিত্ত বায়ু, উদাবর্ত্ত, শূল প্রশমিত করে। পত্র—রেচক এবং কফ-মেদোনাশক। পুষ্প—মধুর-তিক্ত-রস, শীতবীর্য্য, ও মলসংগ্রাহক। ফল—বিরেচক, রুচিকর, কফ পিত্ত কুষ্ঠনাশক। ইহা জ্বরে সবিশেষ হিতকর ও কোষ্ঠশুদ্ধিকর। মজ্জা—মধুরবিপাক, স্নিগ্ধ, অগ্নিবর্দ্ধক, রেচক, এবং বায়ুপিত্তনাশক।

আরণ্যকাপাসী—অরণ্যকার্পাসী বনকাপাস।

আরনাল—কাঞ্জিক। গুণ—ভেদক, তীক্ষ্ণ, লঘু, পাচক, দাহজ্বরনাশক, কফঘ্ন, বায়ুশান্তিকারক, মুখরোচক, রুচিজনক, অগ্ন্যুদ্দীপক, অজীর্ণনাশক, শূলঘ্ন, বিবন্ধাপহারক, এবং অত্যন্ত কোষ্ঠশোধক।

আরবেত—( আরগ্বধ ) সোন্দাল।

আরেবত—( পারেবত ) পেয়ারা।

আর্ঘ্য—মধূক-বৃক্ষ-নির্য্যাস। ( শ্বেতক ) গুণ—চক্ষুহিতকর, কফ-পিত্ত-বিনাশক, কষায়-তিক্ত-রস, কটুবিপাক বলকর, পুষ্টিবর্দ্ধক।

আর্ত্তগল—(দাসী) পীত ঝিণ্টী।

আর্দ্রক—( আর্দ্রিকা কটুভদ্র, শৃঙ্গবের ) আদা। গুণ—ভেদক, গুরু, তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, অগ্নিকারক, কটুবিপাকে মধুর, রুক্ষ, বাতকফনাশক। শুণ্ঠী সমস্ত গুণই আর্দ্রকে আছে।

আল—হরিতাল।

আলুক—আলু। গুণ—শীতবীর্য্য, বিষ্টম্ভী, মধুররস, গুরু, মলমূত্রনিঃসারক, রুক্ষ, দুষ্পাচ্য, রক্তপিত্তনাশক, কফাগ্নিবর্দ্ধক, বলকারক, শুক্রজনক, ও স্তন্যবর্দ্ধক।

আলুকা—লাল আলু। গুণ বলকর, স্নিগ্ধ, গুরু, হৃদয়গত কফনাশক, ও বিষ্টম্ভী।

আশুধান্য বাটিধান্য। ইহা লঘু, স্নিগ্ধ, ত্রিদোষহর, স্বাদু, মৃদুবীর্য্য, মলসংগ্রাহক, বলপ্রদ, জ্বরনাশক এবং রক্তশালির ন্যায় গুণযুক্ত।

আসব—অপক্ব ঔষধ জল সিদ্ধ মদ্য। আসব অরিষ্টের সমগুণ।

আসুর—বিট্ লবণ।

আসুরী—( রাজিকা ) রাই সর্ষপ।

আস্ফোত—রক্তবর্ণ অর্ক।

আস্ফোতা—অপরাজিতা। অনন্তমূল।

আস্থশাখোট—( বদদ্রু ) আসশেওড়া। গুণ—ইহা বাতজনক এবং পিত্ত কফ ক্রিমি পাণ্ডুতা জ্বর কামলা নষ্ট করে।

---

# ই

ইক্ষু—আখ ( দীর্ঘচ্ছন্দ, ভূমিরস, গুড়মূল. অসিপত্র, মধুতৃণ ) গুণ—রক্তপিত্তনাশক, বলকারক, শুক্রবর্দ্ধক, কফকারক, মধুররস, মধুরবিপাক, স্নিগ্ধ, গুরু, মূত্রবর্দ্ধক, ও শীতবীর্য্য। প্রকারভেদে—কৃষ্ণেক্ষুমূল—শীতবীর্য্য, মূত্রকারক, পিত্তনাশক, বাতানুলোমক, মেধ্য এবং দাহপ্রশামক ও মূত্রকৃচ্ছ্রনাশক। বালেক্ষু—কফকারক, মেদোবর্দ্ধক, প্রমেহজনক, যুবেক্ষু—বাতনাশক মধুররস ঈষৎ তীক্ষ্ণ ও পিত্তনাশক। বৃদ্ধেক্ষু—বলবীর্য্যবর্দ্ধক ক্ষতপ্রশামক রক্তপিত্তনাশক। দন্তপীড়িতেক্ষুরস—রক্তপিত্তনাশক, বীর্য্যবর্দ্ধক অবিদাহী কফবর্দ্ধক। যন্ত্রপীড়িতেক্ষু রস—বিদাহী বিষ্টম্ভী ও গুরু। পর্য্যুষিতেক্ষু রস—অহিতকারী, অম্লরস, বায়ুনাশক, গুরু, কফপিত্তবর্দ্ধক, শোষজনক, ভেদক, এবং অতীব মূত্রবর্দ্ধক। অগ্নিপক্কেক্ষুরস—গুরু, স্নিগ্ধ, অত্যন্ত তীক্ষ্ণ. কিঞ্চিৎ পিত্তবর্দ্ধক, ইহা কফ বায়ু গুল্ম আনাহ নষ্ট করে।—ইক্ষুরসবিকার—গুরুপাক, মধুররস. বলকারক স্নিগ্ধ, সারক, শুক্রবর্দ্ধক, শীতবীর্য্য, ও পুষ্টিকারক। ইহা পিপাসা দাহ মূর্চ্ছা রক্তপিত্ত বায়ু মেহ ও বিষদোষের বিনাশ করে।

ইক্ষুগন্ধা—(কাশ) কেশে। ২। ( বারাহীকন্দ ) চামার আলু। ( কোকিলাক্ষ ) কুলেখাড়া। ( বিদারী ) ভূমিকুষ্মাণ্ড।

ইক্ষুগন্ধিকা—গোক্ষুর।

ইক্ষ্বাকু—( কটুতুম্বী ) তিক্ত লাউ।

ইক্ষ্বালিকা—( কাশ ) কেশে।

ইঙ্গুদ—( অঙ্গার বৃক্ষ, তিক্তক, তাপসদ্রুম) ইঙ্গুদী। গুণ—কুষ্ঠ, ভূতাদি গ্রহদোষ, ব্রণ, বিষ, ক্রিমি, শ্বিত্র, শূল প্রশমন করে। ইহা উষ্ণবীর্য্য, তিক্তরস, এবং কটুবিপাক।

ইজ্জল—( হিজ্জল, নিচুল, অম্বুজ ) গুণ—শীতবীর্য্য, তিক্ত কষায়-রস, ব্রণশোধক, বাতপ্রকোপক, সংগ্রাহী, রুক্ষ, পিত্তনাশক, বিষঘ্ন।

ইন্দীবর—( নীল কমল )

ইন্দীবরী—( শতাবরী ) শতমূলী।

ইন্দ্র—( কুটজ ) কুড়্চি। ইন্দ্রযব।

ইন্দ্রদারু—দেবদারু।

ইন্দ্রদ্রু—( ককুভ ) অর্জ্জুন।

ইন্দ্রনীল—নীলকান্তমণি।

ইন্দ্রবারুণী—রাখাল শসা, ক্ষুদ্র ও বৃহৎ ভেদে দ্বিবিধ। (ঐন্দ্রী, ইন্দ্রবারুণী, চিত্রা, গবাক্ষী, গবাদনী, বারুণী, অমরা, বিশালা, মহাফলা, শ্বেতপুষ্পা, মৃগাক্ষী, মৃগৈর্বারু-মৃগাদনী ) গুণ—তিক্ত-রস কটুবিপাক, সারক, লঘু, ও উষ্ণবীর্য্য। ইহা কামলা, পিত্ত, কফ, প্লীহা, উদর, শ্বাস, কাস, কুষ্ঠ গুল্ম, গ্রন্থি, ব্রণ, প্রমেহ, মূঢ়গর্ভ, আমদোষ, গলগণ্ড, বিষ নষ্ট করে।

ইন্দ্রযব—( কুটজবীজ, যব, ইন্দ্রযব, কলিঙ্গ, কালিঙ্গ, ভদ্রযব, ) গুণ—ত্রিদোষনাশক, সংগ্রাহী, কটু, শীতল, অগ্নিদীপক। ইহা জ্বর, অতিসার, রক্তার্শ, ক্রিমি, বিসর্প, অর্শ, রক্তদোষ, বাতরক্ত, কফ ও শূল প্রশমিত করে।

ইন্দ্রাক্ষ—ঋষভক।

ইরা—মন্ত।

ইরিমেদ—গুয়ে বাব্‌লা ( বিট্ খদির, কালস্কন্ধ, অরিমেদক ) গুণ—কষায় রস, উষ্ণবীর্য্য, ইহা মুখরোগ, দন্তরোগ, রক্তদোষ, কণ্ডু, বিষ, কফ, ক্রিমি, কুষ্ঠ ও বিষক্ষতনাশক।

ইল্লিশ—ইলিশ মৎস্য, গুণ—মধুররস, স্নিগ্ধ, মুখরোচক, অগ্নিবর্দ্ধক, পিত্তনাশক, কফকারক, কিঞ্চিৎ লঘু, শুক্রকর ও বায়ুনাশক।

ইষ্টকাপথক—( লামজ্জক ) গন্ধবেণা।

---

# ঈ

ঈশলাঙ্গলী—( কলিহারী, হলিনী, লাঙ্গলী, শক্রপুষ্পী, বিশল্যা, অগ্নিশিখা, অনন্তা, বহুবক্ত্রা, ও গর্ভন্নুৎ ) গুণ—সারক, ক্ষয়যুক্ত, কটুতিক্ত-কষায়-রস, তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, লঘু, শ্লেষ্মনাশক, পিত্তবর্দ্ধক গর্ভনাশক। ইহা কুষ্ঠ, শোথ, অর্শঃ, ব্রণ, শূল, কফ, ক্রিমি, নষ্ট করে।

ঈশবগুল—(শীতবীজ, শৈশিরিক, শৈত্যবীজ), গুণ—মূত্রকর, বস্তিসংশোধক, উদরাধ্মাননাশক; ইহা উষ্ণ-বাত ও শুক্রমেহ নষ্ট করে।

---

# উ

উগ্রগন্ধ—লশুন।

উগ্রগন্ধা—( যবানী ) যোয়ান। ২। ( বচা ) বচ।

উগ্রা—( বচা ) বচ। ২। (সংবিদামঞ্জরী) গাঁজা।

উচ্চটা—শ্বেতগুঞ্জা।

উৎকট—( গুড়ত্বক্ ) দারুচিনী।

উত্তানপত্রক—রক্ত এরণ্ড।

উৎপল—( কুষ্ঠ ) কুড়।

উদকীর্য্য—( করঞ্জী ) ডহর করঞ্জা।

উদশ্বিৎ—( তক্র ) ঘোল।

উদীচ্য—( বালক ) বালা।

উডুম্বর—যজ্ঞডুমুর ( উডুম্বর, যজ্ঞফল, যজ্ঞাঙ্গ, হেমদুগ্ধক ) গুণ—শীতবীর্য্য, রুক্ষ, গুরু, কফ-পিত্তপ্রশামক, রক্তদুষ্টিনাশক, মধুর-কষায়-রস, বর্ণপ্রসাদক, ব্রণশোধক ও ব্রণরোপক।

উডুম্বরপর্ণী—( লঘুদন্তী )।

উদ্গারশোধন—কৃষ্ণজীরক।

উদ্দাল—( বহুবার ) চাল্‌তা। ২। (কোদ্রব) কোদো ধান্য।

উদ্বেগ—( গুবাক ) সুপারী।

উদুম্বর—( তাম্র ) তামা।

উন্মত্ত—( ধুস্তূর ) ধুতুরা।

উপকালিকা—( কৃষ্ণজীরক ) কালজীরা।

উপকুঞ্চিকা ( কৃষ্ণজীরক ) কালাজীরা ( সূক্ষ্মৈলা ) ছোট এলাচ।

উপকুঞ্চী—( কৃষ্ণজীরক ) কালজীরা।

উপকুল্যা—( পিপ্পলী ) পিপুল।

উপচিত্রা—বৃহদ্দন্তী।

উপদিকা—( পোতকী ) পুঁই।

উমা—( অতসী ) মসিনা।

উরণ, উরভ্র—মেষ।

উরুবুক—রক্ত এরণ্ড।

উলূখলক—গুগ্‌গুলু।

উশীর—বীরণমূল, নলদ, অমৃণাল, সেব্য, সমগন্ধিক। বেণার মূল। গুণ—পাচক, শীতবীর্য্য, স্তম্ভকারক, লঘু ও তিক্তমধুর রস। ইহা জ্বর, বমি, মত্ততা, কফ, পিত্ত, তৃষ্ণা, রক্তদোষ, বিষদোষ, বিসর্প, দাহ, মূত্রকৃচ্ছ্র ও ব্রণ নষ্ট করে।

উষ্ট্রধূসরপুচ্ছিকা—(বৃশ্চিকালী) বিছুটী।

উষ্ট্রমূত্র—গুণ—তিক্তরস, কাস, শ্বাস, অর্শোরোগের হিতকর।

উষ্ট্রদুগ্ধ—গুণ—লঘু, স্বাদু, লবণ-রস, অগ্ন্যুদ্দীপক, ও সারক। ইহা ক্রিমি, কুষ্ঠ, কফ আনাহ, শোথ ও উদরাময় প্রশমিত করে।

---

## ঊ

ঊর্ণায়ু—মেষ।

ঊর্দ্ধকণ্টিকা—মহাশতাবরী।

ঊষণ—(শুণ্ঠী), (মরিচ) (পিপ্পলীমূল) (চিত্রক) চিতা।

ঊষণা—(পিপ্পলী) (চব্য) চই।

---

## ঋ

ঋদ্ধি—গুণ—বলকারক, ত্রিদোষনাশক, শুক্রজনক, মধুররস, গুরু, আয়ুর্বর্দ্ধক, ঐশ্বর্য্যপ্রদ, মূর্চ্ছা, রক্তপিত্তনাশক।

ঋষভক—(ঋষভ, বৃষভ, ধীর বৃষাণী ইন্দ্রাক্ষ) গুণ—বলকারক, শীতবীর্য্য, শুক্র-কফবর্দ্ধক এবং মধুর-রস। ইহা পিত্ত দাহ রক্তদুষ্টি কৃশতা বায়ু ও ক্ষয়রোগ প্রশমিত করে।

ঋষ্যপ্রোক্তা অতিবলা। মহাশতাবরী।

---

## এ

একবীর—(মহাবীর সরুবীর, সবীরক) গুণ—কটু-রস, উষ্ণবীর্য্য, মত্ততাজনক, বাতজন্য বেদনা-নাশক, গৃধ্রসী বাতের কটিশূলের আঘাত জন্য বেদনার নিবারক।

একবীরা—বন্ধ্যা কর্কোটী, তিক্তরস, উষ্ণবীর্য্য, বায়ু-নাশক, এবং পক্ষাঘাতের কটিশূলের ও পৃষ্ঠ-শূলের শান্তিকারক।

একাঙ্গী—শটী।

একাষ্ঠীলা—(পাঠা) আকনাদি। (বক) পদ্মবক।

এড়ক—দুম্বা (এড়ক, পৃথুশৃঙ্গ, মেদপুচ্ছ, দুম্বক) মাংসগুণ—পুষ্টিকারক, পিত্তশ্লেষ্মবর্দ্ধক, গুরু। পুচ্ছোদ্ভব। মেদোমাংস-গুণ—সদ্যঃশুক্রজনক, ভ্রমনাশক, কিঞ্চিৎ পিত্তশ্লেষ্মবর্দ্ধক ও বাতব্যাধি-নাশক।

এড়গজ—(চক্রমর্দ্দ) চাকুন্দে।

এরকা—হোগ্‌লা (এরকা, গুন্দ্রমূলা, শিবিগুন্দ্রা, শর) গুণ—শীতবীর্য্য, শুক্রজনক, চক্ষুর্হিতকর, বায়ু-প্রকোপক। ইহা মূত্রকৃচ্ছ্র, অশ্মরী, দাহ, পিত্ত, রক্তদোষনাশক।

এরঙ্গ মৎস্য—চ্যাং মাছ। গুণ—মধুররস, স্নিগ্ধ, বিষ্টম্ভী, শীতবীর্য্য ও লঘুপাক।

এরণ্ড—শ্বেতরক্তভেদে দ্বিবিধ। শ্বেত এরণ্ড (আমণ্ড, চিত্র, গন্ধর্ব্বহস্তক, পঞ্চাঙ্গুল, বর্দ্ধমান, দীর্ঘদণ্ড, ব্যাড়ম্বক, বাতারি, তরুণ, রুবুক),—গুণ—তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, গুরু, কটু-তিক্ত-মধুর-রস, মধুর-বিপাক, বৃষ্য ও সারক। বাত, উদাবর্ত্ত, কফ, জ্বর, কাস, উদর, শোথ, শূল, শ্বাস, আনাহ, কুষ্ঠ, ব্রধ্ন, গুল্ম, প্লীহা, আম, পিত্ত, প্রমেহ, উষ্ণতা, বাতরক্ত, মেদোদোষ, অন্ত্রবৃদ্ধি এবং কটি বস্তি ও মস্তকের বেদনা প্রশমন করিতে ইহার প্রয়োগ হয়। রক্ত এরণ্ড (রুবুক, উরুবুক, রুবু, ব্যাঘ্রপুচ্ছ, বাতারি, চঞ্চু, উত্তানপত্র) গুণ—কটু-তিক্ত-কষায়-রস, লঘু, বাত, কফ, শ্বাস, কাস, ক্রিমি, অর্শ, ব্রধ্ন, রক্তদুষ্টি, পাণ্ডু রোগ, ভ্রম, অরোচকে ইহার প্রয়োগে উপকার হয়। পত্র-গুণ—বায়ু, কফ, ক্রিমি, মূত্রকৃচ্ছ্র নাশক এবং রক্তপিত্ত-প্রকোপক। পত্রাঙ্কুর গুণ—গুল্ম, বস্তিশূল, কফ বায়ু ক্রিমি ও সপ্তবিধ বৃদ্ধিরোগনাশক। ফল-গুণ—অত্যন্ত উষ্ণবীর্য্য, কটুরস, অগ্ন্যুদ্দীপক; ইহা গুল্ম, শূল বায়ু, যকৃৎ, প্লীহা, জঠর, অর্শোরোগের প্রশামক। মজ্জ-গুণ—মলভেদক, বায়ু কফ জঠর রোগ নিবারক।

এরণ্ড তৈল—তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, অগ্নিদীপ্তিকর, পিচ্ছিল,

গুরু, পুষ্টিকর, চর্ম্মহিতসাধক, বয়ঃস্থাপক, মেধাজনক, কান্তিকর, বলপ্রদ, ঈষৎকষায়-সংযুক্ত, মধুর-তিক্ত-কটুরস, সূক্ষ্ম, যোনিদোষহর ও শুক্রশোধক, পূতিগন্ধি, মধুর-বিপাক, সারক; ইহা বিষম-জ্বর, হৃদ্রোগ, পৃষ্ঠশূল, গুহ্যাদিগত শূল, রক্তোদর,আনাহ, গুল্ম, অষ্ঠীলা, কটিগ্রহ,বাতরক্ত, মলবদ্ধতা, ব্রধ্ন, শোথ ও অপক্ক বিদ্রধি নষ্ট করে। ইহা আমবাতের অব্যর্থ ঔষধ।

এরণ্ডফলা—লঘুদন্তী।

এর্ব্বারু তৈল—কর্কটীবীজ তৈল। বিভীতক-বীজতৈল সদৃশ। শীতল, গুরু, কেশের হিতকর, শ্লেষ্মবর্দ্ধক ও বায়ু-পিত্ত নাশক।

এলবালুক—(এলবালুক, ঐলেয়, সুগন্ধি, হরিবালুক, এলালু, কপিত্থপত্র) গুণ—কটুবিপাক, কষায়রস, শীতবীর্য্য, লঘু; ইহা কণ্ডু, ব্রণ, বমি, তৃষ্ণা, কাস, অরুচি, হৃদ্রোগ, কফ, বিষ, রক্তপিত্ত, কুষ্ঠ, বহুমূত্র ও ক্রিমিজন্য রোগ প্রশমিত করে।

এলা—বড় এলাচ (স্থূলা, বহুলা, পৃথ্বীকা, ত্রিপুটা, ভদ্রৈলা, বৃহদেলা, চন্দ্রবালা, নিষ্কুটি) গুণ—কটুরস, কটুবিপাক, অগ্নিবর্দ্ধক, লঘু, রুক্ষ, উষ্ণবীর্য্য; ইহা কফ, পিত্ত রক্তদোষ, কণ্ডু, শ্বাস, তৃষ্ণা, হৃল্লাস, বিষদোষ বস্তিগত রোগ, মুখরোগ, শিরোরোগ, বমি ও কাস নষ্ট করে। ছোট এলাচ, (সূক্ষ্মা,উপকুঞ্চিকা, তুল্যা কোরঙ্গী দ্রাবিড়ী ত্রুটী,) গুণ—কটুরস শীতবীর্য্য লঘু; কফ, শ্বাস, কাস, অর্শ, মূত্রকৃচ্ছ্র, বায়ু প্রশমন করে।

এলাপর্ণী—রাস্না।

এলালু—এলবালুক।

—o—

## ঐ

ঐক্ষবী সুরা—ইক্ষুরসোৎপন্ন মদ্য। গুণ—শীতল ও মত্ততাকর।

ঐন্দ্রী—ইন্দ্রবারুণী।

ঐরাবতী—(বটপত্রী) বড় পাথরকুঁচি (মোহিনী, ঐরাবতী) গুণ—কষায়রস, উষ্ণবীর্য্য যোনিব্যাপৎপ্রশামক ও মূত্ররোগনাশক। ২। নারেঙ্গা জাতীয় নিম্বু। অম্ল, উষ্ণবীর্য্য সুগন্ধি, বাতপ্রশামক, ও বাতজনিত শ্বাস কাসরোগে হিতকর।

ঐলক—শীতাংশু তৈল, ভূর্জ্জতৈল।

ঐলেয়—এলবালুক।

---

## ও

ওকুল—গোধূমজাত খাদ্যবিশেষ। গুণ—মধুররস, স্নিগ্ধ, গুরুপাক, রুচিকর, বলকারক, শুক্রবর্দ্ধক, বায়ুনাশক, মলবিবর্দ্ধক।

ওড়ীধান্য—তৃণ-ধান্য বিশেষ। গুণ—রুক্ষ, শোষণকর, কফবায়ুবর্দ্ধক এবং পিত্তনাশক।

ওড্রপুষ্প—জবাফুল (ওড্রপুষ্প, জপা, ত্রিসন্ধ্যা) গুণ—ধারক। কেশর—কেশের হিতকারক। ত্রিসন্ধ্যা জপা—কফবায়ুনাশক।

ওদন—ভক্ত, অন্ন, ভাত।

ওল—(শূরণ, কন্দ, ওল, কন্দল, অর্শোঘ্ন) গুণ—অগ্নির উদ্দীপক, রুক্ষ, কষায়, কটুরস, কণ্ডুকারক, বিষ্টম্ভী, বিশদগুণযুক্ত, রুচিকারক ও লঘু। ইহা কফ, অর্শঃ, প্লীহা, গুল্মের প্রশমন করে।

ওষ্ঠোপমফলা—(বিম্বীফল) কুন্দরুকী।

---

## ঔ

ঔদ্দালক—উইমধু। গুণ—রুচিকারক, স্বরবর্দ্ধক, কুষ্ঠহর ও বিষদোষনাশক। ইহা অম্লকষায়রস, উষ্ণবীর্য্য কটুপাক এবং পিত্তবর্দ্ধক।

ঔদ্ভিদ জল—প্রস্তর ভূমির অভ্যন্তর নিঃসৃত জল। গুণ—মধুর রস, শীতল, লঘু, অবিদাহী, পিত্তনাশক, অল্পবায়ুজনক, তৃপ্তিকারক, বলবর্দ্ধক।

ঔদ্ভিদ লবণ—পাংশু লবণ। গুণ—তীক্ষ্ণ অতিশয় উষ্ণবীর্য্য, রেচক, কটু-তিক্ত-রস, অগ্নিদীপ্তিকর, সূক্ষ্ম, ক্ষার, লঘু, দাহ শোষ-কারক, সংগ্রাহী, বায়ুনাশক, পিত্তকারক।

ঔদুম্বর—(তাম্র) তামা।

ঔষর লবণ—খারী নুণ। গুণ—পিত্তজনক, মলসংগ্রাহক, ক্ষার, তিক্তরস, মূত্রকারক, বিদাহী, শোষকারক, কফ-বাত-বিনাশক।

---

# ক

কঙ্কুষ্ঠনী –( জ্যোতিষ্মতী ) লতাফট্‌কী।

কঙ্কুষ্ঠর—বৃক্ষবিশেষ। গুণ—কটু-তিক্ত-রস, উষ্ণকর। ইহা জ্বর রক্ত বেদনা দাহ তৃষ্ণা রোগের শান্তিকর। মূলগুণ—মুখদোষনাশক।

কক্কোল—ক্ষুদ্র ফল বিশেষ। কাঁকলা ( কোলক, কোশফল, কোরক, কাকোল, গন্ধব্যাকুল, তৈলসাধন, কৃতফল, কটুকফল, দ্বেষ্য, স্থূলমরিচ, কাল মাধবোচিত) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, পাচক, রুচিকারক, মুখ্যজাড্য বা মুখদুর্গন্ধনাশক ও কফরোগ, বায়ুরোগ, হৃদ্রোগ, দৃষ্টিহীনতার উপকারক।

কক্খটপত্রক—পাটগাছ ( পট্ট, রাজশণ, শাণি, চিমি) গুণ—পত্র—মধুরস, গুরুপাক, দুর্জ্জর, এবং দোষনাশক।

কঙ্কপক্ষী—কাঁক বা হাঁলখেলা পক্ষী। মাংসগুণ—বীর্য্যজনক, শুক্রবর্দ্ধক, কফনাশক।

কঙ্কুষ্ঠমৃৎ—হিমালয় পর্ব্বতজাত হরিতালোপম মৃত্তিকা ( কালকুষ্ঠ, বিরঙ্গ, রঙ্গদায়ক, রেচক, পুলক, শোধক, কালপালক) ইহা দ্বিবিধ—তারপ্রভ বা রৌপ্যবর্ণ ও স্বর্ণপ্রভ বা পীতবর্ণ। স্বর্ণপ্রভই শ্রেষ্ঠ। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, গুরু, স্নিগ্ধ, বিরেচক, কফবায়ুনাশক, ব্রণশূলে হিতকর।

কঙ্কবোল—কাঁকরোল। গুণ—বলকর ও রুক্ষ।

কঙ্কলোকী—বৃক্ষবিশেষ। গুণ—তিক্তরস, উষ্ণবীর্য্য, রুচিকর, অগ্নিবর্দ্ধক, মলরোধক, পিত্তকারক। ইহা কফ কুষ্ঠ প্রমেহ ক্রিমিরোগে হিতকর।

কঙ্গুধান্য—( প্রিয়ঙ্গু ধান্য ) কাঙ্‌নিদানা। গুণ—মধুর-কষায়-রস, শীতল, রুক্ষ, রুচিকর, গুরু, পুষ্টিকারক, বাতবর্দ্ধক, পিত্তশ্লেষ্মনাশক, ভগ্নসংযোজক, ধাতুশোধক ও দাহপ্রশমক।

কচ্বী—কচু (বিতণ্ডা ) গুণ—মধুর কটু-রস, পিচ্ছিল, গুরুপাক, মলভেদক, বাত-পিত্ত-আমদোষ-বর্দ্ধক।

কচ্ছপ—জলজন্তু—কাছিম। মাংসগুণ—মধুররস, রুক্ষ, বায়ুনাশক, শুক্রবর্দ্ধক, বলকারক, মেধা ও স্মৃতিশক্তিজনক, চক্ষুরোগে হিতকর। গুণ—পিত্তনাশক। পদমাংস—কফনাশক। ডিম্ব গুণ—মধুররস ও রতিশক্তিবর্দ্ধক।

কঞ্চট—(জলতণ্ডুলীয়, জলজু, লাঙ্গুলী, লাঙ্গলী, শারদী, তোয়পিপ্পলী, ও শকুলাদনী ) কাঁচড়াদাম। গুণ—তিক্তরস, শীতল, লঘু, মলরোধক, কফবর্দ্ধক, পিত্তরক্তের ও বায়ুর প্রশামক।

কঞ্চুকশাক—শাকবিশেষ। মলরোধক, ক্ষুধাকারক, বায়ুবর্দ্ধক এবং কফপিত্তের শান্তিকারক।

কটভী—কাঁটাশিরীষ, ( নাভিকা, শৌণ্ডী, পট্‌লী, মধুরেণু, স্বাদুপুষ্প, ক্ষুদ্রশ্যামা, কৈতর্য্য, শ্যামলা, কিণিহী ) ইহা শ্বেত ও কৃষ্ণভেদে দ্বিবিধ। গুণ—কৃষ্ণকটভী—কটুরস, উষ্ণবীর্য্য। গুল্ম, শূল, আধ্মান, অজীর্ণ, বিষদোষ ও কফ বায়ুর উপকারক। শ্বেতকটভী ক্ষুদ্র ও বৃহৎ ভেদে দ্বিবিধ। বৃহৎ শ্বেতকটভী কটু-তিক্ত-কষায়-রস। নাড়ীব্রণ, রক্ত দোষ, বিষদোষ, প্রমেহ, ক্রিমি, কুষ্ঠ, শ্বিত্র, কফব্রণ, শিরোরোগ, অজীর্ণ, ত্রিদোষের হিতকর। ক্ষুদ্রশ্বেত কটভী—কটুরস, উষ্ণবীর্য্য, মেদোরোগনাশক, এবং বৃহৎ শ্বেত কটভীর সমগুণ বলিয়া তৎতৎ রোগে প্রযোজ্য। কটভীফল—কষায়রস, ধাতুবর্দ্ধক, কফজনক। কটভীনির্য্যাস—গুরুপাক, বলকারক, শুক্রবর্দ্ধক, বায়ুনাশক।

কটুকন্দরী—তিক্তরস, উষ্ণবীর্য্য, বাতকফনাশক, বিসূচিকা-রোগহর।

কটুকরস—জ্বালাকর, কটুবিপাক; ইহা উষ্ণ, তীক্ষ্ণ, লঘু, রুক্ষ, রুচিকর, মুখশোধক, বাতবর্দ্ধক, পাচক, কফনাশক, ক্রিমি, কণ্ঠদোষ, শোথ, অগ্নিমান্দ্য, শ্বেতকুষ্ঠ রোগে উপকারক। অতিসেবনে ভ্রান্তি, মোহ, দাহ, মুখ ও তালুদেশের শোষ উপস্থিত হয়।

কটুকবল্লী—কটালতা। গুণ—কটুরস, শীতল, রুচিকারক এবং বিবিধ জ্বর, কফ, শ্বাস, রাজযক্ষ্মারোগ প্রশামক।

কটুকী—কট্‌কী। গুণ—কটুতিক্তরস, শীতল, রুক্ষ, লঘু, মলভেদক, অগ্নিবর্দ্ধক, এবং কফ, পিত্ত, রক্ত, জ্বর, দাহ, অরুচি, শ্বাস, কাস, প্রমেহ, কুষ্ঠ, ক্রিমি রোগে হিতকর।

কটুতুণ্ডী—কটুতরণ। গুণ—কটুতিক্তরস, রুচিকারক কফবমন রক্তপিত্ত বিষদোষে হিতকর।

কটুতৈল—সর্ষপতৈল। গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, লঘু, তীক্ষ্ণ, পিত্তবর্দ্ধক, দাহকর, কফ, বায়ু,

ক্রিমি, পাণ্ডু, কর্ণরোগ, কণ্ডু, কুষ্ঠ, মেদোরোগ, অর্শ ব্রণে হিতকর। ইহা বস্তিকর্মে প্রশস্ত।

**কটুপর্ণী**—( ক্ষীরিণী, হৈমবতী, হেমক্ষীরী, হিমবতী, হেমা, পীতদুগ্ধা ) গুণ—তিক্তরস, বিরেচক, বমনবেগকারক, ক্রিমি, কণ্ডু, আনাহ, বিষদোষ, কফ-পিত্তরক্ত ও কুষ্ঠরোগের প্রশামক।

**কটুবীরা**—( কুমরিচ ) লঙ্কা। গুণ—অগ্নিবর্দ্ধক, দাহজনক, সন্নিপাতদোষে জড়ীভূত বা বিকৃতেন্দ্রিয় ব্যক্তির উপকারক ; কফ, অজীর্ণ, বিসূচিকা, ব্রণ, ক্লেদ, তন্দ্রা, মেহপ্রকোপ, স্বরভঙ্গ অরুচিরোগের শান্তিকারক।

**কটফল**—গুণ—কটু-তিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, রুচিকারক এবং বায়ু কফজ্বর শ্বাস অর্শ প্রমেহ কণ্ঠরোগ মুখরোগের উপকারক।

**কণগুগ্গুলু**—কণগুগ্গুল। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, সুগন্ধি, রসায়ন ; ইহা বায়ু কফ, শূল, গুল্ম, উদর আধ্মানরোগে হিতকর।

**কণ্টকারী**—কণ্টকীলতা। গুণ—কটুতিক্তরস, কটুপাক, উষ্ণবীর্য্য, রুক্ষ, লঘু, অগ্নিবর্দ্ধক, পাচক, ভেদক এবং কফ বায়ু জ্বর, শ্বাস, কাস, প্রতিশ্যায়, পীনস, পার্শ্ববেদনা, ক্রিমি ও হৃদ্রোগ নাশক।—শ্বেতপুষ্পা কণ্টকারী—চক্ষুরোগে হিতকর, জরায়ুদোষনাশক ও গর্ভোৎপাদনে উপকারী।—ফল—কটু-তিক্ত-রস—পাকে কটু, রুক্ষ উষ্ণবীর্য্য-লঘু অগ্নিবর্দ্ধক মলভেদক, শুক্রনিঃসারক, পিত্তবর্দ্ধক। ইহা কফ, বায়ু, কণ্ডু, কাস, ক্রিমি, জ্বর, শ্বাস ও মেদোরোগে হিতকর।

**কণ্টকী**—কাঁটা বেগুন। গুণ—কটুতিক্ত রস, উষ্ণবীর্য্য, রক্তপিত্তবর্দ্ধক এবং কণ্ডু কচ্ছু রোগে হিতকর।

**কণ্টপুঙ্খা**—কাঁটাযুক্ত শরপুঙ্খা। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, ক্রিমি শূলরোগের প্রশামক।

**কতক**—নির্ম্মলী ফল। বৃক্ষগুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, রুচিকর, চক্ষুর্হিতকর। ফলবীজ—জলপরিষ্কারক, মধুরকষায়রস, গুরু, শীতবীর্য্য, বাতশ্লেষ্মনাশক ও চক্ষুর্হিতকর।

**কতৃণ**—গন্ধতৃণ, রামকর্পূর। ইহা ক্ষুদ্র বৃহৎ ভেদে দ্বিবিধ। গুণ—ক্ষুদ্র গন্ধতৃণ—কটু-তিক্ত-কষায়-রস, কটুবিপাক, উষ্ণবীর্য্য ; ইহা কফ, বায়ু, রক্তপিত্ত, জ্বর, শ্বাস, কাস, শূল, রক্তদোষ, কণ্ঠরোগ, হৃদ্রোগ প্রশমন করে। দীর্ঘপত্র গন্ধতৃণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য ; ইহা ব্রণ, ক্ষতব্রণ, ভূতগ্রহাবেশে হিতকর।

**কদম্ব**—কদম। গুণ—মধুর-কষায়-লবণ-রস, শীতবীর্য্য, রুক্ষ, গুরুপাক শুক্রবর্দ্ধক, স্তন্যজনক এবং বায়ু-কফ-বৃদ্ধিকর।

**কদলী**—কলা। গুণ—মধুররস, শীতল, স্নিগ্ধ, গুরুপাক, শুক্রবর্দ্ধক, ইহা রক্তবিকার, পিত্তবিকার, যোনিদোষ, অশ্মরী, রক্তপিত্ত রোগে হিতকর। মূল—মধুররস, শীতল, রুচিকর, অগ্নিবর্দ্ধক, কেশোপকারী, শুক্রবর্দ্ধক, অম্লপিত্তনাশক ও দাহপ্রশামক। ত্বক্—কটুতিক্ত রস, লঘু, বাতনাশক। মজ্জা—মধুর-কষায়-রস, শীতল, রুচিকর, অগ্নিবর্দ্ধক। ইহা প্রদর ও যোনিদোষে হিতকর। পুষ্প—মধুর-কষায়-রস, শীতল, স্নিগ্ধ, গুরুপাক ; ইহা বায়ু, পিত্ত, রক্তপিত্ত, ক্ষয়রোগে হিতকর। অপক্ক কদলী—কষায় রস, শীতল, রুক্ষ, মলরোধক, দুর্জর, বিষ্টম্ভকর ও বলকর। পক্ক কদলী—মধুর-কষায় রস, শীতল, গুরুপাক, অগ্নিমান্দ্যকর, বলকারক, শুক্রবর্দ্ধক, রুচিজনক, তৃপ্তিকারক, কফবর্দ্ধক ; ইহা ক্রিমি রক্তপিত্ত তৃষ্ণার প্রশামক।

**কম্বারী**—ফণিমনসা। গুণ—কটু তিক্ত রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, রুচিকর ; ইহা জ্বর, রক্তগ্রন্থি, শোথ, ও কফ বাতে উপকার করে।

**কন্দগুড়ূচী**—গুলঞ্চভেদ। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য। ইহা জ্বর, সন্নিপাত-দোষ, বিষদোষ, ভূতাদির আবেশ ও বলি পলিতের হিতকর।

**কপর্দ্দ**—( কপর্দ্দক, বরণ্টক ) কড়ী। গুণ—কটু-তিক্ত-রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, শুক্রজনক। ইহা বায়ু, কফ, গ্রহণী, শূল, গুল্ম, ব্রণ, কর্ণশূল, নেত্ররোগ ও ক্ষয়রোগে হিতকর।

**কপিঞ্জল পক্ষী**—( গৌর তিত্তির ) পাছানাড়া পাখী। গুণ—মধুররস, শীতল, শুক্রবর্দ্ধক, রুচিকারক। ইহা রক্তপিত্ত রক্তবিকৃতি শ্লেষ্মবিকার বাতাবসাদে হিতকর। ২। চাতকপক্ষী।

**কপিত্থ**—কয়েৎবেল। গুণ—পক্ক—মধুরাম্লরস, রুক্ষ, শীতল, গুরুপাক, রুচিকারক, মলরোধক, কফ-

নাশক, বাতবৰ্দ্ধক, শুক্রজনক। ইহা ব্রণ, শ্বাস, কাস, হিক্কা, বমি, হৃদ্রোগ, শ্রান্তি, ক্লান্তি, বিষ-দোষে হিতকর। অপক্ক—কষায়াম্ল-রস, উষ্ণ-বীর্য্য, জিহ্বার জড়তাকারক, ত্রিদোষবৰ্দ্ধক।

কপিত্থতৈল—কয়েৎবেল-বীজ-তৈল। গুণ—মধুর-কষায় রস, ইন্দুরবিষনাশক।

কপিত্থপর্ণী—গন্ধবিরাজ গাছ। গুণ—তিক্তরস, পাকে কটুকষায় রস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, ইহা ক্রিমি, কফ, মেহ, মেদোরোগ, বিষদোষ, স্নায়ুরোগে হিতকর।

কপিল দ্রাক্ষা—আঙ্গুর। গুণ—মধুররস, শীতল, রুচিকারক, হর্ষজনক, ঈষৎমত্ততাকারক; দাহ, মূর্চ্ছা, জ্বর, শ্বাস, তৃষ্ণা বমন রোগের প্রশামক।

কপিল শিংশপা—কপিলপত্র শিশুবৃক্ষ। গুণ—কটুতিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, গর্ভপাতকর। ইহা পিত্তজ্বর, শ্রান্তি, বমি, হিক্কা, শোষ, মেদোরোগ, কুষ্ঠ, শ্বিত্র, ক্রিমি, ব্রণ, দাহ, বস্তিবেদনা, কফ, রক্তগতরোগে হিতকর।

কপোত—(পারাবত) পায়রা। গুণ—মাংস—মধুররস, শীতল, স্নিগ্ধ, গুরুপাক, মলরোধক, বলবীর্য্যকর, পুষ্টিকারক, শুক্রবৰ্দ্ধক; কফ, পিত্ত, রক্তদোষ, বায়ু রক্তপিত্ত রোগে হিতকর। পাণ্ডুরোগে অহিতকর।

কমল—পদ্ম। গুণ—মধুর কষায়রস, শীতবীর্য্য, বর্ণ-প্রসাদক, কফপিত্তনাশক; ইহা ব্রণ, দাহ, রক্তদোষ, বিস্ফোট, বিসর্প, বিষদোষে হিতকর। অবয়বতঃ পদ্মগাছ—মধুর-লবণ-রস; কফ, বায়ু বিষ্টম্ভে হিতকর। পত্র—মধুর-কষায়-রস, পাকে কটুতিক্ত-রস, মলরোধক, বাতবৰ্দ্ধক, কফপিত্ত-নাশক। মূল—মধুর কটু-তিক্ত-রস, শীতল, গুরু, রুক্ষ, দুর্জর, মলরোধক, শুক্রবৰ্দ্ধক; ইহা চক্ষু-রোগ, রক্তপিত্ত, দাহ, তৃষ্ণা, বাতপিত্ত, কফ, গুল্ম, কাস, ক্রিমি, মুখরোগ, রক্তদোষ, পিত্ত-বিকারের প্রশমক। কেশর—কটু-কষায়-মধুর-রস, শীতল, রুক্ষ, মলরোধক, রুচিকারক ও গর্ভের স্থিরতাসম্পাদক। বীজকোষ—কষায়-তিক্ত-মধুর-রস, শীতল, লঘু, মুখপরিষ্কারক; তৃষ্ণার ও রক্তদোষের শান্তিকারক। পদ্মবীজ—কটু-কষায়-মধুর-তিক্ত-রস, শীতল, পাচক, গুরু, রুক্ষ, বিষ্টম্ভকর, মলরোধক, বাতবৰ্দ্ধক, বলকারক, শুক্রজনক, কফকারক, পিত্তনাশক, গর্ভস্থিতি-সম্পাদক; ইহা রক্তদোষ, বমি, দাহ রোগের প্রশামক।

কমলালেবু—গুণ—পক্ক—সুগন্ধি, মধুরাম্লরস, গুরু-পাক, উষ্ণবীর্য্য, রুচিকারক, শ্রান্তিনাশক, বল-বৰ্দ্ধক; ইহা আম, বায়ু, ক্রিমিশূলনাশক।

করকাজল—গুণ—শীতল, ঘন, রুক্ষ, গুরু, পিত্ত-নাশক, কফ-বায়ু-বৰ্দ্ধক।

করঙ্গশালী—ইক্ষুবিশেষ। গুণ—মধুররস, শীতল, মৃদু, রুচিকারক, শুক্রবৰ্দ্ধক ও তেজোবলকর। ইহা পিত্তজন্য দাহ রোগের উপকারক।

করঞ্জ—ডহরকরঞ্জ, নাটাকরঞ্জ, কাঁটাকরঞ্জ, মাকড়া করঞ্জ, বিষ-করঞ্জ ও অম্লকরঞ্জ—এই ছয়টী প্রকার ভেদ। ডহরকরঞ্জ—(চিরবিল্ব, নক্ত-মাল, করজ্ঞ ও করঞ্জ) নাটাকরঞ্জ (প্রকীর্য্য, পূতিকরঞ্জ, পূতিক, কলিকারক) কাঁটাকরঞ্জ (করঞ্জিকা, ষড়্গ্রন্থ) মাকড়া করঞ্জ (মার্কটী) বিষকরঞ্জ (অঙ্গারবল্লরী) অম্লকরঞ্জ (করমর্দ্দ বনেক্ষুদ্রা, করাম্ল, করমৰ্দ্দক) গুণ—ডহরকরঞ্জ—কটু রস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, কফ-বায়ু-নাশক; ইহা কুষ্ঠ, উদাবর্ত্ত, গুল্ম, অর্শ, ব্রণ, ক্রিমিরোগে উপকারী। পত্র—পাকে কটু, উষ্ণবীর্য্য, লঘু, পিত্তবৰ্দ্ধক ও ভেদকারক। পুষ্প—উষ্ণবীর্য্য, বায়ু পিত্ত-কফ-নাশক। ফল—কফ-বায়ু নাশক; ইহা অর্শ ক্রিমি শোথ রোগে উপকারক। অঙ্কুর—রসে ও পাকে কটু, পাচক। ইহা কফ, বায়ু, অর্শঃ, কুষ্ঠ, ক্রিমি, শোথ, বিষ-দোষে হিতকর। ফলজাত তৈল—তিক্ত-রস, অল্প উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ। ইহা বায়ুরোগে চক্ষুরোগে, ক্রিমি, কুষ্ঠ, কণ্ডু, বিচর্চ্চিকা প্রভৃতি চর্ম্মরোগের প্রশামক।

করঞ্জিকা কাঁটা করঞ্জ। গুণ—কষায়-তিক্ত-রস, পাকে কটু, উষ্ণবীর্য্য, মলরোধক; ইহা মেহ, কুষ্ঠ, অর্শ, ব্রণ, ক্রিমি, বায়ুরোগে হিতকর। পুষ্প—তিক্তরস, উষ্ণবীর্য্য, বাত-কফ নাশক।

করঞ্জী—(মহাকরঞ্জ) গুণ—কষায়-তিক্ত-রস, পাকে কটুরস, উষ্ণবীর্য্য; ইহা অর্শ, বমি, ক্রিমি, কুষ্ঠ, মেহ, পিত্তবিকারে হিতকর।

**করমর্দ্দ**—অম্লকরঞ্জ। ক্ষুদ্র বৃহৎ ভেদে দ্বিবিধ। উভয়েরই অপক্ব ফল—অম্ল-তিক্ত-রস, গুরু, অগ্নিবর্দ্ধক, পিত্তকারক, মলরোধক, রুচিজনক, রক্তপিত্ত-উত্তেজক কফবর্দ্ধক, পিপাসা নাশক। পক্ব ফল—অম্লমধুর-রস, লঘু, শীতল, রুচিকারক, পিত্তবর্দ্ধক, পিপাসানাশক। ইহা বায়ুগত রোগের ও বিষদোষের উপকারক।

**করবীর**—শ্বেত, রক্ত, পীত, কৃষ্ণ, পাটল—এই পঞ্চ বর্ণের পুষ্পভেদে ইহার ভেদ পঞ্চপ্রকার। তন্মধ্যে শ্বেত, পীত, কৃষ্ণ করবীর—কটুরস, তীক্ষ্ণ, অশ্ব-বোধপ্রদ; ইহা কুষ্ঠ, কণ্ডু, ব্রণ ও বিস্ফোট রোগে উপকারক। রক্ত করবীর—কটুরস—পাকে তিক্ত, মলাদিশোধক, এবং বাহ্য প্রয়োগে কুষ্ঠাদিনাশক। পাটল করবীর—শিরোবেদনা, কফ, বায়ুর প্রশমন করে।

**করবীরণী**—গ্রীষ্মকালগত রক্তপুষ্পবৃক্ষবিশেষ। গুণ—কটুতিক্তরস,উষ্ণবীর্য্য; ইহা কফ,বায়ু বিষদোষ, আধ্মান, বমন, ঊর্দ্ধশ্বাস ক্রিমিরোগে উপকারক।

**করীর**—বাঁশের কোঁড়। গুণ—কটু-তিক্ত-কষায়-অম্ল-রস, শীতল, রুচিকর। ইহা রক্তপিত্ত দাহ মূত্রকৃচ্ছ্র-রোগে হিতকর। মরুভূমিজাত করীল বা করড়া—(উষ্ট্রপ্রিয়) গুণ—কটু-কষায়-রস, উষ্ণবীর্য্য, গুরুপাক,মলভেদক, দাহকর, কফোৎপাদক; ইহা বায়ু শ্বাস, অরুচি, শূল, হৃদ্রোগ, ব্রণাদির হিতকর।

**করুণ**—লেবু বিশেষ। গুণ-পিত্তপ্রকোপক কফ, বায়ু আমদোষ মেদোরোগে উপকারক।

**কর্কট**—পক্ষিবিশেষ। কর্কটী পাখী। গুণ—মাংস—বায়ুনাশক শুক্রবর্দ্ধক, ও শ্রান্তিনিবারক। ২। কাঁকরোল। গুণ—কষায়রস, লঘু, শীতল, রুক্ষ, রুচিকর, অগ্নিবর্দ্ধক, মলরোধক, কফপিত্তবর্দ্ধক। ইহা চক্ষুরোগে উপকারী।

**কর্কটক**—কাঁকড়া। গুণ—বাতপিত্তনাশক, মলমূত্রনিঃসারক, রক্তবর্দ্ধক, বলকারক।

**কর্কটশৃঙ্গী**—কাঁকড়াশৃঙ্গী। গুণ—কষায়তিক্তরস, উষ্ণবীর্য্য, গুরু, বায়ুনাশক, শুক্রবর্দ্ধক; ইহা হিক্কা, অতীসার, কাস, শ্বাস রক্তপিত্ত, বমি, জ্বর, ক্ষয়, কাস, ঊর্দ্ধজত্রুগত বায়ুর বিশিষ্ট উপকারক।

**কর্কটি**—কাঁকুড়। ক্ষুদ্র বৃহৎ ভেদে দ্বিবিধ। গুণ—ক্ষুদ্র কর্কটী,—মধুররস, শীতল, গুরুপাক ও অজীর্ণকারক। পক্বকর্কটি—দাহ, তৃষ্ণা, বমি, ক্লান্তিপ্রশামক। বৃহৎ কর্কটী—মধুররস, শীতল, গুরুপাক, রুচিকারক, বায়ুবর্দ্ধক, মূত্রকর, কফজনক; ইহা দাহ, বমি, পিত্ত, ভ্রম, মূত্রকৃচ্ছ, মূত্রাশ্মরীর হিতকর। কর্কটীচ্ছদ—কটুতিক্তরস, অগ্নিবর্দ্ধক। ইহা মূত্রদোষ, অশ্মরী, মূত্রকৃচ্ছ্র, বমি দাহ শ্রান্তির উপশম করে। পক্ব কর্কটিচ্ছদ—উষ্ণবীর্য্য বলকারক ও রক্তদোষের উৎপাদক।

**কর্কন্ধু**—ছোট কুল। গুণ অম্লমধুররস, স্নিগ্ধ, গুরুপাক ও বাতপিত্তনাশক।

**কর্কারু**—ক্ষুদ্র কুষ্মাণ্ড। গুণ—শীতল, গুরুপাক, মলরোধক ও রক্তপিত্তনাশক—পক্ব—তিক্তরস ক্ষারযুক্ত, অগ্নিবর্দ্ধক, কফবাতনাশক।

**কর্কোটকী**—কর্কোটকী, গোলাকার কুষ্মাণ্ড। গুণ—মধুর-কটু-তিক্ত-রস, উষ্ণবীর্য্য,রুচিকারক, অগ্নিবর্দ্ধক,পুষ্টিকর, শুক্রবর্দ্ধক, বলকারক, মলমূত্রস্তম্ভকারক; ইহা মূত্রাঘাত মূত্রকৃচ্ছ্র অশ্মরী প্রমেহ বায়ু পিত্ত কফ ও বিষদোষে হিতকর।

**কর্চূর**—একাঙ্গী। গুণ—সুগন্ধি কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, কটুপাক, লঘু, অগ্নিবর্দ্ধক, রুচিকর, মুখশোধক; ইহা কফ, কাস, শ্বাস, গলগণ্ড, ব্রণ, অর্শঃ, কুষ্ঠ, গুল্ম, ক্রিমিরোগে হিতকর।

**কর্ণস্ফোটা**—কাণছিড়া। গুণ কটুতিক্তরস, শীতবীর্য্য, বিষনাশক, গ্রহদোষনিবারক, অগ্নিবর্দ্ধক। ইহা কফ, পিত্ত, জ্বর, আনাহ, কফশূল, বাতগুল্ম, উদর, প্লীহা কর্ণব্রণ রোগে হিতকর।

**কর্ণিকার**-ছোট-সোঁদাল। গুণ—কটু-তিক্ত-রস, উষ্ণবীর্য্য; ইহা-কফশূল, উদর, ক্রিমি, মেহ, ব্রণ, গুল্মরোগে সবিশেষ উপকারী।

**কর্দ্দম**—জলাসিক্ত মৃত্তিকা। গুণ—শীতল, দাহনিবারক, পিত্তপ্রশমক, শোথহর।

**কর্পূর**-গুণ—সুগন্ধি, কটুতিক্তরস, শীতল, স্নিগ্ধ, উষ্ণবীর্য্য, লঘু; ইহা শ্লেষ্মা, রক্তপিত্ত, তৃষ্ণা, দাহ, কণ্ঠদোষ, মুখশোষ ও মুখের বিরসতা প্রশমন করে। তৈলগুণ—কটুরস, উষ্ণবীর্য্য, বায়ুরোগ নাশক। দন্তের দৃঢ়তাকারক, কফ আমদোষ পিত্তের নিবারক।

**কর্পূরমণি**—প্রস্তরবিশেষ। গুণ—কটুতিক্তরস,উষ্ণবীর্য্য, ব্রণদোষ, ত্বগ্দোষ বাতাদিরোগে হিতকর।

কর্পূর-হরিদ্রা—আম আদা। গুণ—মধুরতিক্তরস, শীতল, বায়ুবর্দ্ধক, পিত্তনাশক ও সর্ব্ববিধ কণ্ডুর শান্তিকারক।

কর্বুদার—শ্বেতকাঞ্চন। গুণ—কষায়-মধুর-রস, রুক্ষ, মলরোধক, রুচিকর; ইহা শ্বাস, কাস, পিত্ত-বিকার, রক্তবিকৃতি, ক্ষত প্রদর রোগের প্রশামক।

কর্ম্মরঙ্গ—কামরাঙ্গা। অপক্ক গুণ—অম্লরস, শীতবীর্য্য, মলরোধক, বায়ুনাশক ও কফপিত্তবর্দ্ধক। পক্ক-গুণ—অম্লমধুররস, রুচিকারক, বলপুষ্টিকর ও বাতশ্লেষ্মহর।

কলঞ্জ—(তাম্রকূট) তামাক। গুণ—ইহার ধূম—কফনাশক, আমজ্বরনিবারক, দন্তশুদ্ধিকর, মুখরোগ-হর। আপাততঃ, ইহা কৃশতাসম্পাদন ও ফুস্-ফুসের বলক্ষয় করে।

কলম ধান্য—শালিধান্য বিশেষ। গুণ—ইহার তণ্ডুল মধুররস মধুরবিপাক, পিত্তশ্লেষ্মকর, শুক্রবর্দ্ধক, চক্ষুহিতকর, রক্তদোষের ও ত্রিদোষের প্রশামক।

কলম্বী—শাকবিশেষ। কলমী। গুণ—মধুরকষায়, গুরুপাক, শুক্রবর্দ্ধক, স্তন্যজনক ও শ্লেষ্মজনক।

কলায়—শিম্বী শস্যবিশেষ। মটর। গুণ—কষায় রস, শীতবীর্য্য, শান্তিকর, বলবর্দ্ধক, রুচিকর, পুষ্টি-জনক, আমদোষহর।

কলায়ক—শালিধান্যবিশেষ। মুক্তাকৃতি। গুণ—কিঞ্চিৎ কষায়রসযুক্ত মধুররস, বলকারক, বাত-পিত্তরক্ত সংক্রান্ত রোগের প্রশামক।

কলায়শাক—মটর শাক। গুণ—তিক্তকষায় রস, পাকে মধুর, গুরুপাক, মলভেদক, বায়ুবর্দ্ধক, কফপিত্তনাশক।

কলায় যূষ—মটরের যূষ। গুণ—লঘুপাক, শীত-বীর্য্য, মলরোধক, রুচিজনক; ইহা রক্তদোষ, পিত্ত-বিকৃতি ও কফরোগে উপকারী।

কলিঙ্গ—তরমুজ। গুণ—মধুররস, শীতল, শুক্র-বর্দ্ধক, বলকর, তৃপ্তিজনক, বীর্য্যকারক, পিত্ত-দাহনাশক।

কলিঙ্গ শুঠী—গুণ—তিক্তরস, অগ্নিবর্দ্ধক, বলকর, অজীর্ণনাশক ও বালকের অতিসারনাশক। গর্ভিণী বমনকারক।

কবচী মৎস্য—কই মাছ (কবিকর, কবচী, ক্রকচ-পৃষ্ঠী) গুণ—মধুর-কষায়-রস, স্নিগ্ধ, শীতল, লঘু-পাক, রুচিকর, বলকর, বায়ুনাশক, স্বল্পপরিমাণ পিত্তকর।

কসেরু—কেশুর। ক্ষুদ্র বৃহৎ ভেদে দ্বিবিধ। ক্ষুদ্র কেশুর (চিঞ্চোড়) বৃহৎ কেশুর (রাজকসেরুক) গুণ—কষায়-মধুর-রস, শীতল, গুরুপাক। ইহা রক্তপিত্ত দাহ শ্রান্তি নেত্ররোগে হিতকর। ফুল গুণ—গুরুপাক, বিষ্টম্ভকর, শীতল; কামলার ও পিত্তের শান্তিকারক।

কস্তুরী—মৃগনাভি। গুণ—কটু-তিক্ত-রস, উষ্ণ-বীর্য্য, গুরুপাক, শীতনাশক, শুক্রবর্দ্ধক; ইহা বায়ুজনিত শোষ, বমন, দৌর্ব্বল্য, মুখদোষ, কুষ্ঠ, কিলাস, রক্তপিত্ত কফের উপকারক।

কহ্লার—উৎপল, কুমুদপুষ্প। হেলা ও শুন্দী। শ্বেত, রক্ত ও নীল পুষ্প ভেদে ত্রিবিধ। গুণ—কষায়-মধুর-রস, শীতল, রুক্ষ, মলরোধক, বিষ্টম্ভ-কারক, গুরুপাক; ইহা রক্তপিত্তের ও কফ-রোগের উপশম করে।

কাংস্য—কাঁসা। গুণ—কষায় তিক্তরস, উষ্ণবীর্য্য, লঘু, অগ্নিবর্দ্ধক, পাচক, রুক্ষ, কফ-পিত্ত নাশক, নেত্ররোগে হিতকর।

কাকজঙ্ঘা—কেওঠেঙ্গা। গুণ—কষায়-তিক্ত-রস, কফপিত্তনাশক। ইহা ক্রিমি, ব্রণ, বধিরতা, অজীর্ণ, জীর্ণবিষমজ্বর, কণ্ডু ও বিষদোষে হিতকর।

কাকজম্বু—বনজাম। গুণ—অম্লকষায়রস, পাচক, মধুররস, গুরুপাক, বীর্য্যবর্দ্ধক, বলকারক, পুষ্টি-জনক; ইহা দাহ, শ্রম, অতিসার রোগে হিতকর।

কাকতিন্দুক—মাকড়া গাব। ফলগুণ—কষায়াম্লমধুর-রস, গুরুপাক, বায়ুবিকারনাশক, বমিনিবারক, পিত্তনাশক ও অল্পকফবর্দ্ধক।

কাকনাসা—বড় শ্বেত গুড়কাঁউলী। গুণ—মধুররস, শীতবীর্য্য পিত্তনাশক, শরীরের দৃঢ়তাসম্পাদক, পালিত্যহর, রসায়ন।

কাকমাচিকা—কাকমাচি। শ্বেত রক্ত পুষ্পভেদে দ্বিবিধ। গুণ—শ্বেতকাকমাচী—কষায়কটুতিক্ত-মধুররস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, রুচিকারক, শুক্রবর্দ্ধক, স্বরপরিষ্কারক, পিত্তবর্দ্ধক, নেত্রহিতকর; ইহা অর্শঃ, গুল্ম, শূল, শোথ, কণ্ডু, কুষ্ঠ, শ্বিত্র, মেহ, হৃদ্রোগ, হিক্কা, বমন, জ্বর, বমি পালিত্যের

প্রশামক। রক্তকাকমাচী—বাতকফবর্দ্ধক, পিত্তনাশক, শুক্রবর্দ্ধক ও রসায়ন।

কাকলী দ্রাক্ষা—গুণ—অম্লমধুররস, রুচিকর। ইহা শ্বাস বমনরোগ নিবারক।

কাকাদনী—কুঁচ। গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, রুচিকর, বায়ুনাশক, শোথনাশক, বিষদোষ-নিবারক, রসায়ন ও পালিত্যনিবারক।

কাকোডুম্বর—কাকডুমুর বা খোষ্‌কা ডুমুর। গুণ—পক্কফল—অম্লকটুরস, শীতল, ত্বগদোষ-নাশক, ও রক্তপিত্তহর। বল্কল—কষায়তিক্তরস, শীতল, অতিসারনাশক, ব্রণহর, স্তন্যবর্দ্ধক, গর্ভস্থিতিকর; ইহা কফ পিত্তব্রণ শ্বিত্র কুষ্ঠ পাণ্ডু অর্শঃ কামলা রোগে হিতকর।

কাকোলী—কাঁকলা। গুণ—মধুররস, কফকর, শুক্রবর্দ্ধক; ইহা ক্ষয় বায়ুপিত্তরক্ত দাহ জ্বররোগে হিতকর।

কাঙ্গুচধান্য—ষাট ধান। কাংনী। গুণ—মধুররস, মধুরপাক, কফপিত্তনাশক, ও শালীধান্যের সহিত সমগুণ।

কাচ—গুণ—উষ্ণবীর্য্য। ইহাতে ঘৃত অঞ্জন, ব্যবহারে দৃষ্টিশক্তি বর্দ্ধিত হয়।

কাচলবণ—কালালবণ; গুণ—ক্ষারধর্ম্মা, রুচিকর, পিত্তবর্দ্ধক, অগ্নিবর্দ্ধক, দাহকারক; ইহা বায়ু কফ গুল্ম শূলরোগে হিতকর।

কাঞ্চন—শ্বেত পীত ও রক্তবর্ণের পুষ্পভেদে ত্রিবিধ। শ্বেতকাঞ্চন (কর্বুদার), পীতকাঞ্চন (কোবিদার) রক্তকাঞ্চন (কাঞ্চনার) গুণ—মলরোধক ও রক্তপিত্তে হিতকর।

কাঞ্চনার—গুণ—কষায়রস, শীতল, মলরোধক, অগ্নিবর্দ্ধক, ব্রণরোপক; ইহা বায়ু পিত্ত কফ মূত্রকৃচ্ছ্র কৃমি কুষ্ঠ গুদভ্রংশ গণ্ডমালা রোগে উপকারী। পুষ্পগুণ—রুক্ষ, লঘু, মলরোধক; ইহা রক্তপিত্ত, প্রদর, কাস ক্ষয় রোগে হিতকর।

কাঞ্জিক—কাঁজী। গুণ—মলভেদক, তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, লঘু, রুচিকর, অগ্নিবর্দ্ধক, পিত্তশোধক, স্পর্শশীতল, শ্রান্তিক্লান্তিহর। ইহা দাহজ্বর, বমন, শূল, বস্তিশূল, আধ্মান, মলমূত্রাদি বিবন্ধ, বাত অস্ত্র শোথ, ও অজীর্ণ রোগে উপকারক। পুষ্পগুণ—অগ্নিবর্দ্ধক। ইহা হৃদ্রোগ পাণ্ডুরোগ ক্রিমিরোগ প্রশমিত করে। শোথ মূর্চ্ছা ভ্রম মল কণ্ডু, কুষ্ঠ, রক্তপিত্ত রোগে অহিতকর।

কাঞ্জিকবটক—কাঁজিবড়া। গুণ—রুচিকর, বায়ুনাশক শ্লেষ্মবর্দ্ধক।

কান্তবল্লী—(কারবেল্লক) করলা। গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, মলভেদক, পিত্তবর্দ্ধক; ইহা কফ, বায়ু, গুল্ম, প্লীহা, উদর, শূল, দুষ্টব্রণ, অগ্নিমান্দ্য ও লতাবিষের শান্তি করে।

কাতল মৎস্য—গুণ—মধুররস, উষ্ণবীর্য্য, গুরুপাক ও ত্রিদোষসাম্যকর।

কাদম্ব—(কলহংস) বালহাঁস। গুণ—মাংস—শীতল, স্নিগ্ধ, মলভেদক, শুক্রবর্দ্ধক। ইহা বায়ু পিত্ত রক্ত সংক্রান্ত ব্যাধির হিতকর।

কাদম্বরী—মদ্য বিশেষ। মধুররস পিত্তপ্রশামক ও শ্রান্তিনিবারক।

কান্তপাষাণ—চুম্বক প্রস্তর। গুণ—শোধিত-শীতল, দোষহর। ইহা বিষদোষ, মেদ, পাণ্ডু, ক্ষয়, কণ্ডু, মোহ মূর্চ্ছায় হিতকর।

কান্তলৌহ—গুণ—বলকারক, বীর্য্যবর্দ্ধক, পুষ্টিজনক, অগ্নিদীপক; ইহা গুল্ম, উদর, অর্শঃ, শূল, আমদোষ, ভগন্দর, কামলা, শোথ, ক্ষয়, কুষ্ঠ প্রভৃতি রোগে সবিশেষ হিতকর।

কণ্ডারেক্ষু—কাজলা আখ। গুণ—মধুরকষায়রস, লঘু, পুষ্টিকর, শুক্রবর্দ্ধক, মলপরিষ্কারক, কফবর্দ্ধক ও বায়ুবর্দ্ধক।

কামজা—(গুল্ম বিশেষ) গুণ—মধুররস, রুচিকর, বলবর্দ্ধক, ইন্দ্রিয়সমুদয়ের তৃপ্তিকর ও কামবর্দ্ধক। ইহার বীজও এইরূপ গুণসম্পন্ন।

কাম্পিল্ল—কমলাগুড়ি। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, লঘু, বিরেচক; ইহা কফ, কাস, ব্রণ, কৃমি, পিত্তদোষ, রক্তদোষ, দাহ, নেত্ররোগ, মূত্রকৃচ্ছ্র, অশ্মরী, প্রমেহ, আনাহ, গুল্ম, উদর, ও বিষদোষে হিতকর। তৈলগুণ—কটুরস, কটুবিপাক, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, লঘু, বিরেচক; ইহা বায়ু, কফ, ক্রিমি, কুষ্ঠ, প্রমেহ, শিরোরোগে উপকারী।

কারবল্লী—উচ্ছে। গুণ—তিক্তরস, উষ্ণবীর্য্য, মলভেদক, অগ্নিবর্দ্ধক, অরোচকনাশক, শুক্রক্ষয়কর; ইহা কফ, বায়ু-পিত্ত রক্তোদোষ, কামলা, পাণ্ডু, মেহ, ও ক্রিমিরোগে উপকারী।

কারবেল্ল—বড় করলা। অত্যন্ত তিক্ত, উষ্ণবীর্য্য, মলভেদক, লঘু, অগ্নিবর্দ্ধক, রুচিকারক। ইহা কফ, বায়ু, পিত্ত, জ্বর, ক্রিমি, পাণ্ডু, রক্তদোষ, কুষ্ঠরোগে হিতকর। পুষ্পগুণ—মলরোধক ও রক্তপিত্তে হিতকর।

কারস্কর—(কুপীলু, বিষমুষ্টি, বিষতিন্দুক) কুঁচিলা। গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, গুরুপাক, বেদনানাশক, মত্ততাকারক। ইহা কফপিত্ত, কণ্ডু, বাতরক্ত, কুষ্ঠ, আমদোষ, অর্শঃ, ব্রণরোগে হিতকর। অপক্ক—কষায়রস, শীতবীর্য্য, লঘু ও বাতবর্দ্ধক।

কারী—(কারিকা, কার্য্যা, গিরিজা, কটুপত্রিকা) গুণ—কষায়-মধুর-রস, গুরুপাক, মলরোধক, অগ্নিবর্দ্ধক, পিত্তনাশক, রুচিকারক, ও স্বক্শোধক। ফলগুণ—অম্ল-কষায়-লবণ-রস ও ত্রিদোষে হিতকর।

কারীর—টাপ্ট, ফলবিশেষ। গুণ—কটু-কষায়-রস, উষ্ণবীর্য্য, মলরোধক, রুচিকারক, কফপিত্তবর্দ্ধক ও বায়ুনাশক। পুষ্পগুণ—কটু-কষায়-রস, মলভেদক, রুচিজনক, পিত্তবর্দ্ধক, কফনাশক।

কার্পাস—কাপাস গাছ। গুণ—মধুররস, উষ্ণবীর্য্য, লঘুপাক ও বায়ুনাশক। পত্র-গুণ—বায়ুনাশক, রক্তকারক, মূত্রবর্দ্ধক এবং কর্ণপিণ্ডিকা কর্ণনাল কর্ণপূয়স্রাব প্রভৃতিতে হিতকর। বীজগুণ—গুরুপাক শুক্রজনক ও স্তন্যবর্দ্ধক।

কার্পাসী—রক্ত কার্পাস (বদরা, তুণ্ডকেরী সমুদ্রান্তা, পটক, বাকরা, সূত্রপুষ্পা, বদরী, কার্পাসিকা, কার্পাসী, কার্পাস, সারিণী, চব্যা, তূলাগুড়, তুণ্ডকেরিকা, মরুদ্ভবা, পিচু ও বাদর) গুণ—কষায়-মধুর-রস, নাতিশীতোষ্ণবীর্য্য, লঘু, বলকারক, শুক্রবর্দ্ধক, এবং কফ, পিত্ত, তৃষ্ণা, দাহ, শ্রান্তি, বমন, মূর্চ্ছারোগে হিতকর। ফলগুণ—মূত্রবর্দ্ধক, ইহা কর্ণপাটিকা কর্ণনাদ ও কর্ণপূয়স্রাবাদিতে উপকারক।

কালশাক—চুঞ্চুশাক, নাড়িক। গুণ—কটুতিক্ত-লবণ-রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, পাচক, মলভেদক, রুচিকর, বায়ুবর্দ্ধক; ইহা কফ, শোথ, অর্শ ও বিষদোষে হিতকর।

কালাঞ্জনী—(কৃষ্ণ কার্পাস) কালকার্পাস (অঞ্জনী, রোচনী, শিলাঞ্জনী, কৃষ্ণকাভা, কালী ও কৃষ্ণাঞ্জনী) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য; ইহা আমদোষ, ক্রিমি অপান বায়ু জন্য উদাবর্ত্ত, উদররোগ, হৃদ্রোগ ও অর্শোরোগে উপকার করে।

কালিঙ্গ—কালিন্দ। তরমুজ। গুণ—অপক্ক—মধুররস, পাকে মধুর, গুরুপাক, শীতল, মলরোধক, বিষ্টম্ভকারক। পক্ক—উষ্ণবীর্য্য, ক্ষারগুণযুক্ত, পিত্তবর্দ্ধক এবং কফ বায়ুর শান্তিকারক। পত্রগুণ—তিক্তরস ও রক্তস্থাপক।

কাশ—কেশেঘাষ (ইক্ষুগন্ধা, পোটালেয়, কাশ, কর্ণমূল, ইক্ষুবালিকা, ইষকী, অশ্ববাল, চামরপুষ্প, কাশী, কাশা, বালসেক্ষু, কাণ্ডেক্ষু, অমরপুষ্প, বনহাসক, ইক্ষারি, কাকেক্ষু, ইক্ষুর, ইক্ষুকাণ্ড, শারদ, সিতপুষ্প, নাদেয়, দর্ভপত্র, লেখন, কাণ্ড, কাণ্ডক, কচ্ছুলকারক) গুণ—মধুরতিক্তরস, পাকে মধুর, শীতল, মলভেদক, রুচিকারক, শুক্রবর্দ্ধক, তৃপ্তিজনক, বলকারক; ইহা মূত্রকৃচ্ছ্র, অশ্মরী, দাহ, রক্তদোষ, ক্ষয়রোগ, পিত্তবিকৃতি, শোথ, কফ ও শ্রান্তি প্রশমিত করে।

কাশীশ—হিরাকস, দ্বিবিধ—ধাতুকাশীশ, পুষ্পকাশীশ; ধাতুকাশীশ ভস্মসদৃশ। গুণ—অম্ল-লবণ-রস। পুষ্পকাশীশ পীতবর্ণ। গুণ—কষায়-রস। উভয়ের গুণ—শীতল, স্নিগ্ধ, কান্তিকর, চক্ষু ও কর্ণের হিতকর। ইহা বায়ু, শ্লেষ্মা, নেত্রকণ্ডু, বিষদোষ, মূত্রকৃচ্ছ্র, অশ্মরী. শ্বিত্র, পিত্তজ-নেত্ররোগ, পিত্তজ অপস্মার, প্রশমিত করে।

কাশ্মর্য্য—গাম্ভারীর ফল। গুণ—পক্ক,—রুচিকর, কেশহিতকর, রসায়ন। ইহা মূত্রবিবন্ধ, পিত্ত, রক্ত বায়ুসংক্রান্ত রোগের প্রশামক।

কাষ্ঠকদলী—বনকলা (বনকদলী সুকাষ্ঠা, কাষ্ঠিকা, শিলাবস্তা, দারুকদলী, ফলাঢ্যা, বনমোচা, অশ্মকদলী) গুণ—মধুররস, শীতল, গুরুপাক, রুচিকর, দুর্জ্জর, অগ্নিমান্দ্যকর। ইহা তৃষ্ণা, দাহ, মূত্রকৃচ্ছ্র, রক্তপিত্ত, বিস্ফোট, অস্থিরোগ —এই সকলের প্রশামক।

কাষ্ঠকুট্টক—(শতচ্ছদ) কাঠঠোক্‌রা। গুণ—মাংস—শীতল, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, বলকারক, শুক্রজনক, মাংসের ক্ষীণতাকারক, বায়ুনাশক। ইহা অশ্মরী রোগে হিতকর।

**কাষ্ঠধাত্রী ফল**—ক্ষুদ্রামলকী। গুণ—কষায়-কটু-অম্ল, শীতল, রক্তপিত্তনাশক।

**কাষ্ঠাগুরু**—পীতবর্ণ অগুরু। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য। ইহা বাহ্যপ্রয়োগতঃ রুক্ষ ও কফনাশক।

**কাসন্দী**—গুণ—রুচিকারক, অগ্নিজনক, বায়ু ও তজ্জন্য দোষাধানের অনুলোমকর,বাতশ্লেষ্মজনক।

**কাসমর্দ্দ**—কালকাসন্দা (কর্কশ, কালকত, বিমর্দ্দ, অরিমর্দ্দ, কসারি, কাসমর্দ্দক, কাল, কনক, জরণ, দীপন) গুণ—তিক্ত-মধুর-রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, পাচক, কফ-বায়ু-নাশক, পিত্তনাশক, কণ্ঠশোধক।অজীর্ণের ও কাসরোগের শান্তিকর। পত্রগুণ—তিক্তরস, পাকে কটু, লঘুপাক, উষ্ণবীর্য্য, শুক্রবর্দ্ধক। ইহা শ্বাস, কাস, অরুচির প্রশমন করে। পুষ্পগুণ—শ্বাস, কাস, ঊর্দ্ধবায়ু—এই সকলের নিবারক।

**কাসালু**—খাম আলু (কাসকন্দ, কন্দালু, বিশালপত্র, পত্রালু) গুণ—মধুররস, অগ্নিবর্দ্ধক, স্রোতঃশোধক; ইহা বায়ু, গুল্ম, অরুচি, কণ্ডু ও বিষদোষ প্রশমিত করে।

**কিঙ্কিরাত**—পীতঝাঁটী (হেমগৌর, পীতক, পীতভদ্রক, পীতাম্লক, বিপ্রলোভী, ষট্পদানন্দবর্দ্ধন) গুণ—কষায়-তিক্ত-রস, অগ্নিবর্দ্ধক; ইহা কফ, বায়ু, শোথ, কণ্ডু, ত্বগ্‌দোষ, রক্তদোষ, বমি ও ক্রিমিরোগে হিতকর।

**কিঞ্জল্ক**—পদ্মকেশর, (মকরন্দ, কেশর, পদ্মকেশর, কিঞ্জ, পীতপরাগ, তুঙ্গ ও বাম্পেয়ক) গুণ—মধুর-কটু-কষায়-রস, শীতল, রুক্ষ, মলরোধক, শুক্রবর্দ্ধক, রুচিকারক, মুখব্রণনাশক। ইহা কফ, পিত্ত, তৃষ্ণা, দাহ, রক্তার্শঃ, শোথ ও বিষদোষের শান্তিপ্রদ।

**কিরাততিক্ত**—চিরতা (ভূনিম্ব, অনার্য্যতিক্ত, কিরাতক, চিরতিক্ত, তিক্তক, সুতিক্তক, চিরাটীকা, রামসেনক, কিরাত, কৈরাত, হৈম, কাণ্ডতিক্ত) গুণ—তিক্তরস, শীতল, রুক্ষ, লঘু, ব্রণরোপক, স্রোতঃশোধক; ইহা কফ, পিত্ত, জ্বর, সন্নিপাত, শ্বাস, কাস, রক্তপিত্ত, দাহ, শোথ, তৃষ্ণা, কুষ্ঠ ও ক্রিমিরোগে হিতকর।

**কিলাট**—ছানা। গুণ—মধুররস, গুরুপাক, বায়ুনাশক, শুক্রবর্দ্ধক ও নিদ্রাকারক।

**কুক্কুট**—(তাম্রচূড়, অগ্নিচূড়) কুঁক্‌ড়ো। বন্য ও গ্রাম্যভেদে দ্বিবিধ; গুণ—গ্রাম্য-কুক্কুট-মাংস—কষায়-মধুর-রস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, গুরুপাক, বলকারক, পুষ্টিজনক, শুক্রবর্দ্ধক, ও কফবর্দ্ধক।—বন্য কুক্কুট মাংস—কষায়-মধু-রস, শীতল, রুক্ষ, লঘু, তৃপ্তিকর। ইহা বায়ু, পিত্ত, ক্ষয়রোগ, বমি, বিষমজ্বরে উপকার করে।

**কুক্কুটপাদী**—দেবসর্ষপ; গুণ—উগ্রগন্ধ, কটুরস, উষ্ণবীর্য্য, রুক্ষ, রুচিকর; ইহা কফ, বায়ু, সন্নিপাত, ক্রিমিদোষ মুখরোগে হিতকর।

**কুক্কুরদ্রু**—কুকুরশোঁকা বা কুক্‌সীমা। গুণ—কটু-তিক্ত-রস; ইহা কফ জ্বর ও রক্তদোষ প্রশমিত করে। কাঁচা মূল—মুখশোষনিবারক।

**কুঙ্কুম**—কাশ্মীরী পুষ্পবিশেষের কেশর, (কুসুমাত্মক, লোহিতাম্বর, পীতক, ঘস্র, রক্তসংজ্ঞ, সঙ্কোচ-পিশুন, হরিচন্দন, খলরজঃ, দীপক, লোহিত, সৌরভ, চন্দন, কাশ্মীরজন্ম, অগ্নিশিখ, বর, বাহ্লীক, পীতন, রক্তসঙ্কোচ, পিশুন, বীর, চারু, রুচির, শঠ, ঘসৃণ, বরেণ্য, অরুণ, জাগুড়, কান্ত, গৌর, কেশর) ইহা জন্মস্থানানুসারে ত্রিবিধ,—কাশ্মীর, বাহ্লীক ও পারস্য। কাশ্মীর শ্রেষ্ঠ। কাশ্মীরী কুঙ্কুম—সূক্ষ্মকেশর রক্তবর্ণ ও পদ্মগন্ধী। বাহ্লীককুঙ্কুম—পাণ্ডুবর্ণ ও কেতকীগন্ধ (মধ্যম)। পারস্যকুঙ্কুম—স্থূলকেশর, ঈষৎ পাণ্ডুবর্ণ ও মধুগন্ধ (অধম)। গুণ—সুগন্ধি, কটুতিক্ত-রস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, বিরেচক,বর্ণকারক, শান্তিজনক, বলবর্দ্ধক, রুচিকারক। ইহা শিরোরোগ, ব্রণ, ক্রিমি, বমি, ব্যঙ্গ, কাস, কফ, বায়ু, কণ্ঠরোগ, ও ত্রিদোষ প্রশমিত করে।

**কুঙ্কুমশালি**—শালি ধান্যবিশেষ। গুণ—মধুররস, শীতল। ইহা রক্তপিত্তে ও অতিসারে হিতকর।

**কুঙ্কুমাগুরু**—পীতরক্তবর্ণ চন্দনবিশেষ। গুণ—তিক্তরস, শীতল; ইহা পিত্ত সন্তাপ শ্রান্তি শোষ নিবারণ করে।

**কুটজ**—কুড়্‌চি (শক্র, বৎসক, গিরিমল্লিকা, পাণ্ডুর, কটুক, কুটক, শক্রাশন, কৌটজ, তিক্তক, রক্তনাশক, বৃক্ষক, শক্রাহ্বয়, শক্রপর্য্যায়,কুটজ কাহী, কালিঙ্গ, মল্লিকাপুষ্প, প্রাবৃষ্য, শক্রপাদপ, বরতিক্ত, যবকল, সংগ্রাহী, পাণ্ডুরদ্রুম, প্রাবৃষেণ্য

মহাগন্ধ, ইন্দ্রদ্রু) ইহা শ্বেত কৃষ্ণ ভেদে দ্বিবিধ। গুণ—কৃষ্ণকুটজ—পিত্ত, ত্বগ্‌দোষ, অর্শোরোগে হিতকর। শ্বেত কুটজ—কটুতিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, রুক্ষ, অগ্নিবর্দ্ধক। ইহা অতিসার, রক্তাতিসার, অর্শঃ, রক্তপিত্ত, কফ, তৃষ্ণা, আমদোষ, কুষ্ঠরোগে হিতকর। পুষ্পগুণ—কষায়-তিক্তরস, শীতল, লঘু, অগ্নিবর্দ্ধক, বায়ুজনক; ইহা পিত্তাতিসার, কফ, পিত্ত, রক্তদোষ, ক্রিমি ও কুষ্ঠে উপকার করে।

কুটিঞ্জর—বনবাস্তুক শাক। গুণ—মধুর-রস পাকে মধুর, ক্ষারগুণযুক্ত, শীতল, রুক্ষ, গুরুপাক, মলস্তম্ভক ও দোষজনক।

কুটুম্বিনী—গুল্মজাতীয় বৃক্ষবিশেষ; (পয়স্তা, ক্ষিরিণী, জলকামুকা, বক্রশয্যা, ত্বরাধর্ষা, ক্রূরকর্ম্মা, সিরিণ্টিকা, শীতা, প্রহর, কুটবী, শীতলা, জলেরুহা) গুণ—মধুররস, মলরোধক, রসায়ন; ইহা কফ, পিত্ত, ব্রণ, কণ্ডূ ও রক্তদোষে হিতকর।

কুড়িশ মৎস্য—কুড়্‌চিবাটা। মধুর-কষায়-রস, লঘু, স্নিগ্ধ, অগ্নিবর্দ্ধক, রুচিকর, বলবর্দ্ধক, কোষ্ঠনিরোধক। ইহা বায়ুবিকারে সুপথ্য।

কুড়ুঞ্চি—ক্ষুদ্র করেলা বা উচ্ছে। গুণ—তিক্তরস, উষ্ণবীর্য্য, রুচিকর, অগ্নিবর্দ্ধক ও বাতরক্তজনক। মূলগুণ—সংশোধক, অর্শোবেদনার ও যোনিদোষের উপকার করে।

কুণঞ্জ—বনবাস্তুকবিশেষ। বনবেতুয়া। গুণ—মধুর-রস, রুচিকর, অগ্নিবর্দ্ধক ও পাচক। শাক-গুণ—ঈষৎ-কষায়যুক্ত-মধুররস, লঘুপচ, অগ্নিবর্দ্ধক, রুচিকর, মলরোধক ও ত্রিদোষনাশক।

কুণ্ডজল—পর্য্যুষিত বারি। গুণ—মধুররস, রুক্ষ, লঘু, অগ্নিবর্দ্ধক, কফজনক।

কুণ্ডলিনী—জিলেবি। গুণ—মধুর-রস, তৃপ্তিকর, শুক্রবর্দ্ধক, পুষ্টিকর, কান্তিপ্রদ, বলবর্দ্ধক।

কুধান্য—ক্ষুদ্র ধান্য, (কোরদূষ, শ্যামা, নীবার, শাস্তনু, তুবর, উদ্দালক, প্রিয়ঙ্গু, মধুলিকা, নন্দীমুখ, কুরুবিন্দ, গবেধুক, বরুক, উদপর্ণী, মুকুন্দ, বেণুযব ইত্যাদি তৃণ ধান্যের সাধারণ নাম) গুণ—মধুর-কষায়-রস, উষ্ণবীর্য্য, রুক্ষ, কটুপাক, শ্লেষ্মজনক, স্রাবরোধক। ইহারা বায়ু ও পিত্ত প্রকুপিত করে।

কুন্দ—কুঁদ ফুল (মাঘ্য, শুক্লপুষ্প, দলকোষ, মাধ্য, বোরট, মকরন্দ, মহামোদ, মনোহর, মুক্তাপুষ্প, তারপুষ্প, অট্টপুষ্পক, দমন, বনহাস ও মনোজ্ঞ) গুণ—বৃক্ষ—মধুর-কষায়-রস, শীতল, বিরেচক, অগ্নিবর্দ্ধক, পাচক, কফ-পিত্তনাশক। পুষ্প—শীতল, লঘু, শ্লেষ্মজনক। ইহা শিরোবেদনা, বিষদোষ, পিত্তবিকার প্রশমিত করে।

কুন্দর—কুন্দরা ঘাস (কণ্ডুর, দীর্ঘপত্র, খরচ্ছদ, রসাল, ক্ষেত্রসম্ভূত, সুতৃণ, মৃগবল্লভ) গুণ—মূ—শীতল, পিত্তাতিসার প্রশামক, মলাদিশোধক, বলকর, পুষ্টিবর্দ্ধক।

কুন্দুরু-কুন্দুরুখোটী, —শাল্লকী-বৃক্ষ-নির্য্যাস।—গন্ধদ্রব্য। (পালঙ্কা, পালঙ্কী, মুকুন্দ, কুন্দ, মুকুন্দু, কুন্দু, কুন্দুর, তীক্ষ্ণগন্ধ, বলী, সৌরাষ্ট্র, শিখরী, কুন্দক, তীক্ষ্ণ, শোপুরক, বহুগন্ধ, পালিন্দ ও ভীষণ) গুণ—মধুর-তিক্ত-রস, পানে ও বাহ্য-প্রয়োগে—শীতল; ইহা কফ, পিত্ত, দাহ, প্রদর, জ্বর, স্বেদ, গ্রহদোষ, মুখরোগ কফাশ্রিত বায়ুর প্রশমন করে।

কুব্জক—কোঙ্কণদেশজ পুষ্পবৃক্ষ (বারিকণ্টক, ভদ্রতরুণী, বৃত্তপুষ্প, অতিকেশর, মহাসহ, কণ্টকাঢ্য, খর্ব্ব) গুণ—মধুরকষায়রস, শীতল, সুরভি, বিরেচক, বলকারক, শুক্রবর্দ্ধক, শীতনাশক; ইহা রক্তপিত্ত ও পিত্তপ্রকোপ জন্য দাহ প্রশমিত করে।

কুমারিকা—ঘৃতকুমারী, ঘৃতকাঞ্চন। গুণ—তিক্ত-মধুররস, শীতল, মলভেদক, পুষ্টিকারক, রসায়ন, নেত্রহিতকর। ইহা গুল্ম, যকৃৎ, প্লীহা, কফ, জ্বর, গ্রন্থি, বিস্ফোট, অগ্নিদাহোৎপন্ন ক্ষত, রক্তপিত্ত, চর্ম্মরোগ, বিষদোষ, ধাতবিকারে যথেষ্ট উপকার করে।

কুমুদ—হেলাফুল, লালফুল, (কৈরব, কহ্লোড়, কচ্ছ, কুব, গন্ধসোম, চন্দ্রকান্ত, গর্দ্দভ, কহ্লার, শীতলক, ইন্দুকমল, চান্দ্রিকাম্বুজ। গুণ—পুষ্প—মধুর-রস, পাকে তিক্ত, শীতবীর্য্য, স্নিগ্ধ, কফনাশক, রক্তদোষপ্রশামক; ইহা দাহ, শ্রম, ও পিত্তের উপকারক। বীজগুণ—মধুররস, শীতল, রুক্ষ, গুরুপাক।

কুম্ভতুম্বী—গোল লাউ (কুম্ভালাবু, গোরক্ষতুম্বী,

নাগালাবু, ঘটালাবু) গুণ—মধুররস, শীতল, গুরু-পাক, তৃপ্তিজনক, রুচিকর, শুক্রবর্দ্ধক, পুষ্টি-কারক, বলকারক, পিত্তনাশক, গর্ভপোষক; ইহা শীতপিত্ত, শ্বাস, কফ, রক্ত, জ্বর, কাসরোগে হিতকর।

কুম্ভশালি—শালিধান্যবিশেষ। গুণ—মধুররস, স্নিগ্ধ, এবং বাতপিত্তে হিতকর।

কুম্ভী—কোঙ্কণদেশজ পুষ্পবৃক্ষবিশেষ (রোমালু, বিটপী, রোমশ, পর্পটক্রম) গুণ—কটুকষায় রস, মলরোধক। ইহা বায়ু, পিত্ত, কফ, জ্বর, দাহ, রক্তাতিসার, যোনিদোষ, বিষদোষ প্রশমন করে।

কুম্ভীর—কুমীর—গুণ—মাংস—মধুরপাক, স্নিগ্ধ, শীতল, বায়ুনাশক,পিত্তবিকারপ্রশামক, মলবর্দ্ধক, শ্লেষ্মকর।

কুরঙ্গ—মৃগবিশেষ। গুণ—মাংস—মধুররস, মাংস-বর্দ্ধক, কফপিত্তে হিতকর, রক্তপিত্তপ্রশামক।

কুরণ্ডিকা—বৃক্ষবিশেষ। গুণ—কটুতিক্ত রস, পাকে মধুররস, শীতবীর্য্য, রুক্ষ, গুরুপাক, ক্ষার, বিরেচক, রুচিকর, অগ্নিবর্দ্ধক, শুক্রজনক, বাত-পিত্তকারক, কফনাশক, রক্তদোষনিবারক, মূত্র-কৃচ্ছ্র প্রশামক।

কুরর—(উৎক্রোশপক্ষী) জলচর কুরল পক্ষী। গুণ—মাংস—মধুররস, পাকে মধুর,শীতল, স্নিগ্ধ, শুক্র-বর্দ্ধক; ইহা রক্তপিত্তে হিতকর।

কুরী—যমুনাতীরজাত-তৃণ-ধান্য-বিশেষ। গুণ—বলকর, পুষ্টিজনক, বস্তিশক্তিবর্দ্ধক।

কুলঞ্জন—মহাবরী বচ (কুর্ণঞ্জ, গন্ধমূল ও কুলঞ্জ) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক রুচি-কর; ইহা মুখদোষ, স্বরবিকৃতি, কণ্ঠরোগ, কাস, ও কফরোগের উপকারক।

কুলত্থ—কুলত্থিকলায় (ফলবৃন্ত, তাম্রবৃন্ত, তাম্রবীজ. সিতেতর) শ্বেত কৃষ্ণ রক্তবর্ণ ভেদে ইহা ত্রিবিধ। গুণ—কষায়রস, পাকে অম্ল, উষ্ণবীর্য্য, রুক্ষ, রক্তপিত্তকর; ইহা বায়ু, কফ, পীনস. প্রতি-শ্যায় কাস, মলরোধ, গুল্ম, হিক্কা, অশ্মরী, অর্শঃ, মেহ, শুক্র, ও বলের হানি করে। যূষগুণ—কষায়-মধুর-রস—উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, বাতানু-লোমক; ইহা তূণী প্রতূণী, মেহ, মেদোদোষ, অশ্মরী ও বাত কফের প্রশমন করে। মূল গুণ—কষায়-রস,পাকে কটু, পিত্তকর, কফের সমর্থক ও শুক্র জন্য অশ্মরীর হিতকর।

কুলত্থ—বন্যকুলত্থকলায় (দৃক্প্রসাদা, অরণ্য-কুলত্থিকা, কুলালী, কুম্ভকারিকা, কুল্মাষ কৃষ্ণ-বিষক। গুণ—কটু-তিক্ত-রস, নেত্রহিতকর, ক্ষতপ্রশামক; ইহা অর্শঃ, শূল, মলবদ্ধতা, আধ্মানরোগে হিতকর।

কুলত্থান্ন—কুলত্থকলায় সহ সিদ্ধ ভক্ত। খেচরান্ন-বিশেষ। গুণ—মধুর-কষায়-রস, পাকে কটু, উষ্ণবীর্য্য, রুক্ষ, লঘু, অগ্নিবর্দ্ধক, তৃপ্তিকর) ইহা কফ, বায়ু, ক্রিমি ও শ্বাসরোগে হিতকর।

কুলিঙ্গপক্ষী—ফিঙ্গা পাখী (কলিঙ্গ, ধূম্যাটফিঙ্গক, ভৃঙ্গ) গুণ—মাংস—মধুররস, স্নিগ্ধ, কফকর, শুক্রবর্দ্ধক।

কুলীরক—কাঁকড়া—গুণ—মাংস—স্বচ্ছ, শীতল, ধাতুবর্দ্ধক, শুক্রবর্দ্ধক,স্ত্রীদিগের রক্তস্রাবের আশু-রোধক, মলমূত্রকারক, ভগ্নস্থানসংযোজক, সাতি-শয় বলকারক। ইহা পাণ্ডু, ক্ষয়, শোথ ও গ্রহণীরোগের প্রশামক।

কুল্মাষ—অর্দ্ধ-সিদ্ধ-চণক, যবাদি শস্য, ঘুংনিদানা। গুণ—গুরুপাক, রুক্ষ, বাতবর্দ্ধক, মলভেদক।

কুশ—তৃণবিশেষ (দর্ভ, কুথ, পবিত্র, যাজ্ঞিক, হ্রস্বগর্ভ, বর্হি ও কুতুপ), ক্ষুদ্র ও বৃহৎ ভেদে দ্বিবিধ। দীর্ঘপত্র কুশ সিতদর্ভ। গুণ—মধুর-কষায়-রস, শীতল, ত্রিদোষনাশক, ইহা মূত্রকৃচ্ছ্র, অশ্মরী, বস্তিবেদনা, রক্তপ্রদর রোগে হিতকর। মূলের গুণ—মধুররস, শীতল, রুচিকর, পিত্ত-নাশক, মূত্রপরিষ্কারক। ইহা জ্বর, তৃষ্ণা, শ্বাস, কামলা ও রক্তগত বাতরোগে হিতকর।

কুশিম্বী—এক প্রকার শিম। গুণ—মধুররস, মধুর-বিপাক, বলকর ও পিত্তনাশক।

কুষ্ঠ—গন্ধ-দ্রব্য-বিশেষ। কুড, কদাখ্য, তুষ্ট, ব্যাধি, পরিভাব্য, ব্যাপ্য, বাপ্য, উৎপল, আপ্য, রুবণ, গদাখ্য, কৌবের ভাস্বর, কাকল, নীরুজ, বৃতিক, পারিভদ্রক, বাণীরজ, পাবন, কুৎসিত, পাকল, পদ্মক); গুণ—মধুর-কটু-তিক্ত-কষায়-রস, উষ্ণ-বীর্য্য, লঘু, শুক্রবর্দ্ধক, কান্তিজনক। ইহা বায়ু, কফ, বাতরক্ত, কুষ্ঠ, বিসর্প, কণ্ডু, দদ্রু, বিষদোষ, কাসরোগে উপকার করিয়া থাকে।

কুষ্ঠবৈরী—( শৈলরোহী, বৈবস্বতদ্রুম, মহাগদ ) চালমুগরা। গুণ—বলকারক, রসায়ন ; ইহা পামা, বিচর্চ্চিকা, কণ্ডু, সিধ্ম, দদ্রু, বিপাদিকা, আমবাত ও কুষ্ঠরোগের প্রশামক।

কুষ্মাণ্ড—কুমড়া, ( ঘৃণাবাস, তিনিষ, গ্রাম্যকর্কটী, পুষ্পফল, কর্কারু, শিখিবর্দ্ধক, কুম্ভাণ্ড, কুম্ভাণ্ডী, বৃহৎফলা, স্থূফলা, কুষ্ণফলা, নাগপুষ্পফলা, গুনী) গুণ—মধুররস, শীতল, পুষ্টিকারক, শুক্রবর্দ্ধক, গুরুপাক, শ্লেষ্মজনক, রক্তপিত্ত,বায়ুর উপকারক। অপক্ক—শীতল, পিত্তনাশক। পরিপুষ্ট—গুরু পাক ও কফবর্দ্ধক। পক্ক—মধুররস, ঈষৎ-ক্ষারগুণযুক্ত, নাতিশীতল, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, রক্তপিত্তনাশক ; বস্তিশোধক, চিত্তবিকার-প্রশামক। লতা ও শাক—মধুর-রস ক্ষারগুণ-যুক্ত রুক্ষ, গুরুপাক, রুচিকর ; ইহা বায়ু, কফ, অশ্মরী শর্করারোগে উপকার করে। লতা-মাজ্জা—মধুররস, মলমূত্রনির্হারক, পুষ্টিকর, শুক্র-বর্দ্ধক, বলকারক, তৃষ্ণানিবারক, পিত্তনাশক ; ইহা মূত্রাঘাত, মূত্রকৃচ্ছ্র, প্রমেহ ও অশ্মরী রোগে হিতকর। বীজ তৈলের গুণ—শীতল, গুরু, বাতপিত্তনাশক, ও কফবর্দ্ধক।

কুষ্মাণ্ডবটিক—কুমড়া বড়ি। গুণ—রুচিকর, নাতি-গুরুপাক, বায়ুনাশক ও রক্তপিত্তপ্রশামক।

কুষ্মাণ্ডশালি—শালিধান্যবিশেষ। গুণ—অম্ল—সুগন্ধি, স্থূল, দুর্জ্জর, মধুররস, কোমল।

[illegible]—কুমড়ার মদ। গুণ—গুরুপাক, ধাতুবর্দ্ধক, শুক্রজনক, অগ্নিমান্দ্যকর ও দৃষ্টিশক্তি-বর্দ্ধক।

কুসুম্ভ—কুসুমফুল (গ্রাম্যকুসুম, কমলোত্তম, বহ্নি-শিখ, মহারজন, কুক্কুটশিখ, পাবক, পীত, পদ্মো-দর, রক্তলোহিত, বস্ত্ররঞ্জন, অগ্নিশিখ ), গুণ—রুক্ষ—কটুরস, রুক্ষ, বিদাহী, বাতবর্দ্ধক। ইহা মূত্রকৃচ্ছ, কফ ও রক্তপিত্তনিবারক। পুষ্প—মধুররস, উষ্ণবীর্য্য, রুক্ষ, লঘুপাক, বিরেচক, কফ-পিত্তনাশক ও কেশরঞ্জক। পত্র—মধুর কটু-রস, উষ্ণবীর্য্য, রুক্ষ, গুরুপাক, বিরেচক, অগ্নি-বর্দ্ধক ; ইহা নেত্ররোগে হিতকর এবং মলমূত্র-হর ও মেদোনাশক। বীজ—মধুর-কষায়-রস, পাকে কটু, শীতল, স্নিগ্ধ, গুরুপাক। ইহা বায়ু-কফ রক্তপিত্তে হিতকর। বীজতৈল—অম্লরস, উষ্ণবীর্য্য, বিদাহী, গুরুপাক, ত্রিদোষকারক, ক্রিমিনাশক, চক্ষুর্হানিকর, বলহর ও পুষ্টিনাশক।

কুস্তুম্বুরু—কাঁচা ধনে। গুণ—স্বাদু হৃদ্য। শুষ্ক—কটু-তিক্ত-রস, পাকে মধুর, স্নিগ্ধ, স্রোতঃশোধক, দোষনাশক, দাহ-পিপাসার শান্তিকারক।

কূটশাল্মলী—( কৃষ্ণশাল্মলী ) কালীমাল্লা। ( কুৎ-সিত শাল্মলি, রোচন ) গুণ কটুতিক্তরস, উষ্ণ-বীর্য্য, বিরেচক। ইহা বায়ু, কফ, যকৃৎ, প্লীহা, গুল্ম, বিষদোষ, গ্রহাবেশ যমলস্তম্ভ, শূল, মেদো-দোষ ও রক্তদোষে উপকার করে।

কূপজল—গুণ—সক্ষার-লবণরস, লঘু, অগ্নিবর্দ্ধক, পিত্তকর ও কফ-বায়ু-নাশক। ইহা গ্রীষ্মে শীতল ও শীতে উষ্ণ হয়।

কূলেচর—হস্তিমহিষাদি। গুণ—মাংস মধুররস, মধুরবিপাক, শীতল, স্নিগ্ধ, কফবর্দ্ধক ও শুক্র-জনক।

কৃকর—কর্কাট পক্ষী। গুণ—মাংস লঘু ও অগ্নিবর্দ্ধক।

কৃমিকোষ—মাজুফল ( সংগ্রাহী,পূগফল, পত্রফল, কষায়ী, অগ্রবোধক ) গুণ—তিক্তরস, মলরোধক, রক্তরোধক ; ইহা জ্বর, অর্শ, অতিসার, প্রদর, কণ্ঠরোগে উপকার করে।

কৃশরা—খিচুড়ী। গুণ—গুরুপাক, বলকর, শুক্র-বর্দ্ধক, মলমূত্রকর, কফপিত্তজনক ; ইহাতে বৃদ্ধি ও বিষ্টম্ভ, রোগের উৎপত্তি হইতে পারে।

কৃষ্ণকদলী—গুণ—কষায়-মধুর-রস, লঘু, রুচিজনক, ধাতুবর্দ্ধক; ইহা মেহনাশক,পিত্তহর,তৃষ্ণানিবারক।

কৃষ্ণকুলত্থ—কাল কুলত্থকলায়। গুণ—কষায়রস, পাকে কটু, মলরোধক, রক্তপিত্তকারক, কফ-নাশক ; ইহা বায়ু, শুক্র, অশ্মরী, গুল্ম, পীনস, শ্বাস, কাস, আনাহ, অর্শ ও মেদোধাতুর হানি-জনক।

কৃষ্ণ গোকর্ণী—কালমূর্ব্বা। কৃষ্ণপুষ্প। গুণ—তিক্তরস, শীতবীর্য্য, স্নিগ্ধ, ত্রিদোষনাশক ; ইহা বাতপিত্ত, জ্বর দাহ, শ্রান্তি, ভূতাবেশ, উন্মাদ, মত্ততা, রক্তাতিসার, শ্বাস, কাস, কফ, কুষ্ঠ ও ক্ষয়রোগের উপকার করে।

কৃষ্ণচণক—কাল ছোলা। গুণ—মধুররস, বাত-

পিত্তনাশক, বলকর, রসায়ন ; ইহা পিত্তাতিসার ও কাসরোগে উপকারী।

কৃষ্ণজীরক—কালজীরা (কারবী, সুষবী, পৃথ্বী, পৃথুব্যালা, উপকুঞ্চিকা, কুঞ্চিকা, পত্তিস্বরা, সুশবী, কুঞ্চিকা, পৃথুকা, ভৈষজ, কৃষ্ণা, জারণা, শালী ও বহুগন্ধা) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, রুক্ষ, সুগন্ধি, রুচিকর, মলরোধক, অগ্নিবর্দ্ধক, নেত্রহিতকর; ইহা জীর্ণজ্বর, কফ, শোথ, শিরোরোগ ও কুষ্ঠরোগে উপকারক।

কৃষ্ণতাম্বূলবল্লী—কাল ডাঁটা পান। গুণ—কটুতিক্তকষায় রস, উষ্ণবীর্য্য, মলস্তম্ভক, দাহজনক, মুখজাড্যকর।

কৃষ্ণতুলসী—রামতুলসী, কৃষ্ণপত্র। গুণ—বায়ু, ক্রিমি, বমি, কাস, ভূতাবেশের প্রশামক।

কৃষ্ণত্রিবৃৎ—কৃষ্ণমূল, তেউড়ী। সাদা তেউড়ী অপেক্ষা স্বল্পপরিমাণে গুণহীন। গুণ—তীব্র-বিরেচক। অযথাপ্রয়োগে—মূর্চ্ছা, দাহ, মত্ততা, ভ্রম, প্রভৃতি উপদ্রবের উৎপত্তি হয়।

কৃষ্ণধুস্তূর—কালধুতুরা (সিন্ধ, কনক, সচিল, শিব, কৃষ্ণপুষ্প, বিষারাতি, ক্রূরধূর্ত্ত; শ্বেতধুস্তূর অপেক্ষা অধিক গুণশালী। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, ভ্রান্তিজনক, কান্তিবর্দ্ধক। ইহা ব্রণ, বেদনা, কণ্ডু, ত্বগ্‌দোষ ও জ্বরে বিশিষ্ট উপকার করে। [ বলবর্দ্ধক ও রুচিকারক।

কৃষ্ণমাষ—কাল কলায়। গুণ—ত্রিদোষজনক,

কৃষ্ণমুদ্গ—কাল মুগ (বাসন্ত, মাধব, সুরাষ্ট্রজ) গুণ—মধুর-রস, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, বাতনাশক, স্রোতঃশোধক। ইহা বলবীর্য্যপুষ্টির বৃদ্ধির জন্য প্রযুক্ত হয়।

কৃষ্ণমুষ্ক—কালঘণ্টাপারুল। গুণ—অম্লকটুরস, পাচক, রুচিকারক; ইহা যকৃৎ, গুল্ম, উদররোগের হিতকর।

কৃষ্ণমৃত্তিকা—সুগন্ধি কৃষ্ণমৃত্তিকা। গুণ—রক্তদোষঘ্ন, প্রদরপ্রশামক, ক্ষতনাশক, দাহনিবারক; মূত্রকৃচ্ছ্র, কফরোগ ও পিত্তের প্রশামক।

কৃষ্ণবোল—কালগন্ধবোল। গুণ—কটুরস, শীতবীর্য্য, রক্তভেদক; ইহা শূল, আধ্মান, কফ, বায়ু, ত্রিদোষজ গুল্মরোগে হিতকর।

কৃষ্ণশালি—কৃষ্ণবর্ণ হৈমন্তিক ধান্য,—কেলে ধান, (শ্যামশালি, কালশালি, সিতেতর) গুণ—মধুর-রস, ত্রিদোষনাশক, বলকারক, পুষ্টিবর্দ্ধক, কান্তিজনক ও বর্ণের উৎকর্ষকর।

কৃষ্ণশিংশপা—কালশিশু গাছ। গুণ—কটুতিক্তকষায়-রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, অজীর্ণনাশক; ইহা কফ, বায়ু, শোথ, অতিসার, কুষ্ঠ, শ্বিত্র, শ্লেষ্মরোগ, ক্রিমি, বমি, অতিসার, প্রমেহ, বস্তি-রোগ, রক্তদোষ, ব্রণ, পীনস রোগে হিতকর। ইহা গর্ভহানিকর।

কৃষ্ণসার—গুণ—মাংস—রুচিকর, মলরোধক, বলকারক; ইহা জ্বরঘ্ন ও রক্তপিত্তনাশক।

কৃষ্ণসারিবা—শ্যামালতা। গুণ—মধুররস, শীতল, শুক্রবর্দ্ধক ও কফনাশক।

কৃষ্ণসূক্ষ্মফলা—অনন্তমূলবিশেষ। গুণ—মধুররস, স্নিগ্ধ, গুরুপাক, শুক্রবর্দ্ধক, ত্রিদোষনাশক; ইহা অগ্নিমান্দ্য, অরুচি, শ্বাস, কাস, আমবিষ, রক্তদোষ, প্রদর, জ্বর ও অতিসার রোগে হিতকর।

কৃষ্ণাগুরু—কৃষ্ণবর্ণ অগুরু কাষ্ঠ (অগুরু, কাকতুণ্ড, শৃঙ্গার, বিশ্বরূপক, শীর্ষ, কালাগুরু, কেশ্য, বস্তুক, কৃষ্ণকাষ্ঠ, ধূপার্হ, বল্লর, মিশ্রবর্ণ, গন্ধ,) গুণ—কটুতিক্তকষায়রস, উষ্ণবীর্য্য, বাহ্যপ্রয়োগে শীতল, পিত্তনাশক, ত্রিদোষহিতকর এবং মুখরোগজন্য রোগে ও বমনে হিতকর।

কৃষ্ণাঢকী—যে অড়হরের কৃষ্ণপুষ্প হয়। গুণ—কষায়রস, অগ্নিবর্দ্ধক, বলকারক; ইহা পিত্তের ও দাহের উপশম করে।

কৃষ্ণালু—কাল বর্ণের আলু। গুণ—মধুররস, শীতবীর্য্য; ইহা পিত্ত দাহ শ্রান্তির নিবারণ করে।

কৃষ্ণেক্ষু—কাজ্‌লি আখ (কাণ্ডারক, শ্যামলেক্ষু, কোকিলেক্ষু, কোকিলাক্ষ) গুণ—মধুর-কটু-রস, ক্ষারগুণ, দাহনিবারক, ত্রিদোষনাশক, বলকারক, বীর্য্যবর্দ্ধক।—মৎস্যণ্ডিল—বলকারক, শ্রান্তিনাশক, আয়ুর্বর্দ্ধক, তৃপ্তিকর ও শুক্রজনক।

কেতকী—কেয়া ফুল (সূচীপুষ্প, হলীন, জম্বূল, চামরপুষ্প, কেতক, জম্বূক, ক্রকচচ্ছদ, তীক্ষ্ণপুষ্প বিফলা ধূলিপুষ্পিকা, মেধ্যা, কণ্টদলা, শিবদ্বিষ্টা, নৃপপ্রিয়া, ক্রকচা, দীর্ঘপত্রা, স্থিরগন্ধা, গন্ধপুষ্পা, ইন্দুকলিকা, দলপুষ্পা, ও পাংশুলা)

শ্বেতবর্ণ ও স্বর্ণবর্ণ পুষ্পভেদে দ্বিবিধ। গুণ—শ্বেত-কেতকী-বৃক্ষ—লঘু, কফজনক। পুষ্প—সুগন্ধি, বর্ণের উৎকর্ষসাধক ও কেশের দুর্গন্ধ-নাশক। স্বর্ণকেতকী-বৃক্ষ—কটু-তিক্ত-মধুর-রস, লঘু, কফনাশক, বিষরোগনিবারক ও নেত্র-হিতকর। পুষ্প—সুগন্ধি, কিঞ্চিদুষ্ণবীর্য্য, কামোদ্দীপক, পুষ্টিকর ও নেত্রহিতকর।

'কেদার-জল—ক্ষেত্রাবদ্ধ জল। গুণ—মধুররস-গুরুপাক এবং ত্রিদোষজনক।

কেদারশালি—উন্নত ভূমিজাত শালিধান্য। গুণ—কষায়-মধুর-রস, শুক্রবর্দ্ধক, বলকর, গুরুপাক, অল্প পরিমাণে মলকর, কফনাশক ও পিত্তজনক।

কেমুক—কেবুক, কেঁউ ( পেচুক, পেচুনী, পেচু, পেচকা, দলসারিণী, কেচুক ) গুণ—মধুরতিক্ত-রস—পাকে কটু, শীতবীর্য্য, লঘু, রুক্ষ, পাচক, অগ্নিবর্দ্ধক, মলরোধক, বায়ুবর্দ্ধক। ইহা কফ, পিত্ত, জ্বর, প্রমেহ, কুষ্ঠ, কাস, রক্তদোষ, ভ্রম, পিপাসার প্রশামক।

কেবা—কেবিয়া পুষ্পবৃক্ষ (কেবী, ভৃঙ্গার, নৃপবল্লভা, ভৃঙ্গমারী, মহাগন্ধা, রাজকন্যা, অলিবাহিনী ) গুণ—মধুররস, শীতল; ইহা পিত্ত, দাহ, শ্রান্তি, বাতশ্লেষ্মজ রোগ বমন প্রশমন করে।

কেশরাজ—কেশুর্ত্তে (ভৃঙ্গরাজ, ভৃঙ্গ, পতঙ্গ, মার্কর, মার্ক, মার্কব, নাগময়, পরক, ভৃঙ্গসোদর, কেশরঞ্জন, কেশ্য, কুন্তলবর্দ্ধন, অঙ্গারক, একরজ, করঞ্জক, ভৃঙ্গরজঃ, ভৃঙ্গার, অজাগর, মর্কর, ভৃঙ্গাহ্ব, পিতৃপ্রিয় ) গুণ—তিক্তরস, উষ্ণবীর্য্য, রসায়ন, কেশরঞ্জক; ইহা কফ, আমদোষ, শোথ, শ্বিত্র, পাণ্ডু-নেত্ররোগে হিতকর।

কৈটর্য্য—মহানিম্ববিশেষ, ঘোড়াগুঠী, গুণ—কটু-তিক্তকষায়রস, শীতল, লঘু, সন্তাপনিবারক; ইহা দাহ, অর্শ, ক্রিমি, শূল, শোষ, কুষ্ঠ, রক্তদোষ, বিষদোষ এ ভূতাবেশের উপশম করে।

কৈরাত চন্দন—শবরচন্দন। গুণ—তিক্তরস, কান্তিকর; ইহা বিচর্চ্চিকা, কুষ্ঠ, কণ্ডু, কফ, দদ্রু, জ্বর, পিত্ত, পিপাসা, রক্তপিত্ত, কৃমিব্যঙ্গ বিষদোষে হিতকর।

কৈবর্ত্ত মুস্তক—জলজ—কেওট মুথা। ( বন্য, সিত-পুষ্প, কৈবর্ত্তী, কৈবর্ত্তিকা, কুটন্নট, দশপুর, বালেয়, পরিপেলব, প্লব, গোপুর, গোনর্দ্দ, [illegible] পরিপেল, কৈবর্ত্তিমুস্তক, বনসম্ভব, ধান্ত, [illegible] পুষ্প, জীর্ণবুধ্নক) গুণ—কটুকষায়রস, লঘু, [illegible] বর্দ্ধক, কফবায়ুনাশক। ইহা শ্বাস, কাস, শূল, দাহ, ব্রণ, রক্তদোষ, অগ্নিমান্দ্যে হিতকর।

কোকনদ—রক্তপদ্ম। গুণ—কটু-তিক্ত-মধুর-রস, শীতল, সন্তর্পণ, বর্ণের উৎকর্ষসাধক, শুক্রবর্দ্ধক, তৃপ্তিকারক; ইহা বায়ু, পিত্ত, কফ, রক্তদোষ, বিস্ফোট, বিসর্প, বিষদোষ, দাহ ও সন্তাপের প্রশমন করে।

কোকিল—গুণ—মাংস—শ্লেষ্মবর্দ্ধক পিত্তনাশক।

কোকিলাক্ষ—কুলেখাড়া ( ইক্ষুগন্ধা, কাণ্ডেক্ষু, ইক্ষুব, ক্ষুর, শৃগালী, শূকর, শৃগালঘণ্টা, বজ্রাস্থি, শৃঙ্খলা, বজ্রকণ্টক, বজ্র, ইক্ষুরক, শৃঙ্খলিকা, পিকেক্ষণা, পিচ্ছিলা ) গুণ—মধুররস, শীতবীর্য্য, বলকারক, রুচিজনক, শুক্রবর্দ্ধক, সন্তর্পণ, কফ[illegible]। ইহা আমবাত, বাতরক্ত, শোথ, অশ্মরী, তৃষ্ণা, পিত্তাতিসার, পাণ্ডু ও কামলারোগে হিতকর। —(তালমাখনা)। বীজগুণ—মধুরকষায়, তিক্ত-রস, শীতল, গুরুপাক, শুক্রবর্দ্ধক ও গর্ভস্থিতিকর।

কোদ্রব—কোদো ধান (কোরদূষ, কুদ্রব, [illegible], কোদ্দাল, কুদ্দাল, মদনাগ্রহ ) গুণ—মধুর-তিক্ত-রস, শীতল, রুক্ষ, গুরুপাক, অত্যন্তমলরোধক, বায়ুবর্দ্ধক, রুচিকর, কফপিত্তনাশক, মত্ততাজনক, রক্তপিত্তশোধক; ইহা প্রমেহ, মূত্রোদায, আমদোষ, তৃষ্ণা, বমি, দাহের শান্তি করে।

কোল—কুল ( কুবল, ফেনিল, সৌবীর, বদর, ঘোণ্টা, বদরীফল ) গুণ—অপক্ব—অম্লরস, শীতল, কফ-জনক, বাতনাশক। পক্ব—অম্লমধুররস, স্নিগ্ধ, সারক, বাতপিত্তনাশক। শুষ্ক—কফ-বায়ু-নাশক, পিত্তের সমতাকর, লঘুপাক, স্নিগ্ধ, শ্রান্তি, তৃষ্ণানিবারক।

কোলকন্দ—আলুবিশেষ। শুয়া আলু ( ক্রিমিঘ্ন, পঞ্জল, বজ্রপঞ্জল, পুটালু, সুপুট, পুটকন্দ) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য; ইহা ক্রিমি, বমি বিষদোষে হিতকর।

কোলমজ্জা—কুল আঁটীর শস্য। গুণ—মধুর-কষায়রস, বাতপিত্তনাশক; ইহা তৃষ্ণা, বমি, শ্বাসরোগে হিতকর।

কোলশিম্বী—শুয়াশিম (কৃতকলা, খট্বা, শূকর-পাদিকা, কাকাস্তোলা, দধিপুষ্পী, কাকাণ্ডা, পর্য্যঙ্কপাদিকা) গুণ—উষ্ণবীর্য্য, গুরুপাক, বল-কর, রুচিকর, মলরোধক, বায়ুনাশক, কফ-পিত্ত-কারক, শুক্রবর্দ্ধক, অগ্নিমান্দ্যকর।

কোবিদার—রক্তকাঞ্চন (চমরিক, কুদ্দাল, যুগপত্রক, কাঞ্চনাল, তাম্রপুষ্প, কুদ্দার, রক্তকাঞ্চন, চম্প, বিদল, কাঞ্চনার, কনকারক, কাণ্ডপুষ্প, কবক, কাণ্ডার, যমলচ্ছদ) গুণ—কষায়-মধুর রস, শীতল, ধারক, রুচিকর, ব্রণরোপক, ত্রিদোষ-নাশক; ইহা রক্তপিত্ত, শোথ, কফ, দাহ, ক্রিমি, কুষ্ঠ, ব্রণ, গুদভ্রংশ, গণ্ডমালা মূত্রকৃচ্ছ্রে হিতকর। পুষ্পগুণ—পূর্ব্ববৎ। বীজতৈল—বিভীতক-বীজ-তৈল সদৃশ।

কোশতকী—ঝিঙ্গা (কৃতচ্ছিদ্রা, জালিনী, কৃতবেধনা, ক্ষেড়া, সুতিক্তা, ঘণ্টালী, মৃদঙ্গফলিনী, কর্কশচ্ছদা) গুণ—কটু-কষায়-মধুর-রস, শীতল, ত্রিদোষ-নাশক। ইহা মলরোধ ও আধ্মানের শান্তি করে।

কোশাম্র—জলপাই কেওড়া (কোষাম্র, কৃমিবৃক্ষ, সুকোশক, ঘনস্কন্ধ, বনাম্র, জন্তুপাদপ, ক্ষুদ্রাম্র, রক্তাম্র, লাক্ষাবৃক্ষ, সুরক্তক) গুণ—বৃক্ষ—কুষ্ঠ, শোথ, রক্তপিত্ত, ব্রণ, কফে ইহা প্রয়োজ্য। অপককফল—অম্লরস, উষ্ণবীর্য্য, গুরুপাক, পিত্তকর, মলরোধক, বিদাহী, বায়ুনাশক, কফবর্দ্ধক, কোষ্ঠশোধক। পকপ্রায় ফল—অম্লরস, রুচিকর, অগ্নিবর্দ্ধক; পক্ব ফল—অম্লরস, লঘু, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, রুচিকর, অগ্নিবর্দ্ধক ও কফ-বাত-নাশক। অস্থিমজ্জগুণ—মধুরবিপাক, অগ্নি-বর্দ্ধক, বলকর, বাতপিত্তপ্রশামক। তৈল—তিক্তাম্ল-মধুর-রস, পাচক, রুচিকর, বলবর্দ্ধক, সারক।

কোষকার—ইক্ষুবিশেষ। গুণ—মধুররস, শীতল, গুরুপাক; ইহা রক্তপিত্ত ক্ষয়রোগে হিতকর।

কোহল—যবশক্তুসম্ভূত মদ্য। গুণ—মুখপ্রিয়, শুক্র-বর্দ্ধক, ত্রিদোষনাশক।

কৌসুম্ভশালি—(কৌসুম্ভশুণ্ডিক) হৈমন্তিক ধান্য-বিশেষ। গুণ—মধুররস, লঘুপাক ও বাতপিত্ত-নাশক।

ক্রকর—কর্কাট পাখী। গুণ—মাংস—মধুররস, লঘু, রুচিকর, শুক্রবর্দ্ধক, বলকর, মেধাবর্দ্ধক, অগ্নুদ্দীপক, বাতপিত্তনাশক।

ক্রৌঞ্চ—কোঁচবক। গুণ—মাংস—মধুর রস, সাতি-শয় রুচিকর, বলবর্দ্ধক, শুক্রজনক, ইহা জ্বর, কাস, শোথ, অরুচি, মূর্চ্ছা অশ্মরীরোগে হিত-কর।

ক্লীতক—জলজ যষ্ঠীমধু। গুণ—মধুররস, শীতল, গুরুপাক, রুচিকর, বলবর্দ্ধক, শুক্রজনক, নেত্র-হিতকর। ইহা ব্রণরক্তপিত্তে উপকার করে।

ক্বথিত জল—উষ্ণ জল। গুণ—পাদাবশেষ—বসন্তে সেব্য; লঘু, অগ্নিবর্দ্ধক, কফনাশক, অর্দ্ধা-বশেষ—শরৎ ও গ্রীষ্মকালে সেব্য, পিত্তনাশক। ত্রিপাদাবশেষ—হেমন্ত শীতে সেব্য; বায়ুনাশক। অর্দ্ধপাদাবশেষ—বর্ষাকালে সেব্য।

ক্ষবক—ক্ষুদ্র গুল্ম বিশেষ, হেঁচেতা (ছিক্কনা, ক্ষব-কৃৎ, তীক্ষ্ণা, ছিক্কিকা, ঘ্রাণদুঃখদা) ইহার পত্র-ফলে হাঁচি হয়। গুণ—তীক্ষ্ণগন্ধকটু-কষায়-রস, তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, পিত্তজনক, কফ-বায়ুনাশক।

ক্ষার—ক্ষরণকর পদার্থই ক্ষার। পলাশাদি বৃক্ষের ভস্ম হইতে ক্ষার হয়। কতকগুলি স্বভাবতই ক্ষার। গুণ—উষ্ণবীর্য্য তীক্ষ্ণ, লঘুপাক, পাচক, অগ্নিবর্দ্ধক, ক্লেদজনক, দাহকারক, ছেদক, অগ্নিসদৃশ।

ক্ষারকাকোলী—ক্ষীর কাকোলী (ক্ষীরকাকোলী, বয়ঃস্থা, ক্ষীরবল্লিকা, ক্ষীরবল্লী, ধীরা, ক্ষীরশুক্লা, পয়স্বিনী) গুণ—মধুররস, শীতল, স্নিগ্ধ, গুরুপাক, পুষ্টিকর, শুক্রবর্দ্ধক, কফজনক, বাতপিত্তনাশক; ইহা জ্বর, দাহ, রক্তপিত্ত, ক্ষয় ও বায়ুরোগের বিশিষ্ট হিতকর।

ক্ষীর তুম্বী—মিঠা লাউ। গুণ—মধুররস, শীতল, স্নিগ্ধ, গুরুপাক, বলপুষ্টিকর, শুক্রবর্দ্ধক, গর্ভ-পরিপোষক, কফজনক ও বাতপিত্তনাশক।

ক্ষীরপলাণ্ডু—শ্বেতপলাণ্ডু। গুণ—মধুর-কটু রস, স্নিগ্ধ, গুরুপাক, পিচ্ছিল, বলকর, পুষ্টিবর্দ্ধক, রুচিজনক, মেধাবর্দ্ধক, ধাতুসমূহের স্থিরতাকর, কফজনক। ইহা রক্তপিত্তে উপকার করে।

ক্ষীরবিদারী—শ্বেত ভূঁইকুমড়া। গুণ—অম্লমধুর-কষায়-তিক্ত-রস, শীতবীর্য্য, স্নিগ্ধ, গুরুপাক, পুষ্টি-

কর, বলকর, শুক্রবর্দ্ধক। ইহা পিত্তশূল, প্রমেহ মূত্রসংক্রান্ত সকলরোগে হিতকর।

ক্ষীরিবৃক্ষ—বট, অশ্বত্থ, পারীষ, পাকুড় ও যজ্ঞডুম্বুর—এই পঞ্চবৃক্ষ, ক্ষীরী;—ইহাদের বল্কল পঞ্চবল্কল। গুণ—কষায়-রস, শীতল, রুক্ষ, কফ পিত্তনাশক, ভগ্নাস্থিসংযোজক। ইহা ব্রণ, রক্তদোষ, মেদোদোষ, বিসর্প, শোথ, যোনিরোগ, স্তন্যদোষের প্রশামক। পত্র—কষায়-তিক্ত-রস, শীতবীর্য্য, লঘুপাক, মলরোধক, কফবায়ুনাশক। ইহা বিষ্টম্ভ, আধ্মান রক্তদোষে হিতকর। ফল—অম্ল-কষায়-মধুর-রস, শীতল, গুরুপাক, রুক্ষ, বিষ্টম্ভ; আধ্মান ও রক্তদোষে হিতকর। ফল—অম্ল-কষায়-মধুর-রস, শীতল, গুরুপাক, রুক্ষ, বিষ্টম্ভী, মলরোধক, ঈষৎবায়ুপ্রকোপক, কফ-পিত্তনাশক।

ক্ষুদ্রকারবেল্লী—ছোট করলা। গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, সারক, রুচিকর, পিত্তনাশক; ইহা বাতরক্তে হিতকর। মূল—মলরোধনাশক, গর্ভস্রাবনিবারক। ইহা অর্শঃ যোনিদোষ বিষদোষে হিতকর।

ক্ষুদ্রগোক্ষুর—ছোট গোক্ষুর। গুণ—মধুররস, শীতল, বলকর, পুষ্টিবর্দ্ধক, রসায়ন; ইহা মূত্রকৃচ্ছ্র, অশ্মরী, প্রমেহ, দাহরোগে শান্তিকর।

ক্ষুদ্রচুঞ্চু—ছোট চেঁচ্‌কো। গুণ—কটু-কষায়-মধুর-রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক; ইহা গুল্ম, শূল, অর্শঃ বিবন্ধরোগে উপকার করে।

ক্ষুদ্রজম্বীর—(স্বল্পজম্বীরিকা) ছোট গোঁড়া লেবু। গুণ—অম্লরস, উষ্ণবীর্য্য, গুরুপাক, তৃষ্ণানিবারক, বমিনাশক; ইহাতে জম্বীরের অন্যান্য গুণও আছে।

ক্ষুদ্রজম্বু—ক্ষুদ্র জাম বা বনজাম। (ক্ষুদ্রজম্বু, সূক্ষ্ম, পত্রা, নাদেবী, জলজম্বুকা) গুণ—অম্লকষায়রস, রুক্ষ, মলরোধক, কফপিত্তনাশক; ইহা দাহে ও রক্তদোষে উপকার করে।

ক্ষুদ্রদুরালভা—গুণ—জ্বর, শ্বাস, কাস, ভ্রম, অম্লপিত্ত কুষ্ঠরোগে হিতকর।

ক্ষুদ্রধান্য—শ্যামা, কোদ্রব প্রভৃতি তৃণধান্য। (কুধান্য, তৃণধান্য) গুণ—কষায়-মধুর-রস, কটুবিপাক, লঘু, রুক্ষ, ক্লেদপোষক, বায়ুবর্দ্ধক, মলমূত্ররোধক; ইহা কফ-পিত্ত-রক্তনাশক।

ক্ষুদ্রধান্যাম্ল—তৃণ-ধান্যজাত মদ্য। গুণ—ধান্যাম্লের সাধারণগুণযুক্ত; বিশেষতঃ বাতপিত্তবর্দ্ধক। ইহা গুল্ম শ্লীপদ প্রতিশ্যায় প্রভৃতি রোগে দোষ-প্রকোপক।

ক্ষুদ্রমৎস্য—চুনা মাছ। গুণ—লঘুপাক, মলরোধক; ইহারা গ্রহণীরোগে হিতকর।

ক্ষুদ্রাম্লিকা—আমরুলশাক। গুণ—অম্লরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, রুচিকর, কফনাশক; ইহা অতিসার গ্রহণী অর্শোরোগে হিতকর।

ক্ষৌদ্রমধু—ক্ষুদ্রা মক্ষিকার সঞ্চিত মধু। গুণ—কপিলবর্ণ, পিচ্ছিল, কষায়-মধুর-রস, শীতল, বাত-পিত্তনাশক;—নেত্রহিতকর। ইহাতে মাক্ষিক মধুর অন্যান্য সকল গুণই বিদ্যমান।

## খ

খঞ্জন—পোদনাচা পাখী। গুণ—মাংস—লঘুপাক, রুক্ষ, মলরোধনাশক; পিত্তশ্লেষ্মজ-রোগে হিতকর।

খটিকা—খড়ী, কোমল ও কঠিনভেদে দ্বিবিধ। কোমলখটী চাখড়ী, বা ফুলখড়ী, কঠিনখটী কাঠখড়ী) খটিনী, ধবলমৃত্তিকা, শ্বেতধাতু পাণ্ডুমৃত্তিকা, সিতধাতু, পাণ্ডুমৃৎ, কক্খটী, বর্ণরেখা, পাকশুক্লা, অনিলাধাতু, খড়ী, কঠিনী, কঠিনিকা, ধাতুপল্ল, বর্ণিকা) গুণ—উভয়ই মধুর-তিক্তরস, অম্লপিত্তনিবারক, রক্তরোধক, এবং মৃত্তিকার সাধারণ গুণসম্পন্ন। ইহার বাহ্য প্রয়োগে শীতানুভব হয়। ইহা কফ, পিত্ত, দাহ, ব্রণ, নেত্ররোগ বিষ-শোথের শান্তিকর।

খট্টাশী—গন্ধগোকুল বা খটাশ (গন্ধোতু, বনবাসম, খট্টাস, গন্ধমার্জ্জার, বনশ্বা, শালিপুষ্যলক, মৃগচেটক, মারজাতক, সুগন্ধী, পূতিক, মূত্রপাতম) ইহার অণ্ডকাথ তৈলাদিতে প্রযুক্ত হয়। গুণ—মৃগনাভির তুল্য স্বেদাদি-গন্ধ-হর, নেত্রহিতকর, কফবায়ুনাশক; ইহা কণ্ডু ও কোষ্ঠরোগে উপকারী।

খড়যূষ—ঘোল ৮ তোলা, জল ২৪ তোলা, কয়েৎবেল আমরুলশাক, মরিচ, জীরা, চিতামূল মিলিত ২ তোলা, বা শনে জীরা ইহার সহিত প্রস্তুত

মুদ্গযূষই—ঘোলের সহিত নিষ্কাসিত মুদ্গযূষ—গুড়যূষ। গুণ—আমদোষনিবারক, অগ্নিবর্দ্ধক, ও অতিসারনাশক।

খড়্গী—গণ্ডার। গুণ—মাংস—কষায়রস, গুরুপাক, বলকর, পুষ্টিবর্দ্ধক, আয়ুরাস্থাপক, কফবায়ুনাশক, ও বদ্ধমূত্রনিবারক।

খণ্ড—খাঁড় গুড়। গুণ—মধুররস, শীতল, স্নিগ্ধ, মুখপ্রিয়, বলকর, শুক্রবর্দ্ধক, পুষ্টিজনক, বমননিবারক, বাতপিত্তনাশক, কফবর্দ্ধক ও নেত্রহিতকর।

খগুকর্ণ—সকরকন্দ আলু, ও রাঙ্গা আলু, (বজ্রকন্দ) গুণ—মধুররস, পাকে কটু, এবং কফ ও পিত্তের হিতকর।

খণ্ডিক—খাঁসারি কলায় (ত্রিপুট) গুণ—মধুরকষায়রস, শীতল, লঘুপাক, রুক্ষ; ইহা পিত্তশ্লেষ্মকৃত রোগে হিতকর। ইহার বাহ্যপ্রয়োগে পিত্তশ্লেষ্মায় উপকার হয়।

খদির—খয়ের (গায়ত্রী বালতনয়. দন্তধাবন, পথিদ্রুম, তিক্তসার, কটকীদ্রুম, প্রসথ, যূপদ্রু, বালপুত্র, রক্তসার, কর্কটী, জিহ্মশল্য, কুষ্ঠহৃৎ, বলপত্র, খদ্যপত্র, ক্ষিতিক্ষম, সুশল্য, বক্রকণ্টক, যজ্ঞাঙ্গ, জিতাশল্য, কণ্টী, সারদ্রুম, বহুসার, মেধ্য) গুণ—কষায়-তিক্ত-রস, শীতল, পাচক, পিত্তকফনাশক, দন্তোপকারক; ইহা কুষ্ঠ, বিসর্প, কাস, রক্তস্রাব, শোথ, কণ্ডু, ব্রণ, অরুচি, মেদোদোষ, ক্রিমি, মেহ, জ্বর, শ্বিত্র, আমদোষ, পাণ্ডুরোগে হিতকর। নির্য্যাস—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, রুচিকারক, কফবাতনাশক। ইহা ব্রণ, কণ্ঠরোগ মুখরোগে হিতকর।

খরাশ্বা—(ক্ষেত্রযমানী) বনযমানী। গুণ—কটুতিক্ত-রস, কফবাতনাশক; ইহা বস্তিবেদনার নিবারণ করে।

খর্জ্জুর—খেজুর (খরস্কন্ধা, দুষ্প্রধর্ষা, সুরারুহা, নিঃশ্রেণী, কষায়ী, যবনেষ্টা, হরিপ্রিয়া) গুণ—অপক্ক—কষায়রস। পক্ক—মধুর রস, শীতবীর্য্য, স্নিগ্ধ, রুচিকর, গুরুপাক, তৃপ্তিজনক, পুষ্টিকর, বলকর, শুক্রবর্দ্ধক, বিষ্টম্ভজনক; ইহা রক্তপিত্ত, ক্ষত, ক্ষয়, অতিসার, শ্বাস, কাস, মদ, মূর্চ্ছা, মদাত্যয়, দাহ, বাত-পিত্ত-কফ জন্য রোগে হিতকর। মাতি—তিক্ত-কষায়, মধুর-রস, বলকারক শুক্রবর্দ্ধক, বমননিবারক, ক্রিমিনাশক ও মূত্ররোগহর। রস—মধুররস, শীতল, রুচিকর অগ্নিবর্দ্ধক, বলকর, শুক্রজনক, মূত্রকর, মাদক ও বাতশ্লেষ্মনাশক।

খর্পর—উপধাতু—খাপর। গুণ—জারিত খর্পর উপর কটু-কষায়-রস, ক্ষারগুণবিশিষ্ট, লঘু, শীতল, ভেদক, বমনকারক, নেত্রহিতকর। ইহা রক্তপিত্ত বিষদোষ অশ্মরী কুষ্ঠ কণ্ডুরোগে উপকার করে।

খর্পরী তুত্থক—কৃত্রিম রসাঞ্জন বিশেষ (খর্পরী, খর্পরিকা, রসক, চাক্ষুষ্য, অমৃতোৎপন্ন, ও তুত্থ) গুণ—কটুতিক্তরস, অগ্নিবর্দ্ধক, রসায়ন, বলকর পুষ্টিজনক, ত্বগ্‌দোষনাশক। ইহার অঞ্জনরূপে ব্যবহারে চক্ষুর উপকার হয়।

খর্ব্বুজ—খরমুজ (দর্শাঙ্গুল) গুণ—মধুররস, শীতল, গুরুপাক, স্নিগ্ধ, বলকর, শুক্রবর্দ্ধক, মলমূত্রনিঃসারক, বাতপিত্তহর। অম্লমধুররস, ক্ষার গুণ হইলে, রক্তপিত্ত ও মূত্রকৃচ্ছ্র উৎপন্ন করে।

খলিশ—খলশে মাছ (কঙ্কত্রোট, খলেশয়, খলেশ, খশেট) গুণ—মধুর-কষায়-রস, লঘু, রুক্ষ, মলরোধক, বাতপ্রকোপক, শূলনাশক। ইহা আমদোষের কথঞ্চিৎ উপকার করে।

খসতিল—পোস্ত। (খসবীজ, খাখস, সুবীজ, সূক্ষ্মবীজ, সূক্ষ্মতণ্ডুল) গুণ—ঢেঁড়ী—কষায় তিক্তরস, লঘু শীতল, মলরোধক, রুক্ষ-বাতবর্দ্ধক, মাদক অগ্নিবর্দ্ধক, কফবক্তহানিকর; ধাতুশোধক, পুংস্ত্বনাশক। দানা—কষায়-তিক্তরস, গুরুপাক, বলকর শান্তিজনক, কফবর্দ্ধক, বাতনাশক।

খর্জ্জুর-সুরা—খেজুর রসের মদ। গুণ—সুগন্ধি কষায়-মধুর-রস, রুচিকর, লঘু, কফনাশক, কর্ষণ কারক, ইন্দ্রিয়তৃপ্তিকর।

খুরাসানিযমানী—গুণ—কটুরস. উষ্ণবীর্য্য, রুক্ষ, পাচক, গুরুপাক, মলরোধক, মত্ততাজনক, বাতবর্দ্ধক, কফনাশক। যমানীর অন্যান্য গুণও ইহাতে বর্ত্তমান আছে।

---

# গ

গঙ্গাজল—গুণ—পবিত্র, স্বচ্ছ, শীতল, স্বাদু, রুচিকর, পাচক, অগ্নিবর্দ্ধক, প্রজ্ঞাকর ও কফবর্দ্ধক।

গঙ্গাপত্রী—( পত্রী, সুগন্ধা, গন্ধপত্রিকা )—শুষ্ক হইলে, পচা-পাতা। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, বায়ুনাশক, ব্রণরোধক।

গজকর্ণী—হস্তিকর্ণ পলাশ। গুণ—তিক্তরস, মধুর-বিপাক, উষ্ণবীর্য্য, বাতকফনাশক। ইহা শীত-জ্বর, পাণ্ডু, শোথ, ক্রিমি, প্লীহা, গুল্ম, আনাহ, উদর, গ্রহণী অর্শোরোগে হিতকর।

গজপিপ্পলী—গজপিপুল ( করিপিপ্পলী, ইভকণা, কপিবল্লী, কপিল্লিকা, শ্রেয়সী, বসির, গজাহ্বা, কোকবল্লী, ইভোষণা, কুঞ্জরপিপ্পলী, গজোষণা, চব্যফল, চব্যজা, ছিদ্রবৈদেহী, দীর্ঘগ্রন্থী, তৈজসী, বর্ত্তুলী, স্থূলবৈদেহী ) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, কক্ষ, অগ্নিবর্দ্ধক. পাচক, মলরোধক, রসশোধক, ও স্তন্যবর্দ্ধক। পত্র—চই।

গড় লবণ—শাম্বর লবণ ( শুভ্র, পৃথ্বীজ, গড়োত্থ গড়দেশজ, মহারস্ত, সাম্বর, সম্বরোদ্ভব) গুণ—ঈষৎ-অম্লযুক্ত-লবণ-রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, মল-ভেদক, কোষ্ঠশোধক। ইহা অর্শঃ কফ-বায়ুগত রোগে হিতকর।

গণিকাবিকা—(ক্ষুদ্রাগ্নিমন্থ ) গণিয়ারি ( শ্রীপর্ণ, অগ্নিমন্থ, কর্ণিকা, জয়া, তেজোমন্থ, হবির্মন্থ, জ্যোতিষ্ক, পাবক, অরণি, বহ্নিমন্থ, মথন, জয়, গিরিকর্ণিকা, পাবকারণি, অগ্নিমথন, তর্করী, বৈজয়ন্তিকা, অরণীকেতু, শ্রীপর্ণী, কর্ণিকা, নাদেরী, বিজয়া, অনন্তা, নদীজা ) গুণ—তিক্ত-রস, উষ্ণবীর্য্য ; ইহা বায়ু, কফ, শোথ, অগ্নিমান্দ্য, অর্শঃ, মলবিষ্টম্ভ, শ্রান্তির উপশম করে।

গণিকারী—কোঙ্কণদেশজ পুষ্পবিশেষ,—বাসন্তীফুল ( কাঞ্চনপুষ্পী, কাঞ্চনিকা, গন্ধকুসুমা, অলিমোদা বসন্তদূতী, বাসন্তী, মদনমোদিনী ) গুণ—পুষ্প—সুরভি, কামোদ্দীপক, ত্রিদোষনাশক ; ইহা দাহে ও শেষ-রোগে হিতকর।

গুগাত্র—(আতাপি ফল) আতা। গুণ—মধুররস, শীতল, বাতপিত্তনাশক, শ্লেষ্মবর্দ্ধক, পিপাসা-নাশক। ইহা বমন বা বমনবেগ উপশমিত করে।

গণ্ডদূর্ব্বা—গেঁটেদূর্ব্বা (গণ্ডালী, অতিতীব্রা, মৎস্যাক্ষী, গ্রন্থিলা, গ্রন্থিপর্ণী, বারুণী, মীননেত্রা, শ্যামগ্রন্থি, সূচিপত্রা, শ্যামকান্তা, জলস্থা, শকুলাক্ষী, কলায়া, চিত্রা ) গুণ—মধুর-তিক্ত-কষায়-রস, কটুবিপাক শীতল, লঘু, মলরোধক, লোহস্রাবক। ইহা বাত, পিত্ত, জ্বর, দ্বন্দ্বদোষ, ভ্রম, তৃষ্ণা, শ্রম, দাহ, কফ, রক্ত, কুষ্ঠ, রোগেব হিতকব।

গন্ধক—উপধাতুবিশেষ ( গন্ধাশ্ম, সৌগন্ধিক, গন্ধিক, সুগন্ধিক, গন্ধপাষাণ. পামাঘ্ন, শুল্বারি, গন্ধী, গন্ধমোদন, বর, পূতিগন্ধ, সুগন্ধ, দিব্যগন্ধ, গন্ধ, রসগন্ধক, কুষ্ঠারি, ক্রূরগন্ধ, কীটঘ্ন, শর-ভূমিজ ) বক্ত পীত শ্বেত ও কৃষ্ণবর্ণ ভেদে গন্ধক চতুর্ব্বিধ। তন্মধ্যে ঔষধে পীত, ধাতুভস্মে রক্তগন্ধ প্রশস্ত। শ্বেত, কৃষ্ণ গন্ধক বাহ্য প্রয়োগে ব্যব-হার্য্য। গুণ—কটুকষায়রস, কটুবিপাক, উষ্ণবীর্য্য, বিরেচক, রসায়ন। ইহা কণ্ডু, বিসর্প, ক্রিমি, কুষ্ঠ, ক্ষয়, প্লীহা, কফবাতরোগে হিতকর। অশোধিত —কুষ্ঠকব, সন্তাপজনক, কান্তিহর, তেজোহারক, বলনাশক শুক্রশোষক পুষ্টিহানিকর। শোধিত—জ্বরহয়, কুষ্ঠপ্রশামক, অগ্নিকারক, বীর্য্যবর্দ্ধক। ইহা সাতিশয় উষ্ণবীর্য্য।

গন্ধকোলিকা—গন্ধমালতীব ন্যায় গন্ধদ্রব্যবিশেষ। গুণ—সুগন্ধি, তিক্তরস, স্নিগ্ধ, উষ্ণবীর্য্য. ও কফ-নাশক।

গন্ধখেড়ক—( গন্ধবীরণ ) গন্ধবেণা ( ভূতৃণ, রোহিষ, গোময়প্রিয়, গন্ধতৃণ, সুগন্ধ, ভূততৃণ, সুবস, সুবভি, সুগন্ধি,মুখবাস) গুণ—সুগন্ধি, ঈষৎতিক্ত-মধুররস, শীতল, স্নিগ্ধ, রসায়ন। ইহা কফ-পিত্ত-শ্রান্তিনিবারক।

গন্ধতৃণ—গুণ—সুগন্ধি, ঈষৎ-তিক্ত-মধুর-রস, শীত-বীর্য্য, রসায়ন, ইহা কফ পিত্ত শ্রান্তির প্রশামক।

গন্ধনাকুলী—কন্দবিশেষ। গন্ধরাস্না ( মহাসুগন্ধা, সুবহা, সর্পাক্ষী, ফণিহন্ত্রী, নকুলাদ্যা,অহিভুক্, বিষ-মর্দ্দিকা,অহিমর্দ্দনী বিষমর্দ্দনী,মহাহিগন্ধা,অহিলতা) গুণ—কটু-তিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, ত্রিদোষঘ্ন, ক্রিমিনাশক, ব্রণনাশক, জ্বরঘ্ন। ইহা সর্প বৃশ্চিক ইন্দুর মাকড়সা প্রভৃতির বিষনাশক।

গন্ধপত্র—পচাপাতা। গুণ—শীতল, অগ্নিবর্দ্ধক, বায়ু-নাশক।

**গন্ধপলাশী**—কাশ্মীর দেশখ্যাত গন্ধদ্রব্যবিশেষ। (গন্ধশঠী, স্থূলাংখা তিক্তকন্দিকা, বনজা, শঠিকা, বধ্যা, তক্ষক্ষীরী, একপত্রিকা, গন্ধপীতা, পলাশাঙ্গা, গন্ধাঢ্যা, গন্ধপত্রিকা দীর্ঘপত্রা, গন্ধনিশা, দেবমুখ্যা, সুপাকিনী) গুণ—কটু-তিক্ত-কষায়-রস, অনুষ্ণ তীক্ষ্ণ, লঘু, মলরোধক, মুখপরিষ্কারক, বাত-কফ-নাশক; পিত্তবর্দ্ধক, ইহা শোথ, কাস, বমি, শ্বাস ব্রণ, শূল, হিক্কা, গ্রহাবেশে উপকারক।

**গন্ধপ্রিয়ঙ্গু**—গুণ—তিক্তরস, শীতল, তীক্ষ্ণ, শুক্রবর্দ্ধক, কেশহিতকর। ইহা বায়ু, বমন, ভ্রম, দাহ, পিত্ত, রক্ত, জ্বর, মোহ, স্বেদ, কুষ্ঠ, তৃষ্ণা, গুল্ম, মেহ, মেদোরোগে মুখের জড়তায় ও বিষদোষে সবিশেষ উপকারী।

**গন্ধমাংসী**—জটামাংসীবিশেষ (কেশী, ভূতজটা, পিশাচী, পিশাচিকা, পূতনা, ভূতকেশী, লোমশা, জটালা, লঘুমাংসী) গুণ—তিক্তরস, শীতল. বর্ণবর্দ্ধক কফনাশক; ইহা রক্তপিত্ত, কণ্ঠরোগ ভূতজ্বর ও বিষদোষ প্রশমিত করে।

**গন্ধশালি**—সুগন্ধিশালি ধান্য, কলমাশালি (কল্মাষ, গন্ধালু, কলমোত্তম, সুগন্ধি, গন্ধবহুল, সুরভি, গন্ধতণ্ডুল, সুগন্ধিশালি) গুণ—মধুরস, ঈষৎ-বাত-কফবর্দ্ধক, বলকারক, সাতিশয় শুক্রবর্দ্ধক, স্তন্য-জনক, পুষ্টিকারক, গর্ভস্থাপক। ইহা পিত্ত দাহ অরুচি শ্রম রক্তদোষের শান্তিকর।

**গরুড়ী মৎস্য**—গরুই মাছ। গুণ—মধুর-কষায়-রস, লঘুপাক, রুচিকর, অগ্নিবর্দ্ধক, বলকারক, বীর্য্য-জনক; ইহা বাত পিত্ত কফের প্রশামক।

**গরবিষ**—কৃত্রিম সংযোগোৎপন্ন বিষ। গুণ-‐পাণ্ডু-বর্ণত্ব-সম্পাদক, কৃশত্ব-বিধায়ক, অগ্নিমান্দ্যকর। ইহা দ্বারা কাস শ্বাস জ্বর প্রভৃতি বিবিধ রোগের উৎপত্তি হয়।

**গরুড়শালী**—পক্ষিরাজ ধান। গুণ—সুগন্ধকারী লঘু-পাক, কফ-পিত্ত-নাশক। ইহা শ্বাস, শূল, গ্রহণী, গুল্ম, কুষ্ঠরোগে হিতকর।

**গর্গর মৎস্য**—গাগর মাছ। গুণ—মধুররস, শীতল, স্নিগ্ধ; ইহা বাত-পিত্ত-নাশক ও কফবর্দ্ধক।

**গর্জ্জর**—কন্দবিশেষ, গাজর (পিত্তমূল, পীতকন্দ, সুমূলক, স্বাদুমূল, সুপীত, নারঙ্গ, পীতমূলক) গুণ—ঈষৎ-কটু-রসযুক্ত-মধুররস, রুচিকর; কফ-পিত্ত-নাশক; ইহা আধ্মান, ক্রিমি, শূল, দাহ তৃষ্ণার প্রশামক।

**গর্দ্দভ**—গাধা। গুণ—মাংস—কিঞ্চিৎ গুরুপাক, বলকারক। বন্য-গর্দ্দভ-মাংস—রুচিকারক, শৈত্য জনক বলকর, বীর্য্যবর্দ্ধক। মূত্র—কটুতিক্তরস, ক্ষারগুণযুক্ত, উষ্ণ, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, ইহা কফ, মহাবাত, ভূতাবেশ, কম্পন, উন্মাদ, ক্রিমি, গ্রহণী, রোগে হিতকর। দুগ্ধ—মধুরাম্ল-রস, রুক্ষ, অগ্নি-বর্দ্ধক, বলকর; ইহা বায়ু শ্বাসের হিতকর। গর্দ্দভী-দুগ্ধদধি—মধুরাম্লরস, উষ্ণবীর্য্য, রুক্ষ, লঘু-পাক, অগ্নিবর্দ্ধক, পাচক, রুচিকর বাতপ্রশামক। নবনীত—কষায়রস, উষ্ণবীর্য্য, লঘুপাক, অগ্নি-বর্দ্ধক, বলকর; ইহা বাত-কফ-নাশক। ঘৃত—কষায়রস, উষ্ণবীর্য্য, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, বল-কারক, কফনাশক, ও মূত্রদোষনিবারক।

**গর্ভদাত্রী**—পুষ্পদাত্রী গুল্মবিশেষ (পুত্রদা, প্রজাদা অপত্যদা, সৃষ্টিপ্রদা, প্রাণিমাতা, কল্পদ্রুমসন্নিভা, প্রাণদাতা) গুণ—মধুররস, শীতবীর্য্য, পিত্তনাশক, গর্ভজনক। ইহা স্ত্রীগণের রক্তোদোষ, দাহ শ্রান্তি উপশমিত করে।

**গর্মুটিকা**—মাড়ুয়া ঘাস, মাড়ুয়া ধান। গুণ—মধুর-রস, শীতবীর্য্য, বিরেচক, রুচিকর, পশুদিগের দুগ্ধ-বর্দ্ধক, ইহা রক্তদোষ দাহের নিবারণ করে।

**গবয়**—গোসদৃশ কূলেচর মৃগ। গুণ—মাংস—মধুর-রস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, রুচিকর, বলজনক, শুক্র-বর্দ্ধক, পুষ্টিকর, কাসনাশক, কফ-পিত্ত-জনক ও রতিশক্তি-বর্দ্ধক।

**গবাচী**—পঙ্কাল মৎস্য। গুণ—গুরুপাক, অজীর্ণকর, শ্লেষ্মবর্দ্ধক।

**গবেধুকা**—দিবধান্য—দেধান (গবেধু, গবেড়ুকা, গবেধু, কুন্ত, ক্ষুদ্রা, গোজিহ্বা, গুন্দ্র, গুল্ম) গুণ—মধুর-কটু-রস, কফনাশক, শরীর-কার্শ্য-কর।

**গাম্ভারী**—গামার গাছ (সর্ব্বতোভদ্রা, কাশ্মরী, মধুপর্ণিকা, শ্রীপর্ণী, ভদ্রপর্ণী, কম্ভারিকা, ভদ্রা, গোপভদ্রিকা, কুমুদা, সদাভদ্রা, কৃষ্ণফলা, কৃষ্ণবৃন্তিকা কৃষ্ণবৃন্তা, হীরা, স্নিগ্ধপর্ণী, সুভদ্রা, কম্ভারী ক্ষীরিণী, বিদারিণী, মহাভদ্রা, মধুভদ্রা, স্বরভদ্রা, কৃষ্ণা, অশ্বেতা, রোহিণী, পুষ্টি, স্থূলত্বচা, মধুমতী, সুফলা, মোদিনী, মহাকুমুদা, সুদৃঢ়ত্বচা)

গুণ—কটু-তিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, গুরুপাক, অগ্নিবর্দ্ধক, পাচক, মলভেদক; ইহা ভ্রম, শোথ, তৃষ্ণা, আমশূল, জ্বর, দাহ ও বিষ দোষে উপকার করে। মূল—উষ্ণ, চিত্তবিকারকর। পক্কফল—মধুর-তিক্ত-রস, গুরুপাক, মলরোধক, শীতল, স্নিগ্ধ, রসায়ন, কেশোপকারী, পুষ্টিজনক, শুক্রবর্দ্ধক; ইহা বায়ু, পিত্ত, দাহ, তৃষ্ণা, ক্ষত, ক্ষয় বাতরক্ত রোগে হিতকর।

গিরিকদলী—পাহাড়ে দয়াকলা (গিরিরম্ভা, পর্ব্বতমোচা, অরণ্যকদলী, বহুবীজা, বনরম্ভা, গিরিজা, গজবল্লভা) গুণ—মধুররস, শীতবীর্য্য, গুরুপাক, দুর্জ্জর, বলকর, রুচিকর, বীর্য্যবর্দ্ধক। ইহা তৃষ্ণা, দাহ, শোষ রোগে হিতকর।

গিরিকর্ণী—কৃষ্ণাপরাজিতা। গুণ—তিক্তরস, শীতল, ত্রিদোষনাশক, পিত্তজন্য উপদ্রবনিবারক, চক্ষুর্হিতকর, বিষদোষনাশক।

গুগ্গুলু—(কুম্ভ, উলূখলক, কৌশিক, পুর, কুম্ভোলু, কুম্ভোলূখলক, গুগ্গুলু, জটায়ু, কলনির্য্যাস, দেবধূপ, সর্ব্বসহ, মহিষাক্ষ, পলঙ্কষা, উষ, উদূখলক, কুম্ভী, কুম্ভী, উদ্দীপ্র, যবনদ্বিষ্ট, ভবাভীষ্ট নিশাটক, জটাল, পুট, ভূতহর, শিব, শাম্ভব, দুর্গ, বাতুঘ্ন, মহিষাক্ষক, দেবেষ্ট, মরুদ্বিষ্ট, রক্ষোহা, রক্ষগন্ধক, দিব্য) সাধারণ গুগ্গুলু, কণ গুগ্গুলু, ভূমিজ গুগ্গুলু—এই ত্রিবিধ। অপরতঃ মহিষাক্ষ মহানীল, কুমুদ, পদ্ম, হিরণ্য—এই পঞ্চনামভেদে পঞ্চবিধ। ভ্রমরবর্ণ গুগ্গুলু মহিষাক্ষ; গাঢ় নীলবর্ণ গুগ্গুলু মহানীল, কুমুদ-সদৃশ-বর্ণযুক্ত কুমুদ, মাণিক্যবর্ণ, পদ্ম, ও স্বর্ণবর্ণ গুগ্গুলু হিরণ্য নামে অভিহিত। নব-গুগ্গুলু ঔষধার্থক প্রশস্ত। গুণ—শোধিত—কটুতিক্ত রস, উষ্ণবীর্য্য, সুগন্ধি, পিচ্ছিল, পুষ্টিকর, শুক্রবর্দ্ধক, রসায়ন; ইহা কফ বায়ু, কাস, ক্রিমি, বাতোদর, প্লীহা, শোথ, অর্শোরোগে হিতকর। পুরাতন গুগ্গুলু বীর্য্যহীন ও বমনকারক হয়।

গুচ্ছকন্দ—খাদ্য কন্দবিশেষ তৈলমারু। গুণ—মধুররস, শীতল, শুক্রবর্দ্ধক, তৃপ্তিজনক ও দাহনাশক।

গুচ্ছকরঞ্জ—(স্নিগ্ধদল, গুচ্ছপুষ্পক, নন্দী, গুচ্ছী, স্নিগ্ধপত্রক, সানন্দ, দন্তধাবন) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য; ইহা বায়ু, কণ্ডু, বিচর্চ্চিকা, কুষ্ঠ, ব্রণদোষ, বিষদোষে সবিশেষ উপকার করে।

গুঞ্জা—কুঁচ (গুঞ্জিকা, কাকচিঞ্চী, কৃষ্ণলা, শাম্মুচূড়া, রক্তিকা কাকণন্তিকা, কাকাদনী, কাকতিক্তা, কাকজঙ্ঘা, শিখণ্ডিনী, কাকতুণ্ডিকা, কক্ষা, কনীচি, কাকা, কাকিনী, কাকজিহ্বা, কৃষ্ণালক, কাকিনী, কাঞ্চী, চূড়ামণি, সৌম্যা, শিখণ্ডী, অরুণা, তাম্রিকা, শীতপাকী, উকটা, কৃষ্ণচূড়িকা, রক্তা, কাম্বোজী, ভীলভূষণা, বক্রা, শ্যামলচূড়া, কাকচিঞ্চিকা) ইহা শ্বেত রক্তভেদে দ্বিবিধ। গুণ—তিক্তরস, উষ্ণবীর্য্য, শুক্রবর্দ্ধক, বলকর, কেশোপকারক, ক্ষবথুজনক; ইহা বায়ু, পিত্ত, জ্বর, মুখশোষ, ভ্রম, শ্বাস, তৃষ্ণা, মদ, কণ্ডু, ব্রণ, ক্রিমি, ইন্দ্রলুপ্তক, (টাক) নেত্ররোগ শিরোরোগে হিতকর।—মূল—উপবিষজাতীয় বিষাক্ত পদার্থ।—বমনকর। পত্র—শূলের ও বিষদোষের প্রশমন করে।

গুড—ইক্ষুরস অগ্নিজ্বালে ঘনীভূত হইলে, গুড় হয়; (ইক্ষুসার মধুর, রসপাকজ, খণ্ডজ, দ্রব্যজ, সিদ্ধ, মোদক, অমৃতসারজ, শিশুপ্রিয়, সিতাদি, অরুণ, রসজ, ইক্ষুরসক্কাথ, গণ্ডোল, মধুবীজক, গুল, স্বাদুখণ্ড, স্বাদু) গুণ—মধুররস, গুরুপাক, স্নিগ্ধ, বলকর, ক্রিমিজনক, কফবর্দ্ধক, বায়ুনাশক, মূত্রশোধক, অপরিষ্কৃত গুড়—মেদ, মাংস, ক্রিমি, শ্লেষ্মা বর্দ্ধিত করে। নব গুড় হইতে পুরাতন গুড় অধিকতর গুণকর; পুরাতন গুড় লঘুপাক, অগ্নিবর্দ্ধক, পুষ্টিকর, বলজনক, রক্তপিত্তপ্রসাদক; ইহা গুল্ম, অর্শঃ, অরোচক, প্লীহা, যকৃৎ, কামলা, পাণ্ডু, বায়ুরোগে হিতকর। ইহাতে শ্লেষ্মবৃদ্ধি হয় না।

গুড়ত্বক্—দরুত্বগ্বিশেষ, দারুচিনী (সুতকট. ভৃঙ্গ, ত্বক্পত্র, বরাঙ্গক, ত্বচ, বোল, ত্বচা, পত্র, হৃদ্য, সুরভিবল্কল, উৎকট, চোচ, ত্বক্পত্র) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, লঘুপাক, রুক্ষ, পিত্তবর্দ্ধক, শুক্রনাশক, ইহা অরুচি, কণ্ডু, বস্তিদোষ, অর্শঃ, ক্রিমি, পীনস, আমবাত, কফ-বায়ুর প্রশমন করে।

গুড়ূচী—লতাবিশেষ, গুলঞ্চ (বৎসাদনী, ছিন্নরুহা, তন্ত্রিকা, অমৃতা, জীবন্তিকা, সোমবল্লী, বিশল্যা, মধুপর্ণী, গুড়ূচী, বাতবক্তারি, পরমোদ্ধরা, পিত্তঘ্নী, উদ্ধারা, তন্ত্রী, নির্জ্জরা, কুণ্ডলা, চক্রলক্ষণা, অমৃতবল্লী, বরা, জ্বরারি, শ্যামা, সুরকৃতা, মধুপর্ণিকা, ছিন্নোদ্ভবা, অমৃতলতা রসায়নী, ছিন্না, সোমলতিকা, ভিষক্প্রিয়া, কুণ্ডলিনী, বয়ঃস্থা, নাগ-

কুমারিকা, ছগ্নিকা, চন্দ্রহাসা, অমৃতসম্ভবা) গুণ—কটু-তিক্ত-কষায়-রস, মধুরপাক, উষ্ণবীর্য্য, লঘু, রসায়ন, মলরোধক, অগ্নিবর্দ্ধক, বলকারক; ইহা পিত্ত, কফ, আমদোষ, পিপাসা, দাহ, পাণ্ডু, কাস, কামলা, বাতরক্ত, জ্বর, ক্রিমি, বমি, প্রমেহ, শ্বাস, অর্শঃ, মূত্রকৃচ্ছ্র, হৃদ্রোগের প্রশামক। পত্র—কটু-তিক্ত-কষায়-রস, মধুরবিপাক, লঘু, উষ্ণবীর্য্য, রসায়ন, জ্বরনাশক, অগ্নিবর্দ্ধক, বলকর, মলরোধক। ইহা দাহ তৃষ্ণা প্রমেহ কামলা কণ্ডুকুষ্ঠ রোগে হিতকর।

গুণ্ড—কসেরুতৃণ (কাণ্ডগুণ্ড, দীর্ঘকাণ্ড, ত্রিকোণক, ছত্রগুচ্ছ, অসিপত্র, নীলপত্র, ত্রিধারক) ইহার মূলকন্দ কসেরু বা কেশুর। ইহার কন্দ ক্ষুদ্র বৃহৎ ও গোলাকার ভেদে ইহা ত্রিবিধ। গুণ—কন্দ—মধুররস, শীতল; কফ পিত্ত অতিসার দাহ রক্তদোষে হিতকর। মধ্যস্থূল কসেরু গুণপ্রধান।

গুণ্ডালা—গুল্মবিশেষ (জলোদ্ভবা গুচ্ছবধ্রা জলাশয়া) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, শোষনাশক, ব্রণ-নিবারক।

গুণ্ডাসিনী—তৃণবিশেষ (গুণ্ডলা গুণ্ডালা গুচ্ছ-মূলিক চিপিটা তৃণপত্রী যবাসা পৃথুলা বিষ্টরা) গুণ—কটু-তিক্ত-মধুররস, উষ্ণবীর্য্য, পশুপ্রাণ-নাশক। ইহা দাহ পিত্ত শ্রান্তি শোথ ব্রণদোষের নিবারণ করে।

গুন্দ্র—শর (পটরক, অচ্ছ, শৃঙ্গবেরাহ্ব, মূলক) গুণ—মধুর-কষায়-রস, শীতল, স্তন্যবর্দ্ধক, মূত্রশোধক, রজোদোষনাশক, রক্তপিত্তহর, মূত্রকৃচ্ছ্রপ্রশামক।

গুবাক—সুপারি (ঘোণ্টা, পূগ, ক্রমুক, খপুর, গূবাক, কপীতন, ক্রমু, ক্রমুকী, পূগবৃক্ষ, দীর্ঘপাদপ, দৃঢ়, বল্কল, বল্কতরু, চিক্কণ, পূগী, অকোট, তন্ত্রসার, সুরঞ্জন, গোপফল, রাজতাল, ছটাফল, করমট্ট, চিক্কণী, চিক্কা, চিক্কণ, শ্লক্ষক, উদ্বেগ, পূগীফল) গুণ—কষায়রস, শীতল, রুক্ষ, গুরুপাক, অগ্নিবর্দ্ধক, মত্ততাজনক, মুখের বিরসতানাশক, ক্রিমিনিবারক, সঙ্কোচক, কফ পিত্তনাশক। আর্দ্র ফল—গুরুপাক, শ্লেষ্মবর্দ্ধক, অগ্নিনাশক, দৃষ্টিশক্তির হানিকর। স্বিন্নফল—ত্রিদোষনাশক। অপক্কফল—কষায়রস, বিরেচক, মুখকণ্ঠশোধক উদরাধ্মানকর; ইহা শ্লেষ্মা পিত্ত রক্ত আমদোষ প্রশমিত করে।

শুষ্কফল—বিরেচক, পাচক, রুচিকারক, কণ্ঠ-শোধক।—পুষ্প-কষায়-মধুর-রস, গুরুপাক। শিরঃ-কোমল-পল্লব (মাতি)—মধুর-তিক্ত-কষায়রস, বলকর, শুক্রবর্দ্ধক, মূত্রদোষনাশক, মলভেদক ও মাদক।—নির্য্যাস—অম্লরস, ক্ষারগুণযুক্ত, গুরু-পাক, উষ্ণবীর্য্য, মাদক, বাতনাশক ও পিত্তবর্দ্ধক;

গুহাশয় সিংহব্যাঘ্রাদি গুহাবাসী প্রাণী। গুণ—মাংস—মধুররস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, গুরুপাক, বল-কর, বায়ুনাশক; অর্শঃ ক্ষয় ও নেত্ররোগে হিতকর।

গৈরিক—গিরিমাটী (রক্তধাতু, গিরিধাতু, গবেধুক, ধাতু, সুরঙ্গধাতু, গিরিমৃদ্ভব, বনালক্ত, গবেরুক, প্রত্যশ্ম, গিরিমৃৎ, লোহিতমৃত্তিকা, গিরিজ) আয়স গৈরিক ও স্বর্ণগৈরিক ভেদে দ্বিবিধ। (স্বর্ণগৈরিক, স্বর্ণধাতু, শিলধাতু, সুরক্তক, সন্ধ্যাভ্র, বভ্রুধাতু)—গুণ—মধুর-কষায়-রস, শীতল, স্নিগ্ধ, দৃষ্টিশক্তিবর্দ্ধক; ইহা দাহ পিত্ত কফ হিক্কা রক্ত-স্রাব বিষদোষের নিবারণ করে।

গোকর্ণ—কুলেচর মৃগবিশেষ, গোহরিণ। গুণ—মাংস কোমল, মধুররস, মধুরবিপাক, স্নিগ্ধ, কফনাশক, রক্তপিত্তনিবারক।

গোকর্ণিকা - কৃষ্ণাপরাজিতা। গুণ—কটু-তিক্ত-কষায়-রস, শীতল, বিরেচক, বুদ্ধিজনক, নেত্রহিত-কর। ইহা ত্রিদোষ শিরঃশূল শূল দাহ কুষ্ঠ শোথ ক্রিমি ব্রণ পিত্ত কফ বিষদোষ প্রশমিত করে।

গোজিহ্বা - শাকবিশেষ,—দাড়িশাক, (দার্ব্বিকা, দর্ব্বিকা, কুবসা, দার্ব্বিপত্রিকা, দর্ব্বী, গোজিহ্বিকা, খরপত্রী, বাতোনা অধোমুখা অধঃপুষ্পী অনড়-জিহ্বা) গুণ—কটুরস, তীক্ষ্ণ, শীতল, লঘু, মল-রোধক, বাতবর্দ্ধক, কফ-পিত্ত-নাশক, ইহা প্রমেহ কাস রক্ত ব্রণ জ্বর দন্তবিষের প্রশামক।—কোমলপত্র—মধুর-কষায়-তিক্ত-রস, মধুর-বিপাক।

গোদাবরীজল—গুণ—পথ্য—বাতজ ও পিত্তজ-রোগের শান্তিকর রক্তদোষহর; সাতিশয় অগ্নি-বর্দ্ধক। ইহা কুষ্ঠাদি দুষ্টরোগের উপশম করে।

গোদুগ্ধ—গুণ—মধুররস, স্নিগ্ধ, রুচিকর, পথ্য কান্তি-কর, বলবর্দ্ধক, পুষ্টিকর, আয়ুবর্দ্ধক, রসায়ন, মেধা-বুদ্ধি, বর্দ্ধক; ইহা বাতপিত্ত রক্তদোষ ত্রিদোষ হৃদ্রোগ বিষদোষ নিবারণ করে। সমবর্ণবৎস-প্রসবিনী উন্নতশৃঙ্গা গবীর দুগ্ধ উৎকৃষ্ট। মৃত-

বৎসা বা তরুণপ্রসূতি গবীর দুগ্ধ নিকৃষ্ট। প্রত্যূষ-দোহন-লব্ধ দুগ্ধ—সাতিশয় গুরুপাক দুর্জ্জর ও বিষ্টম্ভী।—সূর্য্যোদয়ের পর প্রথম প্রহরের দোহন-লব্ধ দুগ্ধ—হিতকর। তজ্জাত দধি—অম্ল-মধুররস, মধুরবিপাক, শীতল, স্নিগ্ধ অগ্নিবর্দ্ধক; মলরোধক, বলকারক, গুরুপাক, অরুচিনাশক, বাতরোগনিবারক; ইহা মেদ, শুক্র, শ্লেষ্মা, রক্ত-পিত্ত, অগ্নি-শোথের বৃদ্ধিকর। তজ্জাত নব-নীত—সর্ব্বদোষনাশক, বলবর্দ্ধক পুষ্টিকর। তজ্জাত ঘৃত—মধুরবিপাক রুচিকর, অগ্নিবর্দ্ধক, পুষ্টিজনক, পিত্তনাশক, শ্রান্তিনিবারক, দেহের স্থৈর্য্যসম্পাদক, বাত-শ্লেষ্ম-নাশক; ইহা বল, মেধা, বুদ্ধি, কান্তি, স্মৃতি বৃদ্ধি করে। তজ্জাত তক্র—মধুর-অম্ল-রস, ত্রিদোষনাশক, উত্তমপথ্য, অগ্নিবর্দ্ধক, রুচিকর। ইহা অর্শঃ গ্রহণী উদর-রোগের হিতকর।

গোধা—গোসাপ। জলজ ও স্থলজ ভেদে দ্বিবিধ। গুণ—সারস—মধুরবিপাক, শীতল, স্নিগ্ধ, শুক্র-বর্দ্ধক, পিত্তনাশক, বলকর, রক্তজনক; ইহা বাত, কাস, শ্বাস, রক্তপিত্ত ও অর্শোরোগে হিতকর।

গোধাপদী—(হংসপদী) গোয়ালেলতা (সুবহা, গোধা-ঙ্ঘ্রি, ত্রিফলই, ত্রিপদী, মধুস্রবা, হংসপাদী, গোধা-পদিকা, হংসবতী, চিত্রপদা কীটমাতা হংসপদিকা, হংসাঙ্ঘ্রি, বক্রপাদী, ত্রিপদা, ঘৃতমণ্ডলিকা, বিশ্বগ্রন্থি, ত্রিপদিকা, ত্রিপাদী, কীটমারী, কর্ণাটী, তাম্রপাদী, বিক্রান্তা, ব্রহ্মাদনী, পদাঙ্গী, শীতাঙ্গী, সুতপাদিকা, সঞ্চারিণী, পদিকা, প্রহ্লাদী কীট-পাদিকা, ধার্ত্তরাষ্ট্রপদী গোধাপদিকা) গুণ—কটুরস, শীতল, গুরুপাক,রসায়ন, ইহা বিষদোষ, ভূতাবেশ, ভ্রান্তি, অপস্মার, বিসর্প, দাহ, অতিসার, অগ্নি-রোহিণী রোগে হিতকর। পত্র—ক্ষতনাশক।

গোধূম—শূকধান্যজাতীয় শস্য। গম (সুমন, গোধূম, বহুদুগ্ধ, অপূপ, ম্লেচ্ছভোজন, নিস্তুসক্ষীর, রসাল, সুমনাঃ; মহাগোধূম, মধূলী ও নন্দীমুখ—এই তিন প্রকার ভেদ। গুণ ঈষৎ-কষায়যুক্ত-মধুররস, শীতল, স্নিগ্ধ, গুরুপাক, বিষ্টম্ভী,বিরেচক, বলকারক, শুক্রবর্দ্ধক, পুষ্টিজনক, দেহের স্থিরতা-কারক, আয়ুর্ব্বর্দ্ধক, রুচিকর, বাতপিত্তনাশক; ইহা ভগ্নস্থান-সংযোজক। তরুণ গোধূম—আম কর, শ্লেষ্মজনক। কাঁজী—রুচিকর, অগ্নিবর্দ্ধক, পাচক, শূলনাশক, কফঘ্ন, বায়ুনাশক; ইহা আম-দোষ দাহ ও শ্রান্তির নিবারণ করে।

গোধূমক্ষীরিকা—সুজীর পায়স। গুণ—মধুররস, শীতল, গুরুপাক, শুক্রবর্দ্ধক, বলকারক, পিত্ত-নাশক, বাত-কফ-বর্দ্ধক।

গোপালকর্কটী—কুন্দরুকী,কেহুড়া, গোয়াল কাঁকড়ী। (বন্ধ্যা, গোপকর্কটিকা, ক্ষুদ্রের্ব্বারু, ক্ষুদ্রফলা, গোপালী, ক্ষুদ্রচির্ভিটা) গুণ—মধুররস, শীতল, পিত্তনাশক; ইহা মূত্রকৃচ্ছ্র, অশ্মরী, মেহ, দাহ শোষরোগে হিতকর।

গোমাংস—গুণ—অত্যন্ত গুরুপাক, তীক্ষ্ণাগ্নিপাচ্য, শ্রান্তিনাশক, বায়ুনিবারক। ইহা বিষমজ্বর, পীনস, শুষ্ককাস, শ্বাস, প্রতিশ্যায়, মাংসক্ষয় রোগে উপকার করে।

গোমূত্র—গবীমূত্র—চোনা (গোজল, গোহস্ত, গোনি-ষ্যান্দ, গোদ্রব) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, ক্ষারাগুণযুক্ত, লঘু অগ্নিবর্দ্ধক, ত্রিদোষনাশক; ইহা শূল, গুল্ম, উদর, আনাহ, কণ্ডু, নেত্ররোগ, মুখ-রোগ কিলাস, কুষ্ঠ, শ্বাস, শোথ, পাণ্ডু, কামলা, অতিসার, মূত্ররোধ, ক্রিমি, প্লীহা, মলরোধ, ত্বগ্‌দোষের নিবারক। ইহা কর্ণশূলের শান্তিকর।

গোমূত্রিকা—তৃণবিশেষ। গুণ—রক্তবর্ণ, মধুররস, শুক্রবর্দ্ধক। ইহা গবীর দুগ্ধবর্দ্ধক।

গোমেদ—রক্তবর্ণ মণিবিশেষ (পীতরত্ন, রাহুরত্ন, তমোমণি, স্বর্ভানব, পিঙ্গস্ফটিক) গুণ—অম্লরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, পাচক, বাতপ্রকোপ-নাশক; ইহার ধারণে পাপ নষ্ট হয়।

গোবক্ষ তুম্বী—গোললাউ। গুণ—মধুররস, শীতল, গুরুপাক, রুচিকর, সন্তর্পণ। ইহা পুষ্টিকর, বল-বর্দ্ধক ও বীর্য্যজনক।

গোরক্ষ দুগ্ধী—গুল্মবিশেষ (গোরক্ষী, তাম্রদুগ্ধ, বহু-পত্রী রসায়নী, অমৃতা, জীবা, অমৃতসঞ্জীবনী) ইহা মধুররস, শীতল, শুক্রবর্দ্ধক।

গোবক্ষী—বৃহৎ-গুল্ম-বিশেষ (সর্পদণ্ডী, দীর্ঘদণ্ডী, সুদণ্ডিকা, চিত্রলা, গন্ধবহুলা, গোপালী, পঞ্চ-পর্ণিকা) গুণ—মধুর-তিক্ত-রস, শীতল,পিত্তনাশক; ইহা জ্বর, বমন, বিস্ফোটক, দাহ, অতিসার রোগে হিতকর।

**গোরোচনা**—(বাঞ্ছনীয়া, বন্ধ্যা, রোচনা, রুচি, রুচিরা, শোভনা, শোভা, রোচনী, পিঙ্গ্যা, মঙ্গলা, মঙ্গল্যা, শিবা, পীতা, গোতমী, গব্যা, চন্দনীয়া, কাঞ্চনী, মেধ্যা, মনোরমা, শ্যামা, রমা, ) গুণ—তিক্তরস, শীতল, পাচক, রুচিকর ; ইহা ক্রিমি, কুষ্ঠ, বিষদোষ, ভূতগ্রহ, গ্রহোন্মাদ, গর্ভস্রাব, ক্ষত, রক্তস্রাব প্রশমিত করে।

**গোলোমিকা**—গুল্মবিশেষ গন্ধল ( গোধূমী, গোজ্ঝা, ক্রোষ্টুক, পুচ্ছিকা, গোলোমিকা, গোসম্ভবা, প্রস্তরিণী, গোলোমী) গুণ—কটুতিক্তরস, শীতল, অগ্নিবর্দ্ধক, ত্রিদোষনাশক, আমদোষনিবারক।

**গোক্ষুর**—ক্ষুদ্র গুল্মবিশেষ। ত্রিকণ্ট, স্থলশৃঙ্গাট, গোকণ্ট, ত্রিকণ্টক, ত্রিপুট, কণ্টকফল, ক্ষুর, গোক্ষুর, পলঙ্কষা, ইক্ষুগন্ধা, শ্বদংষ্ট্রা, স্বাদুকণ্টক, গোকণ্টক, বনশৃঙ্গাট, গোক্ষুরী বিকণ্টক, গোক্ষুর, ত্রিকট, ইক্ষুর, ক্ষুরক, ষড়ঙ্গ, কণ্টী ) গুণ—মধুররস, শীতল, বলকারক পুষ্টিজনক, রসায়ন, অগ্নিবর্দ্ধক, বস্তিশোধক, শুক্রবর্দ্ধক ; ইহা মেহ, মূত্রকৃচ্ছ্র, অশ্মরী, শ্বাস, কাস, হৃদ্রোগ, বিদাহ, বায়ুরোগের প্রশামক। বীজ—শীতল, মূত্রকর, শুক্রবর্দ্ধক, শুক্রমেহ মূত্রকৃচ্ছ্র শোথরোগে বিশিষ্ট প্রশামক। পত্র—তিক্তরস শুক্রবর্দ্ধক, স্রোতঃশোধক। ক্ষার—মধুররস, শীতল, শুক্রবর্দ্ধক, বায়ুনাশক ও স্রোতঃশোধক।

**গৌড়সীধু**—গুড়জাত তীক্ষ্ণ মদ্য। গুণ—মধুর-কষায়-রস; পাচক, অগ্নিবর্দ্ধক।

**গৌড়াসব**—গুড়জাত আসব। গুণ—অগ্নিবর্দ্ধক, তৃপ্তিকর, মূত্রনিঃসারক।

**গৌড়ী**—গুড়জাত মদ্য ( বারুণী ) গুণ—মধুরাম্ল-কষায়-রস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, বলকর, বায়ুনাশক, পিত্তবর্দ্ধক, তৃপ্তিকারক, মলভেদক ; ইহা অজীর্ণ, শূল, পাণ্ডু, অর্শঃ, শ্বাসরোগে হিতকর।

**গৌরচণক**—সাদাছোলা। গুণ—মধুররস, শীতল, গুরুপাক, রুচিকর, বলবর্দ্ধক, রক্তপিত্তনাশক।

**গৌরজীরক**—শ্বেতজীরক ( অজাজী, শ্বেতজীরক, কর্ণাহ্বা, কণজীরকণা, সিতদীপ্যা, দীর্ঘকণা, সিতজাজী গৌরজাজী ) গুণ—মধুরকটুরস, শীতল, অগ্নিবর্দ্ধক, রুচিকর, চক্ষুর্হিতকর। ইহা ক্রিমি আধ্মান বিষদোষে উপকার করে।

**গৌরষষ্টিক**—শ্বেতবর্ণ ষাটধান। গুণ—মধুররস, শীতল, অগ্নিবর্দ্ধক, রুচিকারক, দোষনাশক, বলবীর্য্য-বর্দ্ধক।

**গৌরসর্ষপ**—শ্বেতসর্ষপ, সাদারাই ( গৌর, অনর্থ, সিদ্ধার্থ, ভূতনাশক, কটুস্নেহ, গ্রহঘ্ন, কণ্ডুঘ্ন, রাজিকাফল, গুরুঘ্ন, তীক্ষ্ণ, খুরাধাধ্য, রক্ষোঘ্ন, কুষ্ঠনাশক, সিদ্ধপ্রয়োজন, সিদ্ধসাধন, সিতসর্ষপ ) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, রুচিকর, রক্তপিত্তকর। ইহা কফ কণ্ডু, কুষ্ঠ, বাতরক্ত, ক্রিমি, কোঠ, গ্রহদোষ মলদোষ, বিষদোষ ও ব্রণরোগের হিতকর। ইহার বাহ্য-প্রয়োগে ফোস্কা হয়। বাহ্যপ্রয়োগে যকৃৎ, প্লীহা, বাতবেদনার প্রশমন হয়।

**গৌরসুবর্ণ**—নটেশাক বিশেষ (স্বর্ণ, সুগন্ধিক, ভূমিজ-বারিজ, হ্রস্ব, গন্ধশাক, কটুশৃঙ্গাল, চূর্ণশাকাঙ্ক ) গুণ—শীতল ; ইহা কফ, পিত্ত, জ্বর, দাহ, অরুচি, ভ্রান্তি, রক্তদোষ, শ্রান্তির উপশম করে।

**গ্রন্থিপর্ণ**—গেটেলা ( শুক, বর্হিপুষ্প, স্থৌনেয়, কুক্কুর, বর্হীপুষ্প, বর্হ, শুকবর্হ, স্থৌনেয়ক, কুশপুষ্প, গুল্মক, বর্হিকুসুম, বিশীর্ণাখ্য, স্বরোমগুচ্ছক, বর্হি, শুকপুচ্ছ, শুকচ্ছদ) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, লঘু, অগ্নিবর্দ্ধক, তীক্ষ্ণ। ইহা কফ, কণ্ডু, শ্বাস, বায়ু বিষদোষে হিতকর।

**গ্রাম্যকুক্কুট**—পালিত কুঁকড়া। গুণ—মাংস—মধুররস, স্নিগ্ধ, গুরুপাক, অগ্নিবর্দ্ধক, বাতনাশক, বলবীর্য্যাদিবর্দ্ধক।

**গ্রাম্যমৃগ**—ছাগমেষাদি। গুণ—মাংস—মধুররস, মধুরবিপাক, অগ্নিবর্দ্ধক, বলকর, বায়ুরোধক।

**গ্রাম্যবরাহ**—পালিত শূকর। গুণ—গুরুপাক, বলকর, বীর্য্যজনক, মেদোবর্দ্ধক।

---

## ঘ।

**ঘণ্ট**—ব্যঞ্জনবিশেষ। গুণ—রুচিকর, বলকারক ও বায়ুনাশক।

**ঘণ্টক**—ঘেঁটুফুল ( ঘণ্টকর্ণ, ঘণ্টকণ্টক ) মূল—কটু-বিপাক, কফনাশক, পিত্তকারক।

**ঘর্ঘরজল**—গুণ—শীতল, অগ্নিবর্দ্ধক, রুচিকর, পথ্য, বলবর্দ্ধক, এবং ক্ষীণাঙ্গপুষ্টিকর।

ঘৃত—( আজ্য, হবিঃ, সর্পিঃ, পুরোডাশ, তোয়দ, বহ্নিভোগ্য, পীথ, পবিত্র, নবনীতক, অমৃত, অভিঘার, হোম্য, আয়ুঃ ও তৈজস) গুণ—আয়ুর্ব্বর্দ্ধক, দেহদার্ঢ্যকর, অত্যন্তবলকর, শীতনাশক, পথ্য ; ইহা কান্তি সৌকুমার্য্য, বুদ্ধি, স্মৃতি, প্রভৃতির বৃদ্ধিকর। তরুণ ঘৃত—বলক্ষয়ে সন্তর্পণ-ভোজনে শ্রান্তিতে রক্তপিত্তে নেত্ররোগে, পাণ্ডু কামলা রোগে ক্ষয়ে বিশিষ্ট উপকার করে ; কিন্তু জ্বর, মলবদ্ধতা, বিসূচিকা, অরোচক, অগ্নিমান্দ্য, মদাত্যয় রোগে সাতিশয় অপকার করে। পুরাতন অর্থাৎ বৎসরাধিককালাহৃত ঘৃত—মূর্চ্ছা, মূত্রকৃচ্ছ্র উন্মাদ, কর্ণশূল, শোথ, অর্শঃ, ব্রণ ও যোনিদোষ প্রভৃতি রোগে হিতকর।

ঘৃতকরঞ্জ—ঘিকরমচা ( প্রকীর্য্য, ঘৃতপর্ণক, স্নিগ্ধ, পত্র, তপস্বী, বিষাবি, স্নিগ্ধশাক, বিরোচন ) গুণ—ত্বগ্‌দোষ, বিষদোষে উপকারক।

ঘৃতকুমারী—(কুমারী, তরুণী, মহা, অফলা, বহুপত্রী অজরা, অমরা, কণ্টকপ্রাবৃতা, বিপুলস্রবা, ব্রহ্মঘ্নী বীরা, ভৃঙ্গেষ্টা, তরুণী, রামা, কপিলা, অম্বুধিস্রবা, স্থকণ্টকা, স্থূলদলা, গৃহকন্যা) গুণ—মধুরতিক্তরস, শীতল, পুষ্টিকর, বলকর, বায়ুনাশক, শুক্রবর্দ্ধক, মলভেদক, রসায়ন, নেত্ররোগে হিতকর। গুল্ম, প্লীহা, যকৃৎ জ্বর অগ্নিদগ্ধ বিস্ফোট, গ্রন্থিত্বগ্রোগ রক্তপিত্ত রোগের প্রশামক।

ঘৃতপূরক—ঘিয়র। গুণ—মধুররস, গুরুবিপাক ; রুচিকর, বলকর, শুক্রবর্দ্ধক, বাতপিত্তনাশক। ইহা রক্ত মাংস কফের বৃদ্ধি করে।

ঘৃতমণ্ড—গুণ—মধুররস, কোষ্ঠপরিষ্কারক, চক্ষু কর্ণ মস্তক যোনিদেশের শূলনিবারক। বস্তিকার্য্যে ও নস্যে ইহার প্রয়োগ হয়।

ঘৃতাভ্যঙ্গ—কার্য্য—বায়ু, পিত্ত, কফ, রক্ত, সন্নিপাত, মদ, মূর্চ্ছা, প্রলাপ, তৃষ্ণা, দাহ, সন্তত-জ্বর, পথশ্রান্তি প্রভৃতিতে এবং কৃশাঙ্গ ব্যক্তির পক্ষে ঘৃতাভ্যঙ্গ উপকারী। অশ্মরী, গুল্ম, প্লীহা, অগ্নিমান্দ্য, কামলা, অতিসার, শ্বাস, কাস, উদর, বমন পাণ্ডু, সর্ব্বাঙ্গ শোথ, বিদ্রধি, পার্শ্বশূল, গণ্ডমালা, অর্ব্বুদ, শীতজ্বর, প্রমেহ রোগে ঘৃতাভ্যঙ্গ উপকারী নহে।

ঘোটিকা—বড়হুনিশাক ( কর্কণ্টা, তুরঙ্গী, চতুরঙ্গা ) গুণ—মধুরকটুরস, উষ্ণবীর্য্য ; ইহা বায়ু, ব্রণ, কণ্ডু, কুষ্ঠ, রক্তদোষ, শোথ রোগে হিতকর।

ঘোণ্টা—সেয়াকুল। গুণ—মধুর-কটুরস, উষ্ণবীর্য্য, বায়ুনাশক ; ইহা কণ্ডু, কুষ্ঠ, ব্রণ, শোথ রোগের হিতকর।

ঘোলী—পত্রশাক ( ঘোলিকা কলম্ব কুববালুকা ) ক্ষেত্রজ ও উপবনজ ভেদে দ্বিবিধ। গুণ—ক্ষেত্রজ অম্ললবণরস রুচিকর। ইহা বায়ু ও কফের শান্তিকর। উপবনজ—অম্লরস, রুক্ষ, রুচিকারক, বায়ুনাশক, কফপিত্তবর্দ্ধক, জীর্ণজ্বরনিবারক।

ঘোষক—তিক্তরসাঢ্যা লতাবিশেষ। ঘোষাফল। (ধামার্গব, ঘোষ, ঘোষকাকৃতি, আদালী, দেবদালী, তুরঙ্গক ) শ্বেত পীতবর্ণ, ভেদে দ্বিবিধ। পীতঘোষা (ধামার্গব, পীতঘোষা, রাজঘোষাগুকী, কর্কোটকী, মহাজালা, ক্ষেড়, কোষফলা, কোষাতকী ) গুণ—তিক্তরস, বমনকর, সঞ্চিত-কফনিবারক ; ইহা অর্শঃ, গুল্ম, উদর, শ্বাস, কণ্ঠরোগ বাতকৃত শ্লেষ্মকৃত রোগের প্রশামক।

## চ

চকোর—রাত্রিচর পক্ষিবিশেষ। গুণ—মাংস—মধুররস, শীতল, রুচিকর, বলপুষ্টিকর, শুক্রবর্দ্ধক।

চক্রমর্দ্দ—চাকন্দা, ( ডর্কিণ, ডর্কিল, প্রপন্নড়, মেষাক্ষিকুসুম, প্রপুন্নাল, এড়গজ, অড়গজ, গজাখ্য, মেষাহ্বয়, এড়ণ্ডী, ব্যাবর্ত্তক, চক্রগজ, চক্রী, পুন্নাট, পুন্নার, বিমর্দ্দক, দদ্রুঘ্ন, তর্কট, চক্রাহর, শুক্রনাশন, দৃঢবীজ, প্রপুন্নাড়, খর্জ্জুঘ্ন, প্রফুন্নাট, পদ্মাট, উরণাক্ষ, উরণাখ্য, প্রফুন্নাড়, চক্রপদ্মাট) গুণ—মধুর-কটুরস, তীব্র, লঘুপাক, রুক্ষ, শীতল, বাতপিত্তনাশক ; ইহা ব্রণ, কণ্ডু, কুষ্ঠ, দদ্রু, পক্ষাঘাত, কফ, শ্বাস, ক্রিমি রোগের প্রশামক। পত্র—অম্লরস, বাত-কফ-নাশক। কথিত রোগে হিতকর। ফল—কটুরস, উষ্ণবীর্য্য, বায়ুনাশক। পূর্ব্বোক্ত রোগে গুল্ম ও বিষদোষে হিতকর।

চক্রবাক—চকাপাখী। গুণ—মাংস—মধুরকটুরস, কটুবিপাক, লঘু, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, অগ্নিবর্দ্ধক, বলকর, বায়ুনাশক, সর্ব্বশূলহর।

চটক—চড়াই পাখী। গৃহচর ও বনচরভেদে দ্বিবিধ। বলকর, স্বাদু, শীতল, স্নিগ্ধ, লঘু, পথ্য, বলকর ও অত্যন্ত শুক্রবর্দ্ধক। ডিম্ব—হংস। ডিম্বসহ সমগুণ।

চণক—ছোলা, (হরিমন্থক, হরিমন্থজ, সুগন্ধ, কৃষ্ণচঞ্চুক, বালভোজ্য, বাজিভক্ষ্য, কঞ্চুকী, বালভৈষজ্য)। গুণ—মধুররস, রুক্ষ, রুচিকর, কান্তিপ্রদ, বলকর, বর্ণপ্রশামক, বাতপিত্তকর, আধ্মানজনক; ইহা রক্ত, কফ, রক্তপিত্ত, বাতরক্ত, কণ্ঠরোগ, প্লীহা, প্রতিশ্যায়, ক্রিমি, মেহ রোগে হিতকর। যূষ—মধুর-কষায়-রস, উষ্ণবীর্য্য, বলকর, বাতবিকারপ্রদ। ইহা কফ, শ্বাস, কাস, পীনস, ও রক্তপিত্তরোগে হিতকর। অপক্ব—অতিকোমল, শীতল, রুচিকর। ইহা পিত্তের ও শুক্রের হানিকর। ভৃষ্ট,—রুচিকর, গুরুপাক বলবর্দ্ধক। শুষ্ক ভৃষ্ট—রুক্ষ বায়ুর ও কুষ্ঠের প্রকোপক। সিক্ত—কফপিত্তনাশক, রক্তদোষ প্রশামক। সেফাবশিষ্ট ডাল—শীতল, পিত্তনাশক, সন্তর্পণ ও পুষ্টিকর। শাক—অম্লরস, দুষ্পচ, রুচিকর; পিত্তনাশক, কফবাতজনক, দন্তশোথনিবারক।

চণকরোটিকা—ছোলার বেসনের রুটী। গুণ—গুরুপাক, বিষ্টম্ভকর। ইহা রক্তপিত্তশ্লেষ্মসংক্রান্ত রোগে হানিকর।

চণকাম্লক—গাছছোলা। গুণ—লবণযুক্ত, অম্লরস, অগ্নিবর্দ্ধক, রুচিকর। ইহা অজীর্ণ, শূল, মলমূত্রাদি বিবন্ধের হিতকর।

চণিকা—তৃণবিশেষ—চোনার শাক। (গোদুগ্ধকর, সুনীলা, ক্ষেত্রজা, হিমা,) গুণ—মধুররস, বলকর, শুক্রবর্দ্ধক, ইহা পশুদিগের পরমোপকারী।

চণ্ডালকন্দ—এক দল হইতে পঞ্চদল পত্রল হয়। ইহার বহুভেদ। গুণ—মধুররস, রসায়ন। ইহা কফ, পিত্ত, রক্তদোষ, বিষদোষ, ভূতাবেশের উপকারী।

চন্দন—সুগন্ধি কাষ্ঠবিশেষ (গন্ধসার, মলয়জ, ভদ্রশ্রী, একাঙ্গ, পটীর, বর্ণক, ভদ্রাশয়, সেব্য, রোহিল, যাম্য, সার্পষ্ঠ, পীতসার, শ্রীখণ্ড, মহার্হ, শ্বেতচন্দন, গোশীর্ষ, তিলপর্ণ, মঙ্গল্য, মলয়োদ্ভব, গন্ধরাজ, সুগন্ধ, সর্পাবাস, শীতল, গন্ধাঢ্য, ভোগিবল্লভ, পাবন, শীতগন্ধ, তৈলপর্ণিক, চন্দ্রদ্যুতি, সর্পাষ্ট, ভদ্রশ্রিয় ও হিম) শ্রীখণ্ড, শবর, পীত, রক্ত, বর্ব্বর, হরিগন্ধ প্রভৃতি নাম ও রূপ অনুসারে বহুবিধ। গুণ—তিক্তরস, শীতল, রুক্ষ, লঘু, প্রীতিকর, বলকর। ইহা রক্তপিত্ত, শ্লেষ্মা, দাহ, তৃষ্ণা, বিষদোষের প্রশামক।

চন্দ্রকমৎস্য—চাঁদামাছ, (চলৎপূর্ণিমা, চঞ্চলা, চান্দ্রিকা) গুণ—মধুররস, বলকর, নাতিশ্লেষ্মবর্দ্ধক।

চন্দ্রকান্তমণি—(চন্দ্রমণি, চান্দ্র, চন্দ্রোপল, ইন্দুকান্ত, চন্দ্রাশ্মা, সংপ্রবোল, শীতাশ্মা, চন্দ্রিকাদ্রাব, শশিকান্ত) গুণ—শীতল, স্নিগ্ধ, প্রীতিকর, মঙ্গলপ্রদ; ইহা সন্তাপ, রক্তপিত্ত, গ্রহদোষ ও অলক্ষ্মীকৃত দোষের নিবারণ করে। চন্দ্রোদয়ে চন্দ্রকান্তমণি হইতে চন্দ্রিকাযোগে যে জল নিঃসৃত হয়, তাহা গঙ্গাজলের ন্যায় গুণবিশিষ্ট, বিশেষতঃ নির্ম্মল,লঘু; ইহা মূর্চ্ছা, দাহ, রক্তপিত্ত, কাস, মদাত্যয় রোগে হিতকর।

চন্দ্রভাগা—জল-গুণ—সুশীতল, পিত্তদাহনাশক, বাতবর্দ্ধক।

চন্দ্রশূর—হালিম (চন্দ্রিকা, চর্ম্মহন্ত্রী, পশুমেহনকারিকা, নন্দিনী, কারবী, ভদ্রা, বাসপুষ্পা, সুবাসরা) গুণ—বলকর, পুষ্টিজনক; ইহা বাতশ্লেষ্মা, অতিসার, হিক্কা ও রক্তদোষের প্রশামক।

চমরী—গোবিশেষ। গুণ—মাংস—মধুররস, মধুর বিপাক, স্নিগ্ধ; ইহা বায়ুপিত্ত ও কাসরোগে হিতকর।

চম্পক—চাঁপা (চাম্পেয়, হেমপুষ্পক, কটু, উগ্রগন্ধা, কুসুমাধিপ, নাগপুষ্প, কুসুমাধিরাট, পুণ্যগন্ধ, স্বর্ণপুষ্প, শীতলচ্ছদ সুভগ, ভৃঙ্গমোহী, শীতল, ভ্রমরাভিমি, সুরভি, দীপপুষ্প, স্থিরগন্ধ অতিগন্ধক, স্থিরপুষ্প, হেমপুষ্প, পীতপুষ্প, হেমাহ্ব সুকুমার, বনদীপ) বৃক্ষ—কটুতিক্ত-কষায়রস শীতল; ইহা কণ্ডু, কুষ্ঠ, ব্রণ, দাহ, ক্রিমি, কফ মূত্রকৃচ্ছ্র, বাতরক্ত, পিত্তজন্য রোগে হিতকর পুষ্প—সুগন্ধি, নাতিশীতোষ্ণবীর্য্য, কফনাশক রক্তপিত্তনিবারক।

চম্পক-কদলী—চাঁপাকলা, গুণ—মধুররস, মধু

বিপাক, শীতল, গুরুপাক, বীর্য্যবর্দ্ধক, কফজনক, বাতপিত্তনাশক।

চম্পকুন্দমৎস্য—চাপিলা বা চাঁদকড়া মাছ। গুণ—মধুররস, গুরুপাক, স্নিগ্ধ, শুক্রবর্দ্ধক, বলকারক, কফজনক, ও বাতপিত্তনাশক।

চবিকা—চই ( চব্য, চব্যা, চবিকা, চবি, পুরন্দর, তেজোবতী, কোপা, নাকুলী, উষণা, বসির, গন্ধনাকুলী, বল্লী, কবিকণাবল্লী, কুকর, কুটিল, সপ্তক) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, লঘু, অগ্নিবর্দ্ধক, রুচিকর, মলাভেদক, কফনাশক। ইহা শ্বাস, কাস,শূলরোগের হিতকর।

চাঙ্গেরী—আমরুল শাক। অম্ললোণিকা চুক্রিকা, দন্তশঠ্য, অম্বষ্ঠা) গুণ—অম্লরস, উষ্ণবীর্য্য, রুক্ষ, পাচক, অগ্নিবর্দ্ধক, পিত্তজনক ; ইহা কফ, বায়ু, অতিসার, গ্রহণী, অর্শোরোগে হিতকর। প্রবাহিকার মহৌষধ।

চাণক্যমূলক—চণকমূলী ( বাণেয়, বিষ্ণুগুপ্তক, স্থূলমূল, মহাকন্দ, কোটিশ্ব, মরুসম্ভব, শালাক কটুক, মিশ্র ) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, গুরুপাক, রুচিকর, অগ্নিবর্দ্ধক, মলরোধক। ইহা কফ, বায়ু, ক্রিমি গুল্মরোগে হিতকর।

চাতক পক্ষী—গুণ—মাংস—লঘুপাক, শীতল, অগ্নিবর্দ্ধক, বলকারক, পুষ্টিজনক, শুক্রবর্দ্ধক ; ইহা রক্তপিত্ত ও কফ রোগের প্রশমন করে।

চারক—পিয়াল। গুণ—পক্কফল—গুরুপাক, শুক্রবর্দ্ধক। বীজ—(চারদানা) মধুররস, শুক্রবর্দ্ধক, পিত্তদাহনাশক।

চারুক—শরবীজ। গুণ—মধুর-কষায়রস, শীতল, লঘু, রুক্ষ, শুক্রবর্দ্ধক, বায়ুপ্রকোপক ; ইহা রক্তপিত্তের ও কফরোগের উপকারক।

চিঙ্গট—চিংড়ী মাছ। ক্ষুদ্র বৃহৎভেদে দ্বিবিধ ; বৃহৎচিঙ্গট মোচা চিংড়ি। ক্ষুদ্র চিঙ্গট বা চিঙ্গটী ছোট চিংড়ি। ( মহাশল্ক, বৃহচ্ছল্ক, জলবৃশ্চিক, চিঙ্গড় ) গুণ—বৃহৎ চিঙ্গট—মধুররস, গুরুপাক, রুচিকর, মলরোধক, বলকর, শুক্রবর্দ্ধক, কফজনক ; ইহা মেদ পিত্ত ও রক্তপিত্তের উপকারক। ক্ষুদ্র চিঙ্গটী—মধুররস, গুরুপাক, রুচিকর, বায়ুনাশক, ও শ্লেষ্মবর্দ্ধক।

চিঞ্চা—চিচিঙ্গা ( শ্বেতরাজি, সুদীর্ঘ, গৃহকুলক) গুণ—রুচিকর, বলবর্দ্ধক, বাতপিত্তনাশক। ইহা শোষরোগে সুপথ্য।

চিঞ্চাতৈল—তিন্তিড়ী বীজতৈল, গুণ—কষায়রস, কটুবিপাক, অনতিশীতল, বমনকর, রুচিকর, কফবায়ুনাশক।

চিঞ্চোটক—চেঁচড়া ( অঙ্কোলোভ্য ) গুণ—কেশুরের ন্যায় অথচ ক্ষুদ্র, কন্দ—তাহার সমগুণ, মৃদুবীর্য্য ; অধিকন্তু শীতল, গুরুপাক অজীর্ণকর।

চিত্রক—চিতা ( কৃষ্ণবর্ণ, জাতবেদা, বৈশ্বানর, শিখাবান্, শুচি, শুষ্মা, সপ্তার্চ্চি, হিমারাতি, হিরণ্যরেতা, অগ্নিশার্দ্দূল, চিত্র, পাঠীকুট, কৃশাণু, দহন, ব্যাল, জ্যোতিষ্ক, পাপক, অনল, দারুণ, বহ্নি, পাবক, শম্বর, পাটী, দ্বীপী, চিত্রাঙ্গ,দাহক, শুর ) শ্বেত ও রক্তভেদে দ্বিবিধ। রক্তচিত্রকই গুণবহুল, বলকর, উৎকৃষ্ট। গুণ—কটুবিপাক, উষ্ণবীর্য্য, রুক্ষ, বিরেচক, লঘুপাক, পাচক, অগ্নিবর্দ্ধক। ইহা বাতশ্লেষ্মা, পিত্তশ্লেষ্মা, ক্রিমি, কুষ্ঠ, শোথ, অর্শঃ, কাস, গ্রহণী, শোথরোগ প্রশমন করে। ইহার বাহ্য প্রয়োগে দাহনী ক্রিয়া সম্পন্ন হয়।

চিত্রফল—চিতল মৎস্য। গুণ—মধুররস, গুরুপাক, স্নিগ্ধ, শুক্রবর্দ্ধক, বলকারক।

চিত্রাঙ্গ—মৃগবিশেষ। গুণ—মাংস—দুর্জর, পুষ্টিকর, বলকর, শ্লেষ্মবর্দ্ধক, বায়ুনাশক,মেদোবর্দ্ধক।

চিপিটক—চিড়া ( পৃথুক, চিপীঠক, চিপুট, চিবিট, ধান্যচমস ) গুণ—গুরুপাক, স্নিগ্ধ, পুষ্টিকর ও কফবর্দ্ধক।

চির্ভটী—গোমুক ( সুচিত্রা, চিত্রফলা, ক্ষেত্রচির্ভটি, পাণ্ডুফলা, পথ্যা, রোচনফলা, চির্ভিটা, কর্কচির্ভিটা ) গুণ—মধুররস, রুক্ষ, গুরুপাক, মলরোধক, বিষ্টম্ভকারক, এবং পিত্তকফনাশক। অপক্ক—অম্লযুক্ত-তিক্তরস। শুষ্ক—রুক্ষ, রুচিকর, অগ্নিবর্দ্ধক। ইহা অরুচি শ্লেষ্মা ও জড়তার নিবারণকর। পক্ক—উষ্ণবীর্য্য, পিত্তবর্দ্ধক। পুষ্প—ত্রিদোষবর্দ্ধক।

চিলিচিম—মৎস্যবিশেষ। গুণ—মধুররস, গুরুপাক, ও অত্যন্ত কফবর্দ্ধক।

চিল্লিকা—শাকবিশেষ। ( চিল্লি, ডুলী, অগ্রলোহিতা, মৃদুপত্রী, ক্ষারদলা, ক্ষারপত্রা, মহ-

দলা, বাস্তুকী, গৌরবাস্তুকী ) ইহা শ্বেত রক্ত ও শুনক ভেদে ত্রিবিধ। গুণ—শ্বেত—মধুররস, শীতল, পথ্য, ত্রিদোষনাশক, জ্বরঘ্ন। রক্ত—ঈষৎ-লবণযুক্ত-মধুররস, রুচিকর পথ্য, শ্লেষ্মপিত্ত-নাশক ; ইহা প্রমেহ ও মূত্রকৃচ্ছ্রে উপকারী। শুনক—কটুরস, তীক্ষ্ণ। ইহা কণ্ডু ও ব্রণের প্রশামক।

চিবিল্লিকা—(রক্তদলা, ক্ষুদ্রঘোলী, মধুলালপত্রিকা) গুণ—কটু-কষায়-রস, রসায়ন। ইহা জ্বর ও অতিসার রোগে হিতকর।

চিল্লক—চিল্লাবৃক্ষ। গুণ—অগ্নিবর্দ্ধক, ধাতু-পোষক এবং বাতশ্লেষ্মনাশক। ইহার ফল বিষাক্ত ও মৎস্যনাশক।

চীড়া—পাঞ্জাবী দেবদারু ( দারুগন্ধা, গন্ধবধূ, গন্ধ-মাদনী, তরুণী, তারা, ভূতমারী, মঙ্গল্যা, কপাটনী, গ্রহভীতিজিৎ ) গুণ—সাতিশয় সুগন্ধি, কটুরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, কাম-নাশক। ইহা পিত্তদোষ, ভ্রম শ্রান্তির নিবারণ করে।

চীনক ধান্য—কাঙ্গনী ধান্য। গুণ—রুক্ষ, শোষক, বায়ুবর্দ্ধক ; ইহা পিত্তশ্লেষ্ম-প্রকোপ নষ্ট করে।

চীন কর্পূর—চীনের কর্পূর ( চীনক, কৃত্রিম, ধবল, কটু মেঘসার, তুষার, দ্বীপক, ও কর্পূরজ) গুণ—কটু-তিক্তরস, ঈষৎ শীতল, পাচক ; ইহা কফ, ক্ষয়, কুষ্ঠ, কণ্ডু, ক্রিমি, কণ্ঠরোগ ও বমন রোগের প্রশমন করে।

চীনাকর্কটী—( রাজকর্কটী, সুদীর্ঘ, রাজিফলা, বালা, কুলকর্কটী ) গুণ—মধুররস, শীতল, রুচিকর, তৃপ্তিজনক ; ইহা পিত্ত, দাহ ও শোষরোগের উপশম করে।

চীরুক—চেঁউর। গুণ—অম্লরস, রুচিকর, পিত্তকর, কফবর্দ্ধক ও দাহকর।

চুক্র—কাঞ্জীবিশেষ ( সহস্রবেধ, রসাম্ল, চুক্রবেধক, শাকাম্লভেদক, চন্দ্র, অম্লসার, চুক্রিকা ) গুণ—অত্যন্ত অম্লরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, পাচক, মলভেদক, শ্লেষ্মানাশক। ইহা মলমূত্রাদির বিবন্ধ, গুল্ম, শূল, আমবাত, বমি, তৃষ্ণা, হৃদ্রোগ, অগ্নিমান্দ্য, মুখের বিরসতা—এই সকল রোগোপ-দ্রবের শান্তি করে।

২। মদ্যবিশেষ। গুণ—তিক্ত-অম্ল-মধুররস, কফ-পিত্তনাশক ; ইহা নাসারোগ, শিরোরোগের প্রশমন দুর্গন্ধের নিবারণ করে। ৩। শাকবিশেষ। দ্বিবিধ—চুকাবেতো—চুকা পালং, ( চুক্রবাস্তুক, লিকুচ, অম্লবাস্তুক, ছলাম্ল, অম্লাদি, অম্লবীর্য্য, অম্ল-শাকাখ্য, হিলমোচিকা) গুণ—চুকাবেতো,—অম্লরস, উষ্ণ-বীর্য্য, লঘুপাক, রুচিকর, অগ্নি-বর্দ্ধক, পিত্তকর, বাতগুল্মহর। চুকা পালং—অম্ল-মধুর-রস, লঘুপাক, রুচিকর, গুরুপাক, দুর্জ্জয়, মলভেদক, বাতনাশক ও পিত্তকর।

চুচ্চু—সুষনিশাক ( সুনিষণ্ণক ) গুণ—মধুর-কষায় রস, শীতল, পিচ্ছিল, লঘুপাক, মলরোধক, নিদ্রাকর ; ইহা ক্রিমিরোগে ও ব্রণরোগে হিতকর।

চুঞ্চু—চেঁচকো শাক—ক্ষুদ্র ও বৃহৎভেদে দ্বিবিধ। গুণ—বৃহচ্চঞ্চু—কটুকষায়-মধুররস, উষ্ণবীর্য্য, মল-শোধক, রসায়ন ; ইহা গুল্ম, শূল, উদর, অর্শঃ, বিষদোষের শান্তিকর। ক্ষুদ্রচঞ্চু—কটুকষায়, মধুররস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক ; ইহা মলবিবন্ধ, শূল, গুল্ম, অর্শঃ প্রভৃতি রোগে হিতকর।

চুম্বক—কণ্ডলৌহের প্রকার ভেদ। গুণ—শীতল, বমনকারক। ইহা মেদোরোগ, বিষদোষ ও সংক্রামক বিষের উপশম করে।

চূর্ণ—চূণ—গুণ—কটুরস, উষ্ণবীর্য্য ; ক্ষারগুণ,—বাতশ্লেষ্মনাশক ; ইহা শূল, অম্লপিত্ত, ক্রিমি, ব্রণ ও মেদোরোগে হিতকর। ইহার সংস্রুত জল—বমননিবারক। ইহা মধুমেহ শূল অম্লপিত্ত রোগে উপকারী।

চূলিকা—লুচি ( লোচিকা ) গুণ—মধুররস, অম্ল-পাকী, রুক্ষ, মলরোধক ; ইহা বাতশ্লেষ্মা আম-দোষ, গ্রহণী, কাসরোগে হিতকর।

চেলান—চেলনা—তরমুজ জাতীয় লতাফল। অম্ল-প্রমাণক চিত্রফল, সুখাশ, রাজতিনিষ, লতাপনস, নাটাত্র ও সেট) গুণ—মধুররস, গুরুপাক, বিষ্টম্ভ-কর, বাতশ্লেষ্মবর্দ্ধক।

চোরক—গেঁটেলাবিশেষ ( তস্করলীন, ক্রোধমূর্চ্ছিত বিরোধ, কোরক, ধনহরী, চণ্ডা, ক্ষেম, রাক্ষসী গণহাসক, সঙ্কিত, খড়্গা, দুষ্পত্র, ক্ষেমক, রিপু চপল, ধূর্ত্ত, কিতব, পটু, নীচ, নিশাচর

কোপনক, চোর, ফলাচারক, হুকুল, গ্রন্থিল, সুগ্রন্থি, পর্ণচোরক, গ্রন্থিফল ) গুণ—তীব্রগন্ধ, তিক্তরস, উষ্ণবীর্য্য, বাতশ্লেষ্মনাশক ; ইহা অজীর্ণ, ক্রিমি, নাসারোগ ও মুখরোগে হিতকর।

---

## ছ

ছত্রিকা—কোঁড়ক ছাতা ( গোময় ছত্রিকা, দিলীয়, শিলীন্ধ্র, রসারোহ, গোলাস, উধ্যঙ্গ, উচ্ছিলিন্ধ) গুণ—মধুর, কষায়রস, শীতল, পিচ্ছিল, গুরুপাক ; ইহা কফ, জ্বর, অতিসার, বমনরোগে হিতকর। তৃণজ—শ্রেষ্ঠ—গুণ—রুক্ষ, মধুরবিপাক।

ছাগলান্ত্রী—নীলগাছ ( নীলবুহ্ণা ) গুণ—কষায়-তিক্ত-মধুর-রস, লঘুপাক, মলরোধক, বাতবর্দ্ধক ; ইহা রক্তপিত্ত ও কফজরোগের প্রশামক।

ছাগমাংস - গুণ—মধুররস, নাতিশীতল, স্নিগ্ধ, লঘুপাক, রুচিকর, বলবর্দ্ধক, পুষ্টিজনক, ধাতুসাম্যকর, বাতপিত্তনাশক, নির্দ্দোষ। ছাগশিশুমাংস - শীতল, লঘু, বলকর, প্রমেহহর। বৃদ্ধছাগমাংস—গুরুপাক, রুক্ষ, বাতবর্দ্ধক। কৃতনপুংসকমাংস—গুরুপাক, কফবর্দ্ধক, বলকর, মাংসবর্দ্ধক, বাতপিত্তনাশক, স্রোতঃশুদ্ধিকর। নপুংসকছাগমাংস—গুরুপাক, কফবর্দ্ধক, বলকর, মাংসবর্দ্ধক, বাতপিত্তনাশক, স্রোতঃশোধক। ছাগাণ্ড—রুচিকর, শুক্রবর্দ্ধক। ছাগীমাংস—কষায়-মধুররস, লঘু, শীতল, মলরোধক, অগ্নিদীপক ; ইহা রক্তপিত্ত ক্ষয় কাস, জ্বর, অতিসার রোগে হিতকর। প্রসূতা ছাগীমাংস এতদপেক্ষা হীনগুণ।

ছাগলক—আড় মাছ। গুণ—মধুররস, বলকর, রুচিজনক, কফবর্দ্ধক।

ছাগী দুগ্ধ—কষায়-মধুর-রস, শীতল, লঘুপাক, মলরোধক, ত্রিদোষনাশক ; ইহা পিত্ত, জ্বর, কাস, ক্ষয়, রক্তাতিসাররোগে উপকারী। নীরোগা ক্ষীণা ছাগীর দুগ্ধ শ্রেষ্ঠ। দধি—অম্ল-মধুর-কষায়-রস, মধুরবিপাক, উষ্ণবীর্য্য, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, পাচক, রুচিকর, শুক্রবর্দ্ধক। ইহা রক্তপিত্তপ্রশামক, বাত-কফনাশক ও কাস, শ্বাস, অর্শোরোগে হিতকর। নবনীত—মধুর-কষায়-রস, লঘু, অগ্নিবর্দ্ধক,বলকর, ত্রিদোষনাশক ; ইহা চক্ষুরোগে হিতকর। সদ্যোজাত-নবনীত অত্যন্ত অগ্নিবর্দ্ধক, সাতিশয় বলকর ; ইহা ক্ষয়, কাস, কফরোগ ও নেত্ররোগে সবিশেষ উপকারী। ঘৃত—অগ্নিবর্দ্ধক, বলকর, নেত্রহিতকর। ইহা কাস, শ্বাস, রাজযক্ষ্মা, কফরোগে হিতকর। তক্র লঘুপাক, স্নিগ্ধ, ত্রিদোষনাশক ; ইহা গুল্ম, অর্শঃ, গ্রহণী, শূল, পাণ্ডু, শোথরোগে হিতকর।

ছাত্রক মধু—পীত ও পিঙ্গলবর্ণ মক্ষিকাগণ যে ছত্রাকার মধুচক্র প্রস্তুত করে, তাহার সঞ্চিত মধু। গুণ—কপিলবর্ণ, পিচ্ছিল, শীতল, গুরুপাক, সন্তর্পণ। ইহা ভ্রম মূর্চ্ছা বিষক্রিয়ার প্রশামক।

ছিক্কর আরণ্য জীব,- গুণ—( হরিণমাংসবৎ ) মাংস - মধুররস, লঘুপাক, পুষ্টিকর, দোষনাশক ; ইহা জ্বররোগে হিতকর।

ছিক্কিকা—চেঁচেতা ( ছিক্কণী, উগ্রা, উগ্রগন্ধা ) গুণ—ইহার ফলপত্র—ক্ষুৎকার। গুণ— কটুরস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, পিত্তকর ; ইহা বাতরক্ত, কুষ্ঠ, ক্রিমি, কফ, বাতরোগের শান্তিকর।

---

## জ

জগল—ভক্তজাত মদ্য—পাঁচী মদ। গুণ—রুক্ষ, পাচক, মলরোধক, মেদোবর্দ্ধক, বিষ্টম্ভকর। ইহা দোষের পরিপাক করে। ২। মদ্য-কল্ক—মদের সিঁটা ( মেদক, মদ্যপঙ্ক ) গুণ—উষ্ণবীর্য্য, রুক্ষ, মলরোধক ; ইহা তৃষ্ণা, শোথ, কফ, প্রবাহিকা, আটোপ, অর্শঃ, শোষ ও বায়ুজন্য ব্যাধির উপকারী।

জঙ্গম বিষ—সর্প বৃশ্চিকাদির দংশনসংক্রমিত বিষ। গুণ—নিদ্রা, তন্দ্রা, ক্লান্তি, দাহ, লোমহর্ষ, অতিসার, আনয়ন করে ; শোথকর, ক্ষতপাকজনক, প্রাণহর।

জটামাংসী—গন্ধদ্রব্যবিশেষ ( নলদ, বক্সিনী, পেশী, মাংস, কৃষ্ণজটা, জটী, কিরাতিনী, জটিলা, লোমশা, তপস্বিনী, মিষিকা, ভূতজটা, ক্রব্যাদী,

পিশিতা, পিশী, পেশী পেশিনী, জটা, হিংস্রা, মাংসিনী, জটালা, নলদা, মেষী, তামসী, চক্রবর্ত্তিনী, মাতা, অমৃতজটা, জননী, জটাঙ্কী, মৃগভক্ষা, জড়ামাংসী, মিংসি, মিসি, মিসী, মিষী, মিসিকা ) সুগন্ধ, সূক্ষ্ম, ও স্থূলভেদে ইহা ত্রিবিধ। গুণ—কটুতিক্ত-কষায় রস, শীতল, কান্তিজনক, বলকর, কফপিত্তনাশক ; ইহা রক্ত, দাহ, বিসর্প, কুষ্ঠ, ও ভূতাবেশে হিতকর। ইহার বাহ্যপ্রয়োগে শারীরিকী রুক্ষতা ও জ্বর প্রশমিত হয়।

জগুকা—মালবদেশীয় লতাবিশেষ। জতুকা, জতুকারী, জননী, চক্রবর্ত্তিনী তীর্য্যক্‌ফলা, নিশাঙ্কা, সুপত্রিকা, বহুপুত্রী, রাজবৃক্ষা, জনেষ্টা, কপিকচ্ছুফলোপমা, রঞ্জনী, সূক্ষ্মবল্লী, ভ্রমরী, কৃষ্ণবল্লিকা, বিজুলিকা, কৃষ্ণরুহা, গ্রন্থিপর্ণা, সুবর্চ্চিকা, তরুবল্লী ও দীর্ঘফলা ) গুণ—তিক্তরস, শীতল, অগ্নিবর্দ্ধক, রুচিকর ; ইহা রক্তপিত্ত, কফ, দাহ, তৃষ্ণা, ও বমনরোগে হিতকর।

জবা –( ওড্রাখ্যা, রক্তপুষ্পী, অর্কপ্রিয়া, বসাপুষ্পী, প্রতিকা, হরিবল্লভা, ওড্রপুষ্প ) শ্বেত রক্তবর্ণ পুষ্পভেদে দ্বিবিধ। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, কফবায়ুনাশক, ক্রিমিহর, বমনকর। ইহা ইন্দ্রলুপ্ত ( টাক ) রোগ নিবারক।

জম্বীর—জামীর, গোঁড়া লেবু (দন্তশঠ, জম্ভ, জম্ভীর, জম্ভক, জম্ভর, দন্তহর্ষণ, দন্তকর্ষণ, গম্ভীর, জম্ভির, জম্ভী, জম্ভল, রেবত, বক্ত্রশোধী, দন্তহর্ষক, রোচনক, মুখশোধী, জাড্যারি) ইহার ফল ক্ষুদ্র ও বৃহৎভেদে দ্বিবিধ। গুণ—বৃহৎ জম্বীর—অম্লরস, তীক্ষ্ণ, পাচক, সুরভি, রুচিকর, অগ্নিবর্দ্ধক, মুখপরিষ্কারক, পিত্তবর্দ্ধক ; ইহা ক্রিমি, পার্শ্বশূল, বায়ু ও দুর্গন্ধনাশক। ক্ষুদ্র জম্বীর—(অপক্ব ফল —অম্লমধুর রস, রুচিকর, পাচক, অগ্নিবর্দ্ধক, বলকর, বায়ুবর্দ্ধক, পিত্তপ্রকোপক। ইহা তৃষ্ণার ও বমনের নিবারণ করে। ( পক্ব ফল ) —মধুররস, রুচিকর, তৃপ্তিজনক, পুষ্টিবর্দ্ধক, বর্ণসংসাধক ও বীর্য্যবর্দ্ধক, কফনাশক ; ইহা পিত্ত ও রক্তদোষের উপকার করে।

জম্বু—জামফল ( জাম্বু, জাম্বুল, সুরভিপত্রা, নীলফলা, শ্যামলা, মহাস্কন্ধা, রাজার্হা, রাজফলা, শুকপ্রিয়া, মোদমোদিনী ) ক্ষুদ্র-সূক্ষ্ম, বনজভেদে ইহা ত্রিবিধ। ক্ষুদ্র জম্বু ( সূক্ষ্ম কৃষ্ণফলা, দীর্ঘপত্রা, মধ্যমা ) স্থূল জম্বু ( মহাজম্বু, মহাপত্রা, রাজজম্বু, বৃহৎফলা, ফলেন্দ্র, নন্দ, মহাফলা ও সুরভিপত্র ) বনজম্বু ( ভূমিজম্বু, কাকজম্বু, নাদেরী, শীতপল্লবা, সূক্ষ্মপত্রা, জলজম্বুকা ) গুণ—বৃক্ষ—কষায়মধুররস, পাচক, বিষ্টম্ভকারক ; ইহা কফ, কাস, শ্বাস, ক্রিমি, শ্রম, পিত্তদাহ, কণ্ঠশোষ, অতিসারে উপকারী। পক্ব জম্বু—মধুর-অম্ল-কষায়রস, গুরুপাক, শীতল, কফ, রুচিকর, বাতকফনাশক।

জয়ন্তী—( জয়া, তর্কারী, নাদেবী, বৈজয়ন্তিকা, জৈত্রী, বলা, মোটা, হরিতা, বিজয়া, সূক্ষ্মমূলা, বিক্রান্তা, অপরাজিতা ) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, নেত্রহিতকর ; ইহা বায়ু ভূতাবেশ সংযোগজ বিষরোগে হিতকর। প্রদেহরূপে বাহ্য প্রয়োগে—শোথ কোষবৃদ্ধি গলগণ্ড প্রভৃতি রোগে উপকারী।

জয়পাল—( জৈপাল, জারক, রেচক, তিন্তিড়ীফল, দন্তীবীজ, মলদ্রাবী, বীজরেচন, কুম্ভীবীজ, কুম্ভিনীবীজ, ঘণ্টাবীজ, ঘণ্টাবীজ, ঘণ্টিনীবীজ, নিকুম্ভাখ্যবীজ, শোধিনীবীজ, চক্রদন্তীবীজ ) গুণ—কটুরস, তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, অত্যন্ত উগ্র, বিরেচক, অগ্নিবর্দ্ধক, বমনবেগনিবারক। ইহা ক্রিমি, কফ, বায়ু, উদররোগ প্রশমন করে। তৈল—অত্যন্ত উগ্র, বিরেচক ; ইহার মর্দ্দনে আনাহ, উদর, ধনুষ্টঙ্ক, সন্ন্যাস, শিরোরোগ, জ্বর, উন্মাদ, আমবাত, শোথ, পক্ষাঘাত, কাসরোগে উপকার হয়।

জরডী—তৃণবিশেষ ( গর্ম্মোটিকা, সুনালা ) গুণ—শীতল, সারক, রুচিকর, পশুদিগের দুগ্ধবর্দ্ধক ; ইহা রক্তদোষ ও দাহরোগে হিতকর।

জল—গুণ—মধুররস, শীতল, রুচিকর, অগ্নিবর্দ্ধক, পাচক, লঘুপাক, বল-বুদ্ধি বীর্য্য-তুষ্টি-পুষ্টিবর্দ্ধক ; ইহা তৃষ্ণা, আলস্য, শ্রান্তি, নিদ্রা, মোহ, ভ্রান্তি, মুখশোষের নিবারক।

জলচর—গুণ—মাংস—মধুররস, উষ্ণবীর্য্য, গুরুপাক, স্নিগ্ধ, শুক্রবর্দ্ধক ও বায়ুনাশক।

জলপিপ্পলী—কাঁচড়দাম ( মহারাষ্ট্রী, শারদা, তোয়-

বল্লরী, মৎস্যাকলী, মৎস্যগন্ধা, মাঙ্গলী, শকুলাদনী, অগ্নিজ্বালা, চিত্রপত্রী, প্রাণদা, তৃণশীতা, বহুশিখা) গুণ—কটু-কষায়রস, কটুবিপাক, তীক্ষ্ণ, শীতল, রুক্ষ, লঘু, মলরোধক, শুক্রবর্দ্ধক; ইহা রক্ত, দাহ ও ব্রণাদির প্রশমন করে।

জলমধূক—জলজা—মউল (মঙ্গল্য, দীর্ঘপত্রক, মধুপুষ্প, ক্ষৌদ্রপ্রিয়, পতঙ্গ, কীরেষ্ট, গৈরিকাখ্য) গুণ—ফল—মধুররস, শীতল, গুরুপাক, পুষ্টিকর, বলবর্দ্ধক, শুক্রজনক। ইহা বাত-পিত্তজ-রোগনাশক। পক্কফল—মধুররস, শীতল, গুরুপাক, রসায়ন, বলকর, শুক্রবর্দ্ধক, বাত-পিত্তনাশক; ইহা রক্তদাহ, শ্বাস, ব্রণ, বমন, ক্ষত, ক্ষয়রোগে উপকার করে।

জলবেতস—(বানীর, নিকুঞ্চক, পরিব্যাধ, নাদেয়ী, জলবেতস) গুণ—কষায়-তিক্তরস, শীতল. মলরোধক, ব্রণশোধক। ইহা কফ, রক্ত ও পিত্তের উপশম করে।

জলশুক্তি—ঝিনুক। গুণ—মাংস—কটুরস, স্নিগ্ধ, অগ্নিবর্দ্ধক, পাচক, রুচিকর, বলবর্দ্ধক; ইহা গুল্ম, শূল, বিষদোষে উপকারী।

জবনাল—জনার। গুণ—বীজ—মধুররস, শীতবীর্য্য, অত্যন্ত গুরুপাক, বাতবর্দ্ধক; ইহা কফপিত্ত দোষের প্রশমন করে।

জবলী—জওয়ায় ফলের গাছ। গুণ—ফল—কষায়-তিক্ত রস, সুগন্ধি, রুচিকর, ও কফপিত্তনাশক।

জবাদি—এক প্রকার খাটাশী (গন্ধরাজ, কৃত্রিম, মৃগধমজ, সমূহগন্ধ, গন্ধাঢ্য, স্নিগ্ধ, সান্দ্রাণি, কর্দ্দম, সুগন্ধ তৈলনির্য্যাস, কটুমোদ) গুণ—উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, সুখকর, রৌদ্রতাপে অধিকতর উগ্রায়ী; ইহা বায়ুরোগে হিতকর।

জাতিপত্রী—জয়ত্রী পুষ্প, (জাতীপত্র, জাতীকোষী, সুমন, পত্রিকা, মালতীপত্রিকা, সৌমনসায়নী, ও জাতিকোষ) গুণ—কটু-তিক্ত-মধুর রস, সুগন্ধি, উষ্ণবীর্য্য, লঘুপাক, রুচিকর, বর্ণোৎকর্ষকর, কফনাশক, জড়তাহর, মুখশোধক; ইহা কাস, শ্বাস, তৃষ্ণা, বমি, ক্রিমি ও বিষদোষের শান্তিকর।

জাতী—চামেলী ফুল, (সুরভিগন্ধা, সুমনাঃ, সুরপ্রিয়া, চেতকী, সুকুমারী, সন্ধ্যাপুষ্পী, মনোহরা, রাজপুত্রী, মনোজ্ঞা, মালতী, তৈলভাবিনী, জনেষ্টা, হৃদ্যগন্ধা) গুণ—বৃক্ষ—তিক্তরস, শীতল, লঘু, কফঘ্ন, মুখপাকনাশক; ইহাতে শিরোরোগ, নেত্ররোগ, দন্তরোগ, কুষ্ঠ, বাতরক্ত, বিষদোষ প্রশমিত হয়। ইহার মুকুল—ব্রণ, বিস্ফোট, কুষ্ঠ, নেত্ররোগে হিতকর।

জাতীফল—জায়ফল বা জয়ত্রীফল (জাতীকোষ, জাতিকোষ, জাতীফল, জাতিফল, রাজভোগ্য, শালূক, মালতীফল, মজ্জসার, জাতীসার, পুট, সুমনঃফল, কোষ, কোশক, জাতীকোশ) গুণ—কটু-তিক্ত-কষায়রস, উষ্ণবীর্য্য, লঘুপাক, তীক্ষ্ণ, রুচিকর, অগ্নিকারক, বলকর, উত্তেজক; ইহা জীর্ণাতিসার, আধ্মান, আক্ষেপ, শূল, আমবাত, তৃষ্ণা, মুখক্লেদ, মুখদুর্গন্ধ, মুখবিরসতা, ক্রিমি, বমি, শ্বাস, শোষ, মেহ, হৃদ্রোগ, পীনস, কণ্ঠরোগ, বায়ু, শ্লেষ্মগতরোগ, দন্তবেষ্টগত ক্ষতের প্রশামক। তৈল—কটু-তিক্ত-কষায়-রস, বলকর; ইহা জীর্ণাতিসার, আধ্মান, আক্ষেপ, শূল, আমবাত, দন্তবেষ্টগত ব্রণের নিবারক।

জালবব্বূলক—বাবলাবিশেষ (ছত্রক, স্থূলকণ্টক, সূক্ষ্মশাখা, তনুচ্ছায় রুক্ষকণ্ট) গুণ—কষায়রস, উষ্ণবীর্য্য, রুক্ষ, দাহকর, পিত্তবর্দ্ধক, কফনাশক বায়ুরোগনিবারক।

জালী—আচারবিশেষ। গুণ—অম্ল-লবণ, কটুরস অগ্নিবর্দ্ধক, রুচিকর, কণ্ঠশোধক, জীবাদির কণ্ডুনিবারক।

জিঙ্গিনী—গুলতুলী (গুড়মজ্জনিকা, ঝিঙ্গি, সুনির্য্যাসা, প্রমোদিনী) গুণ—মধুর-কষায়-কটুরস, উষ্ণবীর্য্য, যোনিশোধক; ইহা বাতাতিসার, ব্রণ. হৃদ্রোগ, দাহ, বিস্ফোটক রোগের প্রশমন করে।

জীবক—জীরা (জরণ, অজাজী, কণা, দীপক, জীর্ণ, জীর, দীপ্য, জীবণ, অজাজিকা, বহ্নিসখ, মাগধ, দীপক) স্থূল, সূক্ষ্ম, শ্বেত, কৃষ্ণ, বর্ণজভেদে পঞ্চবিধ। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, লঘু, পাচক, রুচিকর, মলরোধক, নেত্রহিতকর, শুক্রবর্দ্ধক, বলকর, গর্ভশোধক; ইহা জ্বর, অতিসার, গ্রহণী, ক্রিমি, গুল্ম ও আধ্মান-

রোগে হিতকর। তৈল—অগ্নিবৰ্দ্ধক, বায়ু-নাশক। ইহা শূলে ও আধ্মানরোগে উপকারী।

জীর্ণদারু—বৃদ্ধদারক বিশেষ—ফল বীজদাড়ক (জীর্ণ-ভঙ্গী, সুপুষ্পিকা, অজরা, সূক্ষ্মপর্ণা) গুণ—পিচ্ছিল, বলকর। ইহা কফ-বায়ুগতরোগ কাস ও আম-দোষের নিবারক।

জীবক—(কূর্চ্চ-শীর্ষ, মধুরক, শৃঙ্গ, হ্রস্বাঙ্গ, চির-জীবক, জীবন, দীর্ঘায়ু, প্রাণদ, জীব্য, ভৃঙ্গাহ্ব, প্রিয়, চিরঞ্জীব, মধু-মঙ্গল্য, বৃদ্ধিদ, আয়ুষ্মান্ জীবদ, বলদ) গুণ—মধুররস, শীতল, বলকর, শুক্রবৰ্দ্ধক, শ্লেষ্মকর; ইহা রক্তপিত্ত, দাহ, জ্বর, কৃশতা, ক্ষয় ও বায়ুপ্রকোপক জন্য রোগের প্রশামক।

জীবন্তী—লতাবিশেষ (জীবনা, জীবনীয়া, জীবা, মধু, রক্তাঙ্গী, জীবনী, স্রবা, মধুস্রবা, মঙ্গল্য-নামধেয়া, পয়স্বিনী, জীব্যা, জীবদা, জীবদাত্রী, শাক-শ্রেষ্ঠা, জীবভদ্রা, ভদ্রা, মঙ্গল্যা, ক্ষুদ্রজীবা, যশস্যা, শৃঙ্গাটী, জীবদৃষ্টা, কাঞ্জিকা, শশশিম্বিকা, সুপিঙ্গলা, পুত্রভদ্রা, মধুশ্বাসা, জীববৃষা, সুখঙ্কীরী, মৃগরাটিকা, জীবপত্রী, জীবপুষ্পী) হ্রস্ব দীর্ঘ স্বর্ণবর্ণভেদে জীবন্তী ত্রিবিধ। গুণ—হ্রস্ব,—মধুররস, শীতল, স্নিগ্ধ, লঘু, রসায়ন, বলকর, বীর্য্যবৰ্দ্ধক, কফজনক, মলরোধক, ত্রিদোষনাশক, নেত্রহিতকর; ইহা বায়ু, রক্তপিত্ত, ক্ষয়, দাহ ও জ্বরে সবিশেষ উপকারী।

জীবশাক—খোস শাক (খোসাহ্ব, প্রবালক, জীবন্ত, রক্তমাল, তাম্রপত্র, প্রবালিক, শাকবীর, সুমধুর-মেষক) গুণ—মধুররস, পাচক, অগ্নিবৰ্দ্ধক, পুষ্টিকর, পিত্তনাশক, বলকর, শুক্রবৰ্দ্ধক ও বস্তিশোধক।

জ্যোতিষ্মতী—লতা ফট্‌কী (পারাবতাঙ্ঘ্রি, কটভী, পিণ্যা, জ্যোতিষ্কা, নিষ্ফলা, পারাবতপদী, লগণা, স্ফুটবন্ধনী, পূতিতৈলা, ইঙ্গুদী, স্বর্ণলতা, অনল-প্রভা, জ্যোতিঃ, লতা, সুপিঙ্গলা, দীপ্তিমেধ্যা, মতিদা, দুর্জ্জয়া, সরস্বতী, অমৃতা) ইহা ক্ষুদ্র-বৃহদ্ভেদে দ্বিবিধা। গুণ—কটুতিক্তরস, সাতি-শয় উষ্ণ, রুক্ষ, বিরেচক, বমনকারক, অগ্নিবৰ্দ্ধক, দাহকারক ও বাতকফনাশক। বৃহৎ জ্যোতি-ষ্মতী—তীক্ষ্ণ, ব্রণবিস্ফোটনাশক, বুদ্ধিবৰ্দ্ধক ও স্মৃতির উত্তেজক। ফল স্নেহ—তিক্তরস, উষ্ণ-বীর্য্য, বাতপিত্তনাশক। ইহা মেধা ও বুদ্ধির বৃদ্ধি করে।

---

## ঝ

ঝিঙ্গাক—ঝিঙ্গাবিশেষ। গুণ—মধুররস, অগ্নিমান্দ্য-কর, আমবাতজনক।

ঝিঞ্ঝেরিণ্টা—ঝিঁঝিরিণ্টা গাছ। (ফলা, পীতপুষ্পা, ঝিঞ্ঝরাবৃত্তা, রোমাশ্রয়ফলা) গুণ—বৃক্ষ—কটু-কষায়-রস, সন্তর্পণ, বলকর, শুক্রবৰ্দ্ধক; ইহা রক্তাতিসারে হিতকর।

ঝিণ্টী—ঝাঁটী (সৌবীরক, কুরণ্ট, সৈরেয়ক, ঝিণ্টিক) শ্বেত, নীল, পীত, লোহিত বর্ণের পুষ্পভেদে চতুর্ব্বিধ। গুণ—শ্বেতঝাঁটী—কটু-তিক্তরস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, কেশরঞ্জক; ইহা বায়ুগত কফজরোগ, কাস, শ্বাস, শোথ, দন্তরোগ, শূল, কুষ্ঠ, বাতরক্ত, কণ্ডু, ত্বগ্‌দোষ ও বিষদোষের প্রশামক।

---

## ট

টঙ্ক—নীল কপিত্থ; গুণ—মধুর-কষায়-রস, শীতল, গুরুপাক, বায়ুবৰ্দ্ধক।

টঙ্কারী—গুল্মবিশেষ। টকারী; গুণ—তিক্তরস, লঘুপাক, অগ্নিবৰ্দ্ধক, বাতশ্লেষ্মনাশক; ইহা শোথ, উদর, বীসর্প, বেদনায় হিতকর।

টঙ্কন—সোহগা (পাচনক, মালতীতীরজ, লোহ-শ্লেষণ, রসশোধন, টঙ্ক, টঙ্কণক্ষার, রঙ্গ, ক্ষার, রঙ্গদ, রসাধিক, লোহদ্রাবী, রসঘ্ন, শুভগ, বর্তুল, কনকক্ষার, মিলন, ধাতুবল্লভ, কনকক্ষার, দ্রাবক, লোহশুদ্ধিকর, স্বর্ণপাচক ও টঙ্গ) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, রুক্ষ, ক্ষারগুণবিশিষ্ট, অগ্নিবৰ্দ্ধক, কফনাশক, বাতপিত্তকর। ইহা কাস, শ্বাস, রজোরোধ স্থাবরবিষে উপকারী; শ্বেত টঙ্কন—কটুরস, উষ্ণবীর্য্য, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, ক্ষারগুণবিশিষ্ট, তীক্ষ্ণ, মলভেদক, বলকর, পাচক; ইহা বায়ু, কফ, কাস, ক্ষয়, আম-দোষ ও বিষদোষের শান্তিবিধান করে।

# ড

ডঙ্গারি—চিচিঙ্গা বা হোপা ( দীর্ঘের্বারু, দণ্ডুরী, নামশুণ্ডী, গজদন্তফলা ) গুণ—মধুররস, শীতল, রুচিকর, তৃপ্তিকর, ইহা বায়ু, পিত্ত, রক্তদোষ, শোষ, জড়তা, মূত্ররোধের প্রশামক। কচিফল —সুমধুর, শীতল, রুচিকর, তৃপ্তিকর, পুষ্টিকর, বীর্য্যবর্দ্ধক, বলকর; ইহা শ্রান্তি, ভ্রম, দাহ, তৃষ্ণা, পিত্তবিকারে হিতকর। পক্ক ফল- গুরুপাক, রক্তবর্দ্ধক; ইহা দাহ ও তৃষ্ণায় উৎপাদক।

ডহু— লকুচ লিকুচ ) মাদার। গুণ—অম্লরস, গুরুপাক, বিষ্টম্ভকর, ত্রিদোষজনক, শুক্রদোষ-বিধায়ক।

ডিণ্ডিশ—ঢেঁড়শ। ( টিণ্ডিশ, তিণ্ডিশ, রোমশ-ফল, মুনিনির্ম্মিত, গুণ—শীতল, রুক্ষ, রুচিকর, মলভেদক, মূত্রকর; ইহা অশ্মরীনাশক, পিত্ত-শ্লেষ্মজরোগে হিতকর।

ডিম্ব—ডিম। গুণ—মধুররস, পাকে কটু; উষ্ণ-বীর্য্য, রুচিকর, অত্যন্ত শুক্রবর্দ্ধক, বাতশ্লেষ্ম-নাশক।

ডোড়ি—জীবন্তী গুল্ম। গুণ—দুর্জ্জর, রুক্ষ, বায়ু-বর্দ্ধক, ও মলরোধক।

ডোডিকা—ফলশাক ( বিষমুষ্টি, সুমুষ্টিকা ) গুণ—রুচিকর, অগ্নিবর্দ্ধক, লঘু, পুষ্টিকর; ইহা পিত্ত, কফ, অর্শঃ, গুল্ম, ক্রিমিরোগে উপকার করে।

---

# ত

তক্র—ঘোল ( গোরসজ, ঘোল, কালসেয়, বিলো-ড়িত, দন্ডাহত, অরিষ্ট, অম্ল, উদশ্বিৎ, মথিত, দ্রব, প্রমথিত, কটুর, কটুর, অম্বর, কঙ্কর ) ইহা মস্ত, মথিত, উদাশ্বিৎ, তক্র ও ছচ্ছিকা—এই পঞ্চবিধ। ঘোলের স্নেহাধিক্যহেতুক গুরুপাকত্ব, পুষ্টিকরত্ব, কফবর্দ্ধকত্ব, গুণ দেখা যায়; ইহা নিদ্রা, তন্দ্রা, জড়তার উৎপাদক। অল্প স্নেহবিশিষ্ট ঘোল—গুরুপাক, শুক্রবর্দ্ধক বলকর ও কফজনক। স্নেহশূন্য ঘোল,—লঘুপাক-সুপথ্য। গুণ—ত্রিদোষনাশক, রুচিকর, অগ্নি-বর্দ্ধক, বর্ণোৎকর্ষবিধায়ক। ইহা শ্রান্তি, ক্লান্তি, বমি, আমাতিসার, গ্রহণী, অগ্নিমান্দ্য, বিসূচিকা, বাতজ্বর, পাণ্ডু, কামলা, প্রমেহ, গুল্ম, উদর, বাতশূল, কুষ্ঠ প্রভৃতি রোগে হিতকর; ক্ষতরোগের দুর্ব্বলতায় তৃষ্ণা মূর্চ্ছরোগে, রক্তপিত্তরোগে সূতিকায় ও উষ্ণকালে ঘোল উপকার করে না। পীনস, শ্বাস, কাস, প্রভৃতি কফপ্রধান রোগে ঘোল সন্তলন করিয়া পান করা প্রশস্ত, যেহেতু অপক্ক ঘোল কোষ্ঠে পিত্তকোপনাশক ও কণ্ঠে কফের সঞ্চয় করিয়া দেয়।

তক্রকূর্চ্চিকা—তক্রসহযোগে দুগ্ধের ছানা, গুণ—দুর্জ্জর, রুক্ষ, মলরোধক, বায়ুবর্দ্ধক।

তক্রপিণ্ড—ছানা, গুণ—অম্ল-মধুররস, শীতল, গুরু-পাক, নিদ্রাকর, বায়ুনাশক, বলকর, পুষ্টিজনক, শুক্রবর্দ্ধক।

তক্রমাংস—এস্‌নি, হরিদ্রাহিঙ্গুসম্পৃক্ত ঘৃতভৃষ্ট মাংস, লবণ জিরকাদি মিশ্রিত তক্রে নিক্ষিপ্ত হইলে, ইহা প্রস্তুত হয়। গুণ—লঘুপাক, পাচক, রুচিকর, বলকর, বাতকফনাশক, কিঞ্চিৎ পিত্তবর্দ্ধক।

তক্রা—গুল্মবিশেষ। গুণ—কটুরস; ইহা ক্রিমি-ব্রণরোগে হিতকর।

তগরপাদিক—জলজলতা, তগরপাদুকা, শিউলি-ছোপ। ( কালানুশারিবা, বক্র, কুটিল, শঠ, মহোরগ, নত, জিহ্ম, দীপন, তগর, বিনম্র, বুদ্ধিত, চক্র, নহুষাখ্য, দণ্ডহস্ত, বর্হণ, পিণ্ডী-তগরক, পার্থিব, রাজহর্ষণ, কালানুসারক, ক্ষত্র, দীন ) গুণ মধুর তিক্তরস, শীতল, স্নিগ্ধ, লঘুপাক; ইহা ত্রিদোষ, অপস্মার, বিষদোষ, শিরোরোগ নেত্ররোগে হিতকর।

তড়াগজল—দীঘিকার জল ( পদ্মাকর, তড়াক, তটাক, তড়গ ) গুণ—মধুর-কষায়-রস, পাকে কটু, শীতল, বায়ুবর্দ্ধক, ইহার পান হেমন্তকালে প্রশস্ত।

তণ্ডুল—ধান্য বীজ—চাউল। গুণ—নবতণ্ডুলান্ন—গুরুপাক, কফবর্দ্ধক। পুরাতন তণ্ডুলান্ন—লঘুপাক, সর্ব্বকালোপযোগী। ইহা মেহ ও ক্রিমিরোগে হিতকর। ভৃষ্ট তণ্ডুল—রুক্ষ, বায়ুবর্দ্ধক, কফনাশক, পিত্তকর।

তণ্ডুলীয়ক—নটেশাক (অল্পমারীষ, তণ্ডুলীক, তণ্ডুল,

তণ্ডীর, তণ্ডুলী, তণ্ডুলীয়ক, গ্রন্থিল, বহুবীর্য্য, মেঘনাদ, ঘনস্বন, সুশাক, পথ্যশাক, ক্ষুর্জ্জপু, স্বণিতাহ্বয়, বীয়, তণ্ডুলনামা ) গুণ—মধুররস—মধুরবিপাক, শীতল, অগ্নিবর্দ্ধক, রুচিকর, মলমূত্র-বিরেচক ; ইহা পিত্ত, দাহ, ভ্রম, মদ, রক্তপিত্ত, ও বিষদোষের হিতকর। কাঁটানটে শাক—মধুররস,শীতল, রুচিকর। ইহা অর্শঃ, রক্তপিত্ত, কাস, শোষ, দাহ ও বিষদোষের উপশম করে। কাঁটা নটের মূল—উষ্ণবীর্য্য, শ্লেষ্মনাশক, রজোরোধক ; ইহা রক্তপিত্ত, প্রদর, শূলরোগে হিতকর।

তণ্ডুলোদক—চেলেনীয় জল—( তণ্ডুলাম্বু, তণ্ডুলোত্থ, জ্যেষ্ঠাম্বু ) গুণ—কষায়মধুররস, লঘুপাক, মলরোধক, রক্তরোধক ; ইহা তৃষ্ণা, বমি, দাহ, ও বিষদোষে হিতকর।

তমাল—বৃক্ষবিশেষ ( ফলস্কন্ধ, তাপিঞ্জ, তাপিঞ্ছ, কৃষ্ণস্কন্ধ, তমঃ, তমা, নীলতাল, তমালক, নীলধ্বজ, কলতাপ, মহাবল ) গুণ—মধুররস, শীতল, গুরুপাক, বলকর, শুক্রবর্দ্ধক, শ্রান্তি-নাশক। ইহা কফ, পিত্ত, তৃষ্ণা, দাহ প্রভৃতিতে উপকারী।

তরটী—কণ্টকবৃক্ষ ( তরদী, তারদী, তীব্রা, খর্ব্বুরা, রক্তবীজকা ) গুণ—তিক্তমধুররস, গুরুপাক, বলকর ও কফনাশক।

তরণী—পুষ্পবৃক্ষবিশেষ। শেউতী গোলাপ (সেবতী, সহা, কুমারী, গন্ধাঢ্যা, চারুকেশরা, ভৃঙ্গেষ্ঠা, রামতরণী, সুফলা, বহুপত্রিকা, ভৃঙ্গবল্লভা ) গুণ—মধুররস, শীতল, স্নিগ্ধ, মুখপাকনাশক ; ইহা পিত্ত, দাহ, জ্বর, তৃষ্ণা, বমনরোগে হিতকর।—রাজতরণী—সুগন্ধি, কষায়রস, স্নিগ্ধ, কফজনক, চক্ষুরোগহর।

তর্ণক ধান্য—তূর্ণক ধান্য—শালিধান্যবিশেষ। গুণ—মধুররস, মধুরবিপাক, শুক্রবর্দ্ধক, শ্লেষ্মপিত্তকর, রক্তনাশক, চক্ষুর্হিতকর।

তাড়ী—তালরস। গুণ—মত্ততাকর, শীতল, মূত্রবর্দ্ধক। অম্লরস হইলে—বায়ুনাশক, পিত্তবর্দ্ধক।

তাপসেক্ষু—গুণ—মৃদু, মধুররস, রুচিকর, সন্তর্পণ, শুক্রবর্দ্ধক, বলকর, কফজনক। কান্তারেক্ষুর সমগুণ।

তাম্বূল—পানপত্র ( নাগবল্লীপত্র, পর্ণ, তাম্বুলী, পর্ণলতা, সপ্তশিরাঃ, সপ্তলতা, ফণিবল্লী, ভুজলতা, ভক্ষপত্রা, তাম্বূলবল্লিকা, পর্ণবল্লী, গৃহাশয়া, মুখভূষণ ) গুণ—কটু-তিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, ক্ষারগুণবিশিষ্ট, লঘু, তীক্ষ্ণ, রুক্ষ, রুচিকর, মল-ভেদক, রক্তপিত্তকর, বলবর্দ্ধক, মুখশোধক, সুগন্ধকর ; ইহা শ্লেষ্মা বায়ু শ্রান্তি মুখ-দৌর্গন্ধ্যের শান্তিকর। তরুণতাম্বূল—অপেক্ষাকৃত গুরুপাক ও শ্লেষ্মবর্দ্ধক। পুরাতনতাম্বূল—কটুরস, লঘুপাক। বঙ্গদেশজ তাম্বূল—অধিকতর কটুরস, পাকে, উষ্ণবীর্য্য, বিরেচক, পিত্তবর্দ্ধক, কফনাশক। শ্বেত তাম্বুল—সাচী পান—রুচিকর, পাচক, অগ্নিবর্দ্ধক, পথ্য ; ইহা শ্লেষ্মবিকার ও বায়ুবিকারের প্রশমন করে।

তাম্র—তামা ( তাম্রক, শুল্ব, ম্লেচ্ছমুখ, বরিষ্ঠ, উড়ুম্বর, কনীয়স, শুল্ল, দ্বিষ্ঠ, উদম্বর, ঔডুম্বর, ঔড়ুম্বর, উডুম্বর, বরিসংজ্ঞক, মুনিপিত্তল, সূর্য্যাহ্ব, লোহিতায়স, লোহিতায়ঃ, তপনেষ্ট, অম্বক, অরবিন্দ, রবিলোহ, রবিপ্রিয়, রক্তনৈপালিক, রক্তধাতু ) গুণ—মধুর-তিক্ত-কষায়াম্ল-রস, কটু-বিপাক, শীতল, লঘুপাক, বমনকর, বিরেচক, শ্লেষ্মপিত্তনাশক ; ইহা পাণ্ডু, উদর, অর্শঃ, জ্বর, কুষ্ঠ, কাস, শ্বাস, ক্ষয়, পীনস, অম্লপিত্ত, শোথ, ক্রিমি ও শূলরোগের উপশম করে।

তাম্রবল্লী—লতাবিশেষ ( তাম্র, তালী, তমালী, তমালিকা, সূক্ষ্মবল্লী, সুলোমা, শোধনী, তালিকা ) গুণ—কষায়রস, কফনাশক ; ইহা মুখদোষ ও কণ্ঠদোষের শান্তিকর।

তারমাক্ষিক—রূপ্যমাক্ষিক—রৌপ্যমাক্ষিক। গুণ—মধুর-তিক্তরস, রসায়ন, শুক্রবর্দ্ধক, চক্ষুর্হিতকর ইহা বস্তিবেদনা, কুষ্ঠ, পাণ্ডু, মেহ, উদর, বিষদোষ, অর্শঃ, শোথ, ক্ষয়রোগ, কণ্ডু, বিষদোষের উপকারী।

তাল—(তল, ভূমিপিশাচ, দীর্ঘতরু, দ্রুমশ্রেষ্ঠ, দ্রুমেশ্বর, তালদ্রুম, দীর্ঘস্কন্ধ, ধ্বজদ্রুম, তৃণরাজ, মধুররস, মদাঢ্য, দীর্ঘপাদপ, চিরায়ুঃ, তরুরাজ, দীর্ঘপত্র, গুচ্ছপত্র, আসবদ্রু, দীর্ঘশ্রু, করপত্র, তৃণনির্য্যাস ) গুণ—অপক্ব-তালফল—মধুররস, শীতল, স্নিগ্ধ, গুরুপাক, বিষ্টম্ভী, বলকর ;

বায়ু, পিত্ত, রক্ত, ক্ষত, দাহ, ক্ষয়রোগে হিতকর। অপক্ক-তাল-ফল-জল—গুরুপাক, শুক্রবর্দ্ধক, স্তন্যজনক, পিত্তনাশক। পক্ক-তাল-ফল—মধুর-তিক্ত-কষায়-রস, দুর্জ্জর, বলকর, শুক্রবর্দ্ধক, মূত্রকারক। তালমজ্জা—মধুররস, স্নিগ্ধ, লঘুপাক, কিঞ্চিৎমত্ততাকর, বিরেচক, শ্লেষ্মবর্দ্ধক, শুক্রজনক, বলকর ও বাতপিত্তনাশক। তালপুষ্প—রুক্ষ ও ক্ষতরোগনাশক। তালমণ্ডিকা—তাল মদ্য—শুক্রজনক বায়ুবর্দ্ধক; ইহা শুষ্ক কাস ও বমনরোগে হিতকর।

তালমূলী—মুষলীকন্দ (তালিকা, তালমূলিকা, অর্শোঘ্নী, মুষলী, পলী, খলনী সুবহা, তালপত্রিকা, গোধাপদী, হেমপুষ্পী, ভূতালী, দীর্ঘকন্দিকা) শ্বেত ও কৃষ্ণভেদে ইহা দ্বিবিধ। শ্বেত তালমূলী অপেক্ষা কৃষ্ণ তালমূলী শ্রেষ্ঠ। গুণ—মধুর-তিক্ত-রস, শীতল, পিচ্ছিল, গুরুপাক, কফজনক, শুক্রবর্দ্ধক, রসায়ন, পুষ্টিকর, বলবর্দ্ধক; ইহাতে পিত্তদাহ, শ্রান্তির উপশম হয়।

তালীশপত্র—(তালীশ-পত্রাখ্য, শুকোদর, ধাত্রীপত্র, অর্কবেধ, করিপত্র, করিচ্ছদ, নীল, নীলাম্বর, তাল, তালীপত্র, তমাহ্বয়, তালীশপত্রক) গুণ—মধুরতিক্তরস, উষ্ণবীর্য্য, লঘু, কফবাতনাশক: ইহা হিক্কা, শ্বাস, কাস, ক্ষয়, বমন, অরুচি, গুল্ম, আম দোষ অগ্নিমান্দ্য রোগের উপকারী। কণ্টকারী মূল ইহার সমগুণ।

তিত্তিরি—নখায়ুধ পক্ষিবিশেষ। তিতিরপাখী। কৃষ্ণ গৌর ভেদে দ্বিবিধ। গৌর তিতির বা কপিঞ্জল কৃষ্ণ তিতির হইতে শ্রেষ্ঠ। গুণ—মাংস—কষায়মধুররস, শীতল, স্নিগ্ধ, লঘুপাক, মলরোধক বর্ণের উৎকর্ষকারক, বীর্য্যবর্দ্ধক, বলকর, শুক্রবর্দ্ধক, মেধাজনক, অগ্ন্যুদ্দীপক, ত্রিদোষনাশক; ইহা শ্বাস, কাস, জ্বর ও হিক্কারোগে হিতকর।

তিনিশ—জারুল (তিনাশক, স্যন্দনদ্রুম, অক্ষক, চিত্রকর্ম্মা, স্যন্দন, নেমী, রথদ্রু, অভিমুক্তক, বঞ্জুল, চিত্রকৃৎ, চক্রী, শতাঙ্গ, শকট, রথ, রথিক, ভস্মগর্ভ, মেষী, জলধর ও স্যন্দনি) গুণ—কষায়রস, উষ্ণবীর্য্য মলরোধক; ইহা বায়ু, পিত্ত, রক্ত, রক্তাতিসার, কফ, কুষ্ঠ, শ্বিত্র, প্রমেহরোগের উপশমকারী।

তিন্তিড়ি—তেঁতুল (চিঞ্চা, অম্লিকা, তিন্তিড়ীক, তিন্তিড়ীকী, অম্লিকা, আম্লীকা, তিন্তিলীকা, বৃক্ষাম্ল, তিন্তিড়, তিন্তিলী, তিন্তিড়িকা, আম্বিকা, চুক্র, চুক্রা, চুক্রিকা, অম্লা, অত্যম্লা, ভুক্তা, ভুক্তিকা, চারিত্রা, গুরুপত্রা, পিচ্ছিলা, যমদূতিকা, চরিত্রা, শাকচুক্রিকা, সুচক্রিকা, সুতিন্তিড়ী) গুণ—অপক্কফল—কষায়াম্ল-রস, উষ্ণবীর্য্য, গুরুপাক, বায়ুনাশক; ইহা পিত্ত-রক্ত কফের বৃদ্ধিকর। পক্কফল—অম্লমধুররস, উষ্ণবীর্য্য, রুক্ষ, লঘুপাক, মলভেদক, অগ্নিবর্দ্ধক, রুচিকর, বায়ুনাশক; ইহা পিত্ত, দাহ রক্ত, ও কফের প্রকোপকর। শুষ্ক—লঘুপাক, রুচিকর; ইহা শ্রান্তি ভ্রান্তি তৃষ্ণায় হিতকর। ত্বক্ক্ষার অগ্নিমান্দ্য শূলরোগে হিতকর।

তিন্দুক—গাব (স্ফূর্জ্জক, ফলস্কন্ধ, শিতিসারক, কেন্দু, তিন্দু, তিন্দুল, তিন্দুকি, তিন্দুকী, নীলসার, অতিমুক্তক, স্বর্য্যক, রামণ, স্ফূর্জ্জন, স্পন্দনহ্বয়, ফলসার) গুণ—ত্বক্—কষায়রস, দুষ্টক্ষতনিবারক। অপক্ক-ফল—কষায়-রস, শীতল, লঘু, মলরোধক, বায়ুবর্দ্ধক। পক্কফল—মধুর-রস, গুরুপাক, স্নিগ্ধ, শ্লেষ্মবর্দ্ধক।

তিমি—সমুদ্রজ মৎস্য। গুণ—মধুর-রস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, গুরুপাক, মলভেদক, শুক্রবর্দ্ধক, শ্লেষ্মজনক ও বলকর।

তিম্বরু—তেজফলের ফল। গুণ—দীপন, রুচিকর। ইহা চক্ষু কর্ণ ওষ্ঠাদির পীড়ায় হিতকর।

তিল—শস্যবিশেষ। (হোমধান্য, পবিত্র, পিতৃতর্পণ, পাপঘ্ন, পূতধান্য, স্নেহফল, স্নেহপূরফল) শ্বেত, কৃষ্ণ, রক্ত ও বন্যভেদে চতুর্ব্বিধ। তন্মধ্যে কৃষ্ণতিল সর্ব্বোৎকৃষ্ট। শ্বেততিল মধ্যম। গুণ—কষায়-তিক্ত-মধুর-রস, কটুবিপাক, উষ্ণবীর্য্য, গুরুপাক, স্নিগ্ধ, শুক্রজনক, পিত্তকর, ব্রণোপকারী, মূত্রহানিকর; ইহা অগ্নি, বল, বর্ণ ও স্তন্যের বৃদ্ধিকর, অর্শোরোগে সবিশেষ হিতকর। শাক—কটু-তিক্ত-অম্লরস, পিচ্ছিল, বায়ুবর্দ্ধক। ত্বক্—কষায়রস, উষ্ণবীর্য্য, শুক্রনাশক; ইহা দন্তদোষ, ক্রিমি, শোথ, ব্রণ, রক্তদোষের প্রশামক। তৈল—কষায়-তিক্ত-মধুর-রস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, সূক্ষ্ম, প্রসারণশীল, কান্তিকর, বলবর্দ্ধক,

শুক্রজনক, মলরোধক ; ইহা চক্ষুরোগের হিতকর, কেশের উপকারী, স্রোতঃশোধক, শ্রান্তিনাশক, ধাতু-পুষ্টিকর, কফবর্দ্ধক, বায়ুনাশক ; ইহা ক্রিমি, কণ্ডু, ব্রণরোগের প্রশামক।

তিলপর্ণী—তিলোনী শাক। গুণ—লঘুপাক ; ইহা কফঘ্ন ও শোথরোগের উপশম করে।

তিলপিষ্টক—তিলকুটো। গুণ—মধুর-কষায়-রস, গুরুপাক, স্নিগ্ধ, মলবর্দ্ধক, মূত্রনিবারক, বলকর, শুক্রজনক, বায়ুনাশক, কফপিত্তবর্দ্ধক।

তিলবাসিনী—হৈমন্তিকশালিধান্যবিশেষ। গুণ—লঘু, স্নিগ্ধ, শীঘ্রপরিপাকী, রুচিকর, শুক্রবর্দ্ধক ; ইহা কাস, শ্বাস, পাণ্ডু, শূল, আমবাতরোগের প্রশমন করে।

তীক্ষ্ণলৌহ—তীখা ইস্পাত (লোহ শস্ত্রায়স শস্ত্র, পিণ্ড, পিণ্ডায়স, শঠ, আয়স, নিশিত, তীব্র, খড়্গ, মুণ্ডিত, অগ্রঃ, চিত্রায়স, চীনজ) মণ্ডুর অপেক্ষা ইহার গুণ অধিক। গুণ—তিক্তরস, উষ্ণবীর্য্য, রুক্ষ ; ইহা বায়ু, পিত্ত, কফ, প্রমেহ, পাণ্ডু ও শূলরোগে হিতকর।

তুত্থক—তুঁতে (নীলাঞ্জন, হরিতাশ্ম, তুত্থ, ময়ূরগ্রীবক, তাম্রগর্ভ, অমৃতোদ্ভব, ময়ূরতুত্থ, শিখিকণ্ঠ, নীল, তুত্থাঞ্জন, শিখিগ্রীব, চিত্রক, মসবক, ভূতক, মুষা, তুত্থ, মৃতামদ, হেমসার) ময়ূরতুত্থক,খর্পরীতুত্থকভেদে ইহা দ্বিবিধ। গুণ—ময়ূরতুত্থক—কটু-কষায়-রস, উষ্ণবীর্য্য, বমনকর ; ইহা শ্বিত্র, নেত্ররোগে, দন্তরোগে, সর্ব্ববিধ বিষদোষে হিতকর। খর্পরী-তুত্থক—কটু-তিক্তরস, রুচিকর, অগ্নিবর্দ্ধক, পুষ্টিজনক, রসায়ন, চক্ষুরোগের হিতকর ও ত্বগ্দোষের প্রশামক।

তুম্বুরু—নেপাল ধন্য।—তাম্বুল ফল (শূলঘ্ন, সৌরজ, সৌর, বনজ, মানুজ, দ্বিজ, তীক্ষ্ণকঙ্ক, তীক্ষ্ণফল, তীক্ষ্ণপত্র, মহামুনি, স্ফুটল, সুগন্ধি, সৌরভ, অন্ধক) গুণ—কটু-তিক্ত-মধুররস, কটুপাক, উষ্ণবীর্য্য, উষ্ণ, লঘু, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, বিদাহী, রুচিকর, বাতশ্লেষ্মনাশক ; ইহা শূল, গুল্ম, উদর, আধ্মান, অরুচি, ক্রিমি, কুষ্ঠ, প্লীহা, শ্বাস, মূত্রকৃচ্ছ্র, প্রমেহ, শিরোরোগ, চক্ষুরোগ, কর্ণরোগ, ওষ্ঠরোগে হিতকর।

তুরুষ্ক—শিলারস (সিলেক, যবন, ধূম্র, ধূম্রবর্ণ, সুগন্ধিক, সিহ্লসার, পীতসার, কপি, পিণ্যাক, কপিজ, কপিতৈল, কল্ক, পিণ্ডিত, পিণ্ডিতৈলক, করেবর, কৃত্রিমক, লেপন, শল্লকীদ্রব, পিষ্টক, তৈলপর্ণী, বৃকধূপ, ক্লপ্তধূপ, কপিশ, সিহ্ল, কপিচঞ্চল, যাবল, তৈলাখ্য, পিণ্ডক, সার, সারজ) গুণ—সুগন্ধি, কটুতিক্ত, মধুররস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, শুক্রজনক, কান্তিবর্দ্ধক, বাতপিত্তনাশক ; ইহা জ্বর, দাহ, স্বেদ, কণ্ডু, কুষ্ঠ, অশ্মরী, মূত্রকৃচ্ছ্র,মূত্রাঘাত রোগের উপশম করে।

তুলসী—গুল্মবিশেষ। (সুভগা, তীব্রা, পাবনী, বিষ্ণুবল্লভা, সুরেজ্যা, সুরসা, কায়স্থা, সুরদুন্দুভি, সুরভি, বহুপত্রী, মঞ্জরী, হরিপ্রিয়া, অপেতরাক্ষসী, শ্যামা, গৌরী, ত্রিদশমঞ্জরী, ভূতঘ্নী, ভূতপত্রী, পর্ণাশ, বৃন্দা, বটিঞ্জর, বৃত্তৈক, বৈষ্ণবী, পুণ্যা, পবিত্রা, মাধবী, অমৃতা, পত্রপুষ্পা, সুগন্ধা গন্ধহারিণী, সুরবল্লী, প্রেতরাক্ষসী, সুরভা, গ্রাম্যা সুলভা, বহুমঞ্জরী, দেবদুন্দুভী) ইহা পত্র গন্ধ আকৃতিভেদে বহুবিধ। ক্ষুদ্রপত্র তুলসী, গন্ধতুলসী, কৃষ্ণতুলসী, বিশ্বগন্ধতুলসী, শ্বেততুলসী, বর্ব্বরী,তুলসী প্রভৃতি নামভেদবিশেষে ভেদ পরিচয় পাওয়া যায়। গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, সুরভি, রুচিকর, অগ্নিবর্দ্ধক, দাহ, পিত্তকর, বাতশ্লেষ্মহর ; ইহা কাস, বমি, ক্রিমি, কুষ্ঠ, রক্তস্রাব, জীর্ণজ্বর, পার্শ্ববেদনা, ভূতাবেশের প্রশামক।

তুবর যাবনাল—রক্ত-কৃষ্ণ জনার (তুবর কষায় যাবনাল, লোহিত কস্তম্বক) গুণ—কষায়রস, উষ্ণবীর্য্য, মলরোধক, বিদাহী, বাযুনাশক, শোথ নিবারক ও শোষজনক।

তুবরী—অরহর। গুণ—কটু-তিক্ত কষায়-রস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, লঘুপাক, মলরোধক, অগ্নিবর্দ্ধক, নেত্রহিতকর ; ইহা কফ, পিত্ত, রক্ত, বমি, তৃষ্ণা, কণ্ডু, কুষ্ঠ, কৃমি, বিষদোষে হিতকর।

তুষোদক—সতুষ যবের কাঁজী (গুণ—অম্লরস, পাকে কটু, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, পাচক, রুচিকর, মলভেদক, পিত্ত-রক্তবর্দ্ধক ; ইহা পাণ্ডু, ক্রিমি, বস্তিশূল, গ্রহণী, অর্শঃ, হৃদ্রোগ ও পার্শ্ববেদনায় উপকারী।

তূণীবৃক্ষ—গুণ—পীতবর্ণ, সুগন্ধি, কটু-তিক্তর

পুষ্টিকর, বীর্য্যবর্দ্ধক; ইহা রক্তপিত্ত, দাহ, শিরোবেদনা, শ্বেতকুষ্ঠরোগে উপকারী।

তুদ বৃক্ষ—তুত গাছ, পলাশপিপুল (তূদ, ব্রহ্মকাষ্ঠ, ব্রাহ্মণেষ্ট, পূষক, ব্রহ্মদারু, সুপুষ্প, সুরূপ, নীলবৃন্তক, ক্রমুক, বিপ্রকাষ্ঠ, মদসার, পূণ) গুণ—অপক্কফল—অম্ল-মধুর-কষায়রস, উষ্ণবীর্য্য, গুরুপাক, মলভেদক, শুক্রবর্দ্ধক, কফনাশক, দাহনিবারক, রক্তপিত্তকর। পক্কফল—মধুররস, শীতবীর্য্য, গুরুপাক; ইহা বায়ু ও পিত্তের হিতকর।

তৃণ কুঙ্কুম—কুঙ্কুম ঘাস (তৃণাস্থগন্ধি, তৃণশোণিত, তৃণপুষ্প, গন্ধাবক, তৃণোত্থ, তৃণগৌর, লোহিত) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, দীপ্তিকর; ইহা বায়ু, কফ, শোথ, কণ্ডু, পামা, কুষ্ঠ, আমদোষের প্রশামক।

তৃণদ্রুম—তাল, খর্জ্জুর, নারিকেল, সুপারি, হিন্তাল, কেতকী, তেড়েং ইত্যাদি গাছ। গুণ—নক্তনির্য্যাস—শীতবীর্য্য, লঘুপাক, মোহজনক, রুচিকর, বলকর; ইহা তৃষ্ণা-সন্তাপ নিবারণ করে।

তেজঃফল—তেজোবল (বহুফল, শাল্মলীফল, স্তবকফল, স্বেদফল, গন্ধফল, কণ্টবৃক্ষ) গুণ—কটুরস, তীক্ষ্ণ, সুগন্ধি, অগ্নিবর্দ্ধক, শিশুবক্ষোভবহর; ইহা বায়ু শ্লেষ্মা অরুচিরোগের উপশম করে।

তেজপত্র (পত্র, পত্রক, গন্ধজাত, পাকরঞ্জন) গুণ—মধুররস, কিঞ্চিৎ উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, লঘুপাক, মুখশোধক; ইহা কফ, বায়ু, অর্শঃ, বমনবেগ, অরুচি, পীনস, বস্তিশূল, বিষদোষে হিতকর।

তেজোবতী—তেজোবন্ধল (তেজস্বিনী, তেজোবর্ত্ত, তেজোহ্বা, তেজনী) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, পাচক, অগ্নিবর্দ্ধক, রুচিকর; ইহা বায়ু, কফ, শ্বাস, কাস, মুখরোগের প্রশামক।

তেজোমন্থ—ছোট গণিয়ারী। বৃহৎ গণিয়ারীর সমগুণ, বিশেষতঃ বাতজ শোথে সুবিশেষ উপকার করে।

তেবণ—তেড়্‌রা। গুণ—তিক্তরস, শীতল, ব্রণনাশক।

তৈল—উদ্ভিজ্জ ও ভূমিজ স্নেহমাত্রই তৈল। গুণ—আগ্নেয়, কটু-তিক্ত-কষায়যুক্ত-মধুররস, উষ্ণবীর্য্য মধুরবিপাক, বিস্তৃতিশীল, সূক্ষ্ম, গুরুপাক, মলভেদক, মূত্ররোধক, প্রীতিকারক, শুক্রবর্দ্ধক, বলকর, বর্ণকর, স্থিরতাসাধক, ত্বক্‌প্রসাদকারক, মৃদুতাজনক, ক্রিমিনাশক, পিত্তবর্দ্ধক, বায়ুনাশক, শীতপিত্তকারক, গর্ভাশয়শোধক; ইহা আনাহ, অষ্ঠীলা, বাতরক্ত, প্লীহা, শূল, উদাবর্ত্ত, যোনিরোগ, শিরোরোগ, কর্ণরোগ, সর্ব্ববিধ বায়ুরোগে হিতকর। তৈলের ভক্ষণ অপেক্ষা মর্দ্দন অধিকতর ফলপ্রদ। মস্তকে তৈলাভ্যঙ্গে, ইন্দ্রিয়ের প্রসন্নতা, সুনিদ্রা, অগ্নিবিশুদ্ধি, শিরঃশূল, খালিত্য, পালিত্য প্রভৃতি উপদ্রব নিবারিত হয়। কর্ণে তৈলপূরণে—মন্যাগ্রহ, হনুগ্রহ, বধিরতা প্রভৃতি রোগের উপশম করে। পদতলে তৈলমর্দ্দনে কর্কশতা, রুক্ষতা, শুষ্কতা, স্পর্শানভিজ্ঞতা প্রভৃতি দোষের নিবারণ ও শরীরের স্থৈর্য্য, বল, সুকুমারতা, নেত্রপ্রসাদ, পদস্ফুটন, গৃধ্রসীবাত, বায়ুসঙ্কোচ প্রভৃতির উপশম করে। সর্ব্বাঙ্গাভ্যঙ্গে—দেহ দৃঢ়, পুষ্ট, ক্লেশসহ, সুখস্পর্শ, সুন্দরত্বগ্‌-যুক্ত হয়।

তৈলকন্দ—(দ্রাবক, কন্দিতলাঙ্কিত দল, করবীর, কন্দসংজ্ঞ, তিলচিত্রপত্রক) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য; ইহা বায়ুরোগ অপস্মার ও শোথের উপকার করে।

তৈলকিট্ট—খৈল (পিণ্যাক, খলি, তৈলকল্ক) গুণ—কটুরস, পিচ্ছিল। ইহা কফ, বায়ু ও প্রমেহরোগে হিতকর।

ত্রপুষ তৈল—শশা-বীজের তৈল। গুণ—মধুররস, গুরুপাক, শীতল, কান্তিকর। ইহা কফ-পিত্তনাশক ও কেশের হিতকর।

ত্রপুষা—শসা (পীতপুষ্পা, কান্তালু, কাণ্টালু, ত্রপুকর্কটী, বহুফলা, কণ্টকিলতা, কোসফলা তুণ্ডিলফলা, সুধাবাসা, ত্রপুষী, ত্রপুষ) গুণ—মধুররস, শীতল, গুরুপাক, রুচিকর, বলনাশক, মূত্রকর; ইহা ভ্রম, পিত্ত, দাহ, পিপাসা, ক্লান্তি, রক্তপিত্ত, বমনরোগে হিতকর। ইহা শ্বেত, নীলভেদে দ্বিবিধ। শ্বেতত্রপুষ, নীলত্রপুষ অপেক্ষা কফবর্দ্ধক। গুণ—পক্ক ত্রপুষ অম্লরস, উষ্ণ-

বীর্য্য, পিত্তবর্দ্ধক, বাতশ্লেষ্মনাশক। বীজ—শীতল, রুক্ষ, মূত্রবর্দ্ধক; ইহা পিত্ত, রক্ত, সংক্রান্তরোগ ও মূত্রকৃচ্ছ্র প্রশমন করে।

ত্রায়মাণা—বলাডুমুর, (বার্ষিক, ত্রায়ন্তী, বলভদ্রিকা, বলদেবা, সুভদ্রাণী, ভদ্রনামিকা, কৃতত্রা, ত্রায়মাণিকা, বলভদ্রা, সুকামা, বার্ষিকা, গিরিজা, অনুজা, মঙ্গল্যার্হ্যা, দেববলা, পালিনী, ভয়নাশিনী, অবনী, রক্ষণী, ত্রাণা) গুণ—কষায়-তিক্ত-মধুররস, শীতল; ইহা কফ, রক্ত, গুল্ম, জ্বর, ভ্রম, তৃষ্ণা, ক্ষয়, বমন, বিষদোষের শান্তিকর।

ত্রিকণ্ট মৎস্য—ট্যাংরা মাছ। গুণ—মধুররস, লঘুপাক, রুক্ষ, অগ্নিবর্দ্ধক, কফ-পিত্তনাশক।

ত্রিপর্ণিকা—মূরেঙ্গল (বৃহৎপত্রা, ছিন্নগ্রন্থিনিকা, কন্দালু, কন্দবহুলা, ধল্লা, বিনারুহা ও ত্রিপর্ণী) গুণ—মধুররস, শীতল, পিত্তনাশক; ইহাতে শ্বাস, কাস, ব্রণ, বিষদোষের উপকার হয়। শাক—মধুররস, শীতল, রুক্ষ, গুরুপাক, মলভেদক, বিষ্টম্ভকর।

ত্রিপুট—খেসারী, তেওড়া (সস্তিক) গুণ—মধুর-তিক্ত-কষায়রস, শীতল, অত্যন্ত রুক্ষ, রুচিকর, মলরোধক, কফপিত্তহর, শোষণকর; ইহা বায়ুর সাতিশয় বৃদ্ধি করিয়া, খাঞ্জ, শাঙ্গুল্য, শূল, ভ্রম, দাহ, অর্শঃ, শোথ, হৃদ্রোগ প্রভৃতি পীড়া জন্মাইয়া দেয়। যূষ—মধুররস, বায়ুবর্দ্ধক, আধ্মান, শূলকর; ইহা রক্ত, পিত্ত, অরুচি, বমনরোগের প্রশমন করে।

ত্রিবৃৎ—তেউড়ী (সর্ব্বানুভূতি, সুবহা, ত্রিপুটা, ত্রিবৃতা, ত্রিভণ্ডী, রেচনী, সবহা, সরসা, সরণা, মলবিকা, মসূরী, শ্যামা, অর্দ্ধচন্দ্রা, বিকলা, সুষেণী, কালীঙ্গিকা, কালমেষী, কালী, ত্রিবেলা, ত্রিবৃত্তিকা, শ্বেতা, সারা) রক্ত, শ্বেত ও কৃষ্ণ বর্ণভেদে ইহা ত্রিবিধ কৃষ্ণত্রিবৃৎ শ্যামা, পালিন্দী, সুষেণিকা, কালা, মসূরী, বিদলা, অর্দ্ধচন্দ্রা, কালমেষিকা, কালমেশীকা, পালিন্দী) শ্বেতত্রিবৃৎ, (ত্রিবৃৎ, বৃকাক্ষী, সুবহা, ত্রিভণ্ডী, ত্রিপুটা) রক্তত্রিবৃৎ (ব্যাঘ্রাদনী, কুটরুণা, নিঃসৃতা, ত্রিবৃতা, অরুণা, কলিঙ্গা, পরিপাকিনী)—এতন্মধ্যে রক্ত, ত্রিবৃৎ, শ্রেষ্ঠ। গুণ—উষ্ণবীর্য্য, বিরেচক। ইহা ক্রিমি, শ্লেষ্মা, উদর, কুষ্ঠ, কণ্ডু, ব্রণরোগের প্রশামক। রক্ত ত্রিবৃৎ—কটু-কষায়-মধুররস, রুক্ষ, বিরেচক, বায়ুবর্দ্ধক; ইহা পিত্ত, পিত্তজ্বর, শ্লেষ্মা, শোথ ও উদররোগের নিবারক। কৃষ্ণত্রিবৃৎ—তীব্রবিরেচক; ইহা মূর্চ্ছা, দাহ, ভ্রম, মদ, কণ্ঠশোষের উৎপাদন করে।

ত্রিসন্ধি—কৃষ্ণকেলী ফুল, (সান্ধ্যকুসুম, সন্ধিবল্লী, সদাফলা, ত্রিসন্ধ্যকুসুমা, কাণ্ডা, সুকুসুমা, সন্ধিজা) রক্তশ্বেত, কৃষ্ণ পুষ্পভেদে ইহা ত্রিবিধ। গুণ—কফ-নাশক, কাসনিবারক, রুচিকর, ত্বগ্দোষের শান্তিকর।

ত্বাচ তৈল—দালচিনীর তৈল— মলরোধক, দন্তরোগনাশক, রজঃস্রাবকারক; ইহা বায়ু, অগ্নিমান্দ্য, আধ্মান, আক্ষেপ, বমন ও বমনবেগের প্রশমন করে, বিশেষতঃ শিরোবেদনায় ইহার মর্দ্দনে সবিশেষ উপকার হয়।

---

## দ

দগ্ধভূমিজশালি—গুণ—তিক্তরসান্বিত-মধুররস, লঘুপাক, পাকে, বলকর, রুক্ষ, মলরোধক, শ্লেষ্মনাশক।

দগ্ধমৎস্য—গুণ—গুরুপাক, পুষ্টিকর, শুক্রবর্দ্ধক, বলকর; ইহা ক্ষীণশুক্র, ক্ষীণতেজা, দুর্ব্বল, নিত্য স্ত্রীসহবাসরতদিগের সবিশেষ উপকারী।

দগ্ধা—(দগ্ধরুহা, দগ্ধিকা, স্থাপকহা, রোমশা, কর্কশদলা, বোহা, সুদগ্ধিকা) গুণ—কষায়রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, পিত্তপ্রকোপক, বাতশ্লেষ্মনাশক।

দণ্ড-মৎস্য—দাঁড়িকা মাছ। গুণ—তিক্তরস, বলকর, শুক্রবর্দ্ধক, বাত-পিত্ত-কফনাশক।

দণ্ডোৎপল—দণ্ডকলম, ডানকুনি, গলঘসে। শ্বেত, পীত, রক্তপুষ্পভেদে ইহা ত্রিবিধ। পীত দণ্ডোৎপল (গোবন্দনী, দেবমহা, গন্ধবল্লী, সহদেবী) রক্তদণ্ডোৎপল (বিশ্বদেবা) শ্বেতদণ্ডোৎপল (দণ্ডোৎপলা)। গুণ—কষায়-তিক্তরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, রুচিকর, মুখস্রাবনিবারক, ইহা শ্বাস, কাস, কফ, কামলা, ক্রিমি ক্ষয়রোগের উপকারী।

দধি—দই (ক্ষীরজ, মঙ্গল্য, বিরল, পয়স্য, ঘনেতর, দধিদ্রুম, [মন্দকদধি—অসম্যগ্‌জাত সদ্যোদধি। গুণ—মলমূত্রভেদক, বিদাহকর, ত্রিদোষনাশক।

মধুরদধি—মধুররসপ্রধান সম্যগ্‌জাত দধি—মধুররস, মধুরবিপাক, শুক্রবর্দ্ধক বায়ুনাশক, রক্তের পিত্তের প্রসাদক, কফবর্দ্ধক, মেদোজনক। মধুরাম্ল-দধি,—ঘন কষায়-মধুরাম্লরস, দধি; গুণ—মধুর দধি ও অম্লদধির গুণের একত্র। অম্লদধি—গুণ—অগ্নিবর্দ্ধক, পিত্তরক্ত, শ্লেষ্মার বৃদ্ধিকর। অত্যম্ল-দধি—গুণ—দন্তহর্ষজনক, লোমহর্ষকারক, কণ্ঠ-দাহক, অগ্নিবর্দ্ধক; ইহা বায়ু-পিত্ত-রক্তবর্দ্ধক। এই পঞ্চবিধ দধির সাধারণ গুণ—অম্ল-মধুররস, অম্লবিপাক, গুরুপাক, শীতল, মলরোধক, মুখ-রোচক, শোথজনক, বলকর, শুক্রবর্দ্ধক, পুষ্টিকর, অগ্ন্যুদ্দীপক, শ্লেষ্ম-পিত্ত-রক্ত-মেদো-বায়ু-বৃদ্ধিকর। ইহা বিষমজ্বর, অরুচি, মূত্রকৃচ্ছ্ররোগে হিতকর। অসারজ দধি—গুণ—লঘুপাক, শীতল, রুচিকর, মলরোধক, অগ্নিবর্দ্ধক, গ্রহণীরোগনাশক। দধি-সর—অম্লমধুররস, গুরুপাক, শুক্রবর্দ্ধক, বায়ু-নাশক, বস্তিশোধক, পিত্তশ্লেষ্মবর্দ্ধক। দধি-কূর্চ্চিকা (ছানা)—গুণ—দুর্জ্জর, রুক্ষ, মলরোধক, বায়ুনাশক। দধিমস্ত—দধিমস্ত—দইয়ের মাৎ; গুণ—অম্লকষায়রস, উষ্ণবীর্য্য, লঘুপাক, রুচি-কর, পাচক, মলভেদক, স্রোতঃশোধক, বলকর, বাতশ্লেষ্মনাশক; ইহা তৃষ্ণা, উদরদোষ, প্লীহা, অর্শঃ, পাণ্ডু, শ্বাস, গুল্ম, শূল, বিষ্টম্ভরোগে হিতকর।

দন্তী—দন্তী (নিকুম্ভ, দন্তিকা, প্রত্যক্‌পর্ণী, উদুম্বর-পর্ণী, নিকুম্ভ, শীঘ্রা, শ্যেনঘণ্টা, নিকুম্ভী, নাগ-স্ফোতা, দন্তিনী, পবিত্রা, ভদ্রা, রুক্ষা, রেচনী, অনুকূলা, নিঃশঙ্কা, চক্রদন্তী, বিশল্যা, মধুপুষ্পা, এরণ্ডফলা, তরুণী, এরণ্ডপত্রিকা, এরণ্ডপত্রী, অম্বু-রেবতী, বিশোধনী, কুম্ভী, উড়ুম্বরদলা, উদুম্বরদলা) দন্তী—লঘুদন্তী ও দীর্ঘদন্তী—এই দ্বিবিধ। লঘু-দন্তীপত্র উড়ুম্বরপত্রের ন্যায়, দীর্ঘদন্তীপত্র এরণ্ড পত্রসদৃশ। গুণ—মূল—কটুরস, কটুবিপাক, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ বিরেচক, অগ্নিবর্দ্ধক, রুচিকর; ইহা অর্শঃ, শূল, ব্রণ, অশ্মরী, কুষ্ঠ, ক্রিমি, গুল্ম, শোথ, উদররোগ, কফ, পিত্ত রক্তের রোগ প্রশমন করে। ক্ষুদ্রদন্তী বীজ—মধুররস, মধুরবিপাক, শীতল, মলমূত্রবিরেচক; ইহা কফ, শোথ বিষদোষের নিবারণ করে।

দাড়িম—দাড়িম (করক, পিণ্ডপুষ্প, পর্ব্বরুট, স্বাদ্বম্ল, পিণ্ডীর, ফলশাড়ব, ফলষাড়ব, ফলসাড়ব, শুকবল্লভ, মুখবল্লভ, রক্তপুষ্প, ডালিম, শুকাদান, দাড়িমীসার, কুট্টিম, রক্তবীজ, সুফল, দন্তবীজক, মধুবীজ, কুচফল, রোচন, মসিবীজ, কঙ্কফল, বৃত্তফল, সুনীল, নীলপত্র, নীলপত্রক) গুণ—মধুরাম্ল-কষায়-রস, শীতল, লঘুপাক, রুচিকর, অগ্নিবর্দ্ধক, মলরোধক, ভ্রান্তিনাশক; ইহা জ্বর, অতিসার, শ্বাস, কাস, অরুচি, তৃষ্ণা, গ্রহণী, বাত পিত্ত-কফে হিতকর। অম্ল ও মধুরাম্ল, মধুররসভেদে ত্রিবিধ। মধুর দাড়িম্ব—কষায়-যুক্ত-মধুররস, লঘু, স্নিগ্ধ, তৃপ্তিকর, প্রীতিকর, শুক্রবর্দ্ধক, বলকর, মেধাজনক, মুখপরিষ্কারক; ইহা ত্রিদোষ, তৃষ্ণা, দাহ, জ্বর, অতিসার, গ্রহণী প্রভৃতি রোগে উপকারী। অম্ল দাড়িম্ব—রুচি-কর, কণ্ঠশোধক, পিত্তবর্দ্ধক; ইহা তৃষ্ণা, অরুচি, শ্বাস, বাতকফের প্রশামক। মধুরাম্ল দাড়িম্ব—লঘু, রুচিকর, অগ্নিবর্দ্ধক, কিঞ্চিৎ পিত্তকর। ফলচ্ছদ—রক্তরোধক, অগ্নিবর্দ্ধক, পাকে ও অতিসারনিবারক। পত্র—রক্তরোধক।—মূল—মৃদুবিরেচক, ক্রিমিনাশক।

দাত্যূহ—ডাক পাখী, (কলকণ্টক, অত্যূহ, দাত্যৌহ, কলকণ্ঠ, মাসল, শুক্লকণ্ঠ, শিতিকণ্ঠ, সিতকণ্ঠ, কচাটুর, কটাহক, কাকমদ্‌গু, ডাহুক) গুণ—মাংস—বায়ুনাশক, বলকর, শুক্রবর্দ্ধক, শ্রান্তি-নিবারক।

দারু-হরিদ্রা—(পীতদ্রু, কালেয়ক, হরিদ্রু, দার্ব্বী, পচম্পচা, পর্জ্জনী, হরিদ্রা, কাষ্ঠা, মর্ম্মরী, দ্বিতীয়া, কপীতক, পীতিকা, পীতদারু, স্থিরবসনা, কামিনী, কটঙ্কটেরী, পর্জ্জন্যা, পীতা, দারুনিশা, কালীয়ক, কামবতী, দারুপীতা, কর্কটিনী, হেমকান্তি) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, কফস্রাবনিবারক, পিত্তনাশক; ইহা প্রমেহ, শোথ, নেত্ররোগ, কর্ণরোগ, কণ্ডু, ব্রণ, বীসর্প ত্বগ্দোষনিবারক।

দালমধু—কোটর মধু, গুণ—পীতবর্ণ, কটু-কষায়াম্ল-যুক্ত-মধুররস, রুক্ষ, অগ্নিবর্দ্ধক, পিত্তকর; ইহা কফ, প্রমেহ ও বমনরোগে হিতকর।

দালী—দাল (সূপ) গুণ—শীতল, রুক্ষ, বিষ্টম্ভী।

দাহাগুরু—(দাহনাগুরু, দাহ, কাষ্ঠ, ধূপাগুরু, তৈলা-

গুরু, পূয়, বনবল্লভ) গুণ—সুগন্ধি, কটুরস, উষ্ণবীর্য্য, বর্ণকর, কেশবর্দ্ধক, কেশদোষনাশক।

দীর্ঘপটোলিকা—ধুন্দুল। গুণ—মধুররস, কটুরস, শীতল, গুরুপাক, স্নিগ্ধ, বিষ্টম্ভকর; ইহা বায়ু-পিত্ত-শ্লেষ্মবর্দ্ধক।

দীর্ঘ রোহিষ—বড়গন্ধ তৃণ (দৃঢ়কান্ত, দৃঢ়চ্ছদ, যজ্ঞেষ্ট, দীর্ঘানল, তিক্তসার) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, বাতশ্লেষ্মনাশক; ইহা ব্রণে ও ক্ষত-রোগে হিতকর।

দুগ্ধ—দুধ (ক্ষীর, পীযূষ, তবল্য, স্তন্য, পয়ঃ, অমৃত, বলজীবন, দোহজ, অবদোহ, দোহাপনয়) গুণ—প্রাণধারণোপযোগী, বলকর, আয়ুবর্দ্ধক, পুষ্টিকর, শুক্রজনক, অগ্নিবর্দ্ধক, মেধাস্মৃতিবর্দ্ধক, কান্তিজনক, শ্রান্তিনাশক. নিদ্রাকারক, স্রোতঃশোধক, দোষনাশক। অপক্ক দুগ্ধ—গুরুপাক, কাস-শ্বাসোৎপাদক। ধারোষ্ণ দুগ্ধ—সর্ব্বরোগনাশক অমৃততুল্য। প্রাতর্দুগ্ধপান—অগ্নিবর্দ্ধক, দেহ-পোষক, শুক্রবর্দ্ধক। মধ্যাহ্নদুগ্ধপান—বলবর্দ্ধক, কফনাশক, মূত্রকৃচ্ছ্রনিবারক। নৈশদুগ্ধপান—বহুদোষনাশক; ইহা নবজ্বর, উদরাময়, শ্লৈষ্মিক, মেহ প্রভৃতিতে অপকার করে। মৎস্য, মাংস, লবণ, গুড়, মূলা, শাক, জাম প্রভৃতির সহিত দুগ্ধ পান নিষিদ্ধ। মদ্যের সহিত ও দুগ্ধের বিরুদ্ধ-যোগ কল্পিত হইয়া থাকে।

দুগ্ধপাষাণ—ফুলখড়ি। (ফুলপাষাণক, দুগ্ধাসখা, ক্ষীরী, গোমদসন্নিভ, বজ্রাভ, দীপ্তিক, দুগ্ধী, ক্ষীররক্ষক, সৌধ) গুণ—ঈষদুষ্ণবীর্য্য, রুচিকর; ইহা জ্বর, পিত্ত, হৃদ্রোগ, কাস, শূল, আধ্মান-রোগে হিতকর।

দুগ্ধফেন—গুণ—মধুররস, অগ্নিবর্দ্ধক, বলকর, উৎসাহ-জনক; ইহা কৃশতায় ও মন্দাগ্নিতে সবিশেষ উপকারী; জ্বরাতিসার গ্রহণী, বিষমজ্বর প্রভৃতিতে হিতকর।

দুগ্ধফেনী—(পয়ঃফেনী, ফেনদুগ্ধী, পয়স্বিনী, লতারি ব্রণকেতুঘ্নী, গোজাপর্ণী) গুণ—কটু-তিক্তরস, শীতল, রুচিকর, ব্রণনাশক বিষদোষনিবারক।

দুগ্ধবীজ—পিষ্ট জাবনাল, চিপিটক; গুণ—মধুররস দুর্জ্জর বীর্য্যবর্দ্ধক ও পুষ্টিকর।

দুগ্ধক্ষীরিকা—ঘৃতভৃষ্ট পায়সবিশেষ। গুণ—গুরুপাক, মলরোধক, বলকর, কফবর্দ্ধক, অগ্নিমান্দ্যকর, কফপিত্তজনক, বাতপিত্তনাশক।

দুগ্ধাম্র—পক্কাম্ররস মিশ্রিত দুগ্ধ; গুণ—মধুররস, শীতবীর্য্য, অত্যন্ত গুরুপাক, রুচিকর, বলকর, পুষ্টি-জনক, কফবর্দ্ধক, বাতপিত্তনাশক। বিরুদ্ধ-সংযোগ জন্য গুরুপাক, দোষোল্বণকর।

দুগ্ধিকা—ছোটক্ষীরাই; গুণ—মধুর-কটু-তিক্তরস, গুরুপাক, রুক্ষ, বিষ্টম্ভকর, শুক্রবর্দ্ধক, বাত-জনক; ইহা কফ, কুষ্ঠ, ক্রিমিরোগে উপকারী।

দুরালভা—(যাস, যাসক, দুস্পর্শা, কুনাশক, রোদনী, অনন্তা, সমুদ্রান্তা ধন্বযাস, যবসা, কচ্ছুরা, ধন্ব-যবাস, বিকণ্টক, আত্মমূলী, পদ্মমুখী, ইদংকায্যা, দুরালম্ভা, ধন্বযাস, তাম্রমূলা, কচ্ছুরা, ধন্বী, ধন্ব, যবাসক, প্রবোধিনী, সূক্ষ্মদলা, বিরূপা, দুরভি-গ্রহা, দুর্লভা, দুষ্প্রধর্ষা) ইহা ক্ষুদ্র বৃহদ্ভেদে দ্বিবিধ। গুণ—কটু-তিক্ত-মধুরাম্লরস, উষ্ণবীর্য্য, ক্ষারগুণ, বাতপিত্তনাশক; ইহা জ্বর, গুল্ম, প্রমেহরোগে উপকারী।

দূর্ব্বা—(শতপর্ব্বিকা, সহস্রবীর্য্যা, ভার্গবী, রুহা, অনন্তা, গুণা, নন্দা, মহাবরা, হরিতালিকা, তিক্ত-পর্ব্বা, দুর্ম্মরক, বহুবীর্য্যা, হরিতা, হরিতালী, কচ্ছরুহা) শ্বেতদূর্ব্বা, নীলদূর্ব্বা, মালাদূর্ব্বা, গণ্ডদূর্ব্বা, প্রভৃতি নামভেদে বহুবিধ। গুণ—কষায়-মধুররস, রক্তরোধক; ইহা শীতপিত্ত, তৃষ্ণা, অরুচি, বমি, দাহ, মূর্চ্ছা, শ্লেষ্মা ও ভূতা-বেশাদির উপকারক।

দেবকুম্ভ—গুণ—কটুতিক্তরস, অগ্নিমান্দ্যনিবারক, বাত-কফনাশক, ভূতাবেশনিবারক, রসশোধক, পবিত্র ও ইহা দ্রোণপুষ্পের সহিত সমগুণ।

দেবদারু—(পারিভদ্রক, ভদ্রদারু, দ্রুকিলিম, পীত-দারু, দারু, পূতিকাষ্ঠ, কল্পপাদপ. কিলিম, সুর দারু, দারুক, স্নিগ্ধদারু, অমরদারু, শিবদারু শাম্ভব, ভূতহারী, ভবদারু, ভদ্রবৎ, শক্রদ্রুম, ইন্দ্রবৃক্ষ, সুবাহ্ব, দেবকাষ্ঠ, দারুভদ্র, ইন্দ্রদারু. মস্তুদারু, কিলিম, সুরভূরুহ) স্নিগ্ধদারু ও কাষ্ঠদারু ভেদে ইহা দ্বিবিধ। গুণ—স্নিগ্ধদারু—তিক্তরস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, বাত-শ্লেষ্মানাশক; ইহা আমদোষ মলবদ্ধতা, অর্শঃ মেহ জ্বরের প্রশামক। কাষ্ঠদারু তিক্তরস, উষ্ণবীর্য্য, রুক্ষ বাত-শ্লেষ্ম-হর, এবং

ভূতাবেশনিবারক।—উভয় দেবদারু সুগন্ধি ও লঘুপাক।

দেবদালী—দেবতাড় দেবতাড়া পীতঘোষা (জীমূতক, কণ্টফলা, গরাগরী, বেদী, মহাকোষফলা, কটুফলী, ঘোরা, কদম্বী, বিষহা, কর্কটী, সারমূষিকা, বৃত্তকোষা, আখুবিহা, দালা, রোমশপত্রিকা, তৃরঙ্গিকা, সুতকায়া দেবতাড়) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, কফনাশক; ইহা পাণ্ডু অর্শঃ শ্বাস কাস কামলা ভূতাবেশ নিবারণ করে।—ফল—বিরেচন ও বমন করায়।

দেবধান্য—দেধান (যবনাল, যোনাপ, পূর্ণাকর, জোগুালা, বীজপুষ্পিকা, চূর্ণাহ্ব, জূর্ণাহ্ব, জুহুপ, জুলুল, বীজপুষ্প, পুষ্পগন্ধ, পবনাল) গুণ—মধুর-কষায়রস, শীতল, রুক্ষ, লঘুপাক, শ্লেষ্মজনক, শ্লেষ্মপিত্তহর।

দেবনাল—বড়নলগাছ (দেবনল, মহানল, বন্য, নলোত্তম, স্থূলনাল, স্থূলদণ্ড সুরনাল সুরদ্রুম) গুণ—ঈষৎ-কষায়-যুক্ত-মধুর-রস, শুক্রবর্দ্ধক, নল গাছের অপেক্ষা গুণাধিক।

দেবসর্ষপ—কুক্কুটপাদী (অশ্বাক্ষ, বদর, রক্তমূলক, সুবসর্ষপক সূক্ষ্মদল নির্জর সর্ষপ, কুববাজ্রি) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, রুচিকর; ইহা ক্রিমি মুখরোগের নিবারণ করে।

দ্রবন্তী—দন্তিভেদ। গুণ—কটুরস, কটুবিপাক, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণবিরেচক, অগ্নিবর্দ্ধক; ইহা পিত্ত, রক্ত, কফ, শোথ, ক্রিমি, কুষ্ঠ, কণ্ডু, অর্শঃ, শূল, উদররোগের প্রশামক।

দ্রাক্ষা—কিস্‌মিস্ (কৃষ্ণা, চারুফলা, রসা, মৃদ্বীকা, গোস্তনী, স্বাদ্বী, মধুরসা, যক্ষ্মঘ্নী, প্রিয়ালা, তাপসপ্রিয়া, গুচ্ছফলা, রসালা, অমৃতফলা) গুণ—পক্বদ্রাক্ষা—কষায়মধুররস, মধুরবিপাক, শীতল, মলমূত্রকর, অল্পগুরুপাক, পুষ্টিকর, শুক্রবর্দ্ধক কফপিত্তনাশক, নেত্রহিতকর; ইহা জ্বর-যুক্ত শ্বাস, বাতরক্ত, মোহ, দাহ, শোষ, মদাত্যয়, স্বরভঙ্গে সবিশেষ উপকারী। অম্লদ্রাক্ষা—রক্তপিত্তকর ও হীনগুণ। যে দ্রাক্ষা আকারে গোস্তনসদৃশ বীজযুক্ত, তাহার নাম গোস্তনী দ্রাক্ষা—মনাক্কা; গুণ—গুরুপাক। ক্ষুদ্রদ্রাক্ষা - কিস্‌মিস্—গোস্তনী অপেক্ষা লঘুপাক।

দ্রাক্ষাসব—গুণ—রুচিকর, অগ্নিবর্দ্ধক, লঘুপাক, মলবদ্ধতানাশক, অল্পবায়ুবর্দ্ধক, কফনাশক, পিত্তের অবিরোধী।

দ্রোণপুষ্পী—ঘলঘষে। গুণ—রস—বিষমজ্বর, অর্শঃ, কামলা, ক্রিমি, শোথ রোগে হিতকর। সর্প-বিষনাশক।

দ্রোণীলবণ—(দ্রোণেয় বাদ্ধেয়, দ্রোণীজ, বারিজ, বার্দ্ধীভব দ্রোণী, ত্রিকূট লবণ) গুণ—অনতি-উষ্ণ, স্নিগ্ধ, মলভেদক, শূলনাশক, কিঞ্চিৎ পিত্ত-বর্দ্ধক।

দ্বীপান্তরবচা—তোপচিনী। গুণ—তিক্তরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, মলমূত্রশোধক; ইহা আগ্মান, শূল, অপস্মার, বাতব্যাধি উন্মাদ, গাত্র-বেদনা, নিবারণ করে; ফারঙ্গ-দোষ-নাশক ও পারদ-দোষের প্রশামক।

---

## ধ

ধন্যাক—ধনে (ছত্রা বিতুন্নক, কুস্তুম্বুরু, ধন্য, ধান্য, তুম্বুক ধনিক, ধনিয়ক কুস্তুম্বুরী, ধন্যা তুম্বুরী, ধান্যাক, ধনেয়ক, ধানক, ধানেয়, ধনিকা, ছত্রা, ধান্য, সুগন্ধি, শাকাপচ্য, সূক্ষ্মপত্র, জনপ্রিয়, ধান্য-বীজ, বীজধান্য, অবরিকা, বেধক, উগ্রা) গুণ—কটু-তিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, পাচক, অগ্নিবর্দ্ধক, রুচিকর, মলরোধক, ত্রিদোষনাশক, বিশেষতঃ পিত্তনাশক; ইহা জ্বর, তৃষ্ণা, দাহ, বমি, শ্বাস, কাস, কৃশতা, ক্রিমি রোগে হিতকর।

ধন্বঙ্গ—(ধনুর্বৃক্ষ, গোত্রবৃক্ষ, সুতেজন) গুণ—কষায় রস, রুক্ষ, লঘুপাক, বলকর পুষ্টিজনক, ব্রণ-রোপক, ভগ্নযোজক; ইহা কফ, পিত্ত, রক্তস্রাব, কাস রোগে হিতকর।

ধন্বন—ধামনবৃক্ষ (পিচ্ছিলত্বক্ রক্তকুসুম, ধনুর্বৃক্ষ, মহাবল, রুজামহ, পিচ্ছিলক, কক্ষস্বাদুফল) গুণ—কটু-কষায় রস, উষ্ণবীর্য্য, মলরোধক, কফনাশক, দাহনাশক, শোথকর, কণ্ঠরোগনাশক। ফল—মধুর-কষায়-রস, শীতল, বাতকফনাশক।

ধরণীকন্দ—বনকন্দ, কন্দালু (ধারণী, ধারপত্রী সুকন্দক কন্দালু, বনকন্দক, কন্দাঢ্য, দন্তকন্দক)

গুণ—মধুররস, কফপিত্তনাশক; ইহা রক্তদোষ কুষ্ঠ কণ্ডুর নিবারক।

ধব—ধাওয়া গাছ (ধুরন্ধর, শাকটাখ্য নন্দিবৃক্ষ, গৌর, কষায়, মধুরত্বক্, শুক্লবৃক্ষ, শুক্লাঙ্গ, পাণ্ডুতরু, ধবল, পাণ্ডুর) গুণ—কটু-কষায়-মধুররস, শীতল, রুচিকর, অগ্নিবর্দ্ধক, পিত্তকর, বাতশ্লেষ্মনাশক; ইহা প্রমেহ অর্শঃ পাণ্ডুরোগে হিতকর।

ধবল আরনাল—সাদা বনায় (পাণ্ডুর, তলতণ্ডুল, নক্ষত্রকান্তি; বিস্তারবৃত্ত, শৌণ্ডিক-তণ্ডুল) গুণ—রুচিকর, বলকারক, শুক্রবর্দ্ধক, ত্রিদোষানশক; ইহা অর্শঃ গুল্ম ব্রণ রোগে হিতকর।

ধাতকী—ধাই ফুল (ধাতৃপুষ্পী, ধাতৃপুষ্পিকা, ধাত্রী, বহ্নিপুষ্পী, তাম্রপুষ্পী, ধাবনী, অগ্নিজ্বালা, সুভিক্ষা, পার্ব্বতী, বহুপুষ্পিকা, কুমুদা, সীধুপুষ্পী, কুঞ্জরা, মদ্যবাদিনী, গুচ্ছপুষ্পী, সজ্বপুষ্পী, রোধ্রপুষ্পিনী, তীব্রজ্বালা, বহ্নিশিখা, মদ্যপুষ্পা) গুণ—কটু-কষায়রস, শীতল, লঘুপাক, মাদক; ইহা পিত্তরক্ত, তৃষ্ণা, ক্রিমি, অতিসার, প্রবাহিকা, ব্রণ, বীসর্প, বিষদোষের উপকার করে।

ধাতক্যভিযুক্ত—ধাই ফুলের মদ। গুণ—ইহা রুক্ষ, রুচিকর, অগ্নিবর্দ্ধক, প্রীতিজনক।

ধান্য—ধান (ভোগ্য, ভোগাই, অন্ন, আঢ্য, জীবসাধন, স্তম্বকব, ব্রীহি) শালি, ষষ্টিক, ব্রীহি, নামভেদে ত্রিবিধ। গুণ—শালি ধান্য—হৈমন্তিক—মধুররস, শীতবীর্য্য, লঘুপাক, স্নিগ্ধ, অল্প মলরোধক, বলকর, শুক্রবর্দ্ধক, শ্রান্তিনিবারক, পিত্তনাশক, কিঞ্চিৎ বাত-কফবর্দ্ধক। ষষ্টিক ধান্য—ষেটে ধান—মধুর-কষায়-রস, মধুরবিপাক, লঘু, স্নিগ্ধ, বলকর, শুক্রজনক, মূত্রবর্দ্ধক, পুষ্টিজনক, ত্রিদোষনাশক। ব্রীহিধান্য—আশু—মধুররস, মধুরবিপাক, কফবর্দ্ধক, মলরোধক, ষষ্টিক ধান্যের কথঞ্চিৎ সমগুণ। শালির মধ্যে রক্তশালী, ষষ্টিকের মধ্যে ষষ্টিকনামা ও ব্রীহির মধ্যে কৃষ্ণব্রীহি সর্ব্বোৎকৃষ্ট। রোপিত ধান্য—লঘুপাক, বলকর, মূত্রবর্দ্ধক, দোষনাশক, অবিদাহী। বাপিত ধান্য—গুরুপাক। স্থলজ ধান্য—মধুর তিক্ত-কষায়-রস, কটুপাকী, অগ্নিবর্দ্ধক, কফপিত্তনাশক, বায়ুবর্দ্ধক। স্নিগ্ধভূমিজাত ধান্য—ওজস্কর, বলবর্দ্ধক। বালুভূমিজাত ধান্য—বলপুষ্টিনাশক; দগ্ধভূমিজ ধান্য—কষায়রস, রুক্ষ, লঘুপাক, মলমূত্ররোধক, শ্লেষ্মনাশক। নবধান্য—গুরুপাক, কফবর্দ্ধক, প্রমেহাদিরোগজনক। পুরাতন ধান্য—লঘুপাক ও সর্ব্বগুণসম্পন্ন।

ধান্যামণ্ড—গুণ—অগ্নিবর্দ্ধক, মলরোধক, রক্তনিবারক, শ্রান্তিনাশক, বাতবর্দ্ধক, পিত্তনাশক; ইহা অশ্মরী রোগের প্রশামক।

ধান্যাম্ল—কাঁজী। গুণ—লঘুপাক, অগ্নিবর্দ্ধক, প্রীতিকর রুচিকর; ইহা বায়ু রোগে হিতকর। আস্থাপনেও প্রযোজ্য।

ধারাকদম্ব—কেলিকদম্ব (ধাবাকদম্ব, ভ্রমরপ্রিয়, প্রাবৃষ্ঠ, পুলকী, প্রিয়ক, ভৃঙ্গবল্লভ, মেঘাভ, নীল, কলম্বক প্রাবৃষণ) গুণ—কটুতিক্ত-কষায়রস, শীতল, বীর্য্যবর্দ্ধক, পিত্তনাশক; ইহা বিষদোষ প্রভৃতিতে হিতকর।

ধারোষ্ণদুগ্ধ—গুণ—অত্যন্ত স্বাদু, পুষ্টিকর, বলকর অগ্নিবর্দ্ধক; ইহা শ্রমশ্রান্তির নিবারণ করে। সর্ব্বপাত্রেই অমৃত তুল্য।

ধুস্তুর—ধুতুরা (ধুস্তুর উন্মত্ত, কিতব, ধূর্ত্ত, কনকাকর মাতুল, মদন, পুরীমোহ, ধূর্ত্তবৃৎ, ধস্তুর, বস্তক, শঠ, মাতুলক, শ্যাম, শিরঃশেখর, খার্জ্জুঘ্ন, কাহলাপুষ্প, খল, কণ্টকল, মোহন কলভ, মত্ত, শৈব, দৈবিকা, তূরী, মহামোহী, শিবপ্রিয়, ধুতুরা) শ্বেত নীল পীতবর্ণের পুষ্পভেদে ত্রিবিধ। নীল-ধুস্তুর ও পীতধুস্তুর বা কনক ধুস্তুর অধিকতর গুণবিশিষ্ট; গুণ—কটু-তিক্ত-কষায়-মধুররস উষ্ণবীর্য্য, গুরু, অগ্নিমান্দ্যকর, মাদক, বর্ণবর্দ্ধক, কান্তিকর; ইহা জ্বর, ব্রণ, কণ্ডু, শ্লেষ্মা, ক্রিমি, কুষ্ঠ, বিষদোষ, ও ত্বগ্দোষের নিবারক।

ধূনরাজ—রুমী মস্তবী (পীতবস ভঙ্গুরা, গন্ধিনী) গুণ—মূত্রকারক, মলরোধক, কফনাশক, বলকর; ইহা দন্তরোগ মেহ ও প্রদর রোগের, শান্তিকারক।

ধূমসী—মাষরোটিকা—কলাই দালের বড়ী। গুণ—গুরুপাক, রুচিকর, কিঞ্চিৎ বায়ুবর্দ্ধক, কফপিত্ত-নাশক।

ধূম্রপত্রা—তামাক (ধূম্রাহ্বা গৃধ্রপত্রা, গৃধ্রাণী, ক্রিমিঘ্নী শ্রমাহা, সুলভ, স্বয়ম্ভুবা) গুণ—তিক্তরস, উষ্ণবীর্য্য, রুচিকর, অগ্নিবর্দ্ধক, ক্রিমি

নাশক, শোথনিবারক। **ইহারই ধূম্রপান দন্ত-শোথ-নিবারক। কিন্তু কৃশ, অজীর্ণরোগী, শ্বাসার্ত্ত** কাসরোগী, **যক্ষ্মী রক্তপিত্তী, প্রভৃতি পীড়িত** ব্যক্তির পক্ষে **ইহার ধূমপাম অনিষ্টকর।**

সবমুদ্গ—**কষায়-মধুররস, রুচিকর, মলরোধক** পিত্তবর্দ্ধক। **ইহা হরিৎমুদ্গের সহিত সমগুণ।**

---

# ন

নখী—( নখ, ব্যাঘ্রনখ, ব্যাঘ্রায়ুধ, চক্রকারক ) ক্ষুদ্র ও বৃহদ্ভেদে **দ্বিবিধ। ক্ষুদ্র নখই নখী নামে** প্রসিদ্ধ, ( হনু, হট্টবিলাসিনী ) গুণ—লঘু, উষ্ণ, শুক্রজনক, বর্ণ্য, স্বাদু, পাকে কটু, গ্রহদোষহর, অলক্ষ্মীনাশক; ইহা বিষজরোগ, ব্রণ, মুখ-দৌর্গন্ধতা নষ্ট করে।

নটেশাক—(তণ্ডুলীয়, মেঘনাদ, কাণ্ডের, তণ্ডুলেযক, ভণ্ডীর, তণ্ডুলীবীজ, বিষঘ্ন, অল্পমারিষ) গুণ—লঘু, শীতল, রুক্ষ, পিত্তশ্লেষ্মনাশক, রক্তদোষ-নিবারক, মলমূত্রনিঃসারক, রোচক, অগ্নিকারক, বিষঘ্ন।

নন্দী বৃক্ষ—**অশ্বত্থবিশেষ। ( প্ররোহী, গজপাদপ,** স্থালীবৃক্ষ, **ক্ষীরতরু, ক্ষীরী, বনস্পতি** ) গুণ—লঘু, স্বাদু, তিক্ত, উষ্ণ, কষায়রস, পাকে কটু, গ্রাহী ও বিষঘ্ন; **ইহার ত্বক্ পিত্ত, কফ, রক্ত-**দোষের প্রশামক।

নবনীত—**ননী। ( মৃক্ষণ, সবজ, হৈয়ঙ্গবীন, নব-**নীত ) ইহা গব্য মাহিষাদি যোনিভেদে বহুবিধ। গুণ—গব্যনবনীত—**হিতকর, বৃষ্য, লাবণ্যজনক,** বলোৎপাদক, **অগ্নিকর,** সংগ্রাহী ;—ইহার সেবনে বাতপ্রধান, **রক্তপিত্ত, ক্ষয়, অর্শঃ, অর্দ্দিত,** কাসরোগের উপকার হয়। ইহা বালক বৃদ্ধের উপকারী **হইলেও, শিশুর পক্ষে অমৃততুল্য।** মাহিষ নবনীত—**গুরু, বাতশ্লেষ্মজনক; ইহার** সেবনে দাহ,**পিত্তোদ্বন, শ্রম প্রশমিত হয়; অপিচ** ইহা সেবনে **সাধারণ ধাতুর বিশেষতঃ শুক্রধাতুর** বৃদ্ধি করে। **পায়সনবনীত—দুগ্ধজাত-নবনীত—**চক্ষুর **স্বাস্থ্যজনক, রক্তপিত্তনাশক, বৃষ্য, বলকর,** অত্যন্ত **স্নিগ্ধ, মধুর, সংগ্রাহী ও শীতল। সদ্যঃ-**সমুদ্ধৃত **নবনীত—স্বাদু, গ্রাহী, শীতল, লঘু,** স্মরণশক্তিবর্দ্ধক; **অল্পপরিমিত তক্রসংযোগ** হেতুক, **ঈষদম্লস্বাদ,** কষায়-রস। **চিরন্তন-**নবনীত—গুরু, শ্লেষ্মকর, মেদোবর্দ্ধক, **ক্ষারগুণ,** কটু-অম্লরস ;—ইহা বমি, অর্শঃ, কুষ্ঠরোগের উৎপাদক।

নবসার—নিশাদল। গুণ—লবণাস্বাদ, দূষিত মল-মূত্র কফপিত্ত স্বেদরক্তঃ প্রভৃতির নিঃসারক, শোথঘ্ন, শীতল। ইহা যকৃদ্দোষ প্লীহবৃদ্ধি, জ্বর, শিরঃশূল, অর্ব্বুদ, স্তনরোগ, রক্তপিত্ত, কাস, ভগ্নরোগ, যোনিব্যাপৎরোগে হিতকর। শোথ নাশার্থ ইহার বাহ্যপ্রয়োগ প্রসিদ্ধ।

নল—(পোটাল, শূন্যমধ্য, ধমন) গুণ—মধুর-তিক্ত-কষায়-রস, কফনাশক, রক্তদোষনিবারক, উষ্ণ; ইহার মূল হৃদ্রোগ, বস্তিপীড়া, যোনিরোগ, দাহ, পিত্তবিসর্পরোগে হিতকর।

নলিকা—প্রবলাকৃতি সুগন্ধি দ্রব্য, (নলিকা, বিদ্রুম-লতা, কপোতচরণা, নটী, ধমনী, অঞ্জনাশী, নির্মধ্যা, মুষিরা, নলী ) গুণ—লঘু, **শীতল, চক্ষু-**হিতকর, কফশান্তিকর, পিত্তনাশক; **ইহা কঠিন** অশ্মরীরোগ, বাতরোগ, রক্তদোষ, **কুষ্ঠ,** কণ্ডু, জ্বররোগে হিতকর।

নবমল্লিকা—( নেপালী, সপ্তলা, নবমল্লিকা, বাসন্তী) গুণ—শীতল, লঘু, তিক্ত, ত্রিদোষহর, রক্তদোষ-নাশক।

নাকুলী— হিংনাই, রাস্নাবিশেষ। ( **নাকুলী,** সরসা, নাগসুগন্ধা, গন্ধনাকুলী, নকুলেষ্টা, ভুজ-ঙ্গাক্ষী, সুর্য্যাঙ্গী, বিষনাশিনী) গুণ—কষায়-তিক্ত-কটু-রস, উষ্ণবীর্য্য; ইহা সর্প, লূতা, বৃশ্চিক, ইন্দুর প্রভৃতির বিষ নষ্ট করে এবং জ্বর, কৃমি, ব্রণের উপশম করে।

নাগকেশর—( নাগপুষ্প, নাগকেশর, চাম্পেয়, নাগ-কিঞ্জল্ক, স্বর্ণপর্য্যায় ) গুণ—কষায়-রস, **উষ্ণবীর্য্য,** রুক্ষ, লঘু, আমপাচক ;—ইহা জ্বর, কণ্ডু, তৃষ্ণা, স্বেদ, বমন, হৃল্লাস, দৌর্গন্ধ্য, কুষ্ঠ, বিসর্প, কফ, পিত্ত, বিষদোষ প্রভৃতিতে উপকারক।

নাগদমনী—নাগদনা ( বলমোটা, বিষাপহা, নাগ-পুষ্পী, নাগপত্রী, মহাযোগীশ্বরী ) **গুণ—কটু-**তিক্ত-রস, লঘু, কফপিত্তনাশক, **কফবাতনাশক।** ক্ষার-গুণ,—উদরাধ্মাননিবারক, **কোষ্ঠবিশোধক,**

গ্রহশান্তিকর, সম্যক্ বিষনাশক, সর্ব্বত্র জয়প্রদ, ধনদ, সুমতিপ্রদ, সাতিশয় বিষঘ্ন ;—ইহার পত্র মূত্রকৃচ্ছ্রে ও ব্রণরোগে উপকারী।

নাগপুষ্পী—( শ্বেতপুষ্পা, নাগিনী, রামদূতিকা ) গুণ—তিক্তরস, তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, রোচক, কফ-পিত্তঘ্ন, বিষনাশক ; ইহা শূল, যোনিদোষ, বমি, ক্রিমিরোগে হিতকর।

নাগবল্লী—পান। বিশদ, রোচক, তীক্ষ্ণ, উষ্ণ,কষায়-তিক্ত-কটুরস, ক্ষার, সর, বশ্য, লঘু, রক্তপিত্ত-কর, বলকর, শ্লেষ্মনাশক, মুখ-দুর্গন্ধহর, বাতহর, ও শ্রমশান্তিকর।

নাগরমুথা—( ভদ্রমুস্তা, গুন্দ্রা ) গুণ—কটু-কষায়-রস, শীতল, গ্রাহী, তিক্ত, দীপক, পাচক ; কফবৃদ্ধি, রক্তপিত্ত, তৃষ্ণা, জ্বর, অতিসার, ক্রিমিপ্রভৃতিতে উপকার করে।

নাদেয় জল—নদ নদীর জল ; গুণ—রুক্ষ, বায়ু-জনক, লঘু, দীপন, অভিষ্যন্দি, বিশদ, কটু, পিত্তশ্লেষ্মনাশক। দ্রুতগামিনী নদীর জল লঘু ; মন্দগামিনী, শৈবালাবৃতা নদীর জল গুরু। হিমালয়োৎপন্না নদীর জল প্রস্তরাহতা হওয়ায় বিশিষ্ট উপকারী ;—এতজ্জন্য গঙ্গা, যমুনা, সরযূ, শতদ্রু, সিন্ধু প্রভৃতির জল শ্রেষ্ঠ গুণবহুল। বেণা, গোদাবরী প্রভৃতি সহ্যাদ্রির নদীর জলের সেবনে বাতশ্লেষ্মপ্রকোপ হওয়ায়, বাতরক্ত কুষ্ঠ হইতে পারে।

নারিকেল তৈল—গুণ—বাজীকর, গুরু, ক্ষীণ-ধাতুর পোষক, বায়ুপিত্তনাশক, ক্ষতপ্রশামক ; ইহা শুক্রনাশ, প্রমেহ, শ্বাস, কাস, যক্ষ্মা, স্মরণ-শক্তিলোপে উপকার করে।

নারীঘৃত—গুণ—কফাধিক্য, বায়ুবৃদ্ধি, যোনিদোষ, পিত্তপ্রকোপ, রক্তদোষে মানুষীর স্তন্যজাত ঘৃত সবিশেষ উপকারী ; ইহা চক্ষূরোগে হিতকর—দৃষ্টিপ্রসাদনে, অমৃততুল্য। এই সকল স্থলে অন্যান্য ঘৃতও উপকারী।

নারীদুগ্ধ—গুণ—লঘু, শীতল, দীপন, বায়ুপিত্ত-নাশক, চক্ষুঃশূল, অভিঘাতনাশক ; ইহা নস্য ও আশ্চোতন কার্য্যে শ্রেষ্ঠ উপযোগী।

নালিতাশাক—( নাড়িক কালশাক, শ্রাদ্ধশাক, কালক, নাড়ীচ ) গুণ—অম্লভেদক, রুচ্য, বায়ু-জনক, শ্লেষ্মশোথনাশক, বলকর, রুচিজনক, মেধাবর্দ্ধক। ইহার পত্র—রক্তপিত্ত, ক্রিমি, কু... প্রশমন করে। মধুর নাড়ীচ ( পাটশাক ) পিচ্ছিল, শীতল, বিষ্টম্ভী, কফজনক, বায়ুবর্দ্ধক। তিক্ত নাড়ীচ ( তিক্ত পাটশাক ) গুণ—সর, রুচ্য, শীতল, বায়ুজনক, কফজ, শোথনাশক, বলকর, রুচিকর, স্মরণশক্তিবর্দ্ধক, রক্ত-পিত্তনাশক।

নাসপাতি—( অমৃত ফল ) গুণ – লঘু, বৃষ্য, সুস্বাদু, ত্রিদোষনাশক।

নিন্দিত জল—যে জল পিচ্ছিল, যাহা জাতকীটযুক্ত, যাহা পত্রাদি পচনে বা কর্দ্দমে মিশ্র, বিবর্ণ, বিরস, ঘন, দুর্গন্ধ, মলিন,যাহা আচ্ছন্ন থাকায়, সৌরকর-স্পর্শরহিত, অসুখস্পর্শ, বৃষ্টির নূতন জল—সাতিশয় অপকারক,অভিষ্যন্দি ত্রিদোষকর; ইহা তৃষ্ণা, আধ্মান, উদররোগ, জ্বর, কাস, অগ্নিমান্দ্য, ক... ও গলগণ্ডাদিরোগের উৎপাদক।

নিম্ব—নিম (পিচুমর্দ্দ, পিচুমন্দ, তিক্তক, অরিষ্ট, পা... ভদ্র, হিঙ্গুনির্য্যাস) গুণ—রুক্ষ, কটুরস, পাকে কটু, ভেদকর, অগ্নিহর, বাতনাশক,শ্রমপ্রশামক ইহা তৃষ্ণা, কাস, জ্বর, অরুচি, ক্রিমি, ব্রণ, পি... কফ, বমন, কুষ্ঠ, হৃল্লাস, মেহরোগের প্রশামক। ইহার পত্র কটুবিপাক, চক্ষুহিতকর, ক্রিমিঘ্ন, পিত্তনাশক, বিষঘ্ন, বায়ুজনক ;—কুষ্ঠরোগে হি...কর। ফল—তিক্তাস্বাদ, কটুবিপাক, ভেদক, স্নিগ্ধ, উষ্ণ, লঘু ; কুষ্ঠ, গুল্ম, অর্শঃ, ক্রিমি, মে... রোগের প্রশামক।

নির্ঝর জল পর্ব্বতসানুদেশনিঃসৃত প্রস্রবণ জল গুণ—দীপন, কফঘ্ন, রুচিকর, মধুররস, পা... কটু, লঘু, বায়ুজনক, পিত্তসংশমক।

নির্ম্মলী—( কতক ) পয়ঃপ্রসাদি।—গুণ—জল-জল মলহর, বাতশ্লেষ্মনাশক, শীতল, মধুর-কষায়-রস, গুরু ; ইহা নেত্রহিতকর।

নিসিন্দা—শ্বেত নীল পুষ্পভেদে দ্বিবিধ। শ্বে... নিসিন্দা ( সিন্ধুবার, শ্বেতপুষ্প, সিন্ধুক সিন্ধুবার ) নীলনিসিন্দা ( নীলপুষ্পী, নির্গুণ্ডী, শেফা... সুবহা ) গুণ—স্মরণশক্তিপ্রদ, তিক্ত-কষায়-র... রস, কেশজনক, নেত্রহিতকর, ইহা শূল, শো... আমবাত, ক্রিমি, কুষ্ঠ, অরুচি, শ্লেষ্মজ্বরে ...

কার করে। ক্রিমিবিনাশে ও বাতশ্লেষ্মপ্রশমনে ইহা সবিশেষ উপযোগী।

নিষ্পাব—ভেটবস্থ, (নিষ্পাব, রাজশিম্বী, বল্লক, শ্বেত, শিম্বিক ) গুণ—মধুর-কষায়-রস, অম্লবিপাক, গুরু, সর, রুক্ষ, স্তন্য, পিত্ত, রক্ত, মূত্র, বায়ুর বিবন্ধকর, উষ্ণ, বিদাহী, বিষঘ্ন, শ্লেষ্মজনক, শুক্রক্ষয়কর, শোথনিবারক।

নীবার—উড়িধান্য (প্রসাধিকা, তৃণান্ন ) গুণ—শীতল, গ্রাহী, পিত্তঘ্ন, বাতশ্লেষ্মবর্দ্ধক।

নীলী—নীল ( নীলিনী, তূলী, কালদোলা, নীলিকা, রাজনী, শ্রীফলী, তুচ্ছা, গ্রামীণা, মধুপর্ণিকা, ক্লীবতা, কালকেশী, নীলপুষ্পা ) গুণ—তিক্তরস, রেচক, কেশসৌন্দর্য্যসাধক, উষ্ণ; ইহা মূর্চ্ছা, ভ্রম, উদররোগ, প্লীহবিকার, বাতরক্ত, বাতশ্লেষ্মা, আমবাত, উদাবর্ত্ত, মন্দরোগ, বিষদোষের নির্হরণকর।

নূতন ধান্য—স্বাদু,গুরু কফকর; বর্ষকালরক্ষিত ধান্য—লঘু ও পথ্য; বীর্য্যশালী। অপরতঃ ধান্যবর্গের মধ্যে যব, গোধূম, তিল, মাষ—নূতনই উপকারী।

নোয়াড়—( সুগন্ধমূলা, লবলী, পাণ্ডু, কোমলবল্কলা ) — গুণ — ফল—স্বাদু-অম্লরস, গুরু, রুক্ষ, বিশদ, রোচক; ইহা অর্শঃ, অশ্মরী, কফপিত্তের উপশমকর।

ন্যগ্রোধাদি—বট, যজ্ঞডুম্বুর, অশ্বত্থ, পাকুড়, মৌল, আমড়া, অর্জ্জুনবৃক্ষ, আম্র, কেওড়া, চোরকাঁচকী, তেজপত্র, জাম, বনজাম, পিয়াল, যষ্টিমধু, কটকী, বেতস, কদম্ব, কুল, গাব, সল্লকী, লোধ, সাবর, লোধ, ভেলা, পলাশ, নন্দিবৃক্ষ। গুণ—ইহারা ব্রণরোগে উপকারী, মলসংগ্রাহক, ভগ্নাস্থিসন্ধায়ক, রক্তপিত্তনাশক, দাহশান্তিকর, মেদোঘ্ন, যোনিদোষনিবারক।

ন্যঙ্কু—বরাহশিঙ্গা। গুণ—স্বাদু, লঘু, বলকর, বৃষ্য, ত্রিদোষনাশক।

---

# প

পক্ষিডিম্ব—গুণ—অনধিক স্নিগ্ধ, পাকে মিষ্টরস, বৃষ্য, বায়ুনাশক, সাতিশয়শুক্রজনক, গুরু।

পক্ষী - ( খগ, বিহঙ্গ, বিহগ, বিহঙ্গম, শকুনি, বি, পতত্রী, বিষ্কির, বিকির, অণ্ডজ ) গুণ—ধান্যক্ষেত্রচারী পক্ষীর মাংস—লঘু, সুপথ্য; আনূপ পক্ষীর মাংস—বলকর, স্নিগ্ধ, গুরুতর।

পচাপাতা—( গন্ধোষা, সৌরভেয়ী, গন্ধপত্র) গুণ—বাতঘ্ন, শীতল, অগ্নিবর্দ্ধক।

পঞ্চকোল—পিপ্পলী পিপ্পলীমূল চই, চিতা, শুঠী—এই পঞ্চদ্রব্যসমাহার। গুণ—কটু, রুচিকর, তীক্ষ্ণ, উষ্ণ, উত্তমপাচন, অগ্নিদীপক, কফ বায়ু নাশক, পিত্তপ্রকোপক। ইহা গুল্ম, প্লীহা, উদররোগ, আনাহ, শূলরোগে হিতকর।

পঞ্চমূল—পঞ্চবিধ—কণ্টকপঞ্চমূল, তৃণপঞ্চমূল, বল্লীপঞ্চমূল, বৃহৎপঞ্চমূল, স্বল্পপঞ্চমূল।—কণ্টকপঞ্চমূল—করঞ্জা, গোক্ষুর, ঝাঁটী, শতমূলী, কেলেকড়া—ইহারা রক্তপিত্ত, ত্রিদোষ, শোথ, সর্ব্ববিধ মেহ, শুক্রদোষ, শ্লেষ্মদোষের নিবারণ করে।—তৃণপঞ্চমূল— কুশ, কাশ, শর, উলু ও কুক্ষেক্ষু; গুণ—ইহারা পিত্তঘ্ন, দুগ্ধের সহিত সেবনে মেহ, মূত্রদোষ, মূত্রবিকার, রক্তপিত্ত নিবারিত হয়।—বল্লীপঞ্চমূল—ভূমিকুষ্মাণ্ড অনন্তমূল, হরিদ্রা, গুলঞ্চ, মেষশৃঙ্গী; ইহারা রক্তপিত্ত, ত্রিদোষ শোথ, সর্ব্ববিধ মেহ, শুক্রদোষ, শ্লেষ্মদোষ, প্রশমিত করে।—বৃহৎপঞ্চমূল—বিল্ব, শ্যোনাক, গাম্ভারী, পারুল, গণিয়ারী; গুণ – তিক্তমধুর-কষায়রস, বাত-শ্লেষ্ম-নাশক, কফঘ্ন বিশেষতঃ, বাতপ্রশামক, উষ্ণ, লঘুপাক, অগ্ন্যুদ্দীপক; ইহা শ্বাস কাস রোগে হিতকর। স্বল্পপঞ্চমূল—শালপাণি, চাকুলে, বৃহতী কণ্টকারি, গোক্ষুর। গুণ—ইহারা কষায়-তিক্তমধুর-রস, লঘু, বলকারক, বাতপিত্তনাশক, নাত্যুষ্ণ, পুষ্টিকর; ইহা জ্বর কাস অশ্মরী রোগে হিতকর।

পঞ্চাম্ল—অম্লকোল, বৃক্ষাম্ল, বৃহৎজম্বীর, নিম্বুকবীজপূরক। গুণ—ইহারা পাচক অগ্ন্যুদ্দীপক।

পটোল—(পটোল, কুনক, তিক্ত, পাণ্ডুক, কর্কশচ্ছদ, রাজফল, পাণ্ডুফল, রাজেয়, অমৃতাফল, রাজগর্ভ, প্রতীচ, কুষ্ঠহা, কামভঞ্জন ) গুণ—পাচক, হৃদ্য, বৃষ্য, লঘু, অগ্ন্যুদ্দীপক, স্নিগ্ধ, উষ্ণ; ইহা কাস, রক্তদোষ, জ্বর, ক্রিমি, ত্রিদোষ নষ্ট করে।—মূল তীব্রবিরেচক। শাক—(পলতা)—ডাঁটা

—কফঘ্ন। পত্র—তিক্ত। পটোলিকাও পূর্ব্বোক্তরূপ গুণসম্পন্ন। পটোলাদি—পটোলপত্র, শ্বেতচন্দন, রক্তচন্দন, মূর্ব্বা, গুলঞ্চ, আকনাদি, কটকী—ইহারা পিত্ত, কফ, জ্বর, অরুচি, বমন কণ্ডু বিষনাশক ও ব্রণহিতকর।

পটোলপত্র—পল্‌তা। গুণ—পিত্তঘ্ন, অগ্নিকারক, পাচক, লঘু, স্নিগ্ধ, উষ্ণবীর্য্য, জ্বরঘ্ন, কাসনিবারক, ক্রিমিনাশক।

পটোলমূল—গুণ—অতিতীব্র বিরেচক,—জ্বর,আমবাত, উদর, পাণ্ডুরোগে হিতকর।

পদ্ম—(নলিন, অরবিন্দ, মহোৎপল, সহস্রপত্র, কমল, শতপত্র, কুশেশয়, পঙ্কেরুহ, তামরস, সারস, সরসিরুহ, বিসপ্রসূন, রাজীব, পুষ্কর, অম্ভোরুহ) শ্বেতপদ্মকে পুণ্ডরীক, রক্তপদ্মকে কোকনদ, নীলপদ্মকে ইন্দীবর বলে। গুণ—শীতল, বর্ণজনক, মধুর, কফপিত্তঘ্ন, বিষনাশক; ইহা তৃষ্ণা দাহ রক্তদোষ বিস্ফোট বিসর্পরোগের উপশম করে।—শ্বেতপদ্ম—শীতল, মধুর, দাহশান্তিকর, পিত্তনাশক। রক্তোৎপল অপেক্ষা ইহার গুণবত্তা অধিকতর।

পদ্মকাষ্ঠ—(পদ্মক, পদ্মগন্ধি পদ্মবাচক) গুণ—কষায়-তিক্তরস, শীতল, লঘু, বায়ুজনক; ইহা বিসর্প, দাহ, বিস্ফোট, কুষ্ঠ, শ্লেষ্মা, রক্তপিত্ত, বমি, ব্রণ, তৃষ্ণা প্রশমন করে। ইহা গর্ভসংস্থাপক ও রুচ্য।

পদ্মগুলঞ্চ—(সুদর্শনা, সোমবল্লী, চক্রহ্বা, মধুপর্ণিকা) গুণ—স্বাদু, উষ্ণবীর্য্য; ইহা কফ, শোথ, রক্তদোষ ও বায়ু নষ্ট করে।

পদ্মপত্রাদি—পদ্মের নবপত্রকে সম্বর্ত্তিকা, বীজকোষকে কর্ণিকা, কেশরকে কিঞ্জল্ক, মধুকে মকরন্দ, নালকে মৃণাল ও বিস কহে। গুণ—সম্বর্ত্তিকা—শীতল, তিক্তকষায়রস; ইহা দাহ, তৃষ্ণা, মূত্রকৃচ্ছ্র, শুক্রপীড়া, রক্তপিত্ত, প্রশমন করে। কর্ণিকা—তিক্ত-কষায়-মধুর-রস, শীতল, লঘু; ইহা মুখশোধক, তৃষ্ণানাশক, রক্তদোষহর কফনাশক; কিঞ্জল্ক—শীতল, বৃষ্য, কষায়, সংগ্রাহী, কফপিত্তহর, বিষনাশক; ইহা তৃষ্ণা, দাহ, রক্তার্শঃ, শোথ প্রশমিত করে। মৃণাল—শীতল, বৃষ্য, গুরু, মধুররস, দুষ্পচ, জীর্ণে স্বাদুরস, স্তন্যজনক, বাতবর্দ্ধক, শ্লেষ্মজনক, সংগ্রাহী, রুক্ষ, পিত্তজন্য দাহ, রক্তদোষ প্রশমিত করে।

পদ্মবক—বৃহদ্বকুল। (শিবমল্লী, পাশুপত, একষ্ঠিল, বক, বসু) গুণ—কটুতিক্তরস অনুষ্ণ, পিত্তনাশক, বিষঘ্ন; ইহা যোনিশূল, দাহ, কুষ্ঠ, শোথ, রক্তদোষে হিতকর।

পদ্মবীজ (পদ্মাক্ষ, গালোড্য, পদ্মকর্কটী) গুণ—স্বাদু-কষায়তিক্তরস, শীতল, গুরু, বিষ্টম্ভী, শুক্রজনক, উত্তমগর্ভসংস্থাপক, রুক্ষ, বাতশ্লেষ্মবর্দ্ধক, গ্রাহী, বলকারক, রক্তপৈত্তিক দাহনাশক।

পদ্মমধু—শীতবীর্য্য, বৃংহণশ্রেষ্ঠ, ত্রিদোষহর, সর্ব্ববিধ চক্ষুরোগের প্রশামক।

পদ্মাবতী—(পর্পটী, রঞ্জনা, কৃষ্ণা, জতুকা, জননী, জনী, জতুকৃষ্ণা, অগ্নিসংস্পর্শা, জতুকৃৎ, চক্রবর্ত্তিনী) গুণ—কষায়-তিক্ত-রস, শীতল, লঘু, বর্ণকর। ইহা বিষদোষ, ব্রণ, কণ্ডু, কফ, পিত্ত, রক্তদোষ, কুষ্ঠরোগের প্রশমন করে।

পরূষক—ফল্‌সা। (পরূষ, অল্পাস্থি, পরাপর) গুণ—কষায়াম্লরস, পিত্তকর, লঘু। পক্ক—মধুর, পুষ্টিকর, বিষ্টম্ভী, হৃদ্য; ইহা পিত্তজন্য দাহ, রক্তদোষ, জ্বর, ক্ষয়রোগে হিতকর ও বায়ুনাশক। ত্বক্—প্রমেহনাশক, পিত্তঘ্ন ও বায়ুনাশক।

পরূষকাদি—ফল্‌সা, দ্রাক্ষা, কটফল, দাড়িম, পিয়াল, নির্ম্মলী ফল, সেগুনফল, ত্রিফলা; ইহারা হৃদ্য, বায়ুনাশক, মূত্রদোষনিবারক, তৃষ্ণানাশক, রুচিপ্রদ।

পর্ণমৃগ—বানর, বনবিড়াল, বৃক্ষমর্কটিকাদি। গুণ—ইহাদিগের মাংস,—শুক্রজনক, নেত্রহিতকর, শোষ-রোগীর পথ্য। এতদ্দ্বারা শ্বাস, কাস, অর্শঃ প্রশমিত ও মলমূত্র নিঃসৃত হয়।

পলাশ—(পলাশ, কিংশুক, পর্ণী, যাজ্ঞিক, রক্তপুষ্পক, ক্ষারশ্রেষ্ঠ, বাতহর, ব্রহ্মবৃক্ষ, সমিদ্বর) গুণ—অগ্নিদীপক, বলকর, সর, উষ্ণ, কষায় কটুতিক্ত-রস, স্নিগ্ধ; ইহা ব্রণ, গুল্ম, গুহ্যদেশগত রোগ, গ্রহণী, অর্শঃ, কৃমি বিনষ্ট করে; ইহা ভগ্নস্থানের সংযোজক। পুষ্প—স্বাদু-তিক্ত-কষায়-রস, পাকে কটু, বায়ুবর্দ্ধক, গ্রাহী, শীতল; ইহা শ্লৈষ্মিক, রক্তপিত্ত, মূত্রকৃচ্ছ্র, তৃষ্ণা, দাহ,

বাতরক্ত, কুষ্ঠ, বিনষ্ট করে। ফল—লঘু, উষ্ণ, রুক্ষ, কটু-বিপাক, বাতশ্লেষ্মনাশক। ইহা কুষ্ঠ, গুল্ম ও উদররোগের প্রশমন করে।

পলাশ-নির্য্যাস—( পলাশগঁদ। গুণ—গ্রাহী ; ইহা গ্রহণী, মুখরোগ, কাস, কফাধিক্য নিবারণ করে।

পলাণ্ডু—পিঁয়াজ ( যবনেষ্ট, দুর্গন্ধ, মুখদোষক গুণ —লশুন-সমগুণ—মিষ্টবিপাক, অতিপিত্তকর,কফ-বৰ্দ্ধক, গুরু, বলকর, বীর্য্যোৎপাদক বায়ুনাশক।

পবনাল—পুনেরা। গুণ—ইহা লোহিত বর্ণ স্বাদু, শীতল, পিত্তশ্লেষ্মনাশক, রুক্ষ-কষায়রস, লঘু, ক্লেদকারী বলনাশক।

পাঙ্গা লবণ—সমুদ্র তীরস্থ উদ্ভিজ্জাত লবণ। গুণ—কটু-লবণরস, গুরু, স্নিগ্ধ, শীতল, ক্ষারগুণযুক্ত বায়ুনাশক।

পাট শাক—( পট্টশাক, নাড়ীক, নাড়ীশাক ) গুণ—বিষ্টম্ভী, রক্তপিত্তনাশক, বায়ুপ্রকোপক।

পাণ্ডু—চিত্রপক্ষ ও ধবলপাণ্ডু ভেদে দ্বিবিধ। গুণ—চিত্রপক্ষ,—মাংস—সরস, কফঘ্ন, বায়ুনাশক ; গ্রহণীরোগ-প্রশামক। ধবল পাণ্ডু বা কপোত—মাংস—শীতল, রক্তপিত্তনাশক।

পাতাল গরুড়ী—ছিলিহিণ্ট, ( মহামূল ) গুণ—বলকারক, বায়ুনাশক, কফঘ্ন।

পাতি নেবু—( নিম্বু, নিম্বুক, নিম্বূক ) গুণ—অম্ল, বাতঘ্ন, লঘু, পাচক, অগ্ন্যুদ্দীপক ; ইহা কৃমিনাশক, তীক্ষ্ণ, অম্ল, উদরবেদনানিবারক,অরোচকনাশক, শূলপ্রশামক, অগ্নিমান্দ্য, ক্ষয়রোগ, বাতব্যাধি, বিষবিকার, কোষ্ঠরোধ, বিসূচিকায় উপকারী।

পাদী - কুম্ভীর, কূর্ম্ম, নক্র, গোধা, মকর, শঙ্কু, ঘণ্টিক, শিশুমার প্রভৃতি। গুণ—ইহাদের মাংস—কোষস্থ দিগের ন্যায়।

পানা —( বারিপর্ণী, কুম্ভিকা ) গুণ—তিক্ত-কটু-স্বাদুরস, সর, শীতল, ত্রিদোষনাশক, রুক্ষ, রক্তজ্বরপ্রশামক ও শোথনাশক।

পানি আমলা—(প্রাচীনামলক পানীয়ামলক) গুণ - ত্রিদোষনাশক, জ্বরঘ্ন।

পারাবত—পায়রা ( কলরব, কপোত, রক্তবর্দ্ধক ) গুণ মাংস—গুরু, স্নিগ্ধ, রক্তপিত্তপ্রশামক, বায়ুনাশক, সংগ্রাহী, শীতল, বীর্য্যবৰ্দ্ধক।

পারিভদ্র—পালিধামাদার ( নিম্বতরু, মান্দার, পারিজাতক ) গুণ - ইহা বায়ু-শ্লেষ্মা, শোথ, মেদোরোগ, কৃমি, নষ্ট করে। পত্র—শিরোরোগের ও কর্ণপীড়ার প্রশামক।

পারীষ—অশ্বত্থভেদ। গজদন্তদাহ ( পলাশ, কপিরূত, কমণ্ডলু, গর্দ্দভাণ্ড, কন্দবাল, কপীতন, সুপার্শ্বক গুণ—দুর্জ্জর, স্নিগ্ধ, কৃমিজনক, শুক্রবৰ্দ্ধক, শ্লেষ্মকর। ফল—অম্লরস, মূল—মধুরকষায়রস ; মজ্জা—স্বাদুরস।

পারুল—( পাটলি, পাটলা, মোধা, মধুদূতী, ফলরুহা, কৃষ্ণবৃন্তা, কুবেরাক্ষী, কালস্থালী, অলিবল্লভা, তাম্রপুষ্পী)—শুভ্রপাটলি—(মুষ্কক,মোক্ষক, ঘণ্টাপাটলি ঘণ্টাপাটলী,কাষ্ঠপাটলা) গুণ—কষায়-তিক্তরস, অনুষ্ণ, ত্রিদোষনাশক ; ইহা অরুচি, শ্বাস, শোথ, রক্তদোষ, বমন, হিক্কা, তৃষ্ণা, নিবারণ করে ; পুষ্প—কষায়-মধুররস, শীতল, হৃদ্য, কফনাশক, রক্ত-বিশোধক ; ইহা পিত্তাতিসার রোগের উপকারী। ফল—হিক্কার ও রক্তপিত্তের প্রশমন করে।

পালঙ্ক শাক—(পলক্যা, বাস্তুকাকারা, ছুরিকা, চীরিতচ্ছদা ) গুণ—কফজনক, বায়ুবর্দ্ধক, শীতল, ভেদক, গুরু, বিষ্টম্ভী ; ইহা মেদোরোগ, শ্বাস, রক্তপিত্ত, কফ নষ্ট করে।

পাষাণ-ভেদক—পাথরচুর ( অশ্মঘ্ন, গিরিভিৎ ভিন্নকঞ্জনী, অশ্মভেদ ) গুণ—তিক্তকষায়রস, বস্তিশোধক, ভেদক। ইহা দোষজ অর্শঃ, গুল্ম, অশ্মরী, হৃদ্রোগ, যোনিরোগ, প্রমেহ, প্লীহা, শূল, ব্রণ রোগের প্রশমন করে।

পাষাণভেদী—পাথরকুচা ( বটপত্রী, অমরা ) গুণ—ব্রণসন্ধায়ক শীতবীর্য্য, মূত্রবিরেচক, রক্তস্রাবরোধক।

পিণ্ডার—জলশাকবিশেষ। গুণ—শীতল, বলকারক-পিত্তনাশক, রুচিকারক, লঘুপাক, সাতিশয় পিত্তঘ্ন।

পিপ্পলী—পিপুল ( মাগধী, কৃষ্ণা, বৈদেহী, চপলা কণা, উপকুল্যা, উষণা, শৌণ্ডী কোপা, তীক্ষ্ণ-তণ্ডুলা ) গুণ—অগ্ন্যুদ্দীপক বলকারক, কটু, পাকে মধুর, অনুষ্ণ রসায়ন, স্নিগ্ধ, লঘু, রেচক, বাতশ্লেষ্মনাশক ; ইহা শ্বাস, কাস, উদররোগ,

জ্বর, কুষ্ঠ, প্রমেহ, গুল্ম, অর্শঃ, প্লীহা, শূল, আমবাত রোগের বিনাশ করে। ইহা আর্দ্রা-বস্থায় মধুর, স্নিগ্ধ, শীতল, শ্লেষ্মকর, গুরুপাক, পিত্তনাশক। শুষ্কাবস্থায়—পিত্তপ্রকোপক।—মধুযোগে—জ্বর, কফ, শ্বাস, কাস, মেদোরোগ নিবারণ করে; বল মেধা অগ্নি বৃদ্ধি করে। গুড়যোগে শ্বাস, কাস অজীর্ণ, অরুচি, অগ্নিমান্দ্য, জীর্ণজ্বর, হৃদ্রোগ, পাণ্ডুরোগ, কৃমিবিকার প্রশমিত করে।

পিপ্পলীমূল—পিপুলমূল ( গ্রন্থিক, উষ্ণ, চটকাশিরঃ) গুণ—অগ্ন্যুদ্দীপক কটু, উষ্ণ, রক্ত, লঘু, পাচক, ভেদক, পিত্তকর; ইহা কফসহ উদররোগ আনাহ, প্লীহা, গুল্ম, কৃমি, শ্বাস, ক্ষয়রোগ বিনাশ করে।

পিপ্পল্যাদি—পিপুল, পিপুলমূল, চই, চিতামূল, শুণ্ঠী, মরিচ, গজপিপ্পলী, বেণুক, এলাচ, বন-যমানী, ইন্দ্রযব, আকনাদি, জীরা, সর্ষপ, ঘোড়া-নিম্বফল, হিঙ্গু, বামনহাটী, মূর্ব্বা, আতৈষ, বচ, বিড়ঙ্গ, কটকী,—ইহাদের সমবায় কফ, বায়ু, প্রতিশ্যায়, অরুচি, গুল্ম, শূলরোগের শান্তিকর, অগ্নিবর্দ্ধক, আমপাচন।

পিয়াল—( পিয়াল, খরস্কন্ধ, চার, বহুলবল্কল, রাজা দন, তপসেষ্ট, সন্নকদ্রু, ধনুষ্পট) গুণ—ইহা পিত্ত কফ, রক্তদোষ নিবারক। ফল—মধুররস, গুরু, স্নিগ্ধ, সর, বায়ু, পিত্ত, দাহ, জ্বর, তৃষ্ণার প্রশমক। মজ্জা—চিরঞ্জী—মধুর, শুক্রবর্দ্ধক, বাতপিত্তনাশক, হৃদ্য, সাতিশয় দুর্জ্জর, স্নিগ্ধ, বিষ্টম্ভী, আমবর্দ্ধক।

পীলু—( গুলফল, স্রংসী, শীতফল ) গুণ—বাত-শ্লেষ্মনাশক, পিত্তজনক, ভেদক, গুল্মনাশক, স্বাদু-তিক্তরস। পীলু—অনত্যুষ্ণ, ত্রিদোষনাশক।

পুঁটীমাছ—(সফরী প্রোষ্টি) গুণ—তিক্তকটুস্বাদুরস, শুক্রনাশক, বাতশ্লেষ্মনিবারক স্নিগ্ধ, রোচক, মুখরোগে ও কণ্ঠরোগে হিতকর।

পুদিনা—( রোচনী ) গুণ—অগ্নিকর, মুখজাড্য-নাশক, কফঘ্ন, বায়ুপ্রশামক, বলকারক, বমন-নিবারক, অরুচিনাশক।

পুনর্ণবা—শ্বেতরক্ত পুষ্পভেদে দ্বিবিধ; শ্বেতপুনর্ণবা ( শ্বেতমূলা, শোথঘ্নী, দীর্ঘপত্রিকা ) গুণ—ঈষৎ-কষায়কটুরস, বায়ুনাশক, সাতিশয় অগ্ন্যুদ্দীপক। ইহা পাণ্ডু, শোথ, বাতোত্থন, শ্লেষ্মাধিক্য, ব্রধ্ন, উদররোগ, কাস, হৃদ্রোগ, অর্শঃ, শূলরোগে হিতকর। রক্তপুনর্ণবা—( রক্তপুষ্পা, শিলাটিকা শোথঘ্ন, ক্ষুদ্রবর্ষাভূ, বৃষকেতু, কপিল্লক ) গুণ—তিক্তরস পাকে কটু, শীতল, লঘু, বায়ুজনক, গ্রাহী; ইহা রক্তপিত্তপ্রশামক, কফনিবারক।

পুরাতন গুড়—গুণ—লঘু পথ্য, অনভিষ্যন্দী, অগ্নি-কারক, পুষ্টিকর, পিত্তঘ্ন, মধুররস, বৃষ্য, বায়ু-নাশক, রক্তপ্রসাদক।

পুরাতন ঘৃত—বৎসরাধিক কাল ধৃত ঘৃত। গুণ—ত্রিদোষনাশক, ইহা মূর্চ্ছা, বিষ, কুষ্ঠ, উন্মাদ, অপস্মার ভ্রমরোগে হিতকর। ঘৃত যত পুরাতন হয়, ততই তাহার গুণ বৃদ্ধি হইতে থাকে।

পুরাতন ধান্য—বৎসর কাল অতীত হইলে ধান্যের গুরুতা নষ্ট হয় সত্য, কিন্তু বীর্য্য নষ্ট হয় না; এত-দধিক যত কাল অতীত হইতে থাকে, ততই বীর্য্যহানি হইতে থাকে। দ্বিবৎসরাতীত কাল স্থায়ী যব গোধুম তিল ও মাস রুক্ষ ও গুণহীন।

পুষ্কর মূল—কুড়-বিশেষ। ( পুষ্করমূল, পৌষ্কর, পুষ্কর, পদ্মপত্র, কাশ্মীর ) গুণ—কটু ও তিক্ত। ইহা বাতশ্লৈষ্মিক জ্বর, শোথ, অরুচি, শ্বাস রোগের প্রশমন করে; বিশেষতঃ পার্শ্ব শূলে সাতিশয় উপকার করে।

পূর্ব্বোত্থিত-দধি-ঘৃত—সদ্যোজাত ঘৃত (হৈয়ঙ্গবীন) গুণ—চাক্ষুষ্য, দীপন, সাতিশয় রুচিকর, বলকর, বৃংহণ, বৃষ্য, বিশেষতঃ জ্বরঘ্ন।

পৃষত—চিত্তরী—গুণ—স্বাদু, স্রাবক, শীতল, লঘু, দীপক, রোচক, শ্বাস-নিবারক, জ্বরঘ্ন, ত্রিদোষ প্রশামক, রক্তদোষনাশক।

পেয়ূষ—অচির প্রসূতা গবীর দুগ্ধ—গুণ—বৃষ্য, বৃংহণ গুরু, বলবর্দ্ধক, শ্লেষ্মজনক, হৃদ্য, বায়ুপিত্তনাশক। ইহা দীপ্তাগ্নি লোকের নিদ্রাবাহিত্যে এবং বিদাহি রোগে হিতকর।

পৈষ্টী—ধান্যাসিদ্ধ মদ্য। গুণ—কটু, অম্ল, তীক্ষ্ণ বীর্য্য, বাতশ্লেষ্মনাশক। গোড়া মদ্যের সম গুণ।

পোতকী—পুঁইশাক। ( উপাদিকা, মালবা, অমৃত বল্লরী ) গুণ—শীতল, স্নিগ্ধ, শ্লেষ্মজনক, অপি কণ্ঠের অপকারক, পিচ্ছিল, নিদ্রাকর, শুক্রজনক

রক্তপিত্তপ্রশামক, বলকর, রোচক, পথ্য, পুষ্টিকর, তৃপ্তিপ্রদ।

পোস্তদানা—( খসবীজ, খাখসতিল ) গুণ—বলকর, শুক্রল, সাতিশয় গুরু, কফঘ্ন, বায়ুকর।

পোস্ত-তৈল—( খাখসবীজ-তৈল ) গুণ—বলকর, বৃষ্য, গুরু, বাতনাশক, কফঘ্ন, শীতল, স্বাদু, স্বাদুবিপাক।

পৌত্তিক মধু—ক্ষুদ্র মশকাকার পুত্তিকা মক্ষিকার সঞ্চিত মধু—ইহার বর্ণ ঘৃত-সদৃশ। গুণ—রুক্ষ, উষ্ণ, বিদাহী; ইহা পৈত্তিক দাহ, বাতরক্ত, মেহ, মূত্রকৃচ্ছ্র, বাতল গ্রন্থিক্ষত, চক্ষুঃক্ষত নিবারণ করে।

প্রতুদ—তুণ্ড দ্বারা খাদ্য দ্রব্যের প্রতোদ বা ভঙ্গ করিয়া আহার করে—এই প্রকার পক্ষী, যথা—হারীত, ধবল, পাণ্ডু,চিত্রপক্ষ, বৃহচ্ছুক, পারাবত, খঞ্জরীট,কোকিল। গুণ—মাংস—মধুর, কফপিত্তনাশক, সুশীতল, লঘু, বায়ুকর, মলরোধক।

প্রপৌণ্ডরীক—পুণ্ডরীয়া ( পৌণ্ডর্য্য, চক্ষুষ্য, পৌণ্ডরীয়ক ) গুণ—মধুর-তিক্ত-কষায়রস, মধুর-বিপাক, শুক্রজনক, শীতল, চক্ষুর্হিতকর, বর্ণজনক, পিত্তনাশক, কফপ্রশামক।

প্রবাল—পলা, ( ভৌমরত্ন, রক্তাকার, লতামণি, বিদ্রুম, অঙ্গারকমণি, রক্তাঙ্গ, অম্ভোধিবল্লভ ) গুণ—মধুর-অম্ল-কষায়-রস, শ্বাসহর, অল্পবিরেচক, শীতবীর্য্য,চক্ষুর্হিতকর, কফ-পিত্তাদি-দোষনাশক, কাসপ্রশামক; রমণীগণের অঙ্গ-ধারণ-জন্য, বীর্য্য কান্তি রীরংসা বৃদ্ধি পায়। অপিচ সাধারণতঃ ইহার ধারণে পাপ অলক্ষ্মী ও গ্রহদোষ নিরাকৃত হয়।

প্রসহ—যে সকল পক্ষী বলপূর্ব্বক ছোঁ মারিয়া লয়, তাহাদের নাম প্রসহ; যথা—কাক, গৃধ্র, পেচক, চিল, বন্ধ, চাষ, ভাস, কুবর। গুণ—মাংস—উষ্ণবীর্য্য; ইহাদের মাংস সেবনে শোষ, ভস্মক, উন্মাদ ক্ষীণশুক্র হয়।

প্রিয়ঙ্গু—( কাসিনী, কাণ্ডা নবা, গুন্দ্রা, গুন্দ্রাফলা, শ্যামা, বিষ্বকৃসেনা, অঙ্গনাপ্রিয়া, নারীবাচক ) গুণ—শীতল,তিক্ত-কষায়-রস, বাতপিত্তনাশক; ইহার ফল—মধুর, রুক্ষ, কষায়, শীতল, গুরু। সাতিশয় রক্তক্ষরণ, দৌর্গন্ধ, স্বেদ, দাহ, জ্বর, বমি, ভ্রম, অতিসার, মুখের জড়তা, গুল্ম, তৃষ্ণা, বিষজ রোগ, মেহ প্রশমন করে।

প্রিয়ঙ্গ্বাদিগণ—প্রিয়ঙ্গু, পাজালু, ধাইফুল, পুন্নাগ-পুষ্প, রক্তচন্দন, বাসক, মোচরস, রসোত, পাশা, স্রোতোঞ্জন, পদ্মকেশর, মঞ্জিষ্ঠা, শ্যামালতা। গুণ—ইহারা পক্কাতীসার-শান্তিকর, ক্ষতসংযোজক, পিত্তঘ্ন, ব্রণ-রোপক।

প্লক্ষ—পাকুর ( জটী পর্করী পর্কটী ) গুণ—কষায়, শীতল; ইহা ব্রণ যোনিরোগের দাহ, পিত্ত, কফ, আমদোষ, শোথ, রক্তপিত্ত, রক্তদোষ, মূর্চ্ছা প্রলাপ, ভ্রম, প্রশমন করে।

প্লব—প্লব অর্থাৎ সন্তরণ শীল পক্ষী। হংস, সারস কারণ্ড, বক, ক্রৌঞ্চ, শরারিকা, নান্দীমুখী, কলহংস, বলাকা, প্রভৃতি। গুণ—ইহাদের মাংস—পিত্তনাশক, স্নিগ্ধ, মধুর, গুরু, শীতল, বাত-শ্লেষ্মবর্দ্ধক, সর।

---

## ফ

ফেণী—ইক্ষু-বিকার ( ফাণিত ) গুণ—গুরু, অভিষ্যন্দী, বৃংহণ, কফজনক, শুক্রোৎপাদক; ইহা বায়ু, পিত্ত, শ্রম, মূত্রবিকৃতি বস্তিদোষ প্রশমন করে।

---

## ব

বন্ধুক—(গেজুনিয়া) ( বন্ধুজীব, রক্ত, মাধ্যাহ্নিক ) গুণ—কফনাশক, গ্রাহী, লঘু, বায়ুপিত্তনাশক।

বন্ধ্যাকর্কটী—বাভুথ্থা। ( দেবী, কন্যা, যোগীশ্বরী, নাগারি, নক্রদমনী, বিষকণ্টকিনী ) গুণ—লঘু, কফনাশক, ব্রণশোধক, তীক্ষ্ণ, সর্পের তেজোনাশক। ইহা বিসর্প রোগ ও বিষদোষ প্রশমন করে।

বলা—বেড়েলা, ইহা ৪ প্রকার, শ্বেতবলা, পীতবলা, অতিবলা, নাগবলা; শ্বেতবলা (বলা, বাট্টালিকা, বাট্টালকা ) পীতবলা ( মহাবলা পীতপুষ্পা, সহদেবী ) অতিবলা ( অতিবলা ঋষ্যপ্রোক্তা, কঙ্কতিকা ) নাগবলা ( গাঙ্গেরুকী, নাগবলা, হ্রস্বা, গবেধুকা ) গুণ—এই চতুর্ব্বিধ বলা শীতল,

মধুর, বলকারক, কান্তিপ্রদ, স্নিগ্ধ, গ্রাহী; ইহার মূলত্বক্ মূত্রাতিসারনাশক, মহাবলা মূত্রকৃচ্ছ্র নিবারক, বাতানুলোমক। অতিবলা মেহকর।

বলোডুম্বর—বালাডুমুর (ত্রায়মাণা, বলভদ্রা, ত্রায়ন্তী গিরিসানুজা) গুণ—কষায়-তিক্তরস, পিত্তশ্লেষ্ম-নাশক; ইহাতে জ্বর, হৃদ্রোগ, গুল্ম, অর্শঃ, ভ্রম-রোগ, শূল, বিষজ রোগ নষ্ট হয়।

বহুবার—বহুয়ার, (বহুবার, শীত, উদ্দাল, বহুবারক, শেলু, শ্লেষ্মাত্মক, পিচ্ছিল, ভূতবৃক্ষক) গুণ—মধুর-কষায়-তিক্ত-রস, কেশরঞ্জক, কফ-পিত্ত-নাশক; ইহা বিষ স্ফোটক, ব্রণ, বিসর্প কুষ্ঠ-রোগের প্রশামক।—অপক্ব ফল—রুক্ষ, বিষ্টম্ভী, পিত্তনাশক, কফপ্রশামক, রক্তদোষ-নিবারক। পক্ব ফল—মধুর, স্নিগ্ধ, শ্লেষ্মবর্দ্ধক, শীতল, গুরু।

বালা—(বাল, হ্রীবের, বর্হিষ্ঠ, উদীচ্য, কেশবাচক ও জলবাচক) গুণ—শীতল, রুক্ষ, দীপন, পাচক; ইহা হৃল্লাস, অরুচি, বীসর্প, হৃদ্রোগ, আমাতিসার রোগে হিতকর।

ব্রাহ্মী—(ব্রাহ্মী, কপোতবঙ্কা, সোমবল্লী, সরস্বতী) গুণ—কফঘ্ন, মলরোধক, স্বরশোধক; ইহা কফ, নাশনে, ও স্বরশোধনে ব্যবহার্য্য।

---

## ভ

ভটেউর—নেপাল দেশজ গ্রন্থিপর্ণবিশেষ। (নিশা-চর, ধনহর, কিতব গণহাসক) গুণ—রোচক, মধুর-তিক্ত-কটুরস, কটুবিপাক, লঘু, তিক্ষ্ণ, হৃদ্য. রাক্ষস-ভয়নাশক, শোভা-সম্পাদক; ইহা দ্বারা কুষ্ঠ, কণ্ডু, কফ, বায়ু, স্বেদ, মেদোরোগ, রক্ত-দোষ, জ্বর, দুর্গন্ধ, বিষ ব্রণ প্রশমিত হয়।

ভুতরাজ—(ভৈমী, মহাক্ষবা) গুণ—ক্ষুৎকারক, কফঘ্ন, উষ্ণবীর্য্য; ইহার নস্য দ্বারা চক্ষুরোগ, শিরোরোগ ও কর্ণরোগ প্রশমিত হয়।

ভল্লাতক—ভেলা। (অরুষ্ক, অরুষ্কর, অগ্নিক, অগ্নি-মুখী, ভল্লী, বীরবৃক্ষা, শোককৃৎ) গুণ—পক্কফল—স্বাদু-কষায়-রস, স্বাদু-বিপাক লঘু, পাচক, স্নিগ্ধ, ভেদক, তীক্ষ্ণোষ্ণ, ছেদক, স্মরণ-শক্তিবর্দ্ধক, অগ্নিকারক। মজ্জা—মধুর-রস, বলকারক, পুষ্টি-কর পিত্তনাশক। ত্বক্—কফ, বায়ু, ব্রণ, উদর-রোগ, কুষ্ঠ, অর্শঃ, গ্রহণী, গুল্ম, শোথ, আনাহ জ্বর, ক্রিমিরোগ প্রশমিত করে।

ভূমি-কুষ্মাণ্ড—(ক্ষীরশুক্লা, ইক্ষুগন্ধা, ক্রোষ্ট্রী, শুক্লা শৃগালিকা, বৃষ্যকন্দা, স্বাদুকন্দা, চিকনী, বিদারিকা, ভূমিকুষ্মাণ্ডী, স্বাদুলতা, গজেষ্টা, বারিবল্লভা, বৃষ্যবল্লী, বিড়ালী) গুণ—স্নিগ্ধ, মধুর শীতল, গুরু, কফজনক, পুষ্টিকর, বীর্য্যবর্দ্ধক বায়ু-পিত্ত-নাশক, বৃষ্য ও রসায়ন; ইহা রক্ত পিত্ত, ভ্রম, শ্রান্তি, তৃষ্ণা, মূর্চ্ছা নিবারণ করে।

ভূমিবল্লী—ভুঁই খখসা, লতাবিশেষ (মার্কণ্ডিকা, ভূমিবল্লী, মার্কণ্ডী, মৃদুরেচনী) গুণ—বিরেচক, বমনকারক, বিষঘ্ন, দুর্গন্ধনাশক; ইহা দ্বারা কুষ্ঠ, কাস, গুল্ম, উদর রোগ প্রশমিত হয়।

ভূম্যামলকী—ভুঁই আমলা (ভূম্যামলকী, শিবা, আমলকী, বহুপুত্রা, বহুফলা, বহুবীর্য্যজটা) গুণ—বায়ুজনক, তিক্ত-কষায়-মধুর-রস, শীতল; ইহা দ্বারা রক্ত-পিত্ত, কফ, কাস, পিপাসা, কণ্ডু, ক্ষত উপশমিত হয়।

ভূমিসহ—ভুঁই সহা (ভূমিসহ, দারুদারু, বরদারু, খরচ্ছক) গুণ—শীতল, রক্তপিত্তপ্রশামক।

ভৃঙ্গরাজ—ভীমরাজ, ভাঙ্গরা। (ভৃঙ্গরাজ, ভৃঙ্গরাজ, মার্কব, ভৃঙ্গ, অঙ্গারক, কেশরাজ, ভৃঙ্গর, কেশ-রঞ্জন) গুণ—কটু, তিক্ষ্ণ, রুক্ষ, উষ্ণ, বাতশ্লেষ্ম-নাশক, কেশ-ত্বগ্-দন্ত-হিতকর রসায়ন ও বল-কর; ইহা কৃমি, কাস, শ্বাস, শোথ, আমজ্বরোগে পাণ্ডু, কুষ্ঠ, নেত্ররোগে ও শিরঃপীড়ায় প্রযোজ্য।

ভূর্জ্জপত্র—(ভূর্জ্জপত্র, ভূর্জ্জ, চর্ম্মী, বহুলবল্কল) গুণ—কষায়-কটু-রস, উষ্ণ, বিষঘ্ন, বলকর, কফ-হর; ইহা দ্বারা কর্ণরোগ রক্তপিত্ত, মেদোরোগ নিবারিত হয়।

ভেক—(মণ্ডূক, প্লবন, বর্ষাভূ, দর্দ্দুর, হরি) গুণ—কফজনক, বলকারক; ইহার মাংস পিত্তবৃদ্ধি করে না।

ভৌমজল—ইহা ত্রিবিধ—সাধারণ, আনূপ, জাঙ্গল, যে দেশে অল্প জলাশয় ও অল্প বৃক্ষ থাকে, তাহাকে জাঙ্গল দেশ এবং তদ্দেশস্থিত জলকে জাঙ্গল জল বলে। এবং যে দেশে বহু জলাশয়, বহু বৃক্ষ আছে, তাহাকে আনূপ দেশ এবং তদ্দেশ-ব্যাপ্ত জলকে আনূপ জল বলে। যে দেশে

জাঙ্গল ও আনূপ উভয় দেশের লক্ষণ বিদ্যমান থাকে, তাহাকে সাধারণ দেশ ও তত্রত্য জল সাধারণ জল। গুণ—জাঙ্গল জল—রুক্ষ, লবণ স্বাদু, লঘু, পাতলা, অগ্নিকারক, কফনাশক, পথ্য ও বহুরোগজনক। আনূপ জল—অভিষ্যন্দি, স্বাদু, স্নিগ্ধ, ঘন, গুরু, অগ্নিনাশক, কফজনক, হৃদ্য, বহুরোগনাশক। সাধারণ জল—মধুর, দীপন, শীতল, লঘু, তৃপ্তিকর, রোচক, তৃষ্ণা-প্রশামক, দাহনিবারক, ত্রিদোষনাশক, রক্ত-পিত্ত-রোগে জাঙ্গল জল ও বাতশ্লৈষ্মিক-রোগে আনূপ জল পান করা নিষিদ্ধ।

ভ্রামর মধু—ক্ষুদ্র জাতীয় ভ্রমর-কর্ত্তৃক সঞ্চিত মধু, —নির্ম্মল, স্ফটিকবর্ণ। গুণ—রক্তপিত্তনাশক, মূত্রবিকৃতিকর, গুরু, স্বাদুপাকি, অভিষ্যন্দি; সাতিশয়, পিচ্ছিল, শীতল।

## ম

মকুষ্ঠক—বনমুগ, মোঠ। (মকুষ্ঠ, বনমুদ্গ, মুকুষ্ঠক) গুণ—বায়ুজনক, গ্রাহী, কফপিত্তনাশক, লঘু, অগ্নিমান্দ্যকর, পাকে মধুর, ক্রিমিনাশক, জ্বরঘ্ন, কষায়, রক্তপিত্তনাশক, পথ্য।

মজ্জফল—মাজুফল, (কাঁটাবাস) গুণ—গ্রাহী বলকর, জ্বরঘ্ন, রক্তস্রাবরোধক; ইহা মুখদন্তগত রোগ, শ্বেতপ্রদর, অর্শঃ, যোনিকন্দ, অতিসার, গ্রহণী, প্রবাহিকা রোগে উপকারী।

মঞ্জিষ্ঠা—বিকসা, জিঙ্গী, সমঙ্গা, কালমেষিকা, মণ্ডূকপর্ণী, ভণ্ডীরী, ভণ্ডী, চেন্দনবল্লী, রসায়নী অরুণা, কালা, রক্তাঙ্গী, রক্তচালিকা, ভণ্ডীতকী, গণ্ডীরী, মঞ্জুষা বস্ত্ররঞ্জিনী) গুণ—মিষ্টতিক্তকষায়রস, গুরু, উষ্ণ। ইহা স্বরবর্দ্ধক, বর্ণোদ্দীপক; বিষদোষ, শ্লেষ্মা, শোথ, যোনিরোগ, চক্ষুরোগ, কর্ণরোগ, রক্তাতিসার, কুষ্ঠ, রক্তদোষ, বীসর্প, ব্রণ, প্রমেহ, রোগ প্রশমিত হয়।

মটর—(কলায়, বর্ত্তুল, তিল, হরেণুক) গুণ—মধুর, পাকে স্বাদু, রুক্ষ, শীতল। শাক—তিক্তরস, লঘু, ভেদক, ত্রিদোষনাশক।

মৎস্য—মাছ। (মীন, বিসার, ঝষ, বেসারিণ, অগ্রজ, শকুল, পৃথুলোমা, সুদর্শন) গুণ—স্নিগ্ধ, উষ্ণ, মধুর, গুরু, বাতঘ্ন, কফপিত্তকর, পুষ্টিকর, বৃষ্য, রোচক ও বলবর্দ্ধক; ইহা মদ্যপায়িগণের ও ব্যবসায়ীদিগের পক্ষে—দীপ্তাগ্নি লোকের পক্ষে বিশেষতঃ—সবিশেষ উপকারী।—মৎস্যাণ্ড—সাতিশয় বৃষ্য, স্নিগ্ধ, কফজনক, লঘু, মেদোবর্দ্ধক, বলকর, গ্লানিকর, মেহনাশক।—শুষ্কমৎস্য—শুখনা মাছ—দুর্জ্জর ও মলরোধক।—দগ্ধমৎস্য—বিশিষ্ট-গুণকর, পুষ্টিকর, বলপ্রদ।

মৎস্যণ্ডিকা—মিছরী, গুণ—ভেদক, বলকর, লঘু, বায়ুপিত্তনাশক, মধুররস, বৃংহণ বৃষ্য, রক্তদুষ্টি-নিবারক।

মৎস্যাক্ষী—মাচ্ছী, (বাহ্লিকা, মৎস্যগন্ধা, মৎস্যাদনী) গুণ—তিক্তরস, শীতল, লঘু, গ্রাহী; ইহা কুষ্ঠ, পিত্ত, কফ, রক্তশোষের নিবারক।

মথিতদুগ্ধ—মথিত ঈষদুষ্ণ দুগ্ধ—লঘু, বৃষ্য ও ত্রিদোষনাশক।

মদনফল—ময়নাফল; (ছর্দ্দন, পিণ্ড, নট, পিণ্ডীতক, করহাট, মরুবক, শল্যক, বিষপুষ্পক) গুণ—মধুর-তিক্তরস, উষ্ণবীর্য্য, লেখন, লঘু, বমনকর, প্রতিশ্যায়নিবারক, রুক্ষ, কফ, আনাহ, শোথ, গুল্ম, কুষ্ঠ, ব্রণ, বিদ্রধিরোগে উপকারী।

মদ্গুর—মাগুর মাছ। গুণ—বায়ুনাশক, বলকর, বৃষ্য, কফজনক, লঘু।

মদ্য—(মদিরা, সুরা, বারুণী, ইরা, মহানন্দা, তত্ত্ব, কারণ, মাণিকা, অমৃতা, মাধ্বী, মত্তা, মদনী, মোদিনী, মধু, হলিপ্রিয়া, দেবসৃষ্টা, কামিনী, কপিশী) ইহার যোনিভেদে ও প্রক্রিয়াভেদে গুণ ভেদ দৃষ্ট হয়। সাধারণতঃ ইহা শীঘ্র সঞ্চারী বলিয়া, বহু ভেষজের যোগবাহী হইয়া ক্রিয়া বৃদ্ধি করে। ইহার সাধারণ গুণ—রোচক, অগ্নিদীপক, হৃদ্য, স্বরশোধক, স্বর্ণপ্রসাদক, প্রীতিজনক বলকর, বৃংহণ, ভয়হর, শোক-প্রশামক, শ্রান্তিনিবারক, নষ্টনিদ্র ব্যক্তির নিদ্রাপ্রদ, বাক্‌শক্তিহীনের বাক্‌প্রবর্ত্তক, অতি-নিদ্র ব্যক্তির নিদ্রানিবারক, মলাদিরোধ-পীড়ায় আক্রান্তগণের মলবিবন্ধ-হর, বধবন্ধ-ক্লেশোৎপাদক কর্ম্মহেতুক দুঃখের বিস্মরণকর, সাতিশয় বাজীকর ও প্রীতিসংযোগের প্রবর্দ্ধক। বহু-দুঃখার্ত্ত, ক্ষত, শোকোপহতচিত্ত ব্যক্তির যথা-বিধি নিষেবিত মদ্যই দুঃখহর ও বিশ্রামপ্রদ।

মদ্যপানজন্য মত্ততার ত্রিবিধ অবস্থা। প্রথম মদাবস্থা—হর্ষোৎপাদক, প্রীতিজনক, পানভোজনের সম্যক্ ক্রিয়াসাধক, হাস্য গীত বাদ্য বাক্পটুতার প্রবর্ত্তক। এতদ্দ্বারা বুদ্ধির ও স্মৃতিশক্তির কিছুমাত্র বৈলক্ষণ্য হয় না, বরং কার্য্যসাধনে শক্তি লোপ না হইয়া বৃদ্ধি পায়। প্রথম মদ অতুল্য সুখপ্রদ।—দ্বিতীয় মদাবস্থা মুহুর্মুহু স্মৃতির ও মোহের গতাগতি, চৈতন্যের আবির্ভাব অন্তর্ধান, প্রলাপ, অসংযত পাদক্ষেপ, অবস্থান পান, ভোজন, পারস্পরিক সম্ভাষণ, সকল বিষয়ে বিপর্য্যয়-সঙ্ঘটন ঘটে।—তৃতীয় মদাবস্থা – কাষ্ঠবৎ নিষ্ক্রিয়-ভাবাপন্ন, মোহাবেশ, জ্ঞানচ্যুতি, সত্ত্বগুণবিগর্হিত দূষ্যভাবগত হয়। মুখরোগ, কর্ণরোগ, নেত্ররোগ, বেদনা, স্তনবিদ্রধি, ব্রণ রোগ, ভগ্নপীড়ায় ইহার বাহ্যতঃ প্রয়োগে—সবিশেষ উপকার দর্শিয়া থাকে।

মধু—( মাক্ষিক, মাধ্বীক, ক্ষৌদ্র, সারঘ, মক্ষিকাবান্ত, বরাটিবান্ত, ভৃঙ্গবান্ত, পুষ্পরসোদ্ভব, ) মধু অষ্টবিধ—মাক্ষিক, ভ্রামর, ক্ষৌদ্র, পৌত্তিক, ছাত্র, আর্ঘ্য, ঔদ্দালক ও দাল। গুণ—স্বাদু, লঘু, শীতল, রুক্ষ, গ্রাহী, লেখন চক্ষুঃশুদ্ধিকর, দীপন, স্বরোৎকর্ষকর, ব্রণশোধক, ব্রণরোপক, দেহের কোমলতা-সম্পাদক, স্রোতঃ-শোধক, ঈষৎকষায়-রস, আহ্লাদজনক সাতিশয় প্রসাদকর, বর্ণের উৎকর্ষ-সাধক, মেধাজনক, বিশদ, রোচক, বৃষ্য, বায়ুজনক, যোগবাহী; ইহা দ্বারা কুষ্ঠ অর্শঃ কাস, রক্তপিত্ত, কফজমেহ, ক্লান্তি, ক্রিমি, মদ, তৃষ্ণা, বমি, শ্বাস, হিক্কা, অতিসার, মলরোধ, দাহ, ক্ষত ও ক্ষয়রোগ উপশমিত হয়।

মধূচ্ছিষ্ট—মোম, ( মদন, মধূচ্ছিষ্ট, মধুশেষ, সিক্‌থ) গুণ—মৃদু, সুস্নিগ্ধ, ভূতঘ্ন ও ব্রণরোপণ।

মধুক—মৌল বা মহুয়া ( মধূক, গুড়পুষ্প, মধুপুষ্প, মধুস্রব, বানপ্রস্থ, মধুষ্ঠীল) গুণ—পুষ্প—মধুররস, শীতল, গুরু, পুষ্টিকর, বলকর, শুক্রজনক, বাতপিত্তনাশক।—ফল—স্বাদু, গুরু, শীতল, শুক্রজনক, বায়ুপিত্তনাশক, অহৃদ্য; ইহা তৃষ্ণা, রক্তদোষ, দাহ, শ্বাস, ক্ষত, ক্ষয়রোগ প্রশমিত করে।—জলময় ভূমিজাত বৃক্ষ—মধূলক।—ইহাও মধূকের সমগুণ।

মধুশর্করা—মধুজাত-শর্করা, গুণ—রুক্ষ, পিত্ত-শ্লেষ্মনাশক, গুরু, কষায়, শীতল; ইহার পানে বমি, অতিসার, তৃষ্ণা, দাহ ও রক্তদোষ নিবারিত হয়।

মনক্কা—( স্বাদুফল, দ্রাক্ষা, মৃদ্বীকা, মধুরসা, হারহুরা, গোস্তনী ) গুণ—পক্কফল—শীতল, সর, নেত্রহিতকর, পুষ্টিজনক, গুরু, কষায়রস, পাকে স্বাদু, স্বরবিশোধক, বৃষ্য, ভেদক, মূত্রকর, কফবর্দ্ধক, পুষ্টিকর, রোচক, কোষ্ঠে বাতোৎপাদক; ইহা তৃষ্ণা, জ্বর, শ্বাস, বাতপ্রধান বাতরক্ত, কামলা, রক্তপিত্ত, মেহ, দাহ, শোষ, এবং মদাত্যয় রোগের বিনাশক্ষম। অপক্কফল—অল্পশক্তিবিশিষ্ট; গুরু অম্ল, রক্তপিত্তরোগোৎপাদক। গোস্তনী দ্রাক্ষা—শুক্রজনক, গুরু, কফ-পিত্তনাশক।

মনসাসিজের পত্র—তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, রোচক; ইহা আধ্মান, অষ্ঠীলিকা, গুল্ম, শূল, শোথ, উদররোগের প্রশামক।

মনোগুপ্তা ইক্ষু—বায়ুনাশক, তৃষ্ণারোগনাশক, অতিমধুর, সুশীতল, রক্তপিত্তনিবারক।

ময়ূর—( চন্দ্রকী, কেকী, মেঘরাবী, ভুজঙ্গভুক্, শিখী, শিখাবল, বর্হী, শিখণ্ডী, নীলকণ্ঠক, শুক্লাপাঙ্গ, কলাপী, মেঘনাদানুলাসী ) গুণ—মাংস—স্বাদুরস, মধুরবিপাক, সংগ্রাহী, বায়ুদমনকর।

ময়ূরশিখা—( সহস্রাহি, মধুচ্ছদা, নীলকণ্ঠশিখা, বর্হিশিখা) গুণ—লঘু, পিত্তশ্লেষ্মা অতিসার নষ্ট করে।

মরিচ—( বেল্লজ, কৃষ্ণ, উষণ, ধর্ম্মপত্তন ) গুণ—কটু, তীক্ষ্ণ, দীপন, বায়ুহর, শ্লেষ্মনাশক, উষ্ণ পিত্তকর, রুক্ষ; ইহা শ্বাস ক্রিমি দূর করে।—আর্দ্রফল কটুরস, মধুরবিপাক, গুরু, নাত্যুষ্ণ তীক্ষ্ণগুণ, শ্লেষ্মনিঃসারক; অথচ পিত্তজনক নহে

মরুবক—( মারুত মরুৎমক, ফণী ফণিজ্জক প্রস্থপুষ্প, সমীরণ।) গুণ—অগ্নিবর্দ্ধক, হৃদ্য, তীক্ষ্ণোষ্ণ পিত্তজনক, লঘু, কটুবিপাক, রোচক, তিক্ত রুক্ষ, সুগন্ধি; ইহা শ্লেষ্মা, বায়ু, কুষ্ঠ, ক্রিমি প্রশমন করে ও বৃশ্চিকাদির বিষ নষ্ট করে।

মল্লিকা—( মদয়ন্তী, শীতভীরু, ভূপদী, ) গুণ—লঘু, বলকারক, তিক্ত-কটু; ইহা বায়ু পি মুখরোগ, নেত্ররোগ, কুষ্ঠ, অরুচি, বিষজ র প্রভৃতি রোগে হিতকর।

মসিনা—( অতসী, নীলপুষ্পী, পার্ব্বতী, উমা, ক্ষুমা ) গুণ—মধুরতিক্তরস, কটুবিপাক, স্নিগ্ধ, গুরু, উষ্ণ, দৃষ্টিশক্তির হ্রাসকর, শুক্রক্ষয়কর, ত্রিদোষ-নাশক, কাসনিবারক, অতিসার-প্রশামক, ব্রণ-শোধক; ব্রণ-শোধনার্থক ব্যবহার্য্য।—তৈল—আগ্নেয়, স্নিগ্ধোষ্ণ, কফপিত্তনাশক, কটুবিপাক, চক্ষুর্হানিকর, বলকর, বায়ুনাশক, গুরু, মলোৎপাদক, স্বাদু, গ্রাহী, ত্বগ্দোষ-নাশক, ঘন; ইহা বস্তিক্রিয়ায়, পানে, মর্দ্দনে, নস্যার্থক, কর্ণপূরণে অনুপানে, বাতপ্রশমনার্থে প্রয়োজ্য।

মসূরী—( মঙ্গল্যক, মঙ্গল্যা, মসূরিকা ) গুণ—মধুরবিপাক, সংগ্রাহী, শীতল, লঘু, কফপিত্তনিবারক, রক্তদোষনাশক, রুক্ষ, বাতজনক, জ্বরঘ্ন।

মহাকরঞ্জ—( ষড়্গ্রন্থা, বিষঘ্নী, হস্তিচারিণী, রসায়নী, কাকঘ্নী, সুমনাঃ, মদহস্তিনী, হস্তিকরঞ্জক, কাকাভাণ্ডী, মধুমতী ) গুণ—তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, কটুস্বাদ, বিষঘ্ন, কণ্ডু-প্রশামক, ব্রণ-নিবারক।

মহাতিক্তা—মিস্‌মিতিতা (ভদ্রতিক্তা) গুণ—তিক্ত, অগ্নিবর্দ্ধক, জ্বরঘ্ন, পিত্তনাশক, বলকর, কফঘ্ন।

মহাদা—( বৃক্ষাম্ল, তিন্তিড়ীক, চুক্র, অম্লবৃক্ষক ) গুণ—অপক্ব—অম্ল, উষ্ণ, বাতঘ্ন, কফপিত্তবর্দ্ধক, পক্ব—গুরু, সংগ্রাহী, কটু-কষায়রস, লঘু, অম্ল, উষ্ণ, রেচক, রুক্ষ, অগ্নিকারক, বাতশ্লেষ্মজনক; ইহা তৃষ্ণা, অর্শঃ, গ্রহণী, গুল্ম, শূল, হৃদ্রোগ, কাটাদির বিনাশ করে।

মহামেদা—মোরঙ্গ-দেশজ লতাজাত কন্দবিশেষ।—শ্বেতবর্ণ আদার ন্যায় সুন্দর পাণ্ডুবর্ণ; ছেদনে মেদের ন্যায়, রস বা আটা নির্গত হয়। ( বহুচ্ছিদ্রা, ত্রিদন্তী, দেবতামণি ) গুণ—গুরু, স্বাদু, শুক্রজনক, স্তন্যবর্দ্ধক, কফজনক, পুষ্টিকর, শীতল, রক্তপিত্তনাশক ও বাতজ্বরপ্রশামক।

মহিষ—( ঘেণ্টকারি, কাসর, রজস্বল, পীনস্কন্ধ, কৃষ্ণকায়, লুলাপ, যমবাহন) গুণ—মাংস—স্বাদু, স্নিগ্ধ, উষ্ণ বায়ুনাশক, নিদ্রাকর, শুক্রোৎপাদক, বলকর, দেহদার্ঢ্যকর গুরু, বৃষ্য, মলমূত্রনিঃসারক, বাতঘ্ন ও রক্তপিত্তনাশক।

মাংস ( মাংস, পিশিত, ক্রব্য, আমিষ, পলল, পল ) গুণ—বায়ুনাশক, বৃংহণ, বলপ্রদ, পুষ্টিকর, তৃপ্তিকর, গুরু, হৃদ্য, আস্বাদে ও পাকে মধুর।—বিষাদিমৃতের মাংস—সর্পদষ্ট জীবের মাংস ও শুষ্ক মাংস ভোজনে বাতাদি-দোষত্রয় প্রকুপিত হয়; হিংস্র-জন্তু-দষ্ট-মাংস সাতিশয় বিরুদ্ধ-দোষকর; বিষদোষ কিংবা রোগজন্য মৃত বা জলমধ্যে মৃত জীবের মাংস—শিরাপথে জলপ্রবেশ করায় সিক্ত মাংস—ভোজনে দোষত্রয়ের প্রকোপে বিবিধ রোগ—এমন কি তজ্জন্য মৃত্যু পর্য্যন্ত হইতে পারে। পচা-মাংস-ভোজনে বমন হইতে পাবে, এবং শীর্ণ-মাংস-সেবনে বায়ু প্রকোপ হয়। সদ্যোহত-মাংস—অমৃত-সদৃশ বয়ঃস্থাপক, ব্যাধিনাশক, বৃংহণ ও পথ্য। অন্য-মাংস পরিত্যাজ্য।

মাংসরস—সিদ্ধ মাংসের যূষ। রুচ্য, শ্রমশান্তিকর শ্বাসনিবারক, ক্ষয়রোগনাশক, তৃপ্তিকর, ও বাতপিত্তনাশক; যাহারা ক্ষীণ ও অল্পশুক্রসম্পন্ন, যাহাদের শরীর সন্ধিবিশ্লিষ্ট বা ভগ্ন, যাহাদের প্রতি বিরেচন বা বমন প্রযুক্ত হইয়াছে, যাহাদের শরীর-শোধন প্রয়োজনীয়, যাহাদের ওজঃ বল স্মৃতি হ্রাস পাইয়াছে; যাহারা জ্বরে ক্ষীণ হইয়াছে, যাহাদের দেহ উরঃক্ষতরোগে আক্রান্ত, যাহাদের স্বরদোষ ঘটিয়াছে, যাহাদিগের দৃষ্টিশক্তি ও শ্রবণশক্তির ক্ষীণতা আসিয়াছে, আয়ুঃক্ষয় হইতেছে, তাহাদের পক্ষে মাংসযূষ একান্ত উপযোগী ও উপকারী।

মাকড়াগাব—(কাকেন্দু, কুলক, কাকপিলুক, কাকতিন্দুক ) গুণ—কষায়াম্লস্বাদুরস বাতপিত্তজ-ব্যাধিনাশক, মেহপ্রশামক ও বমননিবারক।

মাক্ষিকমধু—মধুমক্ষিকা সঞ্চিত মধু—তৈলবর্ণ মাক্ষিক মধু শ্রেষ্ঠ। গুণ—লঘু; ইহা দ্বারা চক্ষুরোগ, কামলা, অর্শঃ, ক্ষত, শ্বাস, কাস, ক্ষয়, রোগ প্রশমিত হয়।

মাখন—মথিত। গুণ—কফপিত্তনাশক।

মাচিকা=মাইয়া। ( প্রাস্থিকা, অম্বষ্ঠা অম্বালিকা অম্বিকা, ময়ূরবিদলা, কেশী, সহস্রা, বালমূলিকা ) গুণ—অম্লরসবিশিষ্ট, কষায়বিপাক, শীতল, লঘু; ইহা পক্বাতিসার, রক্তপিত্ত, শ্লেষ্মা, কর্ণরোগের প্রশমন করে।

মাদার (লকুচ, ক্ষুদ্রপণস, লকূচ, ডহু) গুণ—অপক্ব—উষ্ণ, গুরু, বিষ্টম্ভী, মধুরাম্লরস, ত্রিদোষজনক, রক্তদূষক, শুক্রনাশক, অগ্নিমান্দ্যকর, চক্ষুর্হানি-

কর। সুপক্ব—মধুরাম্লরস, বায়ুপিত্তনাশক, কফজনক, অগ্নিবর্দ্ধক, রুচিকর, বলকর, বিষ্টম্ভী।

মাধবী—(বাসন্তী, পুণ্ড্রক, মণ্ডক, অতিমুক্ত, বিমুক্ত, কামুক, ভ্রমরোৎসব) গুণ—মধুররস, শীতল, লঘু, ত্রিদোষনাশক।

মাধ্বীকী—মৌলফুলের মদ্য। গুণ—মাদক, বলকর, পুষ্টিকর, কামবর্দ্ধক।

মাধ্বী—মধুজাত মদ্য। গুণ—মধুর, অনুত্যুষ্ণ, বাতপিত্তনাশক; ইহা কামলা, পাণ্ডু, গুল্ম, অর্শঃ, প্রমেহ, প্লীহরোগে উপকার করে।

মানক—মানকচু (মহাপাত্র) গুণ—শোথনাশক, শীতল, লঘু, রক্তশান্তিকর।

মাষ—স্বনামপ্রসিদ্ধ কলায়; গুণ—গুরু, জীর্ণ হইলে, স্বাদুরস, স্নিগ্ধ, রোচক, বায়ুনাশক, স্রংসন, তৃপ্তিকর, বলকর, শুক্রবর্দ্ধক, সাতিশয় পুষ্টিকর, মূত্র-মল-স্তন্য-নিঃসারক, পিত্তকফমেদোবর্দ্ধক; ইহা অর্শঃ, অর্দিত, বাতব্যাধি, শ্বাস ও পরিণাম শূলের প্রশমন করে।

মাষপর্ণী—মাষাণী, বনমাষ; (সূর্য্যপর্ণী, কাম্বোজী,) হয়পুচ্ছিকা, পাণ্ডুলোমসপর্ণী, কৃষ্ণবৃন্তা, মহাসহা গুণ—শীতল, তিক্ত, রুক্ষ, শুক্রজনক, কফকারক, মধুর, গ্রাহী) ইহা শোথ বাতপিত্ত জ্বর ও রক্তদোষে উপকার করে।

মাহিষঘৃত—মহিষীদুগ্ধজাত ঘৃত; গুণ—স্বাদু, রক্তপিত্তশান্তিকর, বায়ুনাশক, শীতল, শ্লেষ্মকর, বৃষ্য, গুরু। জীর্ণ হইলে, মধুররস।

মাহিষদধি—মহিষী দুগ্ধজাত দধি; গুণ—সুস্নিগ্ধ, কফজনক, বাতপিত্তনাশক, স্বাদুবিপাক, অভিষ্যন্দি, বৃষ্য, গুরু, ও রক্তদূষক।

মাহিষদুগ্ধ—মহিষী-দুগ্ধ। গুণ—গব্য দুগ্ধ অপেক্ষা মধুর, স্নিগ্ধ, শুক্রকারক, গুরু, নিদ্রাকর, অভিষ্যন্দি ক্ষুধাবর্দ্ধক, শীতল।

মাহিষমূত্র—গুণ—ক্ষারগুণবিশিষ্ট,ভেদক; ইহা অর্শঃ শোথ উদর রোগে উপকারী।

মিঠাবিষ—(নেপালভৃঙ্গী, নৈপাল) গুণ—কফঘ্ন ও বাতহর; ইহার সেবনে কফজ ও বাতজ ব্যাধি, সান্নিপাতিক জ্বর, আমবাত, হৃদ্রোগ প্রশমিত হয়।

মিশ্রেয়—মৌরী (ছত্রা, শালেয়, শালীন, মিশ্রেয়া, মধুরা, মিশি,) গুণ—রুক্ষ, উষ্ণ, পাচক, হৃদ্য, অগ্ন্যুদ্দীপক, কাস-বমন-হর, জ্বরঘ্ন, বায়ুনাশক, শ্লেষ্মনাশক; ইহা ব্রণ শূল চক্ষুরোগে হিতকর, যোনিশূল, অগ্নিমান্দ্য, মলবন্ধ, ক্রিমি, শূলরোগ প্রশামক।—তৈল অগ্নিকর ও বায়ুনাশক। শূলরোগে ও আধ্মান রোগে উপকারী।

মুণ্ডবর্ষী—(মুক্তবর্চ্চাঃ রুদ্রা) গুণ—বমনকারক, বিরেচক, বাতশ্লেষ্মনাশক; ইহা কাস জ্বর শ্বাস বিষরোগে হিতকর। ইহার স্বরস পানে কফনিঃসার ও বমন হয়। মলদ্বারে প্রলেপনে মলবিরেক হয়। শিশুদিগের পক্ষেই প্রয়োজ্য।

মুক্তা—(মৌক্তিক, সৌম্যা, শৌক্তিকেয়, শশিপ্রভ, অন্তঃসার, ইন্দুরত্ন, লক্ষ্মী, মুক্তাফল, হিম,ভৌতিক, তৌতিক, তার, স্বচ্ছ, তারা মুক্তিকা) গুণ—কষায়স্বাদুরস, বলপুষ্টিকর, বায়ুপ্রশামক, বৃষ্য, চক্ষুর্হিতকর, বিষঘ্ন, রাজযক্ষ্মপ্রশামক,; ইহার অঙ্গে ধারণ করিলে, গ্রহদোষ বিদূরিত ও পাপ নষ্ট করে। ইহা স্ত্রী-জাতির রতিপ্রবৃত্তি উদ্দীপক ও কান্তিবর্দ্ধক। ইহা দ্বারা গ্রহ পাপ শান্তি হয়।

মুচুকুন্দ—(ক্ষুদ্রবৃক্ষ, চিত্রক, প্রতিবিষ্ণুক) গুণ—শিরঃপীড়ানাশক, রক্তপিত্তপ্রশামক, বিষহর।

মুঞ্জ—মুজ, (মুঞ্জাতক বাণ, স্থূলদর্ভ, সুমেখল) গুণ—কষায়রস, শীতল, ত্রিদোষনাশক, বৃষ্য, কোটিবেষ্টনের উপযোগী। ইহা দাহ তৃষ্ণা, বীসর্প, আম, মূত্রকৃচ্ছ্র, চক্ষুর্বেদনায় প্রয়োজ্য।

মুণ্ডিরিকা—মুণ্ডরী ভুঁইকদম্ব। (মুণ্ডী, ভিক্ষু, শ্রাবণী, তাপাধনা, শ্রবণাহ্বা, মুণ্ডতিকা, শ্রবণশীর্ষিকা) ইহার প্রকারভেদে ভূকদম্বিকা, (মহাশ্রাবণিকা, ভূকদম্বিকা, কদম্বপুষ্পিকা, অব্যথা, তপস্বিনী) গুণ—উভয়বিধ—মধুররস, পাকে কটু, উষ্ণবীর্য্য, লঘু, স্মরণশক্তিবর্দ্ধক। ইহা গলগণ্ড, অপচী, মূত্রকৃচ্ছ্র, ক্রিমি, যোনিরোগ, পাণ্ডু, শ্লীপদ, অরুচি, অপস্মার, প্লীহা মেদোরোগ, গুদরোগ প্রশমিত করে।—মহামুণ্ডীর গুণ—সামান্য মুণ্ডীর ন্যায়।

মুণ্ডী—মৃগবিশেষ। গুণ—মাংস—শীতল, ইহা জ্বর, কাস, রক্তক্ষয়, শ্বাসরোগ প্রশমিত করে।

মুদ্গ—মুগ। শ্যামমুদ্গ হরিতমুদ্গ, পীতমুদ্গ, শ্বেতমুদ্গ, লোহিতমুদ্গ,—ইহাদিগের মধ্যে পরপর হইতে পূর্ব্ব পূর্ব্বটী লঘু; হরিতমুদ্গই শ্রেষ্ঠ।

গুণ—রুক্ষ, লঘু, গ্রাহী, কফপিত্তহর, শীতল, স্বাদু, অল্পবায়ুবর্দ্ধক, জ্বরঘ্ন, চক্ষুর্হিতকর, বনজ-মুদ্গ—বনমুগ পূর্ব্বোক্ত মুগের সমগুণ।

মুদ্গপর্ণী—মুগানি ; ( মুদ্গপর্ণী, কাকপর্ণী, সূর্য্যপর্ণী, অল্পিকা, সহা, কাকমুদ্গা, মার্জ্জার গন্ধিকা ) গুণ—শীতল, রুক্ষ, তিক্তস্বাদুরস, শুক্রজনক, চক্ষুর্হিতকর, গ্রাহী, লঘু, ত্রিদোষনাশক ; ইহা ক্ষত শোথ, জ্বর, কাস, গ্রহণী, অর্শঃ, অতিসার, কাস, বাতরক্ত, ক্ষয় প্রভৃতি রোগে হিতকর।

মৃদ্রাশঙ্খ—পীতাভ অরুণবর্ণ উপধাতু। ( পীতিকা অরুণরাগ ) গুণ—ক্ষতনিবারক।

মুরামাংসী—( মুরা, গন্ধকরী, দৈত্যা, সুরভি, শালপর্ণিকা ) গুণ—তিক্ত, শীতল, স্বাদু, লঘু, বায়ুপিত্তনাশক ; ইহা জ্বর, রক্তদোষ, কুষ্ঠ, কাসরোগে প্রয়োজ্য।

মুষ্ককাদিগণ—( ঘণ্টাপারুল, পলাশ, ধাওয়া, চিতা, ময়না, শিশু, মনসাসিজ, ত্রিফলা—ইহাদের সমবায় মেদোরোগ শুক্রদোষ, মেহ, অর্শঃ, পাণ্ডুরোগ, শর্করা, অশ্মরী, রোগের প্রশমন করে।

মুস্তক—মুথা, (মুস্ত, কুরুবিন্দ, কোর, কসেরুক, মেঘবাচক) ভদ্রমুস্তক—(গুন্দ্রা, নাগরমুস্তক) গুণ—কষায়-কটু-তিক্তরস, শীতল, গ্রাহী, দীপক, পাচক ; ইহা কফবৃদ্ধি, রক্তপিত্ত, তৃষ্ণা, জ্বর, অতিসার, ক্রিমি, নষ্ট করে।

মুস্তকাদিগণ—মুথা, হরিদ্রা, দারুহরিদ্রা, হরীতকী, আমলকী, বহেড়া, কুড়, শ্বেতবচ, বচ, আকনাদি, কট্‌কী, মহাকরঞ্জ, আতৈষ, এলাচ, ভেলা, চিতা ;—ইহাদের সমবায় কফঘ্ন, যোনিদোষনিবারক, স্তন্যশোধক, ও আমপাচক।

মূর্ব্বা—মুগা ( মধুরসা, দেবী, মোরটা, তেজনী, স্রুবা, মধুলিকা, মধুশ্রেণী, গোকর্ণী, পীলুপর্ণী ) গুণ—তিক্তস্বাদুরস, গুরু, সর, ইহা জ্বর, সান্নিপাতিক, তৃষ্ণা, রক্তপিত্ত, মেহ, হৃদ্রোগ, কণ্ডু, কুষ্ঠরোগে হিতকর।

মূলক—মূলা, ইহা দ্বিবিধ—লঘুমূলক ও নেপালমূলক। লঘুমূলক ( শালমর্কটক, বিস্র, শালেয়, মরুসম্ভব, চাণকমূলক, তীক্ষ্ণ, মূলকপোতিকা ) গুণ—কটু, উষ্ণ, রোচক, লঘু, পাচক, ত্রিদোষনাশক, স্বরবিশোধক ; ইহা জ্বর, শ্বাস, নাসারোগ, কণ্ঠপীড়া, নেত্ররোগ নষ্ট করে। বৃহৎমূলক—রুক্ষ, উষ্ণ, গুরু, ত্রিদোষজনক ; তৈলাদি সহ সাধনে ত্রিদোষঘ্ন। মূলকপত্র—নূতন মূলার শাক, গুণ—পাচক লঘু, রুচ্য, উষ্ণ ; ইহা স্নেহসাধনে—তৈল ভৃষ্ট হইলে,—ত্রিদোষনাশক। অসিদ্ধ অবস্থায় কফপিত্তকর।

মৃগনাভি—কস্তূরী (মৃগমদ, সহস্রভুৎ, কস্তূরীকা, বেধমুখ্যা)—ইহা উৎপত্তির স্থানভেদে ত্রিবিধ ; কামরূপদেশীয় কস্তূরী কৃষ্ণবর্ণ, শ্রেষ্ঠ—নেপালদেশীয় কস্তূরী নীলবর্ণ মধ্যম এবং কাশ্মীর-দেশীয় কস্তূরী কপিলবর্ণ, নিকৃষ্ট ; গুণ—কটুতিক্তরস, ক্ষারোষ্ণ, গুরু, শুক্রকর, শীতনিবারক, দুর্গন্ধনাশক ; ইহা বায়ু, কফ, বিষদোষ, বমি, শোষ, নিবারণ করে ; অপিচ ইহা আক্ষেপনাশক, স্বেদজনক, কামোদ্দীপক, হিক্কানিবারক, মূত্রপ্রবর্ত্তক, বলকর, কিঞ্চিৎমাদক।

মৃগীদুগ্ধ—জঙ্গলোৎপন্না মৃগীর দুগ্ধ, গুণ—কষায়মধুর-রস, শীতল, সংগ্রাহক, লঘু ; ইহা রক্তপিত্ত, অতীসার, ক্ষয়, কাস, জ্বররোগে পথ্য।

মেথিকা—মেথী, ( মেথিনী, দীপনী, বহুপত্রিকা, বোধিনী বহুবীজা জাতি,গন্ধফলা, বল্লরী, কামমন্থা মিশ্রপুষ্পা, কৈরবী, কুঞ্চিকা বহুপর্ণী ) গুণ—বায়ুনাশক, শ্লেষ্মনাশক, জ্বরঘ্ন, রুচিপ্রদ, অগ্নিদীপক, রক্তপিত্তপ্রকোপক।—বনমেথী এতৎসমগুণ হইলেও, স্বল্পতর গুণী ও বাজীদিগের হিতকর।

মেদা—মোরঙ্গস্থানজ কন্দবিশেষ ; শ্বেতবর্ণ কন্দ নখচ্ছেদ্য—ছেদনে মেদোরসবৎ আটা বাহির হয় ; (স্বল্পপর্ণী, মণিচ্ছিদ্রা, মেদা, মেদোভবা,ধরা) গুণ—গুরু, স্বাদু, শুক্রজনক, স্তন্যবর্দ্ধক, কফজনক, পুষ্টিকারক, শীতল, রক্তপিত্তনাশক, বাতজ্বর, প্রশামক।

মেষ—(মেঢ্র, মেঢ, হুড়, মেষ, উরণ, এড়ক, অবি, বৃষ্টি, উর্ণায়ু ) গুণ—মাংস—পুষ্টিকর, পিত্তশ্লেষ্মজনক ও গুরু। অণ্ডহীন-মাষ-মাংস—কিঞ্চিৎ লঘু। —মেষীদুগ্ধজাত ঘৃত—লঘুপাক, সর্ব্বরোগবিনাশক, অগ্নিবর্দ্ধক, চক্ষুষ্য, তেজোবর্দ্ধক ; ইহার পানে অশ্মরী, শর্করা, ও বাতদোষ নিবারিত হয়। —মেষীদুগ্ধ—লবণাক্ত স্বাদুরস, স্নিগ্ধোষ্ণ ; অশ্মরী-

রোগনাশক, ক্ষতঘ্ন, তৃপ্তিজনক, বৃষ্য, শুক্রজনক, পিত্তবর্দ্ধক, শ্লেষ্মোৎপাদক, গুরু, বায়ুশান্তিকর; ইহা বাতজ কাসরোগে সবিশেষ উপকারী।—মেষমূত্র—তিক্ত, স্নিগ্ধ, পিত্তের অবিরোধী।

মেষশৃঙ্গী—মেঢ়াশৃঙ্গী, (বিষাণী, মেষবল্লী, অজশৃঙ্গিকা) গুণ—তিক্তরস, পাচক, কটু, রুক্ষ, বায়ুজনক; ইহা শ্বাস, কাস, ব্রণ, শ্লেষ্মা ও নেত্রশূল নিবারণ করে।—ফল—তিক্ত, দীপন, স্রংসন; ইহাতে কুষ্ঠ, মেহ, কফ, কাস, ত্রিদোষ, ব্রণ, বিষদোষ নষ্ট হয়।

মৈরেয়ী—বিল্বমূল, কুল, চিনী—ইহাদের সমবায়জাত মদ্য। গুণ—বায়ুনাশক, বলকর, জ্বরঘ্ন, অগ্নিপ্রদীপক।

মোচরস—শাল্মলীর নির্য্যাস। (পিচ্ছা, শাল্মলীবেষ্টক, মোচাস্রাব, মোচনির্য্যাস) গুণ—শীতল, গ্রাহী, স্নিগ্ধ, বলকর, কষায়রস; ইহার সেবনে প্রবাহিকা, অতীসার, আম, শ্লৈষ্মিক রক্তপিত্ত ও দাহ, নিবারিত হয়।

মোচা—কদলীপুষ্প। গুণ—স্নিগ্ধ, মধুর,, কষায়, গুরু, শীতল, শুক্রজনক, বলকর হৃদ্য; ইহা বায়ু, পিত্ত, রক্তপিত্ত, ক্ষয়রোগ বহুমূত্র প্রশমিত করে।

---

## য

যজ্ঞাঙ্গ—যজ্ঞডুম্বর, (উডুম্বর, জন্তুফল, যজ্ঞাঙ্গ, হেমদুগ্ধক) গুণ—শীতল, রুক্ষ, গুরু, মধুর-কষায়-রস, বর্ণ্য। ইহা ব্রণ হইতে পূয়নিঃসারক, অপক্ক ব্রণের রোপক (বসাইতে সমর্থ) পিত্ত কফ রক্তদোষ, মূর্চ্ছা, দাহ, রক্তপিত্ত, মূত্রাতিসারের প্রশমন করে।—ত্বক্—কষায়রস, শীতল, বৃষ্য, ব্রণসন্ধায়ক।

যব—ইহা চতুর্ব্বিধ—শুক্লবর্ণ—শূকবিশিষ্ট যবই যব, শূকশূন্য যব অতিযব, হরিতবর্ণ যব তোক্য, সামান্য যব স্বল্প যব। গুণ—কষায়-মধুর-রস, পাকে কটু, শীতল, লেখন, মৃদু, ব্রণরোগে তিলের ন্যায় উপকারী, রুক্ষ, মেধাবর্দ্ধক, অগ্নিকারক, শ্লেষ্মাপসারক, স্বরবিশোধক, বলকর, গুরু, লাবণ্যকর, ধাতুর সমতারক্ষক, বহুপরিমাণে বায়ুপ্রবর্ত্তক ও মূত্রনিঃসারক, পিচ্ছিল; ইহা কর্ণরোগ ত্বগ্রোগ শ্লেষ্মা, পিত্ত, মেদ, পীনস, শ্বাস, কাস, উরুস্তম্ভ, বাতদোষ, তৃষ্ণা নিবারণ করে। ইহা অপেক্ষা অতিযব অল্পগুণবিশিষ্ট, তোক্য তদপেক্ষা হীনগুণ।

যবক্ষার,—যবশূকভস্মোত্থিত ক্ষার। (পাক্য, ক্ষার, যবক্ষার, যবশূক, যবাগ্রজ) গুণ—লঘু, স্নিগ্ধ, অতিসূক্ষ্ম, অগ্নিকর; ইহা শূল, বায়ু, আম, শ্লেষ্মা, শ্বাস, কফরোগে পাণ্ডুরোগ, অর্শঃ গ্রহণী, গুল্ম, আনাহ, প্লীহা, হৃদ্রোগ, প্রশমন করে।

যবাস—যাস, যবাস, দুস্পর্শ, ধন্বযাস, কুনাশক, দুরালভা, দুরালম্ভা, মধুক্রান্তা, রোদনী, গান্ধারী, কচ্ছুয়া, অনন্তা, কষায়া, দুরভিগ্রহা) গুণ—মধুর-তিক্ত-কষায়-রস, সারক, শীতবীর্য্য লঘু এবং কফ, মেদ, ভ্রান্তি, পিত্ত, রক্ত, কুষ্ঠ, কাস, তৃষ্ণা, বিসর্প বাতরক্ত, বমি, জ্বর বিনষ্ট করে।

যষ্টীমধু—(যষ্টীমধুক, ক্লীতক, ক্লীতনক উপমধুলিকা) গুণ—মিষ্টরস, গুরু, শীতল, চক্ষুর্হানিকর, বলকর, বর্ণোৎকর্ষ-সম্পাদক, সুস্নিগ্ধ, শুক্রজনক, কেশহিতকর, স্বরোৎকর্ষকর; ইহার সেবনে ব্রণ, শোথ, বিষদোষ, বমি, তৃষ্ণা, গ্লানি,ক্ষয়, বাতপিত্ত, শোষ, দাহ, অরুচি, কাস, নষ্ট হয়।

যূথিকা—যুঁই (গণিকা, অম্বষ্ঠা), পীতবর্ণ যুঁই (হেমপুষ্পিকা, স্বর্ণযূথিকা) গুণ—কষায়-তিক্তরস, পাকে কটুরস, লঘু, হৃদ্য, পিত্তঘ্ন, বাতশ্লেষ্মবর্দ্ধক, বিষঘ্ন; ইহা ব্রণ, রক্তদোষ, মুখরোগ, দন্তরোগে চক্ষুরোগ, শিরঃপীড়ার প্রশমন করে।

যমানী—যোঁয়ান (যমানিকা, উগ্রগন্ধা, ব্রহ্মদর্ভা, অজমোদিকা, দীপ্যকা, দীপ্য, যবপর্য্যায়) গুণ—তিক্তরস, পাচক, রুচিকর, তীক্ষ্ণ, উষ্ণ, কটু, লঘু, অগ্ন্যুদ্দীপক, পিত্তকারক, বমনবোধক, শূলনাশক, ইহা বাতশ্লেষ্মা, উদররোগ আনাহ, গুল্ম, প্লীহা ক্রিমি নষ্ট করে।—তৈল—অগ্নিকারক, বায়ুনাশক; ইহা শূল, আক্ষেপ, আধ্মান, অজীর্ণ অর্শঃ, গ্রহণী-দোষে সবিশেষ উপকারী।—শাক—আগ্নেয় রুচ্য, বাতশ্লেষ্মনাশক, উষ্ণ, কটু, তিক্ত, পিত্তকর, লঘু ও শূলরোগনিবারক।

---

# র।

—( অসৃক্, রুধির, লোহিত, অস্র, শোণিত, লস্কার, রঙ্গক, কীলাল, অঙ্গজ, শোণ, লোহ, াদিষ্ট, ক্ষতজ, প্রাণদ, রসাত্মজ ) গুণ—রক্ত- র্ণ, তরল, নাতিশীতোষ্ণ, মধুর, লবণরস, স্নিগ্ধ ক্তবর্দ্ধক, জীবন।

ৎপল—রক্তকুমুদ ( রক্তোৎপল )। গুণ— টু-তিক্ত-মধুর-রস, শীতল, রক্তদোষনাশক, ন্তর্পণ, শুক্রজনক; ইহা বাত-পিত্ত-কফজ- রাগের উপশম করে। মূল—কষায়-তিক্ত- ধুররস, শীতল, গুরুপাক, বিষ্টম্ভী, রক্তরোধক। াল—মধুর-লবণরস, শীতল, রুক্ষ, গুরুপাক, ষ্টম্ভী, বায়ুবর্দ্ধক, কফ, পিত্ত, বায়ুর ক্ষয়কর। ত্র—কষায়-তিক্ত-রস, শীতল, কটুবিপাক, লঘু- চ, মলরোধক, বায়ুজনক, কফপিত্তনাশক।

ঃকরবীর—( রক্তপ্রদ, গণেশকুসুম, চণ্ডীকুসুম, ়র, ভূতদ্রবী, রতিপ্রিয় ) গুণ—বৃক্ষত্বক্— টুরস, তীক্ষ্ণ, বমনবিরেচনকর, বিষনাশক; হার বাহ্যপ্রয়োগে, ত্বগ্দোষ, ব্রণ, কণ্ডু, কুষ্ঠের শমন করে। মূল—বিষধর্ম্মা।

ঃকণ্টক। লাল ঝাঁটী ফুল, ( রক্তঝিণ্টী ) ণ—বৃক্ষ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, বর্ণকর, ফপিত্তনাশক; ইহা জ্বর, শোথ, বাতরোগ, ক্তদোষ, শূল, শ্বাস, কাস, আধ্মানরোগের শমন করে।

াদির—( রক্তসার, সুসার, তাম্রসার, বহুমাল্য, জ্ঞিক, কুষ্ঠমোদন, চূপদ্রুম, অস্রখদির, অরু ) ণ—কটুতিক্তকষায়রস, উষ্ণবীর্য্য, গুরুপাক; হা আমবাত ব্রণ ও ভূতজ্বরে উপকার করে।

ন্দন—( তিলপর্ণ, রঞ্জন, কুচন্দন, কুসীদ, ক্তাক্ত, তাম্রসার, তাম্রবৃক্ষ, চন্দন, তাম্রাভ, াহিত, লোহিতচন্দন, রক্তসার, রক্তাঙ্গ, ক্ষুদ্র- দন, অর্কচন্দন, রক্তবীজ, প্রবালফল ) গুণ— ক্তরস, শীতল, গুরুপাক, শুক্রজনক; ইহা াত্ত, রক্ত, তৃষ্ণা, বমি, কফ, কাস, জ্বর, ভ্রান্তি, ্রমি, ব্রণ, বিষদোষ, নেত্ররোগে হিতকর।

ঃত্রক—(উষর্বুধ, কাল, কালমূল অব্যাল, তিদীপ্য, জর্জ্জর, অগ্নি, দাহক, পাবক, চিত্রাঙ্গ, মহাঙ্গ )—গুণ—রুচিপ্রদ, স্থৌল্যকর, কুষ্ঠনাশক, রসায়ন—শ্রেষ্ঠপাচক।

রক্তত্রিবৃৎ—( কালিন্দী, ত্রিপুটা, তাম্রপুষ্পী কুলবর্ণা, মসূরী, অমৃতা, কাকমালিকা ) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য বিরেচক, গ্রহণী-দোষের ও মলবিষ্টম্ভের প্রশামক।

রক্তপদ্ম—গুণ—কষায় মধুররস, শীতল; ইহা শীত- পিত্ত, কফ রক্তের উপকারী।

রক্তপিণ্ডালু—লালচুবড়ী আলু। গুণ—মধুরাম্লরস শীতল, গুরুপাক, পুষ্টিকর, বলপ্রদ, শুক্রবর্দ্ধক। ইহা পিত্ত দাহ শ্রম শ্রান্তির উপকার করে।

রক্তপুনর্নবা—গাদাপুন্যে, ( ক্রূরা, মণ্ডলপত্রিকা, রক্তকাণ্ডা, বর্ষকেতু, লোহিতা রক্তপত্রিকা, বৈশাখী, রক্তবর্ষাভূ, শোফঘ্নী রক্তপুষ্পিকা, বিকস্বরা, বিষঘ্নী, প্রাবৃষেণ্যা, সারিণী, বর্ষাভব, শোণপত্র, ভৌম, পুনর্ভব, নব, নব্য ) গুণ— তিক্তরস, সারক; ইহা পিত্ত, পাণ্ডু, শোথ ও প্রদর রোগের প্রশামক।

রক্তমৎস্য—গুণ—মধুররস, শীতল, রুচিকর, পুষ্টি- জনক, অগ্নিবর্দ্ধক, ত্রিদোষনাশক।

রক্তরসোন—( মহস্কন্দ, পৃথুপত্র, স্থূলকন্দ, যবনেষ্ট ) গুণ—মধুর-কটুরস, বলকর। পত্র—তিক্তরস। নাল—মধুর-কষায়রস, পিত্তকর।

রক্তরাজালুক—গুণ—মধুররস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, বাত-কফ-নাশক।

রক্তশালি—রক্তশালি ধান্য, ( তাম্রশালি, শোণশালি, লোহিত ) গুণ—মধুররস, শীতল, লঘুপাক, রুচিকর, বলকারক, শুক্রবর্দ্ধক মূত্রজনক, চক্ষু- হিতকর, মুখজাড্যনাশক, স্বরশোধক, সর্ব্বরোগ- নাশক; ইহা পিত্তদাহ বাতরক্তে হিতকর। মণ্ড— মধুররস, শীতল, লঘুপাক, মলরোধক বায়ুজনক, পিত্তনাশক; ইহা প্রমেহ অশ্মরী রোগে উপকারী।

রক্তশিগ্রু—লালসজিনা ( কৃষ্ণজীব, গর্ভপাতক, রক্তক, মধুর, বহুলচ্ছদ, সুপক, কেশরী, সিংহ, মৃগারি) গুণ—মধুররস, অধিক বীর্য্যজনক, রসায়ন; ইহা বায়ু, পিত্ত, শ্লেষ্মা, আধ্মান, শোথ রোগে হিতকর।

রক্তসর্ষপ—গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, পিত্তবর্দ্ধক,

দাহজনক, কফ-বায়ুনাশক; ইহা প্লীহা, শূল, গুল্ম, ক্রিমি, ব্রণ রোগে হিতকর।

রক্তাঢ়কী—লাল অড়হর। গুণ—মধুর-কষায়রস, রুক্ষ, শীতল, গ্রাহী, রুচিকর, বলকর, বাতজনক, বর্ণকর, পিত্তনাশক, পিত্ত ও তজ্জন্য সন্তাপাদিতে উপকারক, রক্তদোষহর।—অড়হবের সাধারণ গুণ—বাতল, অম্লবিপাক।

রক্তাপামার্গ—লাল আপাং (বশির, বৃত্তফল, ভস্মার্ব, ক্ষুদ্রাপামার্গ, অম্বষ্ঠক, প্রত্যক্‌পর্ণী, রক্তবিট, কেশপর্ণী কপি-পিপ্পলী, কল্য-পত্রিকা) গুণ—কটুরস, শীতল, রুক্ষ, মলবোধক, বিষ্টম্ভী; ইহা বায়ু, কফ, ব্রণ, কণ্ডু, বিষদোষে উপকারী। বীজ—মধুররস, মধুরবিপাক, গুরু-পাক, ক্ষুধা-নাশক, বিষ্টম্ভক, রুক্ষ, বাতবর্দ্ধক, পিত্তপ্রসাদন।

রক্তাম্লটান—লালঝাঁটী (রক্তাম্লাতক, অপরিম্লান, রক্তমহা, রাগপ্রসব, রক্তপ্রসব, কুরুবক, রামা-লিঙ্গনকাম, বধূৎসব, সুভগ, ভ্রমরানন্দ) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, বলবর্দ্ধক; ইহা বায়ুরোগ, শোথ, জ্বর, আধ্মান, শূল, শ্বাস, কাসবোগের উপশম করে।

রক্তার্ক—লাল আকন্দ। গুণ—কটুবস, উষ্ণবীর্য্য, সাবক, অগ্নিবর্দ্ধক; ইহা বায়ু, কফ, শোথ, কুষ্ঠ, কণ্ডু, প্লীহা, গুল্ম, অর্শঃ, উদব, ক্রিমি, ব্রণরোগে হিতকব। ফল—মধুর-তিক্ত-বস, ধাবক; ইহা কফ, কুষ্ঠ, ক্রিমি, অর্শঃ, বক্তপিত্ত, গুল্ম, শোথ, বিষদোষে উপকাব করে।

রক্তেক্ষু—কাজলী আখ্ (সূক্ষ্মপত্র, শোণ, লোহিত, উৎকট, মধুব, হ্রস্বমূল, লোহিতেক্ষু,) গুণ—মধুবরস, মধুরবিপাক, শীতল, কোমল, শুক্র-জনক, বলকর, তেজোবর্দ্ধক, পিত্তনাশক, দাহ-নিবারক।

রক্তেরণ্ড—লালভেরেণ্ডা (ব্যাঘ্র, হস্তিকর্ণ, রুবু, উরু-বুক, নালপর্ণ, চঞ্চু, উত্তানপত্রক, করপর্ণ, পচান, স্নিগ্ধ, রক্তক, ব্যাঘ্রপুচ্ছ, বাতারি, চিরবীর্য্য, হ্রস্বৈর-বণ্ড) গুণ—কটু-তিক্ত-কষায়-রস, লঘুপাক, কফ-বাতনাশক; ইহা জ্বব, পাণ্ডু, শ্বাস, কাস, ক্রিমি, অর্শঃ, রক্তদোষ, ভ্রান্তি, আমবাতরোগে হিতকর; শ্বেত এরণ্ড অপেক্ষা গুণোৎকর্ষ-বিশিষ্ট।

রঙ্গলতা—(আবর্ত্তকী) গুণ—বাতপ্রশামক; ইহা শূলনাশক।

রন্ধ্রবংশ - বাঁশনী বাঁশ; (ত্বক্‌সার, কীচকাহ্বয়, মস্কর, বাকনীয়, শুষিরাখ্য) গুণ—কষায়-তিক্তবস, শীতল, রুচিকর, অজীর্ণনাশক; ইহা মূত্রকৃচ্ছ্র, প্রমেহ, অর্শঃ, শূল, গুল্ম, দাহ ও পিত্তের প্রশামক।

রসকর্পূর—গুণ—অগ্নিবর্দ্ধক, পুষ্টিকর, বলবর্দ্ধক, বীর্য্যজনক।

রসাঞ্জন—(রসগর্ভ, তার্ক্ষশৈল, তার্ক্ষ্য, রসোদ্ভূত, রসাগ্রজ, কৃতক, নলভৈষজ্য, রসবাজ, বর্ষ্যাঞ্জন, রসনাভ, অগ্নিসাব) গুণ—কটু-তিক্ত মধুর-রস, উষ্ণবীর্য্য, রসায়ন, নেত্রহিতকর; ইহা শ্লেষ্মা, রক্তপিত্ত, চক্ষুবোগ, ব্রণ, বিষদোষেব প্রশমন করে।

রসালা—শিখবিণী। দধি, শর্কবা, দুগ্ধ, মধু, গন্ধো-ষণাঙ্গযোগে প্রস্তুত। গুণ—অম্ল-মধুব বস, শীতল, সাবক, অগ্নিবর্দ্ধক, স্নিগ্ধ, পুষ্টিকর, বলকর, শুক্র-বর্দ্ধক, বাতপিত্তনাশক; ইহা দাহ তৃষ্ণা, রক্ত-পিত্ত, প্রতিশ্যায়ে উপকাবী।

রসোন—লশুন; (রসূন, মহৌষধ, গৃঞ্জন, অরিষ্ট, মহাকন্দ, রাহুচ্ছিষ্ট, রাহুৎসৃষ্ট, ম্লেচ্ছকন্দ, ভূতঘ্ন, উগ্রগন্ধ, যবনেষ্ট) গুণ—কটু-মধুব-রস, কটু-বিপাক, পিচ্ছিল, গুরুপাক, স্নিগ্ধ, বলকর, শুক্র-জনক, বসায়ন, চক্ষুর্হিতকব, মেধাবর্দ্ধক, স্বব-বর্ণপ্রসাদক, ভগ্নসংযোজক; ইহা জ্বব, অজীর্ণ, হৃদ্রোগ, অরুচি, গুল্ম, মলমূত্রবিবন্ধ, মূত্রকৃচ্ছ্র, কুক্ষিশূল, শোথ, অর্শঃ, কুষ্ঠ, ক্রিমি, অগ্নিমান্দ্য বাতশ্লেষ্মজন্য পীড়ার প্রশামক।—মূল—কটু-রস; পত্র—তিক্তরস;—ত্বক্ বা নাল কষায়-বস। সার—অম্ল লবণ-রস। বীজ—মধুবরস।

রাগষাড়ব দ্রাক্ষাদাড়িম্বরসযুক্ত মুদ্গযূষ। গুণ—রুচিকর, লঘুপাক, সর্ব্বদোষপ্রশামক।

রাগষাড়ব—আমেব মোরব্বা। গুণ—সুস্বাদু, গুরু-পাক, স্নিগ্ধ, তৃপ্তিকর, অরুচিহর; ইহা বাত-পিত্তরোগের উপশম কবে।

রাগী—মরুয়া; (লঙ্ঘন, লাঞ্ছনী, গুচ্ছকনিশ, বহুতর, কনিশ) গুণ—মধুব-তিক্ত-কষায়-বস, শীতবীর্য্য, বলকর; ইহা পিত্তের ও রক্তের হানিকর।

রাঙ্গণ—পুষ্পবিশেষ। গুণ—রক্তপিত্তনাশক।

রাজকোষাতকী—ধুন্দুল ; ( হস্তিপর্ণিকা, পীত-পুষ্পিকা, কোষফলা, মহাজালী,সপীতক, ধামার্গব) গুণ—মধুররস, শীতল, অগ্নিবর্দ্ধক, পিত্তনাশক ; ইহা জ্বর, শ্বাস, কাস ক্রিমিরোগের প্রশমন করে।

রাজখর্জ্জুরী—বৃহৎপিণ্ড-খর্জ্জুর ; ( রাজপিণ্ডা, নৃপপ্রিয়া ) গুণ—মধুররস, গুরুপাক, পিচ্ছিল, বীর্য্যকর ; ইহা পিত্ত, দাহ, ভ্রম ও শ্বাসরোগের উপকার করে।

রাজগিরা—রাজশাক ( রাজগিরি, রাজগিরী, রাজশাক, রাজপত্রী ) গুণ—মধুররস, শীতল, রুচিকর, পিত্তনাশক।

রাজবাস—কালাকপূর। গুণ—বাতপিত্তনাশক, রক্তরোধক ; ইহা দাহ, রক্তাতিসার, রক্তপিত্ত, রক্তপ্রদর, অর্শঃ, মূত্রকৃচ্ছ্ররোগে হিতকর।

রাজজম্বু—কলন্দা বা বড় জাম। গুণ—পক্ব—মধুররস, গুরুপাক, বিষ্টম্ভী, রুচিকর।

রাজতরুণী—সেউতি ফুল। ( মহাতরুণী ) গুণ—সুগন্ধি, কষায়রস, চক্ষুর্হিতকর, কফবর্দ্ধক।

রাজপলাণ্ডু—ছোটপিঁয়াজ (যবনেষ্ট, নৃপাহ্বয়, রাজপ্রিয়, মহামূল, দীর্ঘপত্র, রোচক, নৃপেষ্ট, নৃপকন্দ, মহাকন্দ, নৃপপ্রিয়, রক্তকাল, রাজেষ্ট ) গুণ—কটু মধুর কষায়রস, ক্ষয়গুণান্বিত, তীক্ষ্ণ, শীতবীর্য্য, অগ্নিদীপক, রুচিকর, পুষ্টিজনক, স্বরশোধক, পিত্তশ্লেষ্মনাশক ; ইহা কণ্ঠশোষনিবারণ করে।

রাজবদর—নারকুলেকুল। ( উত্তমকোলি, নৃপশ্রেষ্ঠ, নৃপবদর, রাজবল্লভ, পৃথুকোল, তনুবীজ, মধুরফল, রাজকোল ) গুণ—মধুররস, শীতল, বীর্য্যনাশক, শুক্রবর্দ্ধক, কফকর ; ইহা পিত্ত দাহ বায়ু শোষ শ্রান্তির উপশম করে।

রাজমাষ - বরবটী ( মহামাষ, বর্ব্বট, মকুকেয় দ্বিজসপ্ত, নীলমাষ নৃপমাষ, নৃপোচিত, সিতমাষ ) গুণ—মধুর কষায়রস, গুরুপাক সারক, রুচিকর, বলকর,স্তন্যজনক রুক্ষ, বাতজনক ; ইহা কফ শুক্র ও অম্লপিত্তের বৃদ্ধি করে। ইহা বর্ণভেদক্রমে ত্রিবিধ। বৃহদ্রাজমাষ সমধিক গুণবিশিষ্ট।

রাজরীতি—বেঙাপিত্তল ( পাকতুণ্ডী রক্তপুত্রী, মহেশ্বরী, ব্রহ্মাণী, ব্রহ্মরীতি, কপিলা, পিঙ্গলা ) গুণ - তিক্তলবণরস, শীতবীর্য্য, বমন বিরেচনকর ; ইহা বায়ু, পিত্ত, পাণ্ডু, প্লীহবিকার ক্রিমিরোগে উপকারী।

রাজসর্ষপ—কৃষ্ণসর্ষপ ( কৃষ্ণিকা, রাজিকা মুরী, মুষ্ঠক, ব্যষ্টক, কটুক, ক্ষত, ক্ষুতাভিজ্ঞান, ক্ষুধাভিজনন, কৃষ্ণা, তীক্ষ্ণফলা রাজী, কৃষ্ণসর্ষপ ) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, পিত্তদাহজনক। ইহা বাতশূল, কুষ্ঠ, কণ্ডু ব্রণরোগে হিতকর। শাক—লঘুপাক, ত্রিদোষনাশক ; ইহা গ্রহণী ও অর্শোরোগে সবিশেষ উপকারী।

রাজাদনী—ক্ষীরখর্জ্জুর ( রাজফল, কপীষ্ট, ক্ষীরবৃক্ষ, নৃপদ্রুম, নিম্ববীজ, মধুফল, মাধবোদ্ভব, ক্ষীরা, গুচ্ছফল, ভূপেষ্ট, স্ত্রীফল, রাজবল্লভ, দৃঢ়স্কন্দ, ক্ষীরশুক্র ) গুণ—মধুররস, শীতল, স্নিগ্ধ, গুরুপাক, তৃপ্তিকর, বলপ্রদ, শুক্রবর্দ্ধক, পুষ্টিকর, পিত্তজনক ; ইহা তৃষ্ণা, শান্তি, মত্ততা, প্রমেহ, ক্ষয়, ত্রিদোষজন্য বিকারে হিতকর।

রাজান্ন—রাজভোগ ধান্য ( নৃপান্ন, রাজার্হ, দীর্ঘশূক, ধান্যশ্রেষ্ঠ, রাজধান্য, রাজেষ্ট, দীর্ঘ, কুরঙ্ক ) গুণ—মধুররস, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, স্নিগ্ধ, বলকর, কান্তিজনক, বীর্য্যবর্দ্ধক ; ইহা ত্রিদোষনাশক। ইহা শ্বেত, রক্ত, কৃষ্ণবর্ণ ভেদে ত্রিবিধ। কৃষ্ণ অপেক্ষা রক্ত ও রক্ত অপেক্ষা শ্বেতবর্ণের, ধান্য শ্রেষ্ঠ।

রাজাম্র—কৃষ্ণচ্ছদ বৃহৎ সুমিষ্ট আম ( স্বরাম, রাজফল, কোকিলোৎসব, মধুর, কোকিলানন্দ, কামেষ্ট, নৃপবল্লভ ) গুণ—মুকুল—অম্লকটুরস ; ইহা দাহ, পিত্ত, বাতরক্ত, কফ, শ্বাসরোগের উৎপাদক। অপক্ব—অম্লকষায়রস, দোষজনক। পক্ব—মধুররস, ত্রিদোষনাশক, শীতল, গুরুপাক, বলকর, পুষ্টিজনক, বীর্য্যবর্দ্ধক ; ইহা তৃষ্ণা দাহ শ্রান্তি শ্বাস অরোচক রোগের উপশম করে।

রাজার্ক—শ্বেত আকন্দ গুচ্ছ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য ; ইহা কফ, মেদোদোষ, বিষদোষ, বায়ু, ব্রণ, কুষ্ঠ, কণ্ডু, বীসর্প, শোথরোগের প্রশমন করে।

রাজালাবু—মিঠা লাউ ( স্বচ্ছতুম্বী, মহাতুম্বী, মধুরালাবু, পাকালাবু, ভক্ষ্যালাবু, আলাবুনী, মিষ্টতুম্বী) গুণ—মধুররস, শীতল, গুরুপাক, কফবর্দ্ধক, শুক্রজনক, পুষ্টিকর ; ইহা বাত পিত্ত-নাশক।

রাজাবর্ত্ত—( নৃপাবর্ত্ত, রাজাম্বু, অত্যাবর্ত্তক, আবর্ত্ত-

মণি, আবর্ত্ত ) গুণ—সৌভাগ্যজনক, কটুতিক্তরস, শীতল, স্নিগ্ধ, পিত্তকর ; ইহা প্রমেহ হিক্কা বমন রোগে উপকার করে।

রাজিকা—শ্বেতসর্ষপ—রাই সরিষা। ( গৌরসর্ষপ) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, অল্প রুক্ষ, অগ্নিবর্দ্ধক ও রক্তপিত্তকর ; ইহা কণ্ডু, কুষ্ঠ, ক্রিমি, বিসর্পরোগের-প্রশমন করে। তৈল—কটুরস, শীতল, তীক্ষ্ণ, কোঠরোগে উপকারী, ত্বগ্দোষনাশক, বাতাদিদোষপ্রশামক ; ইহা পুরুষত্বের হানি করে। পত্র—মধুর-কটুরস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, বাত-কফ-নাশক। ইহা ক্রিমি ও কণ্ঠরোগে উপকারী

রাজ্যক্ত—রায়তা, গুণ—অম্ল-কটু-লবণ-মধুর-রস, গুরুপাক, রুচিকর, পাচক, বায়ুনাশক, তৃপ্তিকর ; ইহা তৃষ্ণা, শ্রান্তির প্রশমন করে।

রামসার—( রামকাণ্ড, রামবাণ, রামেষু, অপর্কদণ্ড, দীর্ঘ, নৃপপ্রিয় ) গুণ—অম্ল-কষায়-রস, ঈষদুষ্ণবীর্য্য, রুচিকর, পিত্তজনক, কফ-বায়ু-নাশক।

রাল—ধুনা ( সর্জ্জরস, শালনির্য্যাস, সালরস, কলকলোদ্ভব, ললন, দেবেষ্ট, শীতল, বহুরূপ, সুরভি, সুরধূপ, যবধূপ, অগ্নিবল্লভ, কল, কলজ ) গুণ—কষায়-তিক্ত-রস, শীতল, স্নিগ্ধ, মলরোধক, বাতপিত্তনাশক ; ইহা জ্বর, অতিসার, শূল, স্ফোটক, কণ্ডু, ব্রণ, বিপাদিকা, বিসর্প, রক্তস্রাব, প্রদর, ঘর্ম্মনিঃসারের নিবারণ করে।

রাস্না—( দ্রোণ', গন্ধিকা, সর্পগন্ধা, পলঙ্কষা, নাকুলী, সুরসা, সুগন্ধা, গন্ধনাকুলী, নকুলেষ্টা, ভুজঙ্গাক্ষী, ছত্রাকী, সুবহা, শ্রেয়সী, বস্না, বনাঢ্যা, অতিরসা, মুক্তরসা, এলাপর্ণী, সুগন্ধমূলা ) গুণ—তিক্তরস, উষ্ণবীর্য্য, গুরুপাক, আমপাচক, বাতপ্রশামক ; ইহা জ্বর, কাস, শোথ, শ্বাস, শূল, উদর, কম্প, রক্তদোষ, বিষদোষ ও বাতসমূহের শান্তিকর।

রীঠা—( রীঠা, করঞ্জ, গুচ্ছক, গুচ্ছ, পুষ্পক, গুচ্ছফল, অরিষ্ট, মঙ্গল্য, কুম্ভবীর্য্য, প্রকীর্য্য, সামবল্ক, ফেনিল ) গুণ—কটু-তিক্ত-রস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, বমনকর, বায়ু-কফ-নাশক ; ইহা কুষ্ঠ, কণ্ডু, বিস্ফোট ব্রণদোষের শান্তিকর।

রুদন্তী—(স্রবত্তোয়া, সঞ্জীবনী, অমৃতস্রবা, রোমঞ্চিকা মহামাংসী, চণপত্রী, সুধাস্রাবী, রুদন্তিকা) গুণ—কটু-তিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, শুক্রজনক, পিত্তনাশক, জরাব্যাধিনিবারক ; ইহা রক্তপিত্ত, মেহ, ক্ষয়, কুষ্ঠ, শ্বাস, ক্রিমি রোগে উপকারী

রুদ্রজটা—শঙ্করজটা, রুদ্ররাড়, ( রৌদ্রী, জটা, রুদ্রা সৌম্যা, সুগন্ধা সুবহা, ঘনা, ঈশ্বরী, রুদ্রলতা সুপত্রা, সুগন্ধপত্রা, সুরভি, শিবাহ্বা, পত্রবল্লী রুদ্রাণী, নেত্রপুষ্করা, মহাজটা, জটাকদ্রা ) গুণ—কটুরস ; ইহা শ্বাস কাস হৃদ্রোগ ভূতাবেশ ও রাক্ষসদোষের, নিবারণ করে।

রুদ্রাক্ষ—( শিবাক্ষ, সর্ব্বাক্ষ, ভূতনাশন, পাবন নীলকণ্ঠাস্য, হরাক্ষ, শিবপ্রিয়) গুণ—অম্লরস, উষ্ণবীর্য্য, রুচিকর, কফ-বায়ু-নাশক ; ইহা ক্রিমিরোগ বিষদোষ ভূতাবেশের শান্তি করে

রুরু—ঝুলেতর মৃগ। গুণ—মাংস—মধুর-কষায়রস গুরুপাক, স্নিগ্ধ, অগ্নিমান্দ্যনাশক, শুক্রবর্দ্ধক ইহা বাতপিত্তে উপকার করে।

রেণুকা—(দ্বিজা, হরেণু, কৌন্তী, কপিলা, ভস্মগন্ধিকা অভীষ্টা, কৃতান্তা বরঙ্গরী, বরমুখী, বরা, খর নাদিনী, কান্তা, নন্দিনী, মহিলা, রাজপুত্রী, হিমা রেণু পাণ্ডুপুত্রী, হরেণুকা, সুপদিকা, শিশির শান্তা, পৃস্তা, বৃত্তা, হেমগন্ধিনী, ধম্মিণী, কপিলোম হৈমবতী, পাণ্ডুপুত্রী ) গুণ—কটুতিক্তরস, কটু বিপাক, শীতবীর্য্য, লঘুপাক অগ্নিবর্দ্ধক পাচক মেধাবর্দ্ধক, পিত্তজনক, গর্ভপাতকর ; ইহা কফ-বায়ু, অঙ্গের বিকলতা, পিপাসা দাহ ও বিষদোষে উপকারী।

রোচক—( নিশাচর, ধনহর, কিতব, গণহাসক গুণ—কটু-তিক্ত-মধুর-রস, তীক্ষ্ণ, শীতল, লঘুপাক ইহা কফ, বায়ু, জ্বর, ঘর্ম্ম, কণ্ডু, ব্রণ মেদোদোষ বিষদোষ ও রক্তোদোষে উপকার করে।

রোচনী—পুদিনা শাক। গুণ—অগ্নিবর্দ্ধক, রুচিকর ইহা কফ-বায়ু-বিকারের প্রশমন করে।

রোটিকা—মোটারুটী। গুণ—গুরুপাক, রুচিকর পুষ্টিজনক, বলকর, ধাতুবর্দ্ধক, কফজনক বাত নাশক।

রোপ্যাতিরোপ্য – শীঘ্রপাকী বেগুয়া শালী। গুণ-লঘুপাক, বলকর, অবিদাহী, মূত্রকর, বেতোমার্গ গত রোগে সবিশেষ উপকারী।

রোমক—লবণবিশেষ । কটু-তিক্ত-যুক্ত-লবণরস, সাতিশয়, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, মলরোধক, পিত্তপ্রকোপক, দাহকর, শোষকর।

রোহিতক—রোয়া, রায়ণা (রোহী, প্লীহশত্রু, দাড়িম্ব-পুষ্প, রক্তঘ্ন, মাংসদলন, যকৃদ্বৈরি, চলচ্ছদ, রোহিতেয়, রক্তপুষ্প, রোহিণ, কুশাখলি, কুট-শাখলি, সদাপ্রসূন, বিরোচন, শাল্মলিক ) গুণ—কটুকষায়রস, শীতল, স্নিগ্ধ, রুচিকর, রক্তপরি-স্কারক; ইহা প্লীহা, যকৃৎ, গুল্ম, ক্রিমি, ব্রণ, নেত্র-রোগ উদররোগে হিতকর।

রোহিতমৎস্য—রুইমাছ (রোহিষ, মৎস্যরাজ, রোহিৎ) গুণ—আমিষ—মধুরকষায়রস, ঈষদুষ্ণবীর্য্য, গুরু-পাক, স্নিগ্ধ, বলকর, বীর্য্যজনক, শুক্রবর্দ্ধক, অল্প পরিমাণে পিত্তকর, বাহুক ও অর্দ্দিতাদি বাতব্যাধির উপকারী। মুণ্ড ঊর্দ্ধজত্রুগত রোগসমূহে সবিশেষ উপকার করে।

রৌপ্য—রূপা ( রজত, শুভ্র, বসুশ্রেষ্ঠ, কধির, চন্দ্র, লোহক, শ্বেতক, মহাশুভ্র, গুপ্তরূপক, চন্দ্রভূতি, সিত, তার, কলধৌত, ইন্দ্রালোক, রূপ, রূপ্যক, ধৌত, সৌধ, চন্দ্রহাস, অকুপ্য, দুর্ব্বর্ণক, খর্জ্জুর, রাজরঙ্গ, শ্বেত, রঙ্গবীজ, লোহবঙ্কক, কলস্বর ) গুণ—শোধিত—অম্ল-মধুর-কষায়রস, মধুরবিপাক, শীতল, স্নিগ্ধ, সারক, বমনকর, গুরুপাক, বাতপিত্তনাশক, বয়ঃস্থাপক ; ইহা প্রমেহাদি-রোগের প্রশামক। অশোধিত—দেহসন্তাপক, বলবীর্য্যপুষ্টিনাশক, শুক্রক্ষয়কর, বহুবিধ-রোগ-জনক।

---

# ল

লকুচ—মাদার ( ঐরাবত, অম্লক, লিকুচ, নিকুচ, কষারা, দৃঢ়বল্কল, গুচ্ছ, কার্শ্য, শাল, শূর, স্থূলস্কন্ধ গ্রন্থিমৎফল, ক্ষুদ্রপনস ) গুণ—অপক্ব—অম্লমধুর-রস, উষ্ণবীর্য্য, গুরুপাক, বিষ্টম্ভী, ত্রিদোষকর, রক্তদূষক, চক্ষুর্হানিকর, অগ্নিমান্দ্যকর, শুক্র-নাশক। পক্ব—অম্লমধুররস, উষ্ণবীর্য্য, গুরুপাক, বিষ্টম্ভী, অগ্নিবর্দ্ধক, রুচিকর, শুক্রজনক, কফকর, ও রক্তপিত্তনাশক।—বৃক্ষচ্ছদ—কষায়-তিক্তরস, উষ্ণবীর্য্য, লঘুপাক, দাহকর, মলরোধক, ও কফ-নাশক।

লঘুগোধূম—ছোটগম। গুণ—মধুররস, গুরুপাক, স্নিগ্ধ, আমদোষকর, বলকর, বীর্য্যবর্দ্ধক, পুষ্টিকর, কফনাশক।

লঘুদন্তী—ছোট দন্তী ( ক্ষুদ্রদন্তী, লঘ্বী, দন্তী, বিশল্যা, উড়ুম্বরপর্ণী, এরণ্ডফলা, শীঘ্র, শ্যেনঘণ্টা, ঘুণপ্রিয়া, বারাহাঙ্গী, নিকুম্ভ, সকুলক ) গুণ—মূল—কটুরস, কটুবিপাক, উষ্ণবীর্য্য, বিরেচক, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক ; ইহা কফ, পিত্ত, রক্ত, শোথ, উদর, ক্রিমি, অর্শঃ, শূল, কণ্ডু, কুষ্ঠ, বিদাহ-রোগের উপশম করে। বীজ—মধুর-রস, মধুর-বিপাক, শীতল, মলমূত্ররেচক ; ইহা কফ ও গলশোথের নিবারক।

লঘুদ্রব্য—আকাশ-বায়ু-তেজঃপ্রধান দ্রব্য। লঘু-পাক, মলমূত্ররোধক, বাতপ্রকোপক, কফনাশক।

লঘুপঞ্চমূল—(শালপাণি, চাকুলে, বৃহতী, কণ্টকারি, গোক্ষুর,— এই পঞ্চ সমমানীয় একত্র ) গুণ—মধুর-তিক্ত-রস, নাতিশীতোষ্ণবীর্য্য, লঘুপাক, মলরোধক, বলকারক, পুষ্টিকর, বাতপিত্তনাশক ; ইহা জ্বর, শ্বাস, অশ্মরীরোগের প্রশমন করে।

লঘুবদর—ছোট কুল ( ক্ষুদ্রকোলি, সূক্ষ্মফল, বহু-কর, সূক্ষ্মপত্র, তৃস্পর্শ, মধুর, শিখিপ্রিয় ) গুণ—পক্ব—অম্লমধুররস, স্নিগ্ধ, রুচিকর, কফবাত-নাশক ; ইহা দাহ শোষ পিত্তের উপকার করে।

লঘু ব্রাহ্মী—গিমে শাক ( জলোদ্ভবা, সূক্ষ্মপত্রা ) তিক্তরস, উষ্ণবীর্য্য ; ইহা বায়ু শোথ আম-দোষের নিবারণ করে।

লঙ্কা—তেওড়া জাতীয় কলায় ; ( কবাঙ্গুলিপুটা, কাস্তিকা, কঙ্কণাস্থিকা ) গুণ—পিচ্ছিল, শীতল, রুচিকর, গুরুপাক, বায়ুবর্দ্ধক, পিত্তনাশক।

লঙ্কামরিচ—জ্বালামরিচ, কুমরিচ, (কটুবীরা উজ্জ্বলা, তীক্ষ্ণা, তীব্রশক্তি, অজড়তা) গুণ—তীব্র-কটুরস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, রুচিকর, বাতপিত্ত-বর্দ্ধক, কফনাশক ; ইহা সর্ব্বরোগে হানিকর।

লজ্জালু— লজ্জাবতী লতা ( কান্দিরী, রক্তপাদী, শমীপত্রা, স্পৃক্কা, খদিরপত্রিকা, সঙ্কোচনী, সমঙ্গা, নমস্কারী, প্রসারিণী, সপ্তপর্ণী, খদিরী, সপ্তমালিকা লজ্জা, লজ্জিরী, স্পর্শলাজা, অস্রবোধিনী, রক্তমূলা,

তাম্রমূলা, স্বগুপ্তা, অঞ্জলিকারিকা, মহাভীতা, বশিনী, মহৌষধি ) গুণ—কটুরস, শীতল ; ইহা পিত্তাতিসার, শোথ, দাহ, শ্রম, শ্বাস, ব্রণ, কুষ্ঠ, কফ, রক্তদোষে উপকারক।

লজ্জালুবৈপরীত্য - বৃহৎপত্রী, ক্ষুদ্রালতা। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, কফনাশক, এবং পারদ-নিরাময়কর।

লড্ডুক--লাড়ু। গুণ—গুরুপাক।

লতাকরঞ্জ—( দুস্পর্শ, বীরাখ্য, বজ্রবীজক, ধনদাক্ষী, কণ্টফল, কুবেরাক্ষী ) গুণ—পত্র—কটুরস, উষ্ণবীর্য্য, কফ-বায়ুনাশক। বীজ—অগ্নিবৰ্দ্ধক, পথ্য ; ইহা শূল, গুল্ম-বেদনার উপশম করে।

লতাকস্তূরী—( কটু, দক্ষিণদেশজ, ) গুণ—মধুর-তিক্তরস, শীতল, লঘুপাক, বস্তিশোধক, নেত্রহিতকর ; ইহা তৃষ্ণা, কফ, বস্তিরোগ ও মুখরোগে শান্তিবিধান করে।

লপ্সিকা—মোহনভোগ। গুণ—মধুররস, গুরুপাক, স্নিগ্ধ, রুচিকর, তৃপ্তিজনক, পুষ্টিকর, বলকর, শুক্রবৰ্দ্ধক, কফজনক, বাতপিত্তনাশক।

লবঙ্গ—( দেবকুসুম, শ্রীপুষ্প, স্ত্রীসঙ্গ, লাবঙ্গ, লবঙ্গকলিকা, দিব্য, শেখর, লবঙ্গ, রুচির, গ্রহণীহর, চোরবিপ্রিয়, বারিপুষ্প, ভৃঙ্গার, গীর্ব্বাণ, কুসুম, চন্দনপুষ্প, দিব্যগন্ধ) গুণ--কটু-তিক্ত-রস, শীতল, লঘুপাক, পাকে অগ্নিবৰ্দ্ধক, রুচিকর, ত্রিদোষনাশক, নেত্রহিতকর, মুখদুর্গন্ধহর; ইহা তৃষ্ণা, বমন, আধ্মান, আনাহ, শূল, কাস, শ্বাস, হিক্কা, ক্ষয়, শিরোরোগের প্রশমন করে।

লবঙ্গতৈল—গুণ—অগ্নিবৰ্দ্ধক, বায়ুনাশক ; ইহা দন্তবেষ্টগত শ্লেষ্মজরোগে হিতকর এবং গর্ব্বিণীদিগের বমনরোগনিবারক।

লবণ—গুণ—লবণরস স্নিগ্ধ, শীতল, লঘুপাক, তীক্ষ্ণ, পাচক, অগ্নিবৰ্দ্ধক, রুচিকর, সারক, শরীরের শিথিলতাকর ও মৃদুতাসাধক, কফ-পিত্তজনক, বায়ুনাশক ; ইহা শুক্রশোষক, ও দৃষ্টিহানিকর।

লবণতৃণ—লোণাঘাস ( লোনতৃণ, তৃণাম্ল, পটুতৃণ, অম্লকাণ্ড ) গুণ—অম্লকষায়রস, ঈষৎক্ষার-গুণান্বিত, স্তন্যহানিকর। ইহা অশ্বগণের পুষ্টিকর।

লবণী—লোণা। গুণ—লবণ-মধুররস, শীতল, স্নিগ্ধ, কফবৰ্দ্ধক, বাতপিত্তনাশক।

লবলী—লোয়ালফল ( সুগন্ধমূলা, লবলীপত্রি কোমলবল্কলা ) গুণ—অম্ল-মধুর-কষায়রস, সুগন্ধি, রুক্ষ, গুরুপাক, রুচিকর, কফপিত্তহর।

লক্ষ্মণামূল—( পুত্রকন্দা, পুত্রদা, নাগিনী, নাগাহ্বা, নাগপত্রী, ভূলিনী, সঞ্জিকা, অশ্রবিন্দুচ্ছদা, পুচ্ছদা ) গুণ—মধুররস, শীতল, ত্রিদোষনাশক, রসায়ন, বলকর, বন্ধ্যাদোষনাশক।

লাক্ষা—লাহা, জেট ( রাক্ষা জতু, যাব, অলক্ত, দ্রুমাময়, সধমিকা, খদিরিকা, রক্তা, রক্তমাতৃকা, রঙ্গমাতা, পলঙ্কষা, কিনিহা, দ্রুমব্যাধি, অলক্তক, পলাশী, মুদ্রিণী, দীপ্তি, জতিকা, গন্ধমাদিনী, নীলা, দ্রবরসা, পিত্তারি, ক্রিমিজা, কীটজা, জতুকা, সরাষিকা, গবাধিকা, ক্ষতঘ্নী ) গুণ—কটু-তিক্ত-কষায়রস, শীতল, লঘুপাক, স্নিগ্ধ, বলকর, বর্ণবৰ্দ্ধক, রক্তস্রাবনিবারক, , ইহা শ্লেষ্মা পিত্ত, জ্বর ( বিশেষতঃ বিষমজ্বর, ) হিক্কা, কাস, উরঃক্ষত, ব্রণ, ভগ্ন, বীসর্প, ক্রিমি, কুষ্ঠ, ত্বগ্দোষ শোথ বিষদোষের প্রশমন করে।

লাঙ্গলি—বিষলাঙ্গুলিয়া ( কলিকারী, হলিনী, বহ্নিবক্ত্রা, গর্ভপাতিনী, দীপ্তি, বিশল্যা, অগ্নিমুখী, হলা, নক্তা, ইন্দ্রপুষ্পিকা, বিদ্যুজ্জ্বালা, অগ্নিজিহ্বা ব্রণহৃৎ, পুষ্পসৌরভা, স্বর্ণপুষ্পা, বহ্নিশিখা) উপবিষবিশেষ। গুণ—কটুতিক্তকষায়রস, উষ্ণবীর্য্য তীক্ষ্ণ, ক্ষয়গুণযুক্ত, সারক, লঘুপাক, পিত্তবৰ্দ্ধক, শ্লেষ্মনাশক, গর্ভপাতকর ; ইহা কুষ্ঠ ব্রণ, শোথ, শূল, অর্শোরোগে উপকারী।

লাঙ্গলী শাক—কাঁচড়াশাক ( চোরপিপ্পলী, জলাক্ষী, পিত্তলা ) গুণ মধুরতিক্তরস, রুক্ষ, কফপিত্তনাশক, বাতবৃদ্ধি-প্রশামক।

লাজপেয়া—খইয়ের পেয় তরলমণ্ড। গুণ—লঘুপাক, পিপাসানাশক, বমননিবারক ; ইহা শরীরের গ্লানি, দৌর্ব্বল্য, কণ্ঠশোষ, কুক্ষিরোগে উপকারী।

লাজভক্ত—উষ্ণজলস্বিন্ন খই। গুণ—মধুররস, লঘুপাক, শীতল, অগ্নিবৰ্দ্ধক, রুচিকর, নিদ্রাকর, কফপিত্তনাশক, শুক্রবৰ্দ্ধক ও ব্রণশোধক।

লাজমণ্ড--অত্যুষ্ণ জলস্বিন্ন—উদ্ধৃত খই। গুণ—অগ্নিবৰ্দ্ধক, আমদোষপাচক, জ্বরাতিসার-প্রশামক,

দাহতৃষ্ণানিবারক, শ্লেষ্মজনক। ইহা মন্দাগ্নি বিষমাগ্নি, বালক বৃদ্ধ ও স্ত্রীদিগের সুপথ্য।

লাজা—খই ( অক্ষত ) গুণ—মধুররস, রুক্ষ, লঘুপাক, শীতল, অগ্নিবর্দ্ধক, কফপিত্তনাশক; ইহা তৃষ্ণা, বমি, অতিসার, জ্বর, কাস, প্রমেহ মেদোরোগে উপকারী।

লামজ্জক—বেণার ন্যায় তৃণমূলবিশেষ ( সুনীল, অমৃণাল, লব, লঘু, ইষ্টকাপথিক, শীঘ্র-দীর্ঘমূল, জলাসার ) গুণ—তিক্তমধুররস, শীতল, লঘুপাক, বাতপিত্তনাশক; ইহা তৃষ্ণা, দাহ, মূর্চ্ছা, শ্রান্তি, জ্বর, রক্তপিত্ত, ত্বগ্‌রোগ ঘর্ম্মকৃচ্ছ্রতার উপশম করে।

লাবপক্ষী—বটের পাখী। গুণ—মাংস—মধুরকষায়রস, মধুরবিপাক, লঘুপাক, স্নিগ্ধ, মলরোধক, অগ্নিবর্দ্ধক; ইহা সন্নিপাত-দোষে ও বিষদোষে হিতকর। পাংশুকলাব-শ্লেষ্মকর। গৌরকলাব-রুক্ষকর। পৌণ্ড্রকলাব—পিত্তকর। দর্ম্মীবলাব, রক্তপিত্ত ও হৃদ্রোগে হিতকর।

লিঙ্গিনী—শিবালিঙ্গিনী ( লিঙ্গিনী, বহুপুত্রী ঈশ্বরী, শিববল্লিকা, স্বয়ম্ভু, লিঙ্গসম্ভূতা, লৈঙ্গী চিত্রফলা, চাণ্ডালী, লিঙ্গজা, দৈবী, চণ্ডা, আপস্তম্ভিনী শিবজা, শিববল্লী ) গুণ—দুর্গন্ধ, কটুরস, উষ্ণবীর্য্য, রসায়ন, সর্ব্বসিদ্ধিকর।

লিম্পাক—পাতিলেবু। গুণ—সুরভি, অম্লমধুররস, শীতল, লঘুপাক, পাচক, রুচিকর; অম্লপিত্তকর, বাত-শ্লেষ্মহর, বমননিবারক।

লোণার—লবণক্ষার ( লবণোক্ষ, লবণাকরজ লবণমদ, ভ্রাজ, লবণক্ষার, লবণ) গুণ—ঈষল্লবণরস, ক্ষারগুণ-বিশিষ্ট, অত্যন্ত উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, পিত্তবর্দ্ধক; ইহা শূল, বাতগুল্মরোগের প্রশমন করে।

লোণাশাক—লুনীশাক, ক্ষুদ্রবৃহদ্ভেদে দ্বিবিধ। বৃহৎলোনী ( ঘোটিকা ) গুণ—ক্ষুদ্রলোনী—অম্ললবণরস, গুরুপাক, রুক্ষ, অগ্নিবর্দ্ধক, বাতশ্লেষ্মনাশক; ইহা অর্শঃ অগ্নিমান্দ্য বিষদোষে উপকার করে। বৃহল্লোনী—অম্লরস, উষ্ণবীর্য্য সারক, বায়ুবর্দ্ধক, কফপিত্তনাশক; ইহা বাগ্‌দোষ, প্লীহা, গুল্ম, শ্বাস, কাস, প্রমেহ, ব্রণ, শোথ, নেত্ররোগে হিতকর।

লোধ—লোধ (গালব, শাবর, তিরিট, তিল, মার্জ্জন, বলিপ্রিয়, বানরাঘাত, বলরুদ্র, রোদ্র, ভিল্লতরু, তিল্লক, কাণ্ডারী, হস্তিলোধ্রক তিলক ফাল্গুনীল হেমপুষ্পী, ভিল্লী) । রক্ত শ্বেত ভেদে দ্বিবিধ। রক্তলোধ্র ( তিরিট, মার্জ্জন, রক্তলোধ্র, তিন্দুক, লক্তকর্ম্মা ) শ্বেতলোধ্র ( শুক্ল, শবরলোধ্র, মহালোধ্র, শাবর ) গুণ—কষায়রস, শীতল, লঘুপাক মলরোধক, বাতপিত্তকফনাশক, নেত্রহিতকর; ইহা জ্বর, অতিসার, শোথ, রক্তদোষ বিষদোষের উপশম করে।

লোহতক—রক্তবর্ণ—শালি-ধান্যবিশেষ। গুণ—মধুররস, লঘুপাক, রুচিকর, বলকর, পুষ্টিজনক, বর্ণবর্দ্ধক, স্বরপরিষ্কারক,শ্রান্তিনাশক, চক্ষুহিতকর, শুক্রবর্দ্ধক, মূত্রকারক, সর্ব্বদোষনাশক; ইহা জ্বর ও ব্রণরোগের হিতকর।

লোহিতালু—রঙ্গিল আলু ( রক্তালু, আলুকী ) গুণ—মধুররস, উষ্ণবীর্য্য, গুরুপাক, স্নিগ্ধ, বিষ্টম্ভী, বলকর, পুষ্টিজনক, শুক্রবর্দ্ধক, হৃদয় কফনাশক, নেত্রহিতকর; ইহা ভ্রম, পিত্ত-দাহ, রোগে হিতকর।

লৌহ—( লোহ, জেলিক, আয়ন, শঠ, রিশিত, তীব্র, খড়্গ, আয়স ) গুণ—কষায়তিক্তমধুররস, উষ্ণবীর্য্য, গুরুপাক, রুক্ষ, ধারক, বলকর, রসায়ন, দোষহর, বাতবর্দ্ধক, নেত্রহিতকর; ইহা কফ, পিত্ত, শূল, শোথ, অর্শঃ, প্লীহা, পাণ্ডু, জ্বর, মেহ, ক্রিমি, কুষ্ঠ, মেদোদোষ, বিষদোষে উপকার করে।

---

# ব

বংশ—বাঁশ ( ত্বক্‌সার, কর্ম্মার, ত্বচিসার, তৃণধ্বজ, শতপর্ব্বা, যবফল, বেণু, মস্কর, তেজন, বিসাটী, পুষ্পঘাতক, বৃহত্তৃণ, কিষ্কুপর্ব্বা, রন্ধ্র, সুপর্ব্বা, তৃণকেতুক, কণ্টালু, কণ্টকী, মহাবল, দৃঢ়গ্রন্থি, দৃঢ়পত্র, ধনুর্দ্রুম, ধানুষ্য, দৃঢ়কাণ্ড )—গুণ—কষায়-তিক্ত-মধুররস, শীতল, সারক, বস্তিশোধক কফপিত্তনাশক, দাহ, রক্ত, মূত্রকৃচ্ছ্র, প্রমেহ, অর্শঃ, শোথ, কুষ্ঠ, ব্রণরোগে হিতকর।—ত্বক্—নীল—রজঃস্রাবকর।—অঙ্কুর—কটু-কষায়-মধুররস, কটুবিপাক, শীতল, গুরুপাক রুক্ষ, সারক,

রুচিপ্রদ, বিদাহকর, কফনাশক; ইহা বাতপিত্ত-বর্দ্ধক। মূল মূত্রকর শোথনাশক।—রন্ধ্র বংশ—তল্‌তাবাঁশ—পাচক, অগ্নিবর্দ্ধক, অজীর্ণনাশক, রুচিকর, শূলনিবারক।

বংশক—শামশাড়া আখ। গুণ—ঈষৎ-লবণ-যুক্ত-মধুররস, শীতল, স্নিগ্ধ, গুরুপাক, সারক, অবিদাহী, পুষ্টিকর, কফজনক, শুক্রবর্দ্ধক।—শর্করা চিনি—রুক্ষ, বলকর, নেত্রহিতকর।

বংশপত্রী—বাঁশপাতা ঘাস (বংশকলা, জীরিকা, জীর্ণপত্রিকা) গুণ—মধুররস, শীতল, রুচিকর, পিত্ত-নাশক, রক্তদোষহর। ইহা গবাদির দুগ্ধবৃদ্ধি করে।

বংশরোচনা—বংশলোচন (ত্বকক্ষীরা, তুগাক্ষীরা, শুভা, বংশী, বংশজা, ক্ষীরিকা, তুগা, বংশক্ষীরা, বৈণবী, ত্বক্সারা, কর্ম্মরী, শ্বেতা, বংশকর্পূর, রোচনা, তুঙ্গ, রোচনিকা, পিলা, বংশশর্করা) গুণ—কষায়-মধুররস, শীতল, রুক্ষ, পুষ্টিকর, বলকর, শুক্রবর্দ্ধক, সন্তাপনিবারক, পিত্তনাশক; ইহা তৃষ্ণা, জ্বর, শ্বাস, কাস, ক্ষয়, রক্তপিত্ত, পাণ্ডু কামলা, কুষ্ঠ, ব্রণ, বায়ুজনিত মূত্রকৃচ্ছ্র প্রভৃতি ব্যাধির প্রশমন করে।

বংশবীজ—বাঁশের চাউল (বংশতণ্ডুল, বংশযব) গুণ—মধুরকষায়রস, কটুবিপাক, রুক্ষ, সারক, মলরোধক, কফনাশক, বাতপিত্তবর্দ্ধক।

বক—গুণ—মাংস—স্বচ্ছ, শীতল, স্নিগ্ধ, মলভেদক, শুক্রবর্দ্ধক, রক্তপিত্তহর।

বকুল—(বকুল, কেশর, কেসর, সিংহকেশর, বরগন্ধ, সীধুগন্ধ, মকুল, মুকুল, শ্রীমুখমধু, বজস্থল, মধুপুষ্প, সুরভি, ভ্রমরানন্দ, স্থিরকুসুম, শারদিক, করক বিশারদ, পুরপুষ্পক, ধন্বী, মদন মদ্যামোদ, চর-পুষ্প) গুণ—বৃক্ষত্বক্—কটুকষায়রস, কটুবিপাক, গুরুপাক, শীতল; ইহা কফ, পিত্ত, শ্বিত্র, ক্রিমি, বিষদোষ দন্তরোগের প্রশমন করে।—পুষ্প—সুরভি, কষায়-মধুররস, স্নিগ্ধ, শীতল, রুচিকর, মলরোধক, বিষদোষহর।—ফল—মধুরকষায়রস স্নিগ্ধ, মলরোধক, দন্তের দার্ঢ্যকর।

বক্কম মদ্য—জঙ্গল। গুণ—অম্ল মত্ততাকর, গুরু-পাক, বিষ্টম্ভকর, মলভেদক, অগ্নিবর্দ্ধক, বায়ু-প্রকোপক; ইহা প্রবাহিকা, উদরবেদনা, অর্শঃ, শোথ রোগে উপকারী।

বঙ্গ—রাং (স্বর্ণজ, নালজীবন, মৃদঙ্গ, গুরুপত্র, সংজ্ঞ, তমর, নাগজ, কস্তীর, অলোমক, সিংহল, স্বকত, নাগ, ত্রপু, ত্রপুঃ, ত্রপুষ, আপুষ, মঙ্গর, হিম, কুরূপ্য, পিচ্চট, পূতিগন্ধ) গুণ—কটুতিক্ত-কষায়-লবণরস, শীতল, রুক্ষ, লঘুপাক সারক, কফবায়ুনাশক, ঈষৎ-পিত্তবর্দ্ধক, নেত্রহিতকর, কান্তিপ্রদ, রসায়ন; ইহা পাণ্ডু, ক্রিমি, শ্বাস, মেহ, দাহরোগের প্রশামক।

বঙ্গসেন—রক্তবর্ণ বকপুষ্প। গুণ—তিক্তরস, কটু-বিপাক, ইহা কাসরোগনাশক।

বচা—বচ (উগ্রাঙ্গা, ষড়্‌গ্রন্থা, গোলোমী, শত-পর্ব্বিকা, তীক্ষ্ণা, জটিলা, মঙ্গল্যা, বিজয়া, উগ্রা, রক্ষোঘ্নী, বচ্যা, লোমশা, কাঙ্গা, গালিনী, ভদ্রা) গুণ—কটুতিক্তকষায়রস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, বমন-কর, কান্তিজনক, কফনাশক, স্বরপবিষ্কারক; ইহা কাস অতিসার আমদোষ গ্রন্থি-শোথ বাত-জ্বর ও ভূতাবেশরোগের শান্তিকারক।

বজ্রভৃঙ্গী—তৃণবিশেষ। গুণ—কটুরস, উষ্ণবীর্য্য ইহা শ্বাস, হিক্কা, কম্প, কণ্ঠরোগ, বাতগুল্ম, প্লীহা, পীনস, ক্রিমি, আমশূল, উদররোগের প্রশমন করে।

বজ্রক্ষয়—(বজ্রক, ক্ষয়, শ্রেষ্ঠ, বিদারক, সার, চন্দন-সার, ধূমোত্থ, ধূম্রজাঙ্গজ) গুণ—ক্ষারগুণযুক্ত, সাতিশয় উষ্ণ, তীক্ষ্ণ, বিরেচক; ইহা গুল্ম, উদর, বিষ্টম্ভ, শূলরোগের প্রশমন করে।

বজ্রী—তেকাঁটাসিজ। গুণ—অত্যন্ত তীব্র বিরেচক, বাতবেদনানাশক।

বট—(ন্যগ্রোধ, বহুপাৎ, নন্দী, শুঙ্গ, বৃহৎপাৎ, বৈশ্রবণালয়, বৈশ্রবণোদয়, বৃক্ষনাথ, যমপ্রিয়, রক্তফল, শৃঙ্গী, কর্ম্মজ, ধ্রুব, ক্ষীরী, বৈশ্রবণাবাস ভাণ্ডীর, জটাল, রোহিণ, অবরোহী, বিটপী, স্কন্ধরুহ, মণ্ডলী, মহচ্ছায়, ভৃঙ্গী, যক্ষাবাস, যক্ষ-তরু, পাদরোহণ, নীল, শিফারুহ, বহুপাদ বনস্পতি) গুণ—বৃক্ষত্বক—কষায়-মধুররস, শীতল, গুরুপাক, মলরোধক, বর্ণবর্দ্ধক, কফপিত্তনাশক; ইহা জ্বর, দাহ, তৃষ্ণা, মোহ, ব্রণ, বিসর্প, শোথ, ও যোনিদোষে উপকার করে।

বটপত্রী—পাথরকুঁচি-ভেদ (ইনানী, ঐরাবতী গোধাবতী, শ্যামা, খট্টাঙ্গনাশিকা, ইরাবতী)

গুণ—কষায়রস, শীতল, পিচ্ছিল, বলকর, অগ্নিবৰ্দ্ধক; ইহা মেহ মূত্রকৃচ্ছ্র যোনিরোগ ব্রণরোগের উপশম করে।

বটিকা—বড়ী। দ্বিদলপ্রস্তুত। গুণ—মাষপ্রস্তুত—কষায়-মধুররস, শীতল, গুরুপাক, পিত্তনাশক; ইহা তৃষ্ণা, দাহ, শ্রম, শ্বাস, বমন, বিষদোষের প্রশমন করে। মুগপ্রস্তুত—লঘুপাক, রুচিকর, পথ্য।

বটী—বটজাতীয় বৃক্ষ বিশেষ (নদীবট, যজ্ঞবৃক্ষ, সিদ্ধার্থ, বটক, অমরা, ভৃঙ্গিণী, ক্ষীরকাষ্ঠা) গুণ—মধুরকষায়রস, শীতল, পিত্তনাশক; ইহা দাহ, তৃষ্ণা, শ্রম, শ্বাস, বিষদোষ ও বমনরোগে হিতকর।

বৎসনাভ—মিঠাবিষ, শঠবিষ, (বৎসনাভ, অমৃত, বিষ, উগ্র, মহৌষধ, গরল, মরণ, নাগস্তোকক, প্রাণহারক) গুণ—মধুররস, উষ্ণবীর্য্য, পিত্তবৰ্দ্ধক, সন্তাপকর; ইহা বায়ু, কফ, সন্নিপাত-দোষ কণ্ঠদোষ প্রভৃতি প্রশমিত করে।

বৎসাদনী—লতাবিশেষ। গুণ—মধুররস, রুচিকর সন্তর্পণকর, শুক্রবৰ্দ্ধক; ইহা পিত্ত, দাহ, রক্তদোষ, বিষদোষ প্রভৃতির প্রশমন করে।

বনচম্পক—বনচাঁপা—নাগেশ্বর (বনদীপ, হেমাহ্ব, সুকুমার) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, অগ্নিমান্দ্যকর বর্ণবৰ্দ্ধক, ব্রণরোপক, নেত্রহিতকর, বয়ঃস্থাপক, বাত-কফ-নাশক।

বনজীরক—বনজীরা (বৃহৎপালী, সূক্ষ্মপত্র, অরণ্যজীর, কণ) গুণ—কটুরস, শীতল, অগ্নিবৰ্দ্ধক, রুচিকর; জীর্ণজ্বর, ক্রিমি, ব্রণরোগের উপশম করে।

বনপিপ্পলী—বনপিপুল বা ছোট পিপুল (সূক্ষ্ম পিপ্পলী, ক্ষুদ্রপিপ্পলী, রসকণা) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, রুচিকর, অগ্নিবৰ্দ্ধক।

বনমুদ্গ—বনমুগ (মুকুষ্টক, বরক, নিস্বরক, কুলীনক, খণ্ডী, মুমুগষ্টক, মযুষ্টক, মযুষ্ট, মপষ্টক, মকুষ্টক) গুণ—মধুররস, শীতল, মলরোধক, কফপিত্তনাশক। ইহা জ্বরে হিতকর।

বনযমানী—বনযোয়ান (ক্ষেত্রযমানী, অজগন্ধা) গুণ—কটুরস, লঘুপাক, তীক্ষ্ণ, রুক্ষ, অগ্নিবৰ্দ্ধক, চক্ষুর্হানিকর; ইহা কফ, বায়ু ও শুক্রের ক্ষয়কর।

বনবর্ব্বরী—বাবুই তুলসী (সুগন্ধি, সুপ্রসন্নক, দোষাক্লেশী, বিষঘ্নী, সুমুখ, সূক্ষ্মপত্রক, নিদ্রালু, শোকহারী, সুবক্ত্র) গুণ—সুগন্ধি, কটুরস, ঘ্রাণসন্তর্পক; ইহা বমন ও ভূতাবেশের শান্তিকর।

বনবীজপূরক—বুনোটাবালেবু (বনজ, বনবীজক, অত্যম্ল, অম্লাম্লা, বনোদ্ভবা, দেবদূতী, পীতা, দেবদাসী, দেবেষ্টা, মাতুলুঙ্গিকা, পচনী, মহাফলা) গুণ—অম্লকটুরস, উষ্ণবীর্য্য, রুচিকর, বাতশ্লেষ্মনাশক; ইহা আমদোষ, ক্রিমিদোষ, শ্বাসরোগে উপকার করে।

বনশূরণ—বুনোওল (সিতশূরণ, শ্বেতশূরণ, অরণ্যশূরণ, বনজ, বনকন্দ, বনকুণ্ডল) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, রুচিকর; ইহা ক্রিমি, গুল্ম, শূল, অর্শোরোগে উপকার করে।

বনহরিদ্রা—বনহলুদ (নেপালী, শোলিকা, বনাবিষ্টা) গুণ—কটুতিক্তরস, পিচ্ছিল, অগ্নিবৰ্দ্ধক, রুচিকর; ইহা বাতরক্ত কুষ্ঠরোগের উপশম করে।

বন্দাক—বাঁদড়া (বান্দা, বন্দাকা, বন্দাকী, বৃক্ষাদনী, বৃক্ষরুহা, শেখরী, সেব্যা, বন্দকা, বন্দক, নীলবল্লী, পরবাসিকা, বশিনী, পুত্রিণী বন্দ্যা, পরপুষ্টা, পরাশ্রয়া, পাদপরুহা, শিখরী, তরুরোহিণী, জীবন্তিকা, কাকরুহা, কামবৃক্ষ, শৈখরী, কেশরূপা, তরুরুহা, তরুস্থা, গন্ধমাদনী, কামিনী, তরুভুক্ শ্যামা, উপদী) গুণ—তিক্ত-কষায়-মধুররস, শীতল, শ্রান্তিনাশক, শুক্রবৰ্দ্ধক, রসায়ন, সিদ্ধিপ্রদ; ইহা কফ, বায়ু, পিত্ত, রক্ত, ব্রণ, বিষদোষ রক্ষোদোষের শান্তিকর।

বন্যদমন—বনজ দমনক, বনদনা। গুণ—বীর্য্যস্তম্ভকর, বলকর, আমদোষনাশক।

বন্যোপদকী—বনপুঁই (বনজা বনজাহ্বয়ী) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, রুচিকর।

বরকধান্য—চীনাধান্য বা কাংনীধান (স্থূলকঙ্গু, স্থূলপ্রিয়ঙ্গু) গুণ—মধুরকষায়রস, রুক্ষ, বাতপিত্তবৰ্দ্ধক।

বরাহ—শূকর। গুণ—গ্রাম্যবরাহ মাংস—মধুররস, অত্যন্ত গুরুপাক, বলকর, শুক্রবৰ্দ্ধক, বাতনাশক, বীর্য্যকর, মেদোবৰ্দ্ধক। বন্যবরাহ মাংস—লঘুপাক ঘর্ম্মকর।

বরুণ—বরুণগাছ ( বরণ, সেতু, তিক্তশাক, কুমারক, অশ্মরীঘ্ন, বরাণ, শিখিমণ্ডল, শ্বেতবৃক্ষ, সাধুবৃক্ষ, তমাল, মারুতাপহ ) গুণ—কটুরস, উষ্ণবীর্য্য, লঘুপাক, স্নিগ্ধ, অগ্নিবর্দ্ধক, মূত্রকর, পিত্তজনক, কফ-বায়ুনাশক ; ইহা রক্তদোষ, বিদ্রধি বাত-রক্ত, গুল্ম, ক্রিমি, মূত্রকৃচ্ছ্র, অশ্মরীরোগের উপশম করে।—পুষ্প—মলরোধক, পিত্তনাশক, আমবাতের প্রশামক।

বর্ত্তকপক্ষী—বটের, গুণ—মাংস—মধুরকষায়রস, মধুরবিপাক, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, মলরোধক, বলকারক, শুক্রবর্দ্ধক, পুষ্টিজনক।

বর্ত্তলৌহ—বিদরী ( বর্ত্তক, বর্ত্ততীক্ষ্ণ, নীললৌহ, লোহসঙ্কর, নীলক, নীলজ ) গুণ—কটুতিক্ত-মধুররস, শীতল, কফপিত্তনাশক, দাহনিবারক।

বর্ত্তিকাপক্ষী—বাবুইপাখী। গুণ—মাংস—মধুররস, রুক্ষ, কফবায়ুনাশক।

বর্ম্মিমৎস্য—বানমাছ। গুণ—মধুরকষায়রস, গুরু-পাক, রুচিকর, বলকর, শুক্রবর্দ্ধক ; বাতপিত্ত রক্তপিত্তে উপকারী।

বর্ম্মুর মৎস্য—বামিরুষমাছ ; গুণ—মধুররস, স্নিগ্ধ, মলরোধক, বায়ুনাশক, গ্রহদোষনিবারক।

বর্ব্বর—কালবাবুই তুলসী ( সুমুখ, গবঘ্ন, কৃষ্ণ-বর্ব্বরক, মুকুন্দন, গন্ধপত্র, পূতগন্ধ, সুবাহক ) গুণ—সুগন্ধি, কটুরস, উষ্ণবীর্য্য ; ইহা বমন, বিসর্প, বিষদোষ ও ত্বগ্দোষের উপকার করে।

বর্ব্বরক—পীতচন্দন ( বর্ম্মবোধ, শীত, শ্বেতবর্ব্বক, সুগন্ধি, সুরভি, পিত্তারি ) গুণ—তিক্তরস, শীতল ; ইহা কফ, বায়ু, পিত্ত, কণ্ডু, কুষ্ঠ, ব্রণ, রক্তদোষের সবিশেষ উপকারী।

বর্ব্বর মৎস্য—সর্পাকৃতি দীর্ঘমুখ মৎস্যবিশেষ ; গাঙ্গধাড়া। গুণ—মধুররস, স্নিগ্ধ, অত্যন্ত গুরুপাক, বীর্য্যবর্দ্ধক। ইহা বাতাটোপ ও উদররোগের উৎপাদক।

বর্ব্বরী—বাবুইতুলসী ( অস্থরসা, বর্ব্বা, কবরী, তুঙ্গী খরপুষ্পা, অজাগন্ধিকা, কবরা ) গুণ—কটুরস, তীক্ষ্ণ, উষ্ণবীর্য্য, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, রুচিকর, পিত্তজনক ; ইহা কফ, বায়ু, রক্তস্রাব, দদ্রু, ক্রিমি, বিষদোষের, শান্তিকর।

বর্ব্বুর—বাব্লা ( কণ্টালু, তীক্ষ্ণকণ্টক, যুগলাক্ষ, গোশৃঙ্গ, পংক্তিবীজ, দীর্ঘকণ্টক, কফান্তক, দৃঢ়-বীজ, অজভক্ষ) গুণ—কষায়রস, উষ্ণবীর্য্য; ইহা কফ, কাস, আমদোষ, রক্তাতিসার, দাহ, পিত্ত, সদাহ কুষ্ঠ, ক্রিমি, বিষদোষের উপশম করে।—রসসার—স্বাদবিহীন, শীতল, মলরোধক, রক্ত-স্রাব-নিবারক, ভগ্ন-সংযোজক, বাত-পিত্তনাশক; ইহা রক্তপিত্ত, রক্তাতিসার, মেহ প্রদর-রোগের উপশম করে।

বর্ষা—বাতপ্রকোপকর, বাতহর; ইহাতে লঘুপাচ্য পদার্থ সেবন বিহিত।

বলা—বেড়েলা, শ্বেত ও পীতবর্ণের পুষ্পভেদে ইহা দ্বিবিধ ; অপরতঃ মহাবলা নাগবলা দ্বিবিধ। শ্বেতবলা (বাট্যালক, বাট্যাপুষ্পী, সমাংশ, বিলা) পীতবলা ( অতিবলা ) গুণ—মধুররস, শীতল, স্নিগ্ধ, মলরোধক, বায়ুনাশক ; ইহা অম্ল-পিত্ত-ক্ষত-প্রশামক, বাতনিবারক। মূলত্বক্—মূত্রাতিসার-প্রশামক। পীতবলা-মূলত্বক্—প্রমেহ-রোগহর। মহাবলা-মূল—মূত্রকৃচ্ছ্রনিবারক, বায়ুনাশক।

বল্লীদূর্ব্বা—মালাদূর্ব্বা, শ্বেতদূর্ব্বা, গুণ—মধুরতিক্ত-রস, শীতল, কফপিত্তনাশক ; ইহা তৃষ্ণার ও বমনরোগের শান্তিকর।

বল্লীখদির—আরুক্ষ। গুণ—কটুতিক্তকষায়রস, উষ্ণবীর্য্য ; ইহা পিত্তদোষ, ত্রিদোষ, শ্বাস, কাস, রক্তগতরোগের উপশম করে।

বল্লীগড় মৎস্য—বোলমাছ। গুণ—মধুররস, রুক্ষ, লঘুপাক, বায়ুজনক, অভিষ্যন্দী।

বল্বজা—উলুঘাস-বিশেষ ( দৃঢ়পত্রী, তৃণেক্ষু, তৃণ-বল্বজা, মৌঞ্জীপত্র, দৃঢ়তৃণা, পার্নীযাশ্রা, দৃঢ়ক্ষুরা ) গুণ—মধুররস, শীতল, রুচিকর, কণ্ঠশুদ্ধিকর, বায়ুপ্রকোপকর ; ইহা পিত্ত দাহ ও তৃষ্ণার উপশম করে।

বসন্ত—কফপ্রকোপকর। কফহর লঘুপথ্য সুসেব্য।

বসা—চর্ব্বি। গুণ—মধুররস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, বলকর, বায়ুনাশক, কফপিত্তবর্দ্ধক। শূকরবসা, —বাতব্যাধিপ্রশামক।

বস্থক—বাসনা গাছ, শ্বেতরক্তবর্ণপুষ্প ভেদে দ্বিবিধ। ( শৈল, শিবমত শিবশেখর, সুবেষ্ট ) গুণ—কটু-তিক্তরস, উষ্ণবীর্য্য, শীতল, অগ্নিবর্দ্ধক ; ইহা

অজীর্ণ গুল্মরোগের উপশম করে। শ্বেত বস্নুক —রসায়ন।—পত্র—রুক্ষ, কফবায়ুনাশক; ইহা অগ্নিমান্দ্য, গুল্ম, প্লীহা, শূলরোগে উপকার করে।

বাকুচী—সোমরাজী। গুণ—কটুতিক্তরস, কটু-বিপাক, উষ্ণবীর্য্য, সারক, রুচিকর; ইহা কফ, বায়ু, পিত্ত, ক্রিমি, কুষ্ঠ, কণ্ডু, ত্বগ্দোষ, ও বিষ্টম্ভ-রোগে উপকার করে।—বীজ—কটুরস, পিত্ত বর্দ্ধক, কেশোপকারক; ইহা বায়ু, শ্লেষ্মা, কুষ্ঠ, ক্রিমি, শ্বাস, কাস, শোথ, পাণ্ডু রোগে হিত-কর।—পত্র—কটুতিক্তরস, কটুবিপাক, শীতল, কফপিত্তনাশক।

বাকুচীভেদ—বুচ্‌কীদানা (শ্বিত্রারি) গুণ—ত্রিদোষ-নাশক, ইহার বাহ্য প্রয়োগে কুষ্ঠ, বাতরক্ত, শ্বিত্র, সিধ্ম, কুষ্ঠরোগের উপশম হয়।

বাচা মৎস্য—বাচামাছ। গুণ—মধুররস, গুরুপাক, স্নিগ্ধ, শ্লেষ্মজনক, বাতপিত্তনাশক।

বাতাম—বাদাম (বাতাদ, বদাম, বাদাম) গুণ—মধুর-রস, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ, গুরুপাক, শুক্রজনক, বায়ু-কফবর্দ্ধক; ইহা রক্তপিত্তরোগে অনিষ্টকর।

বানর—গুণ—মাংস—মধুররস, গুরুপাক, শুক্রবর্দ্ধক, বাতজনক, নেত্রহিতকর, মলমূত্রের অনুলোমকর; ইহা শ্বাস, কাস ও অর্শোরোগে হিতকর।

বানীর—জলবেতস (বৃত্তপুষ্প, শাখাল, জলবেতস, ব্যাধিঘাত, পরিব্যাধ, নাদেয়, জলসম্ভব) গুণ—তিক্তকষায়রস, শীতল, মলরোধক, ব্রণ-শোধক; ইহা কফ, পিত্ত, রক্ত, রক্ষোদোষের নিবারক।

বাপীজল—ইন্দারা। গুণ—জল—ক্ষারগুণযুক্ত, ঈষৎকটুরস, গুরুপাক, সন্তাপজনক, ত্রিদোষ-বর্দ্ধক।

বাবস মৎস্য—গুণ—মধুররস, গুরুপাক, পুষ্টিকর, রসরক্তাদি ধাতুসমূহের বৃদ্ধিকর, বিশেষতঃ শুক্র-বর্দ্ধক।

বারাহ—কৃষ্ণবর্ণের মদনবৃক্ষের নাম বারাহ। কাল-মদনা; গুণ—ফল—কটুতিক্তরস, বমনকর, আমা-শয়শোধক, পক্বাশয়-শোধক, রসায়ন; ইহা কফরোগ ও হৃদ্রোগের উপশম করে।

বারাহীকন্দ—চুবড়ী আলু (বারাহী, বিষ্বক্‌সেন-প্রিয়া, ঘৃষ্টি, বদার, কচ্ছা, বনমালিনী, সৃষ্টি, বিশ্বমূলা, শূকরী, ক্রোড়কন্যা, বরাহ, কৌমারী, ত্রিনেত্রা, ব্রহ্মপুত্রী, কন্যা, মাধবেষ্টা, শূকরকন্দ, ক্রোর, বনবাসী, কুষ্ঠনাশন, বল্য, অমৃত, মহাবীর্য্য, শম্বরকন্দ, বরাহকন্দ, বীর, ব্রাহ্মীকন্দ, মহৌষধ, সুকন্দক, বৃদ্ধিদ, ব্যাধিহন্ত্রী) গুণ—কটুতিক্তরস, অগ্নিবর্দ্ধক, বলকারক, শুক্রজনক, রসায়ন, বাত-শ্লেষ্মনাশক, পিত্তবর্দ্ধক; ইহা ক্রিমি, কুষ্ঠ, মেহ, অর্শঃ, বাতগুল্ম ও বিষদোষের উপকার করে।

বারিপর্ণী—টোকাপানা, (কুম্ভিকা, শ্বেতপর্ণা, খশ-কুম্ভী, পানীয় পৃষ্যজ, আকাশমূলী, কুতৃণ, জল-বল্কল, কুম্ভী, বারিমূলী, খমূলিকা, পর্ণী, পৃশ্নী-বারিকর্ণিকা, কুমুদা, দলাঢক, বারিপলিকা, বারি-প্রশ্নী) গুণ—কটুতিক্তমধুররস, শীতল, লঘুপাক, সারক, কফ, ত্রিদোষনাশক; ইহা জ্বর, শোষ ও রক্তস্রাবাদির নিবারণ করে।

বারুসক—মৎস্যবিশেষ। গুণ—মধুররস, উষ্ণবীর্য্য, গুরুপাক, অগ্নিবর্দ্ধক, বীর্য্যজনক, শুক্রবর্দ্ধক।

বার্ত্তাকু—বেগুণ (হিঙ্গুলী, সিংহী, ভাটাকী, দুষ্প্র-ধর্ষিণী, বার্ত্তাকী, বার্ত্তা, বার্ত্তাকুণ, বার্ত্তাক, শাক-বিল্ব, রাজকুষ্মাণ্ড, মহাবৃহতী, বার্ত্তিক, বার্ত্তিগম, বৃন্তাক, বঙ্গণ, অঙ্গন, বের, কণ্টবৃন্তাকী, কণ্টালু, কণ্টপত্রিকা, নিদ্রালু, মাংসলফলা, বৃন্তাকী, মহো-টিকা, চিত্রফলা, কণ্টকিনী, মহতী, কণ্টফলা, মিশ্রবর্ণফলা, নীলফলা, রক্তফলা, শাকশ্রেষ্ঠা, নীলবৃন্তা, বৃত্তফলা, নৃপপ্রিয়ফলা) গুণ—মধুর-কটুরস, গুরুপাক, রুচিকর, অগ্নিবর্দ্ধক, বল-পুষ্টিকর, রক্তজনক, শুক্রবর্দ্ধক, নিদ্রাজনক, বাত-পিত্তজনক, কাস, হৃদ্রোগ, অরুচি রোগের উপশমকর। বাল—কফবায়ুনাশক। পক্ব—ক্ষারগুণযুক্ত, পিত্তবর্দ্ধক।—চিরফল—ত্রিদোষ-নাশক। দগ্ধ—লঘুপাক, সারক, স্বল্পপরিমাণে পিত্তবর্দ্ধক; ইহা কফ বায়ু মেদোধাতুর উপ কার করে।

বার্ষিকা—বেলফুল (ত্রিপদী, ষট্‌পদানন্দা, মুক্তাবন্ধনা) গুণ—তিক্তরস, শীতল, লঘুপাক, ত্রিদোষনাশক; ইহা মুখরোগ নেত্ররোগ কর্ণরোগে উপকার করে। তৈল—পুষ্পসহ সমগুণ বিশিষ্ট।

বাসক—বাসক (বৈদ্যমাতা, সিংহী, সিংহাস্য,

শ্বাসিকা, বৃষা, অটরুষ, বাজিদণ্ডক, কসনোৎপাটন, আমলক, বাশী, বাশিকা, বাসক, বৃষ, আটরুষ, বাসা, বাস, বাজী, বৈদ্য-সিংহী, মাতৃসিংহী, বাসকা, সিংহপর্ণী, বাসরবক, সিংহিকর, ভিষমাতা, রসাদনী, সিংহমুখী, কণ্ঠারবী, সিতকর্ণী, বাজিদন্তী, নাসা, পঞ্চমুখী, সিংহপত্রী, মৃগেন্দ্রাণী) গুণ—কটুতিক্তরস, শীতল, লঘুপাক, বায়ুজনক, স্বরশোধক; রক্তরোধক; ইহা কাস, শ্বাস, রক্তপিত্ত, ক্ষয়, জ্বর, মেহ, কামলা, বমন, তৃষ্ণা, অরুচি, কুষ্ঠ, কফের প্রশমন করে। পুষ্প—তিক্তরস, কটুপাক; ইহা কাস ক্ষয়রোগে হিতকর।

বাসন্তী—মাধবী (নবমল্লিকা প্রহসন্তী, বসন্তজা, মাধবী, মহাজাতি, শীতসহা, মধুবহুলা, বসন্তদূতী) গুণ—সুরভি, তিক্তরস, শীতল, লঘুপাক, শ্রান্তিনিবারক, কামবর্দ্ধক।

বাস্তকশাক—বেতো শাক (পাংশুপত্র, শাকশ্রেষ্ঠ, শাকবীর, কক্কেল্ল, ঘনা, ঘনবাস্ত, বাস্তুক, বস্তুক, হিলমোচিকা, শাকরাজ, রাজশাক, চক্রবর্ত্তী,) গুণ—মধুর-রস, কটুবিপাক, লঘু, ক্ষারগুণযুক্ত, সারক, রুচিকর, অগ্নিবর্দ্ধক, বলকর, শুক্রবর্দ্ধক, মেধাজনক, ত্রিদোষনাশক; ইহা জ্বর, ক্রিমি, অর্শঃ, প্লীহা, রক্তস্রাবাদির প্রশামক।

বিকঙ্কত—বোঁচ ফল (বৈকঙ্কত, বৃতিঙ্কর, কণ্টকারী, শ্রুবাবৃক্ষ, কিঙ্কিরী, স্রুহদারু, কণ্টপত্র, স্বাদুকণ্টক, স্রুবাবৃক্ষ, গ্রন্থিল, ব্যাঘ্রপাৎ, শ্রুগাবারু, মধুপর্ণী, কণ্টপাদ, বহুফল, গোপঘণ্টা, শ্রুবাদ্রুম, মৃদুফল, দন্তকাষ্ঠ, যজ্ঞীয়, ব্রহ্মপাদপ, পিণ্ডার, হিমক, পূত, কিঙ্কিণী) গুণ—অম্ল-মধুর-রস, মধুরবিপাক, লঘু, অগ্নিবর্দ্ধক, পাচক, পিত্তনাশক; ইহা কামলা ও রক্তগতরোগে উপকার করে।

বিকণ্টক—ক্ষুদ্র বৃক্ষবিশেষ (মৃদুফল, গ্রন্থিল, স্বাদুকণ্টক, গোকণ্টক, কাকনাশ, ব্যাঘ্রপাদ, ধনদ্রুম, গর্জ্জাফল, ঘনফল, মেঘস্তনিতোদ্ভব, মুদির, ফল, প্রাবৃষ্য, গম্যফল, স্তনিতফল) গুণ কটু-কষায়-রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, রুচিকর, কফনাশক, এবং অস্ত্ররঞ্জনে উপযোগী।

বিজয়া—সিদ্ধি (মংকুণারি, ত্রৈলোক্যবিজয়া, ইন্দ্রাশন, জয়া, বিজয়া, বীরপত্রা, চপলা, অজরা, আনন্দা, হর্ষিণী) গুণ—মত্ততাকর, কটু-তিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, অগ্নিবর্দ্ধক, পাচক, মলরোধক, বাক্যবর্দ্ধক, বলকর, বুদ্ধিজনক, শ্লেষ্মনাশক, কুষ্ঠরোগনাশক, রসায়ন।

বিট্‌খদির—গুয়ে বাবলা (অরিমেদ, বিট্‌, অরিমেদ, ইরিমেদ, অসিমেদ, ক্রিমিশাত্রব, গিরিমেদ, মরুদ্রুম, কালস্কন্ধ) গুণ—কটু-তিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, শ্লেষ্মনাশক; ইহা মুখরোগ, দন্তরোগ, রক্তদোষ, ব্রণ, ক্রিমি, কণ্ডু, কুষ্ঠ, বিষদোষের উপশম করে।

বিড়্‌লবণ—(বিড়্‌গন্ধ, কাললবণ, বিড়্‌লবণ, দ্রাবিড়ক, খণ্ড, কৃতক, ক্ষার, অসুর, সুপাক, খণ্ডলবণ, ধূর্ত্ত, কৃত্রিমক) গুণ—লবণরস, ক্ষারগুণবিশিষ্ট, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, রুক্ষ, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, রুচিকর, বমনরোগজনক, বাতানুলোমকর, কফনির্হারক, বিরেচক; ইহা অজীর্ণ, শূল, বিবন্ধ, আনাহ, বিষ্টম্ভ, হৃদ্‌গুরুত্ব, গুল্ম, মেহরোগের শান্তিকর।

বিড়ঙ্গ—(বিড়ঙ্গা, বেল্ল, অমোঘা, চিত্রতণ্ডুল, চিত্রা, তণ্ডুলা, তণ্ডুল, ক্রিমিঘ্ন, জন্তুঘ্ন, রসায়ন, পাবক, ভস্মক, গোধা, তণ্ডুলু, গর্দ্দভ, কৈরাল, কৈরালী, গহ্বর, কাপালী, বরা, সুচিত্রবীজা, বৃষণাশ) গুণ—কটু-তিক্ত-কষায়-রস, উষ্ণবীর্য্য, লঘুপাক, রুক্ষ, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, কফ-বায়ু-নাশক; ইহা ক্রিমি, অগ্নিমান্দ্য, অরুচি, শূল, আধ্মান, উদররোগ, বাতবিবন্ধ, ভ্রান্তি, বিষদোষে উপকারী।

বিদারীকন্দ—ভূমিকুষ্মাণ্ড (ক্ষারশুক্লা, ইক্ষুগন্ধা, ক্রোষ্টী, বিদারিকা, স্বাদুকন্দা, সিতা, শুক্লা, শৃগালিকা, বৃষ্যকন্দা, বৃষ্যবর্দ্ধনী, ক্ষীরবিদারী, বিড়ালী, বৃষ্যবল্লিকা, ভূকুষ্মাণ্ডী, স্বাদুলতা, গজেষ্ঠা, বারিবল্লভা, গন্ধফলা,) গুণ—মধুররস, শীতল, স্নিগ্ধ, গুরুপাক, বলবর্ণবর্দ্ধক, শুক্রজনক, স্তন্যবর্দ্ধক, স্বরশোধক, মূত্রকর, কফবর্দ্ধক, বায়ুনাশক, দাহনিবারক, রসায়ন।

বিভীতকী—বহেড়া (বিভীতক, বিভীত, অক্ষ, তুষ, কর্ষফল, ভূতবাস, কপিদ্রুম, কলি, কুশিক, বহুবীর্য্য, তৈলফল, ভূতাবাস, সম্বর্তক, বাসন্ত, কলিবৃক্ষ, বহেড়ুক, হার্য্য, বিষঘ্ন, কলিন্দ, অগ্নিবর্দ্ধক, কামঘ্ন, কলিযুগল) গুণ—রুক্ষ—কটুতিক্তকষায়-

রস, মধুরবিপাক, উষ্ণবীর্য্য, লঘুপাক, কফনাশক, নেত্রহিতকর,—কেশের অকালপক্কতানিবারক। ফল—কষায়রস, মধুরবিপাক, শীতলস্পর্শ, উষ্ণবীর্য্য, রুক্ষ, মলভেদক, ত্রিদোষনাশক; কেশোপকারী; ইহা নেত্ররোগ, স্বরভঙ্গ, ক্রিমিরোগে উপকার করে। মজ্জা—বীজশস্য—মধুরকষায়রস, লঘুপাক, মত্ততাজনক, কফ-বায়ু-নাশক, ইহা তৃষ্ণাব ও বমনরোগের প্রশামক।—বীজতৈল—মধুররস, মধুরবিপাক, শীতবীর্য্য, গুরুপাক, মলমূত্রকর, অগ্নিনাশক, কফবর্দ্ধক; ইহা বায়ুপিত্তের উপশম করে।

বিম্বীফল—তেলাকুচা, (তুণ্ডিকেরী, রক্তফলা, বিম্বিকা, পীলুপর্ণী, ওষ্ঠী, বিম্বী, কর্ম্মবলী, তুণ্ডিকেশী, বিম্বা, বিম্বজ, বিম্বমা, দন্তচ্ছদোপমা) গুণ—ফল—তিক্তমধুররস, শীতল, গুরুপাক, স্তম্ভনকর, মলমূত্রবিবন্ধকর, আধ্মানকর, বাতপিত্তরক্তনাশক।—পত্র—মূল—বহুমূত্রের উপশম করে।

বিলেপী—বহুসিক্থ যবাগূ-গলাভাত। গুণ—মধুররস, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, রুচিকর, মলরোধক, তৃপ্তিজনক, পুষ্টিকর; ইহা জ্বর, তৃষ্ণা, ব্রণ, আমশূল, চক্ষুরোগ প্রভৃতিতে উপকারী।

বিলেশয়মাংস—গুণ—মাংস—মধুররস, মধুরবিপাক, উষ্ণবীর্য্য, মলমূত্ররোধক, পুষ্টিকর, পিত্তবর্দ্ধক, দাহজনক, বায়ুনাশক, শ্বাস-কাসহর।

বিল্ব—বেল (শাণ্ডিল্য, শৈলূষ, মালূর, শ্রীফল, কপীতন, মহাকপিল্য, গোহরীতকী, পূতিবাত, অতিমাঙ্গল্য, মহাফল, শল্য, হৃদ্যগন্ধ শলাটু, কর্কটাহ্ব, শৈলপত্র, শিবেষ্ট, পত্রশ্রেষ্ঠ, ত্রিপত্র, গন্ধপত্র, লক্ষ্মীফল, গান্ধফল, দুরারুহ, ত্রিশাখাপত্র, ত্রিশিখ, শিবদ্রুম, সদাফল, সত্যফল, সুভীতক, সমীরসার) গুণ—বালফল—কটুতিক্ত কষায়রস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, অগ্নিবর্দ্ধক, পাচক, মলরোধক, কফবায়ুনাশক; ইহা জ্বর-অতিসাররোগে আমপ্রবাহিকাদিতে সবিশেষ উপকার করে।—অপক্ব—কষায়মধুররস, গুরুপাক, স্নিগ্ধ, অগ্নিবর্দ্ধক, মলরোধক, রুচিকর, কফপিত্তনাশক; ইহা জ্বর-অতিসার রোগে উপকারী। পক্ব—মধুররস, গুরুপাক, শীতল, মলবর্দ্ধক, অগ্নিমান্দ্যকর, বিদাহী, বিষ্টম্ভকর, ত্রিদোষবর্দ্ধক।—বৃক্ষমূল—মধুররস, লঘুপাক, ত্রিদোষনাশক। ইহা বিশিষ্টরূপ বায়ু নষ্ট করে।

বিল্বশলাটু—বেলশুঁঠ (বিল্বপেশিকা); গুণ—কষায়তিক্তরস, উষ্ণবীর্য্য, লঘুপাক, রুক্ষ, মলরোধক, পাচক, অগ্নিবর্দ্ধক, বলকর, পিত্তজনক, বাতপিত্তনাশক।

বিশল্যকরণী—আয়াপান; গুণ—কষায়তিক্তরস, বলকর, মলরোধক; ইহা রক্তপিত্ত, রক্তাতিসার, রক্তস্রাব, ব্রণরোগের আশু প্রশামক।

বিশংবায়ু—এমোমেলোবায়ু। গুণ—শরীরের অপকারী, ত্রিদোষবর্দ্ধক, আয়ুঃক্ষয়কর।

বিশ্বতুলসী—বাবুই তুলসীর ভেদ। গুণ—ক্বাথ—মেহ, উদরাময়, রক্তাতিসারের প্রশামক। রস—ক্রিমিনাশক, সর্পদষ্ট-বিষের উপশম করে।—বীজ শীতল।

বিষ।—প্রাণহর পদার্থমাত্র। গুণ—অব্যক্তরস, উষ্ণবীর্য্য, তীক্ষ্ণ, রুক্ষ, লঘু, আশুকারী, সহসা বিসরণশীল, বিষমপাকী, বিকাশী, বিশদ, প্রাণহর।

বিষমুষ্টি—(কেশমুষ্টি, সুমুষ্টি, রণমুষ্টিক, ক্ষুপাতোড়মুষ্টি) গুণ—কটুতিক্তরস, রুচিকর, অগ্নিবর্দ্ধক, কফবাতনাশক; ইহা রক্তপিত্ত দাহ কণ্ঠরোগের উপশম করে।

বিষ্কির মাংস—নখায়ুধ পক্ষীর মাংস। গুণ—কষায়মধুররস, শীতল, কটুবিপাক, লঘু, বলকর, শুক্রবর্দ্ধক, রুচিকর, ত্রিদোষনাশক।

বিষ্ণুকন্দ—(বিষ্ণুগুপ্ত, সুপুট, বহুসংপুট, জলবাস, বৃহৎকন্দ দীর্ঘায়াৎ, হরিপ্রিয়) গুণ,—মধুররস, শীতল, রুচিকর, সন্তর্পণ; ইহা পিত্ত, দাহ, শোথ রোগের উপকারী।

বিষ্ণুক্রান্তা—নীল অপরাজিতা (নীলপুষ্পা অপরাজিতা, নীলক্রান্তা, সুনীলা, বিক্রান্তা, ছর্দ্দিকা) গুণ—কটুতিক্তরস, মেধাবর্দ্ধক, কফবাতনাশক, মঙ্গলপ্রদ; ইহা ক্রিমি, ব্রণ, বিষদোষের প্রশামক।

বীজপূর—টাবালেবু (অম্লকেশর, বীজপূর্ণ, পূর্ণবীজ, সুকেশর, বীজক, কেশরাম্ল, মাতুলুঙ্গ, সুপুর, রুচক, বীজফলক, জন্তুঘ্ন, দন্তুরচ্ছদ, পূরক, রোচনফল)

গুণ—অম্লকটুরস, উষ্ণবীর্য্য, লঘুপাক, অগ্নিবর্দ্ধক, রুচিকর, বায়ুনাশক, কণ্ঠশোধক; ইহা শ্বাস, কাস, হিক্কা, শূল, বমন, হৃদ্রোগ, আধ্মান, গুল্ম, প্লীহা, উদাবর্ত্ত, অরুচি, মলমূত্রবিবন্ধে উপকারী। পক্কফল—পূর্ব্বফল। অপক্কফল—বায়ুকফপিত্তরক্তের প্রকোপকর।—পক্কফলচ্ছদ—তিক্তরস, দুর্জ্জর, উষ্ণবীর্য্য, স্নিগ্ধ; ইহা কফ, বায়ু ক্রিমির প্রশামক। বীজ—তিক্তরস; ইহা কফ শোথ অর্শোরোগের নিবারক।—ফুলকেশর—অম্লরস, অগ্নিবর্দ্ধক; ইহা অজীর্ণ অরুচিরোগের শান্তিকারক।

বীরণ—বেণামূল (উশীর, সেব্য, অমৃণাল, অভয়, সমগন্ধিক, বিরণ, কটায়ন, বীরতরা, বীরভদ্র, দাহহরণ, বীরতরু, বীর, বহুমূলক) গুণ—সুগন্ধি, মধুর, তিক্তরস, শীতল, লঘুপাক, পরিপাচক, স্তম্ভন, কফপিত্তনাশক; ইহা জ্বর, বমন, দাহ, তৃষ্ণা, মত্ততা, রক্তদোষ, মেদোদোষ, ব্রণ, বিসর্প, বিষদোষ নিবারণ করে।

বৃত্তমল্লিকা—বেলফুল (ত্রিপুরমল্লিকা) গুণ—অত্যন্ত সুগন্ধি, কটুরস, উষ্ণবীর্য্য; ইহা ব্রণ মুখরোগ নেত্ররোগে উপকারী।

বৃদ্ধদারক—বীজতাড়ক (ঋক্ষগন্ধা, ছাগলান্ত্রী, আবেগী, জুঙ্গ, ঋষ্যগন্ধা, ছাগলাজ্ঘ্রী, ছাগল, অন্ত্রী, জুঙ্গা, জুঙ্গক, খাস-বৃষ্যগন্ধা, ছাগলান্ত্রিকা, দীর্ঘবালুকা, ছাগলান্ত্রী, বৃদ্ধকোটরপুষ্পী, অজান্ত্রী, বৃদ্ধদারু, বৃদ্ধকোটরপুষ্পী) গুণ—পিচ্ছিল, কফবায়ুনাশক, বলকর, রসায়ন; ইহা শোথ, আমবাত, কাস, আমদোষের প্রশমন করে।—মূল—পরিবর্ত্তক, বলকর।—পত্র—ক্ষতরোগনাশক।

বৃদ্ধি—লতাকন্দবিশেষ (যোগ্যা, সিদ্ধি, লক্ষ্মী, পুষ্পদা, দাত্রী, মঙ্গল্যা, শ্রী, সম্পৎ, অর্শো, জামষ্ঠা, ভূতি, মৃৎ, সুখ, জীবভদ্র) গুণ—মধুরতিক্তরস, শীতল, স্নিগ্ধ, রুচিকর, মেধাবর্দ্ধক, পুষ্টিকর, শুক্রজনক, গর্ভবাধানিবারক; ইহা রক্তপিত্ত, শ্লেষ্মা, ক্ষয়, কাস, ক্রিমি, কুষ্ঠ, ক্ষতরোগের প্রশামক।

বৃশ্চিকা—গুল্মবিশেষ। গুণ—অম্লরস, পিচ্ছিল, অন্ত্রবৃদ্ধির উপকারী।

বৃশ্চিকালী—বিছুটী (বৃশ্চিপত্রী, বিষঘ্নী, নাগদন্তিকা, সর্পদংষ্ট্রা, অমরাকালা উষ্ট্রধূসরপুচ্ছিকা, কালী, বিপনী, নেত্ররোগহর, উষ্ট্রীরা, অপিপর্ণী, দক্ষিণাবর্ত্তকী, কালিকা, অলমবর্ত্তা, দেবপাঙ্গুলিকা, করম্ভী, ভূরিদুগ্ধা, কর্কশা, স্বর্ণনী, দুগ্ধকলা, ক্ষীরবিপলিকা, ভাস্বরপুষ্টক) গুণ—কটুতিক্তরস, বলকর, হৃদয়-শোধক, কণ্ঠ-পরিষ্কারক; ইহা রক্তপিত্ত, কাস, মলমূত্রাদি-বিবন্ধ, বিষদোষ ও বায়ুর উপশম করে।

বৃষমূত্র—ষাঁড়ের মূত। গুণ—অগ্নিবর্দ্ধক; ইহা পাণ্ডু, কামলা, গ্রহণী, শোথ, ক্রিমিরোগের উপশম করে।

বৃষগন্ধা—ছাগলবোঁট (অজান্ত্রী ছাগলান্ত্রী, মেষান্ত্রী, বৃষগন্ধাখ্যা বৃষপত্রিকা) গুণ—কটুরস, কাসনাশক, শুক্রবর্দ্ধক, গর্ভবাধানিবারক।

বৃষ্টিজল—গুণ—মধুররস, শীতল, অগ্নিবর্দ্ধক, রুচিকর, পথ্য, তৃষ্ণানাশক, শ্রান্তিনিবারক, মেহনাশক, বলকর, নিদ্রাজনক, কফবর্দ্ধক।

বৃহতী—ব্যাকুড়, (বার্ত্তাকী, ক্ষুদ্রভাটোকা, মহতী, কুলা, হিঙ্গুলী, বাষ্টিকা, সিংহী, মাহাটা, দুষ্প্রধর্ষিণী) গুণ—কটুতিক্তরস, উষ্ণবীর্য্য, পাচক, ধারক, কফবায়ুনাশক, মুখবৈরস্যনিবারক; ইহা জ্বর, কাস, অরুচি, অগ্নিমান্দ্য, শ্বাস, শূল, কুষ্ঠরোগে উপকার করে।—ফল—বৃক্ষের অনুরূপ গুণসম্পন্ন।

বৃহত্যাদিগণ—বৃহতী, কণ্টকারি, ইন্দ্রযব, আকনাদি, যষ্টিমধু,—ইহারা বায়ু, পিত্ত, কফ, অরুচি, হৃল্লাস, মূত্রকৃচ্ছ্র প্রশমন করে।

বেতস—বেত, (বেতস, নম্রক, বানীর, বঞ্জুল, অভ্রপুষ্প, বিদুল, শীতল) গুণ—শীতল, বায়ুনাশক, ও কফপ্রশামক। ইহা দাহ, শোথ, অর্শঃ, যোনিরোগ, বীসর্প, কষ্টসাধ্য, রক্তপিত্ত, অশ্মরী রোগে ব্যবস্থেয়।

ব্রীহিধান্য—বর্ষকালপক্ক ধান্যবিশেষ—কণ্ডিত হইলে, শুক্লবর্ণ হয়। ইহা বহুবিধ, কৃষ্ণব্রীহি, পাটলা, কুক্কুটাণ্ডক, শাপামুখ, জতুমুখ, ইত্যাদি। যাহার তুষ ও তণ্ডুল কৃষ্ণবর্ণ তাহার নাম কৃষ্ণব্রীহি; যাহার বর্ণ পাটলা পুষ্পের ন্যায়, তাহার নাম পাটলা ব্রীহি; যাহার আকার কুক্কুটের

ডিম্বের ন্যায় তাহার নাম কুক্কু-টাণ্ড ; যাহার শূক, ও তণ্ডুল কৃষ্ণবর্ণ, তাহার নাম শাপমুখ ব্রীহি ; যাহার মুখ লাক্ষার ন্যায় তাহার নাম জতুমুখব্রীহি। ইহারা জীর্ণ হইলে, পাকে মধুরাস্বাদ ও হিতকর। ইহারা সাধারণতঃ অল্প অভিষ্যন্দী ও মলরোধক ; ইহাদিগের মধ্যে কৃষ্ণব্রীহি উৎকৃষ্ট। তদ্ব্যতীত সকল ব্রীহিই স্বল্পগুণ।

---

## শ

শঙ্করমৎস্য—গুণ—গ্রাহী, হৃদ্য, মধুর-কষায়-স্বাদ।

শঙ্খাদিভস্ম—শুক্তি, মুক্তা, শঙ্খ শম্বূক, ক্ষুদ্রশঙ্খ (জোঙ্গড়া) ও নাভিশঙ্খ—ইহাদিগের ভস্ম চূর্ণের সমগুণ।

শঠী—( কর্পূর, বেধমুখ্য, দ্রাবিড়, কল্পক ) গুণ—কটু-তিক্ত-রস, রোচক, অগ্ন্যুদ্দীপক সুগন্ধি, উষ্ণ, লঘু ; ইহাতে অর্শঃ, ব্রণ, কাস, শ্বাস, গুল্ম, বায়ু, কফ, ক্রিমি, গলগণ্ড, গণ্ডমালা, অপচী ও মুখের জড়তা নষ্ট হয়।

শণপুষ্পী—(ঘণ্টা,বাণশঙ্কু, শণহাসী) ইহা শণপুষ্পের ন্যায় আকৃতিবিশিষ্ট। গুণ—কটু, তিক্ত, বমনকারক, কফ-পিত্তনাশক।

শতপুষ্পা—শুল্‌ফা ( শতাহ্বা, মধুরা, মিসি, কারবী, অতিলম্বী সিতচ্ছত্রা, ছত্রিকা ) গুণ—লঘু, তীক্ষ্ণ, পিত্তকারক, অগ্নিদীপক, কটুরস, উষ্ণ, জ্বরঘ্ন, বায়ুদমনকর, শ্লেষ্মনাশক ; ইহা ব্রণ, শূল, চক্ষুরোগে হিতকর।

শতপোরক ইক্ষু—গুণ—সামান্য গুরু, শীতল, রক্তপিত্তনাশক, ক্ষয়রোগপ্রশামক ; অধিকন্তু ইহা কিঞ্চিৎ উষ্ণ, ক্ষারগুণবিশিষ্ট, ও বায়ুনাশক।

শতাবরী—(শ্বেতমূলী, বহুমূলা, ভীরু, ইন্দীবরী, বরী, নারায়ণী, শতপদী, শতবীর্য্যা, পীবরী ) গুণ—গুরু, শীতল, তিক্ত, স্বাদু, রসায়ন, মেধাবর্দ্ধক, অগ্নিকর, পুষ্টিকর, স্নিগ্ধ, চক্ষুর্হিতকর, শুক্রজনক, স্তনে দুগ্ধোৎপাদক, বলকর, বায়ুনাশক ; —ইহাতে গুল্ম অতিসার রক্তপিত্ত ও মেহ রোগ প্রশমিত হয়।—মহাশতাবরী ( শতমূলী, অর্দ্ধকণ্টিকা, মহাবীর্য্য, মহতী, ঋষ্যপ্রোক্তা মহোদরী) গুণ—স্মরণশক্তিবর্দ্ধক, হৃদ্য, বলকারক, রসায়ন, শীতবীর্য্য ; ইহা অর্শঃ, গ্রহণী, নেত্ররোগের প্রশমন করে।

শর—ভদ্রমুঞ্জ, শর, বাণ, তেজন, চক্ষুর্বেষ্টন।

শরপুঙ্খ—(শরপুঙ্খা প্লীহশত্রু ) নীলবৃক্ষের আকৃতিবিশিষ্ট। গুণ—তিক্ত-কষায়-রস, লঘু ; ইহা যকৃৎপ্লীহা, গুল্ম, ব্রণ, বিষ, কাস, শ্বাস, রক্তদোষ, জ্বর বিনাশ করে।

শরবাণ—(গুহ্যবীজ, ভূতকী, সুগন্ধ, জম্বুকাপ্রিয়, ছত্রব, বাণাতৃণক ) গুণ—কটু-তিক্ত-রস, তীক্ষ্ণ, উষ্ণ, রেচক, লঘু, বিদাহী, অগ্নিদীপক, রুক্ষ, চক্ষুর্হানিকর, মুখশোধক, বলনাশক, ভেদক, রক্তপ্রকোপক।

শরবীজ—(চাবক) গুণ—মধুর-কষায়-রস, রুক্ষ, রক্তপিত্তশান্তিকর, কফঘ্ন, শীতল, লঘু, শুক্রজনক, বায়ুপ্রকোপকর।

শল্যক—( মেধা, শল্যক, শ্বাবিৎ ) গুণ—শ্বাসহর, কাসপ্রশামক, রক্তদোষ, শোথরোগ ও ত্রিদোষ নষ্ট করে।

শল্লকী—(গজভক্ষ্যা, সুবহা, সুরভি, রমা, মাহকল, কুন্দরুকী, বল্লকী, বহুস্রবা) গুণ—কষায়, শীতল, পুষ্টিকারক ; ইহা পিত্তশ্লৈষ্মিক অতীসার রক্তপিত্ত, ও ব্রণ নষ্ট করে।

শমী—শাঁই বাবলা, ( শক্তুফলা তুঙ্গা, কেশহন্ত্রীশিবা, শমনীয়া, লক্ষ্মী ) গুণ—তিক্ত-কটু-কষায়রস, শীতল, রেচক, লঘু।—শমীরা—ক্ষুদ্রশমী—এবং সমগুণ।

শাক—পত্র, পুষ্প, ফল, নাল, কন্দ ও সংস্বেদজ—ষড়্‌বিধ। ইহাদিগের মধ্যে পূর্ব্ব পূর্ব্ব অপেক্ষা পর পর গুরুতর। গুণ—বিষ্টম্ভী, গুরু, বহুমলজনক ; পুরীষপ্রবর্ত্তক ও বাতনিঃসারক, শাকভোজনে দেহ, অস্থি, নেত্র, বর্ণ, রক্ত, শুক্র, প্রজ্ঞা, স্মৃতি, গতি,—সমস্ত নষ্ট হয় ; কেশাদি পক্ক হয়। ইহা সর্ব্বরোগের আকর ও দেহধ্বংসের কারণ। সুতরাং শাক-ভোজন পরিবর্জ্জনীয়।

শাকবৃক্ষ—সেগুণ, ( ক্রচকপত্র, স্থিরসার, গৃহদ্রুম, খরপত্র, শ্রেষ্ঠকাষ্ঠ শরপত্র, অর্জ্জুনোপম ) গুণ,—সারক, স্বাদু, দাহনাশক, পিত্তঘ্ন, শ্রান্তিনাশক, কষায়রস, [illegible] শ্রমনাশক।

শাখোট—শেওড়া, (শীতফলক, ভূতাবাস, খরচ্ছদ) গুণ—রক্তপিত্ত, অর্শঃ, বাতশ্লেষ্মাতিসার রোগে হিতকর।

শাতলা—সেহুণ্ডভেদ (সপ্তলা, সারা, বিমলা বিহুলা, ভূরিকেশর, চর্ম্মকষা) গুণ—তিক্তরস, পাকে কটু, বায়ুজনক, শীতল, লঘু; ইহা শোথ, কফ, আনাহ, পিত্ত, উদাবর্ত্ত, রক্তদোষ, নিবারণ করে।

শাল—(সর্জ্জক, অশ্বকর্ণিকা শস্যসম্ভব) গুণ—কষায়রস; ইহা ব্রণ, স্বেদ, কফ, ক্রিমি, ব্রধ্ন, হৃদ্রোগ, বধিরতা, যোনিরোগ, কর্ণরোগ নিবারণ করে।

শালপর্ণী—শাপপাণি (স্থিরা, সৌম্যা, ত্রিপর্ণী, পীবরী, গুহা, বিদারীগন্ধা, দীর্ঘাঙ্গী, দীর্ঘপত্রা, অংশুমতী) গুণ—পুষ্টিকর, রসায়ন, তিক্ত-স্বাদু-রস, বিষঘ্ন, ত্রিদোষনাশক; ইহা বমন, জ্বর, শ্বাস, অতিসার, ক্ষতকাস, শোষ, ক্রিমি রোগে ব্যবস্থেয়।

শালীন্ধ—শাল গাছ। গুণ—কফবর্দ্ধক, বলকারক, রক্তপিত্তনাশক, হৃদ্য, আমবাতরোগোৎপাদক; উদরস্থ হইলে, মধুরাস্বাদ হয়।

শালিঞ্চা—শাঞ্চেশাক (শিতমার শালঞ্চ, লোহসারক), গুণ—অগ্ন্যুদ্দীপক, তিক্ত, কফবাত-প্রশামক; প্লীহশান্তিকর, অর্শোরোগহর।

শালিধান্য—কণ্ডন-ব্যতীত যাহা শুক্লবর্ণ হয়, তাহাই শালি বা হৈমন্তিক ধান্য; (রক্তশালি, কলম, পাণ্ডুনক, শকুহৃত সুগন্ধক, কর্দ্দমক, মহাশালি, দূষক, পুষ্পাণ্ডক, পুণ্ডরীক, মহিষমণ্ডক, দীর্ঘশূক, কাঞ্চনক, হায়ন, লোধ্রপুষ্পক—ইত্যাদি বিবিধ শালিধান্যের নাম।

শাল্মলী—(মোচা, পিচ্ছিলা, পূরণী, রক্তপুষ্পা, স্থিরায়ুঃ, কণ্টকাঢ্যা, তুলিনী) গুণ—শীতল, আস্বাদে ও পাকে স্বাদু, রসায়ন, কফবর্দ্ধক, পিচ্ছিল, ধারক, বলকর, লঘুপাক, শুক্রবর্দ্ধক; ইহা পিত্ত, রক্তপিত্ত, বাতরক্ত,—ইহাদের উপশম করে, ইহার পুষ্প ঘৃত সৈন্ধবের সহিত পাক করিয়া, প্রদরে প্রয়োগ করিলে, রোগ নিবৃত্তি হয়।

শাল্মলীপুষ্প—ঘৃত সৈন্ধবের সহিত এই পুষ্প, পাক করিয়া ভক্ষণ করিলে, প্রদর-রোগের প্রশমন হয়; ইহা আস্বাদ ও পাকে মধুর-কষায়-রস, শীতল, গুরু, শ্লৈষ্মিক-রক্তপিত্তনাশক, গ্রাহী ও বায়ুবর্দ্ধক।

শিংশপা—শিশু (পিচ্ছিল, নবাস, কৃষ্ণসার, অগুরু, কপিলা, ভস্মগর্ভা) গুণ—কটু-তিক্ত কষায়-রস, কফঘ্ন, উষ্ণবীর্য্য, শোথনাশক, গর্ভস্রাবক; ইহা মেদোরোগ রক্তদোষ নিবারণ করে।

শিতিবার—শুশুনি শাক (শিতিবার শিতিবর, স্বস্তিক, সুনিষণ্ণক, শ্রীবারক, সূচিপত্র, পর্ণক, কুকুট, শিখী, চতুর্দ্দল, চতুষ্পত্রী) গুণ—শীতল, গ্রাহী, মোহনাশক, ত্রিদোষঘ্ন, অবিদাহী, লঘু, স্বাদু-কষায়-রস, রুক্ষ, অগ্নিবর্দ্ধক, বৃষ্য ও রোচক; জ্বর, শ্বাস, মেহ, ভ্রমরোগের প্রশমন করে।

শিম্বী—শিম—দ্বিবিধ—পুস্তশিম্বী, পুস্তকশিম্বিকা। গুণ—দ্বিবিধ শিম্বিই—আস্বাদ ও পাকে মধুর, শীতল, গুরু, বলকর, দাহকর, কফজনক, বাত-পিত্তনাশক।

শিম্বিধান্য—(শমিজা, শিম্বজ, শিটীভব, সূর্য্য, বৈকল) গুণ—মধুর-কষায়-রস, পাকে কটু, রুক্ষ, বায়ুবর্দ্ধক, কফপিত্তনাশক, মলমূত্ররোধক, শীতল, আধ্মানকারী; ইহাদিগের মধ্যে মুদ্গ ও মসূরের আধ্মানকারিতা অতীব সামান্য।

শিরিষ—(ভণ্ডীল, ভণ্ডী, ভণ্ডীর, কপীতক, শুকতরু, মৃদুপুষ্প, শুকপ্রিয়) গুণ—মধুর-তিক্ত-কষায়-রস, অনুষ্ণ, লঘু; ইহা দোষজশোথ, বিসর্প, কাস, ব্রণ, বিষদোষ নষ্ট করে।

শিরোবিরেচনীয় বর্গ—ছিক্কনী (হাঁচুটী,) কলঞ্জ (তামাক), গুঞ্জাফল (কুঁচ), মহক্ষবা (ভৃঙ্গরাজ) জালিনীফল, বা ঘোষাফল,—ইহাদের চূর্ণ নস্য-রূপে গ্রহণে হিক্কা জ্বর ক্ষয়াদি বহুরোগে প্রত্যক্ষ উপকার হয়।

শিলারস—(সিহ্লক, তুরুষ্ক, যবনদেশজ, কপিতৈল, বানররোচক রস) গুণ—কটু-স্বাদু-রস স্নিগ্ধোষ্ণ, শুক্রকর, কান্তিকারক, বলকর ও কণ্ঠশোধক; ইহা স্বেদ, কুষ্ঠ, জ্বর, দাহ, গ্রহদোষ, মূত্রাঘাত, অশ্মরী, মূত্রকৃচ্ছ্র, কণ্ডু নিবারণ করে।

শিববল্লী—পল্লবক (পাশুপত, একাষ্ঠীল, বক, বসু, বৃহদ্বকুল) গুণ—অনুষ্ণ, কটু-তিক্ত-রস, পিত্ত-

নাশক, বিষঘ্ন; ইহা যোনিশূল, তৃষ্ণা, দাহ, কুষ্ঠ, শোথ, রক্তদোষে প্রয়োজ্য।

শিব—হোগলা (এরকা, গুন্দ্রমূলা, শিবি, গুন্দ্রা, শর়ী) গুণ—শীতল, বলকারক, চক্ষুষ্য, বায়ুপ্রকোপক; ইহা মূত্রকৃচ্ছ্র, অশ্মরী, দাহ, রক্তপিত্ত রোগে হিতকর।

শুণ্ঠী—শুঁঠ (বিশ্বা, বিশ্ব, নাগর, বিশ্বভেষজ, উষণ, কটুভদ্র, শৃঙ্গবের, মহৌষধ) গুণ—রুচিকর, আমবাতনাশক, পাচক, কটু-রস, পাকে মধুর, লঘু, স্নিগ্ধ, উষ্ণ, কফনাশক, বায়ুপ্রশামক, মলরোধাপসারক, মলাদিপ্রবর্ত্তক, বলকারক; ইহা বমি, কাস, শূল, শ্বাস, হৃদ্রোগ, শ্লীপদ, শোথ, অর্শঃ, আনাহ, উদররোগ, ও বাতজপীড়ার প্রশমন করে।

শুক্লমৎস্য—শুথটী মাছ। গুণ—দুর্জ্জর, মলরোধক ও অনুপকারী।

শূকধান্য—যব। শ্বেতবর্ণ শূকান্বিত যব। গুণ—কষায়-মধুর-রস, কটুবিপাক, শীতল, লেখন, মৃদু, ব্রণরোগে তিলবৎ গুণকর, রুক্ষ, পিচ্ছিল, মেধাগ্নিকারক, শ্লেষ্মাপসারক, স্বরবিশোধক, বলকর, গুরু, লাবণ্যকর, ধাতুসাম্যসংরক্ষক, বহুপরিমাণে বায়ুর ও মূত্রের নিঃসারণ করায়। ইহা কণ্ঠরোগ ত্বগাদিরোগে শ্লেষ্মপিত্তমেদোগত পীড়ায়, পীনস, শ্বাস, কাস, উরুস্তম্ভ, রক্তদোষ, তৃষ্ণায় উপকার করে।

শৃগালকণ্টক তৈল—গুণ—ভগ্ন রোধ ক্ষত ও অমাবাতে উপকারী; ইহার স্বরস—আঠা, চক্ষুরোগে হিতকর।

শৃঙ্গীমৎস্য—শিঙীমাছ। গুণ—বায়ুপ্রশামক, শ্লেষ্মপ্রকোপক, স্নিগ্ধ, কষায়-তিক্ত-রস, লঘু ও রুচ্য।

শৈলেয়ক—শৈলজ (শৈলেয়, শিলপুষ্প, বৃদ্ধ, কালানুসার্য্যক) গুণ—শীতল, হৃদ্য, লঘু, কফপিত্তনাশক; কণ্ডূ, কুষ্ঠ, অশ্মরী, দাহ, বিষদোষ অর্শ, ইত্যাদি রোগে হিতকর।

শৈবাল—শেহলা (শৈবল) গুণ—কষায়-তিক্ত-মধুর-রস, শীতল, স্নিগ্ধ, লঘু; ইহা দাহ, তৃষ্ণা, পৈত্তিকজ্বর, রক্তগতজ্বর—প্রশমন করে।

শেফালিকা—শিউলী। গুণ—কটু-তিক্ত-রস, উষ্ণবীর্য্য, বিষমজ্বরনাশক।

শোভাঞ্জন—সজিনা;—শ্যাম, শ্বেত, লোহিত ভেদে ত্রিবিধ। (শিগ্রু, তীক্ষ্ণ, গন্ধক, অক্ষীব, মোচক) গুণ—মধুর-তিক্ত-কটুরস, কটুবিপাক, তীক্ষ্ণ, উষ্ণ, লঘু, দীপক, রোচক, রুক্ষ, ক্ষার-গুণযুক্ত, বিদাহী, সংগ্রাহী, শুক্রজনক, হৃদ্য, চাক্ষুষ্য, রক্তপিত্তপ্রকোপক; ইহা বায়ু, শ্লেষ্মা, বিদ্রধি, শোথ, ক্রিমি, মেদোরোগ, অপচী, বিষ, প্লীহা, গুল্ম, গণ্ডমালা, ব্রণ রোগ নষ্ট করে।—ফল,—ডাঁটা—স্বাদুকষায়রস, পিত্তশ্লেষ্মনাশক, অগ্নিদীপক; শূলযুক্ত ক্ষয় শ্বাস গুল্মে হিতকর।

শ্যামাদিগণ—অনন্তমূল, শ্যামলতা, তেউড়ী, দন্তী, চোরকাঁচকী, লোধ্র, কমলাগুঁড়ি, পটোলমূল, রক্তলোধ্র, ইন্দ্রবারুণি, রাখালশসা, সোঁদাল, নাটাকরঞ্জা, ও ডহরকরঞ্জা, গুলঞ্চ পারুল, বিদ্ধারক, মনসাবীজ, স্বর্ণক্ষীরা—ইহারা মলভেদক; আনাহ উদররোগে উদাবর্ত্ত পীড়ায় উপকার করে।

শ্যামাক—শ্যামাধানের বীজ। গুণ—শোষক, রুক্ষ, বায়ুজনক, কফপিত্তনাশক।

শ্যামালতা—কৃষ্ণ অনন্তমূল,—সাধারণ নাম শ্যামা। (গোপী, গোপবধূ, সুগন্ধি, ফলঘণ্টিকা) গুণ—স্বাদু, স্নিগ্ধ, শুক্রজনক, গুরু, বিষঘ্ন, ত্রিদোষনাশক, ঘর্ম্মকারক, মূত্রকর, বলবর্দ্ধক, বৃষ্য, রসায়ন; ইহা অগ্নিমান্দ্য, অরুচি, শ্বাস, কাস, আমজরোগ, বিষদোষ, রক্তপ্রদর, জ্বরাতিসার, ফারঙ্গ উপদংশাদি বিষজাত বিবিধ বিকার, সর্ব্ববিধ চর্ম্মরোগ আমবাত বাতরক্ত অবৈধপারদসেবনজন্য রোগ—এই সকল ব্যাধির প্রশমন করে।

শ্যোনাক—শোনাপাটা (শোনক, নট, কটুঙ্গ, টুণ্টুক, মণ্ডূকপর্ণ, পত্রোর্ণ, শুকনাস, কুটন্নট, দীর্ঘবৃন্ত, অরলু, পৃথুশিম্ব, কটম্ভর) গুণ—কষায়-রস, অগ্নিদীপক, কটু-বিপাক, শীতল, গ্রাহী, তিক্ত, ত্রিদোষনাশক।

# ষ

ষড়ূষণ—পিপ্পলী, পিপ্পলীমূল, চই, চিতা, শুঁঠ, মরিচ—এই ষট্‌পদার্থের, সমবায়। গুণ—কটু-রস, রুচিকর, তীক্ষ্ণ, উষ্ণ, উত্তমপাচক, অগ্নিদীপক, কফনাশক, বাতপ্রশামক, পিত্তপ্রকোপক, রুক্ষ, উষ্ণ, বিষনাশক।

—

# স

সংস্বেদজ—কোঁড়কছাতা (ভূমিচ্ছত্র, শিলীন্ধ্রক,) গুণ—শীতল, দোষজনক, পিচ্ছিল, গুরু; ইহা দ্বারা বমি, অতিসার, জ্বর, শ্লৈষ্মিকরোগ উৎপন্ন হয়। যাহারা শ্বেতবর্ণ, পরিষ্কৃত স্থানে কাষ্ঠে বাঁশে গোচারণস্থানে উৎপন্ন হয়, তাহারা তত দোষ-প্রকোপক নহে।

সন্তানিকা—সর, গুণ—গুরু, শীতল, স্নিগ্ধ, বৃষ্য, বৃংহণ, তৃপ্তিজনক, বলকর, কফজনক, শুক্রোৎপাদক, বাতপ্রশামক, রক্তপিত্তনাশক।

সমুদ্রফেন—(ফেন, তিন্তীয়, অব্ধিকফ) গুণ—শোষক, নেত্রহিতকর, শীতল, কষায়, লঘু; বিষনাশে সমর্থ; ইহা কর্ণপীড়া ও কফ নষ্ট করে।

সরলকাষ্ঠ—(সরল পীতবৃক্ষ, সুরভিদারুক) গুণ—মধুর-তিক্তরস, কটুবিপাক, লঘু, স্নিগ্ধোষ্ণ; ইহা কর্ণরোগ, নেত্ররোগ, কফ, বায়ু, স্বেদ, দাহ, কাস, মূর্চ্ছা, ব্রণরোগ বিনষ্ট ও রাক্ষসভয় দূরীভূত করে।

সফরী—পুঁটীমাছ (প্রোষ্ঠী) গুণ—তিক্ত-কটু স্বাদু-রস শুক্রনাশক, বাতশ্লেষ্মনিবারক, স্নিগ্ধ, রোচক, লঘু; ইহা মুখরোগের ও কণ্ঠরোগের প্রশমন করে।—মহাসফরী— সরলপুঁটী —গুণ—তিক্ত-রস, পিত্তনাশক, কফঘ্ন, শীতল, লঘু, রুচ্য, বায়ুর অবিরোধী।

সার্জ্জিকাক্ষার—সাচিক্ষার। (কপোত, সুখবর্চ্চক) গুণ—যবক্ষারের সমগুণ—তদপেক্ষা মৃদু। ইহা গুল্মে ও শূলরোগে সবিশেষ উপকারী।

সর্পাক্ষী—সরহটী গন্ধিনী। (গাণ্ডালী, নাকুলী কপালক) গুণ—কটু-তিক্ত-রস, উষ্ণ, ক্রিমিঘ্ন, ইন্দুরসর্প-বৃশ্চিকবিষনাশক। ব্রণে প্রয়োগে ব্রণ বসিয়া যায়।

সর্ষপ—সরিষা (কটুকস্নেহ, তুন্তুভ, কদম্বক, সৌর, সর্ষপ, সিদ্ধার্থ) গুণ—অস্বাদে ও পাকে কটু, স্নিগ্ধ, তিক্ত, তীক্ষ্ণ, উষ্ণ, বাতশ্লেষ্মনাশক, রক্ত-পিত্তবর্দ্ধক, রুক্ষ, অগ্নিকারক; ইহা ব্রণ, কণ্ডু, কুষ্ঠ, কোষ্ঠস্থ ক্রিমি, নষ্ট করে ও গ্রহাদিদোষের শান্তি করে;—নাল—ডাঁটা—তীক্ষ্ণোষ্ণ, বমন-নিবারক, রুচিকর; ইহা বায়ু, শ্লেষ্মা, ব্রণ, কণ্ডু, দদ্রু, কুষ্ঠরোগ নষ্ট করে।—শাক—কটু-লবণ-স্বাদ, বহুপরিমাণে মলমূত্রনিঃসারক, গুরু, অম্লবিপাক, বিদাহী, উষ্ণ, রুক্ষ, ত্রিদোষনাশক, ক্ষারগুণযুক্ত তীক্ষ্ণ, স্বাদু;—ইহা নিকৃষ্ট শাক।—তৈল—দীপন, কটুবিপাক, লঘু, লেখন, উষ্ণস্পর্শ, উষ্ণ সেব্য, তীক্ষ্ণ, রক্তপিত্তদূষক; ইহা কফ মেদ, বাতার্শঃ, শিরোরোগ কর্ণরোগ, কণ্ডু, কুষ্ঠ, ক্রিমি, শ্বিত্র, কোঠ, দুষ্টব্রণ, প্রভৃতিতে উপকারী।

সহাসার—মুসব্বর (বীরাস্রাব, সহাসার, কুমারীরস-সম্ভব) গুণ—অগ্নিজনক পিত্তনিঃসারক, বলকর, বিরেচক, রজঃপ্রবর্ত্তক, গর্ভপাতক, ইহা মল রোধ, ক্রিমিরোগ, সন্ন্যাস, অপস্মার, স্ত্রীরজো-লোপ, শীতপিত্ত, শিরোরোগ শ্লৈষ্মিকজ্বর, প্লীহা, অগ্নিমান্দ্যরোগে হিতকর। ইহা অর্শোরোগ-পীড়াক্রান্ত বৃক্করোগাক্রান্ত, গর্ভবতী, ঋতুমতী, ও রক্তপ্রদরগ্রস্তা,—ইহাদিগের পক্ষে অপ্রয়োজ্য।

সামুদ্রজল—আশ্বিনমাসে সামুদ্রজল গঙ্গাজলের ন্যায়। গুণ—নির্ম্মল, নির্ব্বিষ, স্বাদু, শুক্রল, অদোষল;—অন্যদা, লবণ-প্রাচুর্য্য-হেতুক পূর্ব্বোক্ত-গুণ-সম্পন্ন নহে।

সাম্বর-লবণ—(শাকম্ভরীয়, রৌমক, গুডাখ্য) গুণ—লঘু, বলনাশক, সাতিশয় উষ্ণ, ভেদক, পিত্তজনক, তীক্ষ্ণোষ্ণ, সূক্ষ্ম, অভিষ্যন্দি, কটু বিপাক।

সারসজল—শৈলাদিরুদ্ধ নদীর সঞ্চিত জল গুণ—বলকারক, তৃষ্ণানাশক, মধুর, লঘু, সাতিশয় রোচক, রুক্ষ, মলমূত্ররোধক।

সারিবাদিগণ—অনন্তমূল যষ্টিমধু, শ্বেতচন্দন, রক্ত চন্দন, পদ্মকাষ্ঠ, গাম্ভারীফল, মৌলফুল, বেণার

মূল—ইহাদের সমবায়—পিপাসা, রক্তপিত্ত, পিত্তজ্বর, দাহ প্রশমন করে।

সালসারাদিগণ—ধুনা, পিয়ালশাল, খদির, বাব্‌লা,-গাব, রক্তলোধ্র, ভূর্জ্জপত্র, মেষশৃঙ্গী, তিনিশ-বৃক্ষ, শ্বেতচন্দন, রক্তচন্দন, শিশু, শিরীষ, আসন-বৃক্ষ, ধাওয়া, অর্জ্জুন, তাল, সেগুন, করঞ্জ, নাটাকরঞ্জ, শাল, অগুরু, কালিয়াকাষ্ঠ,—ইহাদের সমবায়;—গুণ—কুষ্ঠ, মেহ, পাণ্ডুরোগ প্রশমিত হয় এবং কফ ও মেদ শোধিত হয়।

সিন্দনাগ—গুণ—ক্ষত প্রশমনে ও ভগ্নসন্ধানে ইহার প্রয়োগ হয়।

সিদ্ধি—(ভঙ্গা, পত্রা, মাতুলানী, মাদিনী, বিজয়া, জয়া) গুণ—তিক্তরস, গ্রাহী, পাচক, লঘু, তীক্ষ্ণ, উষ্ণ, পিত্তকারক, মোহকারক, মাদক, অগ্নিবর্দ্ধক, কামোদ্দীপক, নিদ্রাজনক ও হর্ষপ্রদ; ইহা দ্বারা বহুমূত্রের অপত্রাস, বিসূচিকা, অত্যন্ত, প্রবল রক্তোনিঃসার নিবারিত হয়।

সীধু—পক্ক ইক্ষুরসজাত সীধু—পক্কসীধু অপক্ক ইক্ষু-রসজাত সীধু—শীতল সীধু। উভয় মধ্যে পক্করস সীধুশ্রেষ্ঠ। গুণ—স্বরপরিষ্কারক, অগ্নিকর, বল-বর্দ্ধক, শরীরের বর্ণকর, বাতপিত্তনাশক, হৃদ্য, স্নিগ্ধকর, রোচক; ইহা বিবন্ধ, আধ্মান, অর্শঃ, প্রমেহ, শ্লৈষ্মিক ব্যাধিতে উপকারী। শীতরস সীধু স্বল্পগুণ হইলেও, পুষ্টিকর ও বলবর্দ্ধক।

সুদর্শন—বড় কানড়ের মূলের রস। গুণ—বলকারক, স্বেদজনক, উষ্ণবীর্য্য।

সুধামুখী—শালমমিছরী। (সুধামুখী, অমৃতোত্থা, বীরকন্দ), গুণ—অগ্নিবর্দ্ধক, শুক্রজনক, বল-কর, রক্তদোষনিবারক, হৃদ্য, কামোদ্দীপক, রসায়ন, বৃষ্য, আয়ুষ্য, পুষ্টিকর।

সুরসাদিগণ—নীল সেফালিকা, শ্বেতসেফালিকা, ক্ষুদ্রপত্রতুলসী, বাবুই তুলসী, গন্ধতৃণ, বনবাবুই, রক্তুলসী, কৃষ্ণতুলসী, কালকাসুন্দা, আপাঙ্গ, কুলেখাড়া, বিড়ঙ্গ, কটফল, সুরসীবৃক্ষ, নিসীন্দা, কুক্‌সীমা, ইন্দুরকানী, বামনহাটী প্রাচীবলশাক, কাকমাচী, বিষমুষ্টিক্ষুপ বা বিষাদাড়ী—ইহাদের সমবায়;—গুণ—ক্রিমি, প্রতিশ্যায়, অরুচি, শ্বাস, কাস, প্রশমিত হয়। ব্রণ সংশোধিত হয়।

সুবাগিণী—সাল্‌সা (অমরবল্লী, বৃষ্যবল্লী, সুবাগিণী) গুণ—বলকারক, বৃষ্য, রসায়ন, মূত্রকর, স্বেদ-জনক, পুষ্টিকর, কার্শ্যনিবারক, রক্তবিশোধক, ফারঙ্গাদি-বিষজাত-বিকারনাশক।

সুবর্চ্চলা—হুড়্‌হুড়ে (আদিত্যভক্তা বরদা, বদরা সূর্য্যাবর্ত্তা, রবিপ্রীতা) গুণ—শীতল, রুক্ষ, কটুরস, মধুরবিপাক, সর, গুরু, ক্ষারগুণবিশিষ্ট, পিত্তকর নহে; ইহা বিষ্টম্ভ কফ বায়ু নষ্ট করে।

সুবাসর—(চন্দ্রশূর, চন্দ্রিকা, চর্ম্মহন্ত্রী, পশুমেহন-কারিকা, নন্দিনী, কারবী, ভদ্রা, বাসপুষ্প) গুণ—হিক্কা, বাতশ্লেষ্মা, অতিসার, বাতরক্তরোগে হিতকর, সাধারণতঃ বলপ্রদ পুষ্টিকর।

সূক্ষ্মপত্রী—সূক্ষ্ম জটামাংসী (আকাশমাংসী, শেবালী, নিরালম্ব, খসম্ভব, অগ্রমাংসী, গৌরী, পর্ব্বতবাসিনী) গুণ—শীতবীর্য্য, শোথনিবারক, ক্ষতনাশক, বিষঘ্ন।

সেব—সেউফল, (মুষ্টিপ্রমাণ, বসর, সেব, সিবিতিকা-ফল) গুণ—বায়ুপিত্তনাশক, পুষ্টিকর, কফ-পিত্তনাশক, পুষ্টিকর, কফজনক। মধুরাস্বাদ মধুরবিপাক, শীতল, রুচিকর, শুক্রজনক।

সেবতী—সেঁউতী (শতপত্রী, তরুণী, কর্ণিকা, চারুকেশরা, মহাকুমারী, গন্ধাঢ্যা, লাক্ষাপুষ্পা, অতিমঞ্জুলা) গুণ—শীতল, হৃদ্য, গ্রাহী, শুক্র-জনক, লঘু, ত্রিদোষনাশক, রক্তবিশোধক, বর্ণ্য, তিক্তরস, কটু, পাচক।

সৈন্ধব লবণ—(শীতশিব, মণিমন্থ, সিন্ধুজ) গুণ—স্বাদু, অগ্নিদীপক, পাচক, লঘু, স্নিগ্ধ, রোচক, শীতল, বসকর, সূক্ষ্ম, চক্ষুর্হিতকর, দোষনাশক।

সোমরাজী—(অবল্গুজী, বাকুচী, সোমরাজী, সুপর্ণিকা, শশিলেখা, কৃষ্ণফলা, সোমা, পূতিফলা, সোমবল্লী, কালমেষী, কুষ্ঠঘ্না) গুণ—মধুর-তিক্ত-রস, পাকে কটু, রসায়ন, বিষ্টম্ভনাশক, শীতল, রোচক, সর, শ্লেষ্মনাশক, রক্তপিত্তনাশক, রুক্ষ, হৃদ্য; ইহা শ্বাস, কুষ্ঠ, মেহ, স্বর, ক্রিমি নষ্ট করে। ফল—পিত্তজনক, কেশহিতকর ত্বকের উপকারক, কটুরস, ইহা শুক্র কফ, বায়ু, বমি, শ্বাস, কাস, শোথ, আম, পাণ্ডুরোগ নষ্ট করে।

সোমলতা—(সোমবল্লী, সোমক্ষীরী, দ্বিজপ্রিয়া) গুণ—তিক্তকটুরস, ত্রিদোষনাশক, রসায়ন।

স্থলপদ্ম—(পদ্মচারিণী, তিক্তরস, অব্যথা, পদ্মা,

শারদা ) গুণ—অনুষ্ণ, কটু-তিক্ত-কষায়-রস, বাতশ্লেষ্মনাশক ; ইহা মূত্রকৃচ্ছ্র, অশ্মরী, শূল, শ্বাস, কাস, বিষদোষের প্রশমন করে।

শ্যোনেয়ক—গ্রন্থিপর্ণের প্রকারভেদ—মুনের । ( বর্হিবর্হ, শুকবর্হ, কুক্কুর, শীর্ণরোম, শুক্‌, শুকপুষ্প, শুকচ্ছদ, ) গুণ—কটু-স্বাদু-তিক্তরস, স্নিগ্ধ, ত্রিদোষনাশক, মেধাবর্দ্ধক, শুক্রজনক, রুচিকর, রাক্ষসনাশক, ক্রিমিহর ; ইহা জ্বর, কুষ্ঠ, রক্তদোষ, তৃষ্ণা, দাহ, দৌর্গন্ধ্য, তিলাকালক রোগে ব্যবহার্য্য।

স্বর্ণপত্রিকা—সোনামুখী (কল্যাণী, হেমপত্রী রেচনী,, স্বর্ণপত্রিকা) গুণ—মলরোধক, অগ্নিমান্দ্য, যকৃৎ-প্লীহবৃদ্ধি, মলবদ্ধতা, অজীর্ণ, বিষমজ্বর, কামলা, পাণ্ডুরোগে ইহা হিতকরী।

স্বর্ণবল্লী—স্বর্ণক্ষীকই , ( রক্তফলা, কষায়, কাকবল্লরী ) গুণ—ত্রিদোষনাশক, স্তনে দুগ্ধজনক ; ইহার প্রয়োগে শিরঃপীড়ার উপশম হয়।

স্বল্পপঞ্চমূল—গোক্ষুর, কণ্টকারী, বৃহতী, চাকুলে, শালপানী,—ইহাদের সমবায় ; গুণ—কষায়-তিক্ত-মধুর-রস ; ইহাদের সমবায় পিত্তের শান্তি, দেহের পুষ্টি, বলবৃদ্ধি করে।

স্রাবিকা—ধন্বজিরা (সর্ষপী, পাটলা, রৌদ্রী, ধন্বজা) গুণ—রজঃপ্রবর্ত্তক, মৃতগর্ভাকর্ষক, গর্ভপাতজন্য রক্তস্রাবরোধক, রক্তবমননিবারক, রক্তমূত্রাদি প্রশামক, শ্বেতপ্রদর, পক্ষাঘাত, শ্বেতপ্রদর, শুক্রমেহরোগে হিতকর। মাত্রাধিক্যে বিষক্রিয়া করে।

---

## হ

হংসপদী—(হংসপদী, কীটমাতা, ত্রিপাদিকা) গুণ—গুরু, শীতল, রক্তদোষ, বিষদোষ, ব্রণ, বিসর্প, দাহ, অতিসার, লূতাবিষজন্য ক্ষত, ভূতাবেশ, অগ্নিরোহিণী রোগে হিতকর।

হবুষা—দ্বিবিধ—প্রথম ফল মৎস্যসদৃশ বিস্রগন্ধি, অপর প্রকার অশ্বত্থফলের ন্যায় মৎস্যগন্ধি। প্রথমোক্ত ফল ( হবুষা বপুষা, বিস্রা, ) দ্বিতীয় প্রকার ফল ( অশ্বত্থফলা, মৎস্যগন্ধা, প্লীহহন্ত্রী বিষঘ্নী, ধাংক্ষনাশিনী ) গুণ—অগ্নিদীপক, তিক্ত, মৃদু, উষ্ণ, কষায়, গুরু ; ইহা পিত্ত, উদররোগ, বায়ু, অর্শঃ, গ্রহণী, গুল্ম, শূলরোগ, নষ্ট করে।—ইহার পরিবর্ত্তে চই ব্যবহার পূর্ব্বাচার্য্য-প্রসিদ্ধ।

হরিণ—গুণ—মাংস—শীতল, মলমূত্ররোধক, অগ্নিকারক, লঘু, মধুররস, মধুরবিপাক, সুগন্ধি ও সান্নিপাতনাশক।

হরিদ্রা—হলুদ ( কাঞ্চনী পীতা, বরবর্ণিনী, ক্রিমিঘ্নী, হলদী, যোষিৎপ্রিয়া, হট্টবিলাসিনী, নিশাবাচক শব্দসমূহ ) গুণ—কটু, তিক্ত, রুক্ষ, উষ্ণ, বর্ণকর, ইহা দ্বারা কফ পিত্ত ত্বগ্দোষ মেহ রক্তদোষ শোথ পাণ্ডু ব্রণ নষ্ট হয়।—ইহার অপরভেদ—বনহরিদ্রা ও আমগন্ধি হরিদ্রা। বন হরিদ্রার কন্দ বা মূল কুষ্ঠ ও বাতরক্ত রোগে হিতকর। আমগন্ধ হরিদ্রা বা আমআদা—শীতল, বায়ুনাশক, পিত্তনাশক, মধুর, তিক্ত ও কণ্ডুনাশক।

হরিদ্রাদিগণ—হরিদ্রা, দারুহরিদ্রা, চাকুলে ইন্দ্রযব, যষ্টিমধু,—ইহাদের সমবায় স্তন্যবিশোধক, আমাতিসারপ্রশামক, দোষপরিপাচক।

হরীতকী—(অভয়া পথ্যা কায়স্থা, পূতনা, অমৃতা, হৈমবতী অব্যথা, চেতকী, শ্রেয়সী, শিবা, বয়ঃস্থা, বিজয়া, জীবন্তী রোহিণী) ইহা গুণানুসারে আকার-প্রকার-ভেদে সপ্তবিধ। যথা যাহার ডিম্বাকৃতি গোল তাহার নাম বিজয়া, সম্পূর্ণগোল রোহিণী, সূক্ষ্মাস্থি—ছোট আটী বিশিষ্টা পূতনা, মাংসল অমৃতা, পঞ্চরেখাবিশিষ্টা অভয়া, স্বর্ণবর্ণা জীবন্তী, ক্ষুদ্রা কৃষ্ণবর্ণা চেতকী। বিজয়া সকল রোগে প্রযোজ্য, রোহিণী ব্রণরোপণে, পূতনা প্রলেপনে, অমৃতা শোধনে, চক্ষুরোগে অভয়া, জীবন্তী সর্ব্বরোগনাশনে, চূর্ণপ্রয়োগে চেতকী ব্যবহার্য্য। ইহা সপ্তরসবিশিষ্ট ; তন্মধ্যে লবণ রস বিশিষ্ট হরীতকী শ্রেষ্ঠ। গুণ—রুক্ষ, উষ্ণ, অগ্নিদীপক, স্মৃতিশক্তিবর্দ্ধক, মধুরবিপাক, রসায়ন, নেত্রহিতকর, লঘু, আয়ুর্বর্দ্ধক, বলকারক অনুলোমক ; ইহা শ্বাস, কাস, প্রমেহ, অর্শঃ, কুষ্ঠ, শোথ, উদররোগে ক্রিমি, স্বরদোষ, গ্রহণী, মল বিবন্ধ, বিষমজ্বর, গুল্ম, আমাশয়, ব্রণ, বমন, হিক্কা, কণ্ডু, হৃদ্রোগ, কামলা, শূল, আনাহ, প্লীহা, যকৃৎ,

অশ্মরী, মূত্রকৃচ্ছ্র, মূত্রাঘাত নষ্ট করে। ইহাদের মজ্জায় মিষ্টরস, স্নায়ুতে অম্লরস, বৃন্তে তিক্তরস, অস্থিতে কষায়-রস বিদ্যমান। নূতন—স্নিগ্ধ, গোলাকার গুরু, নিমগ্ন হয়, একপ হরীতকী প্রশস্ত—অতীব গুণকর; ভোজনের সহিত ইহা সেবন করিলে, বুদ্ধি বল ও ইন্দ্রিয় প্রবল হয়। পিত্ত কফ ও বায়ু নির্মূল হয়। নিয়মিত মূত্র পুরীষাদির উৎসর্জন, হইয়া থাকে।

হস্তিনীদুগ্ধ—গুণ—বৃংহণ,মধুর-কষায়-রস, গুরু, বৃষ্য, বলকর, শীতল, স্নিগ্ধ, চক্ষুর স্বাস্থ্যকর ও স্থৈর্য্যকারক।

হস্তিমূত্র—গুণ—লবণস্বাদ; ইহা ক্রিমি, কুষ্ঠ, মলমূত্ররোধ, বিষজরোগ, শ্লৈষ্মিক-ব্যাধি, অর্শঃ,—এই সকল রোগে হিতকর।

হস্তিশুণ্ডি—হাতিশুঁড়া। (হস্তিনী, শুণ্ডী, ধূসরপত্রিকা) গুণ—কটু, উষ্ণ, সন্নিপাত-জ্বরনাশক।

হারীত—হারীল্ (রক্তকণ্ঠ, হরিত) গুণ—মাংস—রুক্ষ, উষ্ণ, রক্তপিত্তপ্রশামক, কফঘ্ন, ঘর্ম্মকর, স্বরবিশোধক, কিঞ্চিৎ বায়ুজনক।

হিঙ্গু—হিং (সহস্রবেধি, জতুক, বাহ্লীক, রামঠ) গুণ—উষ্ণ, পাচক, রুচিকারক, তীক্ষ্ণ, পিত্তবর্দ্ধক, বলকারক, রজঃপ্রবর্ত্তক; ইহা দ্বারা বাতশ্লেষ্মা, গুল্ম, শূল, উদররোগ, আনাহ, ক্রিমি, মূর্চ্ছা, অপস্মার রোগ নষ্ট হয়।

হিন্তাল—হেঁতাল। (স্থূলতাপ, পূগরোট, বৃহদ্দল, স্থিরপত্র, দ্বিধালেখ্য, শিরাপত্র, অস্থিরা, অজ্যুক) গুণ—মধুরাম্লস্বাদ, কফজনক, পিত্তনাশক, শৈত্যকর, বাতপ্রকোপক; ইহা দাহ, শ্রম, তৃষ্ণা নিবারণ করে।

হিলমোচিকা—হিঞ্চাশাক। (ব্রাহ্মী, শঙ্খধরা, চারী, ব্রাহ্মী) গুণ—শোথ কুষ্ঠ কফ পিত্ত নষ্ট করে।

হিজ্জল—হীজল (ইজ্জল, নিচুল, অম্বুজ) গুণ—জলবেতসের ন্যায় ইহা বিষঘ্ন।

হৈমজল—হিমসম্ভূত জল—কোয়াসার জল। গুণ—শীতল, পিত্তনাশক, বায়ুবর্দ্ধক; হিম,—শীতল, দারুণরুক্ষ ও সূক্ষ্ম; ইহা বায়ু পিত্ত কফ ত্রিদোষের কোনটীই দূষিত করে না।

# পৌরাণিক চরিতাভিধান।

## অ

অংশ—মহর্ষি কশ্যপের অদিতি গর্ভসম্ভূত পুত্র, আদিত্যগণ মধ্যে একাদশ আদিত্য।

অংশু—পুরুহোত্রের পুত্র, ভাগবতে ইহাঁর নাম আয়ুঃ।

অংশুধর—সূর্য্যবংশীয় রাজা সগরের জ্যেষ্ঠপুত্র, অসমঞ্জস; ইহাঁরই পুত্র অংশুমান্; পৌত্র মহাযশাঃ দীলিপ।

অংশুমান্—সূর্য্যবংশীয় সগররাজার পুত্র—রাজা অসমঞ্জসের—পুত্র; লোকপাল রাজা। ইনি অতীব শান্তস্বভাব; দেবরাজ ইন্দ্রের চক্রান্তে মহর্ষি কপিলের কোপানলে পূর্ব্বপুরুষগণ ভস্মীভূত হইলে, ইনি মহর্ষির তুষ্টিসাধন করিয়া, "গঙ্গাদ্বারা পিতৃপুরুষগণের উদ্ধার হইবে,"—বর গ্রহণ করেন; পরে স্বীয় পুত্রকে রাজ্যাভিষিক্ত করিয়া, গঙ্গার আনয়ন জন্য, তপস্যায় জীবনাতিপাত করেন।

অকম্পন—লঙ্কেশ্বর রাবণের সেনাপতি, রাম-যুদ্ধে ধূম্রাক্ষ নিহত হইলে, হনুমানের হস্তে হত হয়।

অকৃতব্রণ—কশ্যপবংশীয় মুনি, মহর্ষি রোমহর্ষণের শিষ্য ও ভৃগুবংশীয় জামদগ্নি রামের বন্ধু। ইনি একখানি উপসংহিতার প্রণেতা।

অকৃশাশ্ব—সূর্য্যবংশীয় রাজা সংহতাশ্বের পুত্র।

অকোপ—সূর্য্যবংশীয় রাজা দশরথের মন্ত্রী।

অক্রূর—যদুবংশসম্ভূত শ্বফল্কের ঔরসে গান্ধিনীর গর্ভে সঞ্জাত—যাদবকুলতিলক কৃষ্ণচন্দ্রের পিতৃব্য বলিয়া লোকপ্রসিদ্ধ। ইনি বলরাম কৃষ্ণকে বৃন্দাবন হইতে মথুরায় আনয়ন করিয়াছিলেন। শতধন্বা ইহাঁর নিকট স্যমন্তক রক্ষা করিয়াছিলেন। ইহাঁর অন্যনাম দানপতি।

অক্রোধন—কুরুবংশীয় মহারাজ অযুতায়ুসের পুত্র।

অক্ষ—রাবণের পুত্র; সীতান্বেষণকালে মহাবীর হনুমান্ এই রাক্ষসরাজকুমারের বিনাশসাধন করেন। ২। গরুড়ের নামবিশেষ।

অক্ষপাদ—মহর্ষি গৌতম। পুরাণকার মহর্ষি বেদব্যাস গৌতম মুনি কৃত ন্যায়শাস্ত্রের দোষ প্রকাশ করায়, মুনিবর গৌতম ক্রুদ্ধ হইয়া "চক্ষু দ্বারা ব্যাসের মুখ দর্শন করিবেন না"—ইহাতে কৃতপ্রতিজ্ঞ হইলে, মহর্ষি ব্যাস তাঁহাকে প্রসন্ন করিলে, মুনিবর স্বীয় চরণে চক্ষুর সৃষ্টি করিয়া, ব্যাসমুখ দর্শন করিয়াছিলেন; এতজ্জন্য, ইহাঁর এই অক্ষপাদ নাম।

অক্ষমালা—মহর্ষি বশিষ্ঠ-পত্নী অরুন্ধতী। গগনমণ্ডলে উত্তর দিকে সপ্তর্ষিমণ্ডল মধ্যে বশিষ্ঠ সমীপবর্ত্তিনী অরুন্ধতী দেবীর বেষ্টন করিয়া থাকেন, তজ্জন্য, অক্ষ-পরিবেষ্টিত মালা ইহাঁর আছে, বলিয়া, এই নাম প্রসিদ্ধি।

অক্ষয়কুমার—লঙ্কেশ্বর রক্ষোরাজ রাবণের মহিষী মন্দোদরীর গর্ভজাত পুত্র। হনুমান্ লঙ্কায় উপস্থিত হইয়া, যখন রাবণের প্রমোদ আরাম নষ্ট করিতে রত তখন ইনি পিতৃ কর্ত্তৃক প্রেরিত হইয়া, হনুমানের সহিত যুদ্ধে প্রবৃত্ত হন, শেষে হনুমানের হস্তে নিহত হন।

অগস্ত্য—মহর্ষি মিত্রাবরুণের ঔরসে উর্ব্বশীর গর্ভে জন্মিয়াছেন; মতান্তরে কুম্ভ হইতে উৎপন্ন। ইনি বিন্ধ্য-পর্ব্বতোপকণ্ঠে ইহাঁর আশ্রম ছিল। ইনি সূর্য্যদেবের শিষ্য এবং আয়ুর্ব্বেদবিৎ ছিলেন,

ইহাঁর রচিত আয়ুর্ব্বেদগ্রন্থ দ্বৈধনির্ণয়তন্ত্র নামে প্রসিদ্ধ। ইনি মেষবেশধারী বাতাপি নামক দৈত্যকে ভক্ষণ করিয়া, পরিপাক করিয়াছিলেন; ইহাঁর মহাবীর হনুমানের ন্যায় তীব্র পরিপাক শক্তি আছে বলিয়া, অগ্নিমারুতি নামে ইনি প্রসিদ্ধ হইয়াছিলেন। অবশেষে ইল্বলও ইহাঁর তেজে বিনষ্ট হয়। ইনি তাড়কাস্বামী সুন্দেরও বিনাশসাধন করেন। অরণ্যবাস-কালে রামচন্দ্র-ইহাঁর নিকট হইতে সুমহৎ ধনুঃ অক্ষয়-তূণীরদ্বয় অসি ও ব্রহ্মাস্ত্র লাভ করিয়াছিলেন, বিন্ধ্যাচলের অতিবর্দ্ধনে সূর্য্যাদিগ্রহগণের গতিরোধের আশঙ্কা ঘটায়, ভাদ্রমাসের প্রথম দিনে ইনি কৌশলে রোধ করেন। বিন্ধ্যসমীপে উপনীত হইলে, যেমন গিরিবর ইহাঁর প্রণতি জন্য দণ্ডবৎ পতিত হন, অমনই ইনি "যাবৎ আমি দক্ষিণ দিক্ হইতে না আসি, তাবৎ তুমি এই অবস্থায় থাক।"—বলিয়া প্রস্থান করেন; মহর্ষি অগস্ত্যের আগমন প্রতীক্ষা করিতে সময়বদ্ধ করিয়া, প্রস্থান করায়, বিন্ধ্যের স্তম্ভন হইয়াছিল। ইনি সমুদ্র পান করিয়াছিলেন। পিতৃপুরুষগণ একটী বেণাস্তূপ-ধারণে দোদুল্যমান দেখিয়া, তাঁহাদিগের তুষ্টিকল্পে বংশক্রম-বৃদ্ধি-কামনায় বিদর্ভকুমারী লোপমুদ্রাকে বিবাহ করেন; ইনি মহারাজ নহুষের সর্পত্ব-প্রাপ্তি ও পুনরুদ্ধারের কারণ। দাক্ষিণাত্যের কুঞ্জর পর্ব্বতে ইহাঁর আশ্রম। দ্রাবিড়ীয়মতে ইনি সাহিত্য ও বিজ্ঞানের বিধাতা। পাশ্চাত্য পণ্ডিতগণের মতে ইনি খৃষ্টীয় সপ্তম শতাব্দীর পূর্ব্বে বর্ত্তমান ছিলেন। আরও অনেকে বলেন, ইনি খর্ব্বাকৃতি ছিলেন, দাক্ষিণাত্যে সভ্যতার প্রবর্ত্তনা করেন; যোগবলে দেহত্যাগ করিয়া, নক্ষত্রলোক লাভ করেন। ইহাঁর পাশ্চাত্য পণ্ডিতগণ দত্ত নাম (Conopus).

অগ্নায়ী—অগ্নিপত্নী স্বাহা।

অগ্নি—ইহাঁর মহর্ষি কশ্যপের ঔরসে অদিতির গর্ভে জন্ম। বেদমতে ইনি ব্রহ্মমুখজাত। মহাভারতে ধর্ম্মের ঔরসে বসুভার্য্যার গর্ভে উৎপন্ন, দক্ষকন্যা স্বাহা ইহার পত্নী। ইনি পঞ্চভূতান্তর্গত তেজের রূপান্তর। ইনি পিতৃলোকপতি। ইহাঁর শরীর রক্তবর্ণ, কেশ ও চক্ষু পিঙ্গলবর্ণ, দেহ স্থূল—উদর বিশাল, হস্তে শক্তি ও অক্ষসূত্র বাহন ছাগ, চতুর্হস্ত, সপ্তচক্ররথ ও রক্তবাহন। মতান্তরে অগ্নি তিন প্রকার;—দক্ষিণ, গার্হপত্য ও আহবনীয়। ইহাঁর তিন পুত্র;—পাবক, পবমান, শুচি। বেদে অগ্নিকে দেবদূত বলা হইয়াছে। ইহাঁর রেতঃ সুবর্ণ। খাণ্ডববন-দাহনকালে কৃষ্ণ ও অর্জ্জুনের সাহায্যে ইহাঁর তেজোবৃদ্ধি হয়। হিন্দুদিগের প্রতি কর্ম্মে অগ্নি প্রত্যক্ষ দেবতা। জাতকর্ম্ম হইতে বিবাহ ও মৃত্যু পর্য্যন্ত প্রত্যেক কর্ম্মে ইহাঁর আবাহন উদ্বোধন ও তাহাতে হোম কর্ম্মাদি সাধন করিতে হয়। ইনি দেবতাদিগের মুখস্বরূপ। ইহাঁর নাম বহ্নি, অনল, পাবক, বৈশ্বানর, অগ্নহস্ত, ধূমকেতু, হুতাশ, হুতভুক্, শুচি, শুক্র, রোহিতাশ্ব, ছাগরথ, জাতবেদা, সপ্তজিহ্ব, তোমরধর।

অগ্নিকুমার—কার্ত্তিকেয়।

অগ্নিজিহ্ব—বরাহ অবতার।

অগ্নিবাহু—স্বম্ভুরাজ প্রিয়ব্রতের ঔরসে কাম্যার গর্ভসম্ভূত সন্তান। ইনি চিরজীবন ব্রহ্মচারী ছিলেন।

অগ্নিভূ—কার্ত্তিক।

অগ্নিমাঠর—বাস্কলি-শিষ্য ঋগ্বেদাধ্যাপক।

অগ্নিমারুতি—মেষবেশধারী বাতাপি রাক্ষসকে খাইয়া মহাবীর হনুমানের ন্যায় জঠরাগ্নিতেজে পরিপাক করিয়াছিলেন বলিয়া, মহর্ষি অগস্ত্যের নামান্তর।

অগ্নিমিত্র—মহারাজ পুষ্পমিত্রের পুত্র—বিদিশা-রাজ্যের অধিপতি।

অগ্নিবর্ণ—১ সূর্য্যবংশীয় অযোধ্যাপতি রামচন্দ্রের পুত্র মহারাজ কুশের পৌত্র। ২ অপরন্তঃ মহারাজ সুদর্শনের পুত্র, ইহাঁর সাতিশয় ইন্দ্রিয়পরতা দোষে যক্ষ্মারোগে অকাল মৃত্যু ঘটে।

অগ্নিবেশ—আত্রেয় মুনির শিষ্য আয়ুর্ব্বেদবক্তা ঋষি।

অগ্নিবেশ্য—অগ্নিপুত্র ধনুর্ব্বেদবিৎ ঋষি। মহাভারতে কথিত আছে, ইনি স্বীয় শিষ্য দ্রোণাচার্য্যের প্রতি প্রসন্ন হইয়া আগ্নেয়াস্ত্র প্রদান করেন।

অগ্নিশর্ম্মা—ঋষিবিশেষ।

অগ্নিষ্টুব্—প্রজাপতি বৈরাজের ঔরসে নড়্বলার গর্ভসম্ভূত সপ্তমপুত্র।

অগ্নিষ্টোম—মনু চাক্ষুষের ঔরসে নবলাগর্ভসম্ভূত বিখ্যাত ঋষি।

× অগ্নিষ্বাত্ত—মরীচির পুত্র, প্রথম পিতৃগণ; ইহাঁরা চন্দ্রলোকবাসী ও অনগ্নি।

অগ্নীধ্র—জম্বুদ্বীপাধিপতি প্রিয়ব্রত রাজার ঔরসে কাম্যার গর্ভজাত জ্যেষ্ঠপুত্র। ইনি জম্বুদ্বীপের রাজা হইয়াছিলেন; পুত্র কামনায় মন্দর-পর্ব্বতে তপস্যাদ্বারা ব্রহ্মার তুষ্টিসাধন করায়, পূর্ব্বচিত্তী-নাম্নী অপ্সরার সহিত বিবাহবিধান করেন। ইহাঁর গর্ভে নাভি, কিম্পুরুষ, হরি, ইলাবৃত, রম্যক, হিরণ্ময়, কুরুভদ্র ও কেতুমালের জন্ম হয়। ইহাঁরা ভারতবর্ষকে নববর্ষে বিভাগ বিভাগ করেন।

অঘ—কংসানুচর অসুরবিশেষ। বকাসুর ও পুতনার কনিষ্ঠভ্রাতা কৃষ্ণবিনাশের জন্য কংসকর্ত্তৃক নন্দালয়ে প্রেরিত হয়; সে মায়াদ্বারা বৃহৎ অজগর মূর্ত্তি ধারণ করিয়া, মুখব্যাদানপূর্ব্বক পথে শয়ন করিয়া রহিল। পর্ব্বতগুহাবোধে কৃষ্ণ-সহচর গোপালগণ তাহার মুখবিবরে প্রবেশ করিয়া, স্বীয় দেহের এতই বিস্তার করিতে লাগিলেন, যে তাহাতেই অঘাসুরের প্রাণবায়ুর নিরোধ হওয়ায়, মস্তক বিদীর্ণ হইয়া নিঃশেষ হইল, এবং অনুচর গোপালগণ সহিত কৃষ্ণ তৎক্ষণাৎ বহির্গত হইয়া পড়িলেন।

অঘমর্ষণ—বেদোক্ত ঋষি।

অঘোর—মহাদেব।

অঙ্গ—১। অসুরবংশোদ্ভব বলির পত্নীর গর্ভে মহর্ষি দীর্ঘতমার ঔরসে ক্ষেত্রজ পুত্র। ইনি অঙ্গদেশ স্থাপনা করেন;—ইহা গঙ্গাসরযূ সঙ্গম হইতে পূর্ব্ব দিকে বিস্তৃত;—বর্ত্তমান ভাগলপুর রাজধানী চম্পা। ২। সূর্য্যবংশীয় উরু রাজার আগ্নেয়ী-গর্ভসম্ভূত পুত্র; ইহাঁর আবার সুনীতির গর্ভে মহারাজ বেণের জন্ম হয়। দুর্য্যোধন সখা কর্ণকে অঙ্গরাজ্যের সিংহাসনে প্রতিষ্ঠিত করিয়াছিলেন।

অঙ্গদ—বানররাজ বালির-সহধর্ম্মিণী তারার গর্ভজাত পুত্র। রামায়ণে রামচন্দ্রের বানর-চমুর এক জন প্রসিদ্ধ বীর। ২। সূর্য্যবংশীয় মহারাজ রামচন্দ্রের ভ্রাতা লক্ষ্মণের উর্ম্মিলা গর্ভসম্ভূত পুত্র। ইনি হিমাদ্রিপ্রদেশে রাজত্ব করিতেন; তাঁহার রাজত্বের নাম আঙ্গদী। ৩। কৃষ্ণভ্রাতা গদের বৃহতী-গর্ভসম্ভূত পুত্র।

অঙ্গদা—দক্ষিণ দিক্‌হস্তীর পত্নী।

অঙ্গারপর্ণ—গন্ধর্ব্বরাজ চিত্ররথ, ইনি ইন্দ্রের সারথিরূপে রথ চালনায় সৌকার্য্য দেখাইয়া, চিত্ররথ নাম লাভ করেন।

অঙ্গিরা—ব্রহ্মার মানসপুত্র, প্রজাপতিবিশেষ, ইনি সপ্তর্ষিমণ্ডলের অন্যতম। ইহাঁর পত্নীর নাম শ্রদ্ধা। ইহাঁর গর্ভে রাকা প্রভৃতি কন্যা চতুষ্টয় এবং বৃহস্পতি ও উতথ্য নামে পুত্রদ্বয় জন্মে। ইনি অঙ্গিরাসংহিতার রচয়িতা।

অজ—সূর্য্যবংশীয় মহারাজ রঘুর পুত্র। বাল্মীকির মতে ইনি মহারাজ নাভাগের পুত্র। বিদর্ভরাজ-কন্যা ইন্দুমতীর স্বয়ম্বর উপস্থিত হইলে, ইনি সসৈন্যে বিদর্ভ-নগরাভিমুখে যাত্রা করেন; ইনি নর্ম্মদা-নদীতীরে শাপগ্রস্ত হস্তিরূপী গন্ধর্ব্ব প্রিয়ংবদের উদ্ধার করিলে, তিনি ইহাঁকে সম্মোহন শর প্রদান করেন। স্বয়ম্বর-সভায় ইন্দুমতী ইহাঁকে মাল্য প্রদান করিলে, ইনি ইন্দুমতীর পাণিগ্রহণ করিয়া, যখন অযোধ্যাভিমুখে গমন করেন, তৎকালে অপরাপর নৃপতি ইহাঁর সহিত সমরে প্রবৃত্ত হন। ইনি তাঁহাদিগকে সম্মোহন শরে পরাস্ত করেন। ইনি প্রবলপ্রতাপ নরপতি ছিলেন। ইনি যে স্থানে যজ্ঞে অভিষিক্ত হন, তাহার নাম হইয়াছিল, অজমীঢ়। নারদ-বীণাচ্যুত আকাশ হইতে পতিত মালের আঘাতে ইহাঁর পত্নীর অকাল মৃত্যু ঘটায়, শিশু পুত্র দশরথকে সিংহাসনে অধিষ্ঠিত রাখিয়া, দেহত্যাগ করেন।

অজমীঢ়—চন্দ্রবংশীয় রাজা বিকুণ্ঠের মহিষী সুদেবার গর্ভজাত পুত্র। ইনি বহু যজ্ঞসাধনে যশস্বী হইয়াছিলেন। ২ চন্দ্রবংশীয় রাজা হস্তীর পুত্র; ইহাঁর পত্নী কেশিনী বা ধূমিনী পুত্রের নাম কণ্ব সম্বরণ। ৩ সুহোত্র-রাজকুমার।

অজাতশত্রু—১ মহারাজ যুধিষ্ঠির কাহারও দ্বেষ করিতেন না বলিয়া, তাঁহার কেহই শত্রু জন্মান নাই; তাই তাঁহার নাম অজাতশত্রু। ২ মগধের রাজা বিম্বিসারের পুত্র; ইনি ২৫।২৬ বৎসর মগধে রাজত্ব করেন।

অজামিল,—কান্যকুব্জদেশীয় ব্রাহ্মণ-সন্তান। ইনি আত্মীয় স্বজন ত্যাগ করিয়া একটী হীনজাতীয়া গণিকায় প্রসক্ত হন; গণিকা-তোষণার্থক তাঁহাকে চৌর্য্যাবলম্বনে অর্থোপার্জ্জন ও জীবিকা-র্জ্জন করিতে হইত। এই গণিকাগর্ভে তাঁহার ৯টী পুত্র হয়; এই পুত্রগণের মধ্যে সর্ব্ব কনিষ্ঠের নাম নারায়ণ। মৃত্যুকালে এই নারায়ণকে ডাকিতে ডাকিতে নাম-মাহাত্ম্যে ইহাঁর বিষ্ণুলোক প্রাপ্তি হয়।

অজিত—১ স্বারোচিষ মন্বন্তরে বিষ্ণুর নাম অজিত; স্বায়ম্ভুব মন্বন্তরে ইহাঁর নাম যজ্ঞ; ইনি রুচির পত্নী আকুতির গর্ভে জন্ম গ্রহণ করেন। ২ জয়-নামক দেবগণ ব্রহ্মশাপে অজিতগণ নামে জন্ম গ্রহণ করেন।

অজিন—নরপতি-বিশেষ; পৃথুবংশীয় হবির্দ্ধানের ঔরসে হিষণার গর্ভজাত পুত্র।

অজীগর্ত্ত—শুনঃশেপের পিতা বৈদিক ঋষিবিশেষ। রামায়ণে শুনঃশেপের পিতা ঋচিক।

অজৈকপাদ—রুদ্রবিশেষ।

অঞ্জক—বিপ্রচিত্তির ঔরসে সিংহিকা-গর্ভসম্ভূত অতিমহাবলপরাক্রান্ত দানব।

অঞ্জন—১ পশ্চিমদিকের দিগ্‌গজ। ২ কাশীরাজ কুশধ্বজের বংশজাত কুনি বা শকুনির পুত্র।

অঞ্জনা—কেশরী বানরের পত্নী বীরাঙ্গনা অঞ্জনার গর্ভে পবনের ঔরসে হনুমানের জন্ম হয়।

অনামাণ্ডব্য—জনৈক মুনি। ইনি স্বীয় আশ্রম-দ্বারস্থ বৃক্ষমূলে উপবেশন করিয়া, মৌনাবলম্বনে তপোরত থাকিতেন। এক দিন কয়েকজন তস্কর নগর হইতে দ্রব্যাদি হরণ করিয়া যখন পলায়ন করিতেছিল, তখন নগরপাল সন্দেহে তাহাদিগের অনুসরণ করে। তাহারা তখন অনন্যোপায় হইয়া, ইহাঁর আশ্রমে প্রবেশ করিয়া, অপহৃত দ্রব্যাদি গোপনে রাখিয়া, নিজেরা সরিয়া পড়িল। নগরপাল ও তাঁহার অনুচরগণ তথায় উপস্থিত হইয়া, ইহাঁকে তস্করদিগের বিষয় জিজ্ঞাসা করিলে, ইনি নিরুত্তর; পরে ইহাঁর আশ্রমানুসন্ধানে সেই অপহৃত দ্রব্যাদি পাইয়া, ইহাঁকে চোর অনুমান করিয়া, বাঁধিয়া রাজসমীপে উপস্থাপিত করিল। বিচারে ইহাঁর শূলের ব্যবস্থা হইলে, ইনি শূলে আরোপিত হইয়াও, জীবিত থাকিয়া, স্বশক্তির প্রকাশ করেন; রাজপুরুষগণ ইহার অবলোকনে বিস্ময় প্রকাশ করেন; পরে ইনি শূলচ্যুত হইয়া ধর্ম্মরাজ যমের নিকট উপস্থিত হইয়া, স্বীয় শূলবেধের কারণ জিজ্ঞাসা করেন। তৎপ্রত্যুত্তরে জানিলেন, ইনি বাল্যে পতঙ্গের পুচ্ছদেশে তৃণ বিদ্ধ করিয়াছিলেন বলিয়া, ইহাঁর এই দণ্ড। তখন এই ব্রহ্মর্ষি যমকে অভিসপ্ত করিয়া, মর্ত্ত্যে দাসীপুত্ররূপে অবতীর্ণ হইতে বাধ্য করেন; এবং চতুর্দ্দশ বৎসরের পূর্ব্বকৃত পাপের দণ্ডনির্দ্দেশ নিষেধ করিয়া দেন।

অতিকায়—রাবণের পুত্র—বিষ্ণুভক্ত—রামচন্দ্র বিষ্ণুরূপে অবতীর্ণ জানিয়া, তাঁহার সহিত যুদ্ধে বিরত হইয়া, লক্ষ্মণের সহিত যুদ্ধে নিহত হন।

অতিথি—মহারাজ রামচন্দ্রের পুত্র কুশের ঔরসে নাগরাজ-মহিষী কুমুদ্বতীর গর্ভসম্ভূত কুমার। ইনি বিশিষ্ট রাজনীতিজ্ঞ ছিলেন।

অতিরাত্র। ১ চাক্ষুষ মনুর নবলা গর্ভসম্ভূত পুত্র। ২ ব্রহ্মার পশ্চিম মুখ হইতে সামবেদ, জগতীচ্ছন্দ, বৈরূপ সামগণের সহিত এই যাগের উৎপত্তি হয়।

অত্রি—ইনি ব্রহ্মার মানসপুত্র, ইনি দক্ষকন্যা অনসূয়ার পাণিগ্রহণ করেন; তাঁহার গর্ভে ইহাঁর তিনপুত্র সোম, দত্তাত্রেয় ও দুর্ব্বাসাঃ। ইনি মঙ্গাক-কুলাদ্রিতে ১০০ বৎসর তপস্যা করিয়াছিলেন, ইনি বৈদিক সামগীতি-প্রণেতা। এই বৈদিক মহর্ষি বহুস্তোত্রে অগ্নি, ইন্দ্র, অশ্বিনীকুমারদ্বয় ও বিশ্বদেবগণের স্তুতি গান রচনা করিয়াছেন। ইনি একজন প্রজাপতি বলিয়া আখ্যাত। ইনি বেণরাজপুত্র পৃথুর যজ্ঞে উপস্থিত থাকিয়া, তাঁহার স্তুতিতে রাজস্তুতির কর্ত্তব্যতা প্রতিপালন করেন। ইনি অত্রিসংহিতার গ্রন্থকার; ইহাঁর মতে ত্রয়িবেদমতে অগ্নিলোক ও আশ্রমের ঐকত্ব স্বীকার করেন। চিত্রকূটদক্ষিণে অত্রি মুনির আশ্রমে রাম সীতা ও লক্ষ্মণ সহ উপস্থিত হন। ইনি উত্তর দিগ্‌দর্শক নক্ষত্রপুঞ্জের মধ্যে অন্যতম। মতান্তরে ইহাঁর নয়ন হইতে চন্দ্রের উৎপত্তি।

অথার্ব—ঋষিবিশেষ—ব্রহ্মার পুত্র, মহর্ষি কর্দ্দমের জামাতা, ইহাঁর স্ত্রীর নাম শান্তি। মহর্ষি দধিচির

পিতা। ইনি পিতা ব্রহ্মার নিকট হইতে প্রথমে ব্রহ্মবিদ্যা লাভ করেন; ইনি তাহা অঙ্গিরাকে দান করেন। অঙ্গিরা তাহা সত্যবাহকে দেন। সত্যবাহ তাহা আঙ্গিরসকে দিয়াছিলেন। ইনি অগ্নির সৃষ্টি করিয়া, যজ্ঞাদির প্রথা প্রবর্ত্তনা করেন। ইনি বরুণের নিকট হইতে একটী নিত্যবৎসা পয়স্বিনী গবী পাইয়াছিলেন; পরে বরুণ আবার সেই ধেনুর পুনর্গ্রহণের অভিলাষ প্রকাশ করিলে, ইনি বলেন, দেখ "আমারা উভয় বন্ধু ও একবংশজ।" সুতরাং এই গবীটী লইয়া বিরোধ অসম্ভব!

**অদিতি**—দক্ষ-প্রজাপতির কন্যা, মহর্ষি কশ্যপের পত্নী,—ইন্দ্রাদি দেবগণের মাতা। ইঁহারই কর্ণে সমুদ্রমন্থনোদ্ভূত কুণ্ডল শোভা পাইয়াছিল। বিষ্ণু ইঁহারই গর্ভে বামনমূর্ত্তিতে আবির্ভূত হন।

**অদীন**—সহদেব-পুত্র।

**অদৃশ্যন্তী**—শক্তি-মুনির পত্নী,—মহর্ষি পরাশরের জননী।

**অদ্ভুত**—নবম মন্বন্তরের ইন্দ্র।

**অধর্ম্ম**—ব্রহ্মার মানসপুত্র, প্রজাপতিবিশেষ। ইঁহার দুইপত্নী, হিংসা ও মৃষা। হিংসার গর্ভে অনৃত-নামা পুত্র, নিকৃতি-নাম্নী কন্যা। মৃষার গর্ভে দম্ভ-নামক পুত্র, মায়া-নাম্নী কন্যা। মতান্তরে ব্রহ্মার পৃষ্ঠমল হইতে ইঁহার জন্ম।

**অধিরথ**—ক্ষত্র-চন্দ্রবংশীয় সত্যভামার পুত্র; ইঁহার পত্নীর নাম রাধা। কুন্তী স্বীয় কানীন পুত্র কর্ণকে গঙ্গাজলে ভাসাইয়া দিলে, ইনি তাহার উত্তোলন ও প্রতিপালন করিয়া, কর্ণের পিতা বলিয়া বিখ্যাত হইয়াছিলেন; ইনি সারথি ছিলেন।

**অনংশা**—গোপরাজ নন্দের স্বপত্নী-গর্ভসম্ভূতা কন্যা। কৃষ্ণও ইঁহার প্রতি শ্রদ্ধাবান্ ছিলেন; প্রতি সঙ্কটেই ইঁহার পরামর্শ গ্রহণ করিতেন।

**অনঘ**—মহর্ষি বশিষ্ঠের ঊর্জাগর্ভসম্ভূত পুত্র।

**অনন্ত**—কদ্রুগর্ভসম্ভূত কশ্যপের পুত্র, বিষ্ণুর অংশ; পাতালের অধীশ্বর, শেষরূপে নাগমূর্ত্তিতে সহস্রফণাযুক্ত; অন্যথা রূপে শ্বেতবর্ণ চতুর্ভুজ,শঙ্খচক্রগদাপদ্মধারী। অনন্তব্রতে এই শেষোক্ত মূর্ত্তির আবাহন ধ্যান পূজনাদি হইয়া থাকে।

**অনমিত্র**—বৃষ্ণিবংশীয়; বৃষ্ণির পৌত্র,—সুমিত্রের পুত্র; মতান্তরে যুধিষ্ঠিরের পুত্র।

**অনবরথ**—যদুবংশীয় মধুর পুত্র।

**অনরণ্য**—সূর্য্যবংশীয় বাণের পুত্র; বিষ্ণুপুরাণমতে সম্ভূতের পুত্র, মতান্তরে ত্রসদ্দস্যুর পুত্র।

**অনল**—অষ্টবসুর ষষ্ঠ বসু।

**অনসূয়া**—বিষ্ণুপুরাণমতে প্রজাপতি দক্ষের পত্নী প্রসূতির গর্ভসম্ভূতা কন্যা, ভাগবতমতে মহর্ষি কর্দ্দমের দেবহূতিগর্ভজাতা কন্যা। ইনি মহর্ষি অত্রির পত্নী। অনসূয়া-সীতা সংবাদ রামায়ণের বিশিষ্ট নীতিপূর্ণ অংশ। অত্রিপত্নী অনুসূয়া রামমহিষী সীতাকে অঙ্গরাগ-লেপনে ও বসন-ভূষণে সুসজ্জিতা করিয়া, তাঁহার সৌন্দর্য্য বৃদ্ধি করিয়াছিলেন। ২—কণ্বমুনির আশ্রমে পালিতা শকুন্তলার সহচরী।

**অনাধৃষ্ট**—ধৃষ্টের পুত্র।

**অনাধৃষ্য**—ধৃতরাষ্ট্রের পুত্র।

**অনায়ুঃ**—দক্ষকন্যা কশ্যপপত্নী।

**অনারায়ণ**—সম্ভূতের পুত্র; রাবণ-হস্তে নিহত হন।

**অনিরুদ্ধ**—শ্রীকৃষ্ণ পৌত্র ও প্রদ্যুম্নের পুত্র। রুক্মরাজপৌত্রী সুভদ্রার পাণিগ্রহণ করেন, এবং বাণ-কন্যা উষা ইঁহাকে পতিত্বে বরণ করিতে সম্মতা হইলে, সখী চিত্রলেখা মহারাজ বাণের পুরীতে ইঁহার আনয়ন করেন। পরে বাণরাজ জানিতে পারিলে, সমর সঙ্ঘটন হয়। ইনি স্ববিক্রমে বাণসৈন্য পরাস্ত করিলে, মহারাজ বাণ ইঁহাকে ইন্দ্রজালে আবদ্ধ করেন। পরে কৃষ্ণ বলরাম ও প্রদ্যুম্ন ইঁহার উদ্ধার করেন। তদনন্তর উষা পরিগ্রহের পর দ্বারকায় প্রত্যাবর্ত্তন করেন। যদুবংশধ্বংসের সময় ইঁহার মৃত্যু হয়।

**অনিল**—১ অষ্টবসুর পঞ্চম বসু। ২ চন্দ্রবংশীয় তংসুর পুত্র; বায়ুপুরাণে ইঁহার নাম মলিন; ভাগবতে ইঁহার নাম রাভ্য; ব্রহ্মপুরাণে ধর্ম্মনেত্র, মহাভারতে ইলিন। ইঁহার মাতার নাম কালিন্দী।

**অনু**—রাজা যযাতির ঔরসে শর্ম্মিষ্ঠার গর্ভসম্ভূত চতুর্থ পুত্র। ইনি পিতৃ-কর্তৃক অভিশপ্ত হন।

**অনুমতি**—মহর্ষি অঙ্গিরার স্মৃতিগর্ভসম্ভূতা কন্যা।

**অনুরথ**—বিদর্ভরাজ কুরুবৎসের পুত্র।

অনুরাধা—জারদগবী বীথির নক্ষত্রবিশেষ; তারা-চতুষ্টয়াত্মিকা। ইহার অধিদেবতা মিত্র।

অনুবিন্দ—অবন্তীরাজ জয়সেনের মহিষী রাজাধিদেবীর গর্ভজাত পুত্র।

অনুশাল্য—কৃষ্ণদ্বেষী দৈত্য। কৃষ্ণবিনাশ বাসনায় সরোষে হস্তিনা অবরোধ করে; তাহাতে ইহার কুরুগণ সহ প্রবল যুদ্ধ হয়, সেই যুদ্ধে ভীমার্জ্জুন পরাজিত হইলে, কর্ণপুত্র বৃষকেতু ইহাকে অবরুদ্ধ করিয়া, কৃষ্ণসমীপে আনয়ন করেন। কৃষ্ণের উপদেশে যতিধর্ম্মাবলম্বনে জীবনের অবশিষ্ট ভাগ অতিবাহিত করে।

অনসূয়া—১ অত্রিমুনি-পত্নী। ২ কর্দ্দম ঋষির দেবহূতি গর্ভজাতা কন্যা।

অনুহ—বিভ্রাজ বা বিভ্রাত্রের পুত্র, ব্যাস-পৌত্রীর—শুকদেব-কন্যা—কৃত্বির পতি; ইহার পুত্রের নাম ব্রহ্মদত্ত।

অনুহ্লাদ—হিরণ্যকশিপুর জ্যেষ্ঠ পুত্র, ভক্তবর প্রহ্লাদের ভ্রাতা।

অনূরু—অরুণ।

অনৃত—অধর্ম্মের হিংসা-গর্ভসম্ভূত পুত্র। অনৃত নিজ ভগিনী নিকৃতির পাণিগ্রহণ করেন। পুত্রের নাম ভয় ও নরক; কন্যার নাম মায়া ও বেদনা।

অনেনা—১ ককুৎস্থের পুত্র; ইহার অপর নাম সুযোধন। ২ ক্ষেমারির পুত্র। ৩ আয়ুর পুত্র ইহার অপর নাম বিপাপ্মা ও বিদামা।

অন্তর্দ্ধান—১ ব্রহ্মার আকৃতিবিশেষ। ২ রাজা পৃথুর জ্যেষ্ঠ পুত্র; ইহার অপর নাম বিজিতাশ্ব ও অন্তর্দ্ধি,—ইন্দ্র হইতে অন্তর্দ্ধান হইবার শক্তি পাইয়াছিলেন বলিয়া, ইহাঁর এই নাম। ইহাঁর পত্নীর নাম শিখণ্ডিনী।

অন্তরীক্ষ—১ ত্রয়োদশ বেদবিভাগ-কর্ত্তা। ২ ইক্ষ্বাকু বংশীয় কিন্নর বা পুষ্করের পুত্র। ৩ ঋষভের পুত্র।

অন্ধ, অন্ধক—১,২ মুনি বিশেষ। ইনি এবং ইহাঁর স্ত্রী উভয়েই অন্ধ ছিলেন, ইনি বৈশ্যবর্ণ এবং ইহাঁর পত্নী শূদ্রা। মতান্তরে ইহাঁকে ব্রাহ্মণ ও ইহার পত্নীকে শূদ্রা বলা হইয়াছে। একদা ইহাঁদের একমাত্র পুত্র সিন্ধুক সরযূনদীতে জল-আনয়নার্থক কুম্ভে জলপূরণ করিয়াছিলেন; এমন সময়ে মৃগয়াসক্ত দশরথ হস্তিভ্রমে শব্দভেদি বাণে বধ করিয়া, শাপগ্রস্ত হন। পুত্রশোকাতুর অন্ধমুনি দশরথকে "তুমিও আমার ন্যায় পুত্রশোকে মরিবে"—বলিয়া প্রাণত্যাগ করেন। ২, যদুবংশীয় সাত্বতের পুত্রসপ্তকের মধ্যে চতুর্থ পুত্র; ইহাঁর মাতার নাম কৌশল্যা। ইহাঁর বংশীয়গণও অন্ধক নামে প্রসিদ্ধ। অন্ধকের পুত্রচতুষ্টয়ের নাম কুকুর, ভজমান, সম এবং কম্বলবর্হিঃ; কৃষ্ণমাতা দেবকীও এই অন্ধকবংশীয়া কন্যা। ৩, দিতিগর্ভসম্ভূত দৈত্য; অহঙ্কারে মদান্ধ ছিল বলিয়া, তাহার নাম অন্ধক ছিল। ইহাঁর উৎপাতে দেবতারা বিব্রত হইলে, নারদের আশ্রয় গ্রহণ করেন; এক দিন নারদ মন্দরপর্ব্বতস্থিত উদ্যানের পুষ্পে গ্রথিত মাল্য গলে পরিয়া, অন্ধকের নিকট উপস্থিত হইয়া, দৈত্যরাজ সেই মাল্যের পুষ্প মন্দরোদ্যানে পাওয়া যায় শুনিয়া, তথায় যাইলে, মহাদেব ইহার বিনাশ করেন।

অন্ধ্রভৃত্য—অন্ধ্রজাতীয় শিপ্রক নামা জনৈক ভৃত্য-চতুর্থ কাণ্বরাজ সুশর্ম্মার বধ সাধন করিয়া, স্বয়ং রাজা হন; তাঁহার বংশীয় ৩০ জন প্রায় ৫০০ বৎসর ধরিয়া রাজত্ব করেন। ইহাঁরা অন্ধ্রভৃত্য নামে প্রসিদ্ধ ছিল।

অন্নদা,—অন্নপূর্ণা—ভগবতীর মূর্ত্তিবিশেষ। দ্বিভুজা বামহস্তে স্বর্ণময় অন্নপাত্রধারিণী, দক্ষিণহস্তে দার্ব্বীধারিণী মহাদেবে অন্নপরিবেশনকারিণী; মতান্তরে অন্নপূর্ণা চতুর্ভুজা হস্তচতুষ্টয়ে—পদ্ম, অভয়, অঙ্কুশ, দান;—এই বিশ্বপালিকা মূর্ত্তি কাশীর বিশ্বেশ্বরের পার্শ্বস্থ মন্দিরে অবস্থিত। আমাদিগের অন্নপূর্ণার সহিত লাটিনগ্রন্থোক্ত (Anna-perena) অন্নপেরেনা দেবীর সার্ব্বাঙ্গীণ সৌসাদৃশ্য আছে।

অপচিতি—পৌর্ণমাসের কনিষ্ঠা কন্যা।

অপমূর্ত্তি—অত্রিমুনির পুত্র।

অপরাজিত—ঋষিবিশেষ।

অপর্ণা—দুর্গা। হিমালয়-গৃহে জন্মগ্রহণান্তে উমা তপশ্চর্য্যায় পর্ণ আহার পর্য্যন্ত করেন নাই, অর্থাৎ কুটিটী পর্য্যন্ত কাটেন নাই, তাই তাঁহার অপর নাম একটী অপর্ণা।

অপষ্পতি—মহারাজ উত্তানপাদের সুরীতির গর্ভসম্ভূত পুত্র।

অপ্রতিরথ—প্রতিরথ, পুরুবংশীয় রন্তিনারের পুত্র।

অবধূত—তত্ত্বদর্শী—ব্রাহ্মণ ঋষি।

অব্জযোনি—ব্রহ্মা।

অভিজ্ঞ—সূর্য্যপুত্র অশ্বিনীকুমারদ্বয়; ইহাঁরা স্বর্গ-বৈদ্য।

অভয়—ধর্ম্মের দয়াগর্ভসম্ভূত পুত্র।

অভয়া—ভগবতীর সিংহবাহিনী অষ্টভুজা মূর্ত্তি; এই মূর্ত্তিতে সুরগণকে অভয়দান করিয়াছিলেন।

অভিচৈদ্য—শিশুপাল।

অভিজিৎ—নক্ষত্রবিশেষ। তকারদ্বয়াত্মক শৃঙ্গাটকাকৃতি। ২। যদুবংশীয় চন্দনোদক দুন্দুভি বা ভবের পুত্র।

অভিমন্যু—অর্জ্জুনের সুভদ্রাগর্ভসম্ভূত পুত্র; বিরাটরাজকন্যা উত্তরার পাণিগ্রহণ করেন। ইনি পিতার নিকট ধনুর্বিদ্যাশিক্ষা করেন; পাণ্ডবগণের বনবাসকালে ইনি মাতুলালয়ে ছিলেন। ষোড়শবর্ষ-বয়ঃক্রম-কালে ভারতযুদ্ধে অসাধারণ বীরত্বে কুরুবীরগণকে স্তম্ভিত করিয়া, প্রথমদিনেই ভীষ্মের সহিত ভীষণ যুদ্ধে অনেক কুরুসৈন্য ধ্বংস করেন; ইনি ভীষ্মের রথধ্বজচ্ছেদন করিয়াছিলেন। ত্রয়োদশ দিবসে বৃক্ষারক কোশলাধিপতি বৃহদ্বল, মগধরাজপুত্র শ্বেতকেতু, অশ্বকেতু ও কুঞ্জরকেতু, দুঃশাসনপুত্র উলূক, শত্রুঞ্জয়, চন্দ্রকেতু, মহামেঘ, সুবর্চ্চা, সূর্য্যভাস, ইত্যাদি বহু বীরের বিনাশ সাধন করেন, অবশেষে দুর্য্যোধনপুত্র লক্ষ্মণকে নিহত করায়, দুর্য্যোধন ক্রুদ্ধ হইয়া, সপ্তরথির অন্যায় যুদ্ধের অনুষ্ঠান করেন। এই যুদ্ধে মহাবীর অভিমন্যু ক্ষতবিক্ষতাঙ্গ ও নিরস্ত্র হইয়া দুঃশাসন-নন্দন দ্রোষণের গদাঘাতে নিহত হন। ইনি অভিশপ্ত চন্দ্রমা বা চন্দ্রলোকের অধিষ্ঠাতা দেবতা। অতঃপর শাপমুক্ত হইয়া, চন্দ্রলোকে গমন করেন। তাঁহার উপরতির সময় পত্নী উত্তরা গর্ভবতী ছিলেন। ঐ গর্ভে পরীক্ষিতের উৎপত্তি হয়। ২। চাক্ষুষমনুর নবলাসম্ভূত পুত্র। ৩। গোপীশ্রেষ্ঠা-রাধাস্বামী আয়ানের নামান্তর।

অভিরূপ—১। শিব, ২। বিষ্ণু, ৩। কাম, ৪। চন্দ্র।

অভ্যুত্থিতাশ্ব—সূর্য্যবংশীয় শঙ্খনাভের পুত্র; ইহাঁর অন্যনাম অধ্যুষিতাশ্ব বা দূষিতাশ্ব; ভাগবতে বিধৃতি। ইনি রজোগুণবিশিষ্ট বীর পুরুষ।

অভ্রপিশাচ—রাহু।

অমর—দেবগণ, বুদ্ধদেব, বিষ্ণু শরীর হইতে বুদ্ধদেব নির্গত হইয়া, নর্ম্মদাতীরে শিখিপুচ্ছধারী হইয়া দেখা দেন;—এই মূর্ত্তি।

অমর্ষ—সূর্য্যবংশীয় সুসন্ধির পুত্র।

অমাবসু—১। চন্দ্রবংশীয় পুরোরবার পুত্র, ইনি বসু নামে অভিহিত। ২। চন্দ্রবংশীয়কুশের চতুর্থপুত্র, ইহাঁর অপর নাম কুশিক ও বসু।

অমিতধ্বজ—চন্দ্রবংশীয় ধর্ম্মধ্বজের পুত্র।

অমিত্রধ্বজ—চন্দ্রবংশী ধর্ম্মধ্বজের পুত্র।

অমিত্রজিৎ—ইক্ষ্বাকুবংশীয় সুবর্ণের পুত্র, ইহাঁর অপর নাম অমর্ষবিৎ।

অমূর্ত্তরজাঃ—অমূর্ত্তরয়াঃ— অমূর্ত্তিমান্ — পুরুবংশীয় রাজা কুশের তৃতীয় পুত্র; ইহার মাতার নাম বৈদর্ভী; ইনি ধর্ম্মারণ্য নামে নগরী স্থাপন করেন।

অমৃত—মহর্ষি কশ্যপের কপিলাগর্ভসম্ভূত পুত্র।

অমোঘা—মহর্ষি-শান্তনুর পত্নী, ইনি ব্রহ্মপুত্র নদের জননী।

অম্বরীষ—সূর্য্যবংশীয় মহারাজ নাভাগের পুত্র। ইনি পরমবৈষ্ণব ছিলেন; বিষ্ণু তাঁহার ভক্তিতে প্রীত হইয়া, সুদর্শনচক্রকে তাঁহার শরীররক্ষায় নিযুক্ত করেন। সম্বৎসরব্যাপী ব্রতোদ্‌যাপনকালে দিনত্রয় উপবাসে থাকিয়া, দান-ধ্যান-সমাপন-পূর্ব্বক পারণ করিবার পূর্ব্বে কার্ত্তিকী দ্বাদশীর ব্রত-পারণ দিনে, তাঁহার প্রাসাদে কোপনস্বভাব মহর্ষি দুর্ব্বাসা আতিথ্যগ্রহণ করিতে উপনীত হন; রাজর্ষি অম্বরীষ তাঁহার যথেষ্ট অভ্যর্থনা করিয়া, ভোজনজন্য অনুরোধ করিলেন; মহর্ষি দুর্ব্বাসা তাঁহার সম্বর্দ্ধনায় প্রীত হইয়া, স্নানাদিসমাপন করিয়া আসিতেছি বলিয়া প্রস্থান করিলেন। কিন্তু আসিতে অত্যন্ত বিলম্ব ঘটায়, অম্বরীষ পুরোহিতের পরামর্শে পারণা করিলেন; অনন্তর দুর্ব্বাসা তথায় উপস্থিত হইলেন। তিনি রাজার ভোজন ব্যাপার জানিতে পারিয়া, ক্রোধবশে স্বীয় জটা হইতে উগ্রমূর্ত্তি দেবতার সৃষ্টি করিলেন এবং তাঁহাকে অম্বরীষশিরশ্ছেদনের আদেশ করিলেন। কিন্তু

বিষ্ণুর আদেশে সুদর্শন-চক্র অম্বরীষের রক্ষক থাকায়, সুদর্শনতেজে ঐ উগ্রদেবতা ভস্মীভূত হইলে, দুর্ব্বাসার পশ্চাতে সুদর্শন ধাবিত হইল। দুর্ব্বাসা ত্রিভুবন পর্য্যটন করিয়া, কোথাও আশ্রয় না পাইয়া শেষে অম্বরীষেরই শরণাপন্ন হইয়া রক্ষা পাইলেন।—রামায়ণমতে ইনি মহারাজ শুশ্রুকের পুত্র। ইন্দ্র ইহাঁর অজ্ঞাতসারে যজ্ঞের পশু হরণ করিলে, ইনি বহু চেষ্টায় ঋচিক মুনির মধ্যম পুত্র শুনঃশেপকে বলির জন্য আনয়ন করেন। ২। পুলহনামক ব্রহ্মর্ষির পুত্র। ৩। মান্ধাতার ঔরসে বিন্দুমতীর গর্ভজাত পুত্র; ইহাঁর অপর নাম ধর্ম্মসেন। ৪। বৃষাগিররাজ পুত্র। ৫। প্রস্রুশ্রুষের পুত্র।

অম্বা—কাশীরাজের জ্যেষ্ঠা কন্যা, স্বয়ম্বর-সভা হইতে মহারথ ভীষ্ম ইহাঁর সহিত অম্বিকা ও অম্বালিকা নাম্নী ইহাঁর দুই ভগিনীর হরণ করিয়া লইয়া যান। হস্তিনায় উপনীত হইয়া ভীষ্ম শুনিলেন, যে, ইনি মনে মনে শাল্বরাজকে পতিত্বে বরণ করিয়াছেন; তখন ভীষ্ম তাঁহাকে শাল্বরাজের নিকট প্রেরণ করেন; ইনি শাল্বের নিকট উপনীতা হইলে, প্রকাশ্য সভায় অন্যকর্তৃক অপহৃতা হওয়ায়, তিনি ইহাঁর পরিগ্রহে অসম্মতি প্রকাশ করেন। ভীষ্ম যখন ইহাঁর হরণ করিয়াছেন, তখন তাঁহারই ইহাঁর পরিণয়ে অধিকার রহিয়াছে। পরে ইনি পরশুরামের শরণাগতা হইলে, পরশুরাম ইহাঁকে লইয়া, ভীষ্মের নিকট উপস্থিত হন। গুরু পরশুরামের আদেশেও ভীষ্ম ইহাঁর পরিগ্রহে সম্মত না হওয়ায়, গুরু শিষ্যে গুরুতর যুদ্ধ হয়। ত্রয়োবিংশতি-দিবসব্যাপী যুদ্ধে গুরু পরশুরাম পরাজিত হন। তখন ইনি ভীষ্ম-বধের জন্য তপশ্চর্য্যায় প্রবৃত্তা হন। ইনি কঠোর তপস্যায় মহাদেবকে সন্তুষ্ট করিলে, তাঁহার পর তুমি জন্মান্তরে দ্রুপদ-গৃহে ক্লীবরূপে জন্মগ্রহণকরিয়া, ভীষ্মের বিনাশসাধন করিতে সমর্থ হইবে। পরে অম্বা অগ্নিতে আত্মবিসর্জ্জন করেন, মহাদেবের বরে পরজন্মে দ্রুপদ-পুত্র শিখণ্ডী মূর্ত্তিতে অবতীর্ণ হইয়া, ভীষ্ম-বধের কারণ হইয়াছিলেন। ২। পার্ব্বতী বিশ্বজননী বলিয়া, জননী বাচিকা অম্বা তাঁহার নামান্তর। অবরল্লী পর্ব্বতে অম্বা ভবানীর মন্দির।

অম্বালিকা—কাশীরাজের কনিষ্ঠা কন্যা। বীরবর ভীষ্ম স্বয়ম্বর-সভা হইতে বলপূর্ব্বক ইহাঁর হরণ করিয়া বিচিত্রবীর্য্যের সহিত বিবাহ দেন। ব্যাসের ঔরসে ইহাঁর গর্ভে মহারাজ পাণ্ডুর জন্ম হয়।

অম্বিকা—কাশীরাজের মধ্যমা কন্যা; বীরবর ভীষ্ম স্বয়ম্বর সভা হইতে ইহাঁর হরণ করিয়া, বিচিত্রবীর্য্যের সহিত বিবাহ দেন। ইহাঁর গর্ভে মহর্ষি ব্যাসের ঔরসে ধৃতরাষ্ট্রের জন্ম হয়। ২। দুর্গার নামান্তর। শুম্ভ-নিশুম্ভ-প্রপীড়িত দেবগণ ভগবতীর আরাধনায় প্রবৃত্ত হন। তিনি তাঁহাদিগের প্রতি সুপ্রসন্না হইয়া, শুম্ভ-নিশুম্ভবধের জন্য ষোড়শী রূপবতী হইয়া হিমালয়ে ভ্রমণ করেন। তথায় শুম্ভ ও তাঁহার ভ্রাতা ইহাঁর আনয়নে সঙ্কল্প করেন। তাহাতে যুদ্ধ সংঘটন হয়; তখন দেবগণকে অভয়দানজন্য ভগবতী দুর্গার শরীর-কোষ হইতে কৌষিকী উদ্ভূতা হন। তাঁহারই নামান্তর অম্বিকা; এবং দেবগণকে অভয়দান করিয়াছিলেন বলিয়া, অভয়া। ইনি ভিন্ন ভিন্ন রূপ পরিগ্রহ করিয়া, দৈত্যগণের বিনাশসাধন করেন। ইনি উগ্ররেতোনামক রুদ্রের পত্নী। ৩। চঞ্চলা জগতী; ইনি রুদ্রের ভগিনী। যজুর্ব্বেদ-সংহিতা।

অযুতজিৎ—যদুবংশীয় ভজমানের কনিষ্ঠ পুত্র।

অযুতনারী—চন্দ্রবংশীয় রাজা মহাভৌমের পুত্র।

অযুতায়ু—কুরুবংশীয় জয়সেনের পুত্র, অক্রোধনের পিতা। ২। মগধবংশীয় শ্রুতবানের পুত্র।

অযুতাশ্ব—সূর্য্যবংশীয় সিন্ধুদ্বীপের পুত্র ও রাজর্ষি অম্বরীষের পৌত্র।

অয়োমুখ—মহর্ষি কশ্যপের দনুর গর্ভজাত পুত্র।

অয়োমুখী—ক্রৌঞ্চারণ্যবাসিনী রাক্ষসী; যখন রামচন্দ্র ও লক্ষ্মণ সীতার অন্বেষণ করিতে ঐ বনে গিয়াছিলেন, সেই সময় এই রাক্ষসী লক্ষ্মণকে পতিরূপে গ্রহণ করিতে ইচ্ছা প্রকাশ করায়, লক্ষ্মণ ইহাঁর নাসাকর্ণচ্ছেদ করেন।

অরিপু—নলের পুত্র, যদুর পৌত্র, যযাতির প্রপৌত্র।

অরিমর্দ্দন—১ পাণ্ডববীর অর্জ্জুন শত্রুপরাজয়ে সমর্থ ছিলেন বলিয়া, মহারথ অরিমর্দ্দন নামে

প্রসিদ্ধ। ২ কৃষ্ণের নামান্তর। ৩ শ্বফল্কের ঔরসে গান্ধিনীর গর্ভে জাত অক্রূরের সহোদর।

অরিষ্ট—১ বৈবস্বত মনুর পুত্র নাভাগ। ২ বলির পুত্র বৃষভাসুব; কৃষ্ণ-সংহার-জন্য, কংস-কর্ত্তৃক বৃন্দাবনে প্রেরিত হইলে, কৃষ্ণ-কর্ত্তৃক নিহত হয়।

অরিষ্টকর্ম্মা—অন্ধ্রভৃত্য-বংশীয় পটুমানেব পুত্র; ইহাঁর অন্য নাম অরিষ্টকর্ণি।

অরিষ্টনেমী—১। যক্ষ,—একটী প্রগ্রহ,—পৌষমাসে সূর্য্যের চক্রাশ্বসংক্রান্ত বল্গা সংযত করে। ২। প্রজাপতি বিশেষ,—ইনি দক্ষের চারিটী কন্যাব পাণিগ্রহণ করেন; তাঁহাদের গর্ভে ইহাঁর ১৬টী পুত্র হয়। কাহারও কাহারও মতে ইনিই কশ্যপ বা তার্ক্ষ নামে প্রসিদ্ধ। ৩। চন্দ্রবংশীয় ঋতুজিতের পুত্র।

অরিষ্টা—দক্ষের কন্যা, কশ্যপের চতুর্থী পত্নী।

অরিহ—যযাতি-বংশীয় অর্বাচীনের বৈদর্ভী-গর্ভসম্ভূত পুত্র।

অরুণ—সূর্য্যের সারথি; কশ্যপের ঔরসে বিনতার গর্ভেজাত; বিনতা সপত্নীর পুত্র দেখিয়া ঈর্ষা-পরবশ হইয়া স্বীয় ডিম্ব ভঙ্গ করেন; তাহাতে অরুণের অর্দ্ধাঙ্গমাত্র বাহির হয়;—জানু হইতে অধমাঙ্গ হয় নাই এই জন্য ইহাঁর অপর নাম অনূরু। অরুণ মাতাকে শাপ দিলেন—"তুমি যেমন ঈর্ষাবশে অকর্ম্ম করিলে, তেমনই তোমাকে সপত্নীর দাসী হইয়া অর্দ্ধসহস্রবর্ষ যাপন করিতে হইবে। পরে বলিলেন, সযত্নে অপর ডিম্ব রক্ষা করিও; ইহাতে যে জন্মগ্রহণ করিবে, সেই তোমায় দাসীত্ব হইতে মুক্তি দিবে। অতঃপর পিতৃ-নিদেশক্রমে সূর্য্যের রথে গিয়া সারথিত্ব গ্রহণ করেন। শ্যেনীর গর্ভে ইহাঁর সম্পাতি ও জটায়ু নামে দুই পুত্র হয়। ২ কৃষ্ণপুত্র—মহারথ। ৩। সূর্য্যবংশীয় ত্রিশঙ্কুর পুত্র। ৪ চন্দ্রবংশীয় রাজা উরুক্ষের জ্যেষ্ঠ পুত্র।

অরুণা—অপ্সরোবিশেষ। কশ্যপের প্রধানাম্নী পত্নীর গর্ভে ইহাঁর জন্ম। অরুণোদয়-কালে জন্ম হওয়ায়, ইহাঁর নামকরণ হয় অরুণা। ইনি পরমা-সুন্দরী ছিলেন।

অরুন্ধতী—১ কর্দ্দম মুনির স্বপত্নী দেবহূতির গর্ভজাতা কন্যা, বশিষ্ঠের পত্নী; ইনি আদর্শ-পতিব্রতা, স্বামীর সহ নক্ষত্রলোকে বাস করেন। সপ্তর্ষি-মণ্ডল মধ্যে ইহাঁর অবস্থান। যাহার পরমায়ু শেষ হইয়াছে, সে ইহাঁকে দেখিতে পায় না। বিবাহ-কালীন নববধূকে ইহাঁর দর্শন করান হয়। ২। প্রজাপতির দক্ষের কন্যা ও ধর্ম্মের জ্যেষ্ঠা পত্নী।

অর্ক—১ সূর্য্য। ২ চন্দ্র।

অর্চিঃ—কৃশাশ্বের পত্নী।

অর্জ্জুন—১ তৃতীয় পাণ্ডব। ইন্দ্রের বরে মহারাজ পাণ্ডুর প্রধানা পত্নী কুন্তীর গর্ভে উৎপন্ন মহাবীর ইনি বাল্যকালে কৃপাচার্য্যের ও দ্রোণাচার্য্যের নিকট অস্ত্র-বিদ্যা শিক্ষা করেন; বিশেষতঃ দ্রোণের প্রিয়-শিষ্য বলিয়া প্রসিদ্ধ। ইনি গুরুদক্ষিণা-স্বরূপ দ্রুপদ-রাজের পরাজয় ও গুরু-সমীপে বন্দিভাবে আনয়ন করেন। বারণাবত-জতুগৃহ-দাহের পর কিছু-কাল ভ্রাতৃগণ সহ একচক্রায় অবস্থান করেন। পরে ব্রাহ্মণবেশে দ্রুপদগৃহে রাধাচক্র-ভেদ ও মৎস্য-নেত্র লক্ষ্য-বেধ করিয়া, দ্রৌপদী লাভ করেন; মাতৃনিদেশমতে পঞ্চভ্রাতায় দ্রৌপদীর পতি হন; এবং দেবর্ষি নারদের অভিপ্রায়ানুসারে—"একে একে অবস্থানে অন্য জন দ্রৌপদীর নিকট গমন করিলে, দ্বাদশ বৎসর বনভ্রমণ করিবে,—এই নিয়মে আবদ্ধ হন। অতর্কিতভাবে প্রতিজ্ঞা-ভঙ্গ করায়, অর্জ্জুন বন-গমন করেন; এবং দ্বাদশবর্ষ-কাল-মধ্যে কৌরব-নাগ কন্যা উলূপীর পাণিগ্রহণ করেন; মণিপুরের রাজা চিত্র-বাহনের কন্যা চিত্রাঙ্গদার বিবাহ ও তদগর্ভে বভ্রুবাহনের জন্ম হয়; বর্গা, সৌরভেয়ী সমীচি, বুদ্বুদা ও লতা—এই অপ্সরঃপঞ্চকের শাপ-মোচন করিয়াছিলেন; তথা হইতে ইনি দ্বারকায় উপনীত হইলে, কৃষ্ণভগিনী সুভদ্রার সাক্ষাৎকারে উভয়ের মনে প্রীতির সঞ্চার হয়।—কৃষ্ণ-পরামর্শে সুভদ্রাহরণ করেন; খাণ্ডবদাহনে সহায়তা করিয়া, অগ্নিদেবের তৃপ্তিবিধান করায়, তিনি কপিধ্বজ-রথ গাণ্ডীব-ধনুঃ ও অক্ষয়-তূণীর-দ্বয় পারিতোষিক স্বরূপ প্রদান করেন। পরে ময়দানবের সাহায্যে রাজসূয়-যজ্ঞের অপূর্ব্ব-সৌন্দর্য্যময়ী আশ্চর্য্যকরী সভা নির্ম্মাণ করাইয়াছিলেন। রাজ-সূয়যজ্ঞের উদ্‌যাপন-কল্পে তৎকালপরিচিত সমস্ত দেশ জয়

করিয়া লইলেন, পরে দ্যূতক্রীড়ায় জ্যেষ্ঠ সহোদর রাজা যুধিষ্ঠির হৃতসর্ব্বস্ব হইলে, ইনি জ্যেষ্ঠের সহিত বনবাস করেন। তৎকালে মহারাজ দুর্য্যোধন ঘোষযাত্রা উপলক্ষে কাম্য বনে স্বীয় ঐশ্বর্য্যগরিমা প্রদর্শনার্থক গমন করিলে, চিত্ররথ গন্ধর্ব্ব কর্ত্তৃক পরাজিত ও অবরুদ্ধ হইলে, অর্জ্জুন সেই গন্ধর্ব্বরাজের হস্ত হইতে তাঁহাদিগের উদ্ধার সাধন করেন। ইনি ইন্দ্রকীল পর্ব্বতে তপশ্চারণে ইন্দ্রপ্রভৃতি দেবগণের সন্তোষ বিধানে সমর্থ হওয়ায় কতিপয় দৈবাস্ত্র লাভ করিয়াছিলেন। পরে কিরাতবেশী মহাদেবের সহিত যুদ্ধে বীর্য্যপ্রভাবপ্রদর্শনে সন্তুষ্ট করিয়া, তাঁহার নিকট হইতে পাশুপতাস্ত্র লাভ করেন। স্বর্গে নিপাত ও কালকেয় নামক অসুরজাতিদ্বয়ের সংহার করিয়া চিত্ররথের চিত্তপ্রসাদনে সমর্থ্য হওয়ায়, তাঁহার নিকট হইতে গান্ধর্ব্বী বিদ্যা শিক্ষা করেন; স্বর্গবাসকালে পৌরবংশজননী উর্ব্বশীর প্রেমে উপেক্ষা প্রদর্শন করায়, তাঁহার শাপে ইহাঁর ক্লীবত্বলাভ হয়। পরে অজ্ঞাতবাসকালে বিরাটরাজগৃহে বৃহন্নলা-নামধারণে ক্লীববেশে বিরাটরাজকুমারী উত্তরাকে নৃত্যগীত শিক্ষা দিতে নিযুক্ত হন। বর্ষশেষে উত্তর-গোগৃহে বিরাটরাজার গোধনরক্ষায় প্রকাশ পান। কুরুক্ষেত্র-যুদ্ধে অর্জ্জুন বিশিষ্ট বীরত্ব প্রদর্শন করেন। কর্ণ জয়দ্রথ প্রভৃতি বীরগণ ইহাঁর হস্তে নিহত হন। ইনি মহারাজ যুধিষ্ঠিরের অশ্বমেধ-যজ্ঞকালে অশ্বরক্ষার ভার লইয়া, ভূমণ্ডল পর্য্যটন করিয়া, মণিপুরে স্বীয় পুত্র বভ্রুবাহনের শরে মূর্চ্ছিত হন; পরে উলূপীকর্ত্তৃক মূর্চ্ছা ভঙ্গ হয়। শেষে বভ্রুবাহনের সহিত হস্তিনায় আগমন করেন। যদুবংশধ্বংসের পর ইনি দ্বারকায় সকলের ঊর্দ্ধদেহিকী ক্রিয়াসম্পাদন করিবার পর প্রভাসরাজের সহ কৃষ্ণ ললনাগণকে লইয়া হস্তিনায় প্রত্যাবর্ত্তন কালে পথে কতিপয় আভীর দস্যুকর্ত্তৃক আক্রান্ত হইয়া, তাঁহাদিগের রক্ষণ করিতে সমর্থ হইলেন না; এমন কি স্বীয় হস্তস্থিত গাণ্ডীবে শরযোজনা করিতে পারিলেন না। তাহারা তাঁহাদিগকে হরণ করিয়া লইয়া গেল। কৃষ্ণের মৃতদেহালিঙ্গনে তাঁহার সমস্ততেজই অপহৃত হয়। পরে বিভববিমুখ হইয়া, ভ্রাতৃগণ ও পত্নীর সহ মহাপ্রস্থান করিতে গিয়া, হিমালয়ে প্রাণত্যাগ করেন। ইনিই পাণ্ডবার্জ্জুন, বা কৌন্তেয়ার্জ্জুন। ২। কৃতবীর্য্যের পুত্র হৈহয়-রাজ্যের অধীশ্বর; দত্তাত্রেয়ের প্রসাদে ইনি সপ্তদ্বীপা পৃথ্বীর অধিপতি হন; ইহাঁর রাজধানী মাহীষ্মতী। ইনি ৮৫০০ বৎসর রাজত্ব করিয়া পরশুরামের হস্তে নিহত হন। ৩। সঙ্গীত-কুশল জনৈক গন্ধর্ব্ব। ৪। নলকুবর ও মণিগ্রীব নামক গুহ্যকদ্বয়ের দেবর্ষি নারদ শাপে যমলার্জ্জুন-বৃক্ষরূপে বৃন্দাবনে অবস্থান; শ্রীকৃষ্ণ বাল্যকালে তাহাদিগকে ভগ্ন করিয়া, শাপমুক্ত করেন।

অর্জ্জুনা—জনৈক ব্যাধ কন্যা; মতঙ্গ মুনির প্রসন্ন-নামক পুত্রের সহ ইহার বিবাহ হইয়াছিল।

অর্থ—দক্ষকন্যা ক্রিয়ার গর্ভসম্ভূত ধর্ম্মপুত্র।

অর্থাবিৎ—মহারাজ দশরথের জনৈক মন্ত্রী।

অর্থসাধক—মহারাজ দশরথের অমাত্য।

অর্দ্ধকেতু—সুরভিগর্ভসম্ভূত রুদ্রবিশেষ।

অর্দ্ধনারীশ্বর—শিবের মূর্ত্তিভেদ—গৌরীশঙ্করের একত্র মিলিত মূর্ত্তি;

অর্দ্ধলক্ষ্মীহরিমূর্ত্তি—বিষ্ণু-মূর্ত্তিভেদ। লক্ষ্মীনারায়ণের একত্র মিলিত মূর্ত্তি।

অর্হৎ—কোঙ্কবেঙ্কট ও কুটকের অধিপতি।

অলক্ষ্মী—লক্ষ্মীর জ্যেষ্ঠা ভগিনী। সমুদ্র-মন্থনের অগ্রে ইহাঁর উদ্ভব। দেবদৈত্যের কেহই ইহাঁর গ্রহণে সম্মত হইলেন না; পরে মুনিবর দুঃসহ ইহাঁর পাণিগ্রহণ করেন। শেষে মুনিবর ইহাঁর জ্বালায় জ্বালাতন হইয়া, মহর্ষি মার্কণ্ডেয়ের পরামর্শে ইহাঁর পরিত্যাগ করেন; ইনি সমুদ্র হইতে উত্থিত হইবার পর স্বীয় অবস্থান স্থির করিতে দেবগণ-সমীপে জিজ্ঞাসা করিলে, তাঁহারা নির্দ্দেশ করেন—"যে স্থানে কলহ, বিবাদ, অস্থি, চিতা-ভস্ম, বিদ্যমান, যে ব্যক্তি নিত্যমিথ্যাবাদী, কদাচারী, রাত্রিকালে অধৌতপদে নিদ্রালু; যাহার দন্তমঞ্জন—তৃণ, অঙ্গার, অস্থি, প্রস্তর, যে লোক রাত্রিকালে গাঁজা লাউ বেল ছাতিম আহার করে, তাহারাই তোমার অবলম্বন ও আশ্রয়! আর যে স্থানে পতি পত্নীর নিত্য কলহ, যে গৃহে

তোমার গাঢ়প্রবেশ দৃঢ়বাস অবশ্যম্ভাবী। দীপান্বিতা অমাবস্যায় ইহাঁর পূজা হয়।

অলম্বল—জটাসুরের পুত্র; ভীমপুত্র ঘটোৎকচের সহিত বহুবার মল্লযুদ্ধ করিয়া অবশেষে নিহত হয়।

অলম্বুষ—১। রাক্ষসবিশেষ। ঋষ্যশৃঙ্গের পুত্র; কুরুক্ষেত্র যুদ্ধে অভিমন্যুর সহিত বহুবিধ মল্লযুদ্ধ করিয়া পরাস্ত হইয়া পলায়ন করে; ভীমসেনের সহিত বাহুযুদ্ধ করিয়া, শেষে ভীমপুত্র ঘটোৎকচের হস্তে নিহত হন। ২ জনৈক রাজা, কুরুক্ষেত্র-সমরে সাত্যকির হস্তে বিনষ্ট হন।

অলম্বুষা—মহর্ষি কশ্যপের প্রধানাম্নী পত্নীর গর্ভসম্ভূতা অপ্সরা। ইনি সূর্য্যবংশীয় তৃণবিন্দুনামক রাজার পত্নী হন। ইহাঁরই গর্ভে বিশালরাজ বিশালদেব এবং শূন্যবন্ধু ও ধূমকেতুর জন্ম হয়।

অলর্ক—চন্দ্রবংশীয় প্রতর্দ্দনের ঔরসে মদালসার গর্ভজাত রাজা; ইনি লোপমুদ্রার প্রসাদে দীর্ঘজীবী হইয়া, ৬৬০০০ বৎসর রাজত্ব করেন। ইনি ক্ষেমকনামক রাক্ষসের হস্ত হইতে কাশীর উদ্ধার করেন। ইনি স্বীয় ইন্দ্রিয় জয়দ্বারা যেমন ধীর বীর, তেমনই পৃথিবী জয় করিয়া, একেশ্বর বীর বলিয়া বিখ্যাত হইয়াছিলেন। ২। দংশনামক অসুর মহর্ষি ভৃগুর শাপে অষ্টপদ তীক্ষ্নদন্ত সূচী-বৎলোমযুক্ত বিকট-জন্তু-রূপে পরিণত হইয়া, অলর্কনামে প্রসিদ্ধ হয়। পরে পরশুরামের শিষ্যত্ব স্বীকার-কালে কর্ণের উরুভেদ করিয়া, পরশুরামের দৃষ্টিপথে পতিত হইয়া, শাপমুক্ত হয়।

অলায়ুধ—বকাসুরের ভ্রাতা, পাণ্ডবদিগের সহিত যুদ্ধ করিয়া, ঘটোৎকচের হস্তে নিহত হয়।

অবধূত—বহুদর্শী ব্রাহ্মণ ঋষিবিশেষ।

অবীক্ষিত—সূর্য্যবংশীয় মহারাজ বলাশ্ব বা করন্ধমের পুত্র; ইনি বহুস্বয়ংবরা কন্যার হরণ করিয়া, স্বপুরে আনয়ন করেন। পরে বিদেশাধিপতি বিশালের কন্যা ভামিনীর স্বয়ম্বর সভায় নিমন্ত্রিত হইয়া তথায় গমন করেন ও বিশাল রাজকুমারী ভামিনীর হরণ করিয়া,প্রত্যাবর্ত্তনকালে তত্রত্য সমাগত রাজগণকর্ত্তৃক আক্রান্ত হইয়া, যুদ্ধ করিতে বাধ্য হন; ইহাঁর যুদ্ধে সমাগত রাজগণ বার বার পরাজিত হইয়া, শেষে অন্যায় সমরে পরাস্ত ও অবরুদ্ধ হন। পরে মহারাজ করন্ধমের যুদ্ধে সমস্ত রাজগণ পরাজিত হইয়া, পলায়ন করেন এবং বিশালরাজ স্বীয় কন্যার সহিত উপনীত হইয়া, মহারাজ করন্ধমের সমীপে বীরবর অবীক্ষিতে কন্যা সম্প্রদানের প্রস্তাব করেন। তাহাতে অবীক্ষিত বলেন, "যে ভীরুর সমক্ষে রাজগণ কর্ত্তৃক ভীরুবৎ পরাজিত হইয়াছি, তাহার স্বামিত্ব আমার সাধ্যায়ত্ত নহে।" এইরূপে প্রত্যাখ্যান করিলে বিশালরাজকুমারী ভামিনীও অবীক্ষিত ভিন্ন আর কাহাকেও বিবাহ করিব না,।—এই প্রতিজ্ঞা করিয়া, অরণ্যাশ্রয়ে তপশ্চর্য্যায় রত হন। এদিকে করন্ধমমহিষী অবীক্ষিত-জননী কিমিচ্ছক ব্রতের উদ্‌যাপন-কালে পতিকর্ত্তৃক পৌত্র মুখ-নিরীক্ষণ প্রার্থনার পূরণে পুত্র অবীক্ষিতকে প্রতিশ্রুত করাইয়া লওয়ায়, অবীক্ষিত দেশপর্যটনে বাহির হন; এদিকে দৈত্য দৃঢ়বর্ম্মাদস্যুর হস্তে অরণ্যে বিপন্না ভামিনীর উদ্ধার করার পর অবীক্ষিত তাঁহার পাণিগ্রহণ করেন। ইহাঁদেরই পুত্র দিক্‌প্রসৃতযশাঃ মহারাজ মরুত্ত! (ভামিনী দেখ)

অশুভা—ব্রহ্মশরীরোৎপন্না হইয়া ব্রহ্মপত্নী হন; ইহাঁদের সন্তান দক্ষ, মরীচি, অত্রি, পুলস্ত্য, পুলহ, ক্রতু, বশিষ্ঠ, গৌতম, ভৃগু ও অঙ্গিরা।

অশোকসুন্দরী—পার্বতীকন্যা, নহুষপত্নী, যযাতি জননী।

অশ্রুবিন্দুমতী—কামদেবকন্যা; ইনি সুরপতি ইন্দ্রের আদেশে পিতার সহিত ধর্ম্মশীল রাজা যযাতির চিত্ত বিকৃত করেন।

অশ্মক—সূর্য্যবংশীয় সৌদাসের পুত্র; ইহাঁর জননী মদয়ন্তী।

অশ্লেষা—নবম নক্ষত্র।

অশ্বতর—নাগবিশেষ। কশ্যপপত্নী কদ্রুর গর্ভে ইহাঁর জন্ম।

অশ্বত্থামা—১ দ্রোণাচার্য্যের ঔরসে স্বপত্নী কৃপার গর্ভে জাত যুদ্ধ-বিদ্যা-ব্যবসায়ী ব্রাহ্মণ, মহারাজ দুর্য্যোধনের সখা। ইনি জাতমাত্রই উচ্চৈশ্রবা অশ্বের ন্যায় হ্রেষাধ্বনি করেন, তৎপরে দৈববাণী অনুসারে ইহাঁর নামকরণ হয়, অশ্বত্থামা। ইনি পিতার নিকট ধনুর্ব্বেদ শিক্ষা করেন, শেষে মহাস্ত্র ব্রহ্মশির লাভে, আনন্দিত হন। সকলের

অজেয় হইবার ইচ্ছায়, ইনি কৃষ্ণের নিকট হইতে ব্রহ্মশিরের পরিবর্ত্তে সুদর্শন-চক্র প্রার্থনা করেন। তিনি ইহাঁর মনোভাব বুঝিতে পারিয়া, সুদর্শন-চক্র ধারণ করিতে বলেন; তাহাতে অসমর্থ হওয়ায়, লজ্জায় অধোবদন হইয়া প্রস্থান করেন। কুরুক্ষেত্র-সমরে একজন মহাবীর পুরুষ হইলেও, ইহাঁর স্বপ্রাণে একান্ত প্রিয়জ্ঞানে মমতা থাকায়, অর্জ্জুনাদি মহারথদিগের সমকক্ষ হইতে পারেন নাই। ইনি কুরুক্ষেত্র-যুদ্ধে অনেক বীর বিনাশ করেন। সম্মুখ-যুদ্ধে ঘটোৎকচ-পুত্র অঞ্জনপর্ব্বা এবং শিখণ্ডী ধৃষ্টদ্যুম্ন প্রভৃতির বিনাশ করেন। কুরুক্ষেত্র-যুদ্ধাবসানে পাণ্ডব-শিবিরে প্রবেশ করিয়া, নিদ্রিতা দ্রৌপদীর নিদ্রিত পঞ্চ বীর পুত্রের বিনাশ সাধন করেন। এতজ্জন্য অর্জ্জুন-কর্ত্তৃক অবমানিত ও ছিন্নমণি হন। ইনি বাণ-যোগে গর্ভস্থ পরীক্ষিতের বিনাশচেষ্টা করেন; শ্রীকৃষ্ণ কর্ত্তৃক তাহার প্রতিষেধ-চেষ্টায় সাফল্য হয় নাই। এই মণিচ্ছেদজনিত জ্বালা নিবারণ জন্য, ব্যাসব্যবস্থানুসারে তৈল-গ্রহণ-কালে প্রত্যেকেরই ইহাঁর উদ্দেশে তিনবার তৈলপ্রদান কর্ত্তব্য। ২। সাবর্ণি মনুর পুত্রের নাম অশ্বত্থামা।

অশ্বপতি—১।অশ্বপুত্রের পুত্র—মদ্ররাজ। ইহাঁর কন্যা সাবিত্রী। ইহাঁর পত্নীদ্বয়ের মধ্যে জ্যেষ্ঠার নাম মালবী। ২। কেকয়রাজ ও কৈকেয়ীর পিতা।

অশ্বপুত্র—অশ্বপতির পিতা।

অশ্বমেধজ—১,চন্দ্রবংশীয় রাজা জনমেজয়ের প্রপৌত্র। ইনি ৮১ বৎসর রাজত্ব করেন। ২। যদুবংশীয়। শাণ্ডিলীকের পুত্র, ইহাঁর অপর নাম অশ্বমেধজ।

অশ্বশিরা—রাজবিশেষ। ইনি মহর্ষি কপিলের নিকট তত্ত্বজ্ঞান লাভ করিয়া, স্বীয় পুত্রের রাজ্যা-ভিষেক-সম্পাদন-পূর্ব্বক নৈমিষারণ্যে জীবনের শেষ ভাগ অতিবাহিত করেন; তথায় ইনি যজ্ঞ-পুণ্যে ভগবানে লয়প্রাপ্ত হইয়াছিলেন।

অশ্বসেন—তক্ষকের পুত্র; ইহাঁর মাতৃহন্তা বলিয়া অর্জ্জুন প্রতি বিদ্বেষ ছিল। ভারতযুদ্ধে কর্ণের সর্পবাণে মিলিত হইয়া, অর্জ্জুন-বধার্থ প্রযুক্ত হন, ফলতঃ কৃতকার্য্য হইতে সমর্থ হয় নাই; শ্রীকৃষ্ণের কৌশলে কেবল তাঁহার কিরিটমাত্র ছেদে সমর্থ হয়। পরে পুনরায় কর্ণের নিকট শর সহ প্রযুক্ত হইতে ইচ্ছা প্রকাশ করিলে, কর্ণ অসম্মত হন। তখন অর্জ্জুন-বিরুদ্ধে স্বয়ং ধাবিত হইলে, অর্জ্জুন-শরে নিহত হয়।

অশ্বায়ু—পুরূরবার পুত্র।

অশ্বিনী—প্রথমা নক্ষত্র, দক্ষকন্যা, চন্দ্রপত্নী, ঘোটকমুখাকৃতি। ২। বিশ্বকর্ম্মার কন্যা সংজ্ঞা সূর্য্যকর্ত্তৃক পরিণীতা হইলে, স্বামিবীর্য্য সহিতে অসমর্থা হইয়া, অশ্বিনীবেশে উত্তর-কুরুবর্ষে ভ্রমণ করিতেন। ইহাঁর গর্ভে সূর্য্যের ঔরসে আশ্বিন ও রেবন্ত নামে দুইটী পুত্র হয়; ইহাঁরাই অশ্বিনীকুমারদ্বয় নামে প্রসিদ্ধ।

অশ্বিনীকুমার—সংজ্ঞাগর্ভসম্ভূত সূর্য্যদেবের যমজ সন্তান, ইহাঁরা অত্যন্ত ধীর বীর ও চিকিৎসা-শাস্ত্রে সুপণ্ডিত। ঋক্‌ বেদের প্রথম মণ্ডলে ইহাঁরা মদরাজ ভুজ্যুর সমুদ্রমজ্জন হইতে উদ্ধার সাধন করেন। ইহাঁদের ঔরসে পাণ্ডুপত্নী মাদ্রীর গর্ভে নকুল ও সহদেবের জন্ম হয়।

অষ্টক—সূর্য্যবংশীয় বিকুক্ষির পুত্র; ইনি পিত্রাদেশে শ্রাদ্ধার্থক মাংসাহরণ করিতে গিয়া, অগ্রে শশক-মাংস ভক্ষণ করেন বলিয়া, ইহাঁর অপর নাম শশাদ। এই দোষে ইনি পিত্রাজ্ঞায় নির্ব্বাসিত হন। মহারাব বিকুক্ষি রাজ্যত্যাগ করিয়া বান-প্রস্থাবলম্বন করিলে, পুনরায় পিতৃরাজ্যে রাজ-পদে অভিষিক্ত হন।—২। ঋষিবিশেষ; বিশ্বা-মিত্রের দৃষদ্বতী-গর্ভ-সম্ভূত পুত্র, ইনি যযাতির দৌহিত্র, যযাতি স্বর্গভ্রষ্ট হইলে ইহাঁরই পুণ্যাংশে স্বর্গপ্রাপ্ত হন।

অষ্টাবক্র—ঋষি কাহোরের পুত্র, ঋষি উদ্দালকের কন্যা সুমতির গর্ভসম্ভূত, পিতার অধ্যয়নে ভ্রমপ্রদর্শন করায়, তাহার শাপে ইহাঁর শরীরের অষ্টস্থান বক্র বলিয়া এই নাম। ইনি বরুণালয় হইতে পিতার উদ্ধার সাধন করেন। ইহাঁরই আশীর্ব্বাদে ভগীরথের শক্তিলাভ হয়, এবং ইহাঁরই শাপে কৃষ্ণপত্নীদিগের দস্যুকর্ত্তৃক আক্রমণ ও হরণ ব্যাপার ঘটে। জনকপ্রতি ইহাঁর উপ-দেশই অষ্টাবক্র-সংহিতা নামে প্রসিদ্ধ।

অসঙ্গ—চন্দ্রবংশীয় যুযুধানের পুত্র।

অসমঞ্জস—নরাজ সগরের কেশিনী-গর্ভজাত জ্যেষ্ঠ পুত্র। বাল্যকালে হইতে অত্যন্ত দুর্দ্ধর্ষ

ছিলেন; কিন্তু প্রাপ্তবয়স্ক হইয়াও চরিত্র-শোধন না ঘটায়, ইহাঁর পিতা ইহাঁর প্রতি নির্ব্বাসন-দণ্ড বিধান করেন। ইহাঁর পুত্রের নাম অংশুমান। পরে ইনি সাধুচরিত হইয়া, তপশ্চরণে জীবন যাপন করেন।

অসিক্লী—বীরণ প্রজাপতির কন্যা ও দক্ষের পত্নী; ইহাঁর অপর নাম বৈরণী; হর্য্যশ্চারণ ও স্ববলাশ্বগণ ইহাঁর সন্ততিগণ। এতদ্ব্যতীত ইহাঁর গর্ভে দক্ষের ৬০টী কন্যা হয়; উহার ১০টী ধর্ম্মকে ১৩টী কশ্যপকে ২৭টী চন্দ্রমাকে ৪টী অরিষ্টনমিকে, ২টী বরুণপুত্রকে, ২টী অঙ্গিরাকে ও ২টী কৃশাশ্বকে দান করেন।

অসিত—ইহাঁর নামান্তর বহু; সূর্য্যবংশীয় রাজা, ভরতের পুত্র ধ্রুবসন্ধির পৌত্র। বুদ্ধদেবের জন্মের পর তাঁহাকে দেখিতে গিয়াছিলেন।

অসিতাঙ্গ—ভৈরববিশেষ।

অসিলোমা—মহর্ষি কশ্যপের ঔরসে মনুর গর্ভজাত দানববিশেষ। ব্রহ্মার বরে সসাগরা পৃথ্বীর একচ্ছত্র রাজা হন, বিষ্ণুকেও ইহাঁর নিকট পরাজিত হইতে হয়। শেষে বিষ্ণুদেহোৎপন্না অষ্টাদশভুজা মহালক্ষ্মীর হস্তে নিহত হন। ২। মহিষাসুরের সেনাপতি।

অসুর—জলসৃষ্টির সময়ে ভগবানের জঙ্ঘা হইতে তমোগুণাশ্রয়ে উদ্ভূত হয়; এবং ব্রহ্মকন্যা সন্ধ্যার বিবাহে উদ্যুক্ত হয়। ২। ময়দানবের পুত্র; ইহাঁর প্রতি জৃম্ভণে ৩টী করিয়া পুংশ্চলীর উদ্ভব হয়।

অস্তি—জরাসন্ধের কন্যা, কংসের পত্নী।

অহল্যা—১। বৃদ্ধাশ্বের কন্যা—গৌতম-পত্নী, ইহাঁর রূপজমোহে মুগ্ধ হইয়া মহর্ষি গৌতমের নিকটে শিষ্যত্ব স্বীকার করিয়া, ইন্দ্র অবসর প্রতীক্ষা করিতেছিলেন। একদা যামিনীর শেষ যামে মহর্ষি গৌতম প্রত্যূষ মনে করিয়া, স্নানার্থক গমন করিলে, অবসর পাইয়া ইন্দ্র ইহাঁতে সঙ্গত হন; পরে গৌতম প্রতিনিবৃত্ত হইয়া, ইন্দ্রের দুষ্টাচার অবগত হইয়া, ইহাঁকে নিরপরাধা প্রতারিতা জানিয়াও, যেমন হঠাৎ ইহাঁর প্রতি বিরাগ-সহকৃত ক্রোধ প্রকাশ করিলেন, অমনই অহল্যা স্বামিকোপে পতিতা হইলেন; তাঁহার শাপে পাষাণ হইয়া থাকেন; শেষে রামচন্দ্রের পাদস্পর্শে মুক্ত হন। ২ রাজা ইন্দ্রদ্যুম্নের পত্নী; ইনিও, ইন্দ্রনামক জনৈক কামুক পুরুষে প্রসক্ত হইয়া স্বামীর আদেশে বিতাড়িতা হন।

অহিব্রধ্ন—১ ভূতের ঔরসে সরূপার গর্ভজাত রুদ্রবিশেষ। ২ বিশ্বকর্ম্মার পুত্র।

অহীনগু—সূর্য্যবংশীয় দেবানীকের পুত্র, ইনি সৎসংসর্গে কালযাপন করিয়া প্রবল-প্রতাপে রাজত্ব করিয়াছিলেন।

অহীনর—চন্দ্রবংশীয় উদয়নের পুত্র; ভাগবতে ইহাঁর নাম বর্হিনর।

---

# আ

আ—কুল-কুণ্ডলী।

আকৃতি—১। স্বায়ম্ভুব মনুর ঔরসে শতরূপার গর্ভজাতা, রুচির পত্নী; ইহাঁর গর্ভে যজ্ঞ পুত্র কন্যার জন্ম হয়, তাঁহাদের নাম যজ্ঞ ও দক্ষিণা, এতদ্ব্যতীত ইহাঁর ১২টী পুত্র হয়। ২। চক্ষুর পত্নী; ইহাঁর গর্ভে চাক্ষুষ মনুর জন্ম হয়।

আগ্নেয়ী—স্বাহা।

আঙ্গিরস—বৃহস্পতি।

আজুক—কংসের স্বামী দেবক ও উগ্রসেনের ভগিনী।

আজ্যপ—পুলস্ত্যমুনির ঘর্ম্মোৎপন্ন ঋষিগণ।

আত্রেয়—আয়ুর্ব্বেদাধ্যাপক ঋষিবিশেষ। ইহাঁর গ্রন্থ নাড়ীজ্ঞানপ্রকরণম্।

আদিত্য—মহর্ষি কশ্যপের ঔরসে অদিতির গর্ভে সম্ভূত দ্বাদশ সংখ্যক পুত্র। ইহাঁদের নাম,—বিবস্বান, অর্য্যমা, পূষা, ত্বষ্টা, সবিতা, ভগ, ধাতা, বিধাতা, বরুণ, মিত্র, শক্র, উরুক্রম। মতান্তরে বিধাতার পরিবর্ত্তে—সোম, ঋগ্বেদের মতে আদিত্য ছয়টী—মিত্র, অর্য্যমা, ভগ, বরুণ, দক্ষ, অংশ। অপরতঃ বেদে সপ্ত আদিত্যের কথাও কথিত আছে। তৈত্তিরিয়ে অষ্ট আদিত্য—মিত্র, বরুণ, ধাতা, অর্য্যমা, অংশু, ভগ, ইন্দ্র, বিবস্বান্। শতপথ ব্রাহ্মণে—দ্বাদশ আদিত্যের নাম আছে। তাঁহারা দ্বাদশ মাসের স্বরূপ। ২ আদিত্যগণ স্বর্গদাতা এবং বৈবস্বতমন্বন্তরের দেবতা।

আদিত্যকেতু—কৌরবপতি ধৃতরাষ্ট্রের পুত্র, ইহাঁ

ভ্রাতা সুনাভ নিহত হইলে, ইনি মহোদয় প্রকৃতি ছয় ভ্রাতায় মিলিত হইয়া, ভীমসেনের সহিত যুদ্ধ করিয়া নিহত হন।

আয়ু—বিক্রম ও উর্ব্বশীর পুত্র, ইহাঁর পিতা ইহাঁর জন্মকালে দর্শন করেন নাই। ইনি মহর্ষি চ্যবনের আশ্রমে জাত ও প্রতিপালিত হন। বয়ঃস্থ হইলে, পিতৃসাক্ষাৎকারে সমর্থ হন। নহুষ, ক্ষত্রবৃদ্ধ প্রভৃতি ইহাঁর পুত্র।

আয়োদধৌম্য—জনৈক ঋষি, ইহাঁর শিষ্য, উপমন্যু আরুণি ও বেদ, ইনি বেদবিৎ মহাজ্ঞানসমৃদ্ধ ছিলেন।

আরুণি—পাঞ্চালদেশের ব্রাহ্মণ-কুমার, মহর্ষি-আয়োদধৌম্যের শিষ্য। ইনি গুরুকর্ত্তৃক ক্ষেত্রের আলবাল-বন্ধনে নিযুক্ত হইলে, স্বদেহদ্বারা জলরোধের চেষ্টা করিয়াছিলেন। পরে গুরু শিষ্যকে স্বদেহদ্বারা জলরোধ করিতে তথায় শায়িত দেখিয়া, পরম সন্তুষ্ট হইয়া, তাঁহাকে উদ্দালক নাম দিয়া সর্ব্বশাস্ত্রের শিক্ষা দিয়াছিলেন।

আর্য্যভট্ট—বীজগণিত ও আর্য্যসিদ্ধান্তের প্রণেতা।

আর্ষ্টিষেণ—জনৈক ঋষি।

আদ্য—চাক্ষুষ মন্বন্তরের দেবগণবিশেষ।

আনকদুন্দুভি—বসুদেবের জন্মকালীন দেবগণ দুন্দুভির বাদনে আনন্দ প্রকাশ করেন, বলিয়া ইহাঁর এই নাম।

আনর্ত—১ মধ্যদেশের রাজা শুকের পুত্র। ২ শর্য্যাতির পুত্র; ইহাঁর পুত্রের নাম রেবত।

আপ—বসুবিশেষ।

আপব—বৃহস্পতি।

আপস্তম্ব—স্মৃতিশাস্ত্রকর্ত্তা মুনিবিশেষ। তৈত্তিরীয় যজুর্ব্বেদে ইহাঁর পরিচয় পাওয়া যায়।

আড়ি—অন্ধক-দৈত্যের পুত্র, উহার বিবাহের পর মহাদেব যখন মন্দর-পর্ব্বতে বাস করেন, তখন উমা কৃষ্ণবর্ণা হওয়ায়, মহাদেব পরিহাসচ্ছলে, তাঁহাকে, কৃষ্ণা বলায়, শ্লেষভিন্নহৃদয়া উমা ক্রোধভরে মহাদেবের নিকট হইতে অপসৃতা হইয়া, হিমালয়যাত্রা করেন; যাত্রাকালে নন্দীর প্রতি আদেশ করেন, আমার অনুপস্থিতি-কালে কোন নারীকে আমার পতি সমীপে আসিতে দিও না। তিনি প্রস্থান করিলে পর দেবপীড়ক দুরাচার আরি পিতৃঘাতকের প্রতি প্রতিশোধ লইবার জন্য, মহাদেবের উদ্দেশে গমন করে; পরে দ্বারদেশে ভীমপরাক্রম নন্দীকে দেখিয়া, ভুজঙ্গরূপ ধারণে প্রবেশ করিল। তপস্যায় ব্রহ্মার তুষ্টিবিধান করিয়া, এই বর গ্রহণ করিয়াছিল, যে, মায়িকদেহ বা রূপান্তর গ্রহণ না করিলে, তাহার মৃত্যু হইবে না।" কিন্তু প্রবেশ করিয়াও দৈত্য উমারূপ পরিগ্রহ করায়, মায়াময়ের নিকট মায়া বিস্তার করিয়া, প্রতারণা জালে নিজে রুদ্ধ হইল, তাহাতে স্বচক্রে বিনষ্ট হইল।

আবির্হোত্র—ঋষভের পুত্র।

আশ্বলায়ন—মহর্ষি শৌনকের শিষ্য, ইনি গুরুপ্রণীত আর্য্যানুক্রমণি প্রভৃতি দশখানি সূত্রগ্রন্থাধ্যয়নে কর্ম্মজ্ঞ হইয়া, দ্বাদশাধ্যায়াত্মক শ্রৌতসূত্র, চতুরধ্যায়াত্মক গৃহ্যসূত্র ও ঐতিরীয় আরণ্যকের চতুর্থ আরণ্যক প্রণয়ন করেন।

আশ্বিনেয়—অশ্বিনীকুমারদ্বয় বৈদিক ঋষিগণ; সাঙ্গ রূপক অলঙ্কারের সাহায্যে প্রাকৃতিক ভাবের স্বারূপ্যাধান করিয়া, এই অশ্বিনীকুমারের উল্লেখ করিয়াছেন। জল ও আলোক, পৃথিবী ও স্বর্গ, রাজা ও সাধু, ইন্দ্র ও সূর্য্য ইত্যাদি এই অশ্বিনীকুমাররূপে গ্রাহ্য। ইহাঁরা গতিদ্বারা অন্যান্য দেবতাদিগকে পরাভূত করিয়া সূর্য্যকন্যার পাণিগ্রহণ করেন। ইহাঁরা যুবা, পুরাতন, মধুবর্ণ জ্যোতির অধীশ্বর, উজ্জ্বলবর্ণ, স্বর্ণজ্যোতিঃ, মনের ন্যায় দ্রুতগামী বিভিন্নমূর্ত্তি; পদ্মমালা-ভূষিত বলশালী শক্তিমান্ অতীব-কৌশলী ও মহাজ্ঞানসম্ভূত। ইহাঁরা অহঙ্কারের সমূলোচ্ছেদনে সমর্থ এবং স্বর্ণময় রথে শীঘ্র ভ্রমণে শক্ত। ঐ রথ ঋভুগণ নির্ম্মিত, অদ্বিতীয় সহস্র-পতাকা-শোভিত। ইহাঁদের কন্যা মধুমতী নামে বিখ্যাত। ইহাঁরা দিবসে ৩ বার ও রাত্রে ৩ বার ভ্রমণ করেন। প্রাতঃকালে ৩ বার ও সন্ধ্যায় ৩ বার সকল জীবের খাদ্য দান করেন; এবং ভক্তগণকে ৩ বার অর্থদান করিয়া থাকেন; ইহাঁরা সকল কার্য্যই ৩।৩ বার করিয়া থাকেন। ইহাঁরা স্বর্বৈদ্য—সমস্ত দুরারোগ্য রোগের আরোগ্যবিধানে সমর্থ। ইহাঁরা জরাগ্রস্ত চ্যবন

মুনিকে যৌবনদান ও ভৃগুর পুত্র চ্যবনের মৃত্যুমুখ হইতে উদ্ধার করিয়াছিলেন।

আষাঢ়—১। প্রসিদ্ধ বীরগণ।

আসুরি—মহর্ষি কপিলের শিষ্য মুনিবিশেষ।

আসোর—সোমেশ্বর-শিষ্য সঙ্গীতকুশল গন্ধর্ব্ব-বিশেষ।

আস্তিক—জরৎকারু মুনির, স্বনাম্নী পত্নীর গর্ভসম্ভূত মুনি। ইনি জনমেজয় রাজার সর্পসত্র-যজ্ঞের প্রতিষেধ করিয়া, তক্ষকাদি সর্পগণের রক্ষাবিধান করিয়াছিলেন।

আহব—দক্ষনন্দিনী দনুর গর্ভসম্ভূত কশ্যপপুত্র।

আহুক—অন্ধকবংশসম্ভূত; ইহাঁর পুত্রের নাম দেবক ও উগ্রসেন। ইহাঁর পত্নীর নাম কংসা। ইহাঁর আর একটী নাম অসাজুক। দেবকের দৌহিত্র যদুকুলপ্রধান শ্রীকৃষ্ণ।

---

# ই

ইক্ষ্বাকু—বৈবস্বত মনুর দশপুত্রের মধ্যে একজন, শ্রদ্ধা ইহাঁর জননী। মতান্তরে মনুর নাসিকা হইতে ইহাঁর জন্ম। ইনি সূর্য্যবংশের প্রথম রাজা; ইহাঁর রাজ্য অযোধ্যা। ইহাঁর শত-পুত্র। তাঁহাদিগের মধ্যে বিকুক্ষি, নিমি, ও দণ্ডক প্রধান। ইহাঁর সন্তানদিগের মধ্যে ২৫ জনকে আর্য্যাবর্ত্তের পূর্ব্বভাগ ও ২০ জনকে পশ্চাদ্ভাগ প্রদান করিয়া, মধ্যভাগ বিকুক্ষি, নিমি, দণ্ডককে প্রদান করেন। অন্যান্য পুত্রেরা ভারতের অন্যান্য স্থানে রাজত্ব করিয়াছিলেন। ইহাঁর পিতৃশ্রাদ্ধার্থক মাংসাহরণে নিযুক্ত হইয়া, বিকুক্ষি অগ্রে একটী শশকভক্ষণ করায়, তৎপ্রতি বিরক্ত হইয়া নির্ব্বাসনদণ্ডের আজ্ঞা করেন। পরে নির্ব্বাসন-সময়ের অতিবর্ত্তনে তাঁহাকে রাজ্যদান করিয়াছিলেন।

ইড়া—১। দক্ষকন্যা, কশ্যপপত্নী।—২। ইক্ষ্বাকু-কন্যা বুধপত্নী ইলার নামান্তর। ৩। মুনির পত্নী, খণ্ডপ্রলয়ের পর ইহাঁর গর্ভ হইতে পুনর্ব্বার মানববংশস্রোত প্রবাহিত হইতে থাকে।

ইন্দুমতী—বিদর্ভরাজপুত্রী, অজপত্নী, দশরথজননী; একদা ইনি পতিসহচারিণী হইয়া, উদ্যানবিহার করিতে করিতে বিমানচারী দেবর্ষি নারদের বীণা-চ্যুত পারিজাত-মাল্যের পতনাঘাতে প্রাণত্যাগ করেন।

ইন্দ্র—ইনি দেবগণের আবাস স্বর্গের অধিপতি। সূর্য্য অগ্নি সোম যম কাল পবন প্রভৃতি দেবগণের রাজা; বেদমতে ইনি সর্ব্বশ্রেষ্ঠ দেবতা। মিত্র বরুণ অর্য্যমা ধাতা অংশুভাগ, প্রভৃতি যেমন সৃষ্টিস্থিতি প্রলয় প্রভৃতির কর্ত্তা ইন্দ্রও তেমনই শক্তিমান্। পুরাণ-মতে ইন্দ্র তিনটী দেবশক্তি-সম্পন্ন, গুণত্রয়ের আধারভূত সাকার দেবত্রয়ের —ব্রহ্মা বিষ্ণু মহেশ্বরের—অধীন। পুরাণে ইন্দ্রের আপেক্ষিক অপকর্ষ দৃষ্ট হয়; একবার মহামায়ার আধার মহাদেব স্বমায়ায় ইন্দ্রকে অপর পাঁচটী তদ্রূপ ইন্দ্র দেখাইয়া, তাঁহার অভিমান খর্ব্ব করেন। এই হইতেই বেদের আদিদেব ইন্দ্রের শক্তির খর্ব্বতা দেখাইলেও, উপাসনাবিধানে বহু স্থানে বহুদা তিনি ঈশ্বর বলিয়া আখ্যাত হন। শম্বরাসুরের রাজ্য উদব্রজের শতপুরের ৯৯টী ধ্বংস করায়, ইহাঁর নাম একটী পুরন্দর। পুরাণবর্ণিত ইন্দ্র এবং গ্রীকদেবগণের মধ্যে জিয়স যেন একক্রিয়—সাদৃশ্য ও সাম্যে অভেদ বলিয়া বোধ হয়। উভয়েই দেবরাজ। দেবকণ্টক বৃত্রাসুরের বধজন্য, দেবরাজ মহর্ষি দধীচির অস্থিতে বজ্র প্রস্তুত করিয়া, তদ্দ্বারা অসুরকুল নির্ম্মূল করেন। জিয়সের অস্ত্র বজ্র, ইহাঁদ্বারা টাইটনদিগের উচ্ছেদ সাধন করেন। দেবরাজের অনুগ্রহব্যতীত বৃষ্টি হয় না; জীমূত তাঁহার আজ্ঞাবাহী। সুতরাং পৃথিবীর উৎপাদিকাশক্তি ইন্দ্রের অনুগ্রহসাপেক্ষ। জিয়সের মস্তক মেঘাবৃত। ইহাঁর সুবর্ণনির্ম্মিত বাণাবার ষড়-পর্ব্ব ও শতপত্র-যুক্ত বাণ, স্বর্ণ-কশা হরিদশ্ব যুক্ত অগ্নিময় রথ। গ্রীকদেবরাজ জিয়সের লাটিন নাম জুপিটার। পারসিকদিগের জেন্দ আবেস্তা গ্রন্থে ইন্দ্র বৃত্রঘ্ন বলিয়া, পরিচিত। তাহাতে বৃত্র আসীরীয় দেশীয় দলপতি, বহু নগরের, সমস্ত আর্য্যভূমি জনশূন্য করিতে উদ্যত হওয়ায়, যুদ্ধে ইন্দ্রকর্ত্তৃক সবংশে নিহত হয়। পুরুষসূক্তে প্রকাশ, পুরুষের মুখ হইতে অগ্নির সহিত ইন্দ্র উদ্ভূত। তৈত্তিরীয়ে প্রকাশ - ইনি

অদিতিগর্ভসম্ভূত মহর্ষি কশ্যপের পুত্র। পুলম-কন্যা শচী ইহাঁর পত্নী, পুত্র—জয়ন্ত; ইহাঁর হস্তী ঐরাবত, অশ্ব উচ্চৈঃশ্রবা, পুরী অমরাবতী, উদ্যান নন্দন, প্রাসাদ বৈজয়ন্ত। অনেকত্র ইন্দ্র-প্রভৃতি দেবগণ অপুত্রক। ইনি বাণররাজ ঋক্ষ-রাজের ক্ষেত্রে বালির ও কুন্তীর গর্ভে অর্জ্জুনের জন্মদান করেন; বঙ্গীয় কবি কবিকঙ্কণের চণ্ডীতে ইহাঁর মালাধর ও নীলাম্বর এই অপর দুই পুত্রের উল্লেখ দেখিতে পাওয়া যায়। ইন্দ্র দৈবশতবর্ষকাল স্বর্গরাজ্যে আধিপত্য করিয়া, স্বর্গ ভ্রষ্ট হন; এবং শতাশ্বমেধ-যজ্ঞকারী মানব বা দানব কর্ম্মপ্রভাবে বা তপঃ-প্রভাবে ইন্দ্রত্বলাভ করিয়া থাকেন; এতজ্জন্য শতাশ্বমেধ-সাধনে বিঘ্নোৎপাদন করিতে ইন্দ্রের চেষ্টা চরিত বহুশঃ বর্ণিত হইয়াছে। মহর্ষি দুর্ব্বাসার শাপে ইহাঁর একবার স্বর্গচ্যুতি ঘটে। দধীচির অস্থিগ্রহণ জন্য ব্রহ্মহত্যাপাপে স্বর্গভ্রংশ একবার। তৎকালে মহারাজ নহুষের ইন্দ্রত্ব-লাভ। পারিজাত-হরণ-ব্যাপারে কৃষ্ণকর্ত্তৃক পরাজয়। মহর্ষি গৌতমের পত্নী অহল্যার ধর্ম্মহানি করায়, গৌতম-শাপে ভগাঙ্ক হইয়া, শেষে যজ্ঞ-সমানুষ্ঠানফলে সহস্র-লোচন হন। অপরতঃ প্রত্যেক মন্বন্তরে স্বতন্ত্র স্বতন্ত্র ইন্দ্রের উল্লেখ-আছে,—স্বায়ম্ভুব মন্বন্তরে বিশ্বভুক্, স্বারোচিষে বিপশ্চিৎ, ঔত্তমে বিভু, তামসে প্রভু, রৈবতে শিখি, চাক্ষুষে মনোজব, বৈবস্বতে তেজস্বী বলি, সাবর্ণি মন্বন্তরে অদ্ভুত, দক্ষসাবর্ণি মন্বন্তরে অদ্ভুত, ব্রহ্মসাবর্ণি মন্বন্তরে ত্রিদিব, ধর্ম্মসাবর্ণি মন্বন্তরে সুশান্তি, রুদ্রসাবর্ণি-মন্বন্তরে ঋতকীর্ত্তি; দেবসাবর্ণি মন্বন্তরে অবধাতা, ইন্দ্রসাবর্ণি মন্বন্তরে দিক্‌পতি ইন্দ্র হইয়াছেন ও হইবেন। ইহাতে পৌরাণিক ইন্দ্র বহু প্রদর্শিত হইল।

ইন্দ্রজিৎ—লঙ্কেশ্বর রাবণের পুত্র। ইন্দ্রজয় জন্য ইহাঁর এই নাম। ইহাঁর নামান্তর মেঘনাদ। ইনি মায়াবলে অদৃশ্য হইয়া, যুদ্ধ করিতে পারিতেন। ইনি সর্ব্বশাস্ত্রে সুশিক্ষিত ছিলেন; বিশেষতঃ নাগপাশমন্ত্রপ্রয়োগে কুশল ছিলেন। লক্ষ্মণের হস্তে নিহত হন। ২। কাশ্মীরাধিপতি প্রথম বিভীষণের পুত্র;—ইহাঁর পুত্রের নাম রাবণ।

ইন্দ্রদ্যুম্ন—অবন্তীর সূর্য্যবংশীয় রাজা। ইনি সাতিশয় বিষ্ণুভক্ত ছিলেন; একদা এক জটাধারী মহাপুরুষ ইহাঁর নিকট শ্রীপুরুষোত্তম-বৃত্তান্ত বর্ণন করিলে, ইনি স্বীয় পুরোহিত-ভ্রাতা বিদ্যা-পতিকে পুরুষোত্তমদর্শনে প্রেরণ করেন; বিদ্যাপতি নীলাচলে নারায়ণের দর্শন করিয়া, প্রত্যাবৃত্ত হইয়া, রাজসমীপে সমস্ত বর্ণনা করেন। স্বরূপতঃ অবগত হইয়া রাজা প্রজাগণ সমভি-ব্যাহারে জগন্নাথদর্শনার্থক যাত্রা করিলে, মহর্ষি নারদও তাঁহাদিগের সঙ্গী হইলেন. যখন বিদ্যা-পতি নীলাচলে আগমন করিয়াছিলেন, তৎকালে বিশ্ববসু নামে একজন শবর তথায় নারায়ণের আরাধনায় রত ছিল; পথে রাজা বহুবিধ অমঙ্গল দর্শন করায়, তাহার কারণানুসন্ধানে সচেষ্ট হইলে, মহর্ষি নারদ বলিলেন,—"বিদ্যাপতির নীলাচল-ত্যাগের সঙ্গে সঙ্গেই ভগবান নারায়ণ অন্তর্হিত হইয়াছেন।" দেবর্ষি নারদ-বাক্যে রাজা ভগ্নমনোরথ হইলে, দেবর্ষি পুনরায় বলিলেন, রাজন, নিম্ব-দারুময়ী মূর্ত্তি চারিটি প্রস্তুত করিয়া প্রতিষ্ঠা করুন। রাজা তাঁহার উপদেশমতে তথায় জগন্নাথমূর্ত্তি প্রণয়নের অনুষ্ঠান প্রচার করিয়া স্বায়ম্ভুব মন্বন্তরে প্রতিষ্ঠার জন্য, দেবর্ষির উপদেশা-নুসারে ব্রহ্মলোকে গমন করিলেন। স্বারোচিষ-মন্বন্তরে প্রথম যুগে প্রত্যাগত হইয়া দেখিলেন, নারায়ণ ও মন্দির আছে, আর কেহই নাই; ইনি ব্রহ্মদত্ত পদ্মনিধির সাহায্যে সমস্ত আয়োজন করিলে, ব্রহ্মা এবং অন্যান্য দেবগণ আসিয়া জগ-ন্নাথদেবের প্রতিষ্ঠা সম্পাদন করেন। ২ জনৈক ব্রাহ্মণ, পূর্ব্বজন্মে একজন দুর্দ্দম রাজা ছিলেন, পরজন্মে ব্রাহ্মণত্ব-লাভে বিষ্ণুর প্রসাদে তল্লাভে-সমর্থ হন। ৩। জনৈক রাজা। ইহাঁর পত্নী অহল্যা।

ইন্দ্রপ্রমদ—মুনিবিশেষ।

ইন্দ্রপ্রমিত—পৈলশিষ্য ঋগ্বেদাচার্য্য ঋষি; ইহাঁর পুত্রের নাম মণ্ডুক্য। ভাগবতে ইনি ইন্দ্রপ্রমতি নামে আখ্যাত। ইনি নিজ-সংহিতার অধ্যয়নে স্বশিষ্য মাণ্ডুকেয়কের নিয়োগ করিয়াছিলেন।

ইন্দ্ররাজ—ইনি সৌরাষ্ট্ররাজ। গুর্জ্জররাজ্যজয়ী। ইহাঁর পুত্র কর্ক।

ইন্দ্রসাবর্ণি—চতুর্দ্দশ মনু;—এই মন্বন্তরের অবতার, বৃহদ্ভানু, ইন্দ্র শুচি, পবিত্র চাক্ষুষাদি দেবতা।

ইন্দ্রসেন—নলরাজার দময়ন্তীর গর্ভসম্ভূত পুত্র। ২। যুধিষ্ঠিরের সারথি। ৩। সূর্য্যবংশীয় পূর্বের পুত্র। ইহাঁর পুত্রের নাম বীতিহোত্র।

ইন্দ্রসেনা—নলরাজার দময়ন্তী গর্ভসম্ভূতা কন্যা।

ইন্দ্রাণী—ইন্দ্রপত্নী, ইহাঁর নাম শচী। ঐতরেয় ব্রহ্মাণ্ডে ইন্দ্রপত্নীর নাম প্রাসহা। ২। অষ্টমাতৃকার একটী। ৩। যোগিনীবিশেষ।

ইরা—মহর্ষি কশ্যপের ধর্ম্মপত্নীগণের মধ্যে একটী; ইহা হইতে বৃক্ষলতা, বল্লী, তৃণ প্রভৃতির উৎপত্তি হয়।

ইরাবতী—ভবনমাক রুদ্রের পত্নী।

ইরাবান্—তৃতীয় পাণ্ডব অর্জ্জুনের ঔরসে নাগকন্যা উলূপীর গর্ভসম্ভূত পুত্র, নাগ ঐরাবত স্বীয় পুত্র গরুড়কর্ত্তৃক হত হইলে, নাগবংশরক্ষার্থ অত্যন্ত চিন্তা করিতে লাগিলেন; পরে বীরশ্রেষ্ঠ অর্জ্জুনকে অনুনয় করিয়া, তাঁহার ঔরসে স্বীয় পুত্রবধূর গর্ভে পুত্র উৎপাদন করান। ইনি একজন বীরপুরুষ; ভারতযুদ্ধে পিতা অর্জ্জুনের সাহায্য করেন। অষ্টম দিবসের যুদ্ধে সৌবলরাজের অশ্বাসন ধ্বংস করেন। পরে অলম্বুষের হস্তে নিহত হন।

ইল—বৈবস্বত মনুর পুত্র, কৈলাস-মণিমন্দিরে গৌরীশঙ্করের কেলি কালে প্রবেশ করায়, স্ত্রীত্ব লাভ করেন; স্ত্রীত্ব লাভের পরে ইলানামে বুধের পত্নী হন। ইহাঁর গর্ভে পুরূরবার জন্ম হয়। রামায়ণমতে কর্দ্দম প্রজাপতির পুত্র। পুরুষ অবস্থায় ইলের পুত্র—উৎকল, গয়, বিনয়।

ইলবিলা—তৃণবিন্দুর কন্যা, বিশ্রবার পত্নী এবং কুবেরের মাতা। অগ্নি-পুরাণের মতে ইহাঁর নাম—ইড়বিড়া ও ইনি পুলস্ত্যের পত্নী। কৃত্তিবাসী রামায়ণে তৃণবিন্দু কন্যা ইলবিলাকে পুলস্ত্যপত্নী বিশ্রবার মাতা নির্দ্দেশ করেন; বিশ্রবার পত্নীর নাম লতা; এই লতার গর্ভে কুবেরের জন্ম।

ইলা—বৈবস্বতমনুর কন্যা। মনু একটী যাগের অনুষ্ঠান করিয়া, ভগবান্ মিত্রাবরুণের উপাসনা করেন; কিন্তু তাহাতে সামান্য ত্রুটী হওয়ায়, পুত্রের পরিবর্ত্তে একটী কন্যা হয়; পরে সেই কন্যা বিষ্ণুর বরে পুরুষত্বলাভ করিয়া, সুদ্যুম্ন নামে অভিহিত হন। শেষে শঙ্করশপ্ত কুমারবনে প্রবেশ করায়, পুনরায় স্ত্রীত্ব প্রাপ্ত হন। শেষে বশিষ্ঠদেবের স্তবে তুষ্ট হইয়া, ইহাঁর পর ইনি একমাস স্ত্রীত্ব ও একমাস পুংস্ত্ব পাইবেন,—স্থির হয়। স্ত্রীত্ব লাভের সময়ে বুধের পত্নী ইলা হইয়া পুরূরবাকে প্রসব করেন। পুংস্ত্বলাভের সময় ইহাঁর ৩ পুত্র হয়;—তাঁহাদিগের নাম—উৎকল, গয়, বিমল।

ইলাবৃত—আগ্নীধ্রের নব পুত্রের মধ্যে একটী। ইনি ইলাবৃত বর্ষের রাজা ছিলেন। ইহাঁর পত্নীর নাম লতা।

ইলিবিশ—বৃত্রাসুরের সেনাপতি। ইন্দ্রের সময় বজ্রাঘাতে নিহত হয়।

ইলু—জনৈক সুপ্রসিদ্ধ রাজা।

ইল্বল—১ বাতাপি নামক দানবের ভ্রাতা, ইহারা মায়া-বিস্তারে মুগ্ধ করিয়া, অনেক ব্রাহ্মণ বধ করিত। বাতাপি মায়াবলে মেষরূপ ধারণ করিত, ইল্বল তাহাকে রন্ধন করিয়া ব্রাহ্মণদিগকে খাওয়াইত; পরে মৃতসঞ্জীবন-মন্ত্রবলে তাহাকে পুনর্জীবিত করিয়া আহ্বান করিলে, সে ভোক্তা মুনির উদর বিদীর্ণ করিয়া বহির্গত হইত, তাহাতে সেই ভোক্তা ব্রাহ্মণের মৃত্যু হইত। মহর্ষি অগস্ত্য কৌশলে এই উভয়ের বিনাশ করেন। ২ এই নামে আরও এক জন দানব ছিল, সে সম্বন্ধে ইহার ভ্রাতা। তবে প্রথমোক্ত ইল্বল হ্লাদের পুত্র, শেষোক্ত ইল্বল বিপ্রচিত্তির পুত্র। শেষোক্ত ইল্বল দৈত্যরাজ হিরণ্যকশিপুর সেনাপতি ছিলেন।

---

## ঈ

ঈশ—কশ্যপপত্নী কদ্রুর পুত্র।

ঈশান—একাদশ রুদ্রের মধ্যে অষ্টম। মহাদেবের সূর্য্যমূর্ত্তি।

ঈশানদেব—আসামরাজের গুরু।

ঈশানদেবী—কাশ্মীররাজ জলোকের পত্নী। ইনি বিদুষী জ্ঞানিনী ছিলেন। ইহাঁর হস্তে শাসনভার অর্পিত ছিল। ইনি পতিসহ কনকবাহিনী তীরস্থ চিরমোচন নামক স্থানে প্রাণত্যাগ করেন।

ঈশানী—দুর্গার নামভেদ।

ঈশ্বরী—যোগিনীবিশেষ।

---

# উ

উকথ—কুশবংশোদ্ভব ছলের পুত্র।

উখ—তিত্তিরি ঋষির শিষ্য।

উগ্র—১ ধৃতরাষ্ট্রের পুত্র।

২ একাদশ রুদ্রের মধ্যে একটী।

৩ মহাদেবের বায়ুমূর্ত্তি।

উগ্রঋত—একাদশ রুদ্রের একটী।

উগ্রচণ্ডা—দুর্গার মূর্ত্তি-ভেদ; আষাঢ়ী পৌর্ণমাসীতে প্রজাপতি দক্ষ শিববিবর্জিত দ্বাদশ-বার্ষিক যজ্ঞের অনুষ্ঠান করিলে, দক্ষকন্যা শিবমোহিনী সতী পতিনিন্দায় অবমানিতা হইয়া প্রাণত্যাগ করেন; পরে আশ্বিন মাসের কৃষ্ণানবমীতে অষ্টাদশভুজা মূর্ত্তি পরিগ্রহ করিয়া, কোটিযোগিনীতে পরিবৃতা হইয়া শঙ্কর প্রেরিত ক্রুদ্ধ প্রমথগণের সঙ্গে দক্ষযজ্ঞ-বিনাশে প্রবৃত্তা হন। পরে মহিষাসুর-বিনাশ-সময়ে দুর্গা এই ভীষণা মূর্ত্তির পরিগ্রহ করেন।

উগ্রজিৎ—এক জন অপ্সরা। উগ্রজিৎ ও উগ্রস্পশ্যা নামক অপ্সরোদ্বয়ের নাম অথর্ব্ববেদে দেখিতে পাওয়া যায়। দ্যূতক্রীড়াদক্ষ বলিয়া তৎপাপ নাশার্থক ইহাঁদিগের স্তুতি আছে।

উগ্রতারা—ভগবতীর মূর্ত্তিভেদ। ইন্দ্রাদি দেবগণ শুম্ভাসুর-কর্ত্তৃক পরাজিত হইয়া হিমালয়ের গঙ্গোত্তরীর নিকট মহামায়ার আরাধনায় প্রবৃত্ত হইলে, দেবী মাতঙ্গিনীবেশে তথায় উপনীত হইয়া জিজ্ঞাসা করিলেন,—"দেবগণ তোমরা কাহার উপাসনায় নিরত।" এই প্রশ্ন শ্রবণে দেবগণ বিস্মিত। ইত্যবসরে সেই মাতঙ্গিনীর কায়কোষ হইতে দেবী উগ্রতারা আবির্ভূতা হইয়া বলিলেন,—দেবগণ, আমার আরাধনায় প্রবৃত্ত; আমি তাঁহাদিগের জন্য, শুম্ভাদি দৈত্যগণের বিনাশ সাধন করিব। এই বলিয়া অঞ্জননিভা দেবী গৌরী হইলেন। ইনি এই মূর্ত্তিতে উগ্রভয় হইতে পরিত্রাণ করেন। ইহাঁর মূর্ত্তি চতুর্ভুজা, কৃষ্ণবর্ণা, মুণ্ডমালা-বিভূষিতা, দক্ষিণ হস্তদ্বয়ে খড়্গ ও পদ্ম, বামহস্তে কর্ত্রী ও খর্পর ধারণ করেন; মস্তকে জটাজাল, তাহাতে মুণ্ডমালা গলদেশেও মুণ্ডমালা দোদুল্যমানা; বক্ষে ফণিহার, লোচনদ্বয় রক্তবর্ণ, পরিধানে কৃষ্ণবর্ণ ব্যাঘ্রাজিন, বামপদ শিবহৃদয়ে, দক্ষিণপদ সিংহপৃষ্ঠে, মুখে ঘোর শব্দ সহ অট্টহাস্য ও অবলেহনে রতা ও অতিভীষণা। ইহার অষ্ট যোগিনীদিগের নাম—মহাকালী, রুদ্রাণী, উগ্রা, ভীমা, ঘোরা, ভ্রামরী, মহারাত্রি ও ভৈরবী। মহর্ষি বশিষ্ঠ, দেবি উগ্রতারা ও মহাদেবকে অভিশাপ দিয়াছিলেন।

উগ্রদেব—মৃত পিতৃগণ, ঋগ্বেদে ইহাঁদের স্তব আছে।

উগ্রশ্রবাঃ—ইনি লোমহর্ষণ সূতের পুত্র, বলদেবের বরে পুরাণজ্ঞ হন। ইনি ইহার পিতার ছয় জন শিষ্যের নিকট হইতে ছয়খানি সংহিতার অধ্যয়ন করেন।

উগ্রসেন—১ ইনি আহুকের পুত্র; সাত্বত, বৃষ্ণি, অন্ধক, ভোজ, দশার্ণগণের অধিপতি, মথুরার অধীশ্বর ছিলেন, পরে স্বীয় পুত্র কংস-কর্ত্তৃক কারারুদ্ধ হন। কৃষ্ণ ইহাকে কারামুক্ত করিয়া রাজ্যদান করেন। কৃষ্ণ যখন যদুবংশের সহিত মর্ত্ত্য-লীলার অবসান করেন, ইনিও সেই সময় অগ্নিতে দেহ বিসর্জ্জন করেন। ইনি দ্বারকাবাসীগণে জীবনের শেষ ভাগ অতিবাহিত করেন। ইহার পিতার নাম আহুক ও ভ্রাতার নাম দেবক,—এরূপও কোথাও কোথাও দেখা যায়। ইহার ৯টী পুত্র ও ৫টী কন্যা। পুত্রগণের নাম—কংস, ন্যগ্রোধ, কঙ্ক, শঙ্কু, সুভূমিপ, রাষ্ট্রপাল সুতনু, অনাবৃষ্টি ও পুষ্টিমান্। কন্যাগণের নাম, কংসা কংসবতী সুতনু, রাষ্ট্রপালিকা কঙ্কা। ২ ধৃতরাষ্ট্রের পুত্রবিশেষ। ৩ জনমেজয়ের ভ্রাতা, পরীক্ষিতের পুত্র।

উগ্রা—উগ্রতারার যোগিনী।

উগ্রায়ুধ—কুরুবংশীয় কৃতের পুত্র, ইনি নীপবংশ-

ধ্বংস করেন। শান্তনু বিধবাপত্নীর পুনর্ব্বার—বিবাহপ্রার্থী হওয়ায়, ভীষ্মহস্তে নিহত হন।

উচ্ছিষ্টভৈরবী—দুর্গার মূর্ত্তি বিশেষ।

উতঙ্ক—১ জনৈক মহর্ষি; ইনি কোন মরুভূমিতে আশ্রম স্থাপন করিয়া, বহুবর্ষ কঠোর তপোরত ছিলেন; ইনি তপঃপ্রভাবে বিষ্ণুর সন্তোষ-সাধনে সমর্থ হন; পরে বিষ্ণুর সাক্ষাৎকারে সমর্থ হন এবং তাঁহা-কর্ত্তৃক বরগ্রহণে অনুরুদ্ধ হইয়া বলেন, বিষ্ণুর সাক্ষাৎ করাই পরম বর! তাঁহার এরূপ নিস্পৃহতা ও ঐকান্তিকী ভক্তির পরিচয় পাইয়া, পুনরায় বরগ্রহণে অনুরোধ করেন। তখন ইনি প্রার্থনা করিলেন;—আমার বুদ্ধি যেন ধর্ম্মে সত্যে সদা নিরতা থাকে; এবং তোমার প্রতি যেন ঐকান্তিকী ভক্তি থাকে। ইনি নিজের উপকারার্থক কুবলাশ্বরাজ-দ্বারা ধুন্ধুর দৈত্যের বিনাশ সাধন করেন।

২। মহর্ষি বেদের শিষ্য। ইনি উপাধ্যায়ের অতীব প্রিয় ছিলেন। তজ্জন্য ইহাঁর উপর স্বগৃহের কর্ত্তৃত্ব ন্যস্ত করিয়া যাজনার্থক বহির্গত হইতেন; একদা যাজ্ঞিকী ক্রিয়ার সম্পাদনার্থক স্থানান্তর-গমনকালে ইহাঁকে সাবধান করিয়া বলেন,—"বৎস, আমার প্রত্যাবর্ত্তনে বোধ হয়, বহু বিলম্ব ঘটিবে, আমার অনবস্থান জন্য গৃহের সকল অভাবেরই নিরাকরণ করিতে সচেষ্ট হইও।" অনন্তর তাঁহার অনুপস্থিতিকালে উপাধ্যায় পরিবারস্থা কতিপয় রমণী ইহাঁকে বলিল, 'তোমার উপাধ্যায়পত্নী ঋতুমতী, তোমার গুরু প্রবাসে, অতএব তুমি তাঁহার ঋতু রক্ষা কর।" ইনি বলিলেন,—"গুরু আমায় এরূপ অন্যায় কর্ম্ম কর্ম্ম করিতে বলেন নাই, আপনাদিগের কথায় এরূপ অন্যায় কার্য্য করিতে পারি না।" এই-রূপ প্রত্যুত্তরে পুরোবাসিনীরা নিবৃত্তা হইলেন। তাহার কিয়দ্দিবস পরে মহর্ষি বেদ স্বীয় আশ্রমে উপনীত হইয়া, পূর্ব্বেই সকল কথা শুনিয়া, শিষ্যের প্রতি পরম পরিতুষ্ট হইয়া, সকল বিদ্যা-দানের সহিত শিষ্যত্ব সিদ্ধ—সাঙ্গ হইয়াছে বলিয়া বিদায় দিলেন। পরে উতঙ্ক দক্ষিণার কথা উত্থাপন করিলে, মহর্ষি বেদ বলেন,—"তোমার উপাধ্যায়ানীর অভীষ্ট সাধন করিলেই যথেষ্ট হইবে।" পরে ইনি উপাধ্যায়ানীকে জিজ্ঞাসা করিলে, তিনি বলেন, আগামী চতুর্থ দিবসের মধ্যে মহারাজ পৌষ্যের ধর্ম্মপত্নীর কর্ণকুণ্ডল আনিয়া দিলেই, আমার অভিলাষ পূর্ণ হইবে। এতদাহরণার্থক উতঙ্ক তথা হইতে প্রস্থান করিলেন। মহারাজ পৌষ্যের পুরীর অভিমুখে কিয়দ্দূর গমন করিলে, এক মহাবৃষভারূঢ় মহাকায় মহাপুরুষের দর্শন লাভ করিলেন; মহাপুরুষ বলিলেন,—"উতঙ্ক, তুমি বৃষপুরীষ ভক্ষণ কর; তোমার উপাধ্যায়ও ভক্ষণ করিয়াছিলেন।" তাঁহার নিদেশমত উতঙ্ক সেই বৃষপুরীষ ভক্ষণ করিয়া, আচমন করিতে করিতে গাত্রোত্থান করিয়া প্রস্থান করিলেন। পরে মহারাজ পৌষ্যের সভায় উপনীত হইয়া, তাঁহার মহিষীর কুণ্ডলদ্বয়ের প্রার্থনা করিলে, মহারাজ তাঁহার মহিষীর নিকট প্রার্থনা করিতে বলিলেন, ইনি অন্তঃপুর প্রবেশ করিয়াই, অনুসন্ধানেও মহিষীর দর্শন লাভ করিতে না পারায়, মহারাজসমীপে আসিয়া তাঁহার অদর্শনবার্ত্তা জ্ঞাপন করিলে, তিনি বলিলেন,—বোধ হয়, আপনি অশুচি! মহারাজ বাক্যে তাঁহার আত্ম-আচমন্য ক্রটীর বিষয় স্মরণ হইলে, তৎক্ষণাৎ তিনি পূর্ব্বমুখে তিনবার আচমন সমাপন করিয়া, অন্তঃপুরপ্রবেশমাত্রই পৌষ্য-মহিষীর দর্শন লাভ করিয়া, কুণ্ডল প্রার্থনা করেন রাজমহিষী উতঙ্ক হস্তে কুণ্ডলদ্বয় অর্পণ করিয়া বলিলেন,—সাবধান! মহাত্মন্, এই কুণ্ডলে নাগ রাজ তক্ষকের লোভ আছে। পরে সেই কুণ্ডল লইয়া রাজসমীপে উপনীত হইলে, মহারাজ পৌষ্য ইহাঁকে অন্ন-গ্রহণ-জন্য অনুরোধ করিলে, ইনি সম্মত হন। পরে রাজাদেশে ইহাঁর ভোজনার্থক আনীত অন্ন শীতল কেশযোগদুষ্ট দেখিয়া, রাজ প্রতি রোষ-বশে "অন্ধ হও" অভিশাপ করায়, পৌষ্যও বিনা দোষে অভিশাপ জন্য উতঙ্কবংশ নির্ব্বংশ হউক, অভিশাপ দেন। পরে পৌষ্য বিশিষ্ট অনুনয়-বিনয়ে শাপমুক্তির উপায় করিয়া লইলেন। কিন্তু উতঙ্ক শাপমুক্ত করিলেন না। পথিমধ্যে বেলাতিক্রম-জন্য, স্নানকাল সমাগত দেখিয়া, ঐ কুণ্ডলদ্বয় সরোবরের তীরে রাখিয়া স্নানার্থক সরোবরে অবগাহন করিলে, একজন

নগ্ন ক্ষপণককে সেই কুণ্ডলের হরণ পূর্ব্বক, পলায়ন করিতে উদ্যত দেখিয়া, ইনি ব্যস্তভাবে তাহার পশ্চাদনুসরণ করিতে করিতে দেখিলেন, সে ক্ষপণক নহে—তক্ষক। পরে বজ্রীর সাহায্যে পাতালে উপনীত হইয়া, দুইটী স্ত্রীলোককে দুইটী শিশুর সাহায্যে দ্বাদশ অরযুক্ত চক্র পরিবর্ত্তন করিতে করিতে বস্ত্রবয়নরতা ও তাঁহার সম্মুখে একটী দিব্য পুরুষ ও অশ্ব দণ্ডায়মান দেখিলেন; দেখিয়াই ইনি তাঁহাদিগের স্তবে তুষ্ট করাতে সেই পুরুষ বলিলেন, এই অশ্বের অপানে ফুৎকার দাও, তাহা হইলে, তোমার মঙ্গল হইবে। তাঁহার নির্দেশমত কর্ম্ম করায়, অশ্বের শরীর প্রধূমিত হইল। পরে তাঁহার ইন্দ্রিয় রন্ধ্র হইতে অগ্নি নির্গত হইল। আর তাহাতে নাগলোক অতীব প্রতপ্ত হইয়া উঠিল। নাগলোকের মঙ্গলার্থ তক্ষক সেই কুণ্ডলদ্বয় উতঙ্ককে প্রত্যর্পণ করিল। পরে সেই মহাপুরুষের নির্দেশানুসারে সেই অশ্বে আরোহণ করিয়া, সত্বর গুরুগৃহে উপনীত হইয়া, গুরুর পত্নীকে সেই কুণ্ডল প্রদান করিলেন। পরে মহর্ষি বেদ সমগ্র ঘটনা অবগত হইয়া, উতঙ্ককে বলিলেন, বৎস, নাগলোকে যে দুই স্ত্রীলোক দেখিয়াছ, তাহারা জীবাত্মা ও পরমাত্মা, দ্বাদশ অর যুক্ত চক্র সম্বৎসর; শিশু ছয়টী ছয় ঋতু; পথে যেবৃষ দেখিয়াছ, তাহা করিরাজ ঐরাবত। তাহার পুরীষ অমৃত; এবং তদারূঢ় মহাপুরুষ ইন্দ্র। অতঃপর গুরুর আদেশমত গৃহে গমন করেন। পরে তক্ষকের প্রতি জাতক্রোধ হওয়ায়,মহারাজ জনমেজয়কে সর্পসত্রে দীক্ষিত করেন।

উতথ্য—মহর্ষি অঙ্গীরার পুত্র, দেবগুরু বৃহস্পতির ভ্রাতা; ইঁহার পত্নীর নাম মমতা, পুত্রের নাম দীর্ঘতমা।

উৎকল—১। সুদ্যুম্ন বা ইলার পুত্র। পুরুষ অবস্থায় ইলার ঔরসে ইহাঁর জন্ম হয়।

২। ধ্রুবের জ্যেষ্ঠ পুত্র।

উত্তম—১। উত্তানপাদ রাজার সুরুচির গর্ভসম্ভূত পুত্র। মৃগয়ার্থ হিমাদ্রিপ্রস্থে গমন করিলে, এক যক্ষ হস্তে নিহত হন।

২। তৃতীয় মনু ইনি মহারাজ প্রিয়ব্রতের পুত্র; এই মন্বন্তরে সত্যসেন অবতার, সত্যজিৎ ইন্দ্র, সত্যবেদ শ্রুতভদ্র প্রভৃতি দেবগণ, বশিষ্ঠ প্রভৃতি সপ্তর্ষি। পবন স্বঞ্জয় প্রভৃতি ইহাঁর পুত্র। ৩। একবিংশতম দ্বাপরে ব্যাসের নামান্তর।

উত্তর—বিরাটরাজ-পুত্র, কুরুক্ষেত্র যুদ্ধে নিহত হন।

উত্তরফল্গুনী—দ্বাদশনক্ষত্র। দাক্ষিণোত্তর মিলিত-পর্য্যঙ্কবৎ তারকাশ্রেণী। ইহাঁর অধিষ্ঠাতা অর্যমা।

উত্তরা—বিরাট রাজকন্যা, অভিমন্যুর পত্নী, গান্ধর্ব্ব-বিদ্যায় বৃহন্নলাবেশী অর্জ্জুনের শিষ্যা। দ্বাদশবর্ষ বয়সে সসত্ত্বা বিধবা হন। যথাকালে পরীক্ষিৎকে প্রসব করেন। ইহাঁর মাতা সুদেষ্ণা, মাতুল কীচক ভ্রাতা উত্তর।

উত্তরাষাঢ়া—একবিংশনক্ষত্র। গজ-দন্তবৎ অষ্ট তারকাময়; ইহার অধিদেবতা বিশ্ব।

উত্তানপাদ—স্বায়ম্ভুব মনুর পুত্র; ইহাঁর দুইটী সহধর্ম্মিণী। সুনীতি ও সুরুচি। সুনীতির গর্ভে ধ্রুব, সুরুচির গর্ভে উত্তমের জন্ম হইয়াছিল। ইহাঁর জ্যেষ্ঠ সহোদরের নাম প্রিয়ব্রত। ইনি সন্ন্যাসপথাবলম্বী ছিলেন।

উদক্‌সেন—হস্তিনার রাজা বিশ্বক্‌সেনের পুত্র।

উদকাম—নরকাসুরের সেনাপতি। লৌহিত্যতীরে শ্রীকৃষ্ণকর্ত্তৃক নিহত হন।

উদয়ন—ইনি শতানিকের পৌত্র; অপরতঃ পাণ্ডুবংশীয় অর্জ্জুনাত্মজ অভিমন্যুর বৃদ্ধ প্রপৌত্র ও সহস্রানীকের পুত্র। ইহাঁর মাতা মৃগাবতী। বুদ্ধদেব যে দিন জন্মগ্রহণ করেন, ইনিও সেই দিন জন্মিয়াছিলেন। সমবয়স্ক হইলেও, বুদ্ধদেব ইহাঁর গুরু। ইহাঁর যথেষ্ট পাণ্ডিত্যের যোগপরায়ণতার প্রসিদ্ধি আছে; যৌগন্ধরায়ণ মন্ত্রী, নরবাহনদত্ত পুত্র। ইহাঁর জন্মবৃত্তান্ত ও বিবাহ প্রভৃতি অতীব রহস্যপূর্ণ।

এক দিন মহারাজ সহস্রানীকের নিকট মহিষী মৃগাবতী রুধিরময়ী লীলাবাপীতে স্নান করিবার ইচ্ছা প্রকাশ করিলে, তিনি লাক্ষারস-পূর্ণ এক বাপী প্রস্তুত করেন। সেই অলক্তকরসপূর্ণ বাপী মধ্যে মহিষীর স্নানকালে গরুড়-বংশীয়

একটী মহাকায় পক্ষী তাঁহাকে চঞ্চুপুটে লইয়া প্রস্থান করেন; পরে তাঁহাকে সসত্ত্বা ও জীবিতা দেখিয়া মহর্ষি জমদগ্নির আশ্রমে পরিত্যাগ করিয়া প্রস্থান করে; সেই মহর্ষি জমদগ্নির আশ্রমেই সহস্রানীক-মহিষী মৃগাবতী ইহঁাকে প্রসব করেন। বাৎসল্যবশে স্বীয় বলয়দ্বয় ইহঁার হস্তে পরাইয়া দেন। পরে এক দিন এক অহিতুণ্ডিকের ক্রীড়া দর্শন করিয়া, ইনি তাহাকে জননী-দত্ত বলয় দান করেন এবং তাহার নিকট হইতে, বলয় গ্রহণ করিয়া তদ্দ্বারা বসুনেমির মুক্তিবিধান করেন; ইহাতে বসুনেমি প্রীত হইয়া, ইহঁাকে ঘোষবতী নাম্নী একটী বীণা দান করেন। পরে সহস্রানীক সেই অহিতুণ্ডিকের নিকট এই পরিচিত বলয় দেখিয়া, তৎসাহায্যে পুত্র ও পত্নী লাভ করিতে সমর্থ হন। অনন্তর মহারাজ সহস্রানীক ইহঁাকে যৌবরাজ্যে অভিষিক্ত করিয়া ইষ্টব্রতের সাধনে অবসর গ্রহণ করেন; ইনি রাজা হইয়া পুত্র নির্ব্বিশেষে প্রজা-পালন করিয়াছিলেন; ইনি বসুনেমি-দত্তা ঘোষবতী বীণাবাদনে বনচর হস্তী-দিগকে বশীভূত করিতে পারিতেন; উজ্জয়িনী-রাজের সহিত ইহঁার শত্রুতা থাকিলেও, ইহঁার গুণে বশীভূত হইয়া, ইহঁাকেই তিনি স্বীয় দুহিতা বাসবদত্তাকে সম্প্রদান করেন। অতঃপর রাজার রাজ্যবৃদ্ধির জন্য, মন্ত্রী যৌগন্ধরায়ণ কৌশলে মগধরাজকন্যা পদ্মাবতীর সহিত ইহঁার বিবাহ দেন। রত্নাবলী-কার-মতে বাসবদত্তা মহারাজ প্রদ্যোতের কন্যা। দেবী বাসবদত্তার গর্ভে নর-বাহন নামে ইহঁার এক পুত্র হইয়াছিল। ২। চন্দ্রবংশীয় কৌশাম্বীর অধিপতি বৎসরাজ।

উদাবসু—মিথিলারাজ জনকের পুত্র।

উদারধী—ধ্রুবের পৌত্র, পুষ্টির পুত্র।

উদ্দালক—জনৈক মহর্ষি, ইনি মহর্ষি শ্বেত-কেতুর পিতা।

উদ্ধব—সত্যকের পুত্র। বাসুদেব কৃষ্ণের অনুচর জীবন-স্বরূপ সখা। ইনি দেবগুরু বৃহস্পতির শিষ্য ও বৃষ্ণি-বংশীয়গণের মন্ত্রী। ইহঁার অপর নাম দেবশ্রবাঃ। যদুবংশধ্বংসের পূর্ব্বে শ্রীকৃষ্ণ ইহঁাকে আত্মতত্ত্বশিক্ষা দেন। ইনি বদরিকাশ্রমে জীবনের শেষ ভাগ অতিবাহিত করেন।

উপকোশা—উপবর্ষের কন্যা, বররুচির স্ত্রী; ইহঁার স্বামী বররুচি তপস্যার্থ হিমালয়যাত্রা করিলে, ইহঁার অলোকসামান্য রূপলাবণ্য দেখিয়া, রাজ-পুরোহিত, দণ্ডাধিপতি ও কুমার-সচিব, মন্মথশরা-নল-প্রপীড়িত হইলে, ইনি কৌশলে তাঁহাদিগকে মঞ্জুষাবদ্ধ করিয়া, ভর্তৃ-ধনাপহারী বিশ্বাসঘাতক হিরণ্যগুপ্তের ও অসদভিসন্ধির প্রতিবিধান করিতে সকজ্জল-তৈল মর্দ্দন দ্বারা আকারে বিকার ঘটাইয়া, রাজ-সমীপে অভিযোগ আনয়নপূর্ব্বক নিজের পাতিব্রত্য-রক্ষার সহিত দুষ্ট-নির্যাতন করিয়া-ছিলেন। এবং তজ্জন্যই প্রশংসিত হন। পরে স্বামীর মৃত্যু-সংবাদ সত্য বলিয়া মনে করায়, অগ্নিতে দেহবিসর্জ্জন করিয়া, পতিলোকগতা হন।

উপগু—মিথিলারাজ সত্যরথের পুত্র; পিতার রাজ-ত্বের অবসানে রাজত্ব গ্রহণ করেন।

উপদানবী—বৃষপর্ব্বার কন্যা, ও হিরণ্যাক্ষ দানবের পত্নী।

উপদিশ—চেদিরাজ শিশুপালের ভ্রাতা।

উপদেব—১ অক্রূরের পুত্র। ২ দেবকের পুত্র।

উপদেবী—দেবকের কন্যা।

উপনন্দ—১ বসুদেবের মদিরাগর্ভসম্ভূত পুত্র। ২ গোপরাজ নন্দের সখা—গোপ-বিশেষ। ইনি নন্দ-ভ্রাতা বলিয়াও প্রসিদ্ধ।

উপনিধি—বসুদেবের ভদ্রাগর্ভসম্ভূত পুত্র।

উপবর্হণ—দেবর্ষি-নারদের গন্ধর্ব্ব অবতার।

অপমদ্গু—শফল্কের গান্ধিনীগর্ভসম্ভূত পুত্র—অক্রূরের ভ্রাতা।

উপমন্যু—আয়োদ-ধৌম্যের শিষ্য। একদা ইনি উপাধ্যায় মহর্ষি আয়োদ-ধৌম্যের আদেশে গো-রক্ষায় নিযুক্ত হন। সাবধানে যথাবিধি গোধন-রক্ষা করিতে ইহঁার শরীর শীর্ণ না হইয়া, বরং পুষ্ট হইতে দেখিয়া, গুরু জিজ্ঞাসা করিলেন, "বৎস, কিসে তুমি উদর পূরণ কর?" উপমন্যু বলিলেন; "গুরো, ভিক্ষাহৃত অন্নে আমার উদর পূরণ হয়।" গুরু বলিলেন, "আমার বিনানু-মতিতে ভিক্ষালব্ধ দ্রব্যের উপভোগ উচিত নহে।" অতঃপর ইনি ভিক্ষাপ্রাপ্ত অন্ন গুরুর সমীপে উপস্থাপিত করিয়া দিতে লাগিলেন; ইহার কয়েক দিন পরে গুরু পুন-

র্ব্বার ইহাঁকে জিজ্ঞাসা করিলেন,—"বৎস,—এখন কিসে উদর পূরণ কর।" তাহাতে ইনি বলিলেন,—"গুরো, গোবৎসমুখস্খলিত দুগ্ধফেন-পানে উদর পূরণ করি!" গুরুদেবের অনুজ্ঞামতে ফেনপান-ত্যাগ করায়, ক্ষুধার্ত্ত হইয়া একদিন অর্কপত্র আহার করিয়া, অন্ধ হইয়া কূপে পতিত হইলেন, সন্ধ্যা অতিক্রান্ত হইলেও, তাঁহাকে আসিতে না দেখিয়া গুরুদেব তাঁহার অন্বেষণে বাহির হন। পরে আহ্বান কবিতে করিতে অনুসন্ধানে জানিতে পারিলেন, শিষ্য অর্কপত্রভক্ষণে অন্ধ হইয়া কূপে পতিত। তখন ইহাঁকে অশ্বিনীকুমার-দ্বয়ের উপসনা করিতে বলিলেন। ইনি তদনুসারে অশ্বিনীকুমারদ্বয়ের স্তবে তুষ্টি-সাধন করিয়া, চক্ষুষ্মান্ হইলেন ও তাঁহাদিগের প্রদত্ত অপূপ গুরুকে না দিয়া খাইতে পারেন না বলিয়া, তাঁহারা ইহাঁকে হিরণ্ময় দণ্ড দান করেন; ইহাতেই ইহাঁর ভক্তি-দর্শনে সন্তুষ্ট হইয়া,অশ্বিদ্বয় বিবিধ বিদ্যা দান করেন।

উপমাতি—অগ্নির বেদবিশ্রুত নাম। হোমকালীন স্রুকদ্বারা মিত ঘৃত হুত হয় বলিয়া, এই নাম। ইনি অন্নের পুত্র বলের পৌত্র।

উপযাজ—জনৈক বিজ্ঞ ব্রাহ্মণ। মহারাজ দ্রুপদ দশলক্ষধেনুদানে সম্মত হইয়া, পুত্রেষ্টি যাগের যাজন জন্য, প্রার্থনা করিলে, ইনি নিজে অসম্মত হইয়া, স্বীয় জ্যেষ্ঠভ্রাতা যাজকে তৎকার্য্যে নিযুক্ত করেন।

উপরিচর—একজন পুরুবংশীয় পরমধার্ম্মিক রাজা, বসু নামে পরিচিত; ইনি অত্যন্ত মৃগয়াসক্ত ছিলেন; ইন্দ্রের উপদেশে চেদিরাজ্য লাভ করেন। ইনি কঠোর তপস্যায় দেবগণকে ভীত বা প্রীত করিয়া, দিব্যবিমান ও বৈজয়ন্তী মালা লাভ করেন। ঐ বিমান গগনচারী ও মালা শরীররক্ষী। ইন্দ্র তাঁহাকে শিষ্টপালনী বেণু-যষ্টি দান করেন। ইনি এই বেণু প্রোথিত করিয়া, শক্রোৎসব করিতেন; ইনি ইন্দ্রদত্তরথে গগনোপরি বিচরণ করিতেন—বলিয়া, ইহাঁর নাম উপরিচর। ইহাঁর রাজধানীর একান্তে শক্তিমতী নামে নদী ছিল, অপরপ্রান্তে কোলাহল নামে এক সচল গিরি ছিল; পরে কোলাহল শক্তি-মতী-দর্শনে কামান্ধ হইয়া তৎসম্ভোগজন্য সঙ্গত হওয়াতে, ইনি পদপ্রহারে তাঁহাকে বিদীর্ণ করেন; তাহাতে নদীর গর্ভে একটী পুত্র ও একটী কন্যা হয়; পরে ঐ গিরিপুত্র সেনানায়ক রূপে ও কন্যাটী পত্নীরূপে ইহাঁর নিকট আশ্রয় লাভ করেন। পরে স্বামিসমীপে ঐ গিরিবালা গিরিকা ঋতুস্নাতা এবং সন্তানার্থিনী একথা জানাইলেও, ইনি মৃগয়ার্থ বনে গমন করেন; মৃগয়ান্তে তথায় তাঁহার সেই সন্তানার্থিনী পত্নীর কথা স্মরণ করিতে করিতে একটী আশালতামূলে উপবেশন করিলে, রেতস্খলন হওয়ায়, সেই স্খলিত রেতঃ পত্রপুটে লইয়া, এক শ্যেনচঞ্চুপুটে পত্নীর উদ্দেশ্যে পাঠা-ইয়া দেন। পথে দৈববশে অন্য শ্যেনপক্ষীর সহ বিরোধ ঘটাতে, তাহা যমুনাজলে পড়িয়া যায়। তৎকালে যমুনায় এক শাপভ্রষ্টা মৎস্যরূপিণী অপ্সরা থাকিত, সেই তাহা ভক্ষণ করায়, মৎস্যরাজ ও সত্যবতীর জন্ম হয়। পরে এক ধীবর তাহাকে পাইয়া, মহারাজ উপরিচরের নিকট আনয়ন করিলে, উপরিচর পুত্রটী গ্রহণ করিয়া, কন্যাটী ধীবর হস্তে প্রত্যর্পণ করেন। কন্যাটী জালিক দাসরাজের গৃহে বর্দ্ধিত হইয়া, মৎস্যগন্ধা নামে পরিচিতা হন। ইহাঁর ৫টী পুত্র; বৃহদ্রথ বা মহারথ (২) কুশাশ্ব বা মণিবাহন, (৪) প্রত্য-গ্রহ, (৩) মাবেল্য, (৫) যদু। ২। মহারাজ চন্দ্র-শেখরের তারাবতী-গর্ভপ্রসূত পুত্র।

উপসুন্দ—নিকুম্ভ দৈত্যের পুত্র, সুন্দ দৈত্যের ভ্রাতা ইনি জ্যেষ্ঠ ভ্রাতা সুন্দের সহিত তপস্যায় ব্রহ্মাকে তুষ্ট করিয়া, পরস্পরের হস্তে নিধনের বর পান। পরে ইহাঁরা ত্রিলোকজয়ী হইয়া, ঘোর অত্যাচারী হইয়া উঠেন। পিতামহ ব্রহ্মার আদেশে তিলো-ত্তমার সৃষ্টি হয়। পরে সেই তিলোত্তমার জন্য, পরস্পর বিবাদ করিয়া, নিহত হন। ২। নরকা-সুরের সেনাপতি; এ কৃষ্ণ হস্তে বিনষ্ট হয়।

উমা—দেবী ভগবতী পূর্ব্বজন্মে পিতা দক্ষপ্রজাপতির মুখে পতির নিন্দা শ্রবণে দেহত্যাগ করিয়া, পিতৃগণের মানসী কন্যা মেনকার গর্ভে গিরিরাজ হিমালয়ের ঔরসে জন্মগ্রহণ করেন; তাঁহাদের তিন কন্যা জন্মে,—অপর্ণা, একপর্ণা একপাটলা। এই তিনটী কন্যাই অতিকৃচ্ছ্রসাধ্য তপশ্চরণে রতা হন;—অপর্ণা আদৌ পর্ণাদি আহার করেন

নাই বলিয়া, নামের সার্থক্য। মেনকা কন্যার তপোনিবৃত্তির জন্য,—"উ—পার্ব্বতি মা তপশ্চর" এই নিষেধ বাক্য বলায় ইহার উ ও মা যোগে ইহাঁরই অপর নাম হইল উমা। ইনি মহাদেবকে পতিত্বে লাভ করেন। কেনোপনিষদে ইহাঁর নাম দেখিতে পাওয়া যায়। বেদে ইনি হিমবানের কন্যা বলিয়া হৈমবতী নামে প্রসিদ্ধা। ইনি ব্রহ্মা ও অপর দেবগণের মধ্যবর্ত্তিনী; ভাষ্যকার শঙ্করের মতে ইনি বিদ্যা ও ইন্দ্রের নিকট উমা-রূপিণী। হিমবন্নন্দিনী গৌরী ব্রহ্মবিদ্যারূপিণী। তৈত্তিরীয় আরণ্যেকে ইনি রুদ্রপত্নী বলিয়া কীর্ত্তিতা। পূর্ব্বে ইনি দক্ষগৃহে সতীরূপে জন্ম-গ্রহণ করেন। কংসধ্বংসের আভাষ দিয়া কংসের ভীতি ও কৃষ্ণের রক্ষার বিধান জন্য, যশোদাগর্ভে আবির্ভূতা হইয়াছিলেন। ইনি মহিষাসুর-বিনাশজন্য দশভুজা হন। অদ্যাপিও বঙ্গে এই মূর্ত্তির পূজাপদ্ধতি প্রচলিত আছে।

উরণ—দৈত্যবিশেষ।

উরুক্রম—বিষ্ণুর নামান্তর, আদিত্যবিশেষ।

উর্দীপ্ত—ত্রেতাযুগের একজন মহাপাপী শূদ্র, পাপা-সক্তি জন্য পিতৃকর্ত্তৃক পরিত্যক্ত হইয়া দস্যুবৃত্তি অবলম্বনে কালাতিপাত করিত, শেষে রাজাদেশে নির্ব্বাসিত হয়। পরে এক দিন পর্য্যটনে কাতর হইয়া সদাসবসে একটী তটিনী-তটে উপবিষ্ট হইয়া, দেখিল,—কতকগুলি ভগবদ্ভক্ত ব্রাহ্মণ স্নানান্তে ভগবদুদ্দেশে এক একটী বস্ত্র প্রদান করিতেছে। তাহা দেখিয়া এই দস্যু ভাবিল,—"আমিও কিছু দান করি; আমার ভাগ্যে কখনই শকটারোহণ ঘটিবে না, সুতরাং শকট দান করি,"—এই ভাবিয়া বলিল, ভগবন্, আপনার উদ্দেশে শকটদান করিলাম; অদ্য হইতে আর কখনও শকট ভোগ করিব না। অতঃপর একদিন ঐ বনে এক গুড়কগোলবাহী ইহার দলকর্ত্তৃক আক্রান্ত হইল, তাহার গুড়কগোল লুণ্ঠিত হইল; পরে সেই লুণ্ঠিত দ্রব্যের বণ্টনের সময়, ইহার ভাগ্যে গুড়নির্ম্মিত শকট পড়ায়, এ ব্যক্তি তাহা দেখিয়া ভাবিল, আমি বিষ্ণুকে শকট দান করিয়াছি, সুতরাং ইহা আমার ভোগ্য নহে। যখন এইরূপ চিন্তা করিতেছে, সেই সময়ে সেই বনে এক ব্রাহ্মণ উপনীত হইল; এ ব্যক্তি তাঁহাকে আহ্বান করিয়া, এই শকট দান করিল; ইহাতেই ইহার সকল পাপের ধ্বংস হইল। পাপকর্ম্মে রত থাকিলেও, মৃত্যুর পর বৈকুণ্ঠে গমন করিয়াছিল।

উলূক—মহারাজ দুর্য্যোধনের মাতুল—শকুনির পুত্র। ভারতযুদ্ধের অষ্টাদশ দিবসে সহদেবের হস্তে নিহত হন।

উলূপী—নাগরাজ কৌরব্যের দুহিতা। অর্জ্জুন দ্বাদশবৎসর একাকী বনবাস কালে ইহাঁর সহিত বিবাহ সূত্রে আবদ্ধ হন; ইনি তৃতীয় পাণ্ডব অর্জ্জুনকে বর দেন,—তিনি জলমধ্যে অজেয় হইবেন; এমন কি প্রত্যেক জলজন্তু ইহাঁর বাধ্য হইবে। পাণ্ডবদিগের অশ্বমেধ-যজ্ঞকালে অর্জ্জুন অশ্বসহ মণিপুরে উপনীত হইলেন, বভ্রুবাহনের সহ যুদ্ধে অর্জ্জুনের মোহ উপস্থিত হইলে, ইনি মৃতসঞ্জীবন-মণি আনিয়া ইহাঁর চেতনা সম্পাদন করেন।

উল্মুক—বলরামের রেবতীগর্ভসম্ভূত পুত্র।

উস্বন—বশিষ্ঠের পুত্র। ইনি তৃতীয় মন্বন্তরের সপ্তর্ষির মধ্যবর্ত্তী।

উশনা—১ ভার্গব শুক্রাচার্য্য। ২। তৃতীয় দ্বাপরের ব্যাস। ৩। তামসের পুত্র, শতাশ্বমেধ করিয়াছিলেন।

উশীনর—মহারাজ শিবির পিতা। ইনি একজন আশ্রিত-বৎসল নরপতি। ইনি যমুনার দুই পার্শ্বের জলা উপজলা নাম্নী বেলায় যজ্ঞ করিয়া বাসবকে অতিক্রম করেন। ইহাঁর ধর্ম্ম পরীক্ষার্থ ইন্দ্র শ্যেনপক্ষী এবং অগ্নি কপোত মূর্ত্তি ধারণ করিয়া, ইহাঁর নিকট উপস্থিত হন, কপোত রাজার আশ্রয় গ্রহণ করিল; ও শ্যেন রাজার নিকট তাঁহার ভক্ষ্য কপোত প্রার্থনা করিল। রাজা নিজের শরীর হইতে ঐ কপোত পরিমাণ মাংস কর্ত্তন করিয়া, প্রদান করেন।

উষিতা—বেলাসাগরের পত্নী, ইন্দুরেখার মাতা।

# উ

উরু—চাক্ষুষ মনুর দশপুত্রের মধ্যে একজন। ইহাঁর মাতা নড়লা। ইহাঁর পত্নীর নাম আগ্নেয়ী। তাঁহার গর্ভে ইহাঁর ছয় পুত্র হয়;—অঙ্গ, সুমনাঃ, সাত্বতি, ক্রতু, অঙ্গিরা ও শিব।

ঊর্জ্জ—দ্বিতীয় মন্বন্তরের সপ্তর্ষির মধ্যে একজন।

ঊর্জ্জসর—মিথিলাদেশের রাজা শুচির পুত্র।

ঊর্জ্জস্বতী—১ দক্ষের কন্যা, ধর্ম্মের পত্নী। ২ প্রিয়ব্রতের কন্যা।

ঊর্জ্জা—দক্ষের কন্যা; বশিষ্ঠের পত্নী।

ঊর্ব্ব—মুনিবিশেষ। ইনি স্বীয় উরুর উপরিভাগে অগ্নি-সংস্থাপন করিয়া, এক অগ্নিবর্চ্চাঃ পুত্র লাভ করেন; তাঁহার নাম ঔর্ব্ব। বাসস্থান বাড়বা-মুখ সমুদ্র।

উর্ব্বশী—নরনারায়ণের উরু হইতে সম্ভূতা অপ্সরাঃ। ইন্দ্রসভায় নৃত্য করিতে করিতে মহারাজ পুরূরবাকে দেখিয়া, মোহিতা হইয়াছিলেন বলিয়া, নৃত্যে তালভঙ্গ হওয়ায়, ইন্দ্রের শাপে—মতান্তরে মিত্রাবরুণের অভিশাপে—পঞ্চপঞ্চাশৎ বর্ষ স্বর্গভ্রষ্টা হইয়া পুরূরবার সহিত বাস করিয়াছিলেন। অর্জ্জুন ইহার শাপে বৃহন্নলা-বেশে বিরাটরাজগৃহে বাস করিয়াছিলেন। পূর্ব্বকালে ভগবান্ বিষ্ণু ধর্ম্মপুত্র হইয়া গন্ধমাদন পর্ব্বতে কঠোর তপস্যায় রত হইলেন। ইন্দ্র তাঁহার উগ্র তপস্যায় ভীত হইয়া তাঁহার তপোবিঘ্নার্থ কতিপয় অপ্সরার সহিত বসন্ত ও কামদেবকে প্রেরণ করেন; সেই সকল অপ্সরা ধ্যানভঙ্গে অসমর্থা হইলে, কামদেব অপ্সরোগণের উরু হইতে যে এক দিব্য অঙ্গনার সৃষ্টি করেন, সেই উর্ব্বশী; এই দিব্যাঙ্গনাই নারায়ণের তপোভঙ্গে সমর্থা হন। ইহাতে ইন্দ্র অধিক সন্তুষ্ট হইয়া, ইহাঁকে গ্রহণ করিতে অভিলাষ করায়, ইনি সম্মতা হন। পরে মিত্র ও বরুণ ইহাঁর গ্রহণেচ্ছা প্রকাশ করিলে, ইনি অসম্মতা হওয়ায়, প্রত্যাখ্যাত হইয়াছেন বলিয়া; শাপে ইহাঁকে মনুষ্য-ভোগ্যা করেন। তাহাতে ইনি পুরূরবার পত্নী হন। রাজার ঔরসে ইহাঁর আয়ুঃ প্রভৃতি পাঁচটী পুত্র হয়। অস্ত্রশিক্ষার জন্য অর্জ্জুন দেবরাজ ইন্দ্রের সভায় অবস্থান-কালে উর্ব্বশীকে কৌরব-জননী বলিয়া ভক্তিসহকারে বার বার দর্শন করিয়াছিলেন। পরে ইন্দ্রের আদেশে ইনি অর্জ্জুনের নিকট গমন করিলে, তিনি ইহাঁকে মাতৃ সম্বোধন করায়, ইনি সন্তুষ্ট হইয়া, তাঁহাকে শাপ দেন—"তুমি এক বৎসরের জন্য নপুংসক হও।"

উর্ব্বশব—ভরতবংশাবতংস মহাবীর্য্যের পুত্র।

ঊর্ম্মিলা—রাজর্ষি জনকের তৃতীয়া কন্যা, লক্ষ্মণের পত্নী। ইহাঁর গর্ভে দুইটী পুত্র হয়;—অঙ্গদ ও চন্দ্রকেতু।

ঊষা—১ ঋকে—আকাশের কন্যা, ভগের ভগিনী, বরুণের আত্মীয়া। অপরতঃ ইনি নিশার ভগিনী, সূর্য্যের পত্নী। মতান্তরে ইনি ইন্দ্রকন্যা এবং ইন্দুই ইহাঁর সংহার-কর্ত্তা। ইনি সুন্দরী, শুক্ল-বর্ণা, স্বর্ণপ্রভা, আনন্দদায়িনী; ইহাঁর রথ উজ্জ্বল এবং বাহন রক্তবর্ণ পশু, ইনি অবনীতে নবজীবন দান করেন। ২। ভব নামক রুদ্রের পত্নী। ৩। অসুররাজ বাণের কন্যা। একদা ইনি নিশি-নিদ্রায় কৃষ্ণের পৌত্র অনিরুদ্ধকে স্বপ্নে দেখিয়া, সহচরী চিত্রলেখার সাহায্যে তাঁহাকে দ্বারকা হইতে হরণ করাইয়া, স্বগৃহে আনয়ন করেন উভয়ের গান্ধর্ব্ববিধানে বিবাহ হয়। মহারাজ বাণ জানিতে পারিয়া, অনিরুদ্ধকে অবরুদ্ধ করেন। অবশেষে কৃষ্ণচন্দ্র সসৈন্যে গিয়া, যুদ্ধ করিয়া, ইহাঁর সহিত অনিরুদ্ধের উদ্ধার করিয়া আনেন।

---

# ঋ

ঋক্ষ—১। যদুবংশীয় রেবতের পুত্র। ২। চিত্রসেনের পুত্র; ইহাঁর পুত্র মীঢবল। ৩। কুরুবংশী। অক্রোধনের পুত্র। ৪। অজমীঢের পুত্র। ৫। চতুর্ব্বিংশ দ্বাপরের ভৃগুবংশসম্ভূত ব্যাস।

ঋক্ষরজ, ঋক্ষরজাঃ—বালী ও সুগ্রীবের পিতা।

ঋচ্—পুরুবংশীয় সুনীতির পুত্র।

ঋচীক—ভৃগুবংশোদ্ভূত ঋষি; উর্ব্বের পুত্র। ইনি গাধিতনয়া সত্যবতীর বিবাহ করেন। ইহাঁর একশত পুত্রের মধ্যে জ্যেষ্ঠের নাম জমদগ্নি। অপর এক পুত্রের নাম শুনঃশেফ। তপোনিরত ঋচীক কান্যকুব্জেশ্বর মহারাজ গাধির কন্যা সত্যবতীর পরিগ্রহপ্রার্থী হইলে, তিনি ইহাঁকে কর্পূরধবল শ্যামকর্ণ বায়ুবেগ সহস্রসংখ্যক অশ্ব শুল্কস্বরূপ প্রদান করিতে বলেন; মহর্ষি ঋচীক বরুণের নিকট ঐরূপ লক্ষণাক্রান্ত সহস্র অশ্ব প্রার্থনা করিলে, তিনি বলেন, তপোধন, আপনি যেস্থান হইতে ইচ্ছা করিবেন, সেই স্থান হইতে অশ্ব পাইতে পারিবেন। তদনুসারে ইনি কান্যকুব্জ সমীপস্থ যে গঙ্গাতীর্থ হইতে ঐরূপ লক্ষণাক্রান্ত অশ্ব উত্থাপিত করিয়াছিলেন। তাহার নাম অশ্বতীর্থ। অনন্তর মহর্ষি ঋচীক মহারাজ গাধিকে সেই অশ্ব শুল্ক প্রদান করিয়া, সত্যবতীর পরিণয়সূত্রে প্রতিগ্রহ করিয়াছিলেন। সত্যবতী সাতিশয় পতিপরায়ণা থাকিয়া স্বামীর প্রীতিবিধান করিতে সমর্থা হওয়ায়, স্বামী তাঁহার ও তাঁহার জননীর জন্য দুইটী চরু প্রস্তুত করিয়া, বলেন, তুমি ঋতুমতী হইয়া স্নানানন্তর উড়ুম্বর-বৃক্ষ আলিঙ্গন করিয়া, এই চরুটীর ও তোমার জননী ঋতুস্নাতা হইয়া, অশ্বত্থবৃক্ষ আলিঙ্গন করিয়া, এই চরুটীর ভক্ষণ করিলে, তোমাদের অভিলাষানুরূপ সন্তান হইবে। সত্যবতী স্বামিদত্ত চরুদ্বয় লইয়া মাতৃসকাশে গমনপূর্ব্বক আনুপূর্ব্বিক সমস্ত বর্ণন করিলে পর তাঁহার জননী পুত্রলাভাশায় কন্যাকে চরু ও বৃক্ষ বিপর্য্যয় করিতে অনুরোধ করিলেন। সত্যবতী মাতার অনুরোধরক্ষায় সম্মতা হইয়াছিলেন। পরে উভয়েই গর্ভবতী হইলে, মহর্ষি ঋচীক পত্নীকে গর্ভবতী দেখিয়া, বলিলেন, প্রিয়ে, তোমরা যে, বৃক্ষ ও চরুর বিপর্য্যয় ঘটাইয়াছ, তাহা স্পষ্টই উপলব্ধ হইতেছে। তোমার গর্ভে ব্রহ্মনিষ্ঠ ব্রাহ্মণের ও তোমার মাতার গর্ভে প্রবলপরাক্রান্ত ক্ষত্রিয়ের উদ্ভব হইবার অনুকূল তেজোবিন্যাস করিয়াছিলাম। বোধ হয়, তোমার মাতৃগর্ভে ব্রহ্মনিষ্ঠ ব্রাহ্মণ ও তোমার গর্ভে উগ্রতেজা ক্ষত্রিয়ের জন্ম হইবে। এতচ্ছ্রবণে সত্যবতী কাতরা হইয়া, ভর্ত্তৃসমীপে সবিনয় প্রার্থনা করিলেন,—"নাথ; আমার গর্ভে যাহাতে উগ্রকর্ম্মা ক্ষত্রিয়ের উদ্ভব না হয়, তাহা করিতে হইবে; বরং পৌত্রটী ক্ষত্রধর্ম্মা হইলে, ক্ষতি নাই।" মহর্ষি ঋচীক "তাহাই হউক,"—বলিয়া বরপ্রদান করিলে পর যথাসময়ে সত্যবতীর গর্ভ হইতে জমদগ্নি জন্ম গ্রহণ করিলেন। পরে ঋচীক-পুত্র, জমদগ্নি উগ্রকর্ম্মা ক্ষত্রধর্ম্মা না হইলেও, শরক্রীড়ানুরাগী হইয়াছিলেন; অপিচ বেদবিৎ বলিয়া ইহাঁর খ্যাতি ছিল।

ঋচেয়—পুরুবংশীয় রৌদ্রাশ্বের পুত্র।

ঋজিশ্বান্—ঋগ্বেদোক্ত জনৈক রাজা—ইন্দ্রের মিত্র। ইনি অংশুমতী-নদী-তীরে কৃষ্ণ দস্যুর বিনাশ করেন।

ঋজুদেশ—বসুদেবের দেবকীগর্ভসম্ভূত পুত্র।

ঋজ্রশ্ব—১। ঋগ্বেদোক্ত রাজর্ষি, মহারাজ বৃষাগিরের পুত্র। ২। ঋগ্বেদোক্ত রাজর্ষি; ইনি ১৯টী মেষ বধে একটী ব্যাঘ্রের তৃপ্তিসাধন করায়, ইহাঁর পিতা রুষ্ট হইয়া, ইহাঁর চক্ষুউৎপাটন করেন; পরে সেই দ্বীপী অশ্বিনীকুমার-দ্বয়কে স্তবে তুষ্ট করিয়া, ইহাঁর চক্ষু দান করেন।

ঋণ—অষ্টাদশ দ্বাপরের ব্যাস।

ঋত—১। দক্ষকন্যাগর্ভসম্ভূত ধর্ম্মপুত্র। ২। মিথিলা রাজ বিজয়ের পুত্র; ইহাঁর পুত্রের নাম শুনক।

ঋতধাম—ত্রয়োদশ মন্বন্তরের মনু।

ঋতধ্বজ—শত্রুজিতের পুত্র; ইনি গালবমুনির সূর্য্যপ্রদত্ত কুবলয় নামক অশ্বে আরোহণ করিয়া, বজ্রকেতু দানবের পুত্র পাতালকেতুর বিনাশ করার পর তৎকর্ত্তৃক অপহৃতা—গন্ধর্ব্বরাজ বিশ্ববসুর তনয়া মদালসার বিবাহ করেন। ২। বৈদেশনগরীর রাজা। ইহাঁর পুত্রের নাম রুক্মভূষণ। ৩। একাদশ রুদ্রের একজন। ৪। প্রতর্দনের নামান্তর।

ঋতুব্রত—দ্বাদশ মন্বন্তরের ইন্দ্র।

ঋতুজিৎ—মিথিলার রাজা, অঞ্জনের পুত্র।

ঋতুধাম—দ্বাদশ মন্বন্তরের ইন্দ্র।

ঋতুপর্ণ—অযুতায়ুর বা অযুতাশ্বের পুত্র, অযোধ্যার রাজা, ইনি অক্ষক্রীড়ায় ও গণনাবিদ্যায় নিপুণ ছিলেন। মহারাজ নল ইহাঁর আশ্রয়ে বাহুক-

বেশে সারথিরূপে কিছুকাল অবস্থান করিয়াছিলেন। ইহাঁরই মন্ত্রবলে নলের শরীর হইতে কলি নিরাকৃত হয়। নল-পরিত্যক্তা দময়ন্তীর পুনঃ-স্বয়ম্বরের অলীক সংবাদ প্রচারিত হইলে, ইনি স্বয়ম্বরে উপস্থিত হইতে ইচ্ছুক হইয়া, অসাধারণ অশ্ববিদ্যাবিৎ নলকে সারথি করিয়া বিদর্ভনগরাভিমুখে যাত্রা করেন। ইনি গণনাবিদ্যার পরিচয় দিয়া, নলকে অক্ষবিদ্যা শিক্ষা দিয়াছিলেন। বিদর্ভে উপনীত হওয়ার পর, নলের প্রকৃত পরিচয় পাইয়া, ইনি পরম পরিতুষ্ট হন, এবং তাঁহার নিকট অশ্বতত্ত্ব জ্ঞান লাভ করিয়া, স্বরাজধানী অযোধ্যায় প্রত্যাবর্ত্তন করেন।

ঋতেযু—পুরুবংশীয় রৌদ্রাশ্বের জ্যেষ্ঠপুত্র; ইহাঁর পুত্রের নাম রন্তিনার।

ঋভু—দক্ষযজ্ঞে সতীর দেহত্যাগের পর শিবচর প্রমথগণ দক্ষযজ্ঞ ভঙ্গ করিতে উদ্যত হইলে, মহর্ষি ভৃগু যজ্ঞাগ্নি হইতে ইহাঁদিগের উৎপন্ন করিয়া, ইহাঁদিগের দ্বারা প্রমথগণকে বিশিষ্টরূপে বিদ্রাবিত করেন। ইহাঁরা বৈবস্বত মন্বন্তরের দেবতা। ২। বৈদিক দেবতা; ব্রহ্মার মানসপুত্র, ইনি কৌমার সৃষ্টিকালে উৎপন্ন। পুলস্ত্যনন্দন নিদাঘ ইহাঁর শিষ্য। ৪। সুধন্বার পুত্রগণ, ইহাঁরা শিল্পকুশল। ইহাঁরা ইন্দ্রের বাসাদি নির্ম্মাণ করিয়াছিলেন। ইহাঁরা ঋষি হইতে দেবত্বলাভ করিয়াছিলেন।

ঋষভ—স্বায়ম্ভুব মনুর পুত্র প্রিয়ব্রত, প্রিয়ব্রতের পুত্র অগ্নীধ্র, অগ্নীধ্রের পুত্র নাভি, নাভির ঔরসে তৎ-পত্নী মেরুদেবীর গর্ভে-সম্ভূত পুত্র, অষ্টমাবতার। পরমহংস পথের পথপ্রদর্শক। ইহাঁর একশত পুত্র। নারায়ণ-পরায়ণ—ভরত তাঁহাদিগের সর্ব্বশ্রেষ্ঠ। ঋষভদেবের অন্যান্য পুত্রেরমধ্যে নয়জন ভারতের নয়টী দ্বীপে রাজত্ব করেন, এবং একাশী জন কর্ম্মতন্ত্র-প্রণেতা। কবি, হবিঃ অন্তরীক্ষ, প্রবুদ্ধ, পিপ্পলায়ন, আবির্হোত্র, দ্রবিড়, চমস ও করভাজন,—এই নয় জন পরমার্থ নিরূপণপর, আত্মবিদ্যাবিশারদ, ভ্রমণশীল, দিগম্বর মুনি ছিলেন। একদা মুনিগণ কর্ত্তৃক অনুষ্ঠীয়মান যজ্ঞে উপনীত হওয়ায়, বিদেহরাজ নেমি ভাগবৎতত্ত্ব, মায়াবল, ব্রহ্মনির্ণয় প্রভৃতি গূঢ়বিষয়ের শ্রবণ করেন। ২, ইন্দ্রের পুত্র। ৩, দ্বিতীয় মন্বন্তরে সপ্তর্ষির একজন। ৪, কৃশাশ্বের পুত্র। ৫, রামচন্দ্রের একটী বানর-সেনাপতি। ৬, ঋষভকূটপর্ব্বতনিবাসী মুনিবিশেষ। ৭, একজন ঋষি,—ইনি হৈহয় বংশীয় রাজা মিত্রের পুত্র, সুমিত্রের নিকট "আশা কি?"—এতদ্বিষয়ে একটী বিশদ উপদেশ করেন। ৮, জনৈক দানব।

ঋষ্যশৃঙ্গ—মহর্ষি বিভাণ্ডকের পুত্র—ঋষি। একদা বিশ্বস্রষ্টা ব্রহ্মা হংসবিমানে গমন করিতে করিতে ভার্গব কন্যা স্বর্ণমুখীকে দেখিলেন; কিন্তু স্বর্ণমুখী ব্রহ্মার দর্শনে প্রণামাদি না করায় ব্রহ্মার শাপে তাহাকে মৃগী হইতে হয়। তৎপরে একদা কৌশিকী নদীর নিকটবর্ত্তী মহাহ্রদ-নামক তীর্থস্থানে মহর্ষি বিভাণ্ডক তপোভঙ্গের পর, উর্ব্বশীকে দেখিয়া মোহিত হওয়ায়, রেতঃস্খলন হইয়াছিল। পরে সেই মৃগী স্বর্ণমুখী ঐ বিভাণ্ডকের স্খলিত রেতঃপান করিয়া, ঋষ্যশৃঙ্গকে উদরে ধারণ করেন। যথাকালে প্রসব করিলে, মহর্ষি বিভাণ্ডক আত্মজ জানিয়া, তাঁহার লালন পালন করেন। ইনি কৌশিকী নদীতীরে পুণ্য পিতৃতপোবনে অবস্থান-কালে পিতা ভিন্ন আর কোন মানবের মুখ দর্শন করেন নাই। পরে এক সময়ে অঙ্গরাজ্যে অনাবৃষ্টি হওয়ায়, অঙ্গরাজ লোমপাদ ব্রাহ্মণগণের অনুজ্ঞানুবর্ত্তী হইয়া, কৌশলজাল-বিস্তারে ঋষ্যশৃঙ্গকে স্বরাজ্যে আনয়ন করেন। পরে তাঁহাকে স্বীয় পালিতা কন্যা প্রদান করিয়াছিলেন। পরে দশরথের পুত্রেষ্টির সাধনে ব্রতী ছিলেন। তাহার ফলে তাঁহার চারিটী পুত্র জন্ম গ্রহণ করিয়াছিলেন।

---

## এ

এককুণ্ডল—বসুদেব পুত্র বলরাম।

একচক্র—দক্ষসুতা দনুপুত্র।

একজটা—উগ্রতারার অপর নাম।

একদন্ত—গণেশ। দ্যূতক্রীড়ায় একটী পাষ্টির অভাবপূরণ জন্য লঙ্কেশ্বর রাবণ গণেশের একটী দন্তোৎপাটন করিয়াছিলেন।

একপর্ণা—হিমালয়ের মেনকাগর্ভসম্ভূতা কন্যা; প্রতিদিন একটী পর্ণভক্ষণে তপস্যা করিতেন বলিয়া, এই নাম। ইনি অসিতদেবলের পত্নী।

একপাটলা—হিমালয়ের মেনকাগর্ভসম্ভূতা কন্যা, ইনি প্রত্যহ একটী মাত্র পাটল ভক্ষণে তপস্যা করিয়াছিলেন বলিয়া, এই নাম। ইনি জৈগীষব্যের পত্নী।

একপাদ—ভৈরববিশেষ।

একলব্য—নিষাদ-রাজ হিরণ্যধনুর পুত্র; অস্ত্রবিদ্যা শিক্ষার্থ আচার্য্য দ্রোণের নিকট উপনীত হইলে নীচ-জাতিবোধে আচার্য্য মহাশয় ইহার প্রত্যাখ্যান করিলে, এই নিষাদ-কুমার বনাশ্রয়ে মৃণ্ময়ী দ্রোণমূর্ত্তি নির্ম্মাণ করিয়া, গুরুকল্পনায় তৎসমীপে অস্ত্রবিদ্যা শিক্ষা করিতে করিতে সুপণ্ডিত হন। একদিন দ্রোণাচার্য্য সশিষ্য মৃগয়ার্থ বনগমন করায়, একলব্য বাণে তাঁহাদিগের একটী কুক্কুরের মুখবন্ধ করিয়া দেয়; তদ্দর্শনে অর্জ্জুন ইহাকে আপনা হইতে অস্ত্রদক্ষ বলিয়া স্থির করিয়া গুরুসমীপে বলিলেন; গুরো, এ ব্যক্তি এবংবিধ অস্ত্র পরিচালনা শিক্ষা করিল কেমন করিয়া? দ্রোণাচার্য্য ইহাঁর নিকট অস্ত্রশিক্ষার গুরুবিষয়ে তথ্যানুসন্ধান করিলে, একলব্য বলিল, "আমি পূজ্যপাদ দ্রোণাচার্য্যের শিষ্য। আমার অস্ত্রশিক্ষা তাঁহার প্রসাদে। অর্জ্জুন অভিমানে দ্রোণাচার্য্যকে বলিলেন,—"গুরো, এব্যক্তি যদি আপনার শিষ্য, তবে আমার অপেক্ষা অধিক শিক্ষা লাভ করিল কি প্রকারে? তখন অর্জ্জুনের মনস্তুষ্টি-সাধন-জন্য দ্রোণাচার্য্য একলব্য সমীপে বলিলেন,—"দেখ বৎস, আমিই দ্রোণাচার্য্য, যদি আমার শিষ্য হও, তবে গুরুদক্ষিণায় আমার তুষ্টি বিধান কর। একলব্য বলিল, "কি দিব আদেশ করুন।" দ্রোণাচার্য্য বলিলেন,—"দক্ষিণ হস্তের অঙ্গুষ্ঠ।" একলব্য অম্লানবদনে স্বীয় দক্ষিণ হস্তের অঙ্গুষ্ঠচ্ছেদ করিয়া গুরুর দক্ষিণা দিয়াছিল।—পরে যাদব কৃষ্ণচন্দ্রের হস্তে নিহত হইয়াছিল।

একানংশা—কালরাত্রি; শুম্ভ নিশুম্ভ প্রভৃতি দৈত্যগণের বিনাশ জন্য পিতার আদেশে ভগবতী মাহেশ্বরী যুদ্ধে প্রবৃত্ত হইয়া স্বীয় শরীর হইতে ইহাঁর সৃষ্টি করেন। জন্মমাত্রেই ইনি কৃষ্ণবর্ণা।

একাষ্টকা—প্রজাপতির কন্যা, ইনি ইন্দ্র ও সোমের মাতা।

এমুষা—বরাহ অবতারের নাম।

এল—মহারাজ পুরূরবার পিতা।

এলাপত্র—কশ্যপের কদ্রুগর্ভসভূত সন্তান।

---

# ঐ

ঐড়বিড়ি—বালিকাত্মজ দশরথের পুত্র, ইহাঁর পুত্রের নাম বিশ্বসহ।

ঐতরেয়—ঋগ্বেদের আরণ্যকের উপনিষৎকার—ইতরের পুত্র।

ঐতিশায়ন—একজন বৈদিক মুনি।

ঐন্দ্র—স্বর্গরাজ ইন্দ্রের পুত্র জয়ন্ত।

ঐরাবত—মহর্ষি কশ্যপের কদ্রুগর্ভসম্ভূত তৃতীয় পুত্র নাগ বিশেষ; ইহাঁর পুত্র গরুড়ের হস্তে নিহত হইলে, ইনি অর্জ্জুন দ্বারা স্বীয় পুত্রবধূর ইরাবান্ নামে পুত্র উৎপাদিত করান; ২। দেবরাজ ইন্দ্রের শ্বেতবর্ণ, চতুর্দ্দন্ত, প্রকাণ্ড হস্তী। সমুদ্র-মন্থন-কালে ইহাঁর উৎপত্তি।

ঐল—এলের পুত্র—রাজা পুরূরবা।

২। একজন দানব।

---

# ও

ওঘ—শোণিতপুরনিবাসী নরকাসুরের অনুচর—রাক্ষসবিশেষ। শ্রীকৃষ্ণ ইহাঁর বধ করিয়াছিলেন।

ওঘবতী—প্রতীকের কন্যা।

ওঘবান্—রাজা প্রতীকের পুত্র ভূপতি।

ওঘরথ—রাজা ওঘবানের পুত্র।

ওড্রেশ্বরী—উৎকলদেশীয়া পীঠাধিষ্ঠাত্রী দেবী।

# ঔ

ঔডুম্বর—চতুর্দ্দশ যমান্তর্গত যম। ব্রহ্মকায়স্থের গোত্রকর্ত্তা।

ঔডুম্ববায়ণ—একজন বৈদিক ঋষি।

ঔত্তম—উত্তম মনুর পুত্র।

ঔদন্য—শুক্লযজুর্ব্বেদীয় ব্রাহ্মণোক্ত একজন মুনি।

ঔদীচ্য—জনৈক মুনি; ইহাঁর অপর নাম স্বৈদায়ন শৌনক।

ঔদ্দালকি—মুনিবিশেষ।

ঔপতস্বিনি—রাম ঔপতস্বিনি মুনি। শুক্ল যজুর্ব্বেদের ব্রাহ্মণভাগে ইহাঁর নাম পাওয়া যায়।

ঔপদিতেয়—শুক্লযজুর্ব্বেদোক্ত ব্রাহ্মণভাগের ঋষি-বিশেষ।

ঔপবেশী—অরণৌপবেশী ঋষি। শুক্ল যজুর্ব্বেদের ব্রাহ্মণ-ভাগে ইহাঁর নাম আছে।

ঔপমণ্যব—সামবেদ-বিধান ব্রাহ্মণে এই ঋষির নাম দেখা যায়।

ঔর্দ্ধ—মহর্ষি ভৃগুর সপ্ত পুত্রের মধ্যে একটী; ইহাঁর অন্য ভ্রাতৃষট্‌কের নাম—চ্যবন,বজ্রশীর্ষ,শুচি, শুক্র, বিভু, সবন।

ঔর্ব্ব—উর্ব্ব মুনির উরুসম্ভূত পুত্র। মতান্তরে ব্রহ্মার উরুসম্ভূত। অপরত্র ভৃগুর পৌত্র ও মাতৃগর্ভ-সম্ভূত বলিয়া উক্ত। ভার্গব চ্যবনের ঔরসে আরুষীর গর্ভে জাত তেজস্বী ঋষি। ক্ষত্রগণ ভার্গবগণ-বিনাশে কৃতোদ্যম হইলে, —যখন ইহাঁর মাতা আরুষীর গর্ভ-নাশে সচেষ্ট হন, তখন ইনি মাতার উরুদেশে ছিলেন; ইনি জননীর উরু বিদারণ করিয়া বহির্গত হইয়া, ক্ষত্র-শত্রুগণের দৃষ্টি নাশ করেন। পরে তাহারা ইহাঁর শরণ লইয়া ক্ষমা প্রার্থনা করিলে, ইনি বর-দানে তাহাদের দৃষ্টিশক্তি প্রদান করেন। তৎপরে ইনি ক্ষত্র-শত্রুগণের আরও অত্যাচারের পরিচয় পাইয়া, পুনঃ ক্ষত্রনাশজন্য ঘোরতর তপস্যায় প্রবৃত্ত হন। পরে পিতৃগণের আদেশে সে উদ্দেশ্য ত্যাগ করেন। ইহাঁর পিতা ইহাঁকে অগ্নিরূপী মায়াস্বরূপে জন্ম দিয়াছিলেন। সেই মায়াপ্রভাবে হিরণ্যকশিপু দেবগণেরও দুঃসহ হইয়াছিল। ইনি মহারাজ সগরের গুরু ছিলেন, এবং তাঁহাকে আগ্নেয়াস্ত্র দান করিয়াছিলেন। ইহাঁর জানুসম্ভূতা এক কন্যা ছিলেন, তাঁহার নাম কন্দলী। ইনি কন্যাকে মহর্ষি দুর্ব্বাসার হস্তে সমর্পণ করেন।

---

# ক

কংস—যাদববংশীয় মহারাজ উগ্রসেনের পুত্র; স্বীয় ভগিনী দেবকীর সহিত বসুদেবের বিবাহোৎসব-সমাপনান্তে ভগিনী ও ভগিনীপতিকে রথে আরোপিত করিয়া, নিজে স্বহস্তে সারথ্য করিয়া যখন লইয়া যাইতেছেন, তখন দৈববাণী হইল, "তুমি যে ভগিনীর বিবাহ-ব্যাপারে এত পুলকিত হইয়া, তাঁহাদিগের লইয়া সমারোহে রথযাত্রা করিতেছ, তাহারই অষ্টম গর্ভস্থ সন্তান তোমায় বিনাশ করিবে।"—এই দৈববাণী শ্রবণে—এই নৃশংস কংসের চেষ্টা হইল, স্বীয় ভগিনী দেবকীর বিনাশ করিবে। বসুদেব তখন অনেক অনুনয় বিনয়ে ইহাঁর গর্ভজাত সকল সন্তানই তাঁহার হস্তে দিব, এই প্রতিশ্রুতি করিয়া তাঁহাকে নিরস্ত করিলেন সত্য; কিন্তু উভয়কেই কারারুদ্ধ হইতে হইল। ইতঃপূর্ব্বে স্বীয় সুখলিপ্সার বশে রাজ্যলোভে মুগ্ধ হইয়া, স্বীয় পিতারও কারা-রোধের ব্যবস্থা করিয়াছেন; ক্রমে ক্রমে যাদব-গণের পরাজয় করিয়া, স্ব-শক্তির প্রসার করিতে লাগিলেন; শেষে মগধরাজ জরাসন্ধের সহদেবা ও অনুজা বা আস্তি-প্রাপ্তি কন্যাদ্বয়ের পাণিগ্রহণ করেন। এইরূপে মগধরাজের সহিত সম্বন্ধ-স্থাপনে সৌহার্দ্দরক্ষা করিয়া, প্রলম্বাদি বহু অসুরগণের সাহায্যে যাদবগণকে বিদ্রাবিত ও বিধ্বস্ত করিতে উদ্যত হইলে, তাঁহারা নানা-দিগ্দেশে পলায়ন করিয়া আত্মরক্ষা করিয়া-ছিলেন। পরে প্রাণভয়ার্ত্ত কংস-ভগিনী দেবকী গর্ভসম্ভূত ছয়টী ভাগিনেয়ের প্রাণহানি করিবার পর সপ্তমগর্ভ—মন্ত্রপ্রভাবে বসুদেবের অপরা পত্নী রোহিণীর গর্ভে সঙ্কালিত করিয়া দিয়া ও

অষ্টমগর্ভস্থ শিশুর সহিত গোপরাজ নন্দের মহিষী যশোদার কন্যা যোগমায়ার বিনিময় ঘটাইয়া, বসুদেব কংসকে প্রতারিত করেন। কংস, যোগমায়াকে দেবকীগর্ভসম্ভূতা কন্যা জানিয়া, তাঁহার বিনাশ জন্য, প্রস্তরে প্রক্ষেপে উদ্যত হইলে, ইঁহার হস্তভ্রষ্টা হইয়া, গগনাশ্রয়ে বলিলেন,—"তোরে মন্দ, মারিবে যে, নন্দালয়ে বাড়িছে সে!"—এই শুনিয়া, কংস মন্ত্রিগণের সহিত পরামর্শ করিয়া, ও দেবর্ষি নারদের বাক্যে কৃষ্ণকে শত্রু বলিয়া স্থির করায়, তাঁহার বিনাশ জন্য, বহুধা চেষ্টা চরিত করেন। পুতনার প্রেরণ হইতে আরম্ভ করিয়া, অঘাসুর বকাসুর প্রভৃতির নিয়োগ করিয়া, ফলে প্রত্যেকের মরণে নিরাশ হইয়া, শেষে ধনুর্যজ্ঞানুষ্ঠানে রামকৃষ্ণের হস্তে নিহত হন।

কংসাবতী—মহারাজ উগ্রসেনের কন্যা, বসুদেবের ভ্রাতৃজায়া।

কংসা—মহারাজ উগ্রসেনের কন্যা বসুদেবের অনুজ—ভ্রাতৃবধূ।

ককুৎস্থ—ভগীরথের পুত্র—পুরঞ্জয়। ভাগবত-মতে ইনি মহারাজ ইক্ষ্বাকুতনয় বিকুক্ষির বা শশাদের তনয়। ইনি ত্রেতাযুগে অযোধ্যায় রাজত্ব করিয়াছিলেন। তৎকালে দেবাসুরে তুমুল সংগ্রাম আরম্ভ হইলে, দেবগণ পুনঃ পুনঃ পরাস্ত ও বিধ্বস্ত হওয়ায়, রক্ষাকামনায় বিষ্ণুর শরণ লইলে, তিনি সূর্য্যবংশীয় মহাবীর রাজা পুরঞ্জয়ের সাহায্য গ্রহণ করিতে উপদেশ করেন। পরে দেবগণের অনুরোধে ইনি যুদ্ধে সম্মত হইলে, ইন্দ্র মহাবৃষভরূপ ধারণ করিয়া, ইঁহাকে স্বীয় কুকুদে বসাইয়া যুদ্ধস্থলে বহন করিয়াছিলেন; তাই ইনি ককুৎস্থ নামে খ্যাত। সেই যুদ্ধে ইনি জয়লাভ করিয়াছিলেন। ইঁহার রাজধানীর নাম ভোগবতী; ইনি ভর্গোদেবের মনোমথনী নাম্নী কন্যার বিবাহ করেন; তাঁহার গর্ভে ইঁহার পরাবতী নাম্নী একটী কন্যা হয়। উর্ব্বশীর গর্ভে ইঁহার চিত্রাঙ্গদা নাম্নী আর একটী কন্যা হয়।

ককুদ্—দক্ষের কন্যা—ধর্ম্মের পত্নী।

ককুদ্মী—রেবতের জ্যেষ্ঠ পুত্র—রাজা রৈবত,—কুশস্থলী রাজধানীতে থাকিয়া রাজত্ব করিতেছিলেন। ইঁহার কন্যার নাম রেবতী, ইনি কাহাকে কন্যাদান করিবেন, এই মীমাংসার জন্য সেই কন্যাকে সঙ্গে লইয়া ব্রহ্মলোকে যখন ব্রহ্মার সমীপে উপনীত হইয়াছিলেন, তখন তথায় সামগান হইতেছিল; মুহূর্ত্ত পরে সামগান সাঙ্গ হইলে, তিনি পিতামহকে স্বীয় অভিপ্রায় জ্ঞাপন করিলেন। ব্রহ্মা প্রত্যুত্তরে বলিলেন, 'তুমি যাহাদিগের মধ্যে পাত্র-নির্ব্বাচন করিতে বিচার করিতেছিলে, তাহারা কেহই জীবিত নাই। তুমি যে সময় মৎসকাশে আসিবার সঙ্কল্প করিয়া যাত্রা করিয়াছ, তখন হইতে এক্ষণে ২৭ মহাযুগ অতীত। এক্ষণে তুমি মথুরা-নগরীতে গমন করিয়া, বসুদেবাত্মজ বলরামের করে ইহার অর্পণ কর। ইনি তৎকার্য্য সম্পন্ন করিয়া, তপঃসাধনে জীবনাতিপাত করিয়াছিলেন। শেষে ইঁহার পরমা গতি লাভ হইয়াছিল।

কক্ষাসন—অবন্তীদেশে মহর্ষি চ্যবনের আশ্রম সমীপস্থ আশ্রমবাসী ঋষি।

কক্ষাবান্—মুনিবিশেষ।

কক্ষিবান্—সিন্ধুতীরবাসী মহারাজ স্বনয়ের দশটী কন্যার স্বামী—বেদবিৎ পণ্ডিত কবি ঋষি। ইনি অশ্বিনীকুমারদ্বয়ের উপাসনায় জ্ঞানলাভে সমর্থ হন।

কক্ষের—পুরুবংশীয় রুদ্রাশ্বের দশ পুত্রের মধ্যে একটী।

কঙ্ক—মহারাজ যুধিষ্ঠির অজ্ঞাতবাসকালে মহারাজ বিরাট সমীপে দ্বিজবেশী ক্ষত্রিয় হইয়া, সত্যখ্যাপনহেতু তাহার দ্যোতক কঙ্ক নামে অভিহিত হইয়া, আশ্রয় গ্রহণ করেন। (যুধিষ্ঠির দেখ)।
২। উগ্রসেনের পুত্র ও কংসের ভ্রাতা।

কঙ্কা—মহারাজ উগ্রসেনের কন্যা—কংসের ভগিনী। বসুদেবের অনুজের সহিত ইঁহার বিবাহ হয়।

কঙ্কু—মহারাজ উগ্রসেনের পুত্র ও কংসাসুরের ভ্রাতা।

কচ—বৃহস্পতির জ্যেষ্ঠ পুত্র। পূর্ব্বে এক সময়ে ত্রিলোকীর আধিপত্যলাভ জন্য, সুরাসুরসংগ্রামে দেবগণ অমর হইয়াও, দৈত্যনিগ্রহে এতই নিগৃহীত হইতে লাগিলেন যে, প্রতিবারেই তাঁহাদিগকে বিজয়শ্রীর অঙ্কভ্রষ্ট হইতে হইল।

অসুরগণ নিরন্তর যুদ্ধে দেবাস্ত্রে প্রপীড়িত ও মৃত হইয়াও, গুরু শুক্রাচার্য্যের মৃতসঞ্জীবন-মন্ত্র-বলে পুনরুজ্জীবিত হইয়া, নবীনোৎসাহে দেব-নির্য্যাতনে উদ্যত হইতে লাগিলেন। তখন দেবগণ গুরু বৃহস্পতির নিকট প্রতীকার-প্রার্থনায় সমবেত হইলে, বৃহস্পতি স্বপুত্র কচকে মৃতসঞ্জীবন-মন্ত্র-শিক্ষার জন্য শুক্রাচার্য্যের নিকট শিষ্যত্ব-গ্রহণার্থ পাঠাইলেন। কচ মহর্ষি শুক্রাচার্য্যের নিকট উপনীত হইয়া, শিষ্যত্বগ্রহণাভিলাষ প্রকাশ করিয়া তাঁহার সদয় আদেশের প্রতীক্ষায় দণ্ডায়মান থাকিলেন; শুক্রাচার্য্য সাগ্রহে তাঁহাকে শিষ্যত্বে গ্রহণ করিলেন। পরে অসুরগণ ইহাঁকে দেবগুরু বৃহস্পতির পুত্র জানিয়া, ও গুরু শুক্রাচার্য্য প্রিয়-শিষ্য হইতে দেখিয়া, ইহাঁর বিনাশ-সাধনে বহুধা চেষ্টা করিয়াছিলেন। প্রত্যেক বারই গুরু শুক্রাচার্য্য স্বীয় স্নেহপাত্রী কন্যা দেবযানীর অনুরোধে মৃতসঞ্জীবন-মন্ত্র-প্রভাবে তাঁহাকে পুনরুজ্জীবিত করিয়াছিলেন; দুষ্ট অসুরগণ বারবার কচকে নিহত করিয়াও যখন গুরুর অনুগ্রহে বঞ্চিত করিতে পারিলেন না, তখন একবার তাহারা পরামর্শ করিয়া কচকে বিনষ্ট ও অগ্নিযোগে ভস্মীভূত করিয়া সেই ভস্ম মদ্যের সহ গুরুর উদরস্থ করাইয়া দিল। সেবারেও দেবযানীর অনুরোধে ইহাঁকে পুনরুজ্জীবিত করিয়া, কচকে সম্বোধন করায়, কচ গুরুর উদর হইতে উত্তর করায়, গুরু শুক্রাচার্য্য স্বীয় কন্যাকে বলিলেন, কচ আমার উদরস্থ হইয়াছে; এক্ষণে আমার মৃত্যু ব্যতীত আর কচের উদ্ধারের উপায়ান্তর নাই। পরে মহর্ষি শুক্রাচার্য্য কচকে মৃতসঞ্জীবন-মন্ত্রের সাধনাদির উপদেশ করিয়া, বলিলেন,—"বৎস, তুমি আমার উদর বিদীর্ণ করিয়া বহির্গত হইয়া, এই মৃতসঞ্জীবন মন্ত্র-বলে আমাকে পুনরুজ্জীবিত করিতে পার। কচ গুরুর নিদেশমত গুরুর উদর বিদারণ করিয়া, মৃতসঞ্জীবন মন্ত্রবলে তাঁহাকে পুনরুজ্জীবিত করিয়া, তাঁহার নিকট সানুনয় বিদায় প্রার্থনা করিলেন। গুরুদেবের সকরুণ আশীর্ব্বাদের সহিত বিদায়ের অনুমতি পাইয়া, কচ প্রস্থানোন্মুখ হইলে, দেবযানী তাঁহার নিকট অনুরক্তি প্রসক্তি জানাইলে, গুরু-কন্যা সহোদরা-জ্ঞানে বারবার প্রত্যাখ্যান করায় দেবযানী ক্রুদ্ধা হইয়া, বলিলেন,—"কচ, তুমি যেমন আমার প্রার্থনায় উপেক্ষা করিয়া আমাকে অনুরক্তা জানিয়াও, এই আত্মোৎসর্গ প্রত্যাখ্যান করিলে, তেমনই মৃত-সঞ্জীবনী বিদ্যা অফলা হইবে।" কচও বলিলেন,—"আমি গুরু কন্যা গ্রহণে ধর্ম্মলোপ হইবার আশঙ্কায় তোমার প্রত্যাখ্যান করিয়াছি; অতএব বিনাপরাধে যেমন তুমি আমায় অভিশপ্ত করিলে, তেমনই তুমি মহাতেজাঃ শুক্রাচার্য্যের কন্যা হইয়াও, কোন ব্রাহ্মণের পত্নী হইতে পারিবে না। তোমার প্রদত্ত শাপ গ্রহণ করিলাম; কিন্তু আমি যাহাকে এই মন্ত্র-শিক্ষা দিব, সে অবশ্যই, কৃতকার্য্য হইবে; কারণ—গুরুদত্ত মন্ত্র অমোঘ।" এই বলিয়া দেবলোকে গমন করিয়া দেবগণকে মন্ত্র শিক্ষা দিলেন। (দেবযানী দেখ)।

কঠ—মহর্ষি বৈশম্পায়নের শিষ্য মুনি; ইহাঁর শিষ্যগণ সামবেদাধ্যায়ী।

কণভক্ষ—মহর্ষি কণাদ, অপর নাম কণভুক্। ইনি বরাহমিহির ও শঙ্করাচার্য্যের গ্রন্থে মান্য বলিয়া, তাঁহাদিগের পূর্ব্ববর্ত্তী বলিয়া স্থির করা যায়।

কণাদ—কাশ্যপগোত্রীয় মুনি বৈশেষিক দর্শনের প্রণেতা। ইহাঁর নামান্তর উলূক। ইহাঁর কৃত বৈশেষিকদর্শনও ঔলূক্য দর্শন বলিয়া বিখ্যাত।

কণিক—মহারাজ ধৃতরাষ্ট্রের জনৈক কূটনীতিজ্ঞ ব্রাহ্মণ মন্ত্রী। ধৃতরাষ্ট্র পাণ্ডবগণের সর্ব্বাঙ্গীন উৎকর্ষ দর্শনে অসূয়াপর হইয়া তাঁহাদিগের সহিত কিরূপ ব্যবহার কর্ত্তব্য, জিজ্ঞাসা করায়, ইনি বলিয়াছিলেন, মহারাজ, আত্মগুপ্তি মন্ত্রগুপ্তি যেমন প্রয়োজন, ধনবলাদির সংস্থান তদপেক্ষা গোপনীয়; আত্মছিদ্র গোপন করিয়া পরচ্ছিদ্রান্বেষণ জন্য সহস্রলোচন হওয়া আবশ্যক। শত্রুনির্য্যাতনাদি যে কোন কার্য্যে হস্তক্ষেপ করিলে, তাহার যত দিন না সম্পূর্ণ সম্পাদন হয়, ততদিন বিধিমত যত্ন করা কর্ত্তব্য। অপকারী শত্রুর সমূলোচ্ছেদ সর্ব্বতোভাবে বিধেয়; এতজ্জন্য ছল-বল-কৌশল

যথাসম্ভব সুযোগসন্ধান করা একান্ত প্রয়োজনীয়। বিরুদ্ধবাদী বা শত্রু হইলে, পরমাত্মীয়ের বধসাধনে কপটাচার বা মিথ্যা প্রয়োগে সঙ্কোচ প্রকাশ করা বা তদপেক্ষা গুরুতর পাপানুষ্ঠান করিতে ইত স্ততঃ করা যেন রাজনীতিবিরুদ্ধ।"—ইত্যাদিরূপ কুটিল মন্ত্রণার দ্বারা ধৃতরাষ্ট্র-কর্ত্তৃক পাণ্ডবনিগ্রহ ও কুরুকুল নির্ম্মূল করিয়াছিলেন। ইনি ভয়ানক কূটনীতিপরায়ণ ছিলেন। শেষে নিজে সবংশে নির্ব্বংশ হন।

কণিষ্ক—কাশ্মীর-দেশীয় জনৈক বৌদ্ধধর্ম্মাবলম্বী রাজা।

কণ্ডু—মহর্ষি কণ্বের পুত্র—মুনি। ইনি গোমতী-তীরে বহুকাল তপস্যা করিয়াছিলেন। ইহাঁর তপশ্চরণের কঠোরতায় ভীত হইয়া, ইন্দ্র অপ্সরা প্রম্লোচাকে তপোভঙ্গার্থ প্রেরণ করেন। প্রম্লোচার রূপে মোহিত হইয়া, সার্দ্ধশত বৎসর কাল তাঁহার সহিত বিহাররত থাকেন; পরে প্রম্লোচা অমরাবতী গমনে উদ্যতা হইলে, ইহাঁর অনুরোধে আরও, সার্দ্ধশত বৎসর পূর্ব্ববৎ অতিবাহিত করেন। এইরূপ বারবার অনুরোধের বশে প্রম্লোচা নয় শত সাত বর্ষ ছয় মাস তিন দিন গত হইলে, এক দিন সন্ধ্যাকালে ইনি সন্ধ্যা বন্দনার জন্য ত্বরিতপদে বহির্গত হইতে গেলে, প্রম্লোচা বলিলেন,—"আপনি কোথায় যাইতে ছেন?" তখন ইনি বলিলেন,—সূর্য্যদেব পশ্চিম-গগনে উপনীত—সন্ধ্যাবন্দনার কাল উপস্থিত; আর বিলম্ব করিতে পারি না।" তখন প্রম্লোচা বলিল,—বহুবৎসরের মধ্যে একদিনও ত আপনি সন্ধ্যাবন্দনাদি করেন নাই; তবে অদ্য এরূপ অনুষ্ঠানের চেষ্টা কেন?" তখন মহর্ষি বলিলেন, —"সে কি ভদ্রে! তুমি ত এই প্রাতঃকালে আসিয়াছ?" প্রম্লোচা তখন বলিলেন,—"আমি যে প্রাতঃকাল আসিয়াছিলাম, তাহা এখন নয় শত বর্ষ ছয় মাস তিন দিন অতীত হইল!" তখন আত্ম-ভর্ৎসনা করিয়া ইন্দ্রের আদেশে এই বিরুদ্ধ সংঘটন বুঝিয়া, আত্মগ্লানির নিরাকরণের জন্য, পুরুষোত্তমে ঊর্দ্ধবাহু হইয়া পুনস্তপশ্চরণে প্রবৃত্ত হইয়াছিলেন। ইহাঁর সহযোগে প্রম্লোচার যে গর্ভ হইয়াছিল, তাহার ত্যাগ করিলে, সোম সেই পরিত্যক্ত গর্ভরক্ষা করেন, তাহাতে যে কন্যা জন্মে, তাহার নাম মারিষা। ২। বিন্ধ্যপর্ব্বতস্থ অরণ্যনিবাসী মুনি। ইহাঁর একমাত্র দশমবর্ষীয় পুত্র অকালে কালগ্রাসে পতিত হইলে, ইনি ক্রুদ্ধ হইয়া এই অরণ্যকে অভিশপ্ত করিয়াছিলেন। সীতান্বেষণ-কালে হনুমান্ অঙ্গদ প্রভৃতি বানর-গণ এই অরণ্যে প্রবেশ করিয়া, বিশিষ্টরূপ বিপন্ন হইয়াছিল।

কণ্ব—পুরুবংশীয় অপ্রতিরথের পুত্র; ইহাঁর পুত্রের নাম মেধাতিথি। ২। ইনি কণ্বগোত্রীয়দিগের আদিপুরুষ এবং শুক্লযজুর্ব্বেদী ছিলেন; ইনি শুক্লযজুর্ব্বেদ হইতে একটী স্মৃতি প্রণয়ন করেন। মালিনী-নদী-তীরে ইহাঁর আশ্রম ছিল। এক দিন মুনিবর স্নানার্থ মালিনী-তীরে গমন করিয়া, মেনকা-ত্যক্তা সদ্যঃপ্রসূতা শকুন্তলাকে পাইয়াছিলেন; স্নেহপাত্রী কন্যারূপে প্রতিপালন করেন। ইহাঁরই আশ্রমে মহারাজ দুষ্মন্তের পত্নী ভরতের জননী শকুন্তলার গান্ধর্ব্ব বিবাহ সাধিত হয়। ৩। আজমীঢ়ের পুত্র।

কদ্রু—দক্ষপ্রজাপতির কন্যা ও মহর্ষি কশ্যপের পত্নী; ইহাঁর ভগিনী বিনতারও কশ্যপ মহর্ষি পাণিগ্রহণ করেন। একদা মহর্ষি এই দুই ভগিনীর প্রতি সন্তুষ্ট হইয়া, বর প্রার্থনা করিতে বলিয়াছিলেন; তাহাতে ইনি প্রার্থনা করিয়াছিলেন, পরাক্রমশালী সহস্র নাগ-সন্তান। বিনতার প্রার্থনা, ভগিনীর সন্তান অপেক্ষা বলবিক্রমশালী দৃঢ় দেহ দুইটী সন্তান। কশ্যপ তথাস্তু বলিয়া উভয়ের প্রার্থনামত বর প্রদান করিলেন। বহুদিন পরে ইনি সহস্রসংখ্যক অণ্ড ও বিনতা অণ্ডদ্বয় প্রসব করিলেন; পরে পরিচারিকাগণ উপক্লেদ-ভাণ্ড মধ্যে তাঁহাদিগের রক্ষা করিলেন; পঞ্চাশশত বর্ষ পরে ইহাঁর অণ্ড সহস্র ভিন্ন হওয়ায়, সহস্র নাগের জন্ম হইল। কিন্তু বিনতার ডিম্ব পূর্ব্ববৎই রহিয়া গেল। পুত্রার্থিনী বিনতা আপনার একটী ডিম্ব ভঙ্গ করায়, তাহাতে অরুণের জন্ম হইল। ডিম্বভেদ-কালে তাঁহার শরীরের পূর্ব্বার্দ্ধমাত্র দৃঢ় হইয়াছে। তিনি মনোদুঃখে মাতাকে বলি-

লেন,—তুমি যে সপত্নীর প্রতি ঈর্ষাপ্রযুক্ত আমাকে নিরর্থক যন্ত্রণা দিলে, তাহার জন্য তোমাকে পঞ্চ শত বর্ষ সপত্নীর দাসী হইতে হইবে। এইরূপে কিয়দ্দিবস অতীত হইলে, এক দিন উচ্চৈঃশ্রবা ইহাদিগের সম্মুখ দিয়া যাইতেছিল; ইহাঁরা তাহাকে দেখিয়া তাহার যথেষ্ট প্রশংসা করিতে লাগিল; পরে উচ্চৈঃশ্রবা দৃষ্টিপথের অতীত হইলে, তাহার বর্ণ লইয়া তর্ক উপস্থিত হয়; বিনতা বলিলেন, ইহা নিরবচ্ছিন্ন শ্বেতবর্ণ; শ্বেতবর্ণ বটে, কিন্তু কৃষ্ণপুচ্ছ। এই তর্কে পণ রহিল, যাহার কথা সত্য হইবে, সে মিথ্যাবাদিনীকে দাসী করিবে। পরে কল্য দেখিয়া ইহার মীমাংসা হইবে স্থির হইল। এদিকে রজনীযোগে কদ্রু বর্ণের কথা বলিয়া দিয়া, স্বীয় সন্তান নাগগণকে উচ্চৈঃশ্রবার পুচ্ছাশ্রয়ে কৃষ্ণতা সম্পাদনের আদেশ করিলে, নাগগণ অসম্মতি প্রকাশ করিলে, তাঁহাদিগকে শাপ দিলেন, তোমরা যেমন আমার, আদেশ পালনে বিরত, তেমনি সর্পসত্রে অগ্নিদগ্ধ হইবে। পরদিন প্রাতঃকালে উচ্চৈঃশ্রবা দেখিবার অভিলাষে জলধিতীরে উপনীত হইলে, মাতৃ-শাপভীত নাগগণ উচ্চৈঃশ্রবার, পুচ্ছাবলম্বন করায় পুচ্ছ কৃষ্ণবর্ণ দেখিয়া, বিনতাকে সপত্নীর দাসী হইতে হইল; পরে যথাকালে বিনতার অপর ডিম্ব হইতে গরুড় উদ্ভূত হইয়া মাতার দাস্য হইতে উদ্ধার সাধন করিয়াছিল।

কনিষ্ঠ—চতুর্দ্দশ মন্বন্তরের দেববিশেষ।

কন্দর্প—কামদেবের নামান্তর; অঙ্গদেশ ইহাঁর আশ্রম। ইনি প্রজাপতির মানস হইতে জাতমাত্র "কং দর্পয়ামি" বলায়, চতুর্ম্মুখ ইহাঁর নাম রাখেন কন্দর্প। ইনি পিতৃবরে ত্রিসংসারের জীবগণের দমনে সমর্থ হন। ইহাঁর পত্নীর নাম রতি। আরও তিনি বলিয়াছেন, "পুত্র, তুমি যেমন অতি দৃপ্ত হইয়াছ, তেমনই ত্রিনেত্রের সংঘর্ষে কদাপি যাইও না।" কিন্তু অতিদর্পী হইয়া, দেবেন্দ্রের অনুরোধে মহাদেবের তপোভঙ্গ করায়, ভস্মীভূত হন। পরে ব্রহ্মাদি দেবগণের অনুনয়ে মহাদেবের বরপ্রভাবে "কামদেব অনঙ্গ হইয়াও, প্রাণিমাত্রের চিত্তে বিরাজ করিতে পারিতেন।" পরে কৃষ্ণের ঔরসে রুক্মিণীর গর্ভে—প্রদ্যুম্নরূপে অবতীর্ণ হন। (প্রদ্যুম্ন-দেখ)।

কন্দলী—মহর্ষি ঔর্ব্বের জানুভূতা কন্যা; ইনি সাতিশয় কন্দলপ্রিয়া ছিলেন বলিয়া এই নাম। মহর্ষি দুর্ব্বাসার সহিত ইহাঁর বিবাহ হয়। বিবাহের সময় ইহাঁর পিতা বলিয়াছিলেন—"ইনি কন্দলপ্রিয়া, ইহাঁর অপরাধ মার্জ্জনা করিবেন।" মহর্ষি দুর্ব্বাসা বলিয়াছিলেন, "আমি আপনার কন্যার শত অপরাধ মার্জ্জনা করিব। কিন্তু তদূর্দ্ধ অপরাধ সহ্য হইবে না। নিশ্চিত সমুচিত দণ্ড দিব।" বিবাহের পর কতিপয় দিবস মধ্যেই ইহাঁর শত অপরাধ পূর্ণ হয়। অবশেষে স্বীয় অপরাধ জন্য স্বামি-শাপে ভস্মীভূতা হন। পরে বিষ্ণুর প্রসাদে কন্দলীবৃক্ষ হইয়াছিলেন।

কপর্দ্দী—১ মহাদেবের নামান্তর। ২ একাদশ রুদ্রের একজন। ঋগ্বেদমতে ইনি বায়ুগণের জনক। অগ্নি ইন্দ্র ও পূষার রূপান্তর।

কপালী—১ মহাদেবের একটী নাম। ২ একাদশ রুদ্রের একজন।

কপি—রাজা উরুক্ষের পুত্র।

কপিল—কর্দ্দম প্রজাপতির দেবহূতির গর্ভসম্ভূত পুত্র;—ভাগবতমতে—নারায়ণের পঞ্চমাবতার; মতান্তরে প্রথম নিরীশ্বরবাদী বুদ্ধদেব। ইনি সাঙ্খ্যদর্শন প্রণয়ন করিয়া, নিখিলতত্ত্বশাস্ত্রের—নিশ্চিতি সাধন করিয়াছেন। রামায়ণে ইহাঁর নামোল্লেখ আছে;—মহারাজ সগরের অশ্বমেধযজ্ঞের অশ্বহরণ করিয়া, ইন্দ্র ইহাঁর তপোনিরত কলেবর পার্শ্বে রক্ষা করেন। সগর-সন্তানগণ অশ্বান্বেষণে বহির্গত হইয়া পৃথিবী পরিভ্রমণ করিয়া, বিফলমনোরথ হইলে, পাতালে গমন জন্য, পৃথ্বীখনন করিতে করিতে পাতালপুরীপ্রবেশের পথ করিলেন; পরে তথায় উপনীত হইয়া, মহর্ষি কপিলের পার্শ্বে অশ্ব বদ্ধ দেখিয়া, তাঁহাকে অশ্বাপহারী মনে করিয়া, রোষ-কর্কশ বাক্যের প্রয়োগ করিতে উদ্যত হইলে, মহর্ষির এক হুঙ্কারে সকলেই ভস্মীভূত হইল। পরে ষষ্টিসহস্র সগর-সন্তান ভস্মীভূত হইলে,সেই সগর-সন্তানগণের খনিত স্থান জলময় সমুদ্রে পরিণত হওয়ায়, সগরসন্তানগণ-কৃত বলিয়া সাগর,—ইনি

সেই সাগর কক্ষে ঋষি হইয়া রহিলেন। ভাগবত-মতে কপিলদেব বিষ্ণুর অবতার, মহাযোগী পুরুষ বলিয়া, তাঁহার ক্রোধ অসম্ভব; ইন্দ্র সগর-সন্তান গণের তেজোহরণ করিয়াছিলেন; এতজ্জন্য তাঁহারা ভস্মীভূত হইয়াছিলেন।—২ কশ্যপের কদ্রুগর্ভসম্ভূত পুত্র—নাগবিশেষ।

কপিলা – প্রজাপতি দক্ষের কন্যা, মহর্ষি কশ্যপের পত্নী; ইহাঁর গর্ভে অলম্বুষা প্রভৃতি অপ্সরোগণ তুম্বুরু প্রভৃতি গন্ধর্ব্বগণ, গো অমৃত প্রভৃতি নানাবিধ পুত্র উৎপন্ন হয়। ২ পুণ্ডরীক-নামক দিগ্‌গজের পত্নী।

কপিলাশ্ব—সূর্য্যবংশীয় রাজা কুবলয়াশ্বের পুত্র; ইনি পিতার সহিত ধুন্ধুবিনাশে গমন করেন। ইহাঁর ভ্রাতৃগণের মধ্যে ইনি অপর দুই ভ্রাতার সহিত জীবিত ছিলেন।

কপোত—ইনি জীবহিংসা ভয়ে সর্ব্বদা কপোত-মূর্ত্তি-পরিগ্রহ করিয়া থাকিতেন বলিয়া, ইহাঁর নাম কপোত ঋষি। ২। গরুড়ের পুত্র।

কপোতরোমা—মহারাজ শিবির পুত্র। একদা অগ্নি ও ইন্দ্র মহাত্মা শিবির ব্যবহার পরীক্ষার জন্য, উভয়ে কপোত ও শ্যেনরূপ পরিগ্রহ করিয়া ছল করিতে গিয়াছিলেন। মহাত্মা শিবি স্বীয় মাংস দ্বারা কপোতরূপী অগ্নির রক্ষা ও শ্যেন-রূপী ইন্দ্রের তৃপ্তিসাধন করায়, উভয়ের বরে তাঁহার দক্ষিণ পার্শ্ব হইতে ইহাঁর জন্ম হইল। ইনি প্রজাপালক যশস্বী এবং দেবতা ও ঋষি গণের পরম আদরের পাত্র হইয়াছিলেন।

কপোতেশ্বর } কপোতেশ্বরী } মহাদেব বিষ্ণুত্বলাভেচ্ছায় যখন তপশ্চরণে প্রবৃত্ত হন, তখন কপোতের ন্যায় ক্ষীণ শরীর হওয়ায়, ইহাঁর একটী নাম হইয়াছিল, কপোতেশ্বর। স্কন্দ পুরাণমতে এক দিন পার্ব্বতী-শঙ্কর কপোতমিথুন-রূপে বিহার করায়, তাঁহাদিগের নাম হয়, কপোতেশ্বর-কপোতেশ্বরী।

কবন্ধ—মহামুনি সুমন্তর শিষ্য। ইনি আচার্য্য-সমীপে অথর্ববিদ্যার এক সংহিতার অধ্যয়ন করিয়', পথ, ও দেবমার্গ নামে দুইটী শিষ্যে তাহার উপ-দেশ অধ্যাপনা করিয়াছিলেন। ২। জনস্থানবাসী রাক্ষস। শ্রীদানবের পুত্র;—নাম দনু। এই দৈত্য মুনিগণের নির্য্যাতন করিত। একদা মুনি স্থূলশিরার ফলমূল বলপূর্ব্বক লইয়া তাঁহার নিপীড়ন করায়, তিনি শাপে ইহাকে রাক্ষসরূপে পরিণত করেন। অতঃপর বহুকাল ধরিয়া তপ-স্যায় পিতামহ ব্রহ্মার তুষ্টিসাধন করায়, তিনি ইহাঁকে বরপ্রদানে দীর্ঘায়ুঃ করিয়া দেন। পরে আপনাকে ইন্দ্রেরও অবধ্য বলিয়া স্থির করিয়া, তাঁহার আক্রমণ করিল; ইহাতে ইন্দ্র বজ্রাস্ত্রে ইহার মস্তক ভাঙ্গিয়া উদর মধ্যে প্রবেশ করাইয়া দেন; পরে বহু অনুনয় বিনয় প্রকাশ করিলে, ইন্দ্র ইহাঁকে দুইটী যোজনবিস্তারী হস্ত প্রদান করেন ও ইহার উদরে সমস্ত মুখ সংযোগ করিয়া দেন। অতঃপর দুই হস্ত দ্বারা হস্তী সিংহ ব্যাঘ্র মৃগ যাহা পায়, তাহাই খাইয়া কালাতিপাত করিতে থাকে। অপরতঃ মস্তকবিহীন ক্রিয়াশীল কলেবর দেখাইয়া ঋষিদিগের ভীতিসঞ্চার করিয়া তাঁহা-দিগের আহৃত দেবোদ্দিষ্ট দ্রব্যাদির হরণ করে; পূর্ব্বে মহর্ষি স্থূলশিরার প্রকোপে পড়িয়া রাক্ষস হইয়া ইন্দ্রের প্রভাবে কবন্ধদেহ ধরিয়া জনস্থানে উপদ্রব করিতে থাকে। এই রাক্ষস রাম লক্ষ্মণের হস্তে নিহত হয়।

কবষ—ইনি ইলুষের পুত্র বলিয়া ঐলুষ কবষ নামে খ্যাত। ইহাঁর জন্ম একটী দাসীর গর্ভে। একদা সরস্বতী-তীরে ঋষিগণ সমবেত হইয়া সোমযজ্ঞের অনুষ্ঠান করিলে, ইহাঁকে দাসী পুত্র" বলিয়া সেস্থান হইতে দূরীভূত করা হয়। ইনি মেরুমধ্যে গিয়া সরস্বতীর স্তব করিলে, সরস্বতী নদী তথায় প্রকাশ পায়। তখন ঋষিগণ ইহাঁকে সেই যজ্ঞস্থানে সাদরে গ্রহণ করেন।

কবি—১। বৈবস্বত মনুর কনিষ্ঠপুত্র—ইনি বাল-ব্রহ্মযোগী ও আজীবন নিঃসঙ্গযোগী। ২। ভৃগুর পুত্র; ইহাঁর পুত্রের নাম উশনা। ৩। কল্কি-দেবের জ্যেষ্ঠভ্রাতা। ইনি বিশিষ্ট বিদ্বান্ ও গুণবান্ পুরুষ।

কমলাক্ষ—তারকাসুরের পুত্র; তারকাক্ষ ইহাঁর জ্যেষ্ঠ ভ্রাতা। ইহাঁর কনিষ্ঠ ভ্রাতা বিদ্যুন্মালী। ইহাঁরা যুদ্ধে দেবগণ কর্ত্তৃক পরাজিত হইয়া কঠোর তপোরত হন; এবং তপশ্চর্য্যায় ব্রহ্মার তুষ্টিবিধান করায়, তিনি ইহাদিগকে তিনটী পুর

দান করেন। এই পুরত্রয় স্বর্ণ রৌপ্য ও লৌহ দ্বারা ময়দানব-কর্ত্তৃক নির্ম্মিত। জ্যেষ্ঠাদি নাশার্থ ইহাঁকে ত্রস্ত করিয়াছিলেন। ইহাঁরা এই পুরত্রয় আরোহণ করিয়া ত্রিভুবন পর্য্যটন করতঃ সহস্র বর্ষের পর একবার করিয়া মিলিত হইতে সমর্থ হইতেন। এ সময়ে যদি কেহ একবারে এই পুরত্রয় ভেদ করিতে পারেন, তাহা হইলেই ইহাদিগের মৃত্যু হইবে। মহাদেব এই পুরত্রয়ের যুগপৎ ধ্বংস করেন।

কম্বাক—ভোগবতীনিবাসী নাগবিশেষ।

কম্বাকবর্হিঃ—অন্ধকের পুত্র।

কয়—কাশয় নামক দৈত্য, মহর্ষি বাস্কলির পুত্র "বালিখিল্য" বেদান্তর্গত একখানি সংহিতার প্রণয়ন করিয়া বালায়নি ভজ্য এবং ইহাঁকে তাহার শিক্ষা দিয়াছিলেন।

কয়াধু—দৈত্যরাজ হিরণ্যকশিপুর পত্নী ও প্রহ্লাদের জননী। ইহার অপর নাম কমলা।

করন্ধম—মহারাজ খনীনেত্রের পুত্র। ইহাঁর নাম সুবর্চ্চাঃ। যদিও ইহাঁর পিতা অসাধারণ প্রতাপশালী ছিলেন, তথাপি প্রজাগণ ইহাঁরই রাজপদে প্রতিষ্ঠাপনে অধিষ্ঠাপনে মনোনয়ন করেন; ইনি শমদমাদিগুণসম্পন্ন ব্রাহ্মণপ্রিয় সত্যনিষ্ঠ পবিত্র ছিলেন; ইহাঁর গুণে প্রজাগণ ইহাঁর প্রতি একান্ত অনুরক্ত হইয়াছিল। কিছু দিন পরে দৈবপ্রতিকূলতায় ইহাঁর ধনসম্পত্তি নষ্ট হওয়ায়, উপযুক্ত অবসর বুঝিয়া শত্রুগণ ইহাঁর রাজ্যে প্রবলবিরোধ ঘটাইয়া, ইহাঁকে আক্রান্ত ও বিব্রত করিয়া তুলে; কিন্তু তৎকালে ইনি দৈবাৎ করদ্বয় পুটবদ্ধ করিয়া,তাহাতে মুখমারুতে ফুৎকার প্রদান করায়, করকম্পনেরসহিত শত্রুগণে এমনই বিভীষিকা-দর্শন করে যে, তাহাতে তাহারা পলায়ন করিতে বাধ্য হয়। ইনি করকম্পন দ্বারা শত্রু নিরাকৃত করিতে সমর্থ হওয়ায়, ইহাঁর নাম করন্ধম হয়। অপরতঃ মার্কণ্ডেয় মতে একবার দেবাসুর যুদ্ধে ইন্দ্র ইহাঁর সাহায্যপ্রার্থী হইলে, ইনি যুদ্ধার্থ স্বর্গযাত্রা করেন; এবং তথায় করকম্পনে দৈত্য দূরীকরণে সমর্থ হওয়ায়, ইহাঁর করন্ধম নাম প্রদত্ত হয়। এই পুরাণে ইহাঁর অপর নাম বলাশ্ব বলিয়া নির্দ্দেশ করা হইয়াছে। ইহাঁর পুত্রের নাম অবীক্ষিত।

করম্ভী—জ্যামঘবংশীয় শকুনির পুত্র।

করবীর—ভোগবতীবাসী নাগ।

করাল—জনকবংশসম্ভূত রাজর্ষি; ইনি একদা মহর্ষি বশিষ্ঠের নিকট পাণ্ডিতগণের মোক্ষলাভের কারণ মঙ্গলময় অক্ষয় পরমব্রহ্ম ও বিনাশহেতু ক্ষর পদার্থের বিষয়ে উপদেশ গ্রহণ করিয়াছিলেন।

করুণা—পুলস্ত্য মুনির কনিষ্ঠা কন্যা। ইহাঁর জ্যেষ্ঠা ভগিনীর নাম মিত্রা।

করূষ—বৈবস্বত মনুর পুত্র; ইনি কারূষ নামা ক্ষত্রিয়গণের আদি পুরুষ। পারিপত্র-পর্ব্বত-সমীপে তাঁহাদিগের বাসস্থান।

করেণুমতি—বেদিপতি শিশুপালের কন্যা, ধৃষ্টদ্যুম্নের ভগিনী এবং মাদ্রীতনয় নকুলের পত্নী; ইহাঁর গর্ভে নিরমিত্রের জন্ম হয়।

কর্কোটক—কদ্রুগর্ভসম্ভূত পঞ্চম নাগবিশেষ। যে সময়ে নিষধাধিপতি পুণ্যশ্লোক নল কলির প্রভাবে রাজ্যভ্রষ্ট হইয়া স্বীয় পত্নী দময়ন্তীর সহিত বনপ্রবেশপূর্ব্বক বনমধ্যে পত্নী ত্যাগ করিয়া প্রস্থান করেন, সেই সময় দূরবনে প্রজ্বলিত দাবানলের মধ্য হইতে 'হে পুণ্যশ্লোক নল, আমায় এই দাবানল হইতে উদ্ধার কর,'- - এইরূপ তারস্বর শ্রবণ করিয়া, 'ভয় নাই! ভয় নাই!' শব্দে সেই শব্দ লক্ষ্য করিয়া, পুণ্যশ্লোক নল গমন করিলেন; পরে সেই দাবানল মধ্যে প্রবেশ করিয়া, ইহাকে দেখিতে পাইলেন; ইনি তাঁহাকে দেখিয়া বলিলেন,—আমি নাগবংশোদ্ভূত কর্কোটক। মহর্ষি নারদের নিকট অপরাধ করায়, তাঁহার শাপে আমার এই দশা। দেবর্ষি আপনার স্পর্শেই আমার শাপক্ষয়ের নির্দ্দেশ করিয়া দিয়াছেন। আপনি অনুকম্পা করিলেই আমি উদ্ধার পাইতে পারি।" মহারাজ নল ইহাঁর অঙ্গ স্পর্শ করিলে তত্রত্য দাবানল নির্ব্বাপিত হইল। মুক্তি পাইয়া, কর্কোটক বলিল,—"মহারাজ, আপনি পদক্ষেপ সংখ্যার গণনা করিতে করিতে চলুন; রাজা নল যেমন এক দুই ক্রমে দশ বলিয়াছেন, কর্কোটক অমনই তাঁহাকে দংশন করিয়া-

ছেন। তাহাতে রাজার রূপ বিবর্ণ হইল। পরে এই কর্কোটক বলিল, আপনার দশ এই আদেশে আপনাকে দংশন করায়, আপনার বর্ণের বৈবর্ণ ঘটায়, আর আপনাকে কেহ চিনিতে পারিবে না। অপিচ আমার বিষে আপনার দেহেই কলি অতীব কষ্ট ভোগ করিবে। এক্ষণে আপনি অযোধ্যাধিপতি ঋতু পর্ণের নিকট গমন করিয়া, তাঁহার সারথিত্ব স্বীকার করুন; ইহাতে আপনার মঙ্গল হইবে।" এই বলিয়া ইনি পুণ্যশ্লোক নল রাজাকে দিব্য বসনভূষণ প্রদান করিয়া প্রস্থান করিয়াছিলেন।

কর্ণ—পাণ্ডু মহিষী কুন্তীদেবীর কানীন পুত্র। ইনি কবচ ও কুণ্ডলের সহিত মাতার কর্ণ পথ দিয়া প্রসূত হন। অবিবাহিত কুন্তীদেবী লোকলজ্জা-ভয়ে মঞ্জুষা মধ্যে ইহার স্থাপন করিয়া, অশ্বনদীর জলে বিসর্জ্জন করিয়াছিলেন। সূত অধিরথ অপুত্রক.—সেই মঞ্জুষা উত্তোলন করিয়া, তাহাতে ইহাঁকে বিধির অনুগ্রহে লাভ হইল ভাবিয়া স্বীয় পত্নী রাধার সহিত ইহাঁর প্রতিপালন করেন। অধিরথ ইহাঁর কবচ কুণ্ডলরূপ বসু দর্শনে ইহাঁর নামকরণ করেন—বসুসেন। ইনি সূর্য্যের বরে জন্মিয়াছিলেন। স্বভাবতঃ ইনি সূর্য্য-ভক্ত ছিলেন। ইনি হস্তিনায় দ্রোণাচার্য্যর নিকট ধনুর্ব্বেদ শিক্ষা করেন; পরে আচার্য্য যে সময় রাজ্যস্থ জনসাধারণের সমক্ষে স্বীয় শিষ্যগণের ধনুর্ব্বিদ্যার পরীক্ষা করেন, সেই সময়ে অর্জ্জুনের অলৌকিক শক্তির পরিচয় পাইয়া, ঈর্ষ্যাপর হইয়া সেই পরীক্ষাক্ষেত্রে বলেন,—"দেখ পার্থ, তুমি কার্য্যতঃ যে সকল শক্তির পরিচয় প্রদান করিবে, তাহার সকলই আমি সম্পন্ন করিব; এই বলিয়া দ্রোণাচার্য্যের অনুমতি লইয়া, অর্জ্জুন প্রদর্শিত সকল কৌশল সন্ধানেই সম্পন্ন করিয়াছিলেন। তখন হইতেই দুর্য্যোধন ইহাঁর সহিত মৈত্র্য স্থাপন করেন। ইহাঁর সহিত বন্ধুত্ব বন্ধন দুরীভূত হওয়ায়, দুর্য্যোধন পাণ্ডবভয়ে উপেক্ষা করিতে সমর্থ হইয়াছিলেন। অর্জ্জুনকে প্রিয় শিষ্য বলিয়া স্থির করায় এবং কর্ণকে অর্জ্জুনদ্বেষী বলিয়া ধারণা হওয়ায়, এক দিন ইহাঁর ব্রহ্মাস্ত্র প্রার্থনার প্রত্যুত্তরে আচার্য্য বলিয়াছিলেন,—"কর্ণ, নিত্যব্রতরত ব্রাহ্মণ বা তপঃস্বাধ্যায়সম্পন্ন ক্ষত্র ব্যতীত অন্য কাহারও ব্রহ্মাস্ত্রে অধিকার নাই; এজন্য তোমাকে ঐ অস্ত্র দিতে পারিলাম না।" তখন মনোভঙ্গ ঘটায় ইনি মহেন্দ্র-পর্ব্বতে গমন করিয়া, পরশুরামের নিকট ব্রাহ্মণ বলিয়া পরিচয় দিয়া, শিষ্য হইয়াছিলেন। পরশুরামের সাতিশয় প্রিয় হইয়া তাঁহার নিকট বিবিধ অস্ত্র শিক্ষা করিতে থাকেন। একদা সমুদ্রতীরে শরক্রীড়া করিতে করিতে দৈবাৎ শরপাতে একটী ব্রাহ্মণের হোম-ধেনুর অজ্ঞানতঃ বিনাশ করিয়া, সেই ব্রাহ্মণের নিকট বহু অনুনয় বিনয়ে ক্ষমা প্রার্থনা করেন; ব্রাহ্মণ কথঞ্চিৎ রোষ সংবরণ করিয়া শাপ দিলেন, —"তুমি যাহার পরাজয় সাধন জন্য,সচেষ্ট,তাহারই হস্তে তোমার মৃত্যু নিশ্চিত।" এই বলিয়া ব্রাহ্মণ স্বীয় আশ্রমে গমন করিলেন। পরে পরশুরামের অনুকম্পায় প্রয়োগ-সংহার-মন্ত্র সমেত ব্রহ্মাস্ত্র-প্রভৃতি দিব্যাস্ত্র শিক্ষা করিয়াছেন, এমন সময় এক দিন পরশুরাম ইহাঁর উরুদেশে মস্তক স্থাপন করিয়া নিদ্রা যাইতেছেন,এমন সময় একটী অলর্ক জাতীয় অষ্টপাদ কীট ইহাঁর উরু-দেশ ভেদ করিতে লাগিল। ইনি গুরুরনিদ্রা-ভঙ্গের ভয়ে তাহা সহিয়া রহিলেন। ক্রমে ঐ কীট ইহাঁর উরু ভেদ করিয়া উপরে উত্থিত হইলে, পরশুরামের গাত্রে রক্ত স্পর্শমাত্র তাঁহার নিদ্রা ভঙ্গ হইল। পরে পরশুরামের দৃষ্টিপাত-মাত্রই কীট দিব্য দেহ ধারণ করিয়া, স্বস্থানে প্রস্থান করিল। তখন পরশুরাম কর্ণকে বলিলেন,—"তুমি কীট-দংশনে যেরূপ কষ্ট সহত্বের পরিচয় দিয়াছ, তাহাতে তোমাতে ব্রাহ্মণ-সুলভ কোমলতার অভাব দেখিয়া সন্দেহ হইতেছে, তুমি শীঘ্র আত্মপরিচয় প্রদান কর।" তখন কর্ণ বলিলেন,—গুরো আমায় ক্ষমা করুন; আমি আপনার নিকট মিথ্যাবাদে বৃথা পরিচয় দিয়া নিতান্ত গর্হিত কর্ম্ম করিয়াছি; আমি অধিরথ সূতের পুত্র; সূতনন্দিনী রাধা আমার মাতা। আমার নাম কর্ণ।" এইরূপ যথাজ্ঞান সত্য পরিচয় দিয়া, গুরুদেব পরশুরামের পদ-প্রান্তে পতিত হইলেন। তখন পরশুরাম বলিলেন,—"দেখ কর্ণ,ব্রহ্মাস্ত্র লাভের জন্য, তুমি

আমার সহিত যে অনৃতাচার করিয়াছ, তজ্জন্য, মৃত্যুকালে উহা তোমার স্মৃতিপথে উদিত হইবে না। এক্ষণে শীঘ্র আমার নিকট হইতে প্রস্থান কর।" পরে হস্তিনায় আগমন করিলে, দুর্য্যোধনের সহিত পূর্ব্ব-সৌহার্দ্দ দৃঢ়ীভূত হয়। কলিঙ্গরাজ চিত্রাঙ্গদের কন্যার স্বয়ম্বরোপলক্ষে মহারাজ দুর্য্যোধন কর্ণপ্রমুখ বীরগণের সাহায্যে সেই কন্যাহরণ করেন; এতদুপলক্ষে স্বয়ম্বর-ক্ষেত্রে মগধরাজ জরাসন্ধের সহিত ইহাঁর যুদ্ধ হয়। তাহাতে ইহাঁর শৌর্য্য বিক্রম দেখিয়া বীরবর জরাসন্ধ প্রীত হইয়া, ইহাঁকে মালিনী নগরী প্রদান করেন। এই সময়ে ইনি পদ্মাবতীর পাণিগ্রহণ করেন। পাণ্ডব-বিনাশ-মন্ত্রণায় ইনি দুর্য্যোধনকে অশেষবিধ কূটকর্ম্মে উপদিষ্ট করেন; কিন্তু কিছুতেই কৃতকার্য্য হইতে পারেন নাই। কুরুকুলশ্রেষ্ঠ বীরবর ভীষ্ম বলিতেন,—"সূতপুত্র কর্ণ, কি ধনুর্ব্বেদে, কি শৌর্য্যে, কি ধর্ম্মকর্ম্ম-সাধনে পাণ্ডবগণের পাদভাক্ নহে!"—ইহা ইহাঁর কর্ণে অতীব তীব্র বোধ হইত। ঘোষযাত্রার দুর্দ্দশার পর কর্ণ স্বীয় বলবিক্রমের পরিচয় প্রদান করিতে সখা দুর্য্যোধনের নিকট মেদিনীমণ্ডল জয়ের অনুমতি প্রার্থনা করিলেন; দুর্য্যোধন কর্ণকে দিগ্বিজয়-যাত্রার আদেশ করিলেন; ইনি শুভ-মুহূর্ত্তে ধনুর্ব্বাণহস্তে বহির্গত হইলেন। কর্ণ অতি স্বল্পকাল মধ্যে সসাগরা ধরা জয় করিয়া প্রত্যাবর্ত্তন করিলেন; দুর্য্যোধন-পক্ষীয় কৌরবগণ, ইহাঁর অশেষ প্রশংসায় দিঙ্মণ্ডল মুখরিত করিয়া তুলিলেন। তৎপর দুর্য্যোধন মহাসমারোহে বৈষ্ণবযজ্ঞের অনুষ্ঠান করিয়াছিলেন। সেই সময়ে কর্ণ দুর্য্যোধনের সমক্ষে প্রতিজ্ঞা করিয়া বলেন,—"সখে, অদ্যাবধি আমি আসুরব্রত প্রতিপালন করিব; কোন অর্থীরই প্রার্থনা-পূরণে পরাঙ্মুখ হইব না। যত দিন না অর্জ্জুনের বিনাশসাধনে সমর্থ হই, তত দিন এই ব্রতে রত থাকিব।"—এই সময়ে ইহাঁর পুত্র বৃষকেতু শিশুরূপে ইহাঁর আনন্দ-বর্দ্ধন করিতেছিলেন। একদা কূটচক্রী শ্রীকৃষ্ণ ঐ প্রতিজ্ঞাপালনে কতদূর সমর্থ জানিবার জন্য, বৃদ্ধব্রাহ্মণ-বেশে ইহাঁর পার্শ্বে উপনীত হন; কর্ণ তাঁহার আতিথ্য সংকারার্থক অভীষ্ট ভোজ্যাদির সংস্থান করিবার জন্য জিজ্ঞাসা করিলে তিনি কর্ণের পুত্র বৃষকেতুর মাংস ভক্ষণে অভিপ্রায় প্রকাশ করিলেন। অপিচ বলিলেন, তুমি ভার্য্যার সহিত নিরুদ্বিগ্নচিত্তে স্বহস্তে তোমাদের পুত্রবিনাশ করিয়া, তাহার মাংস পাক করিয়া যদ্যপি খাওয়াইতে পার, তবে ভক্ষণ করিব।" ইনি সস্ত্রীক তাহাই করেন। অতিথি-সৎকারের পর ভগবানের অনুগ্রহে ইহাঁর মৃতপুত্র বৃষকেতু পুনর্জ্জীবিত হয়। একদা রাত্রিকালে নিদ্রাবস্থায় স্বপ্ন দেখেন, সূর্য্যদেব, ব্রাহ্মণ-বেশে ইহাঁকে বলিতেছেন,—"বৎস, দেবরাজ ইন্দ্র পাণ্ডবগণের হিতাভিলাষে তোমার কবচ-কুণ্ডল-হরণ-মানসে কল্য তোমার নিকট আসিবেন। কিন্তু তাহাকে কদাচ তাহা অর্পণ করিও না; উহা অর্পণ করিলেই তোমার মৃত্যু নিকটবর্ত্তী।" কর্ণ তখনই বলিলেন,—আপনি কে? আমার ইষ্টেই বা আপনার এত অনুরাগ কেন?" তিনি প্রত্যুত্তরে বলিলেন,—"আমি সূর্য্য, তোমার প্রতি আমার স্নেহ থাকায়, এইরূপ বলিতেছি।" কর্ণ বলিলেন, "আপনাকে নমস্কার। সামান্য প্রাণের জন্য প্রতিজ্ঞা ভঙ্গ অনুচিত!" তখন সূর্য্য বলিলেন,—"যদি তাহাই কর্ত্তব্য বোধ কর; তবে তুমি ইন্দ্রের নিকট হইতে শত্রুঘাতিনী শক্তি অস্ত্র গ্রহণ করিয়া কুণ্ডল কবচ প্রদান করিও। ইহাতে তোমার ধর্ম্মপাত হইবে না।" পরে প্রভাতে দেবরাজ ব্রাহ্মণ-বেশে ইহাঁর সমীপে আগমনপূর্ব্বক বলিলেন,—"আয়ুষ্মন্, অঙ্গনাথ, আপনি আমাকে আপনার সহজাত কবচ ও কুণ্ডলদ্বয় দান করুন।" ইনি বলিলেন "হে সুরপতে, আপনি যে দেবরাজ ইন্দ্র, তাহা আমি জানিতে পারিয়াছি; আমি কবচদ্বয় ও কুণ্ডল প্রদানে অসম্মত নহি; কিন্তু অনুগ্রহপূর্ব্বক আমার অভিলাষ পূর্ণ করুন।" ইন্দ্র বলিলেন,—"কি অভিলাষ বল!" কর্ণ বলিলেন,—"আমাকে আপনার শত্রুঘাতিনী শক্তি প্রদান করুন।" ইন্দ্র বলিলেন,—"কর্ণ, এই শক্তিগ্রহণ করিয়া, তোমার কবচ কুণ্ডল আমাকে দান কর।" এই শক্তি আমার

হস্ত হইতে মুক্ত হইলে, শত শত্রু নিপাত করিয়া আমার হস্তে প্রত্যাবৃত্ত হয়; ইহা তোমার হস্ত হইতে চ্যুত হইলে, একটী শত্রু নিপাত করিয়া, আমার নিকট প্রত্যাবৃত্ত হইবে।" ইনি বলিলেন, "যাহাকে দেখিয়া আমার ভয়ের সঞ্চার হইবে, ইহাতে তাহাকেই সংহার করিব।" ইন্দ্র "তথাস্তু" বলিয়া কর্ণের কবচ কুণ্ডল লইয়া প্রস্থান করিলেন। পরে পাণ্ডবগণ বনবাস ও অজ্ঞাতবাস সময় অতিবাহিত করিয়া, পাঞ্চাল-রাজ-পুরোহিতকে দৌত্যে নিযুক্ত করিয়া, সন্ধি-প্রস্তাব করিতে প্রেরণ করেন। তাহাতে ভীষ্মদেব পাণ্ডবগণের প্রশংসা করিয়া, কৌরব-কল্যাণ অনুমান করিয়া, আনন্দিত হওয়ায়, কর্ণ তাঁহার বিরুদ্ধবাদ করিয়া শকুনির প্ররোচনায় উত্তেজিত করিলে, দুর্য্যোধনকে বিনা যুদ্ধে রাজ্যাংশ ত দূরের কথা সূচিবিদ্ধ মৃত্তিকাও দেয় নহে,—এই বলিয়া কুরুক্ষেত্র যুদ্ধের সূচনা করেন; পরে সমর সংঘটন হইলে, মহারথ ভীষ্ম কৌরব পক্ষের সেনানায়ক হইলেন। তখন তিনি দুর্য্যোধনকে সম্বোধন করিয়া বলিলেন,—"বৎস। কর্ণবাক্যে প্রত্যয় করিও না। কর্ণ হীনজাতি নীচপ্রকৃতি, তাহার উপর ইহার সহজ কবচ কুণ্ডল দান করিয়া, হীনবল—অধিকন্তু গুরুর শাপে নষ্ট। আমার মতে ও একটী অর্দ্ধরথী। ইহাতে কর্ণ ক্রুদ্ধ হইয়া বলিলেন, "পিতামহ, আমার কোন অপরাধ নাই, তথাপি আপনি কঠোর বাক্যে আমায় মর্ম্মপীড়া দিতে-ছেন—ভাল যত দিন আপনি সমরে সেনানায়ক থাকিবেন, ততদিন আমি অস্ত্রধারণ করিব না। ভীষ্মের নিধনের পর আমি একাই এই সমস্ত শত্রুনিপাত করিয়া ভারত-রাজ্য নিষ্কণ্টক করিয়া দিব।" দশ দিনের যুদ্ধাবসানে ভীষ্ম শরশয্যায় শয়ন করিলে, কর্ণ এক দিন রজনীযোগে তাঁহার সমীপে উপনীত হইয়া বলিলেন,—"হে কুরুশ্রেষ্ঠ, আমি আপনার ঘৃণার পাত্র রাধেয় কর্ণ, আপনার চরণ প্রান্তে উপনীত।" ভীষ্ম নেত্রোন্মীলন করিয়া রক্ষীদিগকে অন্তরালে গমন করিবার অনুমতি দিয়া, সস্নেহে ইহাঁকে আলিঙ্গন দিয়া বলিলেন, "কর্ণ, আমি নারদ ও ব্যাসের মুখে শুনিয়াছি, তুমি কুন্তীর পুত্র। অধিরথ তোমার পিতা নয়, তবে তুমি যে আমার পরুষ বাক্যে ব্যথিত হইতে, তাহাতে আমার উদ্দেশ্য তোমার পাণ্ডবদ্বেষ নষ্ট করা! আমি তোমায় ব্রহ্ম-নিষ্ঠ দানবীর বলিয়া বড়ই ভালবাসি। তোমার প্রতি আমার কৃত্রিম ক্রোধ ছিল; তাহার উদ্দেশ্য তোমার সহোদর পাণ্ডবগণের সহিত তোমার প্রীতি-স্থাপন। আশা করি, তাহা করিও। তাহা হইলে আমার অভীষ্ট কর্ম্ম ও তোমার মঙ্গল হইবে"। কর্ণ বলিলেন,—"পিতামহ, আপনার বাক্যে জানিলাম, আমি যে কুন্তীদেবীর পুত্র তাহা স্থির। এত দিন আমি দুর্য্যোধনের ঐশ্বর্য্যে প্রতিপালিত হইয়া, তাঁহাকে আশ্বাসিত করিয়া, শেষে বিশ্বাসঘাতকের ন্যায় পাণ্ডবপক্ষ অবলম্বন করিতে পারিব না।" ভীষ্ম তখন উপদেশ করিলেন,—"তবে স্বর্গকাম হইয়া যুদ্ধ করিও, কখনও কূটযুদ্ধ করিও না; তাহা হইলে তোমার অভীষ্ট সিদ্ধ হইতে পারে।" ভীষ্ম আহত হইয়া শরশয্যাশায়ী হইলে, দ্রোণাচার্য্য কুরুসৈন্যের সেনাপতি হইলেন; তাঁহার সেনা-পতিত্বের অধীনে কর্ণ বহু যুদ্ধে কূটনীতির অনু-সরণ করিয়াছিলেন। তাহার ফলে অভিমন্যু-বধ ঘটে। পরে অর্জ্জুন-বধের জন্য, যে শত্রু-ঘাতিনী শক্তি রক্ষা করিয়া, আসিয়াছিলেন, ঘটোৎকচের যুদ্ধে বিপত্তি বোধ করায় সেই অস্ত্র প্রয়োগে তাহার বিনাশ সাধন করেন। পরে পাণ্ডবগণের কূটনীতিতে দ্রোণাচার্য্য হত হইলে, ইনিই সেনাপতিত্ব করিয়াছিলেন; ইনি শল্যকে সারথি করিয়া, সৈন্যসমূহে মকরব্যূহ নির্ম্মাণপূর্ব্বক পাণ্ডবাক্রমণে উদ্যত হইলে, অর্জ্জুনও অর্দ্ধচন্দ্র ব্যূহ রচনা করিয়া তাহার সম্মুখীন হইয়া, ঘোর তর সমরের অবতারণা করেন। পরে ইনি বহু সৈন্য বিনাশ করিয়া, যুধিষ্ঠিরকে যুদ্ধে পরাস্ত করেন; পরে ভীমের সহিত সমরে মূর্চ্ছিত হন। পরে ভীমসেন ধৃতরাষ্ট্রের বহুপুত্র বিনাশ করিলে, ইনি মূর্চ্ছোত্থিত হইয়া, তাহার সারথি বিনাশ করেন; পরে পাদচারী হইয়া ভীমসেন ঘোরতর বিক্রমে যুদ্ধ করিতে আরম্ভ করিলেন। পুনরায় ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের সহিত যুদ্ধে প্রবৃত্ত

হন। অর্জ্জুন এদিকে সংসপ্তকগণের সহিত যুদ্ধে তাহাদিগকে ছিন্ন ভিন্ন করিয়া, শেষে ইহাঁকে আক্রমণ করেন। পরে বাসুদেবের কৌশলে ও অর্জ্জুনের হস্তে ইহাঁর বিনাশ হয়। ইনি বিশিষ্টবিক্রান্ত বীরপুরুষ ছিলেন; কর্ণ এক দিন মাতা কুন্তীর নিকট অর্জ্জুন ব্যতীত অন্য কাহারও, বিনাশ চেষ্টা করিবেন না, এই প্রতিশ্রুতি করায়, ইনি যুধিষ্ঠিরাদির পরাজয় করিয়াও তাঁহাদিগের বধ সাধনে সচেষ্ট হন নাই। ইহাঁর ন্যায় দানশৌণ্ড আর নাই। ইহাঁর জ্যেষ্ঠ পুত্র বৃষকেতু বা বৃষসেন; সত্যসেন, ব্যতীত সুষেণ, প্রসেন প্রভৃতি আরও কয়েকটী পুত্র ছিল; সকলেই কুরুক্ষেত্রের সমরে প্রাণত্যাগ করেন।

কর্ণপিশাচী—তন্ত্রোক্ত-দেবীবিশেষ। ইনি কৃষ্ণবর্ণা, রক্তনয়না, ত্রিনয়ণা খর্ব্বা লম্বোদরা রক্তজিহ্বা, বরাভয়হস্তা ঊর্দ্ধমুখী, জটাধারিণী শবহৃদিবাসিনী। ইহাঁর পূজায় মধ্যরাত্রিকালে দগ্ধমান বলি দেয়। ইহাঁর পূজায় সিদ্ধিলাভ করিয়া, মানব সর্ব্বজ্ঞ হইতে পারে।

কর্ণশ্রবাঃ—মুনিবিশেষ।

কর্দ্দম—কীর্ত্তিমানের পুত্র, ইনি একজন প্রজাপতি ছিলেন। ইহাঁর পুত্রের নাম অনঙ্গ।—ইনি সত্যযুগে ব্রহ্মার নিকট হইতে প্রজাসৃষ্টির জন্য আদেশ পাইয়া, পুণ্যতীর্থ সরস্বতীতীরে বিন্দু-সরোবরতীর্থে দশ সহস্রবর্ষকাল তপশ্চরণে ভগবান্ বিষ্ণুকে প্রসন্ন করিয়া, তৎপ্রসাদে স্বায়ম্ভুব মনুর কন্যা দেবহূতিকে পত্নীত্বে লাভ করিয়াছিলেন; তাঁহার গর্ভে স্বয়ং ভগবান্ কপিলরূপে অবতীর্ণ হন। দেবহূতির গর্ভে ইহাঁর অনসূয়া, শ্রদ্ধা, হবির্ভূ, গতি, ক্রিয়া, খ্যাতি, অরুন্ধতী, শান্তি, ও কলা, এই নয়টী কন্যা জন্মে। কপিলের জন্মের পর ইনি বানপ্রস্থ অবলম্বন করেন।

কলন—১ কদ্রুগর্ভসম্ভূত নাগবিশেষ।

কলমস্পাতক—নাগবিশেষ।

কলা—কর্দ্দমের দেবাহুতিগর্ভসম্ভূতা কন্যা। ব্রহ্মনন্দন ব্রহ্মর্ষি মরীচির পত্নী। ইহাঁর গর্ভে কশ্যপ ও পূর্ণিমি নামে দুইটী পুত্র জন্মিয়াছিল।

কলাবতী——কান্যকুব্জ-রাজকন্যা—যজ্ঞকুণ্ডোদ্ভূতা, রাজা কৃষ্ণভানুর পত্নী; ইহাঁর গর্ভে রম্ভার জন্ম হয়।

কলি—ক্রোধের ঔরসে তদীয় ভগিনী হিংসার গর্ভজাত; ইনি অত্যন্ত জুগুপ্সিত, কৃষ্ণবর্ণ তৈলাভ্যক্ত, কাকতুল্যোদর, বিকটবদন, লোলজিহ্ব, পূতিগন্ধময়াঙ্গ, ইনি স্বীয় ভগিনী দুরুক্তিকে বিবাহ করেন। ইহাঁর ভয় নামে পুত্র ও মৃত্যু নাম্নী কন্যা হয়। ইনি নিষধাধিপতি পুণ্যশ্লোক নল ও তন্মহিষী দময়ন্তী উভয়কেই বহু নিগ্রহে নিগৃহীত করেন। (নল দেখ) ইহাঁর অধিকার ৪৩২০০০ বৎসর।

কলিঙ্গ—বলির পত্নী সুদেষ্ণার গর্ভে দীর্ঘতমা ঋষির ঔরসে ইহাঁর জন্ম। ইনি কলিঙ্গ রাজ্যের প্রতিষ্ঠাতা।

কল্কি—বিষ্ণুর দশম অবতার। ভাগবতমতে দ্বাবিংশ অবতার। ইনি কলির শেষে সম্বলপুরে ব্রাহ্মণ বিষ্ণুযশার ঔরসে জন্ম গ্রহণ করিবেন। চৈত্র মাসের শুক্ল দ্বাদশীতে ইহাঁর জন্ম। ইনি ভার্গবের নিকট নিখিল শাস্ত্র ও মহাদেবের নিকট হইতে সর্ব্বত্রগামী অশ্ব ও সর্ব্বতত্ত্ববিৎ শুক লাভ করেন। শেষে শান্তনুনন্দন দেবাপি সূর্য্যবংশীয় মরু, ও স্বীয় ভ্রাতৃগণ সহিত দীক্ষিত হইয়া, বর্ণাশ্রম ধর্ম্ম-স্থাপনে বদ্ধপরিকর হন। পরে মহাদেবদত্ত অশ্বে আরোহণপূর্ব্বক মহাদেবের অসি চালনা করিয়া, ম্লেচ্ছকুল নির্ম্মূল করতঃ, অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠানে দক্ষিণারূপ সমগ্র পৃথ্বী ব্রাহ্মণে ন্যস্ত করেন। পরে মহাপ্রলয়-কালে পৃথিবীর ধ্বংস ও ইহাঁর অন্তর্দ্ধান হয়।

কল্মাষ—নাগবিশেষ।

কল্মাষপাদ—ইনি সূর্য্যবংশীয় মহারাজ রঘুর পুত্র; ইহাঁর রামায়ণকথিত নাম প্রবৃদ্ধ। অপরন্তু সৌদাস নামে খ্যাত। শাপবশে মাংসাশী রাক্ষস হওয়ায়, ইহাঁর কল্মাষপাদ নাম হয়। ইহাঁর পত্নী মদয়ন্তী। ইনি প্রথমতঃ একান্ত উচ্ছৃঙ্খল ছিলেন। একদা ইনি মৃগয়ার্থ রাজধানী হইতে বহির্গত হইয়া, বনে প্রবেশপূর্ব্বক, অভীষ্ট মৃগয়া সমাপন করিয়া, প্রত্যাবর্ত্তনার্থ সত্বর আসিতেছেন, এমন সময়ে মহর্ষি বশিষ্ঠের পুত্র শক্তি ইহাঁর সম্মুখস্থ হইলেন; তাহাতে ইনি তাঁহাকে পথ

ত্যাগ করিতে বলেন; কিন্তু শক্তি ব্রাহ্মণ, সুতরাং আদেশমত পথ ত্যাগ করা হীনতার পরিচায়ক বলিয়া মনে কবায়, অপসৃত হইলেন না; তাহাতে ইনি রুষ্ট হইয়া তৎপ্রতি কশাঘাত করিলেন। তাহাতে শক্তি ইহাঁকে রাক্ষস হও বলিয়া শাপ দেন। সেই সময় রাজর্ষি বিশ্বামিত্রের সহিত মহর্ষি বশিষ্ঠের বিবাদ চলিতেছিল; বিশ্বামিত্র স্বীয় অভীষ্টসিদ্ধির অবসর দেখিয়া, কিঙ্করনামা রাক্ষসকে এই অভিশপ্ত রাজশরীরে আবিষ্ট হইতে আদেশ করিয়াছিলেন। ইনিও রাক্ষস হইয়া অযোধ্যাভিমুখে প্রত্যাবর্ত্তন করিলেন। পথিমধ্যে এক জন ব্রাহ্মণ তাঁহার নিকট মাংস-ভোজন-প্রার্থী হইলে, ইনি তাঁহাকে অপেক্ষা করিতে বলিয়া, পুর-প্রবেশ-পূর্ব্বক সূদগণের আহ্বান করিয়া, বলিলেন, অদ্য নর-মাংস-পাক করিয়া, তদ্দ্বারা এই মাংসাশী ব্রাহ্মণের আতিথ্য সৎকার কর। তাহারা রাজাদেশে তাহাই করিল; আগন্তুক ব্রাহ্মণ রুষ্ট হইয়া রাজাকে বলিলেন,—"রাজা যেমন রাক্ষসবৎ আমায় নর-মাংস-ভক্ষণ করিতে দিলেন, সেইরূপ রাক্ষস দেহে নর-মাংসভুক্ হইয়া জীবনাতিপাত করুন।" এইরূপে ব্রাহ্মণ-কর্ত্তৃক অভিশপ্ত হইবার পর ইনি রাজধানী ত্যাগ করিয়া পুনর্ব্বার বনগমন করেন; ইহাঁর পতিব্রতা পত্নীও সহচারিণী হন। ইনি বশিষ্ঠাশ্রমে প্রবেশ করিয়াই প্রথমে শক্তিকে দেখিয়া, তাহাকে উদরস্থ করিলেন; পরে মহর্ষি বশিষ্ঠের ১০টী পুত্রের বিনাশ সাধন ও ভক্ষণ করিতে ক্রুটী করেন নাই। অতঃপর এক দিন ইনি মহিষী সমভিব্যাহারে অরণ্য মধ্যে ভ্রমণ করিতে করিতে—একটী ব্রাহ্মণ-দম্পতিকে শৃঙ্গার-সুখভোগে রত দেখিয়া তৎপ্রতি অগ্রসর হওয়ায়, তাঁহারা লজ্জাপ্রযুক্ত তথা হইতে প্রস্থান করিতে উদ্যত হইলেন; তখন রাক্ষসরূপী রাজা সেই বিরংসু ব্রাহ্মণকে ভক্ষণ করিয়া ফেলিলেন। পরে তৎপত্নী অঙ্গিরানন্দিনী স্বামীকে রাক্ষস-কর্ত্তৃক ভক্ষিত দেখিয়া, রাজাকে অভিশাপ দিলেন,—যেমন তুমি আমার রতিপূর্ণ হইতে না হইতে আমার স্বামীকে ভক্ষণ করিয়া আমার সুখের অন্তরায় হইলে, তেমনই তুমি পত্নীসঙ্গম-কালে প্রাণত্যাগ করিবে; অপিচ আমার ভ্রাতার ঔরসোৎপন্ন তোমার ক্ষেত্রজ সন্তানই তোমার বংশ রক্ষা করিবে।" এই মাত্র বলিয়া স্বামীর পদ চিন্তা করিতে করিতে হুতাশনে দেহার্পণ করিলেন। রাজমহিষী মদয়ন্তী এই শাপ সংবাদ অবগত হইয়া, পাছে ইনি তাঁহার সম্ভোগে উদ্যত হইয়া প্রাণত্যাগ করেন, এই ভয়ে তিনি রাজার অনুমতি লইয়া অযোধ্যায় প্রত্যাগমন করিলেন। এদিকে ইনি ভ্রমণ করিতে করিতে চিত্রগুপ্তের পূজাস্থানে উপনীত হইলেন, দৈববশে তাঁহার পূজায় রত হওয়ায়, ইহাঁর পূর্ব্বজন্মার্জ্জিত পাপের ধ্বংস হয়। পুনর্ব্বার ভ্রমণ করিতে করিতে শক্তি-পত্নী অদৃশ্যন্তীকে দেখিতে পাইয়া, তাঁহাকে উদরস্থ করিতে উদ্যত হওয়ায়, তখন মহর্ষি বশিষ্ঠ ইহাঁর শাপমোচন করিয়া পূর্ব্বদেহ প্রদান করিলেন; তাহাতে ইনি মহর্ষি বশিষ্ঠকে গুরুত্বে বরণ করিয়াছিলেন। পরে অঙ্গিরা-নন্দিনীর শাপবৃত্তান্ত তাঁহার বিদিত করাইয়া মদয়ন্তীর গর্ভে এক পুত্র উৎপাদন করাইয়া লইয়াছিলেন। এবং গুরুর উপদেশের অনুসরণ করিয়া দান ব্রতাদির অনুষ্ঠান করিতে করিতে সুখে রাজ্য প্রতিপালন করিয়াছিলেন!

কশ্যপ—মহর্ষি মরীচির কলা-গর্ভসম্ভূত পুত্র, ইনি প্রজাপতি দক্ষের দিতি অদিতি প্রভৃতি সপ্তদশটী কন্যা বিবাহ করেন। তাঁহাদিগের গর্ভে সপ্তদশ জাতি উৎপন্ন হয়। মহাভারত মতে ইনি দক্ষের ত্রয়োদশ কন্যার পরিণেতা। (১) অদিতির গর্ভে ধাতা, মিত্র, অর্য্যমা, শক্র, বরুণ, অংশ, ভগ, বিবস্বান্, পুষা, সবিতা, ত্বষ্টা, ও বামন—এই দ্বাদশ আদিত্যের জন্ম হয়। দিতির পুত্র হিরণ্যকশিপু হইতে দৈত্যবংশ বিস্তৃত হয়। (৫) দনুর গর্ভে বিপ্রচিত্তি, শম্বর, নমুচি, পুলোমা, অসিলোমা, কেশী, বৃষপর্ব্বা, মহোদর, নিকুম্ভ, প্রভৃতি চত্বারিংশসংখ্যক দানবের জন্ম হয়। সিংহিকার গর্ভে রাহু, সুচন্দ্র, চন্দ্রহন্তা, চন্দ্রমর্দ্দন নামে পুত্র হইয়াছিল। বেদনায়ুর গর্ভে বিক্ষর, বল, বীর, ও বৃত্র নামে পুত্রচতুষ্টয় জন্মিয়াছিল। (৬) কলার গর্ভে কালেয়গণের জন্ম হয়। (৭)

বিনতার গর্ভে অরুণ, গরুড়, তার্ক্ষ্য, অরিষ্টনেমি, আরুণি ও বারুণি পুত্র ষট্ক হইয়াছিল। (৮) কদ্রুর গর্ভে নাগগণের জন্ম হইয়াছিল। (৯) মুনির গর্ভে ভীমাসন, সুপর্ণ, বরুণ, গোপতি, ধৃতরাষ্ট্র, সূর্য্যবর্চ্চ, সত্যবাক্, অর্কপর্ণ, প্রযুক্ত, ভীম, চিত্ররথ, শালি, শিবী, পর্জ্জণ্য, কলি ও নারদের জন্ম হয়। ইহাঁরা সকলেই গন্ধর্ব্ব ও দেবশ্রেণীর অন্তর্গত। (১০ প্রধার গর্ভে অনবদ্যা, মনু, বংশা, অসুরা, মগনিপ্রিয়া, অনুপা, সুভগা ও ভাগী ;—এই কয়েকটী কন্যাও শিদ্ধপূর্ণ, বর্ষি, পূর্ণায়ুঃ ব্রহ্মায়ণি, রতিগুণ, সুপর্ণ, বিশ্ববসু, ভানু ও সুচন্দ্র—এই কয়েকটী পুত্র উৎপন্ন হইয়াছিল। ১১) কপিলার গর্ভে গো, ব্রাহ্মণ, অমৃত, হাহা, হুহু, তুম্বুর প্রভৃতি গন্ধর্ব্বগণ ও অলম্বুষা, মিশ্রকেশী, বিদ্যুৎপর্ণা, অরুণা, রক্ষিতা, রম্ভা, মনোরমা, কেশিনী, সুরতা, সুবজা, মুন্দ্রিহা প্রভৃতি কতিপয় অপ্সরার জন্ম হইয়াছিল। (১২) ক্রোধের গর্ভে হীন বর্গগণ ও (১৩) বিশ্বার গর্ভে হীন জন্তুগণের জন্ম হইয়াছিল। বিশ্বা সঙ্গীতজ্ঞা ছিলেন ;—ইনি বরুণের গতি হরণ করায়, ব্রহ্মশাপে বসুদেব ও অদিতি সহায়তা করায়, দেবকীরূপে জন্মগ্রহণ করিয়াছিলেন।

কাঞ্চনষ্ঠীবী—মহারাজ সৃঞ্জয়ের পুত্র। মহারাজ সৃঞ্জয়ের দ্বারা মহর্ষি পর্ব্বত ও দেবর্ষি নারদ পরিতুষ্ট হইলে, ইহাঁকে বর প্রদানে উদ্যত হন। তাহাতে ইনি বিজয়ী শক্তিমান্ পুত্রলাভের আকাঙ্ক্ষা প্রকাশ করেন। ঐ পুত্র দেবেন্দ্রবিজয়ী হয়,—ইহা একান্ত বাঞ্ছনীয়। মহর্ষি পর্ব্বত তাহা বুঝিতে পারিয়া বলিয়াছিলেন,—"মহারাজ, আমি পরমপরিতোষ লাভ করিয়াছি, এক্ষণে আপনি আশানুরূপ বিপুল পরাক্রমশালী এক পুত্র লাভ করিবেন, তাহাতে কিছুমাত্র সংশয় নাই। কিন্তু আপনার মনে বাসববিজয়ের আকাঙ্ক্ষা থাকায়, বোধ হয়, আপনার অভিসন্ধি সিদ্ধ হইবে না। আপনার ঐ পুত্র অল্পায়ুঃ হইবে। যদি দেবেন্দ্রের হস্ত হইতে আপনার ঐ পুত্র রক্ষা করিতে পারেন, তাহা হইলে, ঐ পুত্র দীর্ঘজীবী হইবে সন্দেহ নাই। রাজা মহর্ষি পর্ব্বতের বাক্য শ্রবণে দুঃখিত হওয়ায়, দেবর্ষি নারদ বলিলেন, রাজন্, দুঃখিত হইবেন না। ঐ পুত্র মৃত্যুমুখে পতিত হইলে, আমায় স্মরণ করিবেন ; আপনার পুত্রকে পুনর্জ্জীবিত করিব।" পরে ইনি রাজা সৃঞ্জয়ের পুত্ররূপে জন্ম গ্রহণ করিলেন ; পঞ্চ বর্ষ বয়ঃক্রমকালে ইন্দ্রের বজ্রে ইহাঁর প্রাণ বিনাশ হয়। পরে মহারাজ সৃঞ্জয়ের স্মরণমাত্রই পূর্ব্বপ্রতিজ্ঞানুসারে দেবর্ষি নারদ তথায় উপস্থিত হইয়া, ইহাঁর প্রাণদান করেন। পরে রাজা সৃঞ্জয়কে বিবিধ উপদেশ দ্বারা প্রসন্ন করিয়া প্রস্থান করেন। ইনি সৃঞ্জয়ের পর বহুকাল পিতৃরাজ্যের পালন করিয়া বার্দ্ধক্যে পুত্র হস্তে রাজ্য সমর্পণান্তর স্বর্গগত হন।

কাণভূতি—ইনি ধনেশ্বর কুবেরের অনুচর, শাপভ্রষ্ট হইয়া বিন্ধ্যগিরিতে ভ্রমণ করিতেন ; রক্ষোদেহে ইহাঁর নাম সুপ্রতীত, পূর্ব্বে সর্ব্বলোকবিদিত স্থূলশিরা নামে এক রাক্ষস ছিল ; তাহার সহিত ইহাঁর প্রগাঢ় বন্ধুত্ব ; যক্ষপতি কুবের ইহাঁকে তাঁহার সঙ্গ ত্যাগ করিতে বলেন ; ইনি তাহাতে উপেক্ষা করায়, কুবের শাপ দেওয়ায়, পিশাচ হন। ইহাঁর ভ্রাতা দীর্ঘাক্ষ ইহাঁর শাপ মোচনের উপায় করেন যে, পুষ্প সম্মুখে মহাদেব-কথিত মহাকথা শ্রবণ করিয়া, সত্যবানের নিকট কীর্ত্তন করিলে, মুক্ত হইবেন।

কাত্যায়ন—স্মৃতিশাস্ত্রকার মুনিবিশেষ। মহর্ষি গৌতম পুত্র, স্মৃতিশাস্ত্র প্রণয়ন করিয়া খ্যাতির সহিত অমরত্ব লাভ করেন। কর্ম্মপ্রদীপ (ছন্দোগ পরিশিষ্ট) ইহাঁরই প্রণীত। ২ ব্যাকরণের বার্ত্তিককার বররুচি।

কাত্যায়নী—মহিষাসুর বধের জন্য, হিমালয়স্থ কাত্যায়নী। ক্রমে ব্রহ্মা ও বিষ্ণু মহেশ্বর তুষ্ট হইয়া স্ব স্ব দেহ হইতে শক্তির সমবায়ে ইহাঁর সৃষ্টি করেন ; মহর্ষি কাত্যায়ন অগ্রে ইহাঁর পূজা করেন। আশ্বিন মাসের শুক্লা চতুর্দ্দশীতে ইনি উদ্ভূতা হইয়া শুক্লা অষ্টমী ও নবমীতে পূজিতা হন। দেবী দশমীতে মহিষাসুর বধ করেন। অদ্যাপি এই পূজা প্রচলিত আছে।

কানীন—উরুশ্রবার পৌত্র ও দেবদত্তের পুত্র।

ইনি সাক্ষাৎ অগ্নির অবতার, ইহাঁর অপর নাম অগ্নিবেশ্য। ইনি বয়ঃস্থ হইলে, মহর্ষি জতুকর্ণ নামে বিখ্যাত। অগ্নিবেশ্যায়ন নামক ব্রহ্মকুল ইহা হইতে উৎপন্ন।

কামদেব—ব্রহ্মার মানস-পুত্র; অথর্ব্ববেদে ইহাঁর স্তুতি আছে; ইনি মহাদেবের ধ্যানভঙ্গ করিয়া, তাঁহার কোপাগ্নিতে দগ্ধ হওয়ায় অনঙ্গ হন, পরে কৃষ্ণের ঔরসে রুক্মিণীর গর্ভে প্রদ্যুম্নরূপে জন্মগ্রহণ করেন। ইহাঁর মূর্ত্তি সৌম্য, দাড়িমী-কুসুমাভ, বামাঙ্কে রতিযুক্ত, রক্তাম্বরপুষ্প, ধনুর্দ্ধর। সন্ধ্যার তপস্যায় বিষ্ণু সন্তুষ্ট হইয়া, জীবের কৌমারাবসান হইতে বার্দ্ধক্যের প্রাক্-কাল পর্য্যন্ত সমস্ত যৌবনে ইহাঁর অধিকার নির্দ্দেশ করিয়াছেন।

কামন্দক—ইনি এক জন মহর্ষি; ইনি রাজা অঙ্গবিষ্টকে এই উপদেশ করিয়াছিলেন,—"যে ব্যক্তি ধর্ম্ম অর্থ ত্যাগ করিয়া, কেবল কামনা-পূরণে ব্যস্ত হয়,তাহার বুদ্ধি নষ্ট হয়; সর্ব্বপ্রকার অনর্থের মূল মোহ, মোহ তাহাকে নাস্তিক ও দুরাচার করে; এইরূপ ব্যক্তি রাজসমীপে দণ্ডার্হ।"

কালকা—কালকেয় নামধেয় অসুরগণের আদিমাতা ইনি এবং পুলোমা তপস্যায় ব্রহ্মার তৃপ্তিবিধানে সমর্থ হইয়া, পুত্রগণের জন্য বরলাভ করিয়াছিলেন।

কালকাক্ষ—একজন দুর্দ্দান্ত দানব। গরুড় হস্তে ইহাঁর মৃত্যু হয়।

কালকেয়—কালকাগর্ভসম্ভূত অসুরগণ। ইহাঁ-দিগের মাতা কঠোর তপশ্চরণে ব্রহ্মার তুষ্টি-বিধান করিয়া, বরলাভ করেন যে, ইহাঁরা অল্প দুঃখভোগী ও দেবতা, রাক্ষস ও পন্নগগণের অবধ্য। পদ্মযোনি ব্রহ্মা "হিরণ্যপুর" দেবাদি সকলেরই অনভিভবনীয় এক নগর দান করেন। ইহাঁরা সেই স্থানে বাস করিতেন। পৌলম নামে আর একজাতীয় দানব ইহাঁ-দিগের সহবাসী বা প্রতিবেশী ছিল। মহাবীর অর্জ্জুন নিবাতকবচ বধ করিয়া প্রত্যাবর্ত্তনকালে এই অসুরদিগের বধ করিয়াছিলেন।

কালনেমি—দানববিশেষ; ইহাঁর শরীর মন্দর পর্ব্বতের ন্যায় বৃহৎ, বর্ণ শ্বেত, শতবাহু ও শত-বদন। কেশ ধূম্র বর্ণ, শ্মশ্রু হরিদ্বর্ণ, দন্তগহ্বর অতিক্রম করিয়া, বহির্ভাগে সর্ব্বত্র বিস্তৃত; ইনি প্রবল পরাক্রান্ত ছিলেন। দেবগণকে পরাজিত করিয়া, স্বীয় দেহ চারি ভাগে বিভক্ত করিয়া, একাকী সমগ্র দেবপ্রধানগণের কার্য্যভার গ্রহণ করেন। পরে নারায়ণ হস্তে নিহত হন। এই দানবই পরে কংসরূপে অবতীর্ণ হইয়া, শ্রীকৃষ্ণ বিনাশের জন্য বহুবিধ চেষ্টা করেন। ২। লঙ্কেশ্বর রাবণের মাতুল; ইনি চতুর্হস্ত ও চতুর্ম্মুখ। যৎকালে শক্তিশেল বিদ্ধ লক্ষ্মণের প্রাণদানার্থ হনুমান্ গন্ধমাদন পর্ব্বতে গমন করেন, সেই সময়ে লঙ্কাধিপতি রাবণ ইহাঁকে অর্দ্ধরাজ্য দানের লোভে প্রলুব্ধ করিয়া, হনুমানের বিনাশ জন্য, নিযুক্ত করেন। ইনি ছদ্মবেশে যোগী সাজিয়া তথায় গমনপূর্ব্বক হনুমানের সহিত সাক্ষাৎ করিয়া তাঁহাকে নিকটস্থ সরোবরে স্নানার্থ প্রেরণ করিলেন; উদ্দেশ্য তত্রত্য নক্র তাহাকে গিলিয়া ফেলিবে। কিন্তু হনুমান্ নক্রগ্রস্ত হওয়া দূরে থাকুক, সেই নক্রের প্রাণ নাশ করিয়া, তাঁহার উদ্ধার ও তন্মুখে ছদ্মবেশী যোগী কাল-নেমির দুরভিসন্ধির পরিচয় পাইয়া, তৎপরে কালনেমির বিনাশ সাধনপূর্ব্বক ইহার দেহ রক্ষো-রাজ-সভায় নিক্ষেপ করেন।

কালপুরুষ—যমসহায়। ইনি দেবগণের আদেশে অযোধ্যাধিপতি মহারাজ রামচন্দ্রের সভায় গমন করেন। কথোপকথনের সময় অন্য কেহ আগমন করিলে,তাহাকে বর্জ্জন করিতে হইবে, এইরূপ প্রতিজ্ঞা করান। তাহার পর, লক্ষ্মণ তথায় উপস্থিত হওয়ায়, পূর্ব্ব প্রতিশ্রুতি অনুসারে রাম-চন্দ্রকে তাহার বর্জ্জনে সম্মতিপ্রদান করিতে হয়।

কালযবন—গার্গ্যের ঔরসে গোপালীনাম্নী অপ্স-রার গর্ভে ইহাঁর জন্ম। মহামুনি গার্গ্য মথুরাবাসীদের প্রতি জাতক্রোধ-বৈরনির্য্যাতন-মানসে অজিতজয় নামক স্থানে লৌহচূর্ণ মাত্র ভক্ষণে দ্বাদশবর্ষকাল রুদ্রদেবের প্রীতির নিমিত্ত তপশ্চরণে নিযুক্ত থাকেন; ইহাতে রুদ্রদেব প্রসন্ন হইয়া, ইহাঁকে পুত্ররূপে আত্ম প্রদান করেন। ইনি রাজধর্ম্মজ্ঞ ত্রিবর্গবিৎ,

রাজোচিত ষড়্‌গুণসম্পন্ন। অপরতঃ ধর্ম্মশীল, সত্যবাদী জিতেন্দ্রিয় রণকুশল, মন্ত্রণানিপুণ, বিদ্বান্‌ ও ধনী ছিলেন। মহারাজ জরাসন্ধের সহিত ইহাঁর বিশিষ্ট সদ্ভাব ছিল। শেষবারে ইনি জরাসন্ধের সহিত মথুরা আক্রমণে ব্যাপৃত ছিলেন। কিন্তু এই আক্রমণের পূর্ব্বেই কুট-রাজনীতিজ্ঞ শ্রীকৃষ্ণ সমগ্র মথুরাবাসীকে দ্বারকায় স্থানান্তরিত করেন। তিনি জানিতেন, কাল-যবন মাথুরগণের অবধ্য। সুতরাং কালযবনের সম্মুখ হইতে পলায়ন করিয়া, এক পর্ব্বত গুহায় লুক্কায়িত রহিলেন। ঐ গুহায় সূর্য্যবংশীয় মুচুকুন্দ রণশ্রমে ক্লান্ত হইয়া, নিদ্রিত ছিলেন। ইনি তন্মধ্যে প্রবেশ করিয়া, তাঁহাকে কৃষ্ণবোধে যেমন পদাঘাত করেন, অমনই তাঁহার কোপ-দৃষ্টিতে বিনষ্ট হন।

কালা—দক্ষপ্রজাপতির কন্যা—মহর্ষি কশ্যপের অন্যতমা পত্নী। ইনি কালকেয় অসুরগণের এবং রাক্ষসগণের জননী।

কালাগ্নিরুদ্র—ইনি সকল ভূতেরই নিরন্তর পরি-চালন করেন। কার্য্যতঃ ইনি কাহারও অনুকূল বা প্রতিকূল নহেন।

কালিকামুখ—একজন রাক্ষস সেনাপতি। সুমালয়-পত্নী কেতুমতির গর্ভসম্ভূত পুত্র। লঙ্কাপতি রাবণের মাতুল।

কালিন্দী—কৃষ্ণের পত্নী, সূর্য্যের কন্যা, ইনি বিবা-হের পূর্ব্বে যমুনার গর্ভে বাস করিতেন; ইহাঁর গর্ভে শ্রুত, কবি, বৃষ, বীর, সুবাহু, ভদ্র শান্তির, দর্শ, পূর্ণমাস, সোমক,—এই দশ পুত্র হয়। ২। অসিত রাজার পত্নী; যখন ইহাঁর স্বামী রাজ্য-ভ্রষ্ট হইয়া, হিমালয়াশ্রয়ে দেহত্যাগ করেন, তখন ইনি গর্ভবতী ছিলেন; ইহাঁর সপত্নী ইহাঁকে অন্তর্বত্নী দেখিয়া গর্ভনাশেচ্ছায় ইহাঁকে গরল দান করেন। পরে মহর্ষি চ্যবনের অনু-গ্রহে ইহাঁর গর্ভ রক্ষা পায় ও তাহাতে সগর রাজার জন্ম হয়। ৩। একজন অসুরকায়া মাত-ঙ্গের পত্নী।

কালী—বৈদিকযুগে পবিত্র অগ্নির সপ্তজিহ্বার মধ্যে কৃষ্ণজিহ্বা। পরে শিবোপরি প্রতিষ্ঠিতা মহাশক্তি। দেবীর কল্পনায় পূজা চলিতেছে। অম্বিকার ললাটোৎপন্না দেবী। চণ্ডাসুরের বধের সময় ইনি মহাশক্তির ললাট হইতে উদ্ভূতা এবং লোল জিহ্বাবপ্রসারে রক্তবীজের সমগ্র রক্ত পান করিয়া তাহার বিনাশ করেন। অপরতঃ মহাভাগবত-মতে সতী দক্ষযজ্ঞ গমন-কালে মহাদেবকে দশমূর্ত্তি প্রদর্শনে স্তম্ভিত করিয়া, শেষে এই আদ্যামূর্ত্তিতে গমন করেন। সেই মূর্ত্তি সুস্নিগ্ধা অঞ্জনপ্রভা ও দিগম্বরী। আকর্ণবিশ্রান্তনয়না, পূর্ণযৌবনা, আলুলায়িত-পাদস্পর্শলম্বমানকেশা, লোলজিহ্বা, মুণ্ড-মালাবিভূষিতা, বরাভয়-খড়্গ-মুণ্ডযুক্ত-বাহুচতুষ্টয়-সংযুতা, নানালঙ্কারভূষিতা।

কালীয়—নাগবিশেষ। গরুড়ের আহার হরণ করায় উভয়ে যুদ্ধ হয়। সেই যুদ্ধে কালীয় পরাস্ত হইয়া, গরুড়ের অভিসম্পাত ফলে, যমুনায় তাহার যাইবার শক্তি নাই জানিয়া, যমুনায় আশ্রয় লয়। পরে ইহার বিষাগ্নিতে স্থানীয় লোকের কষ্ট হওয়ায়, কৃষ্ণ ও বলরামের শক্তিতে বিধ্বস্ত হইলে, গরুড়ের ভয় মোচন করাইয়া লইয়া, সমুদ্রাশ্রয় করিতে বাধ্য হয়।

কাশীরাজ—দ্বাপরযুগে কাশীরাজ্যের অধিপতি। ইনি দিবোদাস নামে প্রসিদ্ধ। ইহাঁর অম্বা অম্বিকা অম্বালিকা নামে ৩টী কন্যা ছিল। ভাস্করের নিকট ইনি আয়ুর্ব্বেদ শিক্ষা করেন। চিকিৎসা গ্রন্থেও ইহাঁর পরিচয় পাওয়া যায়। ( অম্বা অম্বিকা অম্বালিকা দেখ )।

কাশ্যপ—জনৈক বিষবিদ্যাবিশারদ ব্রাহ্মণ, ইনি এক জন সিদ্ধ মহর্ষির শিষ্য, তাঁহার উপদেশে বহুবিধ মন্ত্রৌষধি লাভ করায়, বিষ-চিকিৎসায় সুনিপুণ হইয়াছিলেন। ব্রহ্মশাপে মহারাজ পরীক্ষিতের তক্ষক দংশনে মৃত্যু স্থির হইলে, তাঁহার রক্ষার জন্য, ইনি উদ্যত হইয়া হস্তিনা-ভিমুখে যাত্রা করেন। পথিমধ্যে ব্রাহ্মণবেশী তক্ষকের সহিত তাঁহার সাক্ষাৎকার হয়; উভয়ের পরিচয়ে তক্ষক কাশ্যপের বিষহরণী বিদ্যার ও শক্তির উপলব্ধি করিয়া, তাঁহাকে ধনরত্নদ্বারা তুষ্ট করিয়া প্রতিনিবৃত্ত করেন। যে বটবৃক্ষে দংশন করিয়া তক্ষক কাশ্যপের নিকট বিষহরণী বিদ্যার পরিচয় গ্রহণ করেন; সেই বৃক্ষ

সমীপে শুষ্ক-কাষ্ঠাহরণ জন্য, একটী ব্রাহ্মণ উপস্থিত ছিলেন। সেই ব্রাহ্মণই মহারাজ জন্মেজয় সমীপে তাহা ব্যক্ত করেন। ইনি এক ধনগর্ব্বিত বৈশ্য কর্তৃক পীড়িত হইয়াও, ক্ষমাগুণে তাহার সকল অপরাধে উপেক্ষা করিয়াছিলেন।

কাহাড়—মহর্ষি উদ্দালকের প্রিয় শিষ্য। গুরু ইঁহার প্রতি প্রসন্ন হইয়া নিখিল শাস্ত্র জ্ঞান প্রদান ও স্বীয় স্নেহধারা কন্যা সুজাতার সহিত ইহাঁর বিবাহ দিয়াছিলেন; ইনি গুরু-গৃহে ব্রহ্মচর্য্যা সমাপনান্তে কিয়দ্দিবস পরে ইহাঁর পত্নী সুজাতা গর্ভবতী হইলেন। একদা ইনি স্বরযোগে বেদপাঠ করিতেছিলেন, এমন সময়ে সেই পত্নীগর্ভস্থ পুত্র ইহাঁর পাঠ-ভ্রম প্রদর্শন করিয়াছিলেন বলিয়া, ইনি রুষ্ট হইয়া, "তুমি গর্ভস্থ হইয়াও এত বক্রী দোষদর্শী, অতএব তোমার অষ্টাঙ্গে বক্র হইয়া জন্মগ্রহণ কর। পরে একদা ইহাঁর পত্নী ইহাঁকে বলিলেন, নাথ, আমার গর্ভ প্রসবকাল উপনীত, আপনিও নিঃস্ব, গর্ভপ্রসূত হইলে, জাত-কর্ম্মাদির সাধন হইবে কিরূপে? সুতরাং বদান্যবর রাজর্ষি জনকের নিকট গমন করিয়া ধন সংগ্রহ করুন।" ইনি পত্নীর প্রস্তাবমত রাজর্ষি জনকের প্রাসাদে উপনীত হইলে, বেদবেত্তা বরুণপুত্র তার্কিক বন্দী বিচারে ইহাঁকে পরাস্ত করিয়া, পণানুসারে, ইহাঁকে সমুদ্র গর্ভে নিক্ষিপ্ত করিলেন। ইনি সমুদ্রের মধ্যে বরুণা-লয়ে উপস্থিত হইয়া, তাঁহার মতে ব্রতী হইলেন। এদিকে যথাকালে ইহাঁর পত্নী পুত্র প্রসব করিলেন; সেই পুত্র পিতৃশাপে অষ্টাঙ্গবক্র হন। পরে এই কাহাড় পুত্র অষ্টাবক্রের দ্বাদশ বর্ষ বয়ঃ-ক্রম হইলে, মাতুল শ্বেতকেতুর সহিত রাজর্ষি জনকের ভবনে উপনীত হইয়া, বিচারে বরুণনন্দন বন্দীকে পরাভূত করেন। বন্দী তাঁহার পাণ্ডিত্যে মুগ্ধ হইয়া, বরুণালয় হইতে কাহাড় প্রভৃতি নিমজ্জিত পণ্ডিতগণের যথাবিধি পূজা করিয়া, আনয়ন করেন। এইরূপ পুত্রকর্ত্তৃক মুক্ত হইয়া, কাহাড় পুত্রকে সমঙ্গা নদীতে স্নান করিতে আদেশ করেন; তিনি সমঙ্গায় স্নান করিয়া অষ্টাবক্রত্ব ত্যাগ করিয়া, স্বাভাবিক সুন্দর শরীর প্রাপ্ত হন। কিন্তু তিনি অষ্টাবক্র নামেই প্রসিদ্ধ রহিলেন।

কিঙ্কর—রাজর্ষি বিশ্বামিত্রের অনুগত জনৈক রাক্ষস; এই রাক্ষস তাঁহার আদেশে মহারাজ সৌদাসের শরীরে আবিষ্ট হইয়াছিল।

কিন্দম—জনৈক মুনিতনয়;—তপঃপ্রভাবে সপত্নীক মৃগরূপ ধারণপূর্ব্বক নিয়ত কামকেলি করিতেন, মহারাজ পাণ্ডু মৃগভ্রমে নিশিত শরে ইহাঁর বধসাধন করায়, ইনি "স্ত্রীসঙ্গমকালে তোমার মৃত্যু হইবে"—এই শাপ প্রদান করেন।

কিরিটী—পাণ্ডব অর্জ্জুনের নামান্তর; ইন্দ্রের জন্য, নিবাতকবচনামক দৈত্যগণের সহিত যুদ্ধগমন-কালে দেবেন্দ্র ইহাঁর মস্তক দৈবকিরীটে ভূষিত করিয়া দেন; তজ্জন্যই ইহাঁর এই নাম।

কির্ম্মীর—বক রাক্ষসের ভ্রাতা; হিড়িম্ব রাক্ষসের বন্ধু। দ্যূতক্রীড়ায় পরাস্ত হইয়া পাণ্ডবেরা যখন কাম্যকবনে প্রবেশ করেন, তখন এই দুর্ব্বৃত্ত তাঁহাদিগের আক্রমণ করিলে পর, পাণ্ডব-পুরোহিত ধৌম্য মায়াবলে ইহাঁর সমস্ত মায়া বিনষ্ট করিলে, ভীমসেনকে স্বীয় বন্ধুর ঘাতক ও ভ্রাতৃহন্তা জানিয়া, তাঁহার সহিত যুদ্ধে প্রবৃত্ত হয় এবং নিহত হয়।

কিশোর—বলির পুত্র,—অসুরবিশেষ।

কীচক—কেকয়-রাজপুত্র ও মৎস্যরাজ বিরাটের শ্যালক; পাণ্ডবগণের বিরাটভবনে অজ্ঞাতবাস-কালে দ্রৌপদী সৈরিন্ধ্রীনাম্নী পরিচারিকা নিযুক্তা থাকিলে, তাহার প্রতি কীচকের কাম-দৃষ্টি পতিত হয়; ছলে কৌশলে বহুবিধ চেষ্টায় অপূর্ণমনোরথ হইয়া, শেষে ভগিনী সুদেষ্ণার নিকট অনেক অনুনয় করিয়া, সৈরিন্ধ্রীকে কোন কার্য্য-ব্যপদেশে তাঁহার গৃহে প্রেরণ করিতে অনুরোধ করেন। পরে সুদেষ্ণা কীচক-গৃহ হইতে সুরা আহরণ করিবার জন্য, সৈরিন্ধ্রীকে প্রেরণ করায়, দ্রৌপদী ভীতা হইয়া, সূর্য্যদেবের আরাধনা করিতে করিতে গমন করিলেন। তাহাতে সূর্য্যদেবকর্ত্তৃক দ্রৌপদীর রক্ষার জন্য, একটী রাক্ষস নিযুক্ত হইল। দ্রৌপদীর গৃহ প্রবেশমাত্রেই কীচক আক্রমণোদ্যত হইলে, ভীতা দ্রৌপদী বিরাটকে "মহারাজ রক্ষা করুন"—

এই শব্দ করিতে করিতে রাজসভা প্রবেশে উদ্যতা হইলে, কীচক পশ্চাৎ হইতে যেমনই তাঁহার কেশাকর্ষণে প্রতিনিবৃত্তা করিতে সচেষ্ট হইলেন, অমনই তপনপ্রদত্ত রাক্ষসপ্রহরীর প্রহারে ইনি ভূমিতলে পতিত হইলে, মুক্তকেশা দ্রৌপদী ভর্ত্তৃবর্গের উদ্দেশে বহু অনুযোগ ও বিরাট-রাজসমীপে তীব্র অভিযোগ করিয়া প্রস্থান করেন। পরে ভীমের সহিত পরামর্শ করিয়া সঙ্কেতানুসারে রাত্রিকালে নাট্যগৃহে অভিসারে স্ত্রীবেশী ভীমের হস্তে পিণ্ডবৎ বিনষ্ট হইয়াছিলেন। ত্রিগর্ত্তরাজ সুশর্ম্মার পরাজয় মৎস্যদেশের সীমাবৃদ্ধি ইহাঁর বীরত্বের সূচক।

ীর্ত্তি—দক্ষের কন্যা,—ধর্ম্মের পত্নী।

ীর্ত্তিমান্—বিষ্ণুর মানসপুত্র, বিরজার পুত্র; ইহাঁর পুত্রের নাম কর্দ্দম। ইনি বিষয়বাসনাশূন্য ও তপোনিষ্ঠ ছিলেন। ২। বসুদেব ও দেবকীর পুত্র; কংসকর্ত্তৃক নিহত ও শ্রীকৃষ্ণকর্ত্তৃক পুনর্জ্জীবিত হইয়াছিলেন।

ীর্ত্তিরথ—চন্দ্রবংশসম্ভূত মহারাজ প্রতীন্ধকের পুত্র, ইহাঁর পুত্রের নাম দেবমীঢ়।

ীর্ত্তিরাত—চন্দ্রবংশীয় রাজা মহীধ্রকের পুত্র; ইহাঁর পুত্র মহারোমা।

কুন—কদ্রুগর্ভসম্ভূত নাগবিশেষ।

কুর—যদুবংশীয় অন্ধকরাজপুত্র; এতদ্বংশীয় ক্ষত্রিয়গণ। ২। নাগবিশেষ।

ক্ষি—সূর্য্যবংশীয় মহারাজ ইক্ষ্বাকুর পুত্র; ইহাঁর পুত্রের নাম বিকুক্ষি।

জ—১। মঙ্গলগ্রহের নামান্তর। ২। নবকাসুরের নামান্তর।

জা—কাত্যায়নী দেবীর নামান্তর।

ঞ্জর—ওঙ্কারতীর্থবাসী একটী বৃদ্ধ শুকপক্ষী। ইনি মহর্ষি চ্যবনকে অনেক উপদেশ করেন।

টিলা—১। সরস্বতী নদীর নামান্তর। ২। আয়ান-ভগিনী রাধিকার ননন্দা।

ণিগর্গ—তপঃপ্রভাবসম্পন্ন জনৈক মহর্ষি। ইনি মানস হইতে একটী চিরকুমারী কন্যার সৃষ্টি করেন। তাই ইহাঁর অপর নাম বৃদ্ধকন্যক।

ণ্ডক—রাজা ক্ষুদ্রকের পুত্র—কুলকের নামান্তর। ইহাঁর পৌত্রই ইক্ষ্বাকুবংশের শেষ রাজা।

কুণ্ডধার—একটী মহামেঘ; কোন ব্রাহ্মণ ধন-কামনায় ইহাঁর উপাসনা করিয়া, সন্তোষবিধানে সমর্থ হইলে, ইনি দেবগণের নিকট হইতে ধর্ম্ম-যাচ্ঞা করিয়া, সেই প্রার্থিত ধর্ম্ম তাঁহাকে দান করেন।

কুণ্ডলী—গরুড়ের পুত্র।

কুণ্ডী—জনৈক ঋষি।

কুৎস—১। বৈদিক ইন্দ্রের উপাসক জনৈক ঋষি। ২। অর্জ্জুনের পুত্র।

কুথুমী—পৈশিঞ্জির শিষ্য। ইহাঁর প্রচারিত সাম-বেদ শাখার নাম কৌথুমী শাখা।

কুম্ভোদরী—লঙ্কেশ্বর রাবণের ভ্রাতা কুম্ভকর্ণের পুত্র নিকুম্ভের কন্যা; ইনি কীলকঞ্জনামা রাক্ষসের পত্নী। ইহাঁর পুত্রের নাম বিকুঞ্জ। যে সময়ে কল্কিদেব সপরিজনে চক্রতীর্থে অবগাহনের উদ্যোগ করিতেছিলেন, সেই সময়ে হিমালয়নিবাসী ঋষিগণ আসিয়া তাঁহার কাছে ইহাঁর কথার উত্থাপন করিলে, কল্কিদেব সসৈন্যে হিমালয়-যাত্রা করেন, তথায় ইহাঁর নিঃশ্বাসাকর্ষণে উদরস্থ হইলে পর ইহাঁর উদর বিদীর্ণ করিয়া বহির্গমন করেন। তাহাতেই ইহাঁর মৃত্যু হয়।

কুন্তী—যদুবংশাবতংস বসুদেবের ভগিনী;—শূর-সেনের পুত্রী। শূরসেন স্বীয় পিতৃস্বসার পুত্র মহারাজ কুন্তিভোজের নিকট প্রতিজ্ঞা করিয়া-ছিলেন, নিজের প্রথম সন্তান তাঁহাকে দিবেন। তদনুসারে শৈশবাবস্থাতেই শূরসেন-দুহিতা পৃথা কুন্তিভোজ-কর্ত্তৃক পালিতা হইয়া, কুন্তী নামে বিখ্যাতা হন। একদা মহর্ষি দুর্ব্বাসা মহারাজ কুন্তিভোজের প্রাসাদে উপস্থিত হইয়া বলিলেন, "রাজন্" আমি তোমার আলয়ে অতিথিরূপে কিছুকাল বাস করিতে ইচ্ছা করি। তাহাতে মহারাজ কুন্তিভোজ সম্মত হইলে, দুর্ব্বাসার স্বালয়ে বাসকালে তাঁহার পরিচর্য্যায় তাঁহার স্নেহপালিতা কন্যাকে নিযুক্তা করিলেন। ইনি ঐকান্তিকী পরিচর্য্যায় মহর্ষির তুষ্টিবিধানে সমর্থা হইলে, মহর্ষি দুর্ব্বাসা ইহাঁকে এক মন্ত্র প্রদান করেন ও বলেন,—বৎসে, "এই মন্ত্রের উচ্চারণ-পূর্ব্বক যখন যে দেবতার আহ্বান করিবে, তিনি অকামই হউন, আর সকামই হউন, মন্ত্র-

প্রভাবে ভৃত্যেব ন্যায় তোমার বশবর্ত্তী হইবেন। ইহার পরেই মহর্ষি দুর্ব্বাসা কুন্তিভোজের সাদর-সম্ভাষণ সম্বর্দ্ধনাদির পর তথা হইতে অন্তর্দ্ধান করিলেন। একদা ইনি ঋষিপ্রদত্ত মন্ত্রে সন্দেহ করায়, তাহার পরীক্ষার্থক রমণীয় শয্যায় উপবেশনপূর্ব্বক তরুণ অরুণের প্রতি দৃষ্টিপাত করিয়া মন্ত্রের উচ্চারণসহ সূর্য্যদেবেব আহ্বান করিয়াছিলেন। মন্ত্রাকৃষ্ট হইয়া সূর্য্যদেব কুন্তী-সমীপে উপনীত হইয়া কহিলেন,—"সুন্দরি, আমি তোমার একান্ত বশীভূত। এক্ষণে আমার আহ্বানে তোমার অভিপ্রায় কি?" তখন ইনি বলিলেন,—"দেব, কৌতূহলবশে আমি আপনায় আহ্বান করিয়া কষ্ট দিয়াছি; এতজ্জন্য আমার অপরাধ ক্ষমা করুন"। সূর্য্যদেব বলিলেন,—"ক্ষীণাঙ্গি, দেবতাকে বৃথা আহ্বান কবা অন্যায়; অতএব আমি তোমাকে কবচকুণ্ডলধারী শৌর্য্য-শালী একটী পুত্র প্রদানেব ইচ্ছা কবিতেছি। তুমি আমায় আত্মদান কব।" কুন্তী তচ্ছ্রবণে লজ্জিতা হইয়া, বলিলেন, "আমি পিতৃ-মতানু-বর্ত্তিনী কন্যা, আমাব ত আত্মদানে অধিকার নাই! আমাব চাপল্য ক্ষমা করুন।" তাহাতে সূর্য্যদেব বলিলেন,—"হীনা বমণী আমাব অনুনয়-লাভে অসমর্থা, তুমি মহীয়সী বালিকা বলিয়াই তোমাব নিকট এই অনুনয়! আমায় আত্মদান কর—মঙ্গল হইবে!" তৎপ্রত্যুত্তরে ইনি বলিলেন,—"দেব, অবৈধ সঙ্গম কুলদূষণ। একপ কীর্ত্তিনাশি কর্ম্মে অনুবোধ কবিবেন না—ক্ষমা করুন।" সূর্য্যদেব বলিলেন, আমায়—"আত্ম-দান কব, তোমাব পাপ হইবে না; তোমার গর্ভ হইলেও, কন্যাভাব অক্ষুন্ন থাকিবে; এমন কি তোমার ধাত্রী ব্যতীত আর কেহ গর্ভ-সংবাদ জানিতে পারিবে না।" সূর্য্যদেবের নির্ব্বন্ধাতিশয় অনুরোধ নিজের দ্বাবা প্রত্যাখ্যাত হইতে পাবে না দেখিয়া বলিলেন,—"যদি তাহাই হয়, তবে ঐ পুত্র যেন আপনার কুণ্ডলদ্বয় ও অভেদ্য বর্ম্ম লাভে সমর্থ হয়।" সূর্য্যদেব তাহাই হইবে স্বীকার করিলে, কুমারী কুন্তীর গর্ভবিধান করিয়া চলিয়া যান। এই গর্ভে কর্ণের জন্ম হয়।

কুন্তিভোজ—নাগরাজের দৌহিত্র; ইনি বসুদেবের পিতা শূবসেনের পিতৃষ্বসার পুত্র ও সুহৃৎ ছিলেন। অপুত্রক বলিয়া শূবসেন ইহাঁকে তাঁহার প্রথম-জাতা কন্যা পৃথাকে অর্পণ করেন। তিনিই তাঁহাব লালন পালন করিয়া কুন্তী নাম দেন। ইনি কুরুক্ষেত্রের ভারত-যুদ্ধে পাণ্ডবপক্ষাবলম্বন করিয়াছিলেন। ভারতযুদ্ধেই নিহত হন।

কুবলয়াপীড—কংসেব অনুচব দৈত্য। হস্তিবেশে দ্বাররক্ষা করিত। বাসুদেবেব হস্তে নিহত হয়।

কুবলয়াশ্ব—সূর্য্যবংশীয় বাজা বৃহদশ্বের পুত্র, মহর্ষি উতঙ্কের আশ্রমে ধুন্ধু নামক অসুবেব অত্যাচার হওয়ায়, তাহাব বিনাশ জন্য ইনি সপুত্রক যুদ্ধ-যাত্রা করেন। এই যুদ্ধে ধুন্ধু অসুর শ্বাসাগ্নির প্রভাবে ইহার ৯৭ জন পুত্রের বিনাশ করিয়া শেষে ইহাব হস্তে নিহত হয়। যুদ্ধাবসানে ইহার ৩টী পুত্র জীবিত ছিল। বিষ্ণুপুবাণ মতে ইহাব ২১০০ সন্তানের মধ্যে ধুন্ধুব যুদ্ধে ৩টী ব্যতীত সকলেই নিহত হয়। ধুন্ধুনিধন জন্য, ইহার নাম হয়, ধুন্ধুমাব।

কুবলাশ্ব—ইহাব পিতার নাম বৃহদশ্ব; বামায়ণ-মতে ত্রিশঙ্কু।

কুব্জা—কৈকেয়ীদাসী মন্থরা। এ পূর্ব্ব জন্মে দুন্দুভী নাম্নী গন্ধর্ব্বকন্যা ছিল; ব্রহ্মার শাপবশে মন্থরা মানবী হইয়া জন্মায়। (কৈকেয়ী দেখ)। ২। কংসের দাসী, ইহার অপব নাম ত্রিবক্রা। কংসের ধনুর্যজ্ঞে আহূত হইয়া কৃষ্ণবলবামেব মথুরা-প্রবেশকালে কৃষ্ণবলবামকে গন্ধানুলেপনে সজ্জিত কবায়, শ্রীকৃষ্ণ ইহাব কুব্জত্ব-মোচন-পূর্ব্বক সুন্দরী করিয়া পত্নীত্বে গ্রহণ করিয়াছিলেন।

কুমার—১। কার্ত্তিকেয়ের নামান্তর। ২। গরুড়ের পুত্র।

কুমুদ—১। নৈঋ্ঁতকোণের দিগ্‌হস্তী। ২। রাম-চন্দ্রের বানবসেনানায়ক। ৩। কদ্রুগর্ভসম্ভূত নাগবিশেষ। ৪। দৈত্যবিশেষ। ৫। গরুড়ের পুত্র।

কুমুদালী—মহর্ষি পথ্যেব শিষ্য, অথর্ব্ববেদেব শাখাকার।

কুম্ভ—কুম্ভকর্ণের পুত্র; দ্বিতীয়বার লঙ্কাদাহের পর

লঙ্কেশ্বর রাবণাদেশে স্বীয় ভ্রাতা নিকুম্ভ সমভিব্যাহারে ৩ অক্ষৌহিণী সৈন্য লইয়া যুদ্ধযাত্রা করিয়া, সুগ্রীব হস্তে নিহত হন।

কুম্ভকর্ণ—বিশ্রবার নিকষাগর্ভসম্ভূত পুত্র; মহাভারতমতে ইঁহার মাতার নাম পুষ্পোৎকটা; লঙ্কেশ্বর রাবণ ইঁহার জ্যেষ্ঠ ভ্রাতা, রামমিত্র বিভীষণ ইঁহার কনিষ্ঠভ্রাতা। কঠোর তপশ্চরণে ব্রহ্মার তুষ্টিবিধান করিয়া, ইনি নিদ্রাবর গ্রহণ করেন। পরে রাবণের প্রার্থনায় ইঁহার ৬ মাস নিদ্রা ১ দিন জাগরণের বিধান হয়। একবার ইনি অমরাবতী আক্রমণ করিয়া দেবগণকে বড়ই বিপন্ন করেন। পরে রামসহ লঙ্কা-সমরে ইনি অকাল নিদ্রোত্থিত হইয়া, বহুবিক্রম-প্রকাশপূর্ব্বক রামহস্তে নিহত হন।

কুম্ভাণ্ড—মহরাজ বাণের অমাত্য। ইঁহারই কন্যার নাম চিত্ররেখা—বাণ-কন্যা উষার প্রিয় সহচরী। ইঁহার কন্যা চিত্ররেখা চিত্রবিদ্যাকুশলা ছিলেন; চিত্রে অনিরুদ্ধ-মূর্ত্তি দেখাইয়া, সহচরীর প্রিয়তমের সন্ধান পাইয়া, অনিরুদ্ধকে উষা-সমীপে আনয়ন করেন; পরে মহারাজ বাণ কন্যাগৃহে অনিরুদ্ধ দেখিয়া, রোষভরে বধোদ্যত হইলে, তাঁহাকে প্রতিনিবৃত্ত করেন। কৃষ্ণ-হস্তে বাণ পরাস্ত হইলে, ইনি রাজা হন।

কুম্ভীনসী—ইনি রাবণের মাতুল প্রহস্তের কন্যা; রাবণ সসৈন্যে দিগ্বিজয়ে যাত্রা করিলে, মধুদৈত্য ইঁহার হরণ করিয়া স্বপুর মথুরায় গমন করেন। রাবণ প্রত্যাবৃত্ত হইলে, মধুর দুর্ব্বিনয়ব্যবহারের যথোচিত শাস্তি দিতে সসৈন্যে মথুরাযাত্রা করেন। ক্রোধোন্মত্ত রাবণের পুরী আক্রমণবার্ত্তা শ্রবণে ইনি স্বীয়পুত্র লবণকে ক্রোড়ে লইয়া, সবিনয়ে বলিলেন, আমায় বিধবা করিলে, কি হইবে? এই দেখ, ইঁহার ঔরসে আমার পুত্র হইয়াছে। সুতরাং ক্রোধসম্বরণ কর। ভগিনীর অনুরোধে সকল বিপত্তির অবসান হইল।

কুম্ভীলসী—গন্ধর্ব্বরাজ চিত্ররথের মহিষী। যখন পাণ্ডবগণ একচক্রা হইতে পাঞ্চালাভিমুখে যাত্রা করেন, সেই সময়ে চিত্ররথের সহিত তাঁহাদিগের কলহ হয়। মহাবীর অর্জ্জুন চিত্ররথকে যুদ্ধে পরাস্ত করিয়া, তাহার বধসাধনে উদ্যত হইলে, ইনি ধর্ম্মপ্রাণ যুধিষ্ঠিরের শরণাপন্ন হইয়া, স্বামীর প্রাণরক্ষা করিতে সমর্থা হন।

কুরু—১। অগ্নীধ্র রাজার পুত্র—প্রিয়ব্রতের পৌত্র। ইনি কুরুবর্ষে রাজত্ব করিতেন। ২। সম্বরণের তপতীগর্ভসম্ভূত পুত্র; ইনি মর্ত্ত্যগণের স্বর্গ-সুলভ করিবার জন্য, এমন একটী ক্ষেত্র প্রতিষ্ঠা করিতে চান, যে স্থানে দেহ ত্যাগ করিলে নিশ্চিতই স্বর্গলাভ হইবে; এতজ্জন্য, সমস্ত পঞ্চকের ভূমিকর্ষণে প্রবৃত্ত হন। এই কার্য্যে ইঁহার ঐকান্তিকী চেষ্টা দেখিয়া, ইন্দ্র তাঁহার মনোরথ পূর্ণ করিতে বর প্রদান করেন যে, কুরুকর্ষিত-ক্ষেত্রে যে নিহত হইবে, সেই অক্ষয়স্বর্গ লাভ করিতে সমর্থ হইবে। কুরুকর্ষিত ক্ষেত্র বলিয়া উহার নাম কুরুক্ষেত্র। এই স্থানেই ভারতযুদ্ধ সংঘটিত হইয়াছিল।

কুরুবৎস—জ্যামঘবংশীয় অনরথের পুত্র।

কুলিক—অষ্ট মহানাগের অন্যতম।

কুলিতরাসুর—সম্বরাসুরের পিতা,—ঋগ্বেদপ্রসিদ্ধ।

কুবের—বিশ্রবার ইলবিলাগর্ভসম্ভূত পুত্র; ইনি এক জন লোকপাল। ইনি যক্ষেশ্বর হইয়া, ব্রহ্মার বরে নিধিপতি হন। ইনি শ্বেতবর্ণ, অষ্টদন্ত, ত্রিপদ। ইনি প্রথমে লঙ্কার অধীশ্বর হন; পরে রাবণের ভয়ে কৈলাস-সমীপে গমন করিয়া অভীষ্ট স্থানে অলকাপুরীর প্রতিষ্ঠা করেন। রাবণের সহিত ইঁহার বিষম যুদ্ধ হয়। একদা কুশাবতী নগরীতে দেবগণের মন্ত্রণাসভায় আহুত হইয়া, ইনি মণিমানের সহিত গমনকালে মণিমান যক্ষ মহর্ষি অগস্ত্যের মস্তকে নিষ্ঠীবন ত্যাগ করিলে, তিনি শাপ দেন;—ইঁহার সমস্ত সৈন্য মণিমানের সহিত বিনষ্ট হইবে; এবং ইনিও সেই মনুষ্যের দৃষ্টিমাত্রই সঙ্গপাপ হইতে মুক্ত হইবেন। পরে ভীমসেন হইতে সেই পাপে মুক্ত হন। ইঁহার সভার পরিমাণ দৈর্ঘ্যে ১০০ যোজন, প্রস্থে ৭০ যোজন। সভা শ্বেতবর্ণ ও গুহ্যকগণবাহিত, উহা বিবিধ রত্নখচিত ও সুগন্ধামোদিত; সে স্থান মিশ্রকেশী রম্ভা প্রভৃতি অপ্সরোগণে ও মণিভদ্র ধনদ প্রদ্যোত চিত্ররথ প্রভৃতি যক্ষ পারিষদগণে পরিবৃত। Sec. Cu

কুশ—সূর্য্যবংশীয় মহারাজ শ্রীরামচন্দ্রের সীতাগর্ভ-

সম্ভূত পুত্র ; ইনি মহর্ষি বাল্মীকির নিকট শস্ত্র-শাস্ত্রাদির শিক্ষানুশীলন দ্বারা ক্ষত্রোচিত বেদ-বিদ্যার অধিকারী হইয়াছিলেন। ইনি এবং ইহাঁর ভ্রাতা লব মাতার বনবাসকালে ভূমিষ্ঠ হইয়াছিলেন। ইনি ভ্রাতা লবের সহিত রাম-চন্দ্রের সভায় রামায়ণ-গান করিয়াছিলেন। ইনি বিন্ধ্যগিরির উপত্যকা-প্রদেশে কুশস্থলী বা কুশাবতী নামে একটী পুরী নির্ম্মাণ করেন ; ইহাই দক্ষিণ কোশলের রাজধানী। রঘুবংশে ইহাঁর কুশাবতী ত্যাগ করিয়া অযোধ্যা-প্রবেশ-কাহিনী অতি মনোজ্ঞ বর্ণনে রচিত। ইহাঁর পুত্রের নাম অতিথি। ২। ব্রহ্মার পুত্র, রাজর্ষি-বিশেষ। ইহাঁর পত্নী বৈদর্ভী। ইহাঁর কুশাম্ব, অমূর্ত্তরাজ, বসু, ও কুশনাভ,—এই চারিটী পুত্র হইয়াছিল। ইনি এই পুত্রচতুষ্টয়ের হস্তে রাজ্যার্পণ করিয়া বাণপ্রস্থাবলম্বনে তপশ্চরণে প্রবৃত্ত হইয়াছিলেন।

**কুশধ্বজ**—হ্রস্বরোমার পুত্র—শিরোধ্বজ জনকের কনিষ্ঠভ্রাতা—সীতাদেবীর পিতৃব্য ও মাণ্ডবী শ্রুতকীর্ত্তির পিতা। জনক সাঙ্কাশ্যার অধীশ্বর সুধন্বার সহিত যুদ্ধে তাঁহাকে পরাস্ত ও নিহত করিয়া, ইহাঁকে সাঙ্কাশ্যা রাজ্যে রাজপদে অভি-ষিক্ত করিয়াছিলেন। ২। ঋষিকন্যা বেদ-বতীর পিতা, বৃহস্পতির পুত্র।

**কুশনাভ**—রাজর্ষি কুশের পুত্র। মহোদরপুরের প্রতিষ্ঠাতা। ইহাঁর মহিষীর নাম ঘৃতাচী। এই ঘৃতাচীর গর্ভে ইহাঁর এক শত কন্যা জন্মায়। সেই শত কন্যা ক্রমশঃ রূপ-যৌবন-সম্পন্না হইলে, পবনদেব তাঁহাদিগের রূপগুণ-দর্শনে মুগ্ধ হইয়া, তাঁহাদিগের নিকট সকলেরই বিবাহ অভিলাষ প্রকাশ করেন ; কন্যাগণ পিতার অননুমতিতে কাহাকেও পতিত্বে বরণ করিতে সমর্থা নহেন বলিয়া, সত্যখ্যাতির সহিত প্রত্যাখ্যান করিলে, পবনদেব হতাশ হইলেন ; পরে রোষবশে তাঁহাদিগের শারীরিক বায়ুর বিকৃতি ঘটাইয়া, সর্ব্বাঙ্গ বিকৃত করিলেন। পরে রাজর্ষি কুশনাভ কন্যাদিগের সেইরূপ দুর্দ্দশা দেখিয়া, তাহার কারণ জিজ্ঞাসা করায়, কন্যাগণ পবনদেবের কথা বলিল ; তখন কুশনাভ পবন-দেবের প্রতি ক্ষমা করিয়া, পুত্রীগণের রোগমুক্তির উপায় করিলেন এবং তেজোময় ব্রহ্মদত্তকে আনাইয়া এই শতকন্যাদান করিয়াছিলেন। অতঃপর পুত্রেষ্টি যজ্ঞ করিলে, ইহাঁর গাধি নামে পুত্রের জন্ম হয়।

**কুশাগ্র**—কুরুক্ষেত্রাধিপতি মহারাজ বৃহদ্রথের পুত্র।

**কুশাম্ব**—১। রাজর্ষি কুশের পুত্র—কুশনাভের ভ্রাতা। ইনি কৌশাম্বীপুরীতে রাজধানী স্থাপন করিয়াছিলেন। ২। কুশাগ্রের পিতৃব্য ও বৃহদ্রথের ভ্রাতা।

**কুশাশ্ব**—ইক্ষ্বাকুবংশীয় সহদেবের পুত্র—ইহার পুত্রের নাম সোমদত্ত।

**কুশি**—রাজর্ষি কুশের জ্যেষ্ঠ পুত্র—কুশনাভের ভ্রাতা। ২। বলাকাশ্বের পৌত্র। পুত্রের নাম গাধি।

**কুহূ**—মহর্ষি অঙ্গিরার কন্যা। ইনি দিবার অধিষ্ঠাত্রী—অমার প্রতিরূপ।

**কূর্ম্ম**—ভগবান্ বিষ্ণুর দশাবতারের দ্বিতীয় অবস্থা এই অবস্থায় ভগবান্ পৃষ্ঠে মন্দর পর্ব্বত ধারণ করতঃ সমুদ্রমন্থনে সহায়তা করেন।

**কৃত**—১। মিথিলার রাজা সত্যযুগের পুত্র। ২। সন্নতিমানের পুত্র—হিরণ্যনাভ ইহার যোগশিক্ষা গুরু। ইনি সামবেদের সংহিতাকার।

**কৃতধ্বজ**—মহারাজ ধর্ম্মধ্বজের পুত্র।

**কৃতবর্ম্মা**—হৃদিকের পুত্র—কুরুক্ষেত্র-সমরের বীর। ইনি কুরুক্ষেত্রের যুদ্ধের শেষে অশ্বত্থাম-কর্তৃক পাণ্ডব-শিবিরে গুপ্ত-কুমার-হত্যার সময় সুরক্ষিত পাণ্ডব-শিবির-দ্বারে প্রহরী ছিলেন। প্রভাসতীর্থে যদুবংশ-ধ্বংসের সময় সাত্যকি হস্তে নিহত হইয়াছিলেন।

**কৃতবীর্য্য**—একজন রাজা,—ভগবান্ ইহার পূজিত ; ইহার বংশীয়গণ অত্যন্ত উচ্ছৃঙ্খল হইয়াছিল। ইনি পরশুরামের পিতা জমদগ্নিকে নিহত করেন। ইহার পুত্রের নাম কৃতবীর্য্য অর্জ্জুন। মাহিষ্মতী ইহার রাজধানী।

**কৃতবোধ**—তপোদেব নামক জনৈক ব্রাহ্মণের পুত্র। ইনি মাতাপিতার আদেশ অনুমতির অপেক্ষা না করিয়া, স্বেচ্ছাক্রমে তপস্যার জন্য অরণ্য আশ্রয় করিয়াছিলেন। অনেক কষ্ট বিভীষিকায় উপে

করিয়া, কঠোর তপশ্চরণে দ্বাদশবর্ষ-কাল অতিবাহিত করেন;—অবশেষে আপনাকে দ্বিজজ্ঞান করিয়া, প্রব্রজ্যাগ্রহণে উদ্যত হন—ইনি তীর্থপর্য্যটন করিতে করিতে একদা এক তরুতলে বিশ্রামার্থক উপবেশন করিলে, একটী বক ইহার মস্তকে মলত্যাগ করে। ইনি ক্রোধদৃষ্টিতে তাহাকে ভস্ম করিয়া ফেলেন; অনন্তর পুণ্যতোয়া সরস্বতীনদীতে স্নান করিয়া, এক ব্রাহ্মণের গৃহে অতিথি হইয়া দেখেন, ব্রাহ্মণ নিদ্রিত এবং তৎপুত্র তাঁহার পদসেবায় রত। তৎকালে সেই ব্রাহ্মণ বালক ইহার যথোচিত অভ্যর্থনা করিতে না পারায়, ইনি বলিলেন,—"আমি অদ্য অতিথি, আমার অভ্যর্থনা করিলে না; এক্ষণেই অভিশাপ দিয়া, এই বাটী ত্যাগ করিব।" তখন সেই ব্রাহ্মণতনয় বলিলেন,—"তপোনিধে, আমার উপর ক্রুদ্ধ হইবেন না. আমার পিতা এই গৃহস্বামী,—এক্ষণে নিদ্রিত,—আমি তাঁহার সেবারত। তাঁহার অনুমতিব্যতীত কিরূপে আপনার অভ্যর্থনা করিতে পারি? আপনি বকভস্ম করিয়া, অহঙ্কারে মত্ত হইয়াছেন; কিন্তু আমি বক নহি।" তখন ইনি বিস্মিত হইয়া বলিলেন,—"আমার বকভস্মবার্ত্তা জানিলে কেমন করিয়া?" তখন ব্রাহ্মণতনয় বলিলেন,—"বারাণসী-নিবাসী তুলাধার ব্যাধের নিকট গমন করিয়া, তত্ত্বজিজ্ঞাসু হইলে, সমস্ত জানিতে পারিবেন। এক্ষণে অপেক্ষা করুন, আমার পিতার নিদ্রাভঙ্গ হইলে, আপনার যথোচিত আতিথ্যসৎকার সম্পন্ন হইবে।" পরে এই বকভস্মকারী তপোধন তথায় অপেক্ষা করিয়া আতিথ্য গ্রহণ করিবার পর বারাণসীতে তুলাধার ব্যাধের নিকট গিয়া বহুবিধ তত্ত্বোপদেশ গ্রহণ করিয়া, গৃহে প্রত্যাগমনপূর্ব্বক মাতাপিতার শুশ্রূষায় মনোনিবেশ করিলেন। ব্যাধোপদেশে জ্ঞানার্জ্জন করার পর ইহার নাম হয় কৃতবোধ।

কৃত্তিকা—তৃতীয় নক্ষত্র, অগ্নিশিখাকৃতি ষট্‌তারকাময়ী, ইহার অধিষ্ঠাত্রী দেবতা অগ্নি।

কৃপ—গৌতমের পুত্র; শরস্তম্ভে ইহার ও ইহার ভগিনী কৃপীর জন্ম হয়। মহারাজ শান্তনু ইহাঁদিগের পালন করেন; ইনি যুদ্ধশাস্ত্র বিশারদ ছিলেন,—ধৃতরাষ্ট্রের ও পাণ্ডুর সন্তানগণকে অস্ত্রশস্ত্রে দীক্ষিত করেন। ইনি কুরুক্ষেত্রযুদ্ধে ধৃতরাষ্ট্র-সন্তানগণের পক্ষাবলম্বন করিয়াছিলেন। কুরুক্ষেত্রে ভারতযুদ্ধাবসানে ইনি পাণ্ডবগণের প্রতি অনুকূল হন, এবং পাণ্ডববংশধর পরীক্ষিতের অস্ত্রবিদ্যাশিক্ষার আচার্য্য হন। অশ্বত্থামার নৈশ্য-কুমারহত্যা-ব্যাপারে ইনি পাণ্ডব শিবিরের দ্বারে ছিলেন।

কৃপী—কৃপাচার্য্যের ভগিনী,—দ্রোণাচার্য্যের পত্নী- ইহার গর্ভে অশ্বত্থামার জন্ম হয়। (অশ্বত্থামা দেখ);

কৃশ—জনৈক ঋষিকুমার। শমীকাত্মজ শৃঙ্গীর বন্ধু। ইনি ক্রমে একজন মহর্ষি হইয়াছিলেন। ইনি মহারাজ বীরদ্যুম্নকে অনেক উপদেশ করিয়াছিলেন।

কৃশক—পাতালে ভোগবতী তীরস্থ নাগবিশেষ।

কৃশাণু—ঋগ্বেদোক্ত ধনুর্ব্বেদবিৎ।

কৃশাশ্ব—একজন মহর্ষি, ইনি প্রজাপতি দক্ষের জয়া ও সুপ্রভা—এই দুই কন্যার পাণিগ্রহণ করেন; তাঁহাদের গর্ভে শত পুত্র জন্মে; উহারা জৃম্ভকাস্ত্র নামে প্রসিদ্ধ।

কৃষ্ণ—ঋগ্বেদে 'কৃষ্ণ' নামের উল্লেখ আছে; কিন্তু সে কৃষ্ণ বসুদেবাত্মজ নহে। অপরন্তঃ ছান্দগ্যোপনিষদে বিদ্যানুশীলক-রূপে কথিত আছে। ১। অন্যত্র বিশ্বকৃৎপুত্র ঋষিবিশেষ। ২। কৃষ্ণনামা এক অসুর ছিল, ইহার ১০০০০ অনুচর ছিল। পরে ইন্দ্র ইহার বিনাশ সাধন করেন। ৩। অপরন্তঃ বৈদিক স্তোত্রে ৫০০০০ কৃষ্ণগণের নামোল্লেখ আছে; এবং তাঁহাদিগের সবংশে নিরাকৃতির প্রার্থনা আছে। ৪। কোন কোন মতে ইনি দ্বাপরযুগের বিষ্ণুর অবতার; কিন্তু বহুত্র বলরামই অষ্টম অবতার বলিয়া কথিত থাকায়, ইহার অবতারত্ব অস্বীকৃত হইয়াছে। মতান্তরে ইনি স্বয়ং বিষ্ণু। ইনি বসুদেবের ঔরসে দেবকীর অষ্টম গর্ভে জন্মগ্রহণ করেন;—দ্বাপরের শেষে ভাদ্রমাসের কৃষ্ণাষ্টমীর নিশীথে রোহিণী-নক্ষত্রযুক্ত চন্দ্রের অবস্থানে ইনি ভূমিষ্ঠ হন। অদ্যাপি ঐ তিথি জন্মাষ্টমী নামে বিখ্যাত। ইহার পিতা বসুদেব জন্মমাত্রই রাত্রিকালে সমস্ত কংসপ্রহরিগণকে নিদ্রাভিভূত দেখিয়া, প্রকৃষ্ট সুযোগ বুঝিয়া, দুর্দ্দান্ত কংসের

হস্ত হইতে মুক্ত করিবার জন্য ইহাঁকে লইয়া যমুনা পার হইয়া নন্দালয়ে রাখিয়া, সেই রাত্রিই যশোদার সদ্যোজাতা কন্যা লইয়া কংসকারাগারে প্রত্যাবর্ত্তন করেন। পরে প্রাতঃকালে যশোদার কন্যারূপিণী সেই যোগমায়াকে কংসকরে অর্পণ করিলে, দুরাত্মা কংস যেমন সেই কন্যার শিলাতলে প্রক্ষেপে বিনাশসাধনে উদ্যত হন, কন্যা অমনই কংসের হস্তভ্রষ্টা হইয়া, অন্তরীক্ষ হইতে—"তোমায় মারিবে যে, গোকুলে বাড়িছে সে"—বলিয়া, অন্তর্হিতা হইলেন। পরে দুর্ব্বৃত্ত কংস নারদের নিকট ইহাঁকে প্রাণঘাতক শত্রু বলিয়া জানিতে পারায়, বিবিধ উপায়ে ইহাঁর প্রাণনাশের চেষ্টা করিতে লাগিলেন। ইহাতে ইহাঁর বাল্যলীলার অদ্ভুত ব্যাপারে কংসকেও চমৎকৃত হইতে হইয়াছিল। কংস প্রথমে পুতনা-নাম্নী রাক্ষসীকে ইহাঁরই বিনাশসাধন-জন্য প্রেরণ করেন; সেই রাক্ষসী বিষলিপ্ত স্তন দিয়া প্রাণনাশ করিতে গিয়া, মহাশক্তি কৃষ্ণের স্তন্যপানে তাঁহার প্রাণপর্য্যন্ত পীত হইয়াছিল। এক অসুর শকটরূপে ইহাঁর বিনাশ-চেষ্টা করিলে, ইনি শিশুরূপে পদাঘাত করিয়া শকট ভগ্ন করিয়া দেন। তাহাতেই শকটাসুরের মৃত্যু হয়। পরে কংস তৃণাবর্ত্ত অসুরকে প্রেরণ করেন। এই অসুর বায়ুরূপ ধারণ করিয়া গোকুলে উপনীত হইলে, ইনি সেই আবর্ত্ত বায়ুর সহ উত্থিত হইয়া, তাহার বিনাশ সাধন করেন। অতঃপর বসুদেবের কুলপুরোহিত মহর্ষি গর্গ গোকুলে গমন করিয়া, বলরাম কৃষ্ণের ক্ষত্রোচিত সংস্কারাদি সম্পাদন করিয়াছিলেন। ইনি বাল্যে অত্যন্ত দুর্দ্দান্ত ছিলেন; একদা গোপীগণের দধিভাণ্ডভঙ্গ নবনীতভক্ষণ করিলে, যশোদার নিকট অভিযোগ করাতে, যশোদা ইহাঁকে উদূখলে বদ্ধ করেন; ইনি ঐ উদূখল লইয়া দৌড়িয়া পলায়ন করিতে গিয়া, যেমন দুইটী অর্জ্জুন বৃক্ষের মধ্য দিয়া যাইতে ছিলেন, ঐ উদূখলের আঘাতে ঐ যমলার্জ্জুন বৃক্ষ ভগ্ন ও মূলচ্যুত হইয়া পতিত হয়। গোপরাজ নন্দ এই সমস্ত অদ্ভুত ব্যাপারে দুর্নিমিত্তের উপলব্ধি করিয়া, গোকুলত্যাগ করিয়া বৃন্দাবনে যাত্রা করেন। এই সময় ইহাঁর শৈশব অতিক্রান্ত হওয়ায়, ইনি বাল্যে বৎসরক্ষণে নিযুক্ত হন। এদিকে কংস তৃণাবর্ত্তের নিধনবার্ত্তা পাইয়া, অপর একটী অসুরকে তদুদ্দেশ্যে প্রেরণ করেন। এই অসুর বৎসরূপপরিগ্রহ করিয়া ইহাঁর বৎসযূথে প্রবেশ করে; ইনি তাহা বুঝিতে পারিয়া, সেই বৎসাসুরের প্রাণবধ করেন। আর একদিন বক নামে অসুর ইহাঁর বিনাশ জন্য, উপস্থিত হইলে, ইনি তাহার চঞ্চুপুট বিদারণে বিনাশ সাধন করেন। তৎপরে অঘনামক অসুর অজগররূপ ধারণ করিয়া ইহাঁর সঙ্গী গোপাল ও বৎস্যগণকে গ্রাস করিয়া সুবিশাল উদরে স্থান দিলে, ইনিও সেই উদরে প্রবেশ করিয়া, তাহার উদর বিদীর্ণ করিয়া বিনাশসাধন করিয়াছিলেন। এই সকল ঘটনায় চমৎকৃত হইয়া, ইহাঁর পরীক্ষার্থক ব্রহ্মা একবার ইহাঁর সখা গোপাল-বালকগণের ও বৎসসমূহের হরণ করিলেন; তাহাতে ইনি স্বীয় ঐশ্বর্য্য-প্রভাবে সেই সমুদয়ের পুনঃ সৃষ্টি করিয়া ব্রহ্মাকে মুগ্ধ করেন। তৎপরে ধেনুক বধ করিয়া বৃন্দাবনের অশান্তি দূর করেন। ইহার পর একদিন যমুনাস্থ কালীয় সর্পকে নিগৃহীত করিয়া, তাহাকে যমুনা ত্যাগ ও সমুদ্রে আশ্রয় করিতে বাধ্য করেন। একদা দাবানলে বৃন্দাবন দগ্ধ হইবার উপক্রম হইলে, ইনি দাবাগ্নি পান করিয়া বৃন্দাবনস্থ জীবগণের রক্ষা বিধান করেন। ইনি গোপরাজ নন্দের ইন্দ্রযাগার্থক আহৃত পদার্থের দ্বারা গোসমূহ ও গোবর্দ্ধনের পূজার অনুষ্ঠান করিয়া, ইন্দ্রমখভঙ্গ করেন বলিয়া, ইন্দ্র প্রকুপ্ত হইয়া অতি বর্ষণে বৃন্দাবন নষ্ট করিতে উদ্যত হইলে, ইনি গোবর্দ্ধন ধারণ করিয়া বৃন্দাবন রক্ষা করেন। তৎপরে গোপীগণ সঙ্গে—রাসক্রীড়া করেন। এই সময়ে শঙ্খচূড় ও অরিষ্ট নিহত হয়। এদিকে কংস বহু অনুচর পাঠাইয়া বিবিধ কৌশলাবলম্বনে কৃষ্ণ-বিনাশে সমর্থ না হইয়া, পুনর্ব্বার ধনুর্যজ্ঞের অনুষ্ঠানপূর্ব্বক নিমন্ত্রণে রামকৃষ্ণকে আনয়ন করিয়া, কৌশলক্রমে তাঁহাদের বিনাশসাধন করিবেন, এই উদ্দেশ্যে অক্রূরকে গোপরাজ

নন্দের সপরিবার নিমন্ত্রণ করিতে পাঠাইলেন। অক্রূর বৃন্দাবনে গিয়া নন্দপ্রভৃতি গোপগণের সহিত রামকৃষ্ণকে মথুরায় আনয়ন-কালে বলরাম ও কৃষ্ণ মথুরায় প্রবেশ করিয়া হস্তে রজকের শিরশ্ছেদ, মালাকরের সৌভাগ্যোন্নয়ন, চানূর মুষ্টিক প্রভৃতি কংসানুচরের বিনাশসাধন ও কুব্জাদাসীর কুব্জত্বহরণ করিয়া লোকদিগকে স্তব্ধ ও মোহিত করেন। পরে কংসের বিনাশসাধন করিয়াছিলেন। তৎপরে মাতামহ উগ্রসেন পিতা বসুদেব ও মাতা দেবকীর উদ্ধারসাধন করিয়া, নিজে বসুদেবের সন্তান এই পরিচয় দিয়া, নন্দকে বিদায় করেন। তৎপরে মাতামহ উগ্রসেনকে মথুরার সিংহাসন দান করিয়া, ইনি অগ্রজ বলরামের সহিত অবন্তীনগরে সন্দীপনী মুনির গৃহে বিদ্যাশিক্ষার্থক গমন করিয়াছিলেন; তথায় অল্পকাল মধ্যে ষড়ঙ্গবেদ ও চতুঃষষ্টিকলার শিক্ষা করিয়া, গুরুদক্ষিণাচ্ছলে, যমালয় হইতে গুরুপুত্রের উদ্ধারসাধনপূর্ব্বক গুরুহস্তে সমর্পণ করিয়াছিলেন; এতদুপলক্ষে ইনি পঞ্চজননামক অসুরের বিনাশ করিয়া, তাহার অস্থিতে পাঞ্চজন্য শঙ্খ নির্ম্মাণ করিয়া, গ্রহণ করেন। ইনি গুরুগৃহ হইতে প্রত্যাবর্ত্তন করিয়া উদ্ধবকে বৃন্দাবনে প্রেরণ করেন। অপরতঃ মহারাজ পাণ্ডু-পত্নী কুন্তী ইহাঁর পিতৃস্বসা, সেই জন্য, পাণ্ডুপুত্রগণের সহিত ইহাঁর সৌহৃদ্য,—বিশেষতঃ অর্জ্জুনের সহিত অচ্ছেদ্য সখ্য। পরে মগধরাজ জরাসন্ধ স্বীয় কন্যাদ্বয়ের মুখে জামাতা কংসের নিধনবার্ত্তা অবগত হইয়া, ইহাঁর নিধন জন্য, অষ্টাদশবার যুদ্ধ করেন। একবার জরাসন্ধ কালযবনের সহিত মিলিত হইয়া, যুদ্ধার্থক আগমন করিলে, ইনি কৌশলে মুচুকুন্দ রাজার পর্ব্বতগহ্বরে লইয়া গিয়া তাঁহার কোপদৃষ্টিতে কালযবনের বিনাশসাধন করেন। (মুচুকুন্দ দেখ) পরে মধ্যমপাণ্ডব ভীম ও সখা অর্জ্জুনের সাহায্যে জরাসন্ধের বিনাশ সাধন করিয়াছিলেন। এতন্মধ্যে স্বয়ম্বর-সভা হইতে রুক্মিণীর হরণ করিয়া বিবাহ করেন। এই রুক্মিণীর গর্ভে ইহাঁর প্রদ্যুম্ন প্রভৃতি দশ পুত্র, চারুমতী নাম্নী এক কন্যা জন্ম গ্রহণ করেন। তৎপরে স্যমন্তক উপলক্ষে জাম্ববতী ও সত্যভামার সহিত ইহাঁর বিবাহ হয়। এতৎক্রমে ইনি ষোড়শসহস্র দশটী মহিষী করিয়াছিলেন। তাঁহাদিগের হইতেই অসংখ্য যদুবংশের বৃদ্ধি হয়। ইহাঁর পর প্রদ্যুম্ন-পুত্র অনিরুদ্ধ বাণ-কন্যা উষার সহচরী চিত্রলেখাকর্ত্তৃক অপহৃত ও বাণপুরীতে আবদ্ধ থাকায়, তদ্বিরুদ্ধে অভিযান করিয়া, যুদ্ধে বাণ-দর্প চূর্ণ করেন ও বহু নৃপের উদ্ধারসাধন করিয়াছিলেন। জরাসন্ধবিনাশানন্তর যুধিষ্ঠিরের রাজসূয়-সভাস্থলে শিশুপালের শত অপরাধ ক্ষমা করার পর ইনি তাঁহার বিনাশ করিয়াছিলেন। পরে দ্বারকায় আগমন করিয়া শৌভপুরীর সহিত শাম্বের বিনাশ করেন। পরে দণ্ড, চক্র, বিদূরথ ইহাঁর হস্তে নিহত হন। ইনি ইহাঁর বাল্য-সখা সুদামার চিপিটক ভক্ষণ করিয়া, তৎপ্রতি অনুগ্রহ প্রকাশ করেন। ইনি অগ্রজ বলরামের পরামর্শে উপেক্ষা করিয়া সুভদ্রার সহিত অর্জ্জুনের বিবাহ দিয়াছিলেন। ইনি দ্রৌপদীর বস্ত্রহরণকালে লজ্জারক্ষা ও কাম্যবনে দুর্ব্বাসার অভিশাপ হইতে পাণ্ডবগণের রক্ষা করেন। ইনি খাণ্ডব-দাহনে সাহায্য করায়, অগ্নিদেব প্রসন্ন হইয়া, ইহাঁকে বরুণের নিকট হইতে কৌমুদকী গদা ও সুদর্শন চক্র দান করেন। ইনি ভারত-যুদ্ধে অর্জ্জুনের সাহায্য করেন। ইনি ভারত-যুদ্ধে অর্জ্জুনকে ভগবদ্গীতার উপদেশে বণোৎসাহ-বিধানে সমর্থ হন। সুভদ্রার সন্তান অভিমন্যুর সপ্তরথির ব্যূহে অন্যায় সমরে বিনাশ ঘটিলে, অশ্বত্থামা অভিমন্যু-পত্নী উত্তরার গর্ভ বিনাশের চেষ্টা করিলে, ইনি সুদর্শন চক্রের সাহায্যে তাঁহার গর্ভ রক্ষা করেন; তাহাতে মহারাজ পরীক্ষিতের জন্ম হয়। পরে নিজ বংশের অত্যাচার দর্শনে তাহার বিনাশসাধন জন্য, প্রভাসে এক কৌশলময় ব্যাপারের অবতারণা করিয়াছিলেন; ঋষি-শাপে মুষল প্রসব করায়, সে মুষল কুলনাশের হেতু জানিয়া, তাহার ক্ষয় জন্য, প্রভাসে তাহার ঘর্ষণের প্রবর্ত্তনা করিলেন। ইহারই পরিণামে সুধাপানে পরস্পরে সংঘর্ষ ঘটায়, সকলের নিধন-সাধিত হয়। পরে অনন্তরূপী বলরাম বৃক্ষমূলে এক কাণ্ডে বসিয়া, যখন অন্তর্হিত হন, তখন

তাঁহার বদন হইতে সর্পরূপী অনন্ত বহির্গত হন। পরে যখন কৃষ্ণ এক বৃক্ষোপরি উপবেশন করিয়া চিন্তাকুল ছিলেন, তখন এক জন ব্যাধ পক্ষী বলিয়া ভ্রমবশে তাঁহাকে সপ্ত নল দ্বারা আহত করেন; তাহাতেই তাঁহার তিরোধান হয়। ইনি অর্জ্জুন উদ্ধব উভয়কেই বহুবিধ উপদেশ দ্বারা জাতপ্রজ্ঞ করিয়া দেন। ইহাঁর গদার নাম কৌমুদকী, খড়্গের নাম নন্দক, ধনুব নাম শার্ঙ্গ, শঙ্খের নাম পাঞ্চজন্য, চক্রের নাম সুদর্শন, মণির নাম কৌস্তুভ, বাহনের নাম গরুড়, রথের নাম গরুড়ধ্বজ, অশ্বচতুষ্টয়ের নাম শৈব্য, সুগ্রীব, মেঘবাহন, পুষ্প। ইহাঁর গোকুলে বৃন্দাবনে প্রেমগুরু রাধা, দ্বারকার পত্নী, রুক্মিণী, জাম্ববতী, সত্যভামা, কালিন্দী, মিত্রবিন্দা, নাগ্নাজিতী, ভদ্রা ও লক্ষ্মণা—এই অষ্ট পত্নী। কৃষ্ণ বাধাকে উত্তবসাধিকা করিয়াই, প্রেমযোগে আত্মপ্রসাবের পথ প্রদর্শন করেন।

কৃষ্ণদ্বৈপায়ন—ব্যাস দেখ।

কেকয়—সূর্য্যবংশীয় জনৈক রাজা।

কেতু—পাপগ্রহবিশেষ। ইহা রাহুর অধমাঙ্গ।

কেতুধর্ম্মা—অশ্বমেধযজ্ঞসময়ে অর্জ্জুনের সহিত যুদ্ধ করিয়াছিলেন।

কেতুমাল—মহারাজ অগ্নীধ্রেব পুত্র।

কেশরী—হনুমানের পিতা—বানর বিশেষ।

কেশিনী—১। বিদর্ভরাজ-কন্যা—বৈদর্ভী—সগর-রাজপত্নী; ইহাঁর, গর্ভে অসমঞ্জার জন্ম হয়। ২। দময়ন্তীর সঙ্গিনী। ৩। নিকষার নামান্তর।

কেশী—কংস-সহচর। শ্রীকৃষ্ণ-হস্তে নিহত হইয়াছিলেন।

কেশিধ্বজ—কৃতধ্বজের পুত্র।

কৈকশী—সুমালী রাক্ষসের কন্যা, মহর্ষি বিশ্রবার পত্নী, ইহাঁর গর্ভে রাবণ কুম্ভকর্ণ সূর্পণখা ও বিভীষণ—এই চারিটীর জন্ম হয়।

কৈকেয়ী—কেকয়-রাজকন্যা—মহারাজ দশরথের মধ্যমা মহিষী; ভরত ইহাঁর গর্ভজ পুত্র! মহারাজ দশরথ দেবাসুর-যুদ্ধে আহত হইলে, এবং অঙ্গুষ্ঠের ব্রণপূয মোক্ষণে আরোগ্য বিধান করায়, ইনি পতি দশরথের নিকট দুইটী বর প্রাপ্তির প্রতিশ্রুতি লাভ করেন। ইনি মন্থরামুখে রামাভিষেক সংবাদ পাইয়া, আনন্দে স্বগণ হইতে মুক্তার একাবলী মালা দান কবেন। পরে দাসী মন্থবার কুমন্ত্রণায় মুগ্ধা হইয়া, ইনি মহারাজ দশরথকে সত্যবদ্ধ করিয়া, রামচন্দ্রেব বনবাসের ব্যবস্থা করেন।

কৈটভ—বিষ্ণুব কর্ণমলসম্ভূত দানব। ইনি স্বীয় ভ্রাতা মধুর সহিত মিলিত হইয়া ব্রহ্মার বধসাধনে উদ্যত হন। অবশেষে বিষ্ণুর হস্তে নিহত হন।

কৈলামক—পাতালে ভোগবতী তীরস্থ নাগবিশেষ।

কোটবী—কোট্টবী—মহারাজ বাণের মাতা; ইনি বাণের রক্ষণ জন্য উলঙ্গ হইয়া, কৃষ্ণসম্মুখে উপস্থিত হইলে, কৃষ্ণ যেমন বিমুখ হইলেন, বাণও পলায়ন করিয়া, প্রাণরক্ষা করিয়াছিলেন।

কোলাহল—পর্ব্বতবিশেষ। ইহাঁর শক্তিমতী নদীর গর্ভে একটী পুত্র ও একটী কন্যা জন্মিয়াছিল। ঐ কন্যা গিরিকা নামে খ্যাত।

কোহল—একজন সঙ্গীতশাস্ত্রবিশারদ গন্ধর্ব্ব। ইনি সোমেশ্বরের নিকট সঙ্গীত শিক্ষা করেন।

কৌণ্ডিন্য—কুণ্ডিন মুনির পুত্র।

কৌৎস্য—মহর্ষি বরতন্তুর শিষ্য—ঋষিবিশেষ। ইনি মহারাজ রঘুর নিকট হইতে অর্থসংগ্রহ করিয়া গুরুদক্ষিণা প্রদান করেন।

কৌমারী—মাতৃকাবিশেষ—ইনি শক্তিহস্তা ও ময়ূরবাহনা।

কৌমুদিকা—উমার সহচরী।

কৌরব্য—পাতালের ভোগবতীর তীরবর্ত্তী স্থান-বিশেষ। ইহাঁরই কন্যার নাম উলূপী।

কৌশল্যা—শ্রীরামচন্দ্রের মাতা মহারাজ দশরথের জ্যেষ্ঠা মহিষী। ইনি কোশলরাজের কন্যা। শ্রীরামচন্দ্রের অশ্বমেধ যজ্ঞের পর ইহাঁর মৃত্যু হয়।

কৌশিক—১। বিশ্বামিত্রের নামান্তর। ২। জরাসন্ধের সেনাপতি। ৩। একজন ধর্ম্মপরায়ণ ব্রাহ্মণ, ইহাঁর অঙ্গে পুরীষ প্রক্ষেপ করায়, ইনি একটী বলাকাকে ভস্মীভূত করিয়াছিলেন; ইহাতে ইহাঁর স্বীয় সিদ্ধিলাভের প্রতি বিশ্বাসবৃদ্ধি ও তৎসঙ্গে একটু অহঙ্কারের আবির্ভাব হয়। পরে এক ব্রাহ্মণ গৃহে আতিথ্য গ্রহণ কালে দেখেন

এক পতিব্রতা নারীও পতির পদসেবায় রতা; তাই তখন তিনি এই অতিথির যথোচিত অভ্যর্থনা করিতে অসমর্থা। তাহাতে ইনি কোপকষায়িত কটাক্ষে বলেন,—"মাদৃশ অতিথিতে অবজ্ঞা! এক্ষণই অভিশাপ দিয়া প্রস্থান করিব।" ইহাতে পতিব্রতা বলেন,—"তাপসবর আমি স্বামিসেবায় সর্ব্বদর্শিনী; আপনি বকভস্ম করিয়াছেন সত্য, কিন্তু আমি বকী নহি! আমি স্বামিসেবা ত্যাগ করিয়া, আপনার অভ্যর্থনা করিতে পারি নাই, এ ত্রুটীতে আপনার রোষ প্রকাশ সঙ্গত নহে।" এই কথাতেই ইঁহার জ্ঞানোদয় হয়। ইনি অপেক্ষা করিয়া, তথায় আতিথ্য গ্রহণ করেন। পরে পতিব্রতার উপদেশে মিথিলায় গমনপূর্ব্বক ধর্ম্মব্যাধের নিকট উপস্থিত হইয়া জ্ঞানোপদেশ লাভ করেন। সতী পতির সেবায় ঈদৃশ জ্ঞানলাভ করিয়াছেন শুনিয়া, ইনি গৃহে ফিরিয়া মাতাপিতার শুশ্রূষায় রত হন।

কৌশিকী—রাজর্ষি বিশ্বামিত্রের ভগিনী—সত্যবতী—মহর্ষি ঋচীকের পত্নী। পরে স্বামীর সহিত স্বর্গত হইয়া, হিমাদ্রিতে জন্মগ্রহণ করিয়া অদ্যাপি কৌশিকী নদীরূপে বিরাজমানা।

কৌশিতকী—মহর্ষি আগস্ত্যের পত্নীর নামান্তর।

কৌষিকী—কালিকার কায়কোষোদ্ভূতা দেবী; নিশুম্ভবধের সময় ইঁহার জন্ম হইয়াছিল।

ক্রতু—ব্রহ্মার মানস পুত্র। ইনি দক্ষপ্রজাপতির কন্যা সন্নীতির ও ক্রিয়ার পাণিগ্রহণ করেন। বালিখিল্য মুনিগণ ইঁহার সন্তান।

ক্রতুস্থলী—অপ্সরো বিশেষ। ইনি চৈত্রমাসে সূর্য্যরথে থাকেন।

ক্রিয়া—মহর্ষি কর্দ্দমের কন্যা, মহর্ষি ক্রতুর সহধর্ম্মিণী বালিখিল্য ঋষিগণের জননী।

ক্রোধ—লোভের পুত্র; ইনি স্বীয় ভগিনী হিংসার পাণিগ্রহণ করেন। পুত্রের নাম কলি, কন্যার নাম দুরুক্তি।

ক্রোধা—প্রজাপতি দক্ষের কন্যা মহর্ষি কশ্যপের পত্নী। ইঁহার গর্ভে পিশাচ রাক্ষস প্রভৃতির জন্ম হয়।

ক্রৌঞ্চ—১। ময়দানবের পুত্র ও তারকাসুরের সেনাপতি।

ক্ষত্রদেব—ইনি শিখণ্ডীর পুত্র—কুরুক্ষেত্রে যুদ্ধ করেন।

ক্ষত্রধর্ম্ম—ধৃষ্টদ্যুম্নের পুত্র—দ্রোণাচার্য্যের হস্তে নিহত হন।

ক্ষুদ্রক—ইক্ষ্বাকুবংশোদ্ভূত প্রসেনজিতের পুত্র।

ক্ষুপ—১। শ্রীকৃষ্ণের সত্যভামাগর্ভসম্ভূত পুত্র। ২। সূর্য্যবংশীয় প্রসন্ধির পুত্র, ইক্ষ্বাকুর পিতা।

ক্ষেত্রদ—বটুকভৈরব, ইনি শ্মশানবাসী মাংসাশী, খর্পরাশী ও মথান্তকারী।

ক্ষেত্রপাল—৪৯ সংখ্যক দেবতাবিশেষ।

ক্ষেম—১। কলিঙ্গদেশের রাজা। ২ চন্দ্রবংশীয় রাজা শুচির পুত্র।

ক্ষেমক—১। নাগবিশেষ। ২। জন্মেজয় বংশোদ্ভূত রাজা। ৩ রাখালবিশেষ।

ক্ষেমঙ্করী—ভগবতীর শঙ্খচিল্লী মূর্ত্তি।

ক্ষেমজিৎ—মগধের জনৈক রাজা।

ক্ষেমদর্শী—চন্দ্রবংশীয় এক জন রাজা; ইনি কালকবৃক্ষীয়ের নিকট যোগশিক্ষা করেন।

ক্ষেমধূর্ত্তি—এক জন রাজা—কুরুক্ষেত্রের ভারতযুদ্ধে বৃহৎক্ষত্রের হস্তে নিহত হন।

ক্ষেমাধি—মিথিলারাজ চিত্ররথের পুত্র।

---

# খ

খগ—পাতালের ভোগবতী তীরস্থ নাগবিশেষ।

খগম—এক জন তপোনিষ্ঠ ব্রাহ্মণ। বাল্যকালে একদা ইঁহার সখা সহস্রপাদ তৃণনির্ম্মিত কৃত্রিম ভুজঙ্গ দেখাইয়া, ইঁহার ভয়োৎপাদন করিলে, ইনি মূর্চ্ছিত হইয়া পড়েন, পরে মূর্চ্ছাপনোদন হইলে, ইনি শাপ প্রদান করিয়া, তাহাকে বিষহীন ডুণ্ডুভ করিয়াছিলেন। (সহস্রপাদ দেখ)

খট্বাঙ্গ—সূর্য্যবংশীয় রাজা বিশ্বমহের পুত্র—ইনিই মহারাজ দিলীপ নামেই পরিচিত। এক সময়ে ইনি দেবগণের কোনরূপ হিতসাধন করিয়া পরে তাঁহাদিগের নিকট নিজের পরমায়ুর কথা জিজ্ঞাসা করেন। তাহাতে তাঁহাদিগের ত্রিকাল দৃষ্টির বলে উপলব্ধ সত্য শ্রবণে জানিতে পারিলেন, নিজের পরমায়ু আর মুহূর্ত্তমাত্র অব

শিষ্ট। ইহা জানিবামাত্রই তিনি মুক্তিদাতা শ্রীহরির শরণাপন্ন হইয়াছিলেন।

**খণ্ডপাণি**—পুরুবংশীয় জনৈক রাজা।

**খনিনেত্র**—বিবিংশের জ্যেষ্ঠপুত্র—ইহাঁর পুত্রের নাম সুবর্চ্চা।

**খর**—লঙ্কেশ্বর রাবণের ভ্রাতা; মহর্ষি বিশ্বশ্রবার ঔরসে রাকার গর্ভে ইহাঁর জন্ম হইয়াছিল। ইনি পঞ্চবটী বনে শ্রীরামচন্দ্রের হস্তে নিহত হন। ইহাঁর পুত্রের নাম মকরাক্ষ।

**খলী**—পর্ব্বতাকার দানবজাতি। এই দানবগণ মানস সরোবর-তীরে দেবগণের যজ্ঞে বিঘ্নোৎপাদন করিতে আরম্ভ করে; বশিষ্ঠদেব ইহাঁদিগের বিনাশ সাধন করিয়াছিলেন।

**খশা**—প্রজাপতি দক্ষের কন্যা—মহর্ষি কশ্যপের পত্নী, ইনি যক্ষ ও রাক্ষসগণের জননী।

**খসৃম্**—বিপ্রচিত্তি দানবের পুত্র।

**খাণ্ডা**—সূর্য্যবংশীয় রাজা ভূধরের পুত্র—ইহাঁর পুত্রের নাম দণ্ড। দণ্ড গুরুকন্যাহরণ করায়, মহর্ষি শুক্রের শাপে রাজ্য ও পুত্রগণের সহিত বিনষ্ট হন।

**খাণ্ডিক্য**—অমিতধ্বজের পুত্র—ইনি কেশীধ্বজকে যোগ শিক্ষা দেন।

**খ্যাতি**—প্রজাপতি দক্ষের কন্যা—মহর্ষি ভৃগুর পত্নী।

---

# গ

**গঙ্গা**—ইহা ঋগ্বেদপ্রসিদ্ধা নদী। ইহাঁকে বিষ্ণুপাদোদ্ভূতা বলা হয়। মতান্তরে ইনি হিমালয়ের কন্যা। সুমেরুতনয়া মনোরমা বা মেনার গর্ভে ইহাঁর জন্ম। মহাদেবের সহিত বিবাহ দিবার জন্য, দেবগণ হিমালয়ের নিকট হইতে ইহাঁকে ভিক্ষা করিয়া লইয়াছিলেন। ইহাঁর জননী ইহাঁর অদর্শনজন্য শোকে বিহ্বলা হইয়া ইহাঁর প্রতি অভিশাপে জলরূপিণী করেন। তদবধি ইনি ব্রহ্মার কমণ্ডলুতেই অবস্থান করিতেছিলেন। পরে মহর্ষি কপিলের শাপে সগরবংশ ধ্বংস হইলে, তদ্বংশীয় ভগীরথ কঠোর তপশ্চরণদ্বারা ব্রহ্মার তুষ্টিবিধান করিয়া, ইহাঁকে মর্ত্ত্যে আনয়ন করেন। ইনি বৈশাখের শুক্লা দ্বিতীয়াতে মর্ত্ত্যে অবতীর্ণা হন। ব্রহ্মলোক হইতে ইহাঁর পতনকালে স্বয়ং দেবদেব মহাদেব মস্তকে ধারণ করেন। তৎপরে মহাদেব ধূর্জ্জটির জটাজাল হইতে বহির্গত হইয়া,গঙ্গা বিন্দুসরোবরে পতিতা হন, তথা হইতে শ্বেতবর্ণ সপ্ত-ধারায় প্রবাহিতা হন। তাহারই হ্লাদিনী পাবনী ও নলিনী—ধারাত্রয় পূর্ব্ব দিকে, সীতা, সিন্ধু ও সুচক্ষু—ধারাত্রয় পশ্চিম দিকে মধ্যবর্ত্তিনী একটী ধারা ভগীরথের পশ্চাৎ পশ্চাৎ আসিতে আসিতে জহ্নু ঋষির যজ্ঞীয় দ্রব্যসম্ভার ভাসাইয়া দেওয়ায়, তিনি রোষবশে গঙ্গা পান করিয়া উদরস্থ করেন। পরে দেবগণের সবিনয় প্রার্থনায় সন্তুষ্ট হইয়া কন্যারূপে কর্ণপথে ত্যাগ করিয়াছিলেন। সেই জন্য ইহাঁর অপর নাম জাহ্নবী। তৎপরে সগরবংশের উদ্ধারসাধনার্থ সাগরে পতিতা হইয়া, পাতালে প্রবেশ করিতে লাগিলেন। স্বর্গে মন্দাকিনীরূপে, মর্ত্ত্যে ভাগীরথীরূপে ও পাতালে ভোগবতীরূপে অবস্থিতা ও প্রবাহিতা থাকায়, ইহাঁকে ত্রিপথগামিনী বলিয়া অভিহিতা করা যায়। একদা ইনি ব্রহ্মদর্শন করিয়া আসিতে আসিতে অভিশপ্ত বসুগণকে দেখিতে পান, তাঁহাদিগের অনুরোধে ইনি মানবীরূপ পরিগ্রহ করিয়া, গর্ভে তাহাদিগের ধারণ করিতে সম্মতা হন। পরে ইনি মহারাজ শান্তনুর পত্নী হইয়া, বসুগণকে গর্ভে ধারণ করিয়াছিলেন। মহাবীর ভীষ্মদেব ইহাঁরই পুত্র।

**গজাসুর**—একটী গজাকৃতি অসুর। শিব ইহাঁর বিনাশ করিয়া, তচ্চর্ম্ম নিজব্যবহারার্থ গ্রহণ করেন।

**গণেশ**—গণদেবতাগণের অধিপতি, পার্ব্বতীর পুত্র; মতান্তরে গৌরী ও হরের পুত্র; কোন মতে ইনি পার্ব্বতীর গাত্রমল হইতে উৎপন্ন। শনির দৃষ্টিতে ইহাঁর মস্তকশূন্য হইলে, মহাদেব করিমুণ্ড সংযোগে জীবিত করেন। ইনি জ্ঞানদাতা সিদ্ধিপ্রদ ও বিঘ্ননাশন; ইনি সর্ব্বসৎকর্ম্মেরই প্রথমে পূজিত হন। ব্যাসের পুরাণ ইতিহাসাদিকথনকালে ইনি লেখক হইয়া লিখিয়াছিলেন। ইনি খর্ব্ব, স্থূলতনু, গজেন্দ্রবদন, একদন্ত, চতুর্হস্ত

দণ্ড-পাশ-অঙ্কুশ-পদ্মধারী, মতান্তরে শঙ্খ-চক্র-গদা-পদ্মধারী ইন্দুরবাহন শনির দৃষ্টি ব্যতীত মুখের অন্য কারণও কথিত হয়। গৌরী গণেশ-রূপ-প্রভার প্রকাশ করায়, মহর্ষি কশ্যপ প্রভাবে গণেশ নির্ম্মুণ্ড হইলে, ইন্দ্রের হস্তীর বদন সংলগ্ন করিয়া, ইহাঁর পুনরুজ্জীবিত করা হয়। অপরত: কৈলাসস্থ মণিমন্দিরে যখন শক্তিশিব নিদ্রিত, তখন গণেশ গৃহরক্ষায় নিযুক্ত; পরে পরশুরাম প্রবেশ চেষ্টা করিলে, গণেশের সহিত তাঁহার যুদ্ধ হয়, এই যুদ্ধে পরশুরাম শিবদত্ত পরশুদ্বারা তাহার শিরশ্ছেদ করিলে, করিমুণ্ডসংযোগে ইহাঁকে পুনরুজ্জীবিত করা হয়। মতান্তরে যুদ্ধে পরশুরাম ইহাঁর শিবদত্ত পরশুদ্বারা একটী দন্তচ্ছেদন করেন। ইহাঁর নাম গণেশ, গণপতি, গজানন, হেরম্ব, লম্বকর্ণ, লম্বোদর, দ্বিজ, বিঘ্নেশ, বিঘ্নহর, দ্বৈমাতুর।

গণ্ডাবিন্দু—কুবেরের সেনাপতি, যখন রাবণ স্বীয় বৈমাত্রেয় কুবেরের সহিত যুদ্ধ করিতে উদ্যত, তখন ইনি মারীচের সহিত যুদ্ধে পরাজিত হন।

গতি—মহর্ষি কর্দ্দমের কন্যা—পুলহের পত্নী; বালখিল্য মুনিদিগের জননী।

গদ—কৃষ্ণের ভ্রাতা; কৃষ্ণের পুত্র।

গন্ধকালী—১। ব্যাসমাতা; ২। কুম্ভিরিণীরূপা শাপভ্রষ্টা অপ্সরা; হনুমানের হস্তে নিহতা হইয়া স্বর্গলাভ করেন।

গন্ধর্ব্বী—সুরভীর কন্যা—অশ্বজাতির জননী।

গয়—সুগ্রীবের অনুচর বানর। ইনি লঙ্কা সমরে বীরত্ব দেখান। ২। গয় নামক অসুর। ৩। একজন রাজা। তারাপুরের প্রতিষ্ঠাতা, ইনি বিশিষ্ট ধার্ম্মিক ছিলেন। নিত্য নৈমিত্তিক যাগ-যজ্ঞাদি সৎকর্ম্মে রত থাকিতেন।

গরুড়—পক্ষিরাজ—মহর্ষি কশ্যপের ঔরসে তৎপত্নী বিনতার গর্ভে ইহাঁর জন্ম। ইনি ক্ষুধার্ত্ত হইলে, পিতার আদেশে যুদ্ধরত গজকচ্ছপদ্বয় ভক্ষণ করেন। বিমাতার দাস্য হইতে মাতার মুক্তি বিধানেচ্ছায় বিমনা কদ্রুর আদেশে সুধা আহরণ জন্য, স্বর্গে গমন করেন; অমৃত পাইয়া তাহা পান না করিয়া, ইহাঁকে প্রত্যাবর্ত্তনোদ্যত দেখিয়া, বিষ্ণু ইহাঁর প্রতি সন্তুষ্ট হইয়া, বরদানে উদ্যত হইলে, ইনি তাঁহার আকাঙ্ক্ষা জিজ্ঞাসেন, ও অমৃতপান না করিয়াও আশীর্ব্বাদে অমর হইতে চাহিলেন। বিষ্ণু তাহাতে সম্মত হইলে, ইনি বিষ্ণুকে বরপ্রার্থী হইতে বলিলে, বিষ্ণু ইহাঁকে বাহনরূপে লাভ করিতে চাহেন। এই হইতে গরুড় বিষ্ণুর বাহন হইয়াছেন। ইহাঁর পর সুধারক্ষার জন্য ইন্দ্র ইহাঁর সহিত যুদ্ধ করিলে, ইনি তাঁহার পরাজয় সাধন করেন; তাহাতে ইন্দ্রের সহিত ইহাঁর অক্ষুণ্ণ সখ্য স্থাপনা হয়; এবং তাঁহার বরে সর্পগণ ইহাঁর ভক্ষ্য হইল। পরে সেই স্বর্গাহৃত অমৃত কদ্রুকে দিয়া, মাতার দাস্য মোচন করেন। গরুড়ের যোগে ইন্দ্র সুধাহরণ করিলে, সেই সুধার ভাগ সর্পগণের ভাগ্যে ঘটিল না। একদিন গরুড় সুমুখনাগের পিতাকে ভক্ষণ করিয়া, সুমুখনাগেরও ভক্ষণের দিন বলিয়া দেন। ইহাঁর পর সুমুখের সহিত মাতলির কন্যার বিবাহ হয়। তাহাতে ইন্দ্র সুমুখকে "দীর্ঘায়ু হও" বলিয়া বর প্রদান করেন। তাহা শুনিয়া ইনি বিষ্ণু ও ইন্দ্রের নিকট স্বীয় বলের স্পর্দ্ধা করেন। তখন বিষ্ণু এই পক্ষিরাজের স্কন্ধে নিজের একটী বিরাট হস্তের ভর দেওয়ায়, ইনি ক্লান্ত হইয়া পড়েন। তখন বিষ্ণুর নিকট ক্ষমা প্রার্থনা করিয়া, নিষ্কৃতি পান। পরে সুমুখের সহিত ইহাঁর মিত্রতা হয়।

গর্গ—জ্যোতির্ব্বিৎ মুনিবিশেষ;—ইনি যাদবগণের কুলগুরু, গোকুলে বলরাম ও কৃষ্ণের জাত-সংস্কারাদি সম্পন্ন করেন। ইহাঁর গার্গ্য নামে পুত্র ও গার্গী নাম্নী কন্যা হইয়াছিল।

গাধি—চন্দ্রবংশীয় কুশনাভ পুত্র, রাজর্ষি বিশ্বামিত্রের পিতা। ইহাঁর পিতার নাম কুশিক। ইনি কান্যকুব্জের অধীশ্বর। মতান্তরে ইনি ইন্দ্রের অবতার। ইহাঁর তনয়া সত্যবতীর সহিত ভৃগুনন্দন ঋচীকের বিবাহ হয়। ইহাঁর অনুরোধে মুনিবর পুত্রকামনায় যজ্ঞ করেন। নৃপ মহিষী সেই যজ্ঞের চরু ভক্ষণ করিয়া রাজার ঔরসে বিশ্বামিত্রকে গর্ভে ধারণ করেন।

গান্দিনী—কাশিরাজের কন্যা—শ্বফল্কের পত্নী—, অক্রূর প্রভৃতির মাতা। ইনি বহুকাল মাতৃগর্ভে

বাস করিয়াছিলেন। ইহাঁর মঙ্গলাকাঙ্ক্ষায় ইহাঁর পিতা প্রত্যহই একটী করিয়া গো-দান করিতেন। ইনি প্রতিদিন যাবজ্জীবন এক একটী ধেনু দান করিয়াছিলেন; এতজ্জন্য, ইহাঁর এই নাম!

গান্ধারী—গান্ধারবাজ সুবলের কন্যা, ধৃতরাষ্ট্রের পত্নী—মহারাজ দুর্য্যোধন প্রভৃতির জননী; ইহাঁর স্বামী অন্ধ হওয়ায়, ইনি স্বীয় চক্ষু আবদ্ধ রাখিয়া দর্শনসুখে বঞ্চিতা ছিলেন, ইনি দুর্য্যোধনকে সৎপথাবলম্বন পূর্ব্বক পাণ্ডবগণকে রক্ষার অনুরোধ করেন, পরে দুর্য্যোধনের নিকট বলিতেন, যে পক্ষে ধর্ম্ম সেই পক্ষে জয়! ভারত-যুদ্ধে কার্য্যতঃ তাহাই হইয়াছিল। কৌরববংশ ধ্বংস হইলে, স্বামীর সহিত অরণ্যাশ্রয়ে বানপ্রস্থ অবলম্বন করেন।

গায়ত্রী—যাঁহার গানে ত্রাণ পাওয়া যায়, তাহার নাম গায়ত্রী; ব্রহ্মারপত্নী, একদা ব্রহ্মা যজ্ঞার্থ দীক্ষিত হইয়া, সাবিত্রী আনয়নের জন্য, ইন্দ্রের প্রেরণ করিলেন,সাবিত্রী গৃহকর্ম্মে ব্যাপৃত থাকায়, কিঞ্চিৎ বিলম্ব করিতে বলায়, ব্রহ্মা ক্রুদ্ধ হইয়া পুনর্দারপরিগ্রহার্থ কন্যান্বেষণে ইন্দ্রের প্রতি আদেশ করেন। ইন্দ্র উপযুক্তবোধে এক গোপকন্যাকে আনয়ন করেন; ব্রহ্মা তাঁহার পাণিগ্রহণ করিয়া সেই গোপকন্যা গায়ত্রীর সহিত যজ্ঞসাধনে প্রবৃত্ত হন। এই গোপকন্যাই গায়ত্রী।

গার্গী—মহর্ষি গর্গের কন্যা, ইনি তত্ত্বজ্ঞান সম্পন্না বিদুষী ব্রাহ্মণী, ইনি যাজ্ঞবল্ক্যের সহিত শাস্ত্রালোচনে প্রবৃত্ত হন। ইহাঁর রচিত ঋগ্বেদের টীকা প্রসিদ্ধ।

গার্গ্য—মহর্ষিগর্গের পুত্র; ইনি মহর্ষি বাল্মীকির শিষ্য ও ঋগ্বেদের অধ্যাপক। ইনি কালযবনের পিতা, একজন বিখ্যাত বৈয়াকরণ, জ্যোতিষ শাস্ত্রে ইহার যথেষ্ট ব্যুৎপত্তি ছিল। ইনি গার্গ-সংহিতা নামক জ্যোতিষ গ্রন্থের প্রণেতা। ইনি যাদবগণের কুলগুরু। ইনি যাদববংশে বিবাহ করেন। একদিন ইনি শ্যালক কর্ত্তৃক ক্লীব বলিয়া বিদ্রূপ বাক্যে অবজ্ঞাত, মর্ম্মাহত ও ক্রোধপরবশ হইয়া, যাদবদিগকে ত্যাগ করিয়া কঠোর তপস্যা করেন। ইহাঁর তপোনিষ্ঠায় সন্তুষ্ট হইয়া মহাদেব ইহাকে বরদানে সম্মত হন। তখন ইনি যাদবদিগের আশুর পুত্র-প্রার্থী হন। মহাদেব ইহাঁকে ইষ্টবর দান করিলে অপ্সরা গোপালী গর্ভে ইহার কালযবন নামে পুত্র হয়।

গালব—একজন বৈয়াকরণ ঋষি। ইনি রাজর্ষি বিশ্বামিত্রের শিষ্য। শিক্ষাসমাপ্তির পর গুরু-দক্ষিণার কথা উত্থাপন করিলে, বিশ্বামিত্র এককর্ণ কৃষ্ণবর্ণযুক্ত ৮০০ শত শ্বেত অশ্ব দিবার আদেশ করিলেন। তখন ইনি গরুড়ের সহিত পরামর্শ করিয়া প্রতিষ্ঠানপতি যযাতির নিকট প্রার্থনা করেন; প্রতিষ্ঠানপতি যযাতি ঐরূপ অশ্বদানে অসমর্থ হইয়া স্বীয় কন্যা মাধবীকে দান করেন; ইনি ক্রমে অযোধ্যাপতি হর্য্যশ্ব, কাশীশ্বর দিবোদাস এবং ভোজরাজ শনির—এই তিনজন রাজার নিকট দান করিয়া ইহাঁর গর্ভে প্রত্যেকের এক একটী পুত্র হইলে তাঁহারা প্রত্যেকে পূর্ব্বোক্ত লক্ষণবিশিষ্ট ২০০ করিয়া অশ্বদান করিলেন; ইনি ৬০০ অশ্ব ও মাধবীকে লইয়া গুরু বিশ্বামিত্রের নিকট গমন করেন, বিশ্বামিত্র আদ্যন্ত সমস্ত বৃত্তান্ত শ্রবণ করিয়া, ৮০০ অশ্বের পরিবর্ত্তে ঐ কন্যা ও অভীষ্ট লক্ষণাক্রান্ত ৬০০ অশ্ব লইয়া সন্তুষ্ট হন; পরে ঐ কন্যার গর্ভে অষ্টক নামে এক পুত্র উৎপাদন করেন। তৎপরে ঐ কন্যা পিত্রালয়ে প্রত্যর্পিত হন। গালবের বরে ঐ কন্যা চিরযৌবনা ছিলেন। অপিচ পুত্রচতুষ্টয় প্রসব করিয়াও ইহাঁর কন্যকাভাব দূষিত হয় নাই। ইনি দেবর্ষি নারদের নিকট বহু উপদেশ লাভ করিয়া তপশ্চর্য্যায় ব্রহ্মচর্য্যাবলম্বনে জীবনযাপন করেন। গরুড়ের সহিত ইহাঁর সবিশেষ হৃদ্যতা ছিল।

গিরু—সামবেদবেত্তা ঋষি।

গুণকেশী—ইন্দ্রের সারথি মাতলির স্বপত্নী, সুধর্ম্মার গর্ভসম্ভূত কন্যা, ইহাঁর ভ্রাতার নাম গোমুখ। ভোগবতী নগরীর আর্য্যক নাগের পৌত্র, চিকুর নাগের পুত্র সুমুখের সহিত ইহাঁর বিবাহ হয়।

গুহ—চণ্ডালরাজ,—রামচন্দ্রের মিত্র; ইহার বাস-স্থান ভাগীরথীর তীরস্থ শৃঙ্গবের পুর।

গুহক—শ্রীরামচন্দ্র বনবাস গমনকালে ইঁহার রাজ্যে উপস্থিত হইলে ইনি তাঁহার যথোচিত সৎকার করেন। ইনি রাম ও লক্ষ্মণের জটা সন্ধান জন্য বটবৃক্ষের নির্য্যাস, জাহ্নবীর অপরপারে যাইবার জন্য নৌকা প্রভৃতির সংস্থান করিয়া দিয়া, তাঁহাদিগের পরম পরিতোষ সাধন করেন। রামচন্দ্র চতুর্দ্দশ বৎসর পরে অযোধ্যায় প্রত্যাবর্ত্তন কালে ইঁহার সাক্ষাৎ লাভে পরম সুখী হন। ইনি শ্রীরামচন্দ্রের প্রাণসম সখা।

গৃৎসমদ—জনৈক মুনি,—ইনি ইন্দ্রকর্ত্তৃক সৌনহোত্র নামে আখ্যাত ও প্রসিদ্ধ হন; ইনি ঋগ্বেদের দ্বিতীয় মণ্ডলের অনেকগুলি ইন্দ্রের স্তোত্র প্রণয়ন করিয়াছিলেন। বিষ্ণুপুরাণমতে চন্দ্রবংশীয় পুরূরবার বংশে শোনহোত্র নামা ক্ষত্রিয়ের পুত্র বলিয়া ইঁহার নাম শৌনহোত্র। বহু পুরাণমতে গৃৎসমদের পুত্র শুনক, শুনকের পুত্র শৌনক বহু পুরাণমতে ইনি ভৃগুবংশীয় শুনকের পুত্র। যখন ইনি যজ্ঞ সম্পাদনে ব্রতী হন, তখন অসুরগণ ইঁহার কর্ম্মের অন্তরায় হইলে, ইন্দ্র ইঁহার রক্ষার বিধান করেন। পরে ইনি শৌনকরূপে অবতীর্ণ হন।

গোতম—১। মহর্ষি গৌতমের পিতা ঋষি বিশেষ। ২। বিংশতিতম দ্বাপরের ব্যাস।

গোনন্দ—মহারাজ যুধিষ্ঠিরের সমসাময়িক কাশ্মীররাজ, মগধরাজ জরাসন্ধের সহিত ইঁহার সৌহার্দ্দ ছিল; জরাসন্ধের মথুরাক্রমণে ইনি সাহায্য করেন এবং যমুনাতীরে বলরাম হস্তে নিহত হ০। ইঁহার পুত্র দামোদর। অন্যত্র ইহার গোনর্দ নামও দেখা যায়।

গোপতি—ভোজবংশীয় জনৈক রাজা; ইরাবতী নগরীতে শ্রীকৃষ্ণ ইঁহার এবং জলকেতুর বিনাশ করেন।

গোপা—কলিদেশাপতি দণ্ডপানির কন্যা—শাক্যসিংহ-পত্নী। ইনি পরমা রূপবতী ছিলেন। মহাত্মা শাক্যসিংহের পিতা পুত্রের বিবাহ কালে অশোক ভাণ্ড বিতরণের ব্যবস্থা করেন। অন্যান্য রাজকুমারীর সহিত ইনিও অশোক ভাণ্ডের প্রার্থিনী হন। রাজকুমারের অশোকভাণ্ড ফুরাইলে, ইনি উপস্থিত হন। এই উপলক্ষে দুইজনে কথোপকথন হয়। তখন তিনি ইঁহাকে স্বীয় রত্ন অঙ্গুরীয়ক দান করেন। ইহাতে উভয় উভয়ের প্রতি আসক্ত হন। তৎপরে উভয়ের বিবাহের কথা উপস্থিত হইল। গোপার পিতা বলেন, শাক্যসিংহ বীরত্বের পরিচয় দিয়া, আমার কন্যা গ্রহণ করিতে পারেন; তখন শাক্যসিংহ ব্যায়াম শৌর্য্য ধনুর্ব্বেদ রাজনীতি শিল্পাদি বিবিধ বিষয়ের পরিচয় দিয়া গোপার পরিণয় স্বীকারে সমর্থ হন।

গোপালী—অপ্সরা বিশেষ। গর্গ্য মুনির ঔরসে ইঁহার গর্ভে কালযবনের জন্ম হয়।

গোপক—শাকল্যের শিষ্য, ঋগ্বেদাচার্য্য ঋষি।

গৌতম—১ গোতম মুনির পুত্র—ঋষি—স্মৃতিসংহিতাকার। বৈশ্য রাজযজ্ঞে অত্রি ঋষির সহিত ইঁহার বিতণ্ডা উপস্থিত হইলে সনৎকুমার মধ্যস্থ হইয়া তাহার মীমাংসা করিয়া দেন। ব্রহ্মা অহল্যার নির্ম্মাণ করিয়া, ইঁহার হস্তে ন্যস্ত করিয়া রাখেন। বহুবর্ষ পরে ইনি ব্রহ্মহস্তে অহল্যার প্রত্যর্পণ করিলে, ব্রহ্মা ইঁহার জিতেন্দ্রিয়ত্ব ও তপস্যার বিষয় জানিয়া, ইঁহাকে সেই কন্যারত্ন দান করেন। অহল্যার গর্ভে ইঁহার শতানন্দ নামে পুত্র হয়। ইঁহার রূপ ধারণ করিয়া, ইন্দ্র অহল্যায় গমন করিলে, ইনি তাঁহাকে অভিসম্পাত করেন। তৎপরে ইনি হিমালয় গমন করিয়া তপে রত হন। বহুবর্ষ পরে বিশ্বামিত্র সহ রাম লক্ষ্মণের আগমনে অহল্যার শাপ মোচন হইলে, ইনি পুনরায় ভার্য্যাসঙ্গত হন। ২ কৃপাচার্য্যের পিতা। ইনি ধনুর্ব্বেদবিশারদ ছিলেন, মহর্ষি উতঙ্ক ইঁহার শিষ্যত্ব গ্রহণ করিয়া উপকুর্ব্বাণ ব্রহ্মচারী হইয়া ইঁহার আশ্রমে থাকিয়াই বৃদ্ধ হন।—ইনি ন্যায় দর্শনের স্রষ্টা। ৩ শাক্যসিংহ।

গৌরমুখ—মহর্ষি শমীকের শিষ্য। ইনিই মহারাজ পরীক্ষিৎ সমীপে ঋষির শাপসংবাদ প্রদান করেন।

---

# ঘ

ঘটোৎকচ—রাক্ষস বিশেষ। জতুগৃহ দাহের পর যুধিষ্ঠিরাদি পঞ্চ ভ্রাতা জননীর সহিত অরণ্যাশ্রয়

করিল, হিড়িম্ব নামক এক রাক্ষসের অধিকারে প্রবেশ করায়. মহাবীর ভীমসেন ঐ রাক্ষস বধ করিয়া তাহার ভগিনী হিড়িম্বার পাণিগ্রহণ করেন। হিড়িম্বার গর্ভে এই ঘটোৎকচের জন্ম হয়। ইনি অতিশয় বলবান্ ছিলেন; কুরুক্ষেত্রের মহাসমরে পাণ্ডবপক্ষাবলম্বনে বহু যুদ্ধের পর কর্ণের হস্তে ইন্দ্র প্রদত্ত শতঘ্নীশক্তি অস্ত্রদ্বারা হত হন।

**ঘণ্টাকর্ণ**—শিবানুচর বিশেষ। ইনি মঙ্গলের ঔরসে মেধার গর্ভে জন্মগ্রহণ করেন; ইনি শিবের প্রিয় অনুচর;—ঐকান্তিকী ভক্তির বলে শিব পার্ষদ হন; ইনি ব্রণব্যাধিনাশক। ইহাঁর অপর নাম ঘণ্টেশ্বর। চলিত নাম ঘেঁটু। ইনি পূর্ব্বে বিষ্ণু বিদ্বেষী ছিলেন; বিষ্ণুর নাম কর্ণকুহরে প্রবেশ করিবে না বলিয়া কর্ণে ঘণ্টা বাঁধিয়া থাকিতেন বলিয়া ইহার এই নাম। ইনি মহাদেবকে তুষ্ট করিয়া মুক্তি প্রার্থনা করেন। তিনি বিষ্ণুর উপাসনা করিতে বলেন। পরে বিষ্ণু উপাসনায় বদরিকাশ্রমে মুক্তিলাভ করেন।

**ঘৃতপৃষ্ঠ**—মহারাজ প্রিয়ব্রতের পুত্র।

**ঘৃতাচী**—পুরুবংশীয় রাজর্ষি কুশনাভের পত্নী, অপ্সরো বিশেষ। ইহাঁর গর্ভে শত কন্যার এবং দশটী পুত্রের জন্ম হয়। এই শত কন্যার বিবাহ জন্য রাহু আদিষ্ট হইলে, তাঁহারা রাহুর প্রার্থনা উপেক্ষা করিয়া কাপিল রাজ ব্রহ্মদত্তের সহিত বিবাহসূত্রে আবদ্ধ হন। ইহাঁর দর্শনে ব্যাসদেব কামার্ত্ত হইলে শুকদেবের জন্ম হয়।

**ঘৃতেয়**—পুরুবংশীয় রাজা রৌদ্রাশ্বের পুত্র; ইনি প্রসিদ্ধ রাজা ছিলেন।

**ঘোষা**—ঋগ্বেদোক্ত একটী যোষিৎ। ইনি পিত্রালয়ে বৃদ্ধা হইলে, তপশ্চার্য্যায় অশ্বিনীকুমার দ্বয়ের সন্তোষ সাধন করিয়া তাঁহাদের প্রসাদে পুনর্ব্বার যৌবন লাভ করেন ও পতি লাভে সুখী হইয়াছিলেন।

—

# চ

**চক্ষুঃ**—১। দিবের পুত্র। ২। বৃষ্টের পুত্র, ইনি সর্ব্বতেজা নামে পরিচিত। ইহাঁর পত্নী আকূতি, পুত্র চাক্ষুষ মনু। ৩। দ্বিমীয় বংশীয় পুরুজানুর পুত্র।

**চক্ষুপ**—নেদিষ্ট বংশোদ্ভব খনিত্রের পুত্র রাজা। বিশিষ্ট বলবান্ বলিয়া ইহাঁর প্রসিদ্ধি ছিল।

**চণক**—মহর্ষি কণ্বায়নের জনক মহর্ষি।

**চণ্ড**—মহাসুর শুম্ভের অনুচর—ভাগিনেয়। ভগবতী কৌষিকীরূপে ইহার বিনাশ করেন।

**চণ্ডক**—ইনি বুদ্ধদেবের অনুচর—বুদ্ধদেবের সন্ন্যাসগ্রহণে ইনিই প্রধান সঙ্গী।

**চণ্ডকৌশিক**—মহর্ষি কাক্ষীবান্ গৌতমের পুত্র, ইহাঁর বরে মহারাজ বৃহদ্রথের জরাসন্ধ পুত্রলাভ হয়। ২। কুশিকবংশীয় রাজর্ষি বিশ্বামিত্র অতীব কোপনস্বভাব বলিয়া চণ্ডকৌশিক নামে পরিচিত।

**চণ্ডা**—চণ্ডীকালীর অষ্টনায়িকার একটী।

**চণ্ডী**—১। পার্ব্বতীর মূর্ত্তিভেদ,—মঙ্গলময়ী মূর্ত্তি।

**চন্দনোদকদুন্দুভি**—যাদববংশীয় বীর ভবের নাম। তুম্বুরু নামক গন্ধর্ব্ব ইহার বন্ধু।

**চন্দ্র**—দেবতা, সমুদ্র মন্থন কালে ইহাঁর জন্ম হয়। ইনি লোকপাল। শ্বেতবর্ণ দশাশ্ববাহিত ত্রিচক্র রথে বিচরণ করেন। মতান্তরে মহর্ষি অত্রির নয়ন হইতে ইহাঁর উৎপত্তি। ইনি দক্ষের ২৭টী নক্ষত্ররূপিণী কন্যার পাণিগ্রহণ করেন; তন্মধ্যে রোহিণী ইহাঁর প্রিয়তমা। ইহাঁর একানুরক্তি জন্য বিরক্ত হইয়া দক্ষ অভিশাপে ইহাঁকে যক্ষ্মগ্রস্ত হইতে হইল। অবশেষে অনেক অনুনয় বিনয়ে ক্ষমা প্রার্থনায় প্রজাপতি দক্ষ সন্তুষ্ট হইয়া, ইহাঁর ক্ষয়রোগ পক্ষব্যাপী করিয়া দেন। এই সময় ইহাঁকে চন্দ্রভাগায় স্নান করিয়া ক্ষয় হইতে মুক্তিলাভ করিতে হয়। ইনি রাজসূয় যজ্ঞ করিয়াছিলেন। ইনি গুরুপত্নী তারার হরণ করিয়া অসুরগণের আশ্রয়ে আত্মরক্ষা করায়, দেবাসুর তুমুল সংগ্রাম সংঘটিত হয়। পরে বিধাতা মধ্যস্থ হইয়া বৃহস্পতিকে তারা প্রত্যর্পণ দ্বারা বিবাদের মীমাংসা করেন। ঐ সময় ইহাঁর ঔরসে তারার গর্ভ-সঞ্চার হইয়াছিল, তাহাতে বুধের উদ্ভব হয়। ইহাঁর স্বপত্নীগর্ভজ পুত্রের নাম বর্চ্চা।

**চন্দ্রকেতু**—লক্ষ্মণের পুত্র—হিমালয় পর্ব্বত নিকটস্থ চন্দ্রবক্র (চন্দ্রকান্ত) প্রদেশের অধীশ্বর।

চন্দ্রগিরি—সূর্য্যবংশীয় মহারাজ রামচন্দ্রের পৌত্র—কুশের পুত্র।

চন্দ্রগুপ্ত—মহানন্দের ঔরসে তদীয় মুরা নাম্নী দাসীর গর্ভজাত নৃপতি। মৌর্য্যবংশের প্রবর্ত্তক। ইনি স্বীয় গুরু চাণক্যের সাহায্যে মগধের অধীশ্বর হন। ইনি তাৎকালিক হিন্দুরাজগণের সাহায্যে গ্রীক্-রাজ সেকেন্দরকে পরাস্ত করিয়াছিলেন, ইনি পাটলিপুত্রের সিংহাসনাধিষ্ঠিত হইয়া গুরু চাণক্যকে প্রধান মন্ত্রিপদে বৃত করিয়াছিলেন। পরে শিল্যুকস ভারতাক্রমণ করিলে, চন্দ্রগুপ্ত যুদ্ধে তাঁহাকে পরাস্ত করিয়া তাঁহার কন্যার পাণি-গ্রহণ করিয়াছিলেন, ইনি ২৪ বৎসর কাল মগধে অপ্রতিহত প্রভাবে রাজত্ব করেন।

চন্দ্রদেব—পাঞ্চালবংশীয় একজন বীর। ইনি মহারাজ যুধিষ্ঠিরের পার্শ্বরক্ষক; ইনি মহাবীর অঙ্গেশ্বর কর্ণের হস্তে নিহত হন।

চন্দ্রভানু—চন্দ্রাবলীর পিতা, মহীভানুর ঔরসে সুখদার গর্ভে ইহাঁর জন্ম। ইহাঁর অপর চারি সহোদরের নাম—রত্নভানু, বৃষভানু, সুভানু, ও ভানু; ও ভগিনীর নাম ভানুমুদ্রা; ভাতৃগণ মধ্যে ইনিই সর্ব্বজ্যেষ্ঠ। ইহাঁর পত্নী বিন্দুমতী।

চন্দ্ররেখা, চন্দ্রলেখা } মহারাজ বাণের কন্যা—উষার সহচরী।

চন্দ্রশেখর—করবীরপুরের রাজা পৌষ্যের পুত্র।

চন্দ্রশ্রী—অন্ধ্রভৃত্য—বংশীয় জনৈক রাজা।

চন্দ্রাবলী—শ্রীকৃষ্ণের ব্রজবাসকালীন প্রিয়া সখী। চন্দ্রভানুর ঔরসে বিন্দুমতীর গর্ভে ইহাঁর জন্ম। করালার পুত্র গোবর্দ্ধন মল্ল ইহাঁর স্বামী। প্রধানা গোপিকা রাধিকার জ্যেষ্ঠতাত-পুত্রী। অন্যান্য ব্রজগোপীগণের ন্যায় ইনিও কৃষ্ণের রূপগুণে মোহিতা হইয়া তাঁহাকে ভক্তির সহিত প্রীতি করিতেন। শ্রীকৃষ্ণ-প্রীতি লইয়াই রাধিকার সহিত ইহাঁর বিরোধ। এতজ্জন্য রাধিকা একবার কৃষ্ণের মান করায় শ্রীকৃষ্ণ পদপ্রান্তে সাধিয়াও মানভঞ্জন করিতে না পারায় শেষে যোগিবেশে মানভিক্ষা করিয়া লইয়াছিলেন।

চন্দ্রাবলোক—কুশবংশীয় রামের পুত্র।

চন্দ্রাশ্ব—মহারাজ ধুন্ধুমারের পুত্র, ধুন্ধুযুদ্ধে রক্ষা পান।

চম্প—হরিতের পুত্র, মহারাজ হরিশ্চন্দ্রের পৌত্র; ইনি চম্পাপুরীর প্রতিষ্ঠাতা। ইহাঁর পুত্রের নাম সুখদেব। মতান্তরে চঞ্চু ইহাঁর নামান্তর। ইহাঁর পুত্র বিজয়।

চরক—আয়ুর্ব্বেদবিৎ ঋষি। ইহাঁর রচিত আয়ুর্ব্বেদ গ্রন্থ ইহাঁর নামানুসারে চরকসংহিতা নামে প্রসিদ্ধ।

চরিষ্ণু—কীর্ত্তিমানের পুত্র।

চাক্ষুষ—রাজা চক্ষুর আকুতি গর্ভসম্ভূত পুত্র; ইহাঁর পত্নীর নাম নদ্বলা। ইহাঁর পুরু, কুৎস্ন, অমৃত, দ্যুমান, সত্যবান, ধৃত, ব্রত, অগ্নিষ্টোম, অতিরাত্র, প্রদ্যুম্ন, শিবি ও উল্মুক এই ১২ জন সন্তান। ইনি ষষ্ঠ মনু।

চাণক্য—তক্ষশীলা নিবাসী জনৈক কূটবুদ্ধি সুপণ্ডিত শাকদ্বীপী ব্রাহ্মণ। ইনি সাতিশয় কোপন-স্বভাব, যোগানন্দের অনুষ্ঠিত শ্রাদ্ধ সভায় ধুরীণ করিতে ইহাঁর নিমন্ত্রণ করিয়া আনয়ন করিবার পর সুবন্ধু নামা জনৈক পরিচিত ব্রাহ্মণে সেই ধুরীণতা প্রদত্ত হইলে, ইনি সভাস্থলে স্বীয় শিখা উন্মুক্ত করিয়া বলেন, "যতদিন না এই নন্দবংশের উচ্ছেদ হয়, ততদিন শিখা উন্মুক্তই থাকিবে।" সপ্তাহ মধ্যেই নন্দনরপতির বংশ বিনাশ হইবেই হইবে। পরে ইনি অভি-শাপ দ্বারা নরপতির বিনাশ সাধন করিলে, শকটাল যুবরাজ হিরণ্যগুপ্তের বিনাশ ও চন্দ্রগুপ্তের রাজ্যাধিরোহণের ব্যবস্থা করেন। ইনি নীতিশতকের রচয়িতা।

চাণূর—কংসের অনুচর মল্লবিশেষ। ইনি দানব ময়ের অবতার। কংসের ধনুর্যজ্ঞ সময় চাণূর কৃষ্ণের হস্তে নিহত হন।

চারু—শ্রীকৃষ্ণের ঔরসে রুক্মিণী গর্ভসম্ভূত পুত্র।

চারুগুপ্ত—শ্রীকৃষ্ণের রুক্মিণী গর্ভসম্ভূত পুত্র।

চারুদেষ্ণ—শ্রীকৃষ্ণের রুক্মিণী গর্ভসম্ভূত পুত্র।

চারুদেহ—শ্রীকৃষ্ণের রুক্মিণী গর্ভসম্ভূত পুত্র।

চারুবাহু—শ্রীকৃষ্ণের রুক্মিণী গর্ভসম্ভূত পুত্র।

চারুমতী—শ্রীকৃষ্ণের রুক্মিণী গর্ভজাতা কন্যা।

চারুবিন্দ—শ্রীকৃষ্ণের রুক্মিণী গর্ভসম্ভূত পুত্র।

চার্ব্বাক—১। মহারাজ দুর্য্যোধনের জনৈক রাক্ষস। ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের বিনাশ জন্য, মুনিবেশে

উপস্থিত হইলে, ব্রহ্মশাপে দগ্ধ হয়। ২। একজন দার্শনিক ঋষি। ইনি বৃহস্পতির শিষ্য ছিলেন। ইহাঁর স্বনাম প্রসিদ্ধ দর্শনশাস্ত্রে সচেতন দেহ ভিন্ন আত্মা নাই; সুখই পরম পুরুষার্থ, প্রত্যক্ষ মাত্রই প্রমাণ। "যতকাল জীবিত থাকিবে, ততকাল সুখে থাকিবে মৃতের সেই শরীর ভস্ম হইলে,তাহার ও ার পুনরাবির্ভাব অসম্ভব। ধর্ম্মোপার্জ্জন করিতে গিয়া আত্মার কষ্টভোগ মূঢ়তামাত্র। পৃথিবী জল বায়ু অগ্নি হইতে যাবতীয় পার্থিব স্থূল পদার্থের সৃষ্টি। পৃথিব্যাদি ভূতচতুষ্টয়ের সংযোগে চৈতন্যশক্তির আবির্ভাব হয়; আর তাহাব বিলয়ে, চৈতন্যের লোপে অচেতন অবস্থাই মৃত্যু।

চিকুব—ঐরাবত বংশীয় নাগ বিশেষ। ইহাঁর পিতা আর্য্যকনাগের পুত্র সুমুখ। ইন্দ্র সারথি মাতলিব কন্যা গুণকেশীর সহিত ইহাঁর পুত্র সুমুখের বিবাহ হয়। পরে গরুড় ইহাঁর বিনাশ সাধন করিলে গুণকেশীর অনুরোধে মাতলি বিষ্ণু ও ইন্দ্রের অনুগ্রহে অমৃতদানে ইহাঁকে পুনরুজ্জীবিত করিয়াছিলেন। গরুড় তাহাতে আপনাকে অবমানিত বলিয়া মনে কবিয়া আত্ম-বল গৌরব প্রদর্শন কবিতে তর্জ্জন কবায় বিষ্ণু ইহাঁর স্কন্ধে দক্ষিণ বাহু ন্যস্ত কবেন। গরুড় সেই বাহুভরে বিধ্বস্ত হওয়ায় বিষ্ণুর নিকট ক্ষমা প্রার্থনা কবেন। তৎপরে বিষ্ণুকর্তৃক প্রসন্ন হইয়া সুমুখনাগকে পদাঙ্গুষ্ঠ দ্বারা ইহাঁর কক্ষে নিক্ষিপ্ত করিলে, গরুড় তাহাকে আলিঙ্গন দিয়া বৈরসমাপ্তি করেন।

চিত্তর—সরস্বতীতীরবাসী ঋগ্বেদোক্ত একজন নায়ক ঋষি।

চিত্তি—মহর্ষি কর্দ্দমের কন্যা; মহামুনি অথর্ব্বের পত্নী; ইহাঁর পুত্র মহর্ষি দধিচি ও অশ্বশিরা।

চিত্রকেতু—মহর্ষি বশিষ্ঠের পুত্র।

চিত্রগুপ্ত—চতুর্দ্দশ যমের একজন। ইনি ব্রহ্মবাক্যে কোটিনগরে গমন করিয়া চণ্ডিকার উদ্দেশ্যে তপস্যা করেন। তাহাতে চণ্ডিকা ইহাঁকে তিনটী বর দেন—"তুমি পরোপকারী স্বাধিকারস্থ ও চিরায়ু হইবে।" ইনি দিব্যরূপ পূর্ণচন্দ্রনিভানন মহাবাহু শ্যামবর্ণ কমললোচন কম্বুগ্রীব পূতশির; ইহাঁর হস্তে লেখনী, ছেদনী, ও মসীপত্র, ইনি ব্রহ্মকায়োৎপন্ন এবং কায়স্থগণের আদিপুরুষ। ইনি ধর্ম্মশর্ম্মার কন্যা ইরাবতীর পাণিগ্রহণ করেন. ইরাবতীর গর্ভে চারু সুচারু চিত্র হিমবান্ মতিমান্ ইত্যাদি অষ্টপুত্র ও অপরা ভার্য্যা দক্ষিণার গর্ভে ভানু বিভানু বিশ্বভানু ও বীর্য্যবান্ চারিপুত্র উৎপাদন করেন কেহ কেহ বলেন; এই দ্বাদশ পুত্র হইতেই কায়স্থগণের বিস্তৃতি।

চিত্রভানু—তৃতীয় পাণ্ডব অর্জ্জুনের পুত্র বভ্রুবাহনের মাতামহ মনিপুররাজ। ইহাঁব কন্যাব নাম চিত্রাঙ্গদা।

চিত্ররথ—১। রাজা চিত্ররথ স্বীয় মহিষীব সহিত জলবিহার করিতেছেন দেখিয়া, মহর্ষি জমদগ্নির পত্নী রেণুকার স্মরদশাবির্ভাব হওয়ায়, তদ্দর্শনে মহর্ষি জমদগ্নি পুত্রগণকে বলিলেন "তোমবা এই ব্যভিচারিণীর শিরশ্ছেদ কর।" তাঁহার কনিষ্ঠ পুত্র পরশুরাম এই কর্ম্ম সম্পাদন করিয়াছিলেন। ২। গন্ধর্ব্বরাজ বিশেষ। ইনি ইন্দ্রের সভায় সঙ্গীতাধ্যক্ষ ছিলেন। প্রসিদ্ধি অনুসারে ইহাঁর নাম অঙ্গারপর্ণ হইলেও, ইন্দ্রের সারথ্যহেতু চিত্ররথ নাম লাভ করেন অপর, ইহাঁর এক বিচিত্ররথ থাকায় ইহাঁর এই নামের সার্থকতা। যে সময় পাণ্ডবগণ একচক্রা হইতে পঞ্চাল প্রদেশে গমন করেন, সেই সময় সোমাশ্রয়ায়ণ তীর্থে গঙ্গায় ইনি রমণীগণ পরিবৃত হইয়া বিহাররত ছিলেন, পরে তথায় পাণ্ডবগণকে সমাগত দেখিয়া ক্রোধাবেশে রোষকষায়িত লোচনে বলেন, সন্ধ্যার কিঞ্চিৎকাল পূর্ব্ব হইতে সমস্ত রাত্রি কামচারী যক্ষ রক্ষঃ গন্ধর্ব্বদিগের বিচরণ কাল; অবশিষ্ট সমস্তদিন মানবগণের কার্য্যকাল। তোমরা অন্যায় করিয়া রাত্রিকালে নদীকূলে আসিয়াছ; ইহা আমার অধিকৃত স্থান এস্থলে এ সময় দেবতাদিগেরও প্রবেশে আশঙ্কা হয়, তোমরা মানব, কি সাহসে আসিলে! তোমাদের সমুচিত দণ্ড দিব। তাহাতে অর্জ্জুন বলেন, 'পূতনীরা গঙ্গায় আসিবার কালাকাল নাই, কেন আমাদিগের প্রতি দুর্ব্বিনীত ব্যবহার করিতেছ? আমরা গঙ্গার পবিত্র জলস্পর্শ করিতে বিরত হইব না; সাধ্য থাকে প্রতিষেধ কর।'

ইহাতে অর্জ্জুনের সহিত চিত্ররথের তুমুল সংগ্রাম হয়; অর্জ্জুন ইহাঁকে রথভ্রষ্ট ও শেষে পরাস্ত ও বন্দী করিয়া যুধিষ্ঠিরের সন্নিধানে আনয়ন করিলে, ইহাঁর পত্নী কুম্ভীনসী ধর্ম্মরাজ-সমীপে ইহাঁর প্রাণভিক্ষার সহ মুক্তি প্রার্থনা করেন। পরে ইনি মুক্ত হইয়া অঙ্গারপর্ণ নাম ত্যাগ করিয়া চিত্ররথ নাম ধারণ ও অর্জ্জুনের সহিত সখ্য স্থাপন করিলে, তাঁহাকে চাক্ষুষী-বিদ্যা ও শতসংখ্যক গান্ধর্ব্ব অশ্ব প্রদান করেন এবং তৎপ্রতিদানে অর্জ্জুন তাঁহাকে ব্রহ্মাস্ত্রদানে সখ্যের মর্য্যাদা অক্ষুণ্ণ রাখেন। ৩। পূষদ্রুর পুত্র; ইহার পুত্রের নাম শশবিন্দু। ৪। ধর্ম্মরথের পুত্র; ইনি ইন্দ্রের সহ সোমপান করিয়াছিলেন। ৫। পরীক্ষিতবংশসম্ভূত উষ্মার পুত্র।

চিত্রলেখা—অপ্সরোবিশেষ। উর্ব্বসীর সখী। কেশী-দানব উর্ব্বসীর সহিত ইহাঁকে অপহৃত করেন। পুরুরবা ইহাঁদিগের উদ্ধারসাধন করেন। ২। উষার সখী। বাণমন্ত্রী কুম্ভাণ্ডের কন্যা। ইনি চিত্রবিদ্যায় সুনিপুণা, অনুরুদ্ধ সহ উষার মিলনের প্রধানা সাধিকা। ঘটিকা।

চিত্রসেন—ইন্দ্র সভাসদ্ গন্ধর্ব্বরাজ বিশ্বাবসুর পুত্র; যখন অর্জ্জুন অস্ত্রলাভার্থ ইন্দ্রলোকে গমন করেন, সেই সময়ে ইনি তাঁহাকে সাম, নৃত্য, গীত, বাদ্য-শিক্ষা দিয়াছিলেন। অর্জ্জুনের সহিত ইহাঁর যথেষ্ট সৌহার্দ্দ্য ছিল। ২। জনৈক রাজা। কুরুক্ষেত্র সমরে দুর্য্যোধনপক্ষীয় হইয়া, পাণ্ডব-পক্ষীয় সহদেবাত্মজ শ্রুতকর্ম্মার হস্তে নিহত হন। ৩। পাণ্ডবপক্ষীয় বীর রাজা। কুরুক্ষেত্র যুদ্ধে কর্ণের হস্তে নিহত হন। ৪। অঙ্গরাজ মহা-বীর কর্ণের পুত্র; কুরুক্ষেত্র যুদ্ধে নকুলের হস্তে নিহত হন। ৫। চিত্রগুপ্তের ইরাবতীগর্ভসম্ভূত পুত্র।

চিত্রা—শ্রীকৃষ্ণের সখী।

চিত্রাঙ্গদ—মহারাজ শান্তনুর দ্বিতীয় পুত্র। ইনি সত্যবতীর গর্ভসম্ভূত। পিতার মৃত্যুর পর ইনি রাজা হন। ইনি বাহুবলে নানাদেশ জয় করিয়া-ছিলেন। ইনি চিত্রাঙ্গদ নামক গন্ধর্ব্বের হস্তে সরস্বতীতীরে নিহত হইয়াছিলেন। ২। জনৈক গন্ধর্ব্ব; শান্তনুপুত্র চিত্রাঙ্গদের হন্তা। ৩। কলিঙ্গদেশের রাজা। ৪। একজন বিদ্যাধর। নভঃপথে বিচরণকালে পদধূলি দেবর্ষি নারদের মস্তকে পড়ায় তাঁহার অভিশাপে সিংহ হন, ইহাঁর কন্যার সহিত বসুদত্তার বিবাহ হইলে ইনি শাপ মুক্ত হন।

চিত্রাঙ্গদা—মণিপুররাজ চিত্রভানুর কন্যা, তৃতীয় পাণ্ডব বীর অর্জ্জুনের পত্নী; ইহাঁর পুত্রের নাম বভ্রুবাহন। অর্জ্জুন যখন একাকী দ্বাদশ বৎসরের জন্য গৃহত্যাগ করেন, তখন তিনি মণি-পুরে আসিয়া ইহাঁর দর্শনে পত্নীত্বে গ্রহণ ইচ্ছা প্রকাশ করেন। ইহাঁর পিতা অর্জ্জু-নের প্রস্তাবে সম্মত হইয়া বলেন, চিত্রাঙ্গদার গর্ভজপুত্র মণিপুর সিংহাসনে অভিষিক্ত হইবেন। অতঃপর ইহাঁর সহিত অর্জ্জুনের বিবাহ হইলে, অর্জ্জুন তথায় এক বৎসর অবস্থান করিলে, বভ্রু-বাহনের জন্ম হয়। তৎপরে চিত্রাঙ্গদা পিত্রালয়ে অবস্থান করিতে লাগিলেন; পাণ্ডবপ্রধান যুধিষ্ঠিরের অশ্বমেধ যজ্ঞকালে অর্জ্জুন অশ্ব সহ মণিপুর গমন করিয়া, যুদ্ধে পুত্রহস্তে অজ্ঞান হইয়া পড়েন। তৎপরে উলূপী দ্বারা তাঁহার চেতনার সঞ্চার হয়। তৎপরে তিনি ইহাঁর সহিত সাক্ষাৎ করিয়া, ইহাঁর সহিত বভ্রুবাহনকে লইয়া হস্তিনায় উপনীত হন। পাণ্ডবগণ যখন কুন্তী প্রভৃতিকে বনে দেখিতে যান ইনিও পাণ্ডব পুরস্ত্রীরূপে তাঁহাদিগের সহগামিনী হন।

চিত্রাশ্ব—সত্যবানের অপর নাম।

চিন্তা—মহারাজ শ্রীবৎসের পত্নী—আদর্শপতিব্রতা। ইনি স্বামীরসহ অনেক কষ্টভোগ করেন।

চিরকারী—মহর্ষি গৌতমের পুত্র। ইনি অতি মেধাবী ও কার্য্যকুশল ছিলেন; কিন্তু সুদীর্ঘ-কাল বিবেচনা করিয়া কার্য্য সম্পন্ন করিতেন। এক সময়ে ইন্দ্র দর্শনশাস্ত্রে ফললাভার্থ মহর্ষি গৌতমের আশ্রয়ে ছাত্ররূপে অবস্থান করিতে করিতে দেবসুলভ কামচারবশে গৌতমমূর্ত্তি পরিগ্রহ করিয়া গুরুপত্নীতে উপগত হইলে মহর্ষি গৌতম ইহাঁকে লক্ষ্য করিয়া বলিলেন, "বৎস, তোমার মঙ্গল কর। চিরকারী স্বভাবসুলভ বিচার বিতর্ক করিতে করিতে সময়াতিপাত করিতে লাগিলেন; এদিকে মহর্ষি গৌতমের

রোষাপসয়ণ হইলে, স্বীয় পত্নীর ভর্ত্তৃরূপধর ইন্দ্রে অভিরমণ দোষাই নহে—এইরূপ বিবেচনা করিয়া সত্বর আশ্রমে আসিয়া, চিরকারীকে বিষণ্ণভাবে চিন্তাকুল দেখিয়া, বৎস চিরকারিন্, তোমার মঙ্গল হউক। ইনি পিতার আগমন দর্শনে পিতৃপদে পতিত হইয়া, জননীর প্রাণভিক্ষা করিতে উদ্যত হইলে, মহর্ষি গৌতম পত্নীর প্রাণ রক্ষা করিয়া অভিশাপে পাষাণী করিয়াছিলেন। ইহঁার অপর নাম

চূলী—একজন পূতচেতা উর্দ্ধরেতা ঋষি। ইহঁার পরিচর্য্যায় পরিতোষবিধান করিয়া কৃপাকটাক্ষ-লাভে সোমদানাম্নী গন্ধর্ব্বকন্যা একটী পুত্রলাভ করেন;—সেই পুত্রের নাম ব্রহ্মদত্ত।

চেকিতান—পাণ্ডবপক্ষীয় বীর, মহারাজ দুর্য্যোধনের হাতে নিহত হন।

চেদি—মহারাজ কৌশিকের পুত্র। ইহঁার বংশীয়-গণ বৈদ্য নামে প্রসিদ্ধ।

চ্যবন—মহর্ষি মহাতেজা ঋষি। ইহঁার মাতার নাম পুলোমা। কীকট দেশে ইহঁার আশ্রম। মতান্তরে ইহঁার জরানিরাকৃতির ও যৌবনোৎপত্তির জন্য অশ্বিনীকুমারদ্বয় চ্যবনপ্রাশ প্রস্তুত করিয়া প্রয়োগ করিয়াছিলেন। কোন সময়ে ইনি অরণ্যমধ্যস্থ সরোবর তীরে; তপস্যায় রত থাকিয়া বহুকাল অতিবাহিত করেন, ইহাতে ইহঁার দেহে বল্মীকের সৃষ্টি হয়। একদা মহারাজ শর্য্যাতির সুকন্যা নাম্নী কন্যা তথায় বিচরণ করিতে করিতে একটা বল্মীকের অভ্যন্তরে দীপ্তমণিতেজদর্শনে কৌতূহলাক্রান্ত হইয়া, তাহা মহর্ষি চ্যবনের চক্ষু ইহা উপলব্ধি করিতে না পারিয়া গুটিকাঘাত করেন। ইহাতে তপোনিরত চ্যবন নেত্রপাতে অতিশয় ক্রুদ্ধ হইয়া মহারাজ শর্য্যাতির সৈন্যগণের শৌচপ্রস্রাব রোধ করিয়া দেন। শর্য্যাতি সৈন্য-গণকে মলমূত্রাবষ্টম্ভ জন্য পীড়ায় পীড়িত দেখিয়া তাহার কারণান্বেষণ করিতে গিয়া জানিতে পারিলেন, মহর্ষি চ্যবন কোপে এইরূপ হইয়াছে, তখন তিনি মহর্ষির নিকট উপস্থিত হইয়া ক্ষমা প্রার্থী হইলেন। মহর্ষি চ্যবন বলিলেন, আপনার কন্যা যখন রূপযৌবনমদে মত্ত হইয়া আমাকে অবমানিত ও নয়নাহত করিয়াছে, তখন তাহার পাণিগ্রহণ না করিয়া ক্ষান্ত হইব না। রাজা শর্য্যাতি তৎক্ষণাৎ মহর্ষি চ্যবনকে সুকন্যা দান করিলেন। রাজকুমারী সুকন্যা তপস্বী পতি লাভ করিয়া প্রতিদিন তপস্যা অতিথিসৎকার অগ্নিসেবা দ্বারা স্বামি-পরিচর্য্যায় কালযাপন করিতে লাগিলেন। এক দিন অশ্বিনীকুমারদ্বয় সুকন্যার সুরূপ দর্শনে মুগ্ধ হইয়া, তাঁহাকে বলেন, ভদ্রে, কেন তুমি জরা-গ্রস্ত সুবৃদ্ধ ঋষির উপাসনা কর; আমাদিগের অন্যতরকে বরমাল্য প্রদান করিলে, পরমসুখে কালযাপনে সমর্থ হইব। "সুকন্যা বলিলেন," আপনারা আমাকে এরূপ গর্হিত বাক্য বলিবেন না; স্বামীই আমার একমাত্র দেবতা।' তখন সেই দেবভিষক্ অশ্বিনীকুমারদ্বয় বলিলেন,"আমরা তোমার স্বামীকে রূপযৌবনসম্পন্ন করিব; পরে তুমি আমাদিগের অন্যতমকে বরণ করিও। তোমার স্বামীর নিকট এ কথার অবতারণা করিও। পরে তিনি সম্মত হইলে, অশ্বিনীকুমার-দ্বয় মহর্ষি চ্যবনকে সেই সরোবরে অবগাহন করিতে বলিলেন; এবং তৎসঙ্গে ইহঁারাও সেই সরোবরে প্রবেশ করিলেন। মুহূর্ত্তকাল মধ্যে তাঁহারা সকলে সেই সরোবর হইতে উত্থিত হইলে, তিন জনই সমমূর্ত্তি হইলেন, পরে পূর্ব্ব প্রস্তাবমত তাঁহারা তাঁহাদিগের মধ্যে অন্যতরের বরণ কথা উত্থাপন করিলে, সুকন্যা সবিশেষ পর্য্যালোচনা করিয়া মহর্ষির গলে বরমাল্য প্রদান করেন। মহর্ষি চ্যবন ইহঁাদের উপকৃতির প্রতিদানস্বরূপ ইহঁাদিগকে সোমপীথী করিব বলিয়া প্রতিশ্রুতি হন। পরে মহারাজ শর্য্যাতির অনুষ্ঠিত যজ্ঞে অশ্বিনীকুমারদ্বয়ের জন্য, সোমরস প্রদানকালে ইন্দ্র ক্রুদ্ধ হইয়া প্রতিষেধ করান। ইনি তাহাতে উপেক্ষা করায়, ক্রোধভরে ইন্দ্র বজ্র ত্যাগ করিতে উদ্যত হইলে, ইনি মন্ত্রবলে তাঁহার হস্ত স্তম্ভিত করিয়া ইন্দ্রের নিধন জন্য মদনামা এক অসুরের সৃষ্টি করেন। পরে ইন্দ্র ভীত হইয়া, ক্ষমাপ্রার্থী হইলে, ইনি অশ্বিনী-কুমারদ্বয়কে সোমভাগী করিয়া, ইন্দ্রের মুক্তি-দান করেন।

—

# ছ

ছল—সূর্য্যবংশীয় কুশবংশোদ্ভূত দলের পুত্র।

ছায়া—(ক) সূর্য্যের পত্নী ; ইহাঁর গর্ভে সাবর্ণি মনু, শনৈশ্চর, ও তপতীর জন্ম হয়। (খ) সূর্য্য-পত্নী সংজ্ঞা স্বামীর তেজ সহিতে না পারিয়া, নিজ শরীর হইতে স্বীয় অনুরূপ আকারে ছায়ার সৃষ্টি করেন, ইহাঁকে সূর্য্যের নিকট পত্নী ভাবে রাখিয়া ইহাঁর হস্তে নিজ সন্তানগণ অর্পণ করিয়া, স্বামীর বিনা অনুমতিতে পিত্রালয়ে গমন করেন। ছায়া সূর্য্যের সহিত সুখে কালাতিপাত করিতে লাগিলেন। সপত্নী সন্তানদিগের প্রতি অযত্ন প্রকাশ হেতু তাঁহারা ইহাঁর প্রতি অসন্তুষ্ট হন। যম ইহাঁকে পদাঘাত করিতে উদ্যত হইলে, অভিসম্পাতে ইনি তাঁহার পদদ্বয় ক্ষত ও কীটব্যাপ্ত করিয়াছিলেন।

ছিন্নমস্তা—দশমহাবিদ্যার ষষ্ঠী মহাবিদ্যা। ইহাঁর প্রসাদে জীব শিব হইতে পারে। পার্থিব ভূতি-চিকীর্ষুগণ অপুত্র হইয়া পুত্রকাম হইলে, ইহাঁর উপাসনায় পুত্রলাভ, নির্ধন ধন লাভ ও বিদ্যাহীন মূর্খ বিদ্যালাভে সমর্থ হইতে পারে।

---

# জ

জগদ্ধাত্রী—দুর্গার মূর্ত্তিভেদ।

জগন্নাথ—পুরুষোত্তমক্ষেত্রস্থিত দেবমূর্ত্তি।

জটায়ু—অরুণের শ্যেনীগর্ভসম্ভূত পুত্র ; ইহাঁর সহিত সূর্য্যবংশীয় মহারাজ দশরথের সবিশেষ সৌহৃদ্য ছিল। ইনি রাবণ কর্ত্তৃক সীতাহরণকালে সীতার ক্রন্দন শ্রবণে রাবণের সঙ্গে যুদ্ধ করিয়া তাঁহার অস্ত্রে এমনই আহত হইয়াছিলেন যে, শ্রীরামচন্দ্রের সমীপে সীতাহরণবার্ত্তা বলিতে বলিতেই ইহাঁর মৃত্যু হয়। পিতৃসখা বলিয়া, শ্রীরামচন্দ্র ইহাঁর অন্ত্যেষ্টি তর্পণাদি করিয়াছিলেন।

জটাসুর—জনৈক রাক্ষস। পাণ্ডবদিগের বনবাস-কালে এই রাক্ষস ব্রাহ্মণবেশ গ্রহণ করিয়া তাঁহাদের কুটীরে উপনীত হয়। তখন অর্জ্জুন অস্ত্র শিক্ষা করিতে স্বর্গে গমন করিয়াছেন, পরে এই রাক্ষস কিছুকাল পাণ্ডবদিগের সহিত অবস্থান করিয়া, ভীমসেনের অনুপস্থিতি কালে দ্রৌপদীর সহিত অপর ৩টী পাণ্ডবের হরণ করিতে অবসর প্রতীক্ষা করে। এক দিন ভীমসেন যেমন মৃগয়ায় গমন করিলেন, জটাসুর অগ্রে অস্ত্র শস্ত্র গোপন করিয়া, যুধিষ্ঠির, নকুল, সহদেব ও দ্রৌপদীর হরণ করে। পরে ভীম ইহার পশ্চাদ্ধাবনে আক্রমণ পূর্ব্বক সমর সংঘটন করিয়া, ইহার বধসাধন করেন। ইহার পুত্র অপবল।

জটিল—জগন্নাথ জটিলবেশে মহারাজ ইন্দ্রদ্যুম্নের নিকট পুরুষোত্তম মাহাত্ম্য বর্ণনা করেন। ২। এক পিতৃহীন দরিদ্র বালক। সে একটী অরণ্য অতিক্রম করিয়া গুরুগৃহে পাঠার্থে যাইত। পথে ভয় পাইলে,মাতার পরামর্শমত "সখে গোবিন্দ!" —বলিয়া ডাকিতে ডাকিতে যাইত। মাতৃ-বাক্যে বিশ্বাস থাকায়, এই বালকের আহ্বানে ভগবান্ স্বয়ং উপস্থিত হইয়া ভয়ত্রাণ করিতেন, পরে গুরুর পিতৃশ্রাদ্ধ উপলক্ষে গুরুদেব ছাত্র-গণ সমীপে সাহায্যপ্রার্থী হইলে, সরলহৃদয় জটিল সখা গোবিন্দের নিকট মাতার দৈন্য ও গুরুর প্রার্থনা জানাইলে, তাঁহার উপদেশ মত পর দিন গুরু সমীপে শ্রাদ্ধ ব্যাপারে আবশ্যকমত সমস্ত দধির সংস্থান করিয়া দিবে এইরূপ প্রতিশ্রুত হয়। পরে শ্রাদ্ধ উপস্থিত হইলে, গুরু সমীপে জটিল সখাদত্ত এক ভাণ্ড দধি প্রদান করিলে, গুরু সবিস্ময়ে বলিলেন, এক ভাণ্ড দধিতে কি হইবে ? জটিল বলিল, ইহাতে আপনার সমস্ত কর্ম্ম সম্পন্ন হইয়াও উদ্বৃত্ত হইবে—সখা বলিয়াছেন। বস্তুতঃ তাহা হওয়াতে গুরু সেই জটিলের সখার সহিত সাক্ষাৎ করিতে মনন করিলে জটিলের সহিত বনে গমন করেন ; পরে জটিলের মুখে সখা গোবিন্দের দর্শনলাভের সুকৃতি নাই, গুরু চেষ্টা করুন দর্শন পাইবেন, এই কথা গোবিন্দ বলিয়াছেন, শুনিয়া গুরুদেব তপশ্চর্য্যায় রত হন।

জটিলা—রাধিকার ও তদনুজা অনঙ্গমঞ্জরীর শ্বশ্রূ—আয়ানের মাতা,—বৃন্দাবনের অন্তর্গত জাবট গ্রাম নিবাসী গোপপ্রধান গোপের পত্নী।

ইহাঁর দুইটী পুত্র অভিমন্যু বা আয়ান ও দুর্ম্মদ।

জনক—১। মহারাজ নিমির পৌত্র; ইহার নামানুসারে ইহাঁর বংশীয়গণ জনক নামে অভিহিত হইতেন। ইহাঁর পুত্র উদাবসু। ইনি যজ্ঞভূমি কর্ষণ করিতে করিতে সীতাকে লাভ করেন। ইহাঁর অপর একটী কন্যার নাম উর্ম্মিলা। বিদেহাধিপতি বলিয়া ইহাঁর নাম বৈদেহ। অপরতঃ ইহার নাম মৈথিল বলিয়া, ইহাঁর রাজ্যের নাম মিথিলা। রাজা সুধন্বা সীতাপ্রাপ্তির আশায় মিথিলাবরোধ করিলে ইনি যুদ্ধে তাহার নিধন করিয়া, তাঁহার রাজধানী সাঙ্কাশ্যায় কুশধ্বজকে রাজা করেন। ইনি রাজ্যভার বহন করিতে করিতে সাংসারিক সমস্ত কর্ম্ম নির্ব্বাহের সঙ্গে সঙ্গে নির্লিপ্ত থাকিয়া, আর্য-পথে ব্রহ্মসাধনে রত থাকিতেন। এই জন্য, ইহাঁর মহাজ্ঞানী রাজর্ষি বলিয়া খ্যাতি আছে। ইহাঁর পণ মত দৃঢ় ধনুর্ভঙ্গ করিয়া শ্রীরামচন্দ্র সীতার পাণিগ্রহণ করেন।

জনদেব—মিথিলার রাজা; ইনি স্বীয় প্রাসাদে এক শত আচার্য্যের পোষণ করিয়া, তাঁহাদিগের মুখে বর্ণাশ্রম ধর্ম্মের উপদেশ গ্রহণ করিতেন। ইহাঁর বেদপাঠাসক্তি হইতে অটল বিশ্বাস লাভ হওয়ায় পূত আত্মার অবিক্রিয়ত্ব অবিনাশিত্ব অবিক্রিয়ত্ব এই সকলের উপলব্ধি করায়, "দেহনাশে জন্মান্তরবাদ" সংক্রান্ত উপদেশে সন্তুষ্ট হইতে পারিতেন না। এক দিন কপিলা পুত্র মহর্ষি পঞ্চশিখ মিথিলানগরীতে মহারাজ জনদেব সমীপে উপনীত হইয়া, সাঙ্খ্যযোগাবলম্বনে প্রকৃতি-পুরুষবাদের বিশ্লেষণ অন্যথাখ্যাপনাদির বিবৃতি দ্বারা মোক্ষধর্ম্মের উন্মীলন করেন। বিবিধ উদাহরণ দ্বারা প্রকৃতির নিত্যত্ব অপলাপ ও আত্মার নিত্যপ্রবৃত্ত বর্ত্তমানত্বের প্রলাপ প্রমাণসিদ্ধ করিয়া ইহাঁর তত্ত্বজ্ঞানের উদ্রেক করিয়া দেন।

জনমেজয়—কুরুবংশাবতংশ পাণ্ডুবংশীয় মহারাজ পরীক্ষিতের পুত্র;—তৃতীয় পাণ্ডব মহারথ অর্জ্জুনের পৌত্র। ইহাঁর ভ্রাতৃগণের নাম শ্রুতসেন, উগ্রসেন, ভীমসেন। অতিশৈশবে ইহাঁর পিতা মহারাজ পরীক্ষিতের মৃত্যু হয়। ইনি কৈশোরেই হস্তিনার সিংহাসনে আরূঢ় হইয়া, জ্যেষ্ঠ পিতামহ যুধিষ্ঠিরের ন্যায় পুত্রনির্ব্বিশেষে প্রজাপালন করিতে সমর্থ হইয়াছিলেন।—ইনি কাশীরাজ সুবর্ণবর্ম্মার কন্যা বপুষ্টমার পাণিগ্রহণ করিয়াছিলেন। ইনি মোহবশতঃ ব্রহ্মহত্যা করিলে, তজ্জন্য পাপ হইতে পরিত্রাণ পাইবার জন্য, বৈশম্পায়নের মুখে ব্যাসোক্ত মহাভারত শ্রবণ করেন। তাহাতে তাঁহার পিতা পরীক্ষিত তক্ষক-সর্পের দংশনে প্রাণত্যাগ করিয়াছেন শুনিয়া সর্পকুল নির্ম্মূল করিবার সংকল্প মনে জাগিলেও মহর্ষি উতঙ্কের পরামর্শ ও উত্তেজনার বশে সর্পসত্রের অনুষ্ঠান করেন। এই যজ্ঞে চ্যবনবংশীয় চণ্ডভার্গব হোতা, কৌৎস উদ্গাতা, ও জৈমিনি ঋত্বিক্। মহর্ষি পিঙ্গল, অসিতদেবল, নারদ, পর্ব্বত, আত্রেয়, কুণ্ডজঠর, কালঘট, বাৎস্য, শ্রুতশ্রবা, কোহল, দেবশর্ম্মা, মৌদ্গল্য, সমসৌরভ প্রভৃতি সদস্য ছিলেন। তক্ষক সর্পসত্রের সংবাদ পাইবামাত্র ইন্দ্রের শরণাপন্ন হইলে, বাসুকি অতোদ্বিগ্ন হইয়া সর্পসত্র নিবারণ করিতে মহর্ষি আস্তিকের প্রেরণ করিয়াছিলেন। তিনি তথায় উপনীত হইয়া এই যজ্ঞের গুণ কীর্ত্তন করিতে প্রবৃত্ত হইলেন। পরে ক্রমে ক্রমে সর্পকুলের নাশ করিয়া করিয়া আহুতি দিতে দিতে দীক্ষিত আচার্য্যগণ রাজসমীপে বলিলেন, তক্ষক ইন্দ্রের শরণাপন্ন। তখন ইন্দ্র সহ তক্ষকের আহুতির আদেশ করিলে, ইন্দ্রসহ তক্ষক হোমকুণ্ড সমীপে উপনীত হইলেন; পরে মহর্ষি আস্তিকের প্রার্থনাপূরণে প্রতিশ্রুতি করায়, তাঁহার প্রার্থনানুসারে সর্পসত্র হইতে ইনি নিরস্ত হইলেন। এবং আস্তিককে সদস্য করিবার জন্য, স্বীকার করাইয়া, ইনি অশ্বমেধযজ্ঞের অনুষ্ঠান করেন। ইনি দিগ্বিজয়ী রাজা ছিলেন। ইহাঁর যুদ্ধে অবোহ ও ভগদত্তবংশীয় রাজগণ ও অশ্বপতিরায় ও গজপতিরায় প্রভৃতি নিহত হন। ইনি দাক্ষিণাত্যের কঙ্কণরেখা রেবায় সঙ্গম প্রভৃতি প্রদেশমণ্ডল জয় করিয়াছিলেন। ইনি কলিযুগের প্রথমে রাজত্ব করিয়াছিলেন। ২।

বিশালায় অধীশ্বর। ইহাঁর পিতা সোমদত্ত স্ববলে অশ্বমেধযজ্ঞ করেন। ৩। পুরুর পৌত্র, যযাতির পুত্র।

জনশ্রুতি—এক জন রাজা, ছান্দোগ্য উপনিষদে ইহাঁর নামের উল্লেখ আছে। ইনি বিশিষ্ট দাতা ছিলেন এবং ইনি অন্নসত্রের প্রবর্ত্তক ও প্রতিষ্ঠাতা।

জন্তু—সোমকের পুত্র।

জবলা—সত্যকামের মাতা। ইনি স্বীয় পুত্রকে পিতার নাম ও তাহার গোত্র বলেন নাই বলিয়া সত্যকাম ব্রহ্মচারী হইয়া জীবনাতিপাত করিয়াছিলেন।

জমদগ্নি—মহর্ষি ঋচীকের পুত্র; তপোরত ঋচীক কান্যকুব্জরাজ গাধির কন্যা সত্যবতীর পরিণয় প্রার্থনা করেন; মহারাজ গাধি তাঁহাকে চন্দ্রোজ্জ্বল শ্বেতবর্ণ, শ্যামৈককর্ণ, ও বায়ুবেগ বহুসংখ্যক অশ্ব শুল্কস্বরূপ প্রদান করিতে বলেন। মহাত্মা ঋচীক বরুণ দেবের নিকট তদ্রূপ সহস্রসংখ্যক অশ্বের প্রার্থনা করিলে, তিনি ইহাঁর যে স্থানে ইচ্ছা সেই স্থান হইতে তদ্রূপ সহস্র অশ্ব পাইবার জন্য বরদান করেন, তাহাতে ইনি কান্যকুব্জের একান্তে প্রবাহিতা গঙ্গা হইতে কথিতানুরূপ লক্ষণাক্রান্ত সহস্রসংখ্যক অশ্বের উত্থাপন করিয়া, শুল্কস্বরূপ প্রদান করিয়া, গাধিনন্দিনী সত্যবতীর পাণিগ্রহণ করেন। পরে ইহাঁর পাতিব্রত্যে পরিতুষ্ট হইয়া, মহর্ষি ঋচীক ইহাঁর ও ইহাঁর জননীর সন্তানবিধান জন্য দুইটী চরু প্রস্তুত করিয়া, 'ভক্ষণার্থ ঋতুস্নাতা হইয়া যথাক্রমে উডুম্বর ও অশ্বত্থের আলিঙ্গনপূর্ব্বক ভক্ষণ করিতে হইবে' এইরূপ নির্দ্দেশ করিয়া চরু প্রদান করেন। পরে জননীর অনুরোধে সত্যবতী চরু ও বৃক্ষের বিপর্য্যয় করিতে বাধ্য হন। ইহার ফলে যথাকালে সত্যবতীর গর্ভ হইতে জমদগ্নির জন্ম হয়। পরে ঋচীক পুত্র জমদগ্নি উগ্রকর্ম্মা বা ক্ষত্রধর্ম্মা না হইলেও, শরক্রীড়ামোদী কর্কশ না হইলেও, কঠোর অনিত্যানুরাগী না হইলেও, বেদজ্ঞ ইষ্টিনিষ্ঠ হইয়াছিলেন; পরে মহারাজ প্রসেনজিতের কন্যা রেণুকার পরিণয় স্বীকার করেন। তাঁহার গর্ভে ইহাঁর রুমণ্বান্, সুষেণ, বসু, বিশ্বাবসু, ও রাম—এই পঞ্চ পুত্র জন্মে। মহর্ষি ঋচীকের বাক্যানুসারে রাম উগ্রকর্ম্মা ও ক্ষত্রধর্ম্মা হইয়াছিলেন। এক দিন জমদগ্নি-পত্নী রেণুকা স্নানার্থ সরোবরে গমন করিয়া, তথায় রাজা চিত্ররথকে সস্ত্রীক জলক্রীড়া করিতে দেখিয়া, অনঙ্গশরে মোহিতা হইয়া অস্নাতাবস্থায় সিক্তবস্ত্রে আশ্রমে প্রত্যাবৃত্তা হইলে, ইনি তাঁহার মনোব্যভিচারের উপলব্ধি করিয়া ক্রুদ্ধ হইলেন। এই সময়ে জ্যেষ্ঠপুত্র অরণ্য হইতে প্রত্যাগমন করায় তাঁহকেই মাতৃহত্যা করিতে বলিলেন, পরে তিনি মাতৃভক্তিবশে পিতৃনিয়োগে ব্রতী হইতে পারিলেন না। তাহাতে ইনি ক্রুদ্ধ হইয়া শাপ দ্বারা তাঁহাকে জড় করিলেন। এইরূপে সুষেণ বসু ও বিশ্বাবসুও জড়ত্ব লাভ করিলেন। অনন্তর রাম অরণ্য হইতে পরশু স্কন্ধে আশ্রমে প্রবেশ করিলে, ইনি বলিলেন, "রাম, তোমার মাতা দুশ্চারিণী; ইহাঁর বিনাশসাধন কর।" পিতার এই কঠোর আজ্ঞা প্রাপ্তিমাত্রই হস্তস্থ কুঠার দ্বারা মাতৃমস্তকচ্ছেদ করিলেন। তদ্দর্শনে ইহাঁর ক্রোধ প্রশমিত হইল, এবং ইনি তুষ্ট হইয়া, পুত্রকে বর প্রার্থনা করিতে বলিলেন। তাহাতে রাম বলিলেন, পিতঃ আপনার প্রসাদে আমার জননী পাপমুক্তা হইয়া পুনর্জীবিতা হউন, আর আমি যেন অন্যের অজেয় হই। ইনি তচ্ছ্রবণে সন্তুষ্ট চিত্তে তাহাই হউক বলিয়া বর দেওয়ায়, রেণুকা পুনর্জীবিতা হইলেন। এবং রামের প্রার্থনাক্রমে ইহাঁর অগ্রজগণের জড়ত্ব মোচন হইল। ইহার পর এক সময় হৈহয়বংশীয় মাহেশ্বরীপুরীর রাজা কার্ত্তবীর্য্যার্জ্জুন ইহাঁর আশ্রমে আতিথ্যগ্রহণ করিয়া সৎকৃত হইবার পর ইহাঁর গোধন হরণ করিয়াছিলেন; পরে রাম আশ্রমে প্রত্যাগত হইয়া, গোহরণ বৃত্তান্ত অবগত হইয়া, দৌরাত্ম্যে কার্ত্তবীর্য্যকে আক্রান্ত ও পরাজিত করিয়া তাঁহার সহস্রবাহুচ্ছেদন করেন। পরে কার্ত্তবীর্য্যার্জ্জুনের সন্তানগণ রামের অনুপস্থিতিকালে পিতৃহত্যার প্রতি প্রতিহিংসার উত্তেজনায় প্রতিশোধ লইবার জন্য, ইহাঁর আশ্রমে প্রবেশ করিয়া, ইহাঁর প্রাণবিনাশ করেন। আবার

রামচন্দ্র তাঁহাদিগের এইরূপ দুর্ব্বিনীতি ও অত্যাচারের প্রতিবিধানকল্পে পৃথিবী ২১ এক-বিংশতিবার নিঃক্ষত্রিয়া করেন।

জম্ভ—দৈত্যবিশেষ, বলির সখা। বলির মৃত্যুর পর ইন্দ্রের সহিত যুদ্ধ করিয়া নিহত হন। ইহাঁর পুত্রের নাম সুন্দ।

জম্ভলা—মহাসমুদ্রের উত্তরতীরস্থ প্রদেশে দাক্ষিণাত্যে—গোদাবরী-তীরে অবস্থিতা রাক্ষসী। ইনি সুপ্রসবকর্ত্রী ছিলেন বলিয়া অদ্যাপি ইহাঁর স্মরণমাত্রই গর্ভিণী সুখে সন্তানপ্রসব করিতে সমর্থ হন,—এইরূপ কিংবদন্তী আছে।

জয়—মহারাজ যুধিষ্ঠিরের গূঢ় নাম। ২। নারায়ণের পার্ষদ। ইনি এবং বিজয়নামা পার্ষদদ্বয় সনকাদি ঋষিগণকে বিষ্ণুর সাক্ষাৎকারে বিঘ্নোৎপাদন করায়, তাঁহাদিগের শাপে ইনি প্রথমে হিরণ্যাক্ষ পরে রাবণ, তৎপরে শিশুপাল, হইয়া এবং বিজয় হিরণ্যকশিপু, কুম্ভকর্ণ ও তৎপরে দন্তবক্র হইয়া সত্য, ত্রেতা, দ্বাপর এই তিন যুগে নারায়ণাবতার বিষ্ণুর হস্তে নিহত হইয়া মুক্তিলাভে সমর্থ হন।

জয়ৎসেন—১। নকুলের গূঢ় নাম। ২। জরাসন্ধের পুত্র; কুরুক্ষেত্রের ভারত সমরে মহারথ অর্জ্জুন-পুত্র মহাবীর অভিমন্যুর হস্তে নিহত হন।

জয়দ্বল—সহদেবের গূঢ় নাম।

জয়দ্রথ—সিন্ধুরাজ বৃদ্ধ ক্ষত্রের পুত্র; কৌরবপতি দুর্য্যোধনের ভগিনী দুঃশীলার স্বামী। পাণ্ডবগণের কাম্যকবনে অবস্থানকালে ইনি বিবাহার্থী হইয়া শাল্বের দেশে গমন করিতে কাম্যকবনে দ্রৌপদীর কমনীয় কান্তি দর্শনে মুগ্ধ হইয়া তাহার সমীপে স্বীয় বিবাহের ইচ্ছা প্রকাশ করিবার জন্য, স্বীয় বন্ধু কটিকাস্যকে দূতরূপে প্রেরণ করেন। পরে কটিকাস্য ইহাঁর সমীপে ইহাঁর অভিপ্রায় ব্যক্ত করিলে, দ্রৌপদী তাঁহাকে স্বীয় পরিচয় দিয়া নিরস্ত করেন। কিন্তু রূপজ-মোহে মুগ্ধ হওয়ায়, সদসদ্বিচারে অসমর্থ হইয়া দ্রৌপদীর হরণে উদ্যত হইলে, পাণ্ডববীর ভীমার্জ্জুনের হস্তে মস্তক মুণ্ডনদণ্ডে দণ্ডিত ও অবমানিত হওয়ায় ইনি তাহার প্রতিশোধ বিধানে অভিলাষী হইয়া গঙ্গোত্তরীতে আসন গ্রহণ করিয়া তপশ্চরণে মহাদেবের প্রসাদার্জ্জনে প্রবৃত্ত হন। পরে মহাদেবের নিকট বরপ্রার্থী হইলে, মহাদেব ইহাঁকে "অর্জ্জুন ভিন্ন অপর পাণ্ডবচতুষ্টয়ের পরাজয়ে সমর্থ হইবে"—এই বর প্রদান করেন। এই বরপ্রভাবে দ্রোণাচার্য্য রচিত চক্রব্যূহের দ্বার রক্ষায় ইনি নিযুক্ত হন। মহাবীর অভিমন্যু ব্যূহভেদ করিলে, অর্জ্জুন ভিন্ন অন্য সকল পাণ্ডব প্রবেশ চেষ্টা করিয়া ব্যূহদ্বাররক্ষক জয়দ্রথের সহিত যুদ্ধে পরাজিত হন। অভিমন্যুও চক্রব্যূহ মধ্যে সপ্তরথি বেষ্টিত হইয়া অন্যায় সমরে অসহায় ও নিরস্ত্র অবস্থায় বীরকলঙ্ক সপ্তরথি কর্ত্তৃক আক্রান্ত ও নিহত হন। সেই প্রিয় পুত্রকে সপ্তরথি মিলিয়া অন্যায় যুদ্ধে বিনাশ করিয়াছেন, এই সংবাদে অর্জ্জুন শোকাবেগে অধীর হইয়া, দ্বাররক্ষক জয়দ্রথের বিনাশের জন্য প্রতিজ্ঞা করেন। অপরন্তু ইনি পিতৃপ্রসাদে 'যে কেহ ইহার মস্তকচ্ছেদ করিয়া ভূপাতিত করিবে তাঁহার মস্তক শতধা বিদীর্ণ হইবে—এই বর লাভ করেন। অর্জ্জুন শ্রীকৃষ্ণের মুখে ইহাঁর পিতৃদত্ত বরের বিষয় অবগত হইয়া ইহাঁর মস্তকচ্ছেদ করার পরেই বাণ দ্বারা ছিন্ন মস্তকটী কুরুক্ষেত্র নিকটস্থ সমন্তপঞ্চকক্ষেত্রে তপোনিরত বৃদ্ধক্ষত্রের ক্রোড়ে স্থাপন করেন। পরে বিহিত তপশ্চরণ হইতে উত্থিত হইবার সময়ে এই পুত্রের মস্তক ভূপতিত হওয়ায় পিতা বৃদ্ধক্ষত্রেরই মস্তক শতধা বিদীর্ণ হওয়ায় মৃত্যু ঘটিয়াছিল। ইহাঁর পুত্রের নাম সুরথ।

জয়ধ্বজ—অবন্তীর রাজা, কার্ত্তবীর্য্যের পুত্র।

জয়ন্ত—১। দশরথের মন্ত্রী। ২। দ্বিতীয় পাণ্ডব মহাবীর ভীমসেনের গূঢ় নাম। ৩। রুদ্র বিশেষ। ৪। ইন্দ্রের পুত্র।

জয়রাত—কৌরবপক্ষীয় জনৈক যোদ্ধা। ভীম হস্তে নিহত হন।

জয়া—১। ইনি এবং ইহাঁর কন্যা সুপ্রভা প্রজাপতি দক্ষের কন্যা। কৃশাশ্বের সহিত ইহাঁদের বিবাহ হয়। ইহাঁরা প্রথমে ৫০টী করিয়া অস্ত্র প্রসব করেন। ২। দুর্গার সহচরী।

জরৎকারু—১। ব্রহ্মচর্য্যপরায়ণ ঋষি বিশেষ। ইনি প্রব্রজ্যাবলম্বনে তীর্থ পর্য্যটন করিয়া জগৎ ভ্রমণ করিতেন। এইরূপ করিতে করিতে এক দিন একটী গর্ত্ত পার্শ্বে কতিপয় ব্যক্তিকে উশীরস্তম্বাবলম্বনে অধোমুখে লম্বমান দেখিয়া, তাঁহাদিগের নিকট তদবস্থায় অবস্থানের কারণ জিজ্ঞাসা করিলে, তাঁহারা বলিলেন, "আমরা যাবর ঋষির বংশীয় সন্তান ক্ষয়; জন্য ভবিষ্যৎ পিণ্ডলোপ সম্ভাবনায় অধঃপতিত হইতেছি। জরৎকারু আমাদিগের বংশধর; সেই দুর্ম্মতি পুত্রার্থ দারপরিগ্রহ না করিয়া, সংসার সুখের—এমন কি আত্মসুখের বিসর্জ্জন দিয়া তপশ্চর্য্যায় কালাতিপাত করিতেছে। তুমি কে? কেন আমাদিগের দুর্গতি দেখিয়া কারণানুসন্ধিৎসু হইয়াছ?" তখন ইনি বলিলেন, "আমি সেই দুর্ম্মতি জরৎকারু। এক্ষণে আমি কি করিব আদেশ করুন।" তাঁহারা বলিলেন, "আমাদিগের রক্ষার জন্য, দারপরিগ্রহ করিয়া পুত্রোৎপাদন কর।" ইনি বলিলেন, "আমার স্বনাম্নী কন্যা, তাহার অভিভাবকগণ কর্ত্তৃক প্রদত্তা হইলে, আমি তাহার যথাবিধি বিবাহসূত্রে প্রতিগ্রহ করিয়া তাহাতে সন্তানোৎপাদন করিব।" এইরূপ প্রতিজ্ঞা করিবার পর পাতালের নাগরাজ বাসুকি স্বীয় ভগিনী জরৎকারুকে ইহাঁর হস্তে অর্পণ করিলে, ইনি স্বনাম্নী জানিয়া তাঁহার পরিণয়ের পর তদ্‌গর্ভে পুত্রোৎপাদন করেন; সেই পুত্রের নাম আস্তিক। ২। নাগরাজ বাসুকির ভগিনী—মহর্ষি আস্তিকের মাতা। মহর্ষি জরৎকারু ইহাঁর পাণিগ্রহণকালে এইরূপ সময় নির্দ্ধারণ করেন যে, ইনি পতির অপ্রিয়াচরণ করিলে, ইহাঁকে তিনি ত্যাগ করিবেন। পরে এক দিন অপরাহ্নে মহর্ষি পত্নীর অঙ্কে শিরোবিন্যাস করিয়া নিদ্রা যাইলে, দিনমণি অস্তাচলচূড়াবলম্বী হইতেছেন দেখিয়া, পতির ক্রিয়া লোপাশঙ্কায় নিদ্রাভঙ্গে প্রয়াস পাইলে, ইহাঁর পতি কুপিত হইয়া ইহাঁর পরিত্যাগ করিয়া প্রস্থান করেন। ইহাঁর অপর নাম মনসাদেবী।

জরা—১। মগধসন্নিহিত শ্মশানচারিণী কামরূপা রাক্ষসী। জরাসন্ধের অর্দ্ধাঙ্গ কলেবর ভাগদ্বয় সন্ধান করিয়া জীবিত করেন। এই রাক্ষসী সকল গৃহস্থের গৃহে গৃহে বিচরণ করায় ইহাঁর ব্রহ্মদত্তনাম গৃহদেবী। ইহাঁরই অপর নাম ষষ্ঠী দেবী। ২। একজন ব্যাধ, যদুবংশধ্বংসের পর বৃক্ষ মৌনী হইয়া বৃক্ষমূলে আসীন থাকিলে, মৃগভ্রমে ইঁহায় বিনাশসাধন করে। ৩। কালের কন্যা। ইহাঁর আক্রমণে জনগণ বলিপালিত হয়। ইনি নিয়ত মিতাচারীর আক্রমণ করেন না; তবে অনিয়তাচার অবিহিত পথাবলম্বীদিগের আক্রমণ করিয়া আয়ুঃশেষ করেন।

জরাসন্ধ—মগধের অধীশ্বর মহারাজ বৃহদ্রথের পুত্র। ইনি পুত্রার্থী হইয়া ভগবান্ চণ্ডকৌশিকের আরাধনা করিলে তিনি ইহাঁকে একটী ফলপ্রদান করেন। বৃহদ্রথ সেই ফলটীকে দুই ভাগে বিভক্ত করিয়া দুই পত্নীকে প্রদান করেন। পরে উভয় পত্নীই অন্তর্বত্নী হইল, যথাকালে অর্দ্ধ অর্দ্ধ শিশুদেহ প্রসব করেন। পরে রাজার আদেশে তাহা শ্মশানে নিক্ষিপ্ত হয়। পরে শ্মশানবাসিনী কামরূপা রাক্ষসী জরা সেই অর্দ্ধাঙ্গদেহের সন্ধান করায়, সংযুক্তদেহে প্রাণসঞ্চার হওয়ায়, বালক ক্রন্দন করিয়া উঠিল। রাক্ষসী জরা সেই পুত্র মহারাজ বৃহদ্রথকে দান করিলে, শেষে এই পুত্র মহাবল পরাক্রান্ত নৃপতি হইবেন বলিয়া দেন। জরা রাক্ষসী কর্ত্তৃক সংহিত হওয়ায় ইহার নাম হয় জরাসন্ধ। ইনি শিবোপাসক ছিলেন, ও শিবের বরে ইনি মহাবীর বলিয়া পরিচিত হইয়া ছিলেন। ইহাঁর অস্তি ও প্রাপ্তি নামে দুইটী কন্যা হইয়াছিল। পরে ইনি এই কন্যা দুইটীকে মথুরারাজ কংসের হস্তে অর্পণ করিয়াছিলেন। মথুরারাজ শ্রীকৃষ্ণের হস্তে কংস নিহত হইলে, ইনি কোপাবেশে অষ্টাদশ বার মথুরা আক্রমণ করেন; ইহাতে মথুরাবাসীদিগকে উত্যক্ত করিলেও, নগর ধ্বংসে সমর্থ হন নাই। পরে একবার একটী গদাঘূর্ণন করতঃ মথুরার উদ্দেশে নিক্ষেপণ করায় ভীষণ গদা ঘুরিতে ঘুরিতে মথুরায় যে স্থানে পতিত হয়, তাহার নাম গদাবসান। ইনি রাজসূয় যজ্ঞানুষ্ঠানের পূর্ব্বে যুদ্ধে অনেক রাজার পরাজয় করিয়া, অবরোধবাসবিধানে

স্বশক্তির পরিচয় দিয়াছিলেন। পরে রুদ্রদেবের উদ্দেশে যজ্ঞের অনুষ্ঠান করিয়া, পরাজিত অবরুদ্ধ রাজগণের বলি দিবার সঙ্কল্প করেন। মহারাজ যুধিষ্ঠিরের রাজসূয় সাধনের পূর্ব্বে শ্রীকৃষ্ণ ভীমার্জ্জুন সহায়ে গিরিব্রজে আসিয়া ইহাঁর সহিত সমর সংঘটন করেন। তাহাতে মল্লযুদ্ধে ভীম হস্তে পুনর্ব্বিভক্ত হইয়া নিহত হন।

জলন্ধর—শঙ্খচূড়াসুর। একদা ইন্দ্র শিবলোকে শিবদর্শন মানসে উপনীত হইয়া, এক বিরাট্‌পুরুষ দর্শন করেন। ইন্দ্র তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, "ঈশ্বর কোথায়?" তিনি নিরুত্তর থাকায় ইন্দ্র ক্রুদ্ধ হইয়া তাঁহার প্রতি . . . . . তাহাতে সেই বিরাট্ পুরুষের ললাট হইতে অগ্নি নির্গত হইয়া, ইন্দ্র দহনার্থ প্রস্তুত হইতে লাগিল। তখন ইন্দ্র তাঁহাকে রুদ্র বলিয়া চিনিতে পারিয়া তাঁহার স্তবে তুষ্টি বিধান করেন। পরে মহাদেব তুষ্ট হইয়া, সেই অগ্নির সংহার সাগরে ত্যাগ করেন। তাহা হইতে একটী বালকের জন্ম হয়। পরে ব্রহ্মা এই বালককে ক্রোড়ে তুলিয়া লইলে, ইনি হস্তদ্বারা ব্রহ্মার শ্মশ্রু আকর্ষণ করিলে, ব্রহ্মা ব্যথা পাওয়ায় চক্ষু হইতে অশ্রু জল ত্যাগ করেন; সেই জল ইহাঁর বক্ষে পতিত হওয়ায় ইহাঁর নাম হয় জলন্ধর। পরে এটী কাহার পুত্র জিজ্ঞাসা করিল, সমুদ্র নিজের পুত্র বলিয়া স্বীকার করেন। পরে ব্রহ্মার আদেশে ইহাঁর জাতকর্ম্মাদি সম্পাদন করেন। এই বালক সর্ব্বশাস্ত্রবেত্তা এবং রুদ্র ভিন্ন সকল ভূতের অবধ্য হইবে। অনন্তর ইনি ব্রহ্মা কর্ত্তৃক অসুর রাজ্যে অভিষিক্ত হইলেন। এবং কালনেমিসুতা বৃন্দার পাণিগ্রহণ করেন। ইনি তৎপরে স্বর্গ আক্রমণ করিয়া, ইন্দ্রের পরাজয় ও অমরাবতীর সিংহাসন অধিকার করেন। পরে ইন্দ্র শিবের শরণাপন্ন হইলে, শিব ইন্দ্র-উদ্ধার কামনায় জলন্ধর সহ যুদ্ধে প্রবৃত্ত হন। বৃন্দা পতির হিতকামনায় বিষ্ণু পূজায় প্রবৃত্তা হন। তাহাতে বিষ্ণু জলন্ধর-রূপ পরিগ্রহ করিয়া তৎসমীপে উপনীত হইলে, ভর্ত্তা সমরে বিজয় লাভ করিয়া অক্ষত শরীরে গৃহে প্রত্যাগত হইয়াছেন স্থির করিলেন এবং পূজা ত্যাগ করিয়া তাঁহার চিত্তবিনোদনে ব্যাপৃতা হইলেন। এদিকে বৃন্দার ব্রতচ্যুতি জন্য, ইহাঁর শিবহস্তে মৃত্যু হইল। বৃন্দা তখন সমস্ত ব্যাপার অবগত হইয়া, ইহাঁকে শিলাময়ী মূর্ত্তি পরিগ্রহ করিয়া কীটদষ্ট হইতে হইবে বলিয়া অভিশাপ প্রদান করেন। তখন বিষ্ণু তাঁহাকে বলিলেন, তুমি ভর্ত্তৃসহগমনে সহমৃতা হও; তোমার ভস্মে তুলসীর উদ্ভব হইবে। আর সেই তুলসী আমি শিরে ধরিয়া তোমার মাহাত্ম্য অক্ষুণ্ণ রাখিব।

জলসন্ধ—কৌরবপক্ষীয় বীর ইনি যদুবীর সাত্যকির সহিত ভীষণ যুদ্ধ করিয়া, তোমরাঘাতে তাঁহার বাম বাহুভেদ করেন। পরে তাঁহারই হস্তে নিহত হন।

জহ্নু—সুহোত্রের পুত্র,—ইনি তপোনিষ্ঠ রাজর্ষি: ইনি যখন বিবিধ দ্রব্যসম্ভার লইয়া যজ্ঞরতী, সেই সময়ে ভগীরথ পথ প্রদর্শন করিয়া ভগীরথ আনয়ন-সময়ে উঁহার আহৃত দ্রব্যসম্ভার ভাসাইয়া দেন; তাহাতে ইনি গণ্ডূষে গঙ্গাপান করিয়াছিলেন। পরে ভগীরথের সানুনয় প্রার্থনায় কর্ণপথ দ্বারা তাঁহাকে বাহির করিয়া দিয়াছিলেন। জহ্নুর কর্ণপথ হইতে নির্গতা বলিয়া গঙ্গার অপর নাম জাহ্নবী।

জাজলি—অথর্ব্ববেদবেত্তা মহর্ষি পথ্যের শিষ্য। ইনি সমুদ্রতটে ঘোরতর তপস্যায় ব্রতী থাকিয়া তপঃপ্রভাবে যুগপৎ চতুর্দ্দশ ভুবন ভ্রমণ দর্শনাদিতে সমর্থ হন, এবং স্বীয় বিভূতি চিন্তায় বিভোর হইয়া, এ জগতে আমি অদ্বিতীয় পুরুষ—এইরূপ অহঙ্কারে মত্ত হন। তাহার উপলব্ধি করিয়া অন্তরীক্ষচারিগণ বলিলেন, 'ভদ্র, এরূপ অহঙ্কারে ভদ্র নাই;—বারাণসীবাসী তুলাধারও একপ বলিতে পারেন না।'—ইহা শ্রবণ করিয়া ইনি তুলাধারের সহিত সাক্ষাৎ করিবার জন্য বারাণসীতে গমন করিলেন। পরে তুলাধারের মুখে সনাতন ধর্ম্মের উপদেশ শ্রবণে আত্মজ্ঞান লাভও শান্তিলাভে সমর্থ হয়েন।

জানপদী—দেবরাজ ইন্দ্র গৌতম শরদ্বানের কঠোর তপোদর্শনে ভীত হইয়া তাঁহার তপোভঙ্গ জন্য, এই জানপদী অপ্সরার নিয়োগ করেন। ইহাঁর

দর্শনে তাঁহার চিত্তবিকার ঘটায় বীর্য্য স্খলিত হওয়ায় কৃপ ও কৃপীর জন্ম হয়।

জাবাল—মুনিবিশেষ।

জাবালি—কশ্যপবংশীয় মুনি, সূর্য্যবংশীয় দশরথের গুরু; চিত্রকূটে রাজ্যগ্রহণ করিবার জন্য ইনি রামচন্দ্র সমীপে বিবিধ যুক্তি তর্কের অবতারণা করিয়াছিলেন। (২) ইনি ব্যাসপ্রোক্ত বৃহদ্ধর্ম্ম পুরাণের শ্রোতা।

জাম্ববতী—যদুবংশীয় শ্রীকৃষ্ণের পত্নী, ভল্লুকরাজ জাম্ববানের কন্যা। শ্রীকৃষ্ণ স্যমন্তকমণির অন্বেষণে অরণ্যে প্রবিষ্ট হইয়া, জাম্ববানের গৃহে উপনীত হইয়াছিলেন। তথায় মণির সন্ধান পাইয়া যুদ্ধে জাম্ববানের পরাজয় করিয়া, মণির সহিত ইহাঁকে লাভ করিয়াছিলেন। ইহাঁর গর্ভে শাম্ব, সুমিত্র, পুরুজিৎ, শতজিৎ, সহস্রজিৎ, বিজয়, চিত্রকেতু, বসুমান্, দ্রবিণ ও কেতুর জন্ম হইয়াছিল।

জাম্ববান্—ভল্লুকরাজ,—পিতামহ ব্রহ্মার পুত্র। ব্রহ্মার জৃম্ভণকালে ইহার জন্ম হয়। বানররাজ সুগ্রীবের মন্ত্রী ছিলেন এবং লঙ্কার যুদ্ধে গমন করিয়াছিলেন। (২) ইনি দ্বাপরযুগে সত্রাজিতের ভ্রাতা প্রসেনের বিনাশক-সিংহের বিনাশ করিয়া তাহার নিকট হইতে সত্রাজিৎপ্রদত্ত স্যমন্তকমণি আহরণ করেন। সেই সূত্রে ইহাঁর কন্যার সহিত শ্রীকৃষ্ণের বিবাহ হইয়াছিল।

জাম্বুমালী—প্রহস্তের পুত্র; সীতান্বেষণ সময়ে রামানুচর হনুমান্ লঙ্কেশ্বর রাবণের আরাম-কানন ভঙ্গ করিতে আরম্ভ করিয়াছিলেন, সেই সময়ে রাবণ ইহাঁকে অন্যান্য বীরগণের সহিত মিলিত হইয়া, তাঁহার প্রতিকূলে অভিযান করিতে প্রেরণ করেন। ইনি হনুমানের হস্তে স্তম্ভাঘাতে নিহত হন।

জিতবতী—রাজা উশীনরের দুহিতা, ইনি দ্যুনাম-বসুপত্নীর প্রিয়সখী।

জিন—জিনেশ্বর, অর্হৎ, তীর্থঙ্কর, সর্ব্বজ্ঞ, ও ভাগবৎ নামে বিখ্যাত জৈনদিগের আরাধ্য দেব।

জীমূত—বিরাট্ রাজের জনৈক মল্ল; বল্লভবেশী ভীমের সহিত মল্লযুদ্ধে নিহত হয়। ২। জ্যামঘবংশীয় ব্যোমের পুত্র।

জীমূতকেতু—হিমালয়বাসী বিদ্যাধররাজ।

জীমূতবাহন—১। নাগানন্দের নায়ক। বিদ্যাধররাজ জীমূতকেতুর পুত্র। ইনি উদার, দাতা ও প্রজারঞ্জক ছিলেন। ২। ইন্দ্র।

জৈগীষব্য—এক জন সিদ্ধ তপস্বী; ইনি আদিত্য তীর্থের অসিত দেবলের আশ্রমে তপোরত থাকিয়া সিদ্ধিলাভ করেন। মহর্ষি দেবল ইহাঁকে সিদ্ধ হইতে দেখিলেন, কিন্তু স্বয়ং সিদ্ধিলাভে সমর্থ হইলেন না। পরে ইহাঁর চতুর্দ্দশ ভুবন ভ্রমণ প্রত্যক্ষীকরণ এবং আত্মপ্রসার দ্বারা যুগপৎ বহুত্র বিচরণ, মৌনিভাবে সমাধির অবলম্বন প্রভৃতি দর্শনে দেবলের ইহাঁর সেবায় চেষ্টা হইল; কিন্তু ইনি কখন মর্ত্ত্যে কখন অন্তরীক্ষে কখন পুণ্য-তীর্থে, কখন স্বর্গে বিচরণ করায়, দেবল এক দিন ইহাঁর পশ্চাদনুসরণ করিতে প্রবৃত্ত হইলেন; পরে দেবল যোগিগণের দুরভিগম্য সারস্বত ব্রহ্মলোকে ইহাঁর গমনের পরিচয় পাইয়া, সিদ্ধগণের মুখে ইহাঁর মাহাত্ম্য শ্রবণে ইহাঁর প্রতি ভক্তিমান্ হইয়া স্বীয় আশ্রমে প্রত্যাবৃত্ত হইলেন; তখন দেখিলেন, ইনি পূর্ব্বের ন্যায় স্থাণুবৎ সমাধিগত। তদ্দর্শনে দেবল তাঁহার শিষ্যত্বগ্রহণে অভিলাষী হইলেন। ইনি তাঁহাকে মুমুক্ষুধর্ম্ম গ্রহণে কৃতনিশ্চয় বুঝিয়া শাস্ত্রসম্মত যোগ দীক্ষা দিয়া, নিষেধবিধি সংক্রান্ত সমস্ত উপদেশ করিলেন; তখন পিতৃগণ ও অন্যান্য প্রাণিগণ দেবলের নিকট "কে আমাদিগকে অন্ন দিবে?" বলিয়া রোদন করায় দেবল কোন পথ অবলম্বন করিবেন স্থির করিতে না পারিয়া বিচলিত হইলেন। তখন দেবলকে প্রকৃতি উপদেশ করিতে ফল মূল ও ওষধিবর্গ বলিয়া উঠিল—"মোক্ষধর্ম্ম গ্রহণ করিলে, সকল প্রাণীর অভয় দান করা যায়।"—পরে অনেক বিচার বিতর্কের পর দেবল মোক্ষধর্ম্মের শ্রেষ্ঠত্বের উপলব্ধি করিয়া তাহার অবলম্বনে সাধন করিয়া ইহাঁর প্রসাদে সিদ্ধিলাভে সমর্থ হইয়াছিলেন।

জৈমিনি—মহর্ষি কৃষ্ণদ্বৈপায়নের শিষ্য। ইনি ব্যাসদেবের নিকট সামবেদ ও মহাভারত শিক্ষা করেন। ইহাঁর রচিত ভারত ও পূর্ব্বমীমাংসা

দর্শন প্রসিদ্ধ। ইহাঁর স্মরণ করিলে বজ্র নিবৃত্ত হয়। ইনি দ্রোণপুত্রের নিকট মার্কণ্ডেয়পুরাণ শ্রবণ করেন। ইহাঁর পুত্রের নাম সুমন্ত্র, পৌত্রের নাম সুত্বান্। ইহাঁরা প্রত্যেকেই বেদের সংহিতা প্রণেতা। হিরণ্যনাভ ও পোষপঞ্জি দুই শিষ্য ও আবত্যনামা অপর শিষ্য এই সকল সংহিতাব অধ্যয়ন করিয়াছিলেন।

জ্যামঘ—এক জন নৃপতি, ইহাঁর পত্নীর নাম শৈব্যা। ইনি পত্নীর প্রতি একান্ত অনুরক্ত ছিলেন। শৈব্যা অপ্রজা হইলেও, তৎপ্রতি অনুরাগ জন্য দ্বিতীয় দার পরিগ্রহ করিতে সম্মত হন নাই। ইনি এক সময়ে এক জন রাজার পরাজয় করিয়া তাঁহার কন্যা হরণ করিয়া আনিয়া প্রেয়সী মহিষী শৈব্যার করে অর্পণ করিয়া বলেন, এই তোমার ভবিষ্যৎ পুত্রের পত্নী গ্রহণ কর।

জ্যেষ্ঠা—অষ্টাদশ নক্ষত্র। ২। অলক্ষ্মীর নামান্তর।

জ্যোতিষ্মান্—প্রিয়ব্রতের কনিষ্ঠপুত্র—কুশদ্বীপের অধিপতি ছিলেন; ইহার সপ্তপুত্রকে স্বরাজ্য কুশদ্বীপ সপ্তবর্ষে বিভক্ত করিয়া, এক এক পুত্রকে দান করিয়া ছিলেন।

জ্বর—১। প্রজাপতি দক্ষ জামাতা শিবের অবমানা করায়, তাঁহার ক্রোধবশে ত্যক্ত নিঃশ্বাস হইতে জ্বরের জন্ম হয়। ইহাঁকে জ্বরাসুর বলিয়া, ইহাঁর পূজার ব্যবস্থাদি আছে।

জ্বালামুখী—বিদ্যাবিশেষ।

---

## ঝ

ঝঝর - হিরণ্যাক্ষ দানবের পুত্র।

---

## ট

টিট্টিভ—ত্রয়োদশ মন্বন্তরের ইন্দ্র-শত্রু দানব। শ্রীকৃষ্ণ কর্ত্তৃক ময়ূররূপে নিহত হইয়াছিল।

---

## ড

ডাকিনী—কালিকার বিকটাকারধারিণী পার্শ্বচারিণী-গণ; ইহাঁরা সংখ্যায় সার্দ্ধত্রিকোটি।

ডিম্ভক—রাজা ব্রহ্মদত্তের কনিষ্ঠ পুত্র; ইহাঁর জ্যেষ্ঠ-ভ্রাতা হংস। ডিম্ভক এক দিন মহর্ষি দুর্ব্বাসার কৌপীনচ্ছেদ করিয়া অপমান করেন। ব্রহ্মদত্ত যজ্ঞ করিতে উদ্যত হইলে, ইহাঁরা কৃষ্ণকে অবজ্ঞা করিয়া কর প্রার্থী হন। ইহাঁদের শৌর্য্য বীর্য্যের পরিচয় জরাসন্ধের ত্রিভুবন বিজয়ে সুব্যক্ত! শ্রীকৃষ্ণাগ্রজ হলায়ুধ বলরাম হংসনামা রাজার বিনাশসাধন করিলে, ইনি প্রিয়বন্ধু হংসের মৃত্যু হইয়াছে মনে করিয়া শোকাভিভূত হইয়া যমুনায় প্রাণত্যাগ করেন; পরে হংসপ্রিয় সুহৃৎ অন্য হংসের মৃত্যুতে শোকাতুর হইয়া যদি প্রাণত্যাগ করেন, তবে তাঁহার যথার্থ মৃত্যুতে আমার প্রাণ-ত্যাগ সঙ্গত,—এই বিবেচনা করিয়া তিনিও যমুনা প্রবেশে প্রাণবিসর্জ্জন করিয়াছিলেন।

---

## ঢ

ঢুণ্ঢি—গণেশ,—ইহাঁদ্বারা সর্ব্বার্থ ঢুণ্ঢিত ( অন্বেষিত হওয়ায়, ) এই নাম।

---

## ত

তক্ষ—সূর্য্যবংশীয় মহারাজ দশরথের দ্বিতীয় পুত্র ভরতের পুত্র; গান্ধারের রাজা—ইহাঁর রাজ-ধানী তক্ষশীলা।

তক্ষক—অষ্ট প্রধান নাগের অন্যতম, মহর্ষি কশ্যপের ঔরসে তৎপত্নী কদ্রুর চতুর্থ গর্ভে ইহাঁর জন্ম। খাণ্ডবারণ্যে ইহাঁর আবাসস্থান ছিল। স্বর্গরাজ ইন্দ্রের সহিত ইহাঁর বন্ধুত্ব ছিল; এক সময়ে নাগরাজ তক্ষক স্ত্রী ও পুত্র অশ্বসেনকে স্বীয় আবাসে রাখিয়া, কুরুক্ষেত্র তীর্থে গমন করেন, সেই সময়ে অগ্নিদেব কৃষ্ণ অর্জ্জুনের সাহায্যে খাণ্ডববন দাহ করায়, ইহাঁর স্ত্রী পুত্র অশ্বসেনকে

লইয়া পলাইতে চেষ্টা করেন; পরে অর্জ্জুনের লক্ষ্যে পড়িয়া, তাহার বাণে নিহত হন। ইন্দ্রের সাহায্যে ইহাঁর পুত্র অশ্বসেনের প্রাণরক্ষা হয়। উতঙ্ক মুনি গুরুদক্ষিণার জন্য, পৌষ্যরাজপত্নীর কুণ্ডলদ্বয়ের আনয়নকালে তক্ষক হরণ করেন। পরে মুনি পাতাল গমন করিয়া তাহা লাভ করেন; কিন্তু ইহাঁর মণিকুণ্ডল হরণে অত্যন্ত ক্রুদ্ধ হন। ইনি ঋষিকুমার শৃঙ্গীর শাপের সফলতা বিধান করিতে মহারাজ পরীক্ষিতকে দংশন করেন; তজ্জন্য, রাজা জনমেজয় ইহাঁর জাতির প্রতি ক্রুদ্ধ হইয়া সর্পসত্রের অনুষ্ঠান করেন। তাহাতে অনেক সর্প যজ্ঞকুণ্ডে আহুত হয়। ইনি ইন্দ্রের আশ্রয় লওয়ায় এবং মহর্ষি আস্তীকের চেষ্টায় রক্ষা পাইয়াছিলেন।

তণ্ডি—সত্যযুগের জনৈক মহর্ষি; ইনি মহাদেবের আরাধনায় তাঁহার প্রসাদে একটী জ্ঞানী পুত্র লাভ করেন; তিনি বেদের সূত্র প্রণয়ন করিয়াছিলেন।

তণ্ডু—জনৈক শিবানুচর, ইনি সঙ্গীতবিৎ ও তাণ্ডব নৃত্যের উদ্ভাবক।

তপতী—সূর্য্যের ছায়াসম্ভূতা কন্যা, মহারাজ সম্বরণের পত্নী; সাবিত্রীর অনুজাতা। ইনি তপোরতা ও রূপবতী; সূর্য্যভক্ত মহাত্মা সম্বরণ শুশ্রূষায় পরিতুষ্ট করিয়া সূর্য্যের নিকট হইতে ইহাঁকে পত্নীরূপে লাভ করেন। ইহাঁর কুরু নামে একটী সন্তান হয়।

তমঃ—১। অবিদ্যা। ২। যদুবংশীয় পৃথুশ্রবার পুত্র।

তংসু—পুরুবংশীয় রাজা রন্তীনাথের পুত্র। ইনিও প্রজাবৎসল রাজা ছিলেন।

তরণীসেন—লঙ্কেশ্বর-ভ্রাতা বিভীষণের পুত্র, ইনি লঙ্কেশ্বর-রাবণের সৈন্য মধ্যে এক জন প্রধান যোদ্ধা ছিলেন। রাবণের অন্যায় ব্যবহারে বিভীষণ রাম-পক্ষাবলম্বন করিলে ইনি রাক্ষস-রাজ রাবণের পক্ষ ত্যাগ করেন নাই। ইনি রাবণের আদেশে যুদ্ধে গমন করিয়া বিপুল বিক্রমে শ্রীরামচন্দ্রের সহিত সমর সংঘটন করিয়া, শেষে রণাঙ্গনে দেহ বিসর্জ্জন করেন।

তাড়কা—সুকেতু যক্ষের কন্যা, সুন্দের পত্নী; ব্রহ্মার বরে সহস্র-রাবণ-বলধারণে সমর্থা! মহর্ষি অগস্ত্যের ক্রোধে সুন্দ বিনষ্ট হয়। পতি বিয়োগে ক্রুদ্ধা হইয়া পুত্র মারীচকে লইয়া অগস্ত্যকে ভক্ষণ করিতে উদ্যত হয়। তাহাতে রুষ্ট হইয়া মহর্ষি অগস্ত্য, শাপে ইহাদিগের রাক্ষসত্ব বিধান করেন। তাহাতে রাক্ষসী তাড়কা অগস্ত্য আশ্রমের প্রাণি-বিনাশ করিয়া অরণ্য জীবশূন্য করিয়া তোলে, তাহার নাম হয় তাড়কারণ্য। শ্রীরামচন্দ্র রাজর্ষি বিশ্বামিত্রের আদেশে ইহার বিনাশসাধন করিয়াছিলেন।

তামস—চতুর্থ মনু। বৃষখ্যাতি নর প্রভৃতি ইহাঁর পুত্র।

তাম্রকর্ণী—পশ্চিম দিগ্‌হস্তী অঞ্জনার পত্নী।

তাম্রপক্ষী—শ্রীকৃষ্ণের পুত্র।

তাম্রা—প্রজাপতি দক্ষের কন্যা, মহর্ষি কশ্যপের পত্নী; ইহাঁর গর্ভে কশ্যপের শুকী শ্যেনী, ভাসী, সুগ্রীবী, শুচি, গৃধ্রিকা এই ছয়টী কন্যা জন্মিয়াছিল।

তাম্রায়ণি—শুক্লযজুর্ব্বেদীয় ঋষি।

তার—দানববিশেষ।

তারক—দৈত্যপতি বজ্রাঙ্গের পুত্র,—ইন্দ্রকে যুদ্ধে পরাস্ত করিয়া স্বর্গাধিকার করেন। পরে রুদ্রপুত্র কুমারের হস্তে পরাস্ত ও নিহত হয়। তারকাক্ষ কমলাক্ষ ও বিদ্যুন্মালী এই তিনটী ইহার পুত্র। ২। রামচন্দ্রের বানর-সেনাপতি। বৃহস্পতির অংশে ইহার জন্ম।

তারকাক্ষ—দৈত্যপতি তারকাসুরের জ্যেষ্ঠপুত্র, ইনি স্বীয় কমলাক্ষ ও বিদ্যুন্মালী—এই দুই সহোদরের সহিত কঠোর তপস্যায় রত হইয়া ব্রহ্মার তুষ্টিবিধান করায় তিনি বর প্রদানের অভিলাষ প্রকাশ করিলে, ইহাঁরা সর্ব্ব জীবের অবধ্য হইতে চাহেন। পিতামহ ব্রহ্মা সেই বরদানে অসম্মত হইলে, তাহাতে ইহাঁরা প্রার্থনা করেন যে, অখিল পুরত্রয়ে বাস করিব এবং সকলের পূজ্য হইব। প্রতি সহস্রবর্ষ পরে আমরা একত্র মিলিত হইব, সেই সময়ে কেহ একবাণে পুরত্রয় বিদ্ধ করিলে আমাদের মৃত্যু হইবে। লোক-পিতামহ ব্রহ্মা সেইরূপ বর প্রদান করিলে তদ্রূপ ত্রিলোক ভেদ করিয়া ত্রিপুরারি ইহাঁদের বিনাশ-সাধন করেন। ইহাঁর পুত্রের নাম হরি।

তারা—১। দ্বিতীয়া মহাবিদ্যা, ইনি নীলবর্ণা, লোলজিহ্বা, করালবদনা, সর্পবন্ধা, একজটা, পঞ্চার্দ্ধচন্দ্রভূষিতললাটা, ত্রিনয়না, লম্বোদরী, ব্যাঘ্রচর্ম্মপরিধানা, নীলপদ্ম, খড়্গ, কাতিমুণ্ড-খর্পর-ধারিণী, শিবহৃদিবিহারিণী। ২। বৃহস্পতির ভার্য্যা, চন্দ্র ইঁহার হরণ করিলে দেবগণ চন্দ্রের প্রতি বিরক্ত হন, তাহাতে চন্দ্র দেব-ভয়ে ভীত হইয়া দৈত্যগণের আশ্রয় গ্রহণ করেন। ভার্য্যার উদ্ধার জন্য বৃহস্পতি ব্রহ্মার শরণাপন্ন হইলেন; চন্দ্র দৈত্যগুরু শুক্রাচার্য্যের আশ্রয় লাভ করায় পরে দেবদৈত্যে তুমুল সংগ্রাম সংঘটন হইল। অবশেষে ইনি গর্ভিণী হইলে, চন্দ্র বৃহস্পতির হস্তে ইঁহার অর্পণ করায় বিবাদের অবসান হয়। সেই গর্ভে বুধের জন্ম হয়। ৩। বানররাজ বালীর ভার্য্যা; সুষেণ বানরের কন্যা। বালীর মৃত্যুর পর সুগ্রীব ইঁহার পরিগ্রহ করিয়াছিলেন। ইঁহারই পুত্র অঙ্গদ। ৪। বৌদ্ধ দেবতা-বিশেষ।

তারাপীড়—চন্দ্রাবলোকের পুত্র, অযোধ্যার রাজা; ইঁহার পুত্র চন্দ্রগিরি।

তারাবতী—ইক্ষ্বাকুরাজের মহিষী মনোমোহিনীর গর্ভে পার্ব্বতীর অংশে জন্মগ্রহণ করেন। ইনি স্বয়ংবর সভায় ব্রহ্মাবর্ত্তের অধীশ্বর পৌষ্যের পুত্র মহেশ্বরাবতার মহারাজ চন্দ্রশেখরকে পতিত্বে বরণ করিলে তিনি ইঁহার পাণিগ্রহণ করেন। দৃষদ্বতী নদীতীরস্থ চন্দ্রশেখর প্রতিষ্ঠিত করবীরপুরে ইনি স্বামীর সহিত সুখে বহুকাল বাস করেন। উর্ব্বশীর গর্ভসম্ভূতা চিত্রাঙ্গদা নাম্নী ইঁহার এক ভগিনী ছিল। একদা বাল্যকালে মহর্ষি অষ্টাবক্রকে ব্যঙ্গ করাতে তাঁহার শাপে চিত্রাঙ্গদা ইঁহার দাসী হন। এক সময়ে ইনি সখীদিগের সঙ্গে দৃষদ্বতী নদীতে স্নান করিতেছিলেন, এমন সময়ে মহর্ষি কপোত ইঁহার দর্শনমাত্রেই কামাতুর হইয়া ইঁহার নিকট স্বাভিপ্রায় ব্যক্ত করেন। ইনি কপোতের প্রস্তাবে অসম্মতা হইলে, মুনি শাপপ্রদানে উদ্যত হইলে, ইনি আত্মরূপা চিত্রাঙ্গদাকে স্বীয় অলঙ্কার দ্বারা ভূষিত করিয়া মুনি-সমীপে প্রেরণ করেন; পরে মহর্ষি কপোতের ঔরসে চিত্রাঙ্গদার গর্ভে তুম্বুরু ও সুবর্চ্চা নামে দুইটী সন্তান জন্মিয়াছিল। ইনি মহারাজ চন্দ্রশেখরের মহীয়সী মহিষী ছিলেন। ইঁহার গর্ভে বেতাল, ভৈরব, উপরিচর মদন ও অলর্ক নামে পাঁচটী পুত্র জন্মিয়াছিল।

তালজঙ্ঘ—যদুবংশীয় নৃপতি। তালজঙ্ঘগণ ইঁহারই পুত্র। ২। হৈহয় বংশীয় জয়ধ্বজের পুত্র। ইঁহার বংশীয়গণ তালজঙ্ঘ নামে বিখ্যাত। তাঁহারা শশবিন্দুর সহিত সগরের পিতা অসিত বাহুরাজকে রাজ্যচ্যুত করেন।

তিগ্ম—পুরুবংশীয় মৃত্যুর পুত্র।

তিতিক্ষু—যযাতিবংশীয় মহামনার পুত্র।

তিত্তিরী—যাস্কের শিষ্য তৈত্তিরীয় যজুর্ব্বেদের আদি ঋষি।

তিমি—দক্ষকন্যা—কশ্যপের পত্নী।

তিলোত্তমা—লোকপিতামহ ভগবান্ ব্রহ্মা, সুন্দ ও উপসুন্দ—এই অসুরদ্বয়ের বিনাশসাধন মানসে সমস্ত রত্নের তিল তিল সার লইয়া যে একটী মোহিনীমূর্ত্তি নির্ম্মাণ করেন, তাঁহার নাম তিলোত্তমা। ব্রহ্মার আদেশে ইনি সুন্দ উপসুন্দের নিকট উপনীত হইলে ইঁহার রূপলাবণ্য দেখিয়া, মুগ্ধ হওয়ায়, পরস্পর বিরোধে ঐ অসুরদ্বয়ের বিনাশ সাধিত হইয়াছিল।

তীক্ষ্ণকান্তা—মঙ্গলচণ্ডিকার রূপভেদ। ইনি কৃষ্ণা লম্বোদরী একজটা, ইঁহার যোগিনীগণ,—চামুণ্ডা, করালা, সুভগা, ভীষণা, ভাগা, ও বিকটা।

তুগ্র—জনৈক বৈদিক রাজর্ষি; ইনি অশ্বিনীকুমার দ্বয়ের উপাসক। ইনি অন্য দ্বীপনিবাসী শত্রুদিগের দমন করিবার জন্য ইঁহার পুত্র ভুজ্যুকে সমুদ্রপথে প্রেরণ করেন।

তুঙ্গ—মহর্ষি অত্রির পুত্র; ইনি তপশ্চরণে নারায়ণের তুষ্টিবিধান করায় তাঁহার বরে ইন্দ্রসদৃশ পরাক্রান্ত এক পুত্র লাভ করেন, তাঁহার নাম বেণ।

তুণ্ড—একটী ভয়ঙ্কর দানব;—আয়ুর পুত্র নহুষের হস্তে নিহত হয়।

তুম্বুরু—জনৈক গন্ধর্ব্ব; ইনি ব্রহ্মার নিকট সঙ্গীত শিক্ষা করিয়া, সঙ্গীতবিশারদ কলাবৎ হইয়াছিলেন,—পরে বিষ্ণুর প্রিয়পার্ষদ হইয়াও মধুমাসে সূর্য্যরথে অবস্থান করিয়া থাকেন। ত্রেতাযুগে কৌশিক নামে এক ব্রাহ্মণ বিষ্ণু-গুণগানে ন্যস্তচিত্ত হইয়া বিষ্ণুস্থলে গমন করিয়া বিষ্ণুপ্রেমে

মাতোয়ারা হইয়া থাকিতেন। পরে কলিঙ্গ-রাজ সশিষ্য কৌশিকের সঙ্গীত শ্রবণে তাঁহার নিজের কীর্ত্তিকাহিনী গাহিতে বলিলে, তিনি অসম্মত হওয়ায় পরে রাজার অত্যাচার হইতে রক্ষা পাইবার জন্য, উত্তরাভিমুখে মহাপ্রস্থান করেন। তাঁহারা সকল বিষ্ণুপার্ষদ হন; বিষ্ণুর সভায় সঙ্গীত মহোৎসবে তুম্বুরু ও কৌশিক বা দিগ্বদ্ধ উভয়ে সঙ্গীতামোদে বিভোর হওয়ায় তচ্ছ্রবণে নারদের ক্রোধ জন্মিয়াছিল।

তুর্বশ—ঋগ্বেদোক্ত রাজা—যদুতুর্ব্বশ কথায় বোধ হয় যযাতিপুত্র তুর্ব্বসু।

তুর্ব্বসু—যযাতি রাজার দেবযানীগর্ভসম্ভূত সন্তান। ইনি পিতৃশাপে হৃতরাজ্য হন।

তুলসী—গোলোকে ইনি কৃষ্ণপ্রিয়া রাধার সহচরী ছিলেন, রাধা ইহাঁকে একদিন কৃষ্ণসহচারিণী দর্শন করিয়া শাপ দেন; তাহাতে ইনি মহারাজ ধর্ম্মধ্বজের ঔরসে মাধবীর গর্ভে জন্মগ্রহণ করেন। ইনি বনাশ্রয়ে তপশ্চরণে প্রবৃত্তা হইলে, সেখানে এক দিন যোগস্থ গণেশের দর্শনলাভ করেন, পরে তাঁহার তপোভঙ্গ করেন। তৎপর গণেশের সুন্দর রূপে মুগ্ধ হইয়া, তাঁহাকে পরিণয় জন্য অনুরোধ করেন। তিনি দারপরিগ্রহে অসম্মতি প্রকাশ করিয়া, পুনর্ব্বার তপশ্চরণে প্রবৃত্ত হইলে, ইহাঁকে উপেক্ষা করার জন্য, ইনি তাঁহাকে অভিশাপ দেন,—আপনাকে দার পরিগ্রহ করিতেই হইবে। গণেশ ইহাঁকে শাপ দেন, ইনি অসুর পত্নী হইবেন। পরে তপোবন ভ্রমণকালে অসুররাজ শঙ্খচূড়ের সহিত ইহাঁর সাক্ষাৎকার হয়। তথায় সহিত ইহাঁরবিবাহ হয়। শঙ্খচূড় বরলাভ করিয়াছিলেন যে, তাঁহার স্ত্রীর সতীত্ব নষ্ট না হইলে, তাঁহার মৃত্যু হইবে না। সেই জন্য শঙ্খচূড়ের বিনাশসাধন করিতে কামরূপ শ্রীকৃষ্ণ শঙ্খচূড়ের মূর্ত্তি পরিগ্রহ করিয়া তুলসীর নিকট উপনীত হন। তুলসী স্বামীকেবিজয়শ্রী-ভূষিত দেখিয়া, তৎসহ মিথোযমণ করিতে করিতে কৌশলিক শ্রীকৃষ্ণ বিশ্রম্ভালাপের অবতারণা করিয়া ইহাঁর সহিত রতিসম্ভোগে প্রবৃত্ত হন। পরে ইনি স্বীয় সতীত্বহানির সঙ্গে সঙ্গে স্বামী শঙ্খচূড়ের মৃত্যুর কথা জানিতে পারিয়া শ্রীকৃষ্ণকে শিলারূপে কীটদষ্ট হইবে—এই অভিশাপ দিয়া, স্বামীর উদ্দেশে দেহত্যাগ করেন। ইহাঁর দেহে গণ্ডকী নদী ও কেশে তুলসীর উৎপত্তি হয়। ইনি বিষ্ণু বরে নারায়ণ পূজায় শালগ্রাম শিরে প্রযুক্ত হন।

তুলাধার—বারাণসীনিবাসী জনৈক ব্যাধ, নিরন্তর মাতা পিতার সেবায় রত থাকিতেন, সেই পুণ্যে ইনি সর্ব্বদর্শী হইয়াছিলেন। কুতবোধ জ্ঞান-পিপাসু হইয়া ইহাঁর নিকট আসিলে, ইনি তাঁহার পূর্ব্ববৃত্তান্ত ব্যক্ত করিলে, তিনি বিস্মিত হইয়া, ইহাঁর উপদেশ অনুসারে প্রতিনিবৃত্ত হইয়া, পিতা-মাতার পরিচর্য্যায় কালক্ষেপ করিতে প্রবৃত্ত হইয়াছিলেন। জাজলি ঋষির ইহাঁর নিকট আসিলে ইনি তাঁহাকে মুমুক্ষু ধর্ম্মের উপদেশ করেন। ২। বারাণসীনিবাসী জনৈক বণিক্, রাজর্ষি জাজলিকে মোক্ষধর্ম্মের উপদেশ করেন।

তুষ্টি—মাতৃকাবিশেষ।

তূর্বয়াণ—জনৈক রাজা, ইন্দ্র ইহাঁর শত্রুনাশ করিয়াছিলেন। সায়ণাচার্য্য মতে দিবোদাসই ইনি।

তৃণবিন্দু—জনৈক মহর্ষি।

তোষল—কংসের অনুচর,—ধনুর্যজ্ঞে শ্রীকৃষ্ণ হস্তে নিহত হয়।

ত্রয্যারুণ—১। ঋগ্বেদোক্ত ঋষিবিশেষ। ২। পঞ্চদশ দ্বাপরের ব্যাস। ৩। ত্রিধন্বা রাজার পুত্র। ৪। ভরতবংশীয় উরুক্ষয়ের পুত্র—জনৈক রাজা।

ত্রয্যারুণি—মহর্ষি লোমহর্ষণের শিষ্য। কশ্যপ, সাবর্ণি, অকৃতব্রণ, শিংশপায়ন, হারিতের সতীর্থ।

ত্রসদস্যু—১। মহারাজ মান্ধাতার নামান্তর। ২। পুরুকুৎসের পুত্র—মান্ধাতার পৌত্র।

ত্রসরেণু—সূর্য্যপত্নী।

ত্রিকূট—সুমেরু পর্ব্বতের পুত্র। ক্ষীরোদ সমুদ্রের পর্ব্বত; এই পর্ব্বতে দেবতা, গন্ধর্ব্ব, অপ্সরা, কিন্নর, বিদ্যাধর, সিদ্ধচারণগণের ক্রীড়াভূমি। ইহার স্বর্ণ, রৌপ্য, লৌহময় শৃঙ্গত্রয়ে যথাক্রমে সূর্য্য, চন্দ্র ও ব্রহ্মার অবস্থান।

ত্রিজটা—লঙ্কেশ্বর রাবণের পরিচারিকা—সীতার রক্ষণাবেক্ষণে নিযুক্তা ছিলেন। ইনি শেষে সীতানুরাগিণী হন।

ত্রিত—মহর্ষি গৌতমের পুত্র,—ইহাঁর একত ও

দ্বিত নামে আর দুইটী ভ্রাতা ছিলেন,—ইহাঁরা সকলেই তপোবলে তেজস্বী। ইনি স্বকর্ম্ম-নিষ্ঠায় ও অধ্যয়নে অপর ভ্রাতৃদ্বয় অপেক্ষা শ্রেষ্ঠ। মহর্ষি গৌতমের ন্যায় ঋষি সমাজে পূজ্য। একদা ভ্রাতৃগণের অনুরোধে যজ্ঞার্থ পশুসংগ্রহ করিতে বনাভ্যন্তরে প্রবেশ করিয়া পশু সংগ্রহ করিলে পর, অপর ভ্রাতৃদ্বয় ইহাঁকে অরণ্য মধ্যে ত্যাগ করিয়া পশু লইয়া পলায়ন করেন এই সময় একটী বৃষ ইহাঁকে আক্রমণ করিল, ইনি ভীত হইয়া পলায়ন করিতে গিয়া, একটী কূপ মধ্যে পতিত হইলেন; পরে তথায় সোমযাগের সাধনে উপক্রম করিলে, দেবগণ আসিয়া বরদানে তাঁহার উদ্ধার করিলেন, এবং সেই কূপে সরস্বতী নদীর আবির্ভাব হইয়াছিল। আর এই কূপের জল পান করিলে, সোমপানের ফল হইত। ইহাঁর ভ্রাতৃগণ ইহাঁর শাপে বৃক হইয়া অরণ্য আশ্রয় করিয়াছিলেন।

ত্রিপুটা—তন্ত্রোক্তা দেবীবিশেষ। ইহাঁর মূর্ত্তি রম্য পারিজাত কাননে কল্পবৃক্ষমূলে মণিমন্দিরে রত্ন-সিংহাসনে ষট্‌কোণ পথে অঙ্কুশধারিণী, রত্নমৌলী, ত্রিনয়না, পুষ্পবাসা, স্বর্ণপদ্মবর্ণা, কুচভারনতা, রত্ন মঞ্জীর কাঞ্চীশোভিতা; আদ্যাশক্তির এই মূর্ত্তি, ত্রিপুটা নামে প্রসিদ্ধা।

ত্রিপুরভৈরবী—রক্তবস্ত্র-বিভূষিতা সহস্র সূর্য্যসদৃশ উজ্জ্বলা, রক্তবর্ণা চতুর্ভুজা, ইহাঁর দক্ষিণ হস্ত দ্বারা মাল্য ও পুস্তক বাম হস্ত দ্বারা বর ও অভয়, ত্রিনেত্রা, মদ্যপানে ঘূর্ণিতনেত্রা। পীনোন্নত পয়োধরা গজগামিনী শ্বেতবর্ণা শবাসনা, হাস্য-বদনা, সর্ব্বালঙ্কার-ভূষিতা, মস্তকে বক্ষে ও কটি-তটে মুণ্ডমালা, রক্তোষ্ঠী লোহিতাধরা।

ত্রিশঙ্কু—সূর্য্যবংশীয় রাজা; ইনি সশরীরে স্বর্গা-রোহণের অভিলাষে স্বীয় গুরুদেব মহর্ষি বশিষ্ঠ-সমীপে যজ্ঞসাধনের অনুরোধ করেন। মহর্ষি বশিষ্ঠ তাহাতে অসম্মত হওয়ায়, ইনি তাঁহার পুত্রগণকে অনুরোধ করিয়াও বিফলমনোরথ হওয়ায়, অন্য গুরুর আশ্রয় গ্রহণ করিবার অভি প্রায় প্রকাশ করায়, গুরুর অভিশাপে চণ্ডালত্ব লাভ করেন। পরে ইনি চাণ্ডাল্যপ্রাপ্তির সঙ্গে সঙ্গে প্রত্যহ অন্ন ও মাংসে রাজর্ষি বিশ্বামিত্রের পরিবার পোষণ জন্য, একটী বৃক্ষে আলম্বিত রাখিতেন। এতৎ ব্যবহারে রাজর্ষি বিশ্বামিত্রের ইহাঁর প্রতি কৃপাকটাক্ষপাত হয়; এবং তিনি ইহাঁর অভীষ্ট যজ্ঞের অনুষ্ঠানে ব্রতী হইয়া ইহাঁকে স্বর্গে প্রেরণ করেন। পরে ইন্দ্রাদি দেবগণ ইহাঁকে "পুনর্ব্বার ধরাতলে পতিত হও" —বলিয়া আদেশ করায় ইহাঁকে স্বর্গভ্রষ্ট হইয়া পতিত হইতে হয়। তখন রাজর্ষি বিশ্বামিত্র একটী নূতন নক্ষত্রের সৃষ্টি করিয়া তাহাতে ইহাঁর স্থান করিয়া দেন।

ত্রিশিখ—লঙ্কেশ্বর রাক্ষসরাজ রাবণের পুত্র।

ত্রিশিরা; রক্ষোরাজ রাবণের পুত্র, খরের সেনাপতি।

ত্র্যম্বক—১। মহাদেব। ২। মহারাজ পৌষ্য পুত্র-কামনায় মহাদেবের আরাধনা করিলে, মহাদেব ইহাঁর পূজায় তুষ্ট হইয়া, একটী ফল লইয়া ব্রাহ্ম-হস্তে প্রদান করিয়া বর প্রদান করেন যে, এই ফল ত্রিধা বিভক্ত করিয়া, তাঁহার তিন মহিষীকে খাইতে দিবেন, তাঁহারা খাইলে, অংশতঃ একটী পুত্র প্রসব করিবেন। পরে তাঁহাদের প্রসূত অংশত্রয় যোগ করিয়া মহাদেবকে স্মরণ করিলে, পুত্র সজীব হইবে; তাঁহার নাম হইবে চন্দ্রশেখর। তিন অম্বার (জননীর) গর্ভে জাত বলিয়া, সেই পৌষ্যপুত্র রাজা চন্দ্রশেখরের ইহাই অন্য নাম।

ত্বষ্ট'—দেবশিল্পী বিশ্বকর্ম্মা,—ইনি ঋগ্বেদপ্রসিদ্ধ। ইহাঁর কন্যা সরণ্যু বা সংজ্ঞা। তাঁহার সহিত বিবস্বান্ সূর্য্যের বিবাহ হয়। ইহাঁরই পুত্র অশ্বিকুমারদ্বয়।

—০—

## দ

দংশ—জনৈক অসুর। ইনি মহর্ষি ভৃগুর সমবয়স্ক। একদা ইনি ভৃগুপত্নী হরণাপরাধে তাঁহার শাপে কৃমিরূপে পৃথিবীতে জন্মগ্রহণ করিয়া অলর্ক নামে আখ্যাত হন। পরে কর্ণের উরুভেদ করিয়া, ভগবান্ পরশুরামের দৃষ্টি লাভে শাপমুক্ত হন।

দক্ষ—১। কর্ম্মনিপুণ—সৃষ্টিকুশল। ঋগ্বেদে দক্ষ হইতে অদিতি ও অদিতি হইতে দক্ষ উদ্ভূত; এতৎ সম্বন্ধে প্রাক্রমত আলোচনা করিয়া মনে হয়, অদিতি নিত্যা শক্তি ও দক্ষ আধ্যায় পুরুষ।

ইনি একটী বিশ্বদেব। ইহাঁর পুত্রের নাম মিত্রা-বরুণ। পুরাণে ইনি ব্রহ্মার দক্ষিণাঙ্গুষ্ঠ হইতে জাত প্রজাপতি। ব্রহ্মার বামাঙ্গে ইহাঁর পত্নী জন্মিয়াছিলেন। মতান্তরে স্বায়ম্ভুব মনুর পৌত্রী প্রিয়ব্রতের কন্যা প্রসূতি ইহাঁর ভার্য্যা। ইহাঁর গর্ভে শ্রদ্ধা মৈত্রী, দয়া, দয়া, শান্তি, তুষ্টি, পুষ্টি, ক্রিয়া, উন্নতি, বুদ্ধি, মেধা, মূর্ত্তি তিতিক্ষা, হ্রী, স্বাহা, স্বধা, ও সতী, এই ষোড়শ কন্যা জন্মিয়াছিলেন। স্বাহা অগ্নির, স্বধা পিতৃগণের, সতী মহাদেবের পত্নী ও অবশিষ্টগুলি ধর্ম্মের পত্নী। ২। প্রচেতোগণের পুত্র; বীরণকন্যা অসিক্নীর সহিত ইহাঁর বিবাহ হয়; তাঁহার গর্ভে বহুসংখ্য পুত্র ও ষষ্টিসংখ্যিকা কন্যা জন্মে। ইনি ভৃগু-যজ্ঞে গমন করিলে, মহাদেব ইহাঁকে অভিবাদন করেন নাই বলিয়া, ইনি ক্রোধভরে শিবকে যজ্ঞভাগে বঞ্চিত করিবার সঙ্কল্প করিলে শিবরহিত যজ্ঞের অনুষ্ঠান করেন। সেই যজ্ঞে সতী আসিয়া শিব নিন্দা শ্রবণে দেহত্যাগ করিয়াছিলেন। পরে শিবের অনুচরগণ কর্ত্তৃক দক্ষযজ্ঞ ভঙ্গ হয় ও নন্দী দক্ষের মুণ্ড ভস্মসাৎ করেন। পরে মহাদেব দক্ষদেহে ছাগমুণ্ড যোজনা করিয়া, তাঁহাকে পুনর্জীবিত করেন।

দক্ষসাবর্ণি—নবম মনু। এই মন্বন্তরে ঋষভাবতার হন। ইন্দ্র-শ্রুত। মরীচিগর্ভাদি দেবতা। দ্যুতিমৎ প্রভৃতি সপ্তর্ষি। ভূকেতু দীপ্তিকেতু প্রভৃতি মনুপুত্রগণ।

দক্ষিণা—যজ্ঞের পত্নী। শ্রীকৃষ্ণের দক্ষিণাঙ্গসম্ভূতা। কার্ত্তিকী পূর্ণিমায় ইহাঁর জন্ম।

দক্ষিণা কালিকা—আদ্যাশক্তির মহীয়সী মূর্ত্তি, তদ্রূপভেদ যথা—শ্যামবর্ণা মহামেঘপ্রভা ঘোরা মুক্তকেশী চতুর্ভুজা, বামের উর্দ্ধ হস্তে কৃপাণ, অধোহস্তে নৃমুণ্ড, দক্ষিণের উর্দ্ধ হস্তে অভয় অধোহস্তে বর—এই মূর্ত্তি ত্রিজগতের পাপহারিণী দক্ষিণা কালিকা মূর্ত্তি।

দগ্ধরথ—চিত্ররথ গন্ধর্ব্বের বিচিত্ররথ অর্জ্জুনের আগ্নেয়াস্ত্রে দগ্ধ হওয়ায় ইহাঁর ইহা নামান্তর।

দণ্ড—কৌরব পক্ষীয় জনৈক বীর। দণ্ডধার ইহাঁর ভ্রাতা, দণ্ডধারের মৃত্যুর পর অর্জ্জুনের হস্তে ইহাঁর মৃত্যু হয়। ২। ইক্ষ্বাকুর পুত্র। শুক্রাচার্য্যের শিষ্য। একদা গুরু-কন্যার কৌমার্য্য হরণ করায় গুরুর শাপে ইহাকে সবংশে-পুরে দগ্ধ ও নষ্ট হইতে হয়। পরে তাহার রাজ্য অরণ্যে পরিণত হওয়ায়, তাহার নাম হয় দণ্ডকারণ্য। ৩। ধর্ম্মের ক্রিয়াগর্ভসম্ভূত পুত্র।

দণ্ডধার—১। কৌরবপক্ষীয় জনৈক বীর। ইনি গিরিব্রজের রাজা; ইনি যুদ্ধে অর্জ্জুনের হস্তে ছিন্নহস্ত ও ছিন্নমুণ্ড হইয়া নিহত হইয়াছিলেন। ইহাঁর ভ্রাতা দণ্ড অর্জ্জুন হস্তে নিহত হইয়াছিলেন। ২। পাণ্ডবপক্ষীয় পাঞ্চালকুলোদ্ভূত বীর; দ্রোণাচার্য্য ও কর্ণের সহিত যুদ্ধ করিয়া অবশেষে কর্ণ হস্তে নিহত হইয়াছিলেন।

দণ্ডপাণি—১। যম। ২। কাশীস্থ শিবগণ বিশেষ। ইনি পূর্ণভদ্র যক্ষের পুত্র—হরিকেশ, শিবের বরে তাঁহার গণসাধ্য গৃহীত হন।

দণ্ডী—জনৈক রাজা অভিশপ্তা ঘোটকীরূপা উর্ব্বশী লাভ করিলে, শ্রীকৃষ্ণ ইহাঁর নিকট সেই অশ্বের প্রার্থনা করায় ইনি তাহার দানে অনিচ্ছা প্রকাশ করাতে কৃষ্ণের সহিত বিরোধ ঘটায় বিপন্ন হইয়া ত্রিজগৎ পরিভ্রমণপূর্ব্বক বহু স্থানে আশ্রয় প্রার্থনা করেন এবং বিফলমনোরথ হইয়া শেষে ভীমের আশ্রয় লাভে দ্বিতীয় পাণ্ডব ভীমের অভয় বচনে নিরুদ্বিগ্নচিত্ত হইতে পারিয়াছিলেন। এই উপলক্ষে যুদ্ধ হইলে, শ্রীকৃষ্ণ পক্ষে দেবগণ যোগ দেওয়ায় অষ্টবজ্র মিলিত হওয়ায়, উর্ব্বশী শাপমুক্তা হইয়াছিলেন।

দত্ত—মহর্ষি অত্রির পুত্র ঋষি বিশেষ। ইনি বিষ্ণুর দ্বাবিংশ অবতার, ইনি দত্তাত্রেয় নামে প্রসিদ্ধ। এই অবতারে ইনি অলর্ক ও প্রহ্লাদাদির নিকট আত্মবিদ্যার উপদেশ করেন। ইহাঁর পুত্রের নাম নিমি।

দত্তোলি—পুলস্ত্যের প্রীতিগর্ভসম্ভূত পুত্র; স্বায়ম্ভুব মন্বন্তরে ইহাঁর নাম অগস্ত্য।

দধিমুখ—১। নাগবিশেষ। ২। সুগ্রীবের মাতুল—বানর প্রধান। বানররাজের মধুবনের রক্ষক। সীতার সংবাদ পাইয়া, যখন মধুবনে উৎসব করিতে হনুমান্ অঙ্গদ প্রভৃতি বানরগণ সমবেত হন, তখন ইনি নিষেধ করায় ইহাঁকে অনেক লাঞ্ছিত হইতে হইয়াছিল।

দধীচি—ইনি এক জন ঋগ্বেদ-প্রসিদ্ধ ঋষি। ইন্দ্রের নিকট বিদ্যালাভ করেন। ইন্দ্র ইহাঁর বিদ্যাদানকালে বলেন, তিনি যদ্যপি সেই বিদ্যা অন্যকে দান করেন, তবে তাঁহার মুণ্ডচ্ছেদ করিবেন। অথর্ব্ব মুনির ঔরসে মহর্ষি কর্দ্দমের কন্যা শান্তির গর্ভে জাত-মুনি; একদা ইনি তপোনুষ্ঠানে প্রবৃত্ত হইলে, দেবরাজ ইন্দ্র স্বাধিকারচ্যুতির ভয়ে ইহাঁর তপোভঙ্গ করিবার জন্য, অপ্সরা অলম্বুষাকে প্রেরণ করেন; যখন ইনি সারস্বত তীর্থে তর্পণ করিতেছেন, তখন অলম্বুষা ইহাঁর সম্মুখে উপনীত হইলে, ইহাঁর রেতঃপাত হওয়ায় তাহাতে সারস্বত ঋষির জন্ম হয়। ইহাঁরই শিব মন্ত্রে দীক্ষিতশিষ্য নন্দী সিদ্ধিলাভে শিবপার্ষদ হইতে সমর্থ হন। পরে প্রজাপতি দক্ষ যখন শিব রহিত যজ্ঞের অনুষ্ঠানে ব্রতী হন, তখন ইনি বহুবার প্রতিষেধ করায় দক্ষ ইহাঁর প্রতিষেধে উপেক্ষা করিয়াছিলেন বলিয়া, ইনি তাঁহার সভা-ত্যাগ করেন। এক সময়ে অশ্বিনীকুমারদ্বয় ইহাঁর নিকট বিদ্যার্থী হইয়া উপনীত হইলে, ইন্দ্র ইহাঁকে বলেন "আপনি যদ্যপি ইহাঁদের বিদ্যাদান করেন, তবে আপনার শিরশ্ছেদ করিব।" তচ্ছ্রবণে অশ্বিনীকুমারদ্বয় ইহাঁর মুণ্ডচ্ছেদ করিয়া ইহাঁর শরীরে অশ্বমুণ্ড যোজনা করিয়া দেন, সেই মুণ্ডে ইনি তাঁহাদিগকে বিদ্যাদানে প্রবৃত্ত হন; পরে ইন্দ্র ইহাঁর অশ্বমুণ্ডচ্ছেদ করিলে, অশ্বিনীকুমারদ্বয় পুনরায় ইহাঁর পূর্ব্ব মুণ্ডের যোজনা করিয়া দিয়াছিলেন। পরে দেবগণ যখন দৈত্যরাজ বৃত্রের ভয়ে উদ্বিগ্ন হইয়াছিলেন, তখন ইন্দ্র দধীচির অস্থি-নির্ম্মিত অস্ত্র ব্যতীত বৃত্রের বিনাশের উপায়ান্তর নাই জানিতে পারিয়া দেবরাজ ইহাঁর নিকট অস্থি ভিক্ষা করিলে, ইনি ইন্দ্রের প্রার্থনারক্ষার্থ দেহ ত্যাগ করিলেন। ইহাঁর অস্থিতে বিশ্বকর্ম্মার নির্ম্মাণ-কৌশলে বজ্রাদি বহু প্রহরণের সৃষ্টি হইয়াছিল। তাহাতেই বৃত্র সংহার হয়।

দনায়ুঃ—প্রজাপতি দক্ষের কন্যা, মহর্ষি কশ্যপের পত্নী; ইহাঁর গর্ভে বিক্ষর, বল, বীর, , বৃত্র এই চারি পুত্র জন্মিয়াছিল।

দনু—প্রজাপতি দক্ষের কন্যা, মহর্ষি কশ্যপের পত্নী, ইহাঁর বিপ্রচিত্তি, শম্বর, নমুচি, পুলোমা, অসিলোমা, কেশী, দুর্জ্জয়, অয়ঃশিরাঃ, অশ্বশিরা, অশ্বশঙ্কু, গগনমূর্দ্ধা, স্বর্ভানু, অশ্ব, অশ্বপতি, বৃষপর্ব্বা, অজক, অশ্বগ্রীব, সূক্ষ্ম, তুহুণ্ড, একপদ, একচক্র, বিরূপাক্ষ, মহোদর, নিচন্দ্র, নিকুম্ভ, নিকুম্ভ, কুপট, কপট, শরভ, শলভ, সূর্য্য, চন্দ্র, একাক্ষ, অমৃতপ, প্রলম্ব, নরক, বাতাপী, শঠ, বনায়ু, দীর্ঘজিহ্ব,—এই ৪০টী পুত্র হয়। ইহাঁরা দানব নামে প্রসিদ্ধ। ২। শ্রীদানবের পুত্র জনৈক দানব।

দন্তবক্র—চেদিরাজ দম ঘোষের কনিষ্ঠ পুত্র, বসুদেব ভগিনী শ্রুতশ্রবার গর্ভে ইহাঁর জন্ম হয়। শিশুপালের ভ্রাতা; শিশুপাল নিহত হইলে, দন্তিহাগ্রামে কৃষ্ণের সহিত যুদ্ধে গদাঘাতে নিহত হইয়াছিলেন।

দম—১। বিদর্ভরাজ ভীমের জ্যেষ্ঠপুত্র, পুণ্যশ্লোক মহারাজ নলের পত্নী দময়ন্তীর ভ্রাতা। ২। মহারাজ মরুত্তের পৌত্র, ও নরিষ্যন্তের পুত্র—একজন রাজচক্রবর্ত্তী। ইনি দশার্হরাজের কন্যা সুমনার পাণিগ্রহণ করেন। ইহাঁর পিতামহ মরুত্ত বপুষ্মান্ নৃপতি কর্ত্তৃক নিহত হইয়াছিলেন জানিয়া, ইনি তাঁহার বিনাশসাধনে পিতৃতর্পণ করিয়াছিলেন।

দমঘোষ—১। চন্দ্রবংশীয় রাজা, ইনি বসুদেবের ভগিনী কুন্তীভোজ রাজার পালিতা কন্যা শ্রুতশ্রবার পাণিগ্রহণ করেন। ইনি প্রবল পরাক্রম জরাসন্ধের অনুগত ছিলেন। ইহাঁর পুত্র শিশুপাল ও দন্তবক্র।

দমন—১। বিদর্ভরাজ ভীমের পুত্র—নিষধরাজ নলমহিষী দময়ন্তীর ভ্রাতা। ২। জনৈক রাজা। ৩। জনৈক আকচযোগ ঋষি। ইহাঁর বরে বিদর্ভরাজ ভীম দম প্রভৃতি পুত্র ও দময়ন্তী নাম্নী কন্যালাভ করেন। ইহাঁর অনুকম্পায় পুত্র-কন্যা লাভ করায়, তাহাদিগের নাম ইহাঁর নামানুসারে দম দময়ন্তী রাখা হয়।

দময়ন্তী—বিদর্ভরাজ ভীমের কন্যা, নিষধরাজ পুণ্যশ্লোক মহারাজ নলের মহিষী। ইহাঁর বয়োবৃদ্ধির সঙ্গে সঙ্গে শুক্লপক্ষের শশিকলার ন্যায় ইহাঁর রূপলাবণ্য যেমন বৃদ্ধি পাইতে লাগিল,

গুণ-গরিমায় যশঃ-সৌরভ দিগন্ত প্রসৃত হইতে লাগিল, ইহাঁর রূপগুণের প্রভাবে তাৎকালিক সমগ্র নৃপমণ্ডলীর প্রত্যেকেই ইহাঁকে পাইবার জন্য উৎসুক হইয়া উঠিলেন। নিষধাধিপতি নল ইহাঁর রূপগুণে যেমন ইহাঁর অনুরাগী হইলেন, ইনি তাঁহার যশঃ-সৌরভে তেমনই অনুরাগিণী হইয়া পড়িলেন। শেষে একটী কামচারী মরাল ইহাঁদের পরিণয়-সংঘটনে দূত হইয়াছিল। দময়ন্তী মনে মনে নিষধাধিপতি নলে আত্মসমর্পণ করিলেন সত্য, কিন্তু মনোভাব গোপন রাখিলেন। তৎকালসুলভ প্রথানুসারে বিদর্ভরাজ, কন্যা দময়ন্তীর স্বয়ম্বর ঘোষণা করিলেন। সকল দেশেরই রাজবৃন্দ আগমন করিয়া স্বয়ম্বর সভার শোভাবর্দ্ধন করিতে লাগিলেন। দেবর্ষি নারদ দেবলোকেও ইহাঁর রূপ গুণের প্রচার করায় ইন্দ্র, যম, বরুণ, অগ্নি প্রভৃতি এই কন্যারত্নলাভার্থ উৎসুক হইয়া উঠিলেন। তাঁহারা স্বয়ম্বর-সভায় আগমন কালে পথে নলরাজের দর্শন পাইয়া, তাঁহাকে দূতরূপে প্রেরণ করেন। তিনি ইন্দ্রের বরে অন্যের অলক্ষিতে দময়ন্তী-সমীপে উপনীত হইতে সমর্থ হন। ইনি নলরাজের পরিচয় পাইয়া অতিশয় সুখিনী হইলেন; অধিকন্তু তাঁহার দৌত্যে সত্যপালনের পরিচয় পাইয়া, তাঁহার প্রতি আরও অনুরাগ বৃদ্ধি পাইল। তখন ইনি বলিলেন, "মহাত্মন্, আমি আপনাকেই পতিত্বে বরণ করিয়াছি, এখন ইন্দ্রাদি দেবগণের ঐশ্বর্য্যের মোহে ব্যভিচার করিতে পারি না।" তৎপরে মহারাজ নল দূত-বিধিমতে ইন্দ্রাদি দেবগণের নিকট আসিয়া দময়ন্তী কথিত বাক্য যথারীতি জ্ঞাপন করিলেন। দেবগণ দময়ন্তীর অশেষ প্রশংসা করিয়া সকলেই নলরূপ পরিগ্রহ করিয়া সভায় বসিয়া রহিলেন। দময়ন্তী স্বয়ম্বর সভায় আসিয়া, পাঁচটী নলমূর্ত্তি দেখিয়া চিন্তান্বিতা হইলেন। পরে তাঁহাদিগের মধ্যে একটী ব্যতীত সকল মূর্ত্তিই ছায়াবিহীন, স্বেদরহিত নির্নিমেষনয়ন, অম্লান-মাল্যভূষণ শূন্যাশ্রয় দেখিয়া, তাঁহাদিগকে দেবতা বলিয়া জানিতে পারিলেন এবং প্রণামপূর্ব্বক পুণ্যশ্লোক নলরাজের গলদেশে বরমাল্য অর্পণ করিলেন। দেবগণ ইহাঁর এইরূপ আচরণে পরম পরিতুষ্ট হইয়া প্রশংসাবাদ করিতে করিতে প্রস্থান করিলেন। দেবতাদিগকে উপেক্ষা করায় কলি রুষ্ট হইয়া, ছিদ্রান্বেষণ করিতে লাগিল; পরে ছিদ্র পাইয়া, নল-শরীরে প্রবেশ পূর্ব্বক তাঁহাকে ভ্রাতা পুষ্করের সহিত অক্ষ-ক্রীড়ায় নিয়োজিত করিল। এই ক্রীড়াসক্তিতে নলের সর্ব্বস্ব অপহৃত হইল। তখন ইনি স্বীয় পুত্র ইন্দ্রসেন ও কন্যা ইন্দ্রসেনাকে বিশ্বাসী সারথি বার্ষ্ণেয়ের সঙ্গে স্বীয় পিতৃগৃহে পাঠাইয়া দিলেন। শেষে হৃতসর্ব্বস্ব নলের সহিত এক বস্ত্র পরিধান করিয়া, দিনত্রয় উপবাসের পর বন গমন করেন। তথায় নলরাজ একটী পক্ষী ধরিতে গিয়া বস্ত্রহীন হইয়া পড়েন, তখন ইনি ভর্ত্তাকে স্বীয় বস্ত্রের অর্দ্ধাংশ প্রদান করেন। শেষে নল, প্রিয়া পত্নী দময়ন্তীকে বিদর্ভের পথ দেখাইয়া দিয়া পিতৃগৃহে গমন করিতে অনুরোধ করেন; ইনি পিতৃ-ভবন অপেক্ষা স্বামি-সঙ্গমে অধিক সুখবোধ করায়, পতি সহ বনবাসে রত হন। ইনি নিরন্তর স্বামিসেবায় স্বর্গ-সুখভোগ করিতেন। এইরূপ বনে ভ্রমণ করিতে করিতে ক্লান্ত হইয়া, এক বিটপিমূল আশ্রয় করিয়া, উভয়েই নিদ্রিত হন। শেষে কলির কুপরামর্শে জাগরিত হইয়া, নল অর্দ্ধবস্ত্রচ্ছেদ করিয়া, নিদ্রিতা দময়ন্তীকে পরিত্যাগ পূর্ব্বক প্রস্থান করেন। নিদ্রোত্থিতা দময়ন্তী পরিহিত বস্ত্রের অর্দ্ধেক ছেদনপূর্ব্বক স্বামীর প্রস্থান ব্যাপারে অতীব দুঃখিত হইলেন। অতঃপর উন্মত্তার ন্যায় পতির অন্বেষণে ধাবিতা হইলে, একটী বন্য অজগর তাঁহার গ্রাসের জন্য বদন ব্যাদান করে। তখন একটী ব্যাধ অলোকসামান্যা রূপবতীর রক্ষার জন্য, এক শরে সেই অজগরের প্রাণবিনাশ করে। শেষে দময়ন্তীর প্রতি কামকটাক্ষপাত জন্য পাপে ধর্ম্মের তেজে তাহার মৃত্যু হয়। দময়ন্তী তিন অহোরাত্র পতি অন্বেষণে বন পর্য্যটন করার পর এক দল বণিকের সাহায্যে চেদিরাজ্যে উপনীতা হইয়া, চেদিরাজমাতার আশ্রয়গ্রহণ করেন। এদিকে বিদর্ভরাজ কন্যা ও জামাতার অন্বেষণে চারি দিকে দূত প্রেরণ করিলেন। পরে জনৈক

ব্রাহ্মণদূত সুদেব চেদিরাজ্যে দময়ন্তীর দর্শন-লাভ করিয়া বিদর্ভরাজপুরে সংবাদ দেন। অনন্তর বিদর্ভরাজ চেদিরাজমাতা স্বীয় শ্যালিকার নিকট হইতে দময়ন্তীকে স্বরাজ্যে আনাইয়া কিঞ্চিৎ সুস্থ করেন। পরে ইনি একটী সাঙ্কেতিক সংবাদ সহ দূত প্রেরণ করিয়া নলরাজের সন্ধানের জন্য চেষ্টা করেন। অযোধ্যা হইতে প্রত্যাগত দূত সাঙ্কেতিক বচনের উত্তর আনায় অযোধ্যায় মহাত্মা নল আছেন স্থির হয়। পরে ইঁহার নিদেশানুসারে দূত সুদেব অযোধ্যার যাইয়া, ঋতুপর্ণ রাজাকে দময়ন্তীর স্বয়ম্বর জন্য নিমন্ত্রণ করিয়া, কল্য দিনস্থির করিয়া বলিয়া দেন। পরে ঋতুপর্ণের সারথিরূপী বাহুক অশ্বচালনায় এক দিনেই বিদর্ভে পৌঁছাইলেন। পরে ইনি পরিচারিকারমুখে শুনিলেন, জল ও অগ্নির সাহায্য ব্যতীত ঐ সারথি সুস্বাদু আহারীয় প্রস্তুত করিয়াছেন। তখন ইনি ছদ্মবেশী নলের পরিচয় পাইয়া বহুকাল ধরিয়া বিবিধ ক্লেশ সহ্য করিয়া, নল বিরহে বিষন্না ও বিপন্না হইয়া, পুনঃ স্বয়ম্বরে নলরাজকেই পতিত্বে বরণ করিলেন শেষে বহুকাল সুখে জীবনযাপন করিয়াছিলেন।

দর্ভী—ঋষি, ইনি সরস্বতীরুণা নামক তীর্থে অর্দ্ধকাল নামে এক তীর্থ নির্ম্মাণ করেন; তাহাতে স্নান করিলে, চতুঃসহস্র গোদানের সমান ফললাভ হয়।

দল—শলের কনিষ্ঠভ্রাতা, ইনি বামদেবের বিনাশ জন্য, এক বিষাক্ত বাণক্ষেপ করিলে, বামদেবের শাপে ঐ বাণে ইঁহার পুত্র শ্যেণজিৎ বিনষ্ট হয়।

দশজ্যোতিঃ—মদননন্দন সুভ্রাটের জ্যেষ্ঠপুত্র; ইঁহার দশসহস্র পুত্র জন্মিয়াছিল।

দশস্যু—রণনিপুণ বীর অথচ ঋষি, ইন্দ্র ইঁহার রক্ষা করেন।

দশরথ—অযোধ্যার রাজা—মহারাজ অজের পুত্র; অজমহিষী ইন্দুমতী ইঁহার মাতা। ইহঁার কৌশল্যা কৈকেয়ী সুমিত্রা এই তিনি মহিষী ছিলেন; তন্মধ্যে কৌশল্যার গর্ভজাতা শান্তা ইহঁার প্রতিশ্রুতিবশে মহারাজ লোমপাদকে পালনার্থ অর্পণ করেন। শান্তার সহিত ঋষ্যশৃঙ্গের বিবাহ হয়। একদা ইনি মৃগয়া-ব্যপদেশে মৃগভ্রমে অন্ধকমুনি পুত্রের বিনাশ করায়, অন্ধক মুনি "পুত্রশোকে মৃত্যু হইবে"—এই শাপ দেন। পরে ইনি ভাবী জামাতা মহর্ষি ঋষ্যশৃঙ্গের সাহায্যে পুত্রেষ্টি যাগ করিয়া, মহিষীদিগকে চরু ভাগ করিয়া দেন, তাহাতে পুত্রচতুষ্টয় লাভ করেন। তন্মধ্যে কৌশল্যার গর্ভে রাম কৈকেয়ীর গর্ভে ভরত এবং সুমিত্রার গর্ভে লক্ষ্মণ ও শত্রুঘ্ন জন্মিয়াছিলেন। এতৎপূর্ব্বে দেবদানব-যুদ্ধে ইহঁার অঙ্গুষ্ঠব্রণ হওয়ায় কৈকেয়ীর পরিচর্য্যা দ্বারা মহারাজ দশরথের আরোগ্যবিধানে সমর্থা হওয়ায়, ইহঁার প্রতিশ্রুতি অনুসারে দুইটী বরলাভের অধিকার লাভ করেন, পরে রামের যৌবরাজ্যাভিষেকের সংবাদে কৈকেয়ী উৎফুল্লা হইলে ইহঁার দাসী মন্থরার কুপরামর্শে ঈর্ষান্বিতা হইয়া, মহারাজ দশরথ সমীপে পূর্ব্ব প্রতিশ্রুত বরদ্বয়ের এক বরে রামচন্দ্রের দ্বাদশবর্ষব্যাপী বনবাস ও অপর বরে ভরতের রাজ্যাভিষেক প্রার্থনা করায়, দশরথ সত্যাপলাপে সমর্থ হন নাই। পরে পিতৃ-সত্য পালনার্থ রামচন্দ্র, পত্নী সীতা ও অনুগতভ্রাতা লক্ষ্মণের সহিত বনগমন করিয়াছিলেন। এই রূপে ঋষিশাপের অনুরূপ সময় উপস্থিত হইলে রাজা দশরথ প্রিয়পুত্র রামচন্দ্রের বিচ্ছেদে মৃত্যুমুখে পতিত হইলেন।

দাক্ষী—মহর্ষি পাণিনির জননী।

দানপতি—অক্রূরের নামান্তর। শতধন্বা স্যমন্তকমণি হরণ করিয়া, ইহঁার নিকট রক্ষা করেন। ইনি সেই মণির প্রসাদে বহু ধন দান করায়, ইহঁার এই নাম হইয়াছিল।

দান্ত—বিদর্ভরাজ ভীমের দ্বিতীয় পুত্র—নলমহিষী দময়ন্তীর ভ্রাতা।

দারুক—শ্রীকৃষ্ণের সারথি; ইনি সাতিশয় কৃষ্ণভক্ত ছিলেন। তৃতীয় পাণ্ডব অর্জ্জুন যখন সুভদ্রাহরণ করেন, তখন ইনি বলেন, "আপনি আমায় রথে বাঁধিয়া রাখিয়া আপনার ইচ্ছামত রথচালনা করুন। আমি যাদবগণের বিরুদ্ধে রথ চালনা করিতে পারিব না। শ্রীকৃষ্ণের দেহত্যাগের পর ইনি অর্জ্জুনকে আনাইয়া কৃষ্ণের অভিপ্রায় জানাইয়া তাঁহারই নিদেশমত শেষে অরণ্যাশ্রয়ে তপশ্চর্য্যায় রত হন।

দাল্ভ্য—জনৈক ঋষি, ইহাঁর সহিত দেবরাজ ইন্দ্রের বন্ধুত্ব ছিল; ইনি ক্ষত্রোচ্ছেদক পরশুরামের কোপ হইতে রাজা চন্দ্রসেনের অন্তঃসত্ত্বা পত্নীর রক্ষা করেন; তাঁহার গর্ভস্থ সন্তানই দাল্ভ্য-কায়স্থের আদিপুরুষ।

দিগম্বু—জনৈক গণাধিপতি, ইনি বিষ্ণুলোকে বসতি করেন।

দিতি—প্রজাপতি দক্ষের কন্যা—কশ্যপের পত্নী; দৈত্যগণের মাতা।

দিলীপ—সূর্য্যবংশীয় রাজা অংশুমানের পুত্র; ইহাঁর পুত্রের নাম ভগীরথ। ইনি স্বর্গ হইতে প্রত্যাগমনকালে সুরভির পূজা না করায় তিনি ক্রুদ্ধা হইয়া অভিশাপ করেন,—আমার নন্দিনীর পূজা না করিলে, তোমার সন্তান হইবে না; ইনি তাহা জানিতে পারিয়া, মহর্ষি বশিষ্ঠের আশ্রমে গিয়া, সস্ত্রীক নন্দিনীর পূজায় ব্রতী হইলে, নন্দিনীর বরে ইহাঁর একটী পুত্রলাভ হয়, তাঁহার নাম রঘু।

দিব—ইহাঁর বৃহদ্ভানু, চক্ষু, আত্মা, বিভাবসু, সবিতা, ঋচীক, অর্ক, ভানু, আশাবহ, রবি, ও সদ্য—এই একাদশ পুত্র।

দিবরথ—অনুবংশীয় পরের পুত্র।

দিবাপতি—ত্রয়োদশ মন্বন্তরের ইন্দ্র।

দিবাকর—১। সূর্য্য। ২। ইক্ষ্বাকুবংশীয় প্রতিব্যোমের পুত্র।

দিবোদাস—বেদপ্রসিদ্ধ ব্রাহ্মণ, অহল্যার যমজ ভ্রাতা; ইনি অত্যন্ত আত্মোৎসর্গপরায়ণ অতিথি-সেবারত ছিলেন। ২। সামবেদোক্ত জনৈক ঋষি। ৩। চন্দ্রবংশীয় রাজা—ভীমরথের পুত্র। মতান্তরে ইনি সুদেবের পুত্র। ইনি ইন্দ্রের উপাসক, ইন্দ্র শম্বরাসুরের শতপুরীর একটী ব্যতীত সমস্ত নষ্ট করিয়া অবশিষ্টটী ইহাঁকে দান করেন। ইনি কাশীর রাজা। পিতার মৃত্যুর পর ইনি রাজসিংহাসনে অধিষ্ঠিত হইলে, ইহাঁর পিতৃশত্রু বীতহব্যের পুত্রগণ ইহাঁর বিরুদ্ধে যুদ্ধ সংঘটন করিলে, ইনি পরাস্ত হইয়া মহর্ষি ভরদ্বাজের আশ্রমে আশ্রয় লইয়াছিলেন। মহর্ষি ভরদ্বাজ ইঁহার হিতেচ্ছু হইয়া যজ্ঞসাধন করিলে, তাহার প্রভাবে ইনি একটী পুত্র লাভ করেন। সেই পুত্রের নাম প্রতর্দ্দন। এই প্রতর্দ্দন বীতহব্যের সন্তানগণের বিনাশসাধন করিয়া রাজ্যোদ্ধার করেন। পরে শিব ইহাঁর নিকট হইতে কাশী গ্রহণ করেন। ইনি চিকিৎসাশাস্ত্র-বিশারদ ধন্বন্তরি নামে প্রসিদ্ধ ছিলেন।

দীপ্তিমান্—শ্রীকৃষ্ণের পুত্র।

দীর্ঘজিহ্বা—বিরোচনের কন্যা; এই রাক্ষসী পৃথিবী গ্রাসে উদ্যতা হইলে, ইন্দ্রের হস্তে মৃত্যুমুখে পতিতা হয়।

দীর্ঘতমা—১। কাশীরাজের পুত্র—ধন্বন্তরির পিতা। ঋগ্বেদ প্রসিদ্ধ উতথ্যের মমতার গর্ভজাত পুত্র; জন্মান্ধ হইয়া অগ্নির উপাসনায় দৃষ্টিলাভ করেন। ২। বৃহস্পতির জ্যেষ্ঠ ভ্রাতা উতথ্যের পত্নী মমতার গর্ভজাত সন্তান। যে সময়ে মমতা পূর্ণগর্ভা সেই সময়ে মমতার অসম্মতি সত্ত্বেও বৃহস্পতি তাঁহাতে উপগত হইলে, প্রবেশ-মার্গাভাবে তাঁহার রেতঃ ভূপতিত হওয়ায় তিনি শাপে তাঁহাকে অন্ধ করেন। ইনি জন্মান্ধ হইয়া জন্ম গ্রহণ করেন। পরে প্রদ্বেষী নাম্নী ব্রাহ্মণ-কন্যার সহিত ইহাঁর বিবাহ হয়; তাঁহার গর্ভে ইহাঁর গৌতম প্রভৃতি পুত্র জন্মিয়াছিল। ইনি স্বধর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক গোধর্ম্মাচরণে প্রবৃত্ত হইলে, ইহাঁর পত্নী ও পরিজনগণ ইহাঁর প্রতি বিরাগপ্রদর্শন করিতে লাগিলেন। ইনি পত্নীর বিরুদ্ধ ব্যবহারে বিরক্ত হইয়া নিয়ম করিলেন 'পতি বর্ত্তমানে অন্য পতি গ্রহণ করিলে নারী পতিতা হইবে।' তাহাতে ইহাঁর পত্নী প্রদ্বেষী পতিদ্বেষিণী হইয়া ইহাঁর প্রতি বিবিধ অত্যাচার করিয়া, শেষে গঙ্গায় নিক্ষেপ করাইয়াছিলেন। ইহাঁর দ্বৈতন প্রভৃতি ভৃত্যগণ ইহাঁকে অগ্নিতে নিক্ষেপ করার পর ইহাঁর মর্ম্মস্থানে আঘাত প্রভৃতি করিলে অশ্বিনীকুমারের চেষ্টায় রক্ষা পান। ধার্ম্মিক বলিরাজ ইহাঁকে পাইয়া স্বীয় মহিষী সুদেষ্ণার গর্ভে ইহাঁ দ্বারা অঙ্গাদি পঞ্চ পুত্রোৎপাদন করাইবার ব্যবস্থা করিলে, সুদেষ্ণা ইহাঁকে বৃদ্ধ অন্ধ দেখিয়া, প্রথমতঃ তিনি দাসী উশিজাকে ইহাঁর নিকট প্রেরণ করেন; তাঁহার গর্ভে কক্ষীবান্ প্রভৃতি একাদশ পুত্রউৎপন্ন হয়। কক্ষীবান্ বিশিষ্ট বিদ্বান ও তেজস্বী ছিলেন।

পরে সুদেষ্ণার গর্ভে ইনি অঙ্গ প্রভৃতি পঞ্চ পুত্রের উৎপাদন করিয়াছিলেন।

দীর্ঘবাহু—মহারাজ খট্বাঙ্গের পুত্র।

দুঃখলব্ধিকা—পৌণ্ড্রবর্দ্ধনরাজ দেবসেনের কন্যা। ইহাঁর সহিত যাঁহার বিবাহ হইত, সেই বিবাহ রাত্রে পঞ্চত্ব পাইত। অনন্তর বিদূষকনামা ব্রাহ্মণ বরনাশক রাক্ষসকে পরাস্ত করিয়া ইহাঁর পাণিগ্রহণ করেন।

দুঃশলা—রাজা ধৃতরাষ্ট্রের একমাত্র কন্যা; মহিষী গান্ধারীর গর্ভে জন্ম গ্রহণ করেন। সিন্ধুরাজ জয়দ্রথের সহিত ইহাঁর বিবাহ হয়। যখন কুরুক্ষেত্র সমরে জয়দ্রথ নিহত হন, তখন ইহাঁর একটী শিশুপুত্র ছিল, নাম সুরথ। ইনি তাহাকে সিংহাসনে স্থাপন রাখিয়া নিজে রাজকার্য্যনির্ব্বাহ করিতেন। মাতৃনিদেশে থাকিয়া ঐ বালক ক্রমশঃ রাজকার্য্য পরিচালনে নিপুণ হইয়াছিলেন। পরে পাণ্ডবগণের অশ্বমেধ অনুষ্ঠানকালে, তৃতীয় পাণ্ডব-রক্ষিত যজ্ঞীয় অশ্ব পিতৃরাজ্যে প্রবেশ করিলে, সেই সংবাদে পিতৃহন্তার প্রবেশাবস্থায় ঐ বালক ভূপতিত হইয়া মৃত্যুগ্রস্ত হয়। অর্জ্জুন তৎসংবাদ শ্রবণে তাঁহার শিশুপুত্রকে সিংহাসনে স্থাপন করেন।

দুঃশাসন—রাজা ধৃতরাষ্ট্রের গান্ধারীগর্ভসম্ভূত পুত্র—দুর্য্যোধনের প্রিয়ভ্রাতা ও মন্ত্রী। সাতিশয় ক্রূরস্বভাব। ইনিই দ্রৌপদীর বস্ত্র হরণের প্রধান উদ্যোক্তা। সেই জন্য ভীমসেন প্রতিজ্ঞা করেন, ইহাঁর বক্ষের রক্তপান করিবেন ও দ্রৌপদী প্রতিজ্ঞা করেন, ইহাঁর রক্তে বেণী বন্ধন করিবেন। শেষে কুরুক্ষেত্র সমরে ভীমসেন ইহাঁর বধসাধন করিয়া প্রতিজ্ঞা পালন করেন।

দুন্দুভী—এক জন গন্ধর্ব্ব-ললনা; ব্রহ্মার শাপে মর্ত্ত্যলোকে মন্থরারূপে জন্ম গ্রহণ করিয়া, কৈকেয়ীকে রামনির্ব্বাসনের পরামর্শ দিয়াছিল। ২। একটী মহিষমূর্ত্তি দানব। ইনি বলদৃপ্ত হইয়া, সমুদ্রের নিকট যুদ্ধ প্রার্থী হন; তিনি হিমালয়ের নিকট যুদ্ধ করিতে প্রেরণ করেন; তথায় যুদ্ধে পরাস্ত হইবার পর বানররাজ বালীর নিকট প্রেরিত হন। বালী ইহাঁর বধ করিয়া ইহাঁর দেহ ঋষ্যমূকে ক্ষেপণ করে; সেই হইতে মহর্ষি মাতঙ্গের শাপে বালী আর ঋষ্যমূক পর্ব্বতে আসিতে পারিত না।

দুর্গম—বসুদেবের রোহিণী-গর্ভজাত পুত্র।

দুর্গা—বিশ্বের আদি-কারণরূপিণী পরাপ্রকৃতি—হিমালয় কন্যা—শিব-মহিষী। দুর্গের বা দুর্গতির বিনাশ বা ধ্বংস করিতে সমর্থা বলিয়া, ইহাঁর এই নাম। প্রথম ঋগ্বেদে দুর্গা শব্দের উল্লেখ দেখা যায়। বৈদিককালের পর পৌরাণিক আখ্যানাদিতেও দুর্গামাহাত্ম্য বর্ণনা আছে। একদা ব্যাসদেব ব্রহ্মজ্ঞানলাভেচ্ছায় হিমালয় আশ্রয় করিয়া দুর্গাভক্তিপরায়ণ হইয়া তপশ্চরণে প্রবৃত্ত হইলে, আকাশবাণী দ্বারা জানিতে পারিলেন, ব্রহ্মলোকে যে বেদচতুষ্টয় আছে, তাহাদের আশ্রয়গ্রহণ করিলে তাঁহারাই তত্ত্ব জানাইয়া দিবে। পরে ব্যাসদেব ব্রহ্মলোকে বেদগণসমীপে ব্রহ্মতত্ত্ব জিজ্ঞাসা করিলে বেদগণ একে একে বলিলেন;—"যাহা হইতে অন্তঃস্থ ভূতগণ সকলে প্রবর্ত্তিত হয়, যাহা পরমতত্ত্ব তাহা একমাত্র ভগবতী দুর্গা।" যজুর্ব্বেদ বলিলেন,—"অখিলযজ্ঞ ও যোগ দ্বারা যে মহীয়সী শক্তির পূজা হয়, যিনি একমাত্র শ্রেষ্ঠ প্রমাণ, তিনিই স্বয়ং ভগবতী দুর্গা।" সামবেদ বলিলেন,—"যিনি বিশ্বভ্রমণ করেন, যোগিগণ যাঁহার চিন্তা করেন, যাঁহার বাক্যে বিশ্ববিকাশ হয়, তিনিই স্বয়ং ভগবতী দুর্গা।" অথর্ব্ববেদ বলিলেন, "ভক্তিদ্বারা অনুগ্রহাকাঙ্ক্ষী জনগণ যে দেবারাধ্যাকে ধ্যানধারণায় দর্শন করেন, তাঁহাকে পরব্রহ্ম ভগবতী দুর্গা বলিয়া আখ্যা প্রদান করা যায়।" উপনিষদেও দুর্গামাহাত্ম্য বর্ণিত আছে, এক সময়ে দেবতাগণ ব্রহ্মার চেষ্টায় জয় লাভ করায়, সকলেই জয়শ্রীকৃত যশোলাভেচ্ছায় সকলেই সম্বর্দ্ধিত হইতে উদ্যত হওয়ায়, ব্রহ্মা দেবগণসমীপে উপনীত হইয়া, অগ্নি ও বায়ুকে জিজ্ঞাসা করিলেন,—"তোমরা কে?" অগ্নি বলিলেন,—"আমি সর্ব্বদহনক্ষম অগ্নি!" বায়ু বলিলেন,—"আমি সর্ব্ব উড্ডয়নশক্ত বায়ু!" তখন ব্রহ্মা তাঁহাদিগকে একটী তৃণের দহন ও উড্ডয়ন করিতে বলায়, তাঁহারা শক্তির অভাবে তত্তৎকার্য্যে অশক্ত হওয়ায়, ইন্দ্রকে বলিলেন, 'ইনি কি যক্ষ।' এই সময়ে ব্রহ্মা অন্তর্দ্ধান

করিলে, আকাশে উমা আবির্ভূতা হইয়া বলিলেন, "এই ব্রহ্ম, আপনারা ব্রহ্মের বিজয়লাভে মহত্বলাভ করুন।" হৈমবতী উমা সর্ব্বদা সর্ব্বজ্ঞ শিবের সহিত বাস করেন বলিয়া, ইনি সর্ব্ববিষয়ে সর্ব্বজ্ঞা বিদ্যারূপিণী ব্রহ্মজ্ঞানরূপা। দুর্গা, বরদা, বেদমাতা, বেদসম্মিতা অক্ষরস্বরূপা, গায়ত্রীরূপা বরদাত্রী দেবী। পুরাণে মহাদেবপত্নী মহাদেবী সতী প্রজাপতি দক্ষের কন্যা। পরে দক্ষের শিবহীন যজ্ঞে প্রাণত্যাগ করিয়া গিরিবর হিমালয়ের ঔরসে মেনকার গর্ভে উমারূপে অবতীর্ণা হন। উমা তপোরতা থাকায় যতীন্দ্র মহাদেবের সহিত ইহাঁর বিবাহ হয়। ইহাঁর অপর ভগিনীর নাম গঙ্গা। মতান্তরে ইনি অপর্ণা নামে আখ্যাতা ছিলেন; ইহাঁর অপর ভগিনীদ্বয়ের নাম, একপর্ণা ও একপাটলা। অপরতঃ যে দিন দেবকীর গর্ভ হইতে শ্রীকৃষ্ণ ভূমিষ্ঠ হন, সেই দিন মহামায়া নন্দালয়ে কৌষিকী রূপে অবতীর্ণা হন; এদিকে কালরূপিণী নিদ্রার প্রবলাধিকার প্রসৃত হওয়ায়, বসুদেব স্বীয় পুত্রকে ক্রোড়ে লইয়া, রাত্রেই স্ববন্ধু গোপরাজ নন্দের আলয়ে রক্ষা করিয়া, নন্দনন্দিনী কৌষিকীর হরণ করিয়া রাত্রিযোগেই কংসকারাগারে রক্ষা করেন। পরে কংস সেই কন্যার বিনাশ জন্য, শিলাতলে প্রক্ষেপ করিতে উদ্যত হইলে, ইনি হস্তভ্রষ্ট হইয়া অন্তরীক্ষে উড্ডীন হইয়া তাঁহার ভবিতব্যতা নির্দ্দেশ করিয়া দেন; পরে তিনি বিন্ধ্যপর্ব্বতে বাস করেন; ইনিই শুম্ভনিশুম্ভের বধ করিয়াছিলেন। মার্কণ্ডেয় পুরাণান্তর্গত দেবী-মাহাত্ম্যবর্ণনে মহিষাসুরমর্দ্দন, চণ্ডমুণ্ডসংহার, রক্তবীজ-বিনাশ, শুম্ভনিশুম্ভ-নিধন প্রভৃতির বর্ণন ও দেবগণের উদ্ধারসাধন বিষয়ের বিবরণ আছে। দেবগণ বিপদে পতিত হইলেই যে, দুর্গতিনাশিনী দুর্গার শরণাপন্ন হন, তাহা পুরাণাদিতে তেমনই বর্ণিত আছে। চৈত্রবংশীয় রাজা সুরথ দুর্ব্বিপাকে রাজ্যভ্রষ্ট হইয়া বনপ্রবেশকালে সমাধি বৈশ্যের মৃন্ময়ী মূর্ত্তিতে দুর্গা পূজা দর্শন করেন, তদুপদেশে তাঁহার অনুষ্ঠান করেন। এই অনুষ্ঠান বাসন্তী সপ্তম্যাদি তিথিতে অনুষ্ঠিত হইত। অতঃপরে রাবণবধের জন্য, শ্রীরামচন্দ্র বিমর্ষভাবে কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া চিন্তাকুল হইলে, লোকপিতামহ ব্রহ্মার পরামর্শে দক্ষিণায়ণে শরৎকালে দেবলোকের রাত্রিকালে—সুষুপ্তা জগন্মাতা দুর্গার অকালবোধন করিয়া পূজার আয়োজনে প্রবৃত্ত হন। এই হইতে শারদীয়া দুর্গা পূজার অনুষ্ঠান দেশবিখ্যাত হইয়া পড়ে। যখন মানব রাক্ষসে শক্রগণে মিত্রগণে সম্বিৎপানে আলিঙ্গনের ব্যবস্থা হইয়াছিল, এখনও পূজান্তে বিজয়োৎসবে সেইরূপ সম্বিৎপান ও আলিঙ্গনের প্রথা প্রচলিত আছে।

দুর্জয়—কার্ত্তবীর্য্য বংশসম্ভূত অনন্তদেবের পুত্র।

দুর্দম—বাসুদেবের রোহিণীগর্ভ-সম্ভূত পুত্র।

দুর্দ্ধর—১ মহিষাসুরের সেনাপতি, মহীয়সী মহাশক্তি চণ্ডিকার হস্তে নিহত হন। ২ লঙ্কেশ্বর রাবণের সেনাপতি, হনুমান্ কর্ত্তৃক অশোকবন ধ্বংসের সময় মন্ত্রিপুত্রগণ হত হইলে, পরে রাবণের আদেশে দুর্দ্ধর, প্রঘষ, বিরূপাক্ষ, ভাসকর্ণ, কৃপাক্ষ এই পঞ্চজন রক্ষোবীর হনুমানের বিরুদ্ধে যুদ্ধযাত্রা করেন; পরে ইনি হনুমান হস্তে প্রাণত্যাগ করেন।

দুর্ম্মদ—শ্রীমতী রাধিকার দেবর; গোলগোপালের কনিষ্ঠ পুত্র, রাধিকার ভগিনী অনঙ্গমঞ্জরীর পতি।

দুর্ম্মুখ—১ শ্রীরামচন্দ্রের বানরচমূর একটী বানর।

২ মহিষাসুরের সেনাপতি।

৩ রামচন্দ্রের গুপ্তচর, বাল্মীকির মতে ইহাঁর নাম ভদ্র।

৪ রাধিকার দেবর ও ভগিনী অনঙ্গমঞ্জরীর পতি।

৫ কৌরবরাজ ধৃতরাষ্ট্রের শত পুত্রের একটী।

দুর্য্যোধন—ধৃতরাষ্ট্রের গান্ধারী-গর্ভসম্ভূত জ্যেষ্ঠপুত্র দুর্য্যোধন প্রভৃতি শত ভ্রাতা যুধিষ্ঠিরাদি পঞ্চ ভ্রাতার সহিত ক্রীড়া করিতেন। ইনি ক্রীড়ায় তাঁহাদিগের সমকক্ষ হইতে না পারায়, ইহাঁর মনে বিদ্বেষবুদ্ধির আবির্ভাব হয়। বিশেষতঃ ভীমের বলবিক্রম দেখিয়া, তাঁহার উপর ইনি জাতক্রোধ হইলেন; তাঁহার বিনাশ জন্য সচেষ্ট হইলেন। একদা কুরুপাণ্ডব বালকগণ পঞ্চাধিক শত ভ্রাতায় মিলিত হইয়া, জলক্রীড়ায় প্রবৃত্ত

হইলে, ইনি পঞ্চ পাণ্ডবকে অতিক্রম করিতে না পারায়, ঈর্ষ্যাবশে ভীমকে ভোজনকালে ভক্ষ্য-দ্রব্যের সহিত বিষদান করেন। পরে বিষ-প্রভাবে অচেতন হইলে, ইনি তাঁহার নিস্পন্দ শরীর বন্ধন করিয়া জলে নিক্ষেপ করেন। পরে দৈববলে ভীম রক্ষা পাইয়া, গৃহে প্রত্যাগমন করিলে, ইনি কিন্তু পুনরায় তাঁহার প্রতি বিষ প্রয়োগে প্রবৃত্ত হন। ভীমের প্রতি ইহাঁর এবারকার দুশ্চেষ্টাও নিষ্ফল হয়। পরে পাণ্ডবগণ দুর্য্যোধনের চক্রান্ত বুঝিতে পারিয়া, তাহা হইতে রক্ষা পাইবার জন্য, অত্যন্ত সতর্ক হইলেন। দুর্য্যোধনাদি শত ভ্রাতা এবং যুধিষ্ঠিরাদি পঞ্চ ভ্রাতা সকলেই কৃপাচার্য্য ও দ্রোণাচার্য্যের নিকট ধনুর্ব্বেদ শিক্ষা করেন। ইনি গদাযুদ্ধে শ্রেষ্ঠ হইলেও, কি বলবীর্য্যে, কি শিক্ষায় পাণ্ডবগণের সমকক্ষ হইতে পারিলেন না। সুতরাং পাণ্ডবগণের উন্নতি দেখিয়া, পূর্ব্ব সঞ্জাত দ্বেষভাবের বৃদ্ধি হইতে লাগিল। কুরু পাণ্ডব বালকদিগের পরীক্ষায় রণক্ষেত্রে দুর্য্যোধন ভীমের সহিত গদাযুদ্ধে প্রবৃত্ত হন। পরস্পর ঈর্ষ্যাবশতঃ এই যুদ্ধ সাংঘাতিক ভাব ধারণ করিলে, দ্রোণাচার্য্য মধ্যস্থতা করিয়া উভয়কে বিরত করেন। অতঃপর পাণ্ডবপ্রধান যুধিষ্ঠির যৌবরাজ্যে অভিষিক্ত হইলে, ভীম অর্জ্জুন বীরত্ব-গৌরবে প্রথিতযশাঃ হইয়া উঠিলেন, এদিকে দুর্য্যোধন ঈর্ষ্যাবিষে জরজর হইতে লাগিলেন। পুনর্ব্বার পাণ্ডববিনাশে কৃতসঙ্কল্প হইয়া, পিতা ধৃতরাষ্ট্রের মনোনয়ন করাইয়া ইনি পাণ্ডবগণের বারণাবতে জতুগৃহে বাস করিতে প্রেরণ করেন। ধর্ম্মাত্মা বিদুরের বুদ্ধি-কৌশলে পাণ্ডবগণ অক্ষত-শরীরে তথা হইতে পলায়ন করেন, ইনিও তাঁহাদিগকে মৃত মনে করিয়া সমগ্র রাজ্যের অধীশ্বর হইয়াছেন মনে করেন। ইতঃপূর্ব্বে রঙ্গস্থলে কর্ণকে অর্জ্জুনের প্রতিযোগী যোদ্ধা দেখিয়া, তাঁহার সহিত সখ্যস্থাপনপূর্ব্বক, তাঁহাকে অঙ্গদেশের আধিপত্য প্রদান করিয়াছিলেন। পরে দ্রৌপদীর স্বয়ম্বর জন্য পাঞ্চাল দেশে যাবতীয় রাজগণের নিমন্ত্রণ হইলে, তথায় ছদ্মবেশী ব্রাহ্মণরূপী পাণ্ডবগণ উপনীত হইয়াছিলেন। স্বয়ংবরে পণ ছিল, "ঘূর্ণায়মান চক্রমধ্যস্থ মৎস্যের নেত্রভেদ"। দুর্য্যো-ধন তৎসাধনে চেষ্টা করিয়া অসমর্থ হইলে, ছদ্মবেশী অর্জ্জুন সেই লক্ষ্যভেদ করিয়া, দ্রৌপদী লাভে সমর্থ হন। পরে পাণ্ডবগণ সে দিন কুন্তীর নিকট উপনীত হইয়া নবাহৃত পদার্থের দর্শন করিতে অনুরোধ করায় কর্ম্মরতা কুন্তীদেবী পঞ্চ ভ্রাতাকে বণ্টন করিয়া লইতে বলেন। তজ্জন্য মাতৃনিদেশানুসারে দ্রৌপদী পঞ্চ পাণ্ডব কর্ত্তৃক পরিণীতা হইয়াছিলেন। অপরতঃ দুর্য্যোধন স্বয়ম্বরসভা হইতে স্বশৌর্য্যাবলম্বনে ভানুমতীর পাণিগ্রহণ করেন। তাঁহার গর্ভে লক্ষণ নামে পুত্র ও লক্ষণা নামে কন্যা হয়। পঞ্চ পাণ্ডবের ঔরসে দ্রৌপদীর পঞ্চ পুত্রের জন্ম হয়। অতঃপর মহারাজ ধৃতরাষ্ট্র পঞ্চ পাণ্ডবের সন্ধান করিয়া রাজ্য প্রদানপূর্ব্বক ইন্দ্রপ্রস্থে রাজধানী স্থাপন করিতে আদেশ প্রদান করেন। ইনি তখন তাহাদিগের বিরুদ্ধে কিছুই করিতে পারিলেন না। রাজ্যাধিষ্ঠিত হইয়া পাণ্ডবগণ সমারোহপূর্ব্বক রাজসূয় যজ্ঞের অনুষ্ঠান করিয়াছিলেন। পাণ্ডবগণের বদান্যতায় সখা গোবিন্দের সাদর সম্ভাষণে, ভীমার্জ্জুনের বিক্রম গৌরবে যুধিষ্ঠিরের যশঃসৌরভ দিগন্ত প্রসৃত হইল, দেখিয়া কৌরবদিগের বিদ্বেষ বুদ্ধির পুনরুদ্রেক হইল। অতঃপর দুর্য্যোধন কূট-নীতির আশ্রয়ে পিতার মত লইয়া যুধিষ্ঠিরকে দ্যূত-ক্রীড়ায় আহ্বান করেন। ক্ষত্রধর্ম্মানুসারে দ্যূতার্থ নিমন্ত্রণ উপেক্ষা করা অবৈধ বিবেচনা করিয়া, যুধিষ্ঠির দ্যূতে সম্মত হন। ইহাঁর মাতুল পাশা-ক্রীড়ায় পটু শকুনি ইহাঁর পক্ষে ক্রীড়া করিতে প্রবৃত্ত হইলেন। শকুনির কপটক্রীড়ায় যুধিষ্ঠির হৃতসর্ব্বস্ব হইয়া, ভ্রাতৃচতুষ্টয় ও দ্রৌপদী পর্য্যন্ত ত্যাগে বাধ্য হইলেন। পরে ইনি দ্রৌপদীকে সভায় আনয়ন জন্য উপযুক্ত দূত নিয়োগে অসমর্থ হইয়া শেষে ভ্রাতা দুঃশাসনকে নিযুক্ত করিলেন। দুঃশাসন দ্রৌপদীর কেশাকর্ষণ করিয়া সভায় আনয়ন করেন। ইনি তাঁহাকে পরিহাসচ্ছলে উরু প্রদর্শন করেন এবং সভাস্থলে দুঃশাসন ইহাঁর বস্ত্র হরণে প্রয়াস পান। কিন্তু ভগবদনুগ্রহে ইহাঁরা বিফল প্রয়াস হইয়াছিলেন। ভীম এই দুর্ব্বিষহ অপমানে একবার অগ্রজের মুখপ্রেক্ষা করিয়া মনে মনে প্রতিজ্ঞা করিলেন, "উরুপ্রদর্শী দুর্য্যোধনের

উরুভঙ্গ ও দুর্বৃত্ত দুঃশাসনের বক্ষোবিদারণ করিয়া রক্তপান করিব"। অতঃপর দ্রৌপদীর প্রতি সন্তুষ্ট হইয়া, পাণ্ডবগণকে স্বরাজ্যে প্রত্যাগমন করিতে অনুমোদন করেন। পাণ্ডবগণ স্বরাজ্যে প্রস্থান করিলে পর দুর্য্যোধন পুনর্ব্বার পিতার সম্মতি গ্রহণ পূর্ব্বক দ্যূতক্রীড়ার উদ্যোগ করিয়া, যুধিষ্ঠিরকে নিমন্ত্রণ করেন। এবার দ্বাদশ বর্ষ বনবাস ও এক বৎসর অজ্ঞাতবাস পণ রাখিয়া, অক্ষক্রীড়া চলিতে লাগিল, দ্যূতে পরাস্ত হইয়া, পাণ্ডবগণ সস্ত্রীক বন গমন করেন। ইনি ইহাতে নিরুদ্বেগে উভয় রাজ্যের অধীশ্বর হইয়া সুখে কালাতিপাত করিতে লাগিলেন। পরে পণের ত্রয়োদশ বর্ষ অতীত হইলে, পাণ্ডবগণ রাজ্যপ্রাপ্তির আশায় ইহাঁর নিকট দূত প্রেরণ করিলে, ইনি বিনা যুদ্ধে সূচ্যগ্র পরিমিত ভূমিদানে অসম্মত হন। পরে যুদ্ধের আকাঙ্ক্ষায় শ্রীকৃষ্ণকে যুদ্ধার্থ নিমন্ত্রণ করিলে, তিনি ইহাঁকে নারায়নী সেনা প্রদান করিয়া স্বয়ং যুদ্ধে বিরত থাকিবেন বলেন। পরে পাণ্ডবগণের অনুরোধে আত্মদ্রোহ নিরাকরণ মানসে শ্রীকৃষ্ণ হস্তিনায় উপস্থিত হইয়া সন্ধির প্রস্তাব করেন, ইনি তাঁহার সদুপদেশে উপেক্ষা করিয়া, তাঁহার অবরোধে সচেষ্ট হন। পরে ইহাঁর হিতৈষী গুরুজনগণের পরামর্শে অবহেলা করিয়া, কুপরামর্শ-বশে যুদ্ধের অনুষ্ঠানে প্রবৃত্ত হন। কুরুক্ষেত্রের ভারতযুদ্ধে ইহাঁর একাদশ অক্ষৌহিণী সৈন্য সমবেত হয়, এবং মহারথ ভীষ্ম দ্রোণ কৃপ প্রভৃতি মহাবীরগণ তাহার নায়কত্ব করেন। ইহার ফলে সবান্ধবে দুর্য্যোধন পরাজিত ও হত হন। ইনি ভীমের সহিত গদাযুদ্ধ ভগ্নোরু হন, পরে অশ্বত্থামা কৃত দ্রৌপদীর পঞ্চ পুত্র হত্যা ব্যাপার শ্রবণে হর্ষ বিষাদে প্রাণত্যাগ করেন।

দুর্ব্বাসা—মহর্ষি অত্রির ঔরসে অনুসূয়ার গর্ভে শিবাংশসম্ভূত সন্তান। ইনি বামদেবের প্রিয়শিষ্য ছিলেন। তপস্যায় সবিশেষ উন্নতি লাভ করিয়া নিরতিশয় তেজস্বী যোগরত ঋষি হইয়া ছিলেন। অপিচ ইনি অতীব কোপনস্বভাব বলিয়া প্রসিদ্ধ। ইনি মহাদেবের আদেশে শ্বেতকীরাজের দীর্ঘকালব্যাপী যজ্ঞের যাজনে রত ছিলেন। শিক্ষার জন্য, ইহাঁর নিকট অনেক ছাত্রত্ব স্বীকার করিতেন। ইনি দশসহস্র শিষ্যের গুরু ছিলেন। ইনি মুনিবর ঔর্ব্বের কন্যা কন্দলীকে পরিণয়সূত্রে পরিগ্রহ করিয়াছিলেন; বিবাহকালীন শ্বশুরের অনুরোধে প্রতিজ্ঞা করিয়াছিলেন—পত্নী কন্দলীর শত অপরাধ ক্ষমা করিবেন। কলহপ্রিয়া কন্দলী অতি অল্পদিনেই শত অপরাধ পূর্ণ করিয়া ফেলিলে, ইনি তাঁহাকে শাপ দ্বারা ভস্মীভূত করেন। অতঃপর কন্যাশোকার্ত্ত মহর্ষি ঔর্ব্ব ইহাঁকে হতদর্প হইবে বলিয়া অভিশাপ করিলে, ইনি মহারাজ অম্বরীষের নিকট একাদশীর পারণ জন্য আতিথ্যগ্রহণ করিয়া অযথা বিলম্ব করার পর তাঁহার প্রতি অবজ্ঞার অপরাধ আরোপিত করিয়া স্বভাব-সুলভ কোপ প্রকাশে জটা ছিন্ন করিয়া উগ্ররাক্ষস সৃষ্টি করেন। পরে তাহাকে রাজ্যধ্বংসে নিযুক্ত করিলে, অম্বরীষের ধর্ম্মপ্রাণতায় তুষ্ট হইয়া নারায়ণ সুদর্শন দ্বারা তাঁহার রক্ষা ও ইহাঁর নিগ্রহ করেন। পরে যাদববংশীয়া একানংশার সহিত ইহাঁর পরিণয় হয়। এক সময় ইনি ভ্রমণ করিতে করিতে কোন অপ্সরার হস্তে একটী সন্তানক-পুষ্পমালা দর্শনে সাগ্রহে তাহার নিকট হইতে উহা ভিক্ষা করিয়া লন। পরে ঐ মালা ইন্দ্রকে প্রদান করেন। ইন্দ্র ঐরাবত মস্তকে ঐ মালা রক্ষা করিলে ঐরাবত উহা ভূপাতিত করায়, ইনি রোষবশে শাপ দানে তাঁহাকে শ্রীভ্রষ্ট করেন। ইহাঁরই শাপে শকুন্তলা পতি দুষ্মন্ত কর্ত্তৃক পরিত্যক্ত হন। অযোধ্যাপতি রামচন্দ্রের সহিত কালপুরুষের কথোপকথনকালে, ইনি লক্ষ্মণকে রামচন্দ্র সমীপে গমন করিতে আদেশ করিলে, ইহাঁকে সাতিশয় কোপন স্বভাব জানিয়া ভয়ে রামচন্দ্র সমীপে গমন করিয়া সত্যানুসারে পরিত্যক্ত হন। একদিন মহারাজ কুন্তিভোজের প্রাসাদে উপনীত হইয়া আতিথ্যগ্রহণ কালে রাজকুমারী কুন্তীর পরিচর্য্যায় এক বৎসর কাল মুগ্ধভাবে অতিবাহিত করেন, স্বসন্তুষ্টির প্রতিদান স্বরূপ কুন্তীকে ইচ্ছামাত্র দেব-দর্শনের মন্ত্রপ্রদান করেন। এই মন্ত্র প্রভাবেই ইন্দ্রাদি দেবগণের অনুগ্রহে পঞ্চ পাণ্ডবের জন্ম হয়। ইনি হস্তিনাপুরে সশিষ্য

আগমনপূর্ব্বক দুর্য্যোধনের সেবা শুশ্রূষায় তুষ্ট হইয়া, তাঁহাকে বরদানে উদ্যত হইলে, তিনি দুর্ব্বুদ্ধি বশতঃ দ্রৌপদীর আহারান্তে পাণ্ডবদিগের নিকট আতিথ্য গ্রহণে অনুরোধ করেন। পরে তদনুরূপ কাম্যকবনে পাণ্ডবগণের সমীপে দ্রৌপদীর ভোজনান্তে উপনীত হইলে, কৃষ্ণকর্ত্তৃক ভোজনে অনিচ্ছুক হইয়া, শিষ্যগণ সহ পলায়ন করেন। ইনি বৃষভানুরাজার নিকট উপস্থিত হইয়া, রাধিকাকে পরমাপ্রকৃতি জানিয়া, অনেক গুণানুবাদ করেন। শ্রীকৃষ্ণের রাসলীলার সময় যমুনার পরপারে অভুক্তাবস্থায় থাকিয়া, ভগবদ্ধ্যানে মগ্ন ছিলেন, তখন ভগবান্ শ্রীকৃষ্ণ বিচলিত হইলে, গোপীগণ কারণ জিজ্ঞাসা করিলেন, অভুক্তান্ন দুর্ব্বাসার অবস্থান জানিয়া, শ্রীকৃষ্ণের কথানুসারে তাঁহার রিরংসায় বিশ্বাস না করিয়া, যমুনার পরপারে যাইতে সমর্থা হইয়া দুর্ব্বাসার ভোজন সমাপ্তি করাইয়া, পরে তাঁহার ভোজনগ্রহণাভাবে বিশ্বাস করিয়া পুনর্ব্বার যমুনা পার হইয়া ব্রজপুরে আগমন করেন। একদা ইনি হংসডিম্বক কর্ত্তৃক ছিন্নকৌপীন ও অবমানিত হইলে, দুর্ব্বাসা কৃষ্ণসমীপে তাহাদের দণ্ডের জন্য, অনুরোধ করিলে, তিনি তাঁহাদিগের বিনাশসাধন করেন। একদিন উন্মত্তভাবে শ্রীকৃষ্ণ প্রাসাদে উপস্থিত হইয়া, উত্তপ্ত পায়স ভোজন করিতে করিতে শ্রীকৃষ্ণকে বলিলেন,—"রুক্মিণীর সহিত অঙ্গে এই ভুক্তাবশিষ্ট তপ্ত পায়স মর্দ্দন কর।"—ব্রাহ্মণোচ্ছিষ্ট পবিত্র বোধে পদ ব্যতীত সর্ব্বাঙ্গে তাহা প্রলিপ্ত করিলে, রুক্মিণীসহ কৃষ্ণকে রথে যোজিত করিয়া, কশাঘাত করিতে লাগিলেন; তাঁহারা যথাশক্তি রথাকর্ষণ করিয়া যেমন ক্লান্ত হইলেন, ইনি তেমনই ক্রোধভরে রথ হইতে অবতীর্ণ হইয়া দক্ষিণাভিমুখে গমন করিলেন, অমনই শ্রীকৃষ্ণ ইহাঁর পশ্চাদনুসরণ করিয়া প্রসাদন করিলে। ইনি বলিয়াছিলেন, বাসুদেব, তুমি ক্রোধধারণে সমর্থ; আমার বরে তুমিও রুক্মিণী সর্ব্বজনপ্রিয় হইবে। তুমি পদতলে পায়সলেপন কর নাই তজ্জন্য, আমি অত্যন্ত অপ্রীত;—যাহা হউক তোমার পায়সসিক্ত সর্ব্বাঙ্গেই অভেদ্য, কিন্তু পদতল যথাপূর্ব্ব কোমল রহিল। একদা ইনি দ্বারকায় উপস্থিত হইলে, যাদববালকবৃন্দ শাম্বকে স্ত্রীবেশে সজ্জিত করিল, তাঁহার কৃত্রিম গর্ভ স্ফীতি করাইয়া, ইহাঁর নিকট তাঁহার প্রসবকাল জিজ্ঞাসা করায় ইনি সর্ব্বজ্ঞ হইয়াও ক্রোধভরে বলেন, শাম্ব, মুষল প্রসব করিবেন, আর সেই মুষল হইতে যদুবংশ ধ্বংস হইবে। পরে প্রভাস যজ্ঞে তাহাই সংঘটিত হইলে, কৃষ্ণচন্দ্র বৃক্ষে লম্বিতপদ হইয়া অবস্থান করিবার সময় ব্যাধের অস্ত্রে বিদ্ধপদ হইয়া কলেবর ত্যাগ করেন।

দুষ্মন্ত—চন্দ্রবংশীয় ঐতি রাজার পুত্র; ইনি বিশিষ্ট ধার্ম্মিক ছিলেন; ইনি মৃগয়ার্থ বনে গমন করিয়া মৃগানুসরণ করিতে করিতে কণ্বমুনির আশ্রমে গমনপূর্ব্বক, তাঁহার পালিতা কন্যা শকুন্তলার রূপলাবণ্য দর্শনে মুগ্ধ হইয়া গান্ধর্ব্ববিধানে পাণিগ্রহণ করেন। শকুন্তলার গর্ভে ইহাঁর ভরত নামে এক পুত্র জন্মে। শকুন্তলা যখন কণ্বাশ্রমে অন্তর্ব্বত্নী ছিলেন, তখন স্বীয় অঙ্গুরীয়ক অভিজ্ঞানস্বরূপ প্রণয়িনী শকুন্তলার হস্তে দিয়া স্বরাজ্যে প্রস্থান করেন। পরে মহর্ষি দুর্ব্বাসার শাপে ইনি পত্নী শকুন্তলাকে কোনরূপেই পরিণীতা বোধ করিতে না পারায়, ত্যাগ করেন; আর শকুন্তলাও স্বীয় অভিজ্ঞান অঙ্গুরীয়ক হারাইয়া, তৎপ্রদর্শনে অসমর্থা ও প্রত্যাখ্যাতা নন। পরে ভরতের জন্মের পর শকুন্তলার সাক্ষাৎলাভ করায়, এবং তৎপূর্ব্বে অভিজ্ঞানলাভে স্মৃতি জাগরূক হওয়ায়, তাঁহার পুনর্গ্রহণ করেন।

দূষণ—লঙ্কেশ্বর রক্ষোরাজ রাবণের ভ্রাতা, এ রাক্ষসবীর খরের সেনাপতি হইয়া, দণ্ডকারণ্যে শূর্পণখার রক্ষণাবেক্ষণে নিযুক্ত ছিলেন; শূর্পণখার নাসাকর্ণচ্ছেদে রুষ্ট হইয়া সমরসংঘটন করায় রামহস্তে নিহত হয়।

দৃঢ়নেত্র—রাজর্ষি বিশ্বামিত্রের চূড়চতুষ্টয়ের একটী।

দেবক—যদুবংশীয় জনৈক রাজা, শ্রীকৃষ্ণের মাতামহ। ২। মহারাজ যুধিষ্ঠিরের পুত্র।

দেবকী—শ্রীকৃষ্ণের মাতা—উগ্রসেনভ্রাতা দেবকের তনয়া, বসুদেবের তনয়া, বসুদেবের পত্নী। ইহাঁদের বিবাহোৎসবকালে, কংস যখন ইহাঁদের

সারথ্যগ্রহণে লইয়া যান, তখন দৈববাণী দ্বারা অবগত হন যে,(ইহাঁর অষ্টম গর্ভের সন্তান তোমার বিনাশ করিবে) তখন কংস বসুদেব সহ ভগিনী দেবকীকে কারারুদ্ধ করিয়াছিলেন। পরে ইহাঁদের এক একটী সন্তান ভূমিষ্ঠ হইবামাত্র কংস তাহার বিনাশ সাধন করিতে থাকেন। এইরূপে ইহাঁর ষট্ পুত্রনাশের পর সপ্তমগর্ভ রোহিণীর গর্ভে পরিচালিত করা হইয়াছিল। পরে দেবকীর অষ্টম-গর্ভে রাত্রিকালে শ্রীকৃষ্ণ জন্ম গ্রহণ করিলে, বসুদেব নিদ্রাভিভূত প্রহরীর লক্ষ্য অতিক্রম করিয়া, কৃষ্ণকে লইয়া নন্দালয়ে রাখিয়া আসেন ও যশোদার সদ্যোজাতা কন্যা আনয়ন করেন। কংস সেই কন্যার নাশে উদ্যত হইলে, কন্যা তাঁহার হস্তভ্রষ্ট হইয়া অন্তরীক্ষ হইতে কংসের শত্রুর পরিচয় দান করেন। পরে কৃষ্ণ কংসধ্বংস করিয়া ইহাঁদের উদ্ধার করেন। যদুবংশ ধ্বংসের পর বসুদেবের যোগাবলম্বনপূর্ব্বক দেহত্যাগকালে ইনি তাঁহার সহগামিনী হন।

দেবক্ষত্র—জ্যামঘবংশীয় দেবরাতের পুত্র।

দেবতাজিৎ—সুরতির পুত্র; পত্নীর নাম আসুরী, পুত্রের নাম দেবদ্যুম্ন।

দেবদর্শ—এক জন আথর্ব্বণ ঋষি। সুমন্তুশিষ্য-কবন্ধের শিষ্য। ইহাঁর প্রচারিত শাখা দেবদর্শী নামে প্রসিদ্ধ। ইহাঁর মৌদ্গ, ব্রহ্মাবলি, শৌল্কায়নি, পিপ্পলাদ এই চারি জন শিষ্য। ইহাঁদিগের মধ্যে পৈপ্পলাদী শাখা পিপ্পলাদের প্রচারিত।

দেবদ্যুম্ন—দেবতাজিতের পুত্র, ইহার পত্নীর নাম ধেনুমতী, পুত্রের নাম পরমেষ্ঠী।

দেবভাগ—শূরসেনের পুত্র, বসুদেবের ভ্রাতা।

দেবভ্রাট্—মহের পুত্র, দিবের পৌত্র।

দেবমত—জনৈক ঋষি, এক দিন ইনি দেবর্ষি নারদসকাশে দৈহিক বায়ুর প্রথমাবেশ সংক্রান্ত প্রশ্নের উত্থাপন করিলে, দেবর্ষি নারদ বলেন, "প্রাণ ও অপান বায়ু প্রথমে শুক্রশোণিতের বিপরিণামরূপ দেহে সংক্রমিত হয়।" এইরূপে স্থূলদেহের কারণ অপান বায়ু ও তাহার ধারণক্ষম প্রাণবায়ু, উভয়ের যোগে পরমাত্মার অধিষ্ঠান এবং এতৎসংক্রান্ত উপদেশ লাভ করিয়া, তাহাই ব্যক্ত করেন।

দেবমিত্র—ইহাঁর অপর নাম শাকল্য; ইনি জনৈক ঋগ্বেদের আচার্য্য; ইনি রাজর্ষি জনকের যজ্ঞে যাজ্ঞবল্ক্য কর্ত্তৃক পরাস্ত হইয়া, প্রাণত্যাগ করেন।

দেবমীঢ়—জনকবংশীয় রাজা কীর্ত্তিরথের পুত্র; ইনি রাজশক্তির পরিচালনকালে প্রজারঞ্জনে দয়াবতার বলিয়া বিখ্যাত ছিলেন; ইহাঁর পুত্রের নাম বিবুধ।

দেবযানী—দৈত্যগুরু শুক্রাচার্য্যের কন্যা, ইনি দৈত্যরাজ বৃষপর্ব্বার দুহিতা শর্ম্মিষ্ঠার সখী এবং পিতার অতীব প্রিয়পাত্রী ছিলেন; বৃহস্পতির পুত্র কচ শুক্রাচার্য্যের নিকট শিক্ষার্থ আগমন করিয়া গুরু ও গুরুদুহিতার মনস্তুষ্টিসাধন করেন। কচের সদ্ব্যবহারে ও সৌজন্যে ইনি তাঁহার উপর সাতিশয় সন্তুষ্ট হইলেন। তাঁহাকে দৈত্যগণ পুনঃ পুনঃ নষ্ট করিলে, ইনি পিতার নিকট অনুরোধ করিয়া তাঁহাকে পুনর্জ্জীবিত করেন। ক্রমে তাঁহার প্রতি ইহার প্রণয় সঞ্চারিত হইয়াছিল; পরে বিদ্যাশিক্ষান্তে কচ স্বর্গে যাইতে উদ্যত হইলে, ইনি তাঁহাকে পতিভাবে পাইতে চাহিয়াছিলেন। গুরুতনয়ায় সহোদরা জ্ঞান সঙ্গত জানিয়া, ইহার প্রস্তাবে কচ অসম্মত হওয়ায়, ইনি তাঁহার প্রতি শাপ দেন, "তাঁহার শিক্ষিত মৃতসঞ্জীবনী বিদ্যা নিষ্ফলা হইবে;" তিনিও ইহাকে শাপ দেন, "ইনি ব্রাহ্মণপত্নী না হইয়া, ক্ষত্রভার্য্যা হইবেন।" একদা সখ্যনিবন্ধন ইনি সখী শর্ম্মিষ্ঠার সহ জলক্রীড়ায় প্রবৃত্ত হইয়াছিলেন, দৈববশে বায়ুবেগে ইহাঁদের রক্ষিত কূলস্থ বসনগুলি বিজড়িত হইয়া গেল। স্নানবিহার সমাপনান্তে শর্ম্মিষ্ঠা অগ্রে তীরভূমিতে উঠিয়া, ভ্রম ক্রমে দেবযানীর বস্ত্র পরিধান করেন। ইহাতে ইনি শর্ম্মিষ্ঠাকে তিরস্কার ও অপদস্থ করায়, শর্ম্মিষ্ঠা ইহাকে একটী শুষ্ক কূপে নিক্ষেপ করিয়া স্বগৃহে প্রস্থান করেন। ইহার পর মৃগয়ার্থ আগত নহুষাত্মজ যযাতি তৃষ্ণার্ত্ত হইয়া কূপ সমীপে আগমনপূর্ব্বক দেবযানীকে পতিত দেখেন; এবং ইহার উদ্ধারসাধন করেন। পরে উভয়ে উভয়ের রূপলাবণ্যে মুগ্ধ হইয়া প্রণয়সূত্রে বদ্ধ হন। ইনি কুপিত হইয়া, স্বীয় পরিচারিকা ঘূর্ণিকাদ্বারা পিতার নিকট বলিয়া পাঠাইলেন, "দৈত্য

রাজকন্যা শর্ম্মিষ্ঠা আমার এইরূপ দুর্দ্দশা করিয়াছিল; আমি আর দৈত্যরাজধানীতে প্রবেশ করিব না।"—ইহাতে দৈত্য-গুরু শুক্রাচার্য্য রুষ্ট হওয়ায় তাঁহার রোষাপনয়ন জন্য, দৈত্যরাজ স্বীয় কন্যা শর্ম্মিষ্ঠাকে ইহার দাসীত্বে নিযুক্তা করেন। ইহাতে ইহার কোপ নিবারণ হয়। ইহাকে অনুরক্তা জানিয়া দৈত্যগুরু শুক্রাচার্য্য মহারাজ যযাতির সহিত বিবাহসূত্রে আবদ্ধ করিতে অনুমোদন করেন। তাই বৃহস্পতি-পুত্র কচের শাপে ইহাকে ক্ষত্ররাজ যযাতির মহিষী হইতে হইয়াছিল। ইনি পরিচারিকা শর্ম্মিষ্ঠার সহিত স্বামিগৃহে গমন করেন। যদু ও তুর্ব্বসু নামে ইহার দুইটী পুত্র জন্মে। যযাতি গোপনে শর্ম্মিষ্ঠার পাণিগ্রহণ করিলে, তাঁহার গর্ভে তিনটী পুত্র জন্মে। দেবযানী তাহা অবগত হইয়াই, ক্রোধভরে পিত্রালয়ে গমন করেন।

দেবরক্ষিতা—রাজা দেবকের কন্যা, কৃষ্ণমাতা দেবকীর ভগিনী।

দেবরাত—১। এক জন জনকবংশীয় রাজা নিমির জ্যেষ্ঠপুত্র; ইনিই প্রথম হরধনুঃ প্রাপ্ত হন। মতান্তরে ইনি সুকেতুর পুত্র। ২। রাজর্ষি বিশ্বামিত্র কর্ত্তৃক রক্ষিত পুনঃশেফর নাম। ৩। জ্যামঘবংশীয় করম্ভীর পুত্র। ৪। পরীক্ষিতের নামান্তর।

দেবল—ধৌম্যের জ্যেষ্ঠভ্রাতা। মহর্ষি অসিতের পুত্র। ইহারই আশ্রমে বাস করিয়া, জৈগীষব্য তপশ্চর্য্যার অগ্রে সিদ্ধিলাভ করিলে, ইনি তাঁহার শিষ্য হইয়া মুমুক্ষুধর্ম্ম অবলম্বন করেন। ইনিই রম্ভার শাপে অষ্টাবক্র হইয়াছিলেন।

দেববান্—১। অক্রূরের পুত্র। ২। দেবকের পুত্র।

দেববৃদ্ধ—সাবত্বের পুত্র।

দেবসেনা—লোকপিতামহ ব্রহ্মার সাবিত্রী গর্ভজাত কন্যা। ইহার অপর নাম ষষ্ঠী। ইনি মাতৃকাশ্রেষ্ঠা ও শিশুপালিকা। একদা বিহারার্থ মানসশৈলে গমন করিলে, কেশীনামা দানব ইহার হরণ করেন; তৎপরে দেবরাজ ইন্দ্রের চেষ্টায় ইনি মুক্তিলাভ করিলে, দেবসেনাপতি কার্ত্তিকেয় ইহাকে বিবাহ করেন। ইহাকে মহাষষ্ঠী বলিয়া কোন কোন পুরাণে অভিহিত করা হইয়াছে।

দেবস্থান—এক জন সিদ্ধ ব্রহ্মর্ষি; পাণ্ডবদিগের বনবাসকালে তাঁহাদিগকে অনেক সদুপদেশ দান করিয়াছিলেন। পরে রাজ্য জয় হইলে, মহারাজ যুধিষ্ঠিরকে রাজ্যত্যাগ বাসনা হইতে নিবৃত্ত করিয়াছিলেন।

দেবহুতি—স্বায়ম্ভুব মনুর কন্যা, মহর্ষি কর্দ্দমের পত্নী, মহর্ষি কর্দ্দম ইহাঁর পরিচর্য্যায় তুষ্ট হইয়া ইহাঁকে দিব্যজ্ঞান প্রদান করেন। ইহাঁর গর্ভে নয় কন্যা ও কপিল নামে এক পুত্রের জন্ম হয়।

দেবাতিথি—কুরুবংশীয় অক্রোধনের পুত্র।

দেবানীক—কুরুবংশীয় ক্ষেমধন্বার পুত্র।

দেবান্তক—রাবণের পুত্র; লঙ্কা যুদ্ধে হত হন।

দেবাপি - ইনি রাজা প্রতাপের পুত্র। এক জন রাজর্ষি, ইনি তপঃপ্রভাবে ব্রাহ্মণ্য লাভ করিয়াছিলেন। ইনি বাল্যে সংসার ত্যাগী হইয়া, কলাপগ্রামে আশ্রম প্রতিষ্ঠা পূর্ব্বক যোগাবলম্বনে থাকেন। পরে কলির অবসানে ইনি পুনর্ব্বার চন্দ্রবংশের প্রবর্ত্তন প্রসারণে চেষ্টা করিবেন।

দেশা—এক জন গন্ধর্ব্ব, সোমেশ্বরের নিকট সঙ্গীত শিক্ষা করেন।

দৈত্যসেনা—স্বায়ম্ভুব মনুর কন্যা, ইনি কেশীদানবকে ভাল বাসিতেন; পরে কেশী দানব ইহাঁর হরণ করিলে, ইনি তাঁহাকে পতিত্বে বরণ করেন। কেহ কেহ ইনিই দেবহুতি বলিয়া স্থির করায়, ইহাঁকে প্রজাপতি কর্দ্দমের পত্নী ও মহর্ষি কপিলের মাতা বলিয়া স্থির করেন।

দৈবকী—[ দেবকী দেখ ]

দ্যুতিমান্—মহারাজ প্রিয়ব্রতের পুত্র, ইনি পিতার নিকট হইতে ক্রৌঞ্চদ্বীপের শাসনভার প্রাপ্ত হন।

দ্যুমৎ—মহর্ষি বশিষ্ঠের পুত্র।

দ্যুমৎসেন—শালদেশাধিপতি রাজা; পিতৃপরায়ণ সত্যবান্ ইহাঁর পুত্র। ইনি ন্যায়বান্ ধার্ম্মিক নরপতি, দুষ্টের দমন ও শিষ্টের পালনে রাজ্য রক্ষা করিতেন। দৈবদুর্ব্বিপাকবশতঃ নেত্ররোগে অন্ধ হইলে, ইহাঁর শত্রুপক্ষ প্রবল হইয়া, ইহাঁকে রাজ্যচ্যুত করিয়া বিতাড়িত করিলে, ইনি পত্নী ও শিশু সন্তানের সহিত বনাশ্রম

করিয়াছিলেন। এই শিশু পুত্র কৈশোর অতিক্রম করিলে পিতার অবলম্বন হইয়া দাঁড়াইলেন। পরে যথাকালে দ্যুমৎপুত্র সত্যবান্ সাবিত্রীর পাণিগ্রহণ করেন।

দ্রবিণ—পৃথুরাজের পুত্র।

দ্রুপদ—পঞ্চালদেশের অধীশ্বর—রাজা পৃষতের পুত্র। ইনি বাল্যকালে পিতার সহিত পিতৃসখা মহর্ষি ভরদ্বাজের আশ্রমে গমন করিতেন। এতজ্জন্য মহর্ষি ভরদ্বাজপুত্র দ্রোণের সহিত একত্র ক্রীড়া অধ্যয়ন জন্য ইহাঁর সবিশেষ সখ্য হয়। পরে মহর্ষি অগ্নিবেশের নিকট উভয়েই অস্ত্র-শস্ত্র ধনুর্ব্বেদ শিক্ষা করেন; ক্রমেই ইহাঁদের সখ্য দৃঢ়তর হইতে থাকে। কিন্তু ইনি পিতার মৃত্যুর পর রাজা হইয়া, দ্রোণকে ভুলিয়া যান। বহু বর্ষ পরে দ্রোণ ইহাঁর নিকট উপস্থিত হইলে, ইনি তাঁহার পরিচয় পাইয়াও, পূর্ব্ব সখ্যের স্মরণ করিতে না পারায় অবজ্ঞাপুর্ব্বক উপেক্ষা করেন; এবং দ্রোণের প্রার্থনা প্রত্যাখ্যান করিতেও কুণ্ঠা বোধ করেন নাই। প্রাচীন বন্ধুর এই অবজ্ঞা দ্রোণের মর্ম্মভেদ করায় তাহার প্রতিবিধিৎসার জন্য, তিনি কৌরব ও পাণ্ডব বালকগণের ধনুর্ব্বেদাচার্য্য হইয়া, গুরুদক্ষিণাস্বরূপ দ্রুপদের পরাজয় প্রার্থনা করেন। তাহাতে ইনি দ্রোণ-শিষ্য অর্জ্জুনের হস্তে পরাজিত ও অবমানিত হন। ইনি সেই পর্য্যন্ত দ্রোণাচার্য্যকে স্বীয় রাজ্যের দক্ষিণের অর্দ্ধাংশ দিয়া, অবশিষ্ট অর্দ্ধেকেই সন্তুষ্ট থাকিতে বাধ্য হন। ইনি দ্রোণকৃত অপমানের প্রতিশোধ লইবার জন্য, কৃতসঙ্কল্প হইয়া, ব্রহ্মর্ষি যাজ ও উপযাজ—দুই জন যাজ্ঞিক ব্রাহ্মণকে স্বীয় অভীষ্ট পুত্রেষ্টিতে ব্রত করেন। সেই যজ্ঞীয় হোমকুণ্ড হইতে দ্রোণবধশক্ত পুত্র ধৃষ্টদ্যুম্ন ও এক কন্যা কৃষ্ণা উৎপন্ন হন। পরে শিখণ্ডী নামে ইহাঁর আর একটী নপুংসক পুত্র জন্মিয়াছিল। পরে দ্রুপদরাজের কন্যার স্বয়ংবর সভায় চক্রান্তরস্থিত মৎস্যের চক্ষুর্বেধনরূপ পণ স্থির হইলে, জতুগৃহ দাহের পর ছদ্মবেশধারী অর্জ্জুন দ্বিজবেশে তথায় উপনীত হইয়া লক্ষ্যবেধ করিয়া, দ্রৌপদী লাভ করেন। পরে মাতৃবাক্যে পঞ্চপাণ্ডবেই দ্রৌপদীর পাণিগ্রহণ করেন। পরে দুর্য্যোধনের সভায় শকুনির কপট দ্যূতক্রীড়ায় পাণ্ডবগণ দ্বাদশবর্ষ বনবাসের পর ত্রয়োদশ বর্ষে অজ্ঞাতবাসের পর বিরাটরাজ্যে প্রকাশিত হইলে, ইনি তথায় উপস্থিত হইয়াছিলেন। কুরুক্ষেত্রে ভারতযুদ্ধের স্থিরসংঘটন হইলে, ইনি পাণ্ডবদিগের পক্ষাবলম্বনে যথাশক্তি যুদ্ধ করিয়া পঞ্চদশদিবসে দ্রোণের হস্তে নিহত হন।

দ্রুমসেন—কৌরবপক্ষীয় জনৈক বীর; ধৃষ্টদ্যুম্নের সহিত যুদ্ধ করিয়া প্রাণত্যাগ করেন।

দ্রুহ্যু—রাজা যযাতির শর্ম্মিষ্ঠাগর্ভজাত জ্যেষ্ঠপুত্র। ইহাঁকে পিতৃশাপে যানবাহন সমাগমশূন্য উড়ুপ সন্তরণ বা জলে পাদচারণ দ্বারা গমন করা যায়, এমন স্থানে অবস্থান করিতে হয়। ইহাঁর বংশে কেহ রাজা হয় নাই।

দ্রোণ—মহর্ষি ভরদ্বাজ পুত্র; পিতার নিকট বেদবেদাঙ্গের অধ্যয়নে এবং জ্ঞানার্জ্জনে সমর্থ হইয়াছিলেন। পরে পিতৃশিষ্য অগ্নিবেশের নিকট ধনুর্ব্বেদ শিক্ষা করিয়া, ব্রহ্মশির নামক আগ্নেয়াস্ত্র লাভ করেন। বাল্যকালে পৃষতরাজকুমার দ্রুপদের সহিত ক্রীড়া অধ্যয়ন ও অস্ত্রশিক্ষা করায় সখ্য স্থাপিত হয়। মহর্ষি ভরদ্বাজের দেহ-ত্যাগের পর দ্রোণ পিত্রাশ্রমে অবস্থানপূর্ব্বক তপশ্চরণে উন্নতিলাভ করিয়াছিলেন। অতঃপর বংশরক্ষার্থ গৌতমগোত্রীয় শরদ্বানের কন্যা কৃপীর সহিত পরিণয় সূত্রে আবদ্ধ হন। তাঁহার গর্ভে ইহাঁর অশ্বত্থামানামক একটী পুত্রের জন্ম হয়। অনন্তর ইনি পরশুরামের নিকট উপস্থিত হইয়া, যুদ্ধবিদ্যা ও নীতি-শাস্ত্র শিক্ষা করেন। পরে আশ্রমে প্রত্যাগমন করিলে, দারিদ্র্যবশে পুত্রাদি পোষণে প্রকৃষ্টরূপে অসমর্থ হইলেন। তখন দারিদ্র্যহেতু আত্ম-ধিকার উপস্থিত হওয়ায় অর্থলাভেচ্ছায় বাল্যসখা দ্রুপদরাজের নিকট উপস্থিত হইয়া অর্থ প্রার্থনা করেন, দ্রুপদরাজ অবজ্ঞার সহিত প্রত্যাখ্যান করায় অপমানবোধে ম্রিয়মাণ হইয়া, মনে মনে তাহার প্রতিশোধ লইবার জন্য, উপযুক্ত গুণী শিষ্যের অনুসন্ধানে বহির্গত হন। পরে হস্তিনাপুরে আগমন

করিয়া, ইনি কৃপাচার্য্যের আলয়ে থাকিয়া ধৃতরাষ্ট্র পুত্রগণের ও পাণ্ডুপুত্রগণের গুলিকা-ক্রীড়া কৌশলাদির পরিদর্শন করিতে করিতে দেখিলেন, তাহাদের গুলিকা একটী কূপ মধ্যে পতিত হইল, এবং তাহারা তাহার উত্তোলনে অসমর্থ হইয়া মুহ্যমান হইয়া দণ্ডায়মান রহিল। তখন দ্রোণ তথায় উপস্থিত হইয়া সেই কূপে একটী অঙ্গুরীয়ক নিক্ষেপ করিয়া শরযোগে গুলিকা ও অঙ্গুরীয়ক দুইটীরই উত্তোলন করিয়া তাঁহাদিগকে গুলিকাটী দান করিলেন। অনন্তর বিস্ময়াবিষ্ট কুমারগণ পিতামহ ভীষ্ম সমীপে ইহাঁর সংবাদ প্রদান করিলে, তিনি ইহাঁর সন্ধান লইয়া, ইহাঁর সকাশে উপনীত হইয়া, কৌরব পাণ্ডব বালকগণের ধনুর্ব্বেদ-গুরুরূপে নিযুক্ত করেন। দ্রোণাচার্য্য কৌরবপাণ্ডববালকগণের প্রযত্নাতিশয় সহকারে শিক্ষা দিতে দিতে সকলের মধ্যে অর্জ্জুনকে নিরলস উদ্যোগী ও বিনীত দেখিয়া সাতিশয় প্রীতির চক্ষে দেখিতে লাগিলেন। ইহাঁর ধনুর্ব্বেদাচার্য্যত্বের যশঃ-সৌরভ দিগন্ত প্রসৃত হইলে, বহুদেশের রাজপুত্রগণ শিক্ষার্থ ইহাঁর শরণাপন্ন হইতে লাগিল। এক দিন নিষাদ-রাজপুত্র একলব্য ইহাঁর নিকট শিষ্যত্ব স্বীকার করিতে আসিল, ইনি রাজকুমারদিগের মুখপ্রেক্ষা করিয়া তাহাকে প্রত্যাখ্যান করিলেন। মনো-ভঙ্গের সহিত একলব্য বনাশ্রয়ে দ্রোণাচার্য্যের মূর্ত্তি প্রতিষ্ঠা করিয়া তাঁহার নিকট অস্ত্রশস্ত্র পরিচালনা শিক্ষা করিতে আরম্ভ করিলেন। এক দিন কৌরব পাণ্ডব বালকগণ শ্বগণ সহিত মৃগয়ার্থ বনে প্রবেশ করিলেন, এবং রোরুযমাণ কুক্কুরের মুখমধ্যে এককালে সপ্তশর বিদ্ধ দেখিয়া একলব্যের আশ্চর্য্য শিক্ষা দর্শনে সবিস্ময়ে প্রত্যা-বর্ত্তন করিলেন; এবং আচার্য্য দ্রোণের নিকট সমস্ত প্রকাশ করিলেন। তখন ইনি অর্জ্জুনের সহিত একলব্যের নিকট গমন করিয়া, গুরুদক্ষিণার স্বরূপ তাহার দক্ষিণাঙ্গুষ্ঠটী গ্রহণ করিয়াছিলেন। পরে শিষ্যগণ ধনুর্ব্বেদবিশারদ হইলে, ইনি তাহাদিগকে গুরুদক্ষিণাস্বরূপ দ্রুপদরাজের পরা-জয় ও অবরোধপূর্ব্বক আনয়ন করিবার আদেশ করিয়াছিলেন। এবং তৎসাধনার্থ শিষ্যসহ পাঞ্চালে উপস্থিত হইয়া মহারাজ দ্রুপদকে স্বীয় শিষ্যগণ সহ যুদ্ধার্থ আহ্বান করেন। এই যুদ্ধে পাঞ্চালরাজ দ্রুপদ অর্জ্জুন কর্ত্তৃক পরাজিত ও বন্দীকৃত হইলে, তিনি ইহাঁকে স্বীয় পঞ্চাল রাজ্যের অর্দ্ধাংশ দান করিয়া অপরার্দ্ধের অধি-পতি হইয়া রহিলেন। ইনি অহিচ্ছত্র নগরে স্বীয় রাজধানী স্থাপন করিয়া সপরিবারে সুখ-স্বচ্ছন্দে বাস করিতে লাগিলেন। ইহাতে ইনি সমগ্র শিষ্যসম্প্রদায়ের মধ্যে অর্জ্জুনকে সমধিক স্নেহ করিতেন,—এমন কি পুত্র অশ্বত্থামা হই-তেও অধিকতর স্নেহাস্পদ বলিয়া বিবেচনা করি-তেন তজ্জন্য ইনি প্রীত হইয়া অর্জ্জুনকে অনেক গূঢ় অস্ত্র প্রদান করেন; এমন কি ব্রহ্মশির অস্ত্র দানও করিয়াছিলেন। ইনি সভামধ্যে অর্জ্জুন কর্ত্তৃক তিনি যে গুরুর সহিত প্রতিযুদ্ধ করিতে বিরত হইবেন না, ইহা প্রতিশ্রুত করাইয়া লন। ধৃতরাষ্ট্র সন্তানগণের সহিত পাণ্ডুপুত্রগণের বিরোধ উপস্থিত হইলে, ইনি দুর্য্যোধনাদিকে সদুপদেশ দিয়াছিলেন; কিন্তু সমস্তই নিষ্ফল হইয়াছিল। দুর্য্যোধন বিরাটরাজের গোধন হরণার্থ অভি-যান করিলে, তথায় প্রিয় শিষ্য অর্জ্জুনের হস্তে পরাজিত হন। ভারতযুদ্ধে দ্রোণাচার্য্য দুর্য্যো-ধন পক্ষ অবলম্বন করিয়া মহারথ ভীষ্মের শর-শয্যার পর একাদশ দিবসে ইনি কৌরববাহিনীর সেনাপতিরূপে নিযুক্ত হন। চতুর্দ্দশ দিবসে ইনি অন্যায় সমরে অভিমন্যু বধে সাহায্য করিয়া-ছিলেন। পঞ্চদশ দিবসের বিপুল সমরে ইনি পাঞ্চালরাজ দ্রুপদের ও বিরাটরাজের নিধন করিয়াছিলেন। তদনন্তর অশ্বত্থামা নামক হস্তীর বধ হইলে, "অশ্বত্থামা হত" এই রব উঠিলে ইনি ধার্ম্মিক শিষ্য যুধিষ্ঠিরের নিকট ইহার যাথার্থ্য উপলব্ধি করিতে অসমর্থ হইয়া, একমাত্র পুত্র অশ্বত্থামার মৃত্যু মনে করিয়া, পুত্র-শোকে যোগা-বলম্বনে দেহত্যাগ করেন। পরে ধৃষ্টদ্যুম্ন ইহাঁর রথে আরোহণ করিয়া ইহাঁর শিরশ্ছেদ করেন। ইনি পঞ্চাশীতি বৎসর বয়সে তনুত্যাগ করিয়া ছিলেন। ২। মন্দপালের পুত্র; ইহাঁর পিঙ্গাক্ষ, অবাবধ, সুমুখ, সুপুত্র এই পুত্রচতুষ্টয় জন্মিয়াছিল। বপু নাম্নী অপ্সরা ইহাঁর জননী।

দ্রৌপদী—পাঞ্চালরাজ দ্রুপদের কন্যা, পাণ্ডবমহিষী; ইঁহার প্রকৃত নাম কৃষ্ণা, ইনি পাঞ্চালরাজ দ্রুপদের কন্যা বলিয়া, ইঁহার পাঞ্চালী ও দ্রৌপদী নামে প্রসিদ্ধি। পাঞ্চালরাজের অপর নাম যজ্ঞসেন, তাই ইঁহার নাম যাজ্ঞসেনী। ইঁহার পিতা দ্রোণকৃত অপমানের প্রতিশোধ জন্য, দ্রোণহন্তা পুত্রলাভের আকাঙ্ক্ষায় যাজ ও উপযাজ নামক ব্রহ্মর্ষিদ্বয়ের সাহায্যে পুত্রেষ্টি যাগের আয়োজন করেন। সেই যজ্ঞীয় অনল হইতে দ্রোণান্তক ধৃষ্টদ্যুম্ন এবং ইঁহার জন্ম হয়। মহাভারত মতে ইনি আজীবন যুবতী, শ্যামবর্ণা, পদ্মপলাশলোচনা, নীলকেশী, সুভ্রূ, নীলোৎপলগন্ধবাহিনী। ইঁহার জন্ম সময়ে দৈববাণী হয়, "এই কৃষ্ণা সকল রমণীর শ্রেষ্ঠা, ইঁহা হইতে দুর্দ্ধর্ষ ক্ষত্রকুল ধ্বংস হইবে; ইনি দেবকার্য্য সাধন করিবেন; ইঁহা হইতে কৌরবগণের ভয় হইবে।" এই দৈববাণী অবলম্বনেই সমাগত যাজ্ঞিক ব্রাহ্মণগণ ইঁহার নাম রাখেন কৃষ্ণা। এইরূপ কিংবদন্তী আছে। ইনি পূর্ব্ব জন্মে এক ঋষি কন্যা ছিলেন, মহাদেবকে তপস্যায় তুষ্ট করিয়া, বর প্রার্থনাকালে "আমাকে সর্ব্বগুণসম্পন্ন পতিদান করুন,"—এই প্রার্থনা পঞ্চবার করায় আশুতোষ মহাদেব পঞ্চবার তথাস্তু বলিয়াছিলেন বলিয়া, ইঁহার পঞ্চ স্বামী লাভ ঘটে। ইঁহার পিতার ইচ্ছা ছিল, তৃতীয় পাণ্ডব অর্জ্জুনের সহিত ইঁহার পরিণয় সম্বন্ধ করা। কিন্তু জতুগৃহ দাহের পর পাণ্ডবগণ নিরুদ্দেশ হওয়ায়, একথা আর কাহারও নিকট প্রকাশ না করিয়া, মনোমত বর নির্ব্বাচন জন্য, এক সুদৃঢ় দুর্নম্য শরাসন প্রস্তুত করাইলেন, এবং কৃত্রিম আন্তরীক্ষচক্র নির্ম্মাণপূর্ব্বক তদুপরি মৎস্য স্থাপনা করিয়া, তাহার চক্ষু চক্রমধ্যে লক্ষ্য স্থির রাখিয়া সেই লক্ষ্যভেদ পণে দুহিতার বিবাহ ঘোষণা করিলেন—"যিনি সেই ধনুতে শরযোজনা করিয়া, লক্ষ্যবেধ করিতে পারিবেন তাঁহাকেই কৃষ্ণা অর্পণ করা যাইবে।" ইঁহার রূপগুণের পরিচয় পাইয়া নানা দিগ্‌দেশ হইতে রাজপুত্রগণ পাঞ্চালে উপস্থিত হইলেন। অনেকে ধনুতে জ্যারোপণ করিতে পারিলেন না, শেষে বীরবর কর্ণ সেই ধনুর্গ্রহণে মৌর্ব্বী সংযোগ করিলে, ইনি বলেন, সূতপুত্রে বরমাল্য প্রদান করিব না; তাহাতে কর্ণ বিরত হইলে, ছদ্মবেশী অর্জ্জুন লক্ষ্যভেদ করিয়া, দ্রৌপদীর পতিত্বের অধিকারী হন। অনন্তর ইনি ভীম অর্জ্জুনের সহিত ভার্গবকুটীরে কুন্তীর নিকট উপনীত হইলে, পাণ্ডবেরা বলিলেন, "মাতঃ, ভিক্ষায় আজ এক রমণীয় বস্তু লাভ হইয়াছে।" কুটীরাভ্যন্তর হইতে কুন্তী বলিলেন, বৎস, তোমরা যাহা পাইয়াছ, তাহা পাঁচ জনেই সমভাবে ভোগ কর।" অনন্তর ইঁহাকে দেখিয়া, পাণ্ডবমাতা কুন্তীদেবী যুধিষ্ঠির সকাশে সমস্ত ব্যাপার বর্ণন করায়, যুধিষ্ঠির মাতৃনিদেশ পালনের অনুকূল ব্যবস্থা গ্রহণে সম্মত হইলেন। দ্রৌপদী শ্বশ্রূমাতার নিদেশ মতে ভিক্ষালব্ধ অন্নের অগ্রভাগ দেববলি ও ব্রাহ্মণভিক্ষায় ও উপস্থিত অন্নপ্রার্থীদিগের পোষণে, ব্যয় করিয়া, অবশিষ্ট দ্বিভাগে বিভক্ত করিয়া, এক ভাগ ভীমকে দিয়া, অপর ভাগ ছয় ভাগ করিয়া ছয় জনে এক এক ভাগ ভোজন করিতেন। পরে তথায় সে রাত্রিতে শয্যারচনা করিলে, পাণ্ডবগণ দক্ষিণশীর্ষ হইয়া শয়ন করিলেন, কুন্তীদেবী তাঁহাদের মস্তকদেশে ও ইনি পাদদেশে পূর্ব্বশীর্ষা হইয়া শয়ন করিয়া যুদ্ধ, সৈন্যসমবায়, আয়ুধব্যবহার ইত্যাদি ক্ষত্রোচিত আখ্যানপ্রসঙ্গে নিশাতিপাত করিয়া পর দিবস ভ্রাতা ধৃষ্টদ্যুম্ন কর্ত্তৃক পাণ্ডবগণের সহিত পিতৃগৃহে নীত হইলেন। পরে ব্যাসদেবের আদেশে পাঞ্চালরাজ দ্রুপদ পঞ্চ পাণ্ডবের সহিত ইঁহার পরিণয় সম্পন্ন করিয়াছিলেন। অতঃপর ধৃতরাষ্ট্রের আদেশে পাণ্ডবগণ ইন্দ্রপ্রস্থে রাজধানী স্থাপন করিয়া, রাজ্যলাভ করিলে, ইনি তথায় স্বামিগণ সহ সুখে বাস করিতে লাগিলেন। পাণ্ডবগণ নারদ সমক্ষে প্রতিজ্ঞা করিয়াছিলেন,—"আমাদিগের পাঁচ জনের মধ্যে এক জন দ্রৌপদীর নিকট থাকিবে; তাহার অবস্থানকালে অন্যজন তথায় যাইবে না, যিনি এই নিয়মের ব্যতিক্রম করিবেন, তাঁহাকে ব্রহ্মচারী হইয়া দ্বাদশ বর্ষ বনবাস করিতে হইবে। অর্জ্জুন একবার এই নিয়ম ভঙ্গ করায়, ব্রহ্মচর্য্যাবলম্বনে দ্বাদশবর্ষ বনবাস স্বীকার করিয়াছিলেন।

পঞ্চপাণ্ডবের ঔরসে ইহাঁর পঞ্চপুত্র জন্মিয়াছিল ; যুধিষ্ঠিরের ঔরসে প্রতিবিন্ধ্য ভীমের সুতসোম অর্জ্জুনের শ্রুতকর্ম্মা, নকুলের শতানীক এবং সহদেবের শ্রুতসেন। ইনি আদর্শ মহিলা ছিলেন, ইহাঁর উদার সাধু ব্যবহারে পরিবারস্থ সকলেই সন্তুষ্ট হইয়াছিলেন। মহারাজ যুধিষ্ঠির যেরূপ সদ্ব্যবহারে অজাতশত্রু নামে খ্যাত হইয়াছিলেন। ইনি সেইরূপ মহত্ত্বে তাঁহার উপযুক্তা মহিষী ছিলেন। ইনি স্বামিগণের সেবায় অদ্বিতীয়া। ইনি কৃষ্ণ-মহিষী সত্যভামার নিকট পতিপরিচর্য্যার পরিচয় দিয়া, পতিই যে, স্ত্রীলোকের পরমদেবতা পতিশুশ্রূষাই যে সনাতন ধর্ম্ম, তাঁহার অভিনন্দনই যে পরম সুখ, তাহার সবিশেষ বর্ণনায় তাঁহাকে মুগ্ধা করিয়াছিলেন। তৎপরে যুধিষ্ঠির দুর্য্যোধনকর্ত্তৃক পাশক্রীড়ার্থ আহূত হন। তাহাকে দুর্য্যোধনের শকুনি কূটক্রীড়ায় তাঁহার ধনসম্পত্তির আহরণ করেন। তৎপরে ভ্রাতাদিগকে পণে পরাস্ত হইয়া নিজে আত্মপণেও পরাস্ত হন। তৎপরে দ্রৌপদীর পণ রাখিয়া পরাজিত হইলে, দুর্য্যোধন ইহাঁর আনয়ন জন্য প্রতিকামীকে দূতরূপে প্রেরণ করেন। তাহাতে, ইনি বলেন, রাজাকে জিজ্ঞাসা করিয়া আইস তিনি অগ্রে আমাকে কি নিজেকে পণ রাখিয়াছিলেন। প্রতিকামী সভায় আসিয়া, সেই প্রশ্নের উত্থাপন করিলে মহারাজ যুধিষ্ঠিরের নিকট কোন উত্তর না পাইয়া, দুর্য্যোধনের আদেশে পুনর্গমন করিলে, ইনি তাহাকে বলিলেন,—"তুমি সভাস্থ কুলমান্য মানবগণের নিকট আমার কি কর্ত্তব্য জিজ্ঞাসা করিয়া আইস।" প্রতিকামীকে পুনঃ প্রত্যাগত দেখিয়া, দুর্য্যোধন সক্রোধে দুঃশাসনকে ইহাঁর নিকট প্রেরণ করেন। ইনি বিবিধ প্রকারে নিষেধ করিলেও, দুঃশাসন ইহাঁর কেশাকর্ষণ করিয়া সভাস্থলে আনয়ন করেন ও বস্ত্রহরণের চেষ্টা করিয়াছিলেন। কিন্তু কার্য্যতঃ ইহাঁকে বিবস্ত্রা করিতে পারেন নাই। ভগবান্ ইহাঁর লজ্জা রক্ষা করেন। দুর্য্যোধন ইহাঁকে লক্ষ্য করিয়া উরু প্রদর্শন করিয়াছিল, তাহাতে মধ্যপাণ্ডব ভীম দুঃশাসনের রক্ত পান ও দুর্য্যোধনের উরুভঙ্গের প্রতিজ্ঞা করেন। 'কৃষ্ণাও দুঃশাসনের রক্তে কবরী বন্ধন করিব'—এই প্রতিজ্ঞা করিয়া মুক্তবেণী ছিলেন। ইহার পর ইনিই জ্যেষ্ঠ শ্বশুর ধৃতরাষ্ট্রের অনুগ্রহ লাভে সমর্থ হইয়া, স্বামীদিগকে পুনঃ রাজ্যস্থ করিতে পারিয়াছিলেন। দুর্য্যোধন পুনর্ব্বার যুধিষ্ঠিরকে দ্যূতক্রীড়ার্থ আমন্ত্রিত করায় যুধিষ্ঠির পুনরায় শকুনির কপট দ্যূতে পরাস্ত ও হৃতসর্ব্বস্ব হইয়া পূর্ব্ব নির্দ্দিষ্ট পণানুসারে দ্বাদশবর্ষ বনবাস ও এক বৎসর অজ্ঞাতবাস পরিগ্রহ করিতে বাধ্য হন। ইনি স্বামিগণসহ চিরবল্কল পরিধানে পদব্রজে বনগমন করিয়াছিলেন। বনবাসকালে দ্রৌপদী স্বয়ং রন্ধন করিতেন ; এবং সাধ্যানুসারে স্বামী ও অতিথিগণের পরিচর্য্যা করিতেন। এক সময়ে কৃষ্ণ, ধৃষ্টদ্যুম্ন প্রভৃতি আত্মীয়গণ বনে ইহাঁকে দেখিতে যাওয়ায় ইহাঁর শোক-সমুদ্র উথলিয়া উঠে। কৃষ্ণ ইহাঁর দুঃখে নিরতিশয় দুঃখিত হইয়া প্রবোধ বাক্যে শান্ত করেন। একদা জয়দ্রথ বনবাসকালে ইহাঁর হরণ করায়, পাণ্ডবেরা তাঁহার পশ্চাদনুসরণ করিয়া ইহাঁর উদ্ধার করিয়াছিলেন। ইনি অরণ্য গমন সময়ে সূর্য্যের নিকট হইতে এক সিদ্ধস্থালী লাভ করেন ; ঐ স্থালীতে একবার রন্ধন হইলে, যতক্ষণ পর্য্যন্ত দ্রৌপদী ভোজন না করিবেন, ততক্ষণ ঐ স্থালীর অন্ন নিঃশেষ হইবে না। এই স্থালীর বিষয় দুর্য্যোধন জানিতেন। এক দিন মহর্ষি দুর্ব্বাসা দুর্য্যোধনের নিকট আতিথ্যগ্রহণ করিলে, তাঁহার সেবা পরিচর্য্যায় পরিতুষ্ট হন এবং বরপ্রদানে উদ্যত হইলে, দুর্য্যোধন মহর্ষি দুর্ব্বাসাকে দ্রৌপদীর ভোজনান্তে অতিথি হইতে অনুরোধ করেন। তদনুসারে সশিষ্য দুর্ব্বাসা দ্রৌপদীর ভোজনান্তে পাণ্ডবদিগের আশ্রমে উপনীত হন। ভক্ষ্যদ্রব্যের অভাবে ইনি কাতর হইয়া কৃষ্ণের শরণাগত হইলেন। তিনি ইহাঁর রন্ধনপাত্রস্থ শাকান্নমাত্র ভক্ষণে তৃপ্ত হইলে, সশিষ্য দুর্ব্বাসা ভোজনগ্রহণে অসমর্থ, এমন কি পর্য্যাপ্ত ভোজনে পরিতৃপ্তের ন্যায় পলায়ন করিয়াছিলেন। দ্বাদশ বৎসর বনবাসের পর এক বৎসর অজ্ঞাতবাসের সময় দ্রৌপদী সৈরিন্ধ্রী

বেশে বিরাট্‌রাজ-মহিষীর পরিচারিকারূপে ছদ্ম-বেশী স্বামিগণের সহিত কালাতিপাত করেন। দশ মাস অতীত হইলে, রাজ-শ্যালক কীচকের কুটিল কামকটাক্ষে পতিত হইয়া, লাঞ্ছনাভোগ করিতে বাধ্য হন। রাজ্ঞীর নিয়োগে ইনি কীচক-নিকেতনে প্রবেশ করিলে, তিনি যেমন ইহাঁকে আক্রমণে উদ্যত হন, অমনই ইনি বিরাট রাজ-সভায় উপনীত হইলে, কীচক ইহাঁকে পদাঘাত করেন। পরে রাত্রিকালে ইহাঁর উত্তেজনায় ভীম কীচকের পশুবৎ বধ করিয়া, ইহাঁকে নিঃশঙ্কা করেন। কৌরবগণ বিরাটরাজের গোধন হরণ-মানসে যুদ্ধ সংঘটন করিলে, ইনি বৃহন্নলারূপ অর্জ্জুনকে উত্তরের সারথি হইতে অনুরোধ করেন। পরে অর্জ্জুনের রণনৈপুণ্যে কৌরবগণ পরাজিত হয়। ত্রয়োদশবৎসরান্তে ভারতসমরে ইনি পাণ্ডবশিবিরে অবস্থান করিতেন। যুদ্ধাবসানে অশ্বত্থামার রাত্রিকালীন নৃশংস পুত্রহত্যাকাণ্ডে অতীব শোকার্ত্ত হইয়া, তাঁহার বধের জন্য ভীমকে প্রেরণ করেন। অশ্বত্থামা ভীমের নিকট পরাজয় স্বীকার করিয়া, সহজাত সপ্তকমণি প্রদান-কবতঃ বনগমন করিলে, ইনি সেই মণি রাজা যুধিষ্ঠিরের হস্তে প্রদান করেন। ভারত সমরে পাণ্ডবগণ জয়ী হইলে, পিতা ভ্রাতা পুত্রাদি আত্মীয়স্বজনের ধ্বংসপ্রাপ্ত হওয়ায় ইনি অতিমাত্র দুঃখিত হইয়াছিলেন। অতঃপর হস্তিনায় পাণ্ডব-রাজ্য স্থাপিত হইলে দ্রৌপদী রাজ-মহিষী হইয়া, সাধ্যানুসারে স্বীয় কর্ত্তব্য সম্পাদন করিতে করিতে পাণ্ডবদিগের অশ্বমেধ যজ্ঞের উত্তরসাধিকা হন। অশ্বমেধযজ্ঞান্তে যদুবংশের ধ্বংস হইলে, ভর্ত্তৃগণসহ মহাপ্রস্থান করেন।

দ্বিত—ত্রিতের ভ্রাতা।

দ্বিমীঢ—হস্তীর পুত্র।

দ্বিমূর্দ্ধা—মহর্ষি কশ্যপের পুত্র।

দ্বিবিদ—শ্রীরামচন্দ্রের সেনানায়ক এক জন কাম-রূপী বানর। অশ্বিনীকুমারদ্বয়ের অংশে ইনি ও ইহাঁর ভ্রাতা মৈন্দের জন্ম হয়। শ্রীরামচন্দ্র অযোধ্যা হইতে সরযূতীরে গোপ্রতার তীর্থে স্বর্গারোহণকালে ইহাঁকে ভ্রাতার সহিত কলি-যুগ পর্য্যন্ত জীবিত থাকিতে আদেশ করেন। ইহাঁর সহিত নরকাসুরের মিত্রতা হয়। নরক হত হইলে ইনি যাদবদ্বেষী হন। দ্বাপরের অবসানে ইনি দ্বারকা ও তৎসন্নিহিত স্থানে মহা উৎপাত আরম্ভ করেন। এক দিন রৈবতক-পর্ব্বতে বলদেব যাদবগণের সহিত বারুণী সেবনে আনন্দ উপভোগ করিতে ছিলেন, এমন সময়ে ইনি অত্যাচার করিতে যাওয়ায় বলদেব এক মুষ্ট্যাঘাতে ভূপাতিত করেন।

ধনক—যদুবংশীয় দুর্দ্দমের পুত্র।

ধনমিত্র—যে সময়ে মহারাজ দুষ্মন্ত অভিজ্ঞানস্বরূপ অঙ্গুরীয় লাভ করিয়া মাধব্যের সহিত শকুন্তলা-প্রসঙ্গে বিরহকাতর হৃদয়ের পরিচয় দিতেছেন, সেই সময়ে ইহাঁর অপুত্রক অবস্থায় মৃত্যু সংবাদ লিপিদ্বারা জানাইলে, রাজা বলিয়াছিলেন, ধন-মিত্রের বহুপত্নীর মধ্যে যদি কেহ সসত্ত্বা থাকে, তবে তাহারই গর্ভজ সন্তান ইহাঁর উত্তরাধিকারী হইবে।

ধনানন্দ—কালাশোকের কনিষ্ঠপুত্র। ইনি চাণক্যের হস্তে নিহত হন।

ধনিষ্ঠা—ত্রয়োবিংশ নক্ষত্র।

ধনেযু—পুরুবংশীয় রৌদ্রাশ্বের পুত্র।

ধন্বন্তরি—ভাগবতমতে বিষ্ণুর দ্বাদশাবতার। যখন দেবরাজ ইন্দ্র মহামুনি দুর্ব্বাসার শাপে শ্রীভ্রষ্ট হন, তখন বিষ্ণুর আদেশে দেবগণ দৈত্যগণের সাহায্যে সমুদ্র মন্থন করায় চন্দ্র, লক্ষ্মী, সুধা প্রভৃতির সহ ইনি উত্থিত হন। ইনি দেব-চিকিৎসক। ইনি শঙ্কর ও গরুড়ের শিষ্য। আরোগ্যদ ভাস্করের নিকট ইনি আয়ুর্ব্বেদ শিক্ষা করিয়াছিলেন। ইহাঁর প্রণীত চিকিৎসাগ্রন্থ চিকিৎসাতত্ত্ব বিজ্ঞান নামে প্রসিদ্ধ। পরজন্মে কাশীরাজ দীর্ঘতমার পুত্র হন। এই জন্মে ইনি মহর্ষি ভরদ্বাজের শিষ্য হইয়া আয়ুর্ব্বেদ শিক্ষা করেন। ২। কাশীরাজ দীর্ঘতমার পুত্র; সুশ্রু-তাদি আয়ুর্ব্বেদবক্তা ঋষিগণের আয়ুর্ব্বেদাচার্য্য। ৩। বিক্রমাদিত্যের নবরত্ন সভার জনৈক সভ্য।

ধর—অষ্টবসুর এক জন।

ধরণী—পিতৃগণের কন্যা—মেরুর পত্নী।

ধর্ম্ম—ইনি এক জন প্রজাপতি। বিষ্ণুর বক্ষঃস্থল হইতে ইহাঁর জন্ম হয়। ভাগবত মতে ব্রহ্মার

দক্ষিণ স্তন হইতে ইহাঁর উৎপত্তি। ইনি দক্ষের ত্রয়োদশ কন্যার পরিগ্রহ করেন। ইহাঁর পত্নীগণ ও পুত্রগণের নাম যেন সদ্বৃত্তির ও গুণের রূপকমাত্র। ইনি সহাস্যবদন শুক্লবর্ণ জটাধর জ্ঞানবান্ ও হিংসাশোকবর্জ্জিত দক্ষিণ-দিকের অধিপতি দিক্‌পাল এবং জীবগণের পাপ-পুণ্যের বিচারক। ইহাঁর নামান্তর—যম। ইহাঁর গুরুভারের সাহায্যকারী হইতেছেন, চিত্রগুপ্ত। ইহাঁর বাহন মহিষ, আয়ুধ দণ্ড। ঋষিকুমার অনীমাণ্ডব্য বাল্যে পতঙ্গের পুচ্ছদেশে তৃণ বিদ্ধ করিয়া পাপ সঞ্চয় করিলে, যমরূপী ধর্ম্মরাজের বিধানানুসারে তাঁহার শূলারোহণ দণ্ড হয়। লঘুপাপে গুরুদণ্ডবিধানহেতু মুনি-বরের অভিশাপে ইহাঁকে দাসীপুত্র হইয়া বিদুর-রূপে মর্ত্তো জন্মগ্রহণ করিতে হইয়াছিল। ইহাঁর পত্নী দক্ষকন্যাগণের মধ্যে শ্রদ্ধার গর্ভে সত্য, মৈত্রীর গর্ভে প্রসাদ, দয়ার গর্ভে অভয়, শান্তির গর্ভে সম, তুষ্টির গর্ভে হর্ষ, পুষ্টির গর্ভে গর্ব্ব, ক্রিয়ার গর্ভে যোগ, উন্নতির গর্ভে দর্প, বুদ্ধির গর্ভে অর্থ, মেধার গর্ভে স্মৃতি, তিতিক্ষার গর্ভে মঙ্গল, লজ্জার গর্ভে বিনয়, এবং মূর্ত্তির গর্ভে নর ও নারায়ণ জন্ম গ্রহণ করেন। ইহাঁর ঔরসে কুন্তীর গর্ভে যুধিষ্ঠিরের জন্ম হইয়াছিল। সত্যবানের মৃত্যু হইলে যমদূতগণ পতিব্রতা সাবিত্রীর অঙ্ক হইতে সত্যবানের বিয়োগসাধনে অসমর্থ হইলে, ইনি স্বয়ং তাঁহার আনয়ন জন্য গমন করেন। পরে সাবিত্রীর পাতিব্রত্য-বলের পরিচয় পাইয়া, তাঁহার স্বামী সত্যবানের পুনর্জীবন প্রভৃতি বরদান করেন।

**ধর্ম্মকেতু**—অলর্কবংশীয় সুকেতুর পুত্র, মতান্তরে সুকুমারের পুত্র। ২। জনৈক ব্যাধ;—ইন্দ্র-পুত্র নীলাম্বর মহাদেবের শাপে কালকেতু নামে ইহাঁর পুত্র হইয়া জন্মগ্রহণ করেন।

**ধর্ম্মধ্বজ**—মিথিলানগরীশ্বর রাজর্ষি। ইনি সত্য-যুগে মিথিলায় রাজত্ব করিতেন। ইহাঁর সন্ন্যাস-ধর্ম্মতত্ত্ব বেদ, মোক্ষশাস্ত্র ও দণ্ডনীতিতে প্রকৃষ্ট পাণ্ডিত্য ছিল; অপিচ ইনি ধর্ম্মনিষ্ঠ ও ধর্ম্ম-প্রাণ ছিলেন। ইনি মহর্ষি পঞ্চশিখের নিকট শিষ্যত্ব স্বীকারে গূঢ় ধর্ম্মতত্ত্ব লাভ করেন। তাই ইনি জিতেন্দ্রিয় হইয়া, সুনীতিবিধানে প্রজাপালন করিতেন; ইহাঁর সাধুতার প্রসিদ্ধি প্রখ্যাতিতে বেদজ্ঞ পণ্ডিতগণও ইহাঁর কর্ম্মানুসরণে সাধু হইতে অভিলাষী হইতেন। ঐ সময়ে সুলভা-নাম্নী এক সন্ন্যাসিনী যোগধর্ম্মাবলম্বনে পৃথিবী পরি-ভ্রমণ করিতে করিতে ইহাঁর মোক্ষধর্ম্মাবলম্বনের পরীক্ষা করিবার জন্য ইহাঁতে আস্কেন্দ্রিয় সন্ন্যাস করিয়া যোগবলে বশীভূত করিতে উদ্যতা হন। অতঃপর ইনি সুলভার অভিপ্রায় বুঝিতে পারিয়া লিঙ্গদেহ আশ্রয়পূর্ব্বক হাস্যমুখে তাঁহাকে বলি-লেন, "দেবি! তোমার বাসস্থান কোথায়? তুমি কাহারই বা কন্যা? তোমার আগমনই বা কোথা হইতে? আমার শাস্ত্রজ্ঞানাদির পরিচয়-গ্রহণ তোমার কর্ত্তব্য। আমি এক্ষণে বিমুক্ত-রাজ্যভার, তোমার নিকট স্বীয় তত্ত্বজ্ঞান-প্রাপ্তির বিষয় কীর্ত্তন করিয়া, তোমার সম্মান-রক্ষা আমার অবশ্য কর্ত্তব্য। দেবি, পূর্ব্বে আমি তোমায় সন্ন্যাসিনী জ্ঞানে সমাদর করিয়াছি। এক্ষণে তোমার বয়ঃক্রম রূপলাবণ্য দর্শনে তোমার যোগ বিষয়ে সংশয় হইয়াছে। বিশেষতঃ অপর দেহে প্রবেশলাভ করিয়া, যে অবরোধ সংঘটন করিয়াছ, তাহা তোমার ত্রিদণ্ড ধারণের অযোগ্য। তোমার বুদ্ধিমার্গাবলম্বনে আমার দেহে প্রবেশ করায় ব্যভিচার দোষ সুব্যক্ত হইয়াছে। ব্রাহ্মণীর পক্ষে ক্ষত্রিয়ের সহিত এ ব্যবহার অকার্য্য!" ইহাঁর প্রত্যুত্তরে সুলভা চতুর্ব্বিংশতি-তত্ত্বসার ষড়্‌গুণাত্মক শুক্রশোণিতবিপরিণাম দেহের সহিত আত্মার অন্যথা বা স্বতন্ত্রভাব প্রমাণিত করিয়া, অনিত্য জগতে স্বস্বামিত্বভা-বের অনিত্যত্ব প্রতিপাদনপূর্ব্বক অনিত্যে সত্যের আরোপ ভ্রমমূলক বুঝাইয়া স্বীয় দোষ ক্ষালন করিলেন; পরে স্বীয় পরিচয় প্রদান করিতে গিয়া বলিয়াছিলেন, "আমার রাজর্ষিপ্রধান প্রধানের বংশে জন্ম—আমার নাম সুলভা, গুরুজনেরা উপযুক্ত পাত্রাভাবে আমাকে নৈষ্ঠিক ব্রহ্মচর্য্যে দীক্ষিতা করেন। আপনি মহাত্মা পঞ্চ-শিখের মুখে তত্ত্বজ্ঞান শ্রবণ করিয়াছেন, অধিগমনে সমর্থ হন নাই। আপনাকে মুমুক্ষু-ধর্ম্মা জানিয়া, তাহার পরিচয় পাইবার জন্য আসি-

য়াছি; ভিক্ষুক যেমন শূন্যগৃহ দেখিলে, তথায় যামিনী যাপন করে, তেমনই অদ্য আপনার শরীর-মধ্যে যামিনী যাপন করিয়া কল্য প্রস্থান করিব। এই বাক্য শ্রবণে ইনি নিরুত্তর হইয়াছিলেন।

ধর্ম্মনেত্র—যদুবংশীয় হৈহয়ের পুত্র।

ধর্ম্মপাল—অযোধ্যারাজ দশরথের জনৈক মন্ত্রী।

ধর্ম্মরথ—দিব্যরথের পুত্র; ইনি ইন্দ্রের সহ সোমপান করিয়াছিলেন।

ধর্ম্মব্যাধ—১। কোন সময়ে কাশ্মীররাজ বহু ব্রহ্মহত্যা পাপে আক্রান্ত হইয়া, স্বীয় পুত্রের প্রতি রাজ্যভার অর্পণ পূর্ব্বক পুষ্কর তীর্থে প্রায়োপবেশনে পুণ্ডরীক পূজায় তনুক্ষয়ে প্রবৃত্ত হন। ইহাঁর দেহ হইতে একটী নীলাভ পুরুষ নির্গত হইয়া ইহাঁর সম্মুখীন হইলে, ইনি তাঁহার পরিচয় জিজ্ঞাসা করেন। ঐ পুরুষ বলিলেন, "রাজন্, আপনার দক্ষিণাপথে রাজ্য-পালনকালে, মৃগয়া ব্যপদেশে অনবধানতাবশতঃ কোন মৃগরূপ ঋষির বধ-সাধন করিয়াছিলেন, তদবধি আমি ব্রহ্মহত্যা-পাপরূপে আপনার দেহ আশ্রয় করিয়া ছিলাম। রাজা বলিলেন "অদ্য হইতে তোমার নাম হইল ধর্ম্মব্যাধ।" ২। মিথিলাদেশবাসী জনৈক ধার্ম্মিক ব্যাধ। ইনি সাধুপথাবলম্বনপূর্ব্বক স্বীয় ব্যবসায়ে রত থাকিয়া, মাতা পিতার সেবাশুশ্রূষা-কালে ধর্ম্মবলে বলীয়ান্ ছিলেন। কৌশিকনামা জনৈক ব্রহ্মযোগরত অহঙ্কারী ব্রাহ্মণবটু ক্রোধনেত্রে বলাকা ভস্ম করিয়া, এক জন পতিব্রতা রমণীর পতি-শুশ্রূষাকালে তাঁহার নিকট অতিথি হইলে আতিথ্যসৎকারে বিলম্ব হওয়ায়, কৌশিক তৎপ্রতি ক্রোধকটাক্ষ নিক্ষেপ করিলে, পতিব্রতা তাঁহাকে বকী-ভস্মের কথা বলিয়া, বিদ্রূপ করায় কৌশিক তাঁহার নিকট উপদেশ প্রার্থী হন। ব্রাহ্মণী কৌশিককে ধর্ম্মব্যাধের নিকট ধর্ম্মতত্ত্ব অবগত হইতে বলেন। পরে ধর্ম্মব্যাধ তাঁহাকে ধর্ম্মের প্রকৃতমর্ম্ম বুঝাইয়া দিলে, তিনি ধর্ম্মবোধে কর্ত্তব্যাকর্ত্তব্য নির্ণয়ে সমর্থ হন। ইহাঁরই আদেশে তিনি গৃহে প্রত্যাগমন করিয়া মাতাপিতার সেবায় নিযুক্ত হইয়া কালাতিপাত করিতে থাকেন।

ধর্ম্মশর্ম্মা—এক জন বেদজ্ঞ বিপ্র। ইনি সন্তান-প্রার্থী হইয়া বিধাতার আরাধনা করিলে, তাঁহার বরে ইহাঁর ইরাবতী নামে একটী কন্যা জন্মে। এই কন্যার সহিত চিত্রগুপ্তের বিবাহ হয়।

ধর্ম্মসাবর্ণি—একাদশ মন্বন্তরের মনু।

ধান্যমালিনী—লঙ্কেশ্বর রক্ষোরাজ রাবণের মহিষী।

ধিষণা—হবির্দ্ধানের পত্নী।

ধী—মন্যুর পত্নী।

ধীমান্—পুরুরবার পুত্র।

ধুন্ধু—মধুকৈটভের পুত্র—অসুর বিশেষ। মরুধন্ব-প্রদেশে উতঙ্ক মুনির আশ্রমের সন্নিকটে উদ্দালক নামক বালুকা-সমুদ্রে ভূমি-মধ্যে বাস করিত। পূর্ব্বে এই অসুর তপস্যা দ্বারা ব্রহ্মার নিকট হইতে দেবাদির অবধ্য হইবার বর লাভ করিয়া, বরদৃপ্ত তেজে দেবনির্য্যাতনে রত হয়। উতঙ্কমুনির আশ্রমে সর্ব্বদাই অত্যাচার করিতে থাকে। উতঙ্কের অনুরোধে মহারাজ কুবলাশ্ব ইহাঁর বধসাধন করিয়া মহর্ষি উতঙ্ককে নিরাতঙ্ক করেন। ধুন্ধু এই যুদ্ধে কুবলাশ্বের একবিংশতি পুত্রের অষ্টাদশ সংখ্যক পুত্র বিনষ্ট করিয়াছিল।

ধূমকেতু—১। মহারাজ কৃশাশ্বের অর্চ্চি-গর্ভসম্ভূত পুত্র। ২। তৃণবিন্দুর অপ্সরা অলম্বুষা-গর্ভ-সম্ভূত পুত্র।

ধূমাবতী—দশমহাবিদ্যার মধ্যে একটী। এক দিন পার্ব্বতী মহাদেবের নিকট আহার-প্রার্থী হইলেন, মহাদেব ভোজ্য দানে বিলম্ব করিলে, ইনি তাঁহাকে উদরস্থ করেন। তাঁহাতে ইহাঁর শরীর হইতে ধূম নির্গত হওয়ায়, ইনি বিবর্ণ হন। তখন মহাদেব শরীরাভ্যন্তর হইতে বলেন, "দেবী, যখন তুমি আমাকে ভোজন করিয়াছ, তখন তোমার বিধবা-বেশ ধারণ কর্ত্তব্য। এই মূর্ত্তিতে তুমি পূজিতা হইবে।

ধূম্রকেশ—মহারাজ পৃথুর পুত্র।

ধূম্রলোচন—দৈত্যরাজ শুম্ভের সেনাপতি। দৈত্যেশ্বর শুম্ভের দূত সুগ্রীব, দেবী অম্বিকার আনয়নে অসমর্থ হইলে, এই মহাবীর রাজকর্ত্তৃক আদিষ্ট হইয়া সমরে প্রবৃত্ত হন, এবং দেবীর হস্তে নিহত হন।

ধূম্রাক্ষ—লঙ্কেশ্বর রাবণের সেনাপতি। লঙ্কাযুদ্ধে মহাবীর হনুমানের হস্তে নিহত হন।

ধূম্রাসব—বিশালরাজ সুচন্দ্রের পুত্র। ২। সূর্য্যবংশীয় মহারাজ ইক্ষ্বাকুর বৃদ্ধ-প্রপৌত্র।

ধূম্রী—জনৈকা কিন্নরী।

ধৃত—ধর্ম্মের পুত্র।

ধৃতরাষ্ট্র–মহারাজ বিচিত্রবীর্য্যের পত্নী অম্বিকার গর্ভে মহর্ষি ব্যাসদেবের ঔরসে ইহাঁর জন্ম। ইনি জন্মান্ধ ছিলেন বলিয়া রাজ্যাধিকারী হন নাই। ইহাঁর কনিষ্ঠ বৈমাত্রেয় পাণ্ডু রাজা হইয়াছিলেন। ইহাঁর সহিত গান্ধার-রাজ-তনয়া গান্ধারীর বিবাহ হয়। তাহার পর, গান্ধারীর গর্ভে ইহাঁর একশত পুত্র ও এক কন্যা জন্মে। এতদ্ব্যতীত ইহাঁর এক উপপত্নীর স্ত্রীর গর্ভে যুযুৎসু ও কবণ নামে পুত্র হয়। মহারাজ পাণ্ডুর মৃত্যুর পর যুধিষ্ঠির বর প্রাপ্ত হইলে, তাঁহাকে যৌবরাজ্যে অভিষিক্ত করা হইয়াছিল। পরে পাণ্ডবপুত্রগণের যশঃশৌরভ দিগন্ত বিস্তৃত হইলে, ইনি বিদ্বেষপর হন। এবং প্রিয়পুত্র দুর্য্যোধনের পরামর্শে তাঁহাদিগের নিগ্রহসাধনে সযত্ন হইয়াছিলেন। ইনি গণ্যমান্য ধর্ম্মবীর বিদুরের পরামর্শে জ্ঞাতিদ্রোহে বিবত হইতে সচেষ্ট হন, পরে পুত্রানুরোধে অপথে চালিত হন। ইহাঁর কানিক নামে যে মন্ত্রী ছিল, তাঁহারই মন্ত্রণায় কুরুক্ষেত্রের ভারতযুদ্ধের সংঘটন হয়। ইনি সাতিশয় বলবান্ ছিলেন, এমন কি ভারতযুদ্ধে শত পুত্রের বিনাশ হইলে, ক্রোধালিঙ্গনে লৌহময়ী ভীমমূর্ত্তি চূর্ণ করিয়াছিলেন। পরে পাণ্ডবগণ রাজা হইয়া অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান করিলে, ইনি বৃদ্ধত্বনিবন্ধন তপস্যাদ্বারা দেহত্যাগের বাসনায় অরণ্যাশ্রয় করেন,। তথায় অর্দ্ধবর্ষ অতিবাহিত হইলে দাবানলে পত্নীসহ দগ্ধ হইয়া প্রাণত্যাগ করেন। ২। কদ্রুপুত্র নাগবিশেষ। পাণ্ডবগণের সহিত ইহাঁর বিদ্বেষ ছিল। পাণ্ডবগণের অশ্বমেধ যজ্ঞের অশ্ব লইয়া মণিপুরে বভ্রুবাহনের সহিত যে সমর সঙ্ঘটন হয়। তাহাতে অর্জ্জুন প্রভৃতি বীরগণ বভ্রুবাহনের সমরে পরাজিত মূর্চ্ছিত ও মৃতকল্প হইলে, অর্জ্জুনপত্নী উলুপী স্বপুত্র বভ্রুবাহনকে নাগরাজ বাসুকির নিকট হইতে সঞ্জীবক মণি আহরণ করিতে বলেন। পরে ধৃতরাষ্ট্র নাগ বাসুকিকে সঞ্জীবক-দানে নিষেধ করায়, চন্দ্রসায়নের সহিত নাগগণের যুদ্ধ হয়। তাহাতে নাগগণ পরাজিত হইয়া, বভ্রুবাহন-হস্তে সঞ্জীবক অর্পণ করেন। এ দিকে ধৃতরাষ্ট্রের দুর্ব্বৃদ্ধ ও দুঃস্বভাব নামক পুত্রদ্বয় পিতৃপরামর্শে অর্জ্জুনের মৃতদেহ হইতে মস্তকচ্ছেদ করিয়া, মহর্ষি বাগ্‌দণ্ড্যের আশ্রমস্থ অরণ্যমধ্যে নিক্ষেপ করিয়া পলায়ন করে। তৎক্ষণাৎ শ্রীকৃষ্ণের প্রসাদে ও প্রভাবে ধৃতরাষ্ট্রের ঐ দুষ্ট পুত্রদ্বয় মৃত ও অর্জ্জুনের ছিন্নমস্তক পুনর্বায় অর্জ্জুনের স্কন্ধে সংলগ্ন হইলে, অর্জ্জুন সঞ্জীবক মণিস্পর্শে পুনরুজ্জীবিত হইলেন। ৩। গন্ধর্ব্বগণের অধীশ্বর। ইনি মর্ত্ত্যে রাজা ধৃতরাষ্ট্র রূপে অবতীর্ণ হইয়াছিলেন।

ধৃতরাষ্ট্রী—মহর্ষি কশ্যপের কন্যা।

ধৃতবর্ম্মা—ত্রিগর্ত্তরাজ সূর্য্যবর্ম্মার ভ্রাতা। যে সময় তৃতীয় পাণ্ডব অর্জ্জুন অশ্বমেধের অশ্ব লইয়া গমন করেন, সেই সময় তাঁহার সহিত যুদ্ধে ইহাঁর অগ্রজদ্বয় সূর্য্যবর্ম্মা ও কেতুবর্ম্মা নিহত হইলে, ইনি অনেক যুদ্ধের পর পরাজিত হইয়া, অর্জ্জুনের বশ্যতা স্বীকার করেন।

ধৃতব্রত—অনুবংশীয় একজন রাজা।

ধৃতি—ত্রয়োদশী মাতৃকা।

ধৃষ্ট—বৈবস্বত মনুর পুত্র।

ধৃষ্টকেতু—১। জনকবংশীয় সুধৃতির পুত্র। ২। অলর্কবংশীয় সুকেতুর পুত্র। ৩। চেদিরাজ শিশুপালের পুত্র। শিশুপালের মৃত্যুর পর চেদিরাজ্যের অধীশ্বর হইয়া পাণ্ডবপক্ষ অবলম্বন করেন। শক্তিমতী পুরীতে ইহাঁর রাজধানী। পাণ্ডবগণের বনবাস কালে ইনি সাক্ষাৎকার জন্য গমন করেন। জয়দ্রথ বধের দিনে দ্রোণকে বাধা দিতে উদ্যত হইলে, কৌরবপক্ষীয় বীরধন্বা ইহাঁর গতিরোধ করায় ইনি তাঁহার বিনাশ করেন। ইনি ভারতসমরে চতুর্দ্দশ দিবসে পাণ্ডবপক্ষাশ্রয়ে বহু কৌরব-সৈন্যের ধ্বংস করিয়া শেষে দ্রোণাচার্য্যের হস্তে বিনষ্ট হন। হিরণ্যকশিপু পুত্র অনুহ্রাদ ধৃষ্টকেতু হইয়া জন্মিয়াছিলেন।

ধৃষ্টদ্যুম্ন—মহারাজ দ্রুপদের পুত্র। দ্রুপদ দ্রোণাচার্য্যের নিকট অবমানিত হইয়া, প্রতিশোধার্থ দ্রোণবধের সঙ্কল্প করিয়া, যে পুত্রেষ্টি যজ্ঞের অনুষ্ঠান

করেন, তাহা হইতে ইহাঁর ও দ্রৌপদীর জন্ম হয়। ইহাঁর বর্ণ অগ্নিশিখার ন্যায় উজ্জ্বল, ইনি সুন্দর কিরীট ধনুর্ব্বাণ বর্ম্ম চর্ম্মাদি দ্বারা সুসজ্জিত অবস্থায় দিব্য রথারোহণে অগ্নিকুণ্ড হইতে উত্থিত হন। ইহাঁর জন্মকালীন দৈববাণী হয়—"পাঞ্চালগণের যশোবর্দ্ধক ভয়হারী পঞ্চালরাজের শোকঅপনোদক এই পুত্র দ্রোণবধের জন্য আবির্ভূত। ইনি দ্রোণাচার্য্যের নিকট ধনুর্ব্বেদ শিক্ষা করেন। ভগিনী কৃষ্ণার স্বয়ম্বর সভায় ইনি তাঁহার রক্ষকরূপে উপস্থিত ছিলেন। লক্ষ্যভেদের পর রজনীতে ভগিনী সহকৃত পাণ্ডবগণের অনুগমনপূর্ব্বক তাঁহাদিগের কুটীর সংঘটিত মহাব্যাপার অবগত হইয়া পিতৃসমীপে ব্যক্ত করেন। পাণ্ডবগণ অক্ষক্রীড়ায় পরাজিত হইয়া, বনগমন করিলে, ইনি বনে তাঁহাদিগের সহিত সাক্ষাৎ করেন। ভারতযুদ্ধে ইহাঁর হস্তে দ্রোণাচার্য্য ছিন্নমুণ্ড হন। কিন্তু অশ্বত্থামার মরণ সংবাদে যোগাবলম্বনে তনুত্যাগ করার পর ইনি তাঁহার শিরশ্ছেদ করেন;—ইহাই প্রসিদ্ধ। পরে অশ্বত্থামা ক্রোধবশে ভারত-যুদ্ধাবসানে পাণ্ডবশিবিরে নিদ্রিত অবস্থায় ইহাঁর বধ করিয়াছিলেন।

ধৃষ্টশর্ম্মা—শ্বফল্কের পুত্র। অক্রূরের ভ্রাতা।

ধৃষ্টি—অযোধ্যারাজ দশরথের মন্ত্রী।

ধেনুক—বৃন্দাবনের সন্নিহিত-স্থাননিবাসী অসুর। শ্রীকৃষ্ণের পরামর্শে গোপরাজ নন্দ অন্যান্য গোপগণ সমভিব্যাহারে বৃন্দাবনে বাস করিলে ইহাঁর অত্যন্ত উপদ্রব আরম্ভ হইল। পরে তালবনে এই অসুরের সহিত বলদেবের যুদ্ধ সংঘটিত হইলে, ইহাঁর মৃত্যু হয়।

ধৌম্য—মহর্ষি অসিতের পুত্র—দেবলের কনিষ্ঠভ্রাতা,—উৎকোচকনামক তীর্থে ইহাঁর আশ্রম। তথায় ইনি তপশ্চর্য্যায় কালযাপন করিতেন। পাণ্ডবগণ চিত্ররথের উপদেশে উপযুক্ত পাত্রবোধে ইহাঁকে পৌরোহিত্যে বরণ করেন। ইনি নারদের প্রসাদে তাঁহার নিকট হইতে সূর্য্যের এক স্তোত্র লাভ করেন;—পরে মহারাজ যুধিষ্ঠিরকে সেই স্তোত্র দান করেন। সেই স্তোত্র প্রভাবে যুধিষ্ঠির অক্ষয়স্থালী পাইয়াছিলেন। ইনি পাণ্ডবগণের সুখদুঃখের ভাগী ছিলেন। কি রাজ্যলাভে কি বনবাসে সর্ব্বত্রই ইনি তাঁহাদিগের সহিত অবস্থানপূর্ব্বক হিতচেষ্টা করিতেন। ইনি পাণ্ডবগণের অজ্ঞাতবাসকালে পাঞ্চালে গমনপূর্ব্বক রাজা দ্রুপদের আশ্রয়ে অবস্থান করিয়াছিলেন। ২। সত্যযুগে ব্যাঘ্রপাদ নামে এক ঋষি ছিলেন; তাঁহার কনিষ্ঠপুত্র—ধৌম্য। একদা ইনি এবং ইহাঁর জ্যেষ্ঠভ্রাতা উপমন্যু ক্রীড়া করিতে করিতে এক আশ্রমে উপনীত হইয়া দেখিলেন ধেনু দোহন হইতেছে। দুগ্ধ দেখিয়া দুই ভ্রাতায় মাতার নিকট গমন করিলেন, এবং দুগ্ধপান করিবার ইচ্ছা জানাইলেন, মাতা দুগ্ধ দিতে না পারিয়া ইহাঁদিগের প্রবোধার্থ বলিলেন, "বৎস, মহাদেবের আরাধনা ব্যতীত অভীষ্ট লাভের সম্ভাবনা নাই।" মাতার এই বাক্য শ্রবণ করিয়া, তাঁহার নিকট মহাদেবের স্বরূপাদি সংক্রান্ত জ্ঞানলাভ করিবার পর তাহাই ইষ্টমন্ত্র জ্ঞান করিয়া তদবলম্বনে শিবের ধ্যান ধারণায় ব্রত হইলেন। মহাদেব ইন্দ্ররূপে তাহার ছলনা করিতে গিয়া তাঁহার প্রতি ঐকান্তিকী ভক্তি দর্শনে ইহাঁর প্রতি প্রসন্ন হইয়া বর দিলেন, "বৎস, তুমি মৎপ্রদত্ত বরপ্রভাবে অজর অমর যশস্বী, তেজস্বী শোকদুঃখশূন্য ও দিব্যজ্ঞানসম্পন্ন হইবে।" তুমি সুশীল সর্ব্বজ্ঞ ও প্রিয়দর্শন হইবে, স্থিরযৌবন ও আমার সদৃশ তেজস্বী হইয়া কালযাপন করিবে। তুমি সামান্য দুগ্ধান্নের জন্য, মাতার উপদেশে—স্থির বিশ্বাসে আমায় লাভ করিলে, এক্ষণে আমার বরে ইচ্ছামাত্র ক্ষীরসমুদ্র তোমার সমক্ষে আবির্ভূত হইবে। এক কল্প পরে আমার সালোক্য লাভ করিবে। আমি তোমার আশ্রমে স্থায়ী রহিলাম; ইচ্ছামাত্রই আমার দর্শন পাইবে। এই বর লাভে ইনি সুখে সেই আশ্রমে তপশ্চরণে কালাতিপাত করিতে লাগিলেন। ৩। আয়োদ-ধৌম্য নামে অপর এক ধৌম্য ছিলেন। তাঁহার আরুণি, উপমন্যু ও বেদ নামে তিনটী শিষ্য ছিল।

ধ্রুব—মহারাজ উত্তানপাদের পুত্র। সুনীতির গর্ভে ইহাঁর জন্ম। একদা ধ্রুব স্বীয় বৈমাত্রেয় ভ্রাতা

উত্তমকে রাজাসনে উপবিষ্ট পিতার ক্রোড়ে সুখাসীন দর্শন করিয়া, তথায় যাইতে চেষ্টা করেন। তদ্দর্শনে বিমাতা সুরুচি ইহাঁকে বলিলেন। তুমি আমার উদরে না জন্মিয়া তোমার অপ্রাপ্য রাজ-সিংহাসনে আরোহণের বৃথা চেষ্টা করিতেছ কেন? সুনীতির গর্ভে তোমার জন্ম;—তুমি কি জান না?" ইনি বিমাতার দুর্ব্বাক্যে ব্যথিত, ও তাহার সহকৃত পিতার অনাদরে মর্ম্মাহত হইয়া, মাতার নিকট গিয়া, কোমল হৃদয়ে, কঠোর আঘাত ব্যক্ত করিলেন। (সুরুচি দেখ) সুনীতি বলিলেন, "বৎস, সে মনঃক্ষোভের আর প্রতিকার নাই। তবে কেবল দীনতারণ হরির কৃপায় সর্ব্বদুঃখ দূর হইতে পারে। তিনি ভিন্ন দীনজনের আর অন্য উপায় নাই।" (সুনীতি দেখ)। ধ্রুবের শৈশব সুলভ কোমল হৃদয়ে হরিসাধনার শ্রেয়ঃজ্ঞানের ধারণা হওয়ায় তপস্যায় প্রবৃত্ত হইলেন তৎপরে দেবর্ষি নারদের নিকট মন্ত্র দীক্ষালাভ করিয়া, যমুনা-তীরস্থ মধুবনে তপস্যা করেন; তপঃপ্রভাবে ভগবান্ শ্রীহরির দর্শন লাভ করিয়া, অভিলাষ পূর্ণ হইলে, পিতার নিকট হইতে রাজ্যলাভ করেন। ইনি শিশুমার তনয়া, ভ্রমীর পাণিগ্রহণ করেন। ইলা নামে ইহাঁর আরও এক পত্নী ছিল। ভ্রমীর গর্ভে কল্পের ও বৎসরের এবং ইলার গর্ভে উৎপলের জন্ম হয়। ইহাঁর বিষ্টি ও ভব্য নামে দুইটী তনয়ের কথাও স্থানান্তরে কথিত আছে। ইহাঁর বৈমাত্রেয় ভ্রাতা উত্তম মৃগয়ার্থ গমন করিয়া যক্ষগণের সহিত বিরোধ ঘটাইয়া, যুদ্ধে নিহত হন, ইনি যক্ষগণের সহিত বহুকাল যুদ্ধ করেন। পরে পিতামহ মনুর আদেশে যুদ্ধে বিরত হইলে, যক্ষপতি কুবের সন্তুষ্ট হইয়া, বরপ্রদানে সম্মত হন, ইনি কুবেরের নিকট বর প্রার্থনা করেন, "আমার মন নিরন্তর হরিপদে রত থাকুক।'—কুবেরের নিকট কেবল হরিভক্তিরূপ বর গ্রহণ করিয়া প্রত্যাগত হইয়া, রাজ্য পালন করিতে থাকেন। ইনি ষট্‌ত্রিংশসহস্র বৎসর রাজত্ব করিয়াছিলেন। পরে ইনি বিষ্ণুপ্রদত্ত ধ্রুবলোকে গমন করেন।

**ধ্রুবসন্ধি**—সূর্য্যবংশীয় সুসন্ধির পুত্র।

# ন

**নকুল**—মহারাজ পাণ্ডুর পত্নী মাদ্রীর গর্ভে স্বর্বৈদ্য অশ্বিনীকুমারদ্বয়ের ঔরসে জাত চতুর্থ পাণ্ডব। মাদ্রী, পতির সহগমন করিলে, ইনি কনিষ্ঠভ্রাতা সহদেবের সহিত কুন্তীদেবী দ্বারা প্রতিপালিত হইয়াছিলেন। ধনুর্ব্বেদাচার্য্য কৃপ ও দ্রোণের নিকট ইনি শিক্ষিত হইয়া, অসি-মুষ্টিধারণে শ্রেষ্ঠত্ব লাভ করিয়া যশস্বী হইয়াছিলেন। ভ্রাতাদিগের সহিত ইনি সুখদুঃখের সমভাগী ছিলেন। ইহাঁর পাঞ্চালী গর্ভে শতানীক নামে পুত্রের জন্ম হয়। ইহাঁর অপর একটী ভার্য্যার উল্লেখ দেখা যায়;—তিনি চেদিরাজকুমারী করেণুমতী। ইহাঁর ঔরসে করেণুমতীর গর্ভে নিরমিত্র নামে পুত্রের জন্ম হয়। রাজসূয় যজ্ঞকালে পশ্চিমদিকে গমন করিয়া মাহেশ্বদেশ অধিকার করেন। পরে রাজর্ষি আক্রোশের পরাজয় সাধন করিয়া দশার্ণ, শিবি, ত্রিগর্ত্ত, অম্বষ্ঠ, মালব, পঞ্চকর্পট, মধ্যমক, বাটধান, ও দ্বিজগণের পরাজয় করেন। তৎপরে পুষ্করারণ্যবাসী উৎসবসঙ্কেতগণ, সমুদ্রতীরস্থ আভীরগণ, সরস্বতীতীরবাসিগণ, ইহাঁর সমরে পরাজিত হওয়ায়, পঞ্চনদ অমরপর্ব্বত, উত্তরজ্যোতিষ, দিব্যকটপুর, ও দ্বারপাল,—ইহাঁ দ্বারা জিত হয়। পরে রামঠ, হারহূণ, ও প্রতীচ্য ভূপালদিগকে বশ্যতাস্বীকারে বাধ্য করিয়া দ্বারকায় বাসুদেব সমীপে দূত প্রেরণ করেন। যাদবগণ রাজা যুধিষ্ঠিরের অধীনতা স্বীকার করিলে, এবং সকলে উপনীত হইলে, মদ্ররাজ শল্যও প্রীতি-পূর্ব্বক যুধিষ্ঠিরের বশ্যতা স্বীকার করিয়াছিলেন। সর্ব্বশেষে ম্লেচ্ছ, পহ্লব, বর্ব্বর, কিরাত, যবন ও শক প্রভৃতি অন্যান্য প্রতীচ্য রাজগণের পরাজয় করিয়াছিলেন। অক্ষক্রীড়ান্তে পাণ্ডবগণের দ্বাদশবর্ষ বনবাস গ্রহণকালে, ইনিও কনিষ্ঠ সহদেবের সহিত যুধিষ্ঠিরাদি অগ্রজগণের সহগামী হইয়াছিলেন। অজ্ঞাতবাসকালে ইনি বিরাট্-ভবনে গ্রন্থিক নামে অশ্বাধ্যক্ষরূপে অবস্থান করেন। ভারতযুদ্ধে ইনি যথাশক্তি শৌর্য্য-বীর্য্যের পরিচয় দিয়া ষোড়শ দিবসের যুদ্ধে মহাবীর কর্ণের নিকট পরাজিত হন। কুরুক্ষেত্রযুদ্ধাবসানে রাজা-

ভোগের পর ভ্রাতৃগণ সহ মহাপ্রস্থানে প্রবৃত্ত হন; ইহাঁর সর্ব্বাপেক্ষা রূপবান্ বলিয়া গর্ব্ব থাকায়, পাপস্পর্শ হইয়াছিল বলিয়া সশরীরে স্বর্গগমনে অসমর্থ হইয়া, হিমাদ্রি শিখর হইতে পতিত ও মৃত হন।

নক্ত—পৃথুরাজার পুত্র;—স্বায়ম্ভুব মন্বন্তরে ভারতবর্ষের একাংশ শাসন করিতেন।

নগ্নজিৎ—১। গান্ধারের রাজা—মহামান্য কৌরবরাজ দুর্য্যোধনের মাতামহ। ২। কোশলের রাজা, ইহাঁর কন্যার নাম সত্যা। কিন্তু ইহাঁর নামানুসারে তাঁহার নাগ্নজিতী নামই প্রসিদ্ধ। ইনি স্বীয় কন্যার বিবাহ সম্বন্ধে এইরূপ পরীক্ষা করেন যে, যে ব্যক্তি তাঁহার রক্ষিত সপ্ত মহাবৃষের বধে সমর্থ হইবেন, সেই জামাতা হইতে পারিবে। এই নাগ্নজিতীর সহিত শ্রীকৃষ্ণের বিবাহ হয়।

নন্দ—গোপবংশীয়-বৃন্দাবনের শাসনকর্ত্তা,—শ্রীকৃষ্ণের পালক পিতা। মথুরার রাজার অধীনে ইনি ব্রজগোপগণের অধিপতি ছিলেন। ইহাঁর পত্নীর নাম যশোদা। বসুদেবের সহিত যে কেবল ইহাঁর মিত্রতা ছিল এমন নহে, বংশসূত্র সম্বন্ধও যে না ছিল এমন নহে? যদুবংশীয় দেবমিতের ক্ষত্রিয়াপত্নীর গর্ভে শূরসেন ও তাহার পুত্র বসুদেব; এবং তাঁহার বৈশ্যা পত্নীর গর্ভে পর্জন্য ও তাঁহার পত্নী বরীয়সীর গর্ভে নন্দের জন্ম হয়। এতাদৃশ ঘনিষ্ঠতা থাকায় বসুদেব স্বীয় পত্নী রোহিণী ও পুত্র রাম এবং শেষে অষ্টমগর্ভসম্ভূত কৃষ্ণ ইহাঁদিগকে গোপরাজ নন্দের আশ্রয়ে রাখিয়াছিলেন। ইনি নিজপুত্রজ্ঞানে অতিযত্নে কৃষ্ণের প্রতিপালন করেন। ইহাঁর আলয়ে থাকিয়া শ্রীকৃষ্ণ অশেষবিধ অলৌকিকী লীলা করিয়াছিলেন। শ্রীকৃষ্ণের পরামর্শে ইনি ব্রজধাম পরিত্যাগপূর্ব্বক বৃন্দাবনে গমন করেন। এক দিন ইন্দ্র-যজ্ঞ সাধন জন্য, গোপগণ বহুবিধ দ্রব্যসম্ভারের আহরণ করিলে, শ্রীকৃষ্ণের পরামর্শে ইনি তদ্দ্বারা গোবর্দ্ধন পর্ব্বত ও গোপূজা সম্পন্ন করেন। এক দিন ইনি একাদশীর উপবাস করিয়া, অবসন্না যামিনীতে স্নানার্থ যমুনাযাত্রা করিলে বরুণদূতেরা ইহাঁকে বরুণ-সভায় লইয়া যান; পরে শ্রীকৃষ্ণ ইহাঁর উদ্ধার সাধন করেন। যমুনার যে ঘাটে ইনি অবগাহনার্থ অবতরণ করেন, সেই ঘাট নন্দঘাট নামে অদ্যাপি প্রসিদ্ধ। শ্রীকৃষ্ণ ব্রজপুরী ত্যাগ করিয়া, মথুরায় গমন করিলে, পিতৃকূলে গৃহীত ও মাতামহকূলে আহূত হইলেন, স্নেহের কৃষ্ণ বসুদেব গৃহে ও রাজকুমার রূপে যাদবগণ সংশ্লিষ্ট থাকায় অতিশোকে কাতর হন। শেষে বিষ ভক্ষণ করিয়া দেহত্যাগ করেন। কথিত আছে ইনি পূর্ব্ব জন্মে বসু দ্রোণ, ও যশোদা, দ্রোণবসুর পত্নী ছিলেন। ২। বসুদেবের একটী পুত্র। ৩। মগধাধিপতি, নন্দবংশের আদি পুরুষ। মহানন্দীর ঔরসে জনৈকা শূদ্রার গর্ভে ইহাঁর জন্ম। ইনি যথাকালে পিতৃসিংহাসনে অধিষ্ঠিত হইয়া, প্রবলপ্রতাপে রাজ্য-শাসন করেন। কবিবর বররুচি ইহাঁর মন্ত্রী ছিলেন।

নন্দক—ধৃতরাষ্ট্রের একটী পুত্র।

নন্দিকেশ্বর—শিবানুচর বিশেষ।

নন্দিনী—মহর্ষি বশিষ্ঠের হোমধেনু। সুরভির গর্ভে ইহাঁর জন্ম। মহারাজ দিলীপ সস্ত্রীক ইহাঁর সেবায় সন্তোষ বিধান করিয়া ইহাঁর বরে পুত্ররত্ন লাভ করেন। একদা পৃথু প্রভৃতি বসুদেবগণ সস্ত্রীক বনবিহার করিতে করিতে এই ধেনু দর্শনে দ্যুবসুপত্নীর প্ররোচনায় ইহার হরণ করায় শাপে তাঁহারা নরদেহ ধারণপূর্ব্বক মর্ত্ত্যধামে অবতীর্ণ হইয়াছিলেন। ইহাঁর অপর নাম শবলা। ইহাঁর জন্য মহর্ষি বশিষ্ঠের সহিত রাজর্ষি বিশ্বামিত্রের বিবাদ হয়। বিশ্বামিত্র সসৈন্যে মহর্ষি বশিষ্ঠের আশ্রমে উপস্থিত হইলে, মহর্ষি, ইহাঁর সাহায্যে তাঁহাদিগের আতিথ্য সৎকার করেন। বিশ্বামিত্র এই গোধন প্রার্থনা করিলে মহর্ষি বশিষ্ঠ অসম্মতি প্রকাশ করেন। ইহাতেই বিবাদের সূচনা হয়। পরে ইহাঁরই সাহায্যে বহু সেনার উদ্ভব হওয়ায় বিশ্বামিত্র পরাজিত হইয়া প্রস্থান করিয়াছিলেন।

নন্দিবর্দ্ধন—১। মগধরাজ উদয়াশ্বের পুত্র। ২। জনকবংশীয় উদাবসুর পুত্র। ইহাঁর পুত্রের নাম সুকেতু।

নন্দী—শিবের দ্বারপাল। ইনি মহাদেবের বরে মুনিবর শালঙ্কায়নের দক্ষিণাঙ্গ হইতে উৎপন্ন হন। ইনিই কল্পান্তরে শিলাদ মুনির যজ্ঞভূমি কর্ষণে উৎপন্ন হইয়া তাঁহার পুত্রত্ব স্বীকার করেন। ইনি কৌমারে মহর্ষি দধীচির শিষ্য ছিলেন, এবং তাঁহাকর্ত্তৃক শিবমন্ত্রে দীক্ষিত হন। তাঁহারই শিক্ষানুশাসনগুণে ইনি শ্রেষ্ঠ শিবভক্ত হন। এক সময় ইনি গুরু সহ দক্ষসমীপে গমন করিলে, পরে প্রসঙ্গতঃ দক্ষ শিবনিন্দা করায়, ইনি তাঁহাকে 'তুমি অচিরে ছাগমুণ্ড হইবে'—শাপ প্রদান করেন। পরে গুরুর আদেশে মহাদেবের আরাধনা করিয়া, শিবভক্তির পুরস্কার স্বরূপ শিবপার্শ্বদত্ব লাভে সমর্থ হন।

নভঃ—১। দানব বিশেষ—বিপ্রচিত্তির সিংহিকাগর্ভসম্ভূত পুত্র। ২। কুশ বংশীয় নলের পুত্র।

নভগ—বৈবস্বত মনুর পুত্র—ইনি বহুকাল গুরুগৃহে বাস করাতে ইহাঁর ভ্রাতৃগণ ইহাঁকে চিব-ব্রহ্মচারী স্থির করিয়া, পিতৃ সম্পত্তি সর্ব্বস্ব আপনাদিগের মধ্যে বিভাগ করিয়া লইয়াছিলেন। ইনি গুরুগৃহে বহুকাল নৈষ্ঠিকভাবে কাল যাপন পূর্ব্বক বেদগানে পারগ হইয়া পিতৃ-সমীপে প্রত্যাগমন করেন। বৈবস্বত মনু ইহাঁকে অঙ্গিরোগান যজ্ঞে গমন করিয়া, বিশ্বেদেব-সংক্রান্ত সূক্ত দ্বারায় পাঠনার আদেশ করেন। ইনি তাহা করিলে ঋষিগণ ইহাঁরই হস্তে যজ্ঞাবশিষ্ট দান করেন। বিধিমতে যজ্ঞাবশিষ্ট রুদ্রের ভাগ। রুদ্রদেব উপস্থিত হইয়া, 'যজ্ঞাবশিষ্টাংশ আমার' বলিয়া আপত্তি উত্থাপন করিলে, ইনি বলিয়াছিলেন, 'দেব, এ সমস্ত আপনারই, কিন্তু আমি আপনার প্রসাদ প্রার্থী।" ইহাতে রুদ্রদেব তুষ্ট হইয়া, ইহাঁকে সমস্ত দান করিয়া যান। সেই ধনে ইহাঁর পৈত্রিক অংশ লাভ অপেক্ষা অনেক অধিক লাভ হয়। ইহাঁর পুত্রের নাম নাভাগ।

নভস্বতী—পৃথুবংশীয় অন্তর্দ্ধানের পত্নী।

নমী—ঋগ্বেদোক্ত জনৈক ঋষি—ইন্দ্রের উপাসক। ইহাঁর জন্য, ইন্দ্র নমুচি বিনাশ করেন।

নমুচি—১। কশ্যপের দনুগর্ভসম্ভূত পুত্র অসুর। ইনি শুম্ভের তৃতীয় ভ্রাতা নিশুম্ভের কনিষ্ঠ। মহর্ষি নমীর জন্য, অন্যান্য অসুরগণের বিনাশসাধনের পর ইন্দ্র ইহা দ্বারা অবরুদ্ধ হন। পরে রাত্রি কিংবা দিবাভাগে ইহাঁর বধ করিবেন না প্রতিজ্ঞা করিয়া মুক্তিলাভ করিবার পর, ইন্দ্র ইহাঁর অত্যাচার হইতে নিষ্কৃতি বিধান জন্য, ইহাঁকে সন্ধ্যাকালে নিহত করেন। ২। দানবের পুত্র, এই দানব প্রথমে ইন্দ্রের সখা ছিলেন, পরে ইনি সোমরসের সহিত ইন্দ্রের বল হরণ করেন। ইন্দ্র সরস্বতী ও অশ্বিনীকুমারদ্বয় দ্বারার নিকট হইতে সমুদ্রফেনবৎ বজ্রাস্ত্র লাভ করিয়া, তৎসাহায্যে নমুচির বিনাশ-সাধনে সমর্থ হন। পরে নমুচির বল অশ্বিনীকুমারদ্বয়ে ইন্দ্র সংক্রামিত করিয়া দিয়াছিলেন।

নর—১। ধর্ম্মরাজপুত্র ঋষি বিষ্ণুর অবতার। ইনি ভ্রাতা নারায়ণের সহিত বদরিকাশ্রমে তপস্যায় ব্রতী হন। সমুদ্রমন্থনের পর দেব-দানব সমরে ইহাঁরা দুইজনে শৌর্য্য বীর্য্য প্রদর্শন করেন। ২। গয়ের পুত্র। ৩। সুধৃতির পুত্র। ৪। ভরত-বংশীয় ভবমন্যুর পুত্র।

নরক—অসুর বিশেষ। বিষ্ণু বরাহ অবতার পরিগ্রহ করিয়া পৃথিবীর গর্ভে ইহাঁর উৎপাদন করেন। শৈশবে ইনি এক নরমুণ্ডে স্বমুণ্ড বিন্যাস করিয়া রোদন করিতেছিলেন, দেখিয়া, ইহার নাম হয় নরক। ইনি প্রাগজ্যোতিষপুরের রাজধানী স্থাপন করিয়া রাজত্ব করিতেন। ইনি বিদর্ভ রাজনন্দিনী মায়ার পরিণয়সূত্রে পরিগ্রহ করেন। তাঁহার গর্ভে ইহাঁর ভগদত্ত, মহাশীর্ষ, মদরত্ন ও সুমালী নামে পুত্রচতুষ্টয়ের জন্ম হয়। ইনি শোণিত-পুরাধীশ্বর বাণ, মথুরাধিপতি কংস প্রভৃতির সহিত মৈত্র্য স্থাপন করিয়া, স্বর্গে ও মর্ত্ত্যে অত্যাচার আরম্ভ করেন। ইনি ষোড়শ সহস্র দিব্যাঙ্গনার হরণ ও অবরোধ এবং দেবমাতা অদিতির কুণ্ডলাপহরণ পর্য্যন্ত করিতে কুণ্ঠিত হন নাই। পরে শ্রীকৃষ্ণ ইহাঁর বিনাশ করিয়া ঐ ষোড়শ সহস্র দিব্যাঙ্গনার পাণিগ্রহণ করেন। ২। কলির পৌত্র—কলিপুত্র ভয়ের ঔরসে তদীয় ভগিনী মৃত্যুর গর্ভে জন্মিয়াছিলেন। পরে ইনি স্বীয় ভগিনী যাতনার পাণিগ্রহণ করেন। ৩। অনৃতের ঔরসে নিকৃতির গর্ভে জাত অন্ধ। ৪। বিপ্রচিত্তি দানবের পুত্র।

নরনারায়ণ—বিষ্ণুর অবতার ঋষি বিশেষ। ইহাঁরা ধর্ম্মের ভার্য্যা মূর্ত্তির গর্ভে জন্ম গ্রহণ করেন। নর ও নারায়ণ দুই ভ্রাতার শরীর বিভিন্ন হইলেও, ইহাঁর একের মত অবস্থান করিতেন। অন্য কল্পে নরসিংহ দ্বিধা হইয়া, এই মূর্ত্তি ধারণ করেন। স্বায়ম্ভুব মনুর অধিকার কালে বিশ্বাত্মা সনাতন বিষ্ণু ধর্ম্মের পুত্র নর ও নারায়ণ, হরি ও কৃষ্ণ—চারি অংশে অবতীর্ণ হইয়াছিলেন। এই ভ্রাতৃদ্বয় বদরিকাশ্রম গমনপূর্ব্বক কঠোর তপশ্চরণে নিযুক্ত হন। ইহাঁদের তপোবলে এরূপ তেজোবর্দ্ধন হইয়াছিল যে, দেবগণ ও ইহাঁদিগের দর্শনে সমর্থ হইলেন না। ইহাঁরা যে সকল দেবতার প্রতি প্রসন্ন হইতেন, তাঁহারা ইহাঁদিগের দর্শনলাভে সমর্থ হইতে পারিতেন। একদা নারদ ইহাঁদিগের নিকট উপস্থিত হইয়া, ইহাঁদিগের আহ্নিকী ক্রিয়ার সমাপ্তির পর ক্রিয়াবোধ জন্য, প্রশ্নের উত্থাপন করেন, ইহাঁরা পরম পুরুষ পরমাত্মার সহিত পরা প্রকৃতির প্রসবিতৃত্বখ্যাতি ও তদুপলব্ধির সহিত বেদজ্ঞানে পূজার বিষয় সবিস্তারে বর্ণন করেন। পরে ইহাঁদিগের তপোভঙ্গার্থ ইন্দ্রাদিদেবগণ ভীত হইয়া কামদেব সহ অপ্সরোগণের প্রেরণ করেন। তখন দেবগণের মদগর্ব্ব ও অপ্সরোগণের রূপগর্ব্ব খর্ব্ব করিবার জন্য ইহাঁরা রমণীরত্ন উর্ব্বশীর সৃষ্টি করিয়া ত্রিদিবে প্রেরণ করেন। সমুদ্র মন্থনের পর দেবদৈত্যের যুদ্ধের সময় ইহাঁরা সেই স্থলে উপস্থিত হন। ইহাঁরাই দ্বাপরের শেষে অর্জ্জুন ও কৃষ্ণরূপে অবতীর্ণ হন।

নরবাহনদত্ত—ইনি কামদেবের অংশে পাণ্ডববংশীয় বৎসরাজ উদয়নের মহিষী বাসবদত্তার গর্ভে জন্মগ্রহণ করেন। ইহাঁর জীবনের অলৌকিকী কথা অবলম্বনে কথাসরিৎসাগর বা বৃহৎকথা রচিত। ইহাঁর পিতৃ-পারিষদগণের পুত্রেরাই ইহাঁর পারিষদ হন। স্বয়ং রতি মদনমঞ্জুকা নামে মদনবেগ বিদ্যাধরের কন্যাচ্ছলে জন্মিলে ইনি তাঁহার পাণিগ্রহণ করেন।

নরসিংহ—বিষ্ণুর চতুর্থাবতার; এই অবতারে বিষ্ণু হিরণ্যকশিপুর বিনাশ করিয়াছিলেন।

নরান্তক—লঙ্কেশ্বর রক্ষোরাজ রাবণের পুত্র। লঙ্কাযুদ্ধে নিহত হন।

নরিষ্যন্ত—বৈবস্বত মনুর একটী পুত্র। ২। মরুত্তের পুত্র।

নর্ম্মদা—নদীবিশেষ। ইনি পুরুকুৎসের ভার্য্যা। পন্নগপতি ইহাঁকে এই বর দেন, যে নর্ম্মদার স্মরণ করিবে তাহার বিষভয় থাকিবে না মতান্তরে ইনি সোমসুতা।

নল—চন্দ্রবংশীয় নিষধরাজ বীরসেনের পুত্র। ইনি ধর্ম্মাদির বলে তৎকালে সর্ব্বত্র পূজিত ছিলেন। অদ্যাপি পুণ্যশ্লোক নামে প্রসিদ্ধ। বিদর্ভরাজ ভীমসেনের কন্যা দময়ন্তীর রূপগুণের পরিচয় পাইয়া ইনি তৎপ্রতি আকৃষ্ট হইয়াছিলেন। কথিত আছে যে, কতিপয় মানসসরশ্চারী কামচারী মরাল ইহাঁর উপবন বিহারকালে উপস্থিত হইলে, ইনি তাহাদের মধ্যে একটীকে ধরেন। তাহার কাতর উক্তি শুনিয়া ইনি তাঁহাকে ছাড়িয়া দেন। হংস মুক্ত হইয়া কৃতজ্ঞতা প্রকাশের নিমিত্ত দময়ন্তীর রূপ ও গুণের সবিশেষ বর্ণন করে। পরে ইহাঁর দৌত্য স্বীকার করিয়া ঐ দেবহংস বিদর্ভ রাজোদ্যানে দময়ন্তীর ভ্রমণকালে প্রবেশ করে। এবং ইহাঁর অশেষ গুণগরিমা প্রকাশ করিয়া শেষে স্বস্থানে প্রস্থান করে। এদিকে দময়ন্তী ইহাঁর প্রতি পূর্ব্বরাগবতী হইয়া, মনে মনে ইহাঁরেই পতিত্বে বরণ করেন। এই সময়ে বিদর্ভরাজ ভীম স্বীয় কন্যা দময়ন্তীকে বিবাহযোগ্যা দেখিয়া তাঁহার জন্য স্বয়ংবরের উদ্যোগ করেন। বিদর্ভে দময়ন্তীর স্বয়ংবর সভায় যাত্রা করিলে, পথে ইন্দ্রাদি দেবগণের সহিত ইহাঁর সাক্ষাৎ হয়, তাঁহারা দময়ন্তী প্রার্থী হইয়া ইহাঁকে দৌত্য-কার্য্যে নিযুক্ত করিবার প্রস্তাব করিলে, ইনি তাহাতে সম্মত হন। পরে দেববরে অদৃশ্য মূর্ত্তি ধারণ পূর্ব্বক দেবগণের দৌত্যগ্রহণপূর্ব্বক বিদর্ভ রাজকন্যার সকাশে গমন করেন। আত্মসংযমের সহিত দূতোচিত দেবতাদিগের অভিপ্রায় ব্যক্ত করেন। সত্যপালনের জন্য, ইহাঁর স্বার্থত্যাগের পরিচয় পাইয়া দময়ন্তী যেমন প্রীত হইলেন। দেবগণও যথারীতি সংবাদ

সহ ইহাঁর কর্ত্তব্যপালনের পরিচয় পাইয়া তেমনই হৃষ্ট হইলেন। পরে স্বয়ংবর-সভায় দময়ন্তী শুভ মুহূর্ত্তে সর্ব্ব-সমক্ষে ইহাঁর গলদেশে বরমাল্য প্রদান করিতে আগমন করিলেন কিন্তু পূর্ব্বেই ইন্দ্র, অগ্নি, বরুণ, যম, ইহাঁরা কামাচারবলে নলমূর্ত্তি পরিগ্রহ করিয়া বসিয়াছিলেন। তিনি বিপন্না হইয়া দেবগণের স্তবে তুষ্টিবিধানে সমর্থা হওয়ায় সকলে স্ব স্ব মূর্ত্তি পরিগ্রহ করিলেন; তখন ইনি মহারাজ নলকে বরমাল্য দানে পতিত্বে বরণ করিতে সমর্থা হইয়া পরম প্রীতা হইলেন। দেবগণও সন্তুষ্ট হইয়া ইহাঁদিগকে বরদানে সম্বর্দ্ধিত করিয়াছিলেন। ইন্দ্র বলিলেন "মহারাজ নল, বরপ্রভাবে আমায় প্রত্যক্ষ দর্শন ও চরমে পরম গতি লাভে সমর্থ হইবেন।" অগ্নি বলিলেন, "নিষধরাজ, আমার স্মরণমাত্রই আমি তোমার নিকট উপস্থিত হইব ও তোমার সম্বন্ধে আত্মসদৃশ লোকের বিধান করিব।" যম বলিলেন, "নলরাজ তুমি যখন যাহা যেমনভাবেই রন্ধন কর না কেন, তাহা সুস্বাদু হইবে, এবং ধর্ম্মে তোমার অবিচলিত মতি থাকিবে" বরুণ বলিলেন, "নল, তুমি যথায় ইচ্ছা আমায় দর্শনলাভে সমর্থ হইবে, আর মৎপ্রদত্ত এই মাল্য তোমার গলায় চিরকাল অম্লান থাকিবে।" এইরূপ বরদান করিয়া দেবগণ অন্তর্দ্ধান করিলে, ইনি সস্ত্রীক স্বরাজধানীতে আগমন করিয়া, সুখে কালযাপন করিতে লাগিলেন। ইহাঁর ইন্দ্রসেন নামে পুত্র ও ইন্দ্রসেনা নাম্নী তনয়া জন্মিয়াছিল। দময়ন্তী দেবগণের প্রতি উপেক্ষা করিয়া মানব নলকে বরমাল্য প্রদান করায়, কলি নলদময়ন্তীর উপর কুপিত হইয়া ইহাঁর অনিষ্টের চেষ্টায় রত হইলেন। পরে ছিদ্রান্বেষণ করিতে করিতে এক দিন ইহাঁকে মলমূত্র পরিত্যাগপূর্ব্বক পদধৌত না করিয়া সন্ধ্যাহ্নিক করিতে দেখিয়া, ইহাঁর শরীরে প্রবেশ করেন। তৎপরে কলিদ্বারা উত্তেজিত হইয়া ইনি ভ্রাতা পুষ্করের সহিত অক্ষক্রীড়ায় হৃতসর্ব্বস্ব হন। ইনি রাজপুরী পরিত্যাগ পূর্ব্বক অহোরাত্রত্রয় নগরসমীপে বাস করিবার পর আশ্রয় না পাইয়া বনবাসে প্রবৃত্ত হন। তিন দিবস উপবাসী থাকায় ইহাঁরা অত্যন্ত ক্ষুধিত হইয়া আহারান্বেষণে চেষ্টিত হইলেন। কয়েকটী পক্ষী দেখিয়া ধরিবার জন্য ইনি তাঁহাদিগের উপর স্বীয় পরিধান বস্ত্র নিক্ষিপ্ত করিলে তাহারা বস্ত্রসহ উড্ডীন হইল। তখন ইনি বিবস্ত্র হইয়া স্ত্রীর সহ এক বস্ত্র পরিধান করিয়া পরিভ্রমণ করিতে লাগিলেন। ইনি দময়ন্তীকে বিদর্ভদেশে যাইবার জন্য, পথপ্রদর্শন করিলে, তিনি ইহাঁর পরিত্যাগপূর্ব্বক পিত্রালয়ে গমন অসঙ্গত বোধে অসম্মতা হইলে, বহু ভ্রমণে ক্লান্ত হইয়া একস্থানে শয়ন করিয়া উভয়ে নিদ্রিত হইলেন। অল্পক্ষণ পরে ইনি জাগরিত হইয়া, কলির আশ্রয়ে বিকৃতবুদ্ধি হইলেন এবং বস্ত্রচ্ছেদনপূর্ব্বক দময়ন্তী ত্যাগ করিয়া, উন্মত্তের ন্যায় নির্লক্ষ্যে চলিয়া গেলেন। পরে বনভ্রমণ করিতে করিতে কর্কোটক নাগের কাতর বচন শ্রবণে তাঁহাকে অনল হইতে উদ্ধার করিলেন। নাগরাজ নলের স্পর্শে নারায়ণের অভিসম্পাত হইতে মুক্তিলাভ করিয়া, ইহাঁর প্রত্যুপকার হেতুক ইহাঁকে দংশন করিলে, ইনি বিবর্ণ হইলেন, কর্কোটক ইহাঁকে অযোধ্যারাজ ঋতুপর্ণের নিকট থাকিতে পরামর্শ দিলেন। ইনি তাঁহার উপাসনামত বাহুক নাম ধারণপূর্ব্বক রাজা ঋতুপর্ণের অশ্বাধ্যক্ষত্ব স্বীকার করিয়া কালযাপন করিতে বাধ্য হইলেন। এ দিকে দময়ন্তী অনেক কষ্টের পর কিছুদিন সুবাহুনগরে অবস্থান করিয়া পিতৃগৃহে গমনপূর্ব্বক পিতৃ-সাহায্যে মহারাজ নলের অন্বেষণের জন্য চতুর্দ্দিকে দূত প্রেরণ করেন। তাঁহার সাঙ্কেতিক বার্ত্তা সহ দূত অযোধ্যায় উপস্থিত হইলে, বাহুক তাহার উত্তর প্রদান করেন। অতঃপর নলের অযোধ্যায় অবস্থিতির বিষয় অবগত হইয়া, দময়ন্তী স্বীয় পুনঃ স্বয়ংবরের সংবাদ তথায় প্রেরণ করেন। ইহাঁর অশ্বতত্ত্ব বিদ্যার প্রভাবে ঋতুপর্ণ বিস্মিত হইয়া, নিজের অক্ষবিদ্যা প্রদর্শনপূর্ব্বক ইহাঁকে শিক্ষা দিয়াছিলেন। তাঁহার নির্ভরে তিনি বিদর্ভে একদিনে পৌছিতে যাত্রা করিলেন। তাঁহার সারথি বাহুকরূপ নল উপযুক্ত ঘোটক সংযোজনে রথ বিদর্ভে সত্বঃ

উপস্থিত করিতে সমর্থ হন। বিদর্ভে উপস্থিত হইয়া, ইনি অশ্বশালার সারথিদিগের সহিত অবস্থান করিয়াছিলেন। ইতঃপূর্ব্বে অযোধ্যা-রাজ ঋতুপর্ণের প্রদত্ত অক্ষবিদ্যার প্রভাবে নলের শরীর হইতে কলি অন্তর্হিত হইয়াছিল। এবং ত্যাগকালে ইহঁকে বরপ্রদান করেন যে, যে ব্যক্তি তোমায় স্মরণ করিবে তাহার কলি জন্য ভয় থাকিবে না। পরে ইনি দেববরে অন্য-দত্ত অগ্নি ও জল ব্যতীত উত্তম সুস্বাদু আহা-রীয় প্রস্তত করিলে, দময়ন্তী স্থির করিলেন যে, সেই সারথিই তাঁহার স্বামী। অন্যান্য উপায়ে নলের প্রকৃত বিষয় জ্ঞাত হইয়া, দময়ন্তী ইহাঁর নিকট গমন করিলে, তিনবর্ষ পরে উভয়ের পুনর্মিলন হইয়াছিল। অতঃপর মহারাজ নল কর্কোটকের নির্দ্দেশানুসারে পুনর্ব্বার স্বরূপ প্রাপ্ত হন। এই সময়ে ইনি অযোধ্যাপতি ঋতুপর্ণকে অশ্বতত্ত্ববিদ্যা প্রদান করিয়াছিলেন। পরে ইনি ভ্রাতা পুষ্করকে অক্ষক্রীড়ায় আহ্বান পূর্ব্বক তাঁহাকে পরাজয় করিয়া, স্বরাজ্যের পুনরুদ্ধার সাধন পূর্ব্বক স্বীয় রাজধানীতে পুত্র-কন্যাসহ দময়ন্তীর আনয়ন করেন। পরে সত্যধর্ম্ম অবলম্বনে সুখে প্রজাপালন করিতে করিতে জীবনাতিপাত করিয়াছিলেন। ২। সূর্য্যবংশীয় নৃপতি বিশেষ। মহারাজ রামচন্দ্রের প্রপৌত্র—কুশের পৌত্র—ইহাঁর পুত্রের নাম নিষধ। ৩। রাম সৈনিক—বানর বিশেষ। ইনি ঋতুধ্বজ মুনির শাপে বিশ্বকর্ম্মার ঔরসে ঘৃতাচী অপ্সরার গর্ভে গোদাবরী-তীরে—বানররূপে জন্ম গ্রহণ করেন। ইনিই সাগর বন্ধন করেন। ৪। দানব বিশেষ—বিপ্রচিত্ত দানবের সিংহিকার গর্ভসম্ভূত চতুর্থ পুত্র। ৫। যদুর পুত্র।

নলকুবর—যক্ষরাজ কুবেরের পুত্র—ইহাঁর মালগ্রীব নামে এক ভ্রাতা ছিল। ইনি এক দিন সেই ভ্রাতার সহিত সুরাপানে উন্মত্ত হইয়া, কৈলাস-সন্নিহিত গঙ্গাতীরস্থ উপবনে নারীগণ সহ কেলি সুখানুভব করিতেছিলেন। নারদ ইহাঁদিগকে বিবস্ত্র দেখিয়া শাপে অর্জ্জুন-বৃক্ষরূপে পরিণত করেন। পরে শ্রীকৃষ্ণের অঙ্গস্পর্শে মুক্তিলাভ হয়। একদিন সময়বশে রম্ভা ইহাঁর নিকট আসিতেছিলেন, এমন সময়ে—পথিমধ্যে রাবণ তাঁহার পথের পরিপন্থী হইলে, ইনি রাব-ণের সেই অত্যাচারে রুষ্ট হইয়া শাপ দেন যে, আর কোন দিন রাবণ কোন স্ত্রীলোকের অনিচ্ছায় তাহার প্রতি বলপ্রয়োগ করিলে তৎ-ক্ষণাৎ তাঁহার মৃত্যু হইবে। এই জন্য রাবণ আর কোন রমণীর উপর অন্যায় অত্যাচার করিতে সাহস করেন নাই।

নবরথ—ভীমরথের পুত্র।

নবলা—বৈরাজ প্রজাপতির কন্যা চাক্ষুষমনুর পত্নী।

নবশক্তি—বিমলা, উৎকর্ষিণী, জ্ঞানা, যোগা, ক্রিয়া, প্রহ্বা, সত্যা, ঈশানা, অনুগ্রা,—এই নয়টীর সকলেই সংজ্ঞাগর্ভসম্ভূতা।

নহুষ—চন্দ্রবংশীয় পুরূরবার পৌত্র—রাজা আয়ুর ঔরসে মহিষী স্বর্ভানবীর গর্ভে জাত নরপতি বিশেষ। ইনি অশোকসুন্দরীর পাণিগ্রহণ করিলে, তাঁহার গর্ভে ইহাঁর যযাতি, যতি, শর্য্যাতি, অযোতি, বিযোতি, ও কৃতি—এই ছয়টী পুত্রের জন্ম হয়। ইনি সাতিশয় দোর্দ্দণ্ডপ্রতাপ বীর্য্য-বান্ ন্যায়পরায়ণ ও পুণ্যবান্ ভূপতি ছিলেন। ইনি তুণ্ড অসুরের বধ করিয়া বিশ্বস্থ জীবগণকে নিরাতঙ্ক করেন। ইহাঁর শাসনে দেশ হইতে দস্যুভয় তিরোহিত হইয়াছিল। ইহাঁর দুষ্টের দমনে ও শিষ্টের পালনে যেমন ঐকান্তিক অনু-রাগ সেইরূপ ইন্দ্রিয় দমনে ও চিত্তসংযমে বিশিষ্ট সামর্থ্য। ইহাঁর রাজ্যে দস্যুভয় ছিল না। মহারাজ নহুষ অতুল ঐশ্বর্য্য লাভ করিয়াও মদো-ন্মত্ত না হইয়া সংযতভাবে ভোগে সমর্থ ছিলেন। এক দিন ইনি অজ্ঞান-বশতঃ গোবধ করিলে, মহর্ষিগণ ইহাঁর সেই পাপকে একাধিকশতসংখ্যক ব্যাধিতে, পরিণত করিয়া, অজ্ঞান-কৃত পাপ হইতে ইহাঁর মুক্তিবিধান করেন। কোন সময়ে মহর্ষি ব্যাস প্রয়াগতীর্থে গঙ্গাযমুনা সরস্বতীর মিলনক্ষেত্রে—জল—মধ্যে নিমগ্ন ছিলেন, দৈব-বশতঃ জালিকদিগের জালে কতিপয় মৎস্যের সহিত উত্থিত হইয়া, ইনি জালিকগণকে মৎস্যের সহিত সমদশাপন্ন করিতে বলেন। রাজা নহুষ স্বীয় পুরোহিতের মুখে এই বিবরণ শুনিয়া, মহর্ষির সম্মুখে উপস্থিত হইলে, মহর্ষি ইহাঁকে বলেন,

"রাজন্, জালজীবিগণ, আমার উদ্ধার করিতে যথেষ্ট কষ্ট পাইয়াছে, অতএব উহাদিগের মৎস্য-গুলির সহিত আমাকে উচিত মূল্যে ক্রয় করুন।" এক্ষণে মহর্ষির উচিত মূল্য লইয়া, ইহাঁর পক্ষে মহাবিভ্রাট উপস্থিত হইল—অমাত্যগণের সহিত পরামর্শ করিয়াও সন্দেহ দূর করিতে পারিলেন না। ইনি চিন্তাকুল হইয়া কি করিবেন স্থির করিতে অসমর্থ হইলে, এক জন মহাতপাঃ ঋষি আসিয়া বলিলেন, "রাজন্, গো ও ব্রাহ্মণ তুল্য-মূল্য, অতএব মহর্ষির উচিত মূল্য একটী গোধন। তখন সকলেই হৃষ্ট হইয়া একটী গোধন দিয়া মহর্ষির ও মৎস্যের উচিত মূল্য দিয়া, মৎস্যগুলির ক্রয় করিলেন। তখন জালিকগণ মহর্ষিকে বলিলেন, "মহর্ষে, যতক্ষণ সপ্তপদ ভূমি গমন করা যায়, ততক্ষণ সাধুসঙ্গে মিত্রতা জন্মে, আর আপনার সহিত আমাদের বহুকাল অবস্থান হইয়াছে, অতএব আপনি আমাদের বন্ধু, আপনি এই ধেনু গ্রহণ করিয়া আমাদিগকে কৃতার্থ করুন।" মহর্ষি সেই গো-গ্রহণ করিলে, ধীবরগণ তৎপুণ্যে স্বর্গে গমন করিয়াছিল। পরে মহর্ষিদ্বয় সন্তুষ্ট হইয়া মহারাজ নহুষকে বর প্রার্থনা করিতে অনুরোধ করিলে, মহারাজ নহুষ ধর্ম্মে ভক্তি প্রার্থনা করেন। মহারাজ নহুষের খ্যাতি ত্রিলোকব্যাপ্ত হইয়াছিল। পরে ব্রহ্মবধ-পাপে অভিভূত হইয়া, দেবরাজ ইন্দ্র গুপ্তবাসে প্রবৃত্ত হইলে, স্বর্গে রাজার অভাব হইল। তখন দেব ঋষিগণ ইহাঁকেই ইন্দ্রপদে অভিষিক্ত করিবার জন্য মনো নীত করিলেন। পরে ত্রৈলোক্যের আধিপত্য লাভে সমর্থ হইলে, ভোগাসক্তির সহিত ইহাঁর অধঃপাত ঘটে। ক্রমে বর্দ্ধমান ভোগাভিপ্রায়ের বশে ইনি দেবেন্দ্র মহিষী শচীকে লাভ করিবার জন্য আকাঙ্ক্ষা প্রকাশ করেন। বৃহস্পতির পরামর্শে শচী কিছুদিনের অবসর প্রার্থনা করেন। পরে ঐশ্বর্য্যমদে মত্ত হইয়া ব্রহ্মর্ষিগণ কর্ত্তৃক স্বীয় শিবিকা বাহন করাইতেন। এক দিন মহর্ষি অগস্ত্যের গাত্রে পাদস্পর্শঘটায় তাঁহার শাপে ইহাঁকে অজগর সর্প হইয়া মর্ত্ত্যে অবতীর্ণ হইতে হয়। পাণ্ডবদিগের বনবাসকালে, ভীমকে গ্রাস করিতে গিয়া, যুধিষ্ঠিরের সহিত ইহাঁর কথোপ-কথনে ধর্ম্মসংক্রান্ত বাদানুবাদ হয়। যুধিষ্ঠির জিজ্ঞাসা করেন, আপনার ব্রাহ্মণ ও বেদ্য পুরুষ-জ্ঞান আছে?" সর্প বলিলেন, "ব্রাহ্মণ কে? বেদ্যই বা কি?" যুধিষ্ঠির বলিলেন, "যে ব্যক্তিতে সত্যাদি জীবহিত লক্ষিত হয়, তিনিই ব্রাহ্মণ, আর যাঁহাকে জানিলে শোক দুঃখ থাকে না, তিনিই বেদ্য।" সর্প বলিলেন, যদি শূদ্রে ঐ সকল গুণ থাকে, তবে শূদ্র ব্রাহ্মণ হইতে পারে কি না?" যুধিষ্ঠির বলিলেন,—"অবশ্য পারে।"—সর্প যুধিষ্ঠিরের এইরূপ বাক্যে সন্তুষ্ট হইয়া, বলিলেন, তোমার ভ্রাতাকে ছাড়িয়া দিলাম। পরে যুধিষ্ঠিরের সহিত ধর্ম্মবিষয়ক কথোপকথন করিতে করিতে ইনি সর্পদেহ ত্যাগ করিয়া দিব্যদেহ ধারণপূর্ব্বক স্বর্গধামে গমন করেন। ২। সূর্য্যবংশীয় অম্বরীষের পুত্র; ইহাঁরও পুত্রের নাম যযাতি। ৩। কদ্রুগর্ভসম্ভূত নাগবিশেষ।

নাকু—জনৈক মুনি।

নাগার্জ্জুন—জনৈক বৌদ্ধসন্ন্যাসী। মহারাজ সাতবাহন বা শালিবাহন কোশল রাজ্যের অন্তর্গত বরাহমূল নামক পর্ব্বতোপরি ইহাঁর আশ্রম প্রতিষ্ঠাপিত করেন।

নাগ্নাজিতী—শ্রীকৃষ্ণের একটী পত্নী; ইহাঁর অপর নাম সত্যা।

নাচিকেত—মহর্ষি গৌতমের পুত্র। ইনি একবার ধর্ম্মরাজ যমের নিকট আত্মার স্বরূপ বিষয়ে জিজ্ঞাসা করেন। তাহাতে যম বলেন, আত্ম-স্বরূপ দেবগণের আরাধ্য।

নাড়ীজঙ্ঘ—১। জনৈক মুনি। ২। বকরাজ, ইনি অতিশয় দীর্ঘজীবী। ইনি পূর্ব্বে মহর্ষি কশ্যপের পুত্র ছিলেন, ইন্দ্রদ্যুম্ন সরোবর তটে বাস করিতেন। ইনি ব্রহ্মার প্রিয়সখা, ইহাঁর অপর নাম রাজধর্ম্ম।

নাভাগ—সূর্য্যবংশীয় যযাতি রাজার পুত্র; ইহাঁর পুত্রের নাম অজ। মতান্তরে ইনি ভগীরথ-নন্দন শ্রুতের পুত্র ও ইহাঁর পুত্রের নাম অম্বরীষ। অন্যত্র ইনি ভগীরথ পুত্র বলিয়া আখ্যাত।

নাভিঃ—আগ্নীধ্রের পুত্র, নাভিবর্ষের অধীশ্বর।

ইহাঁর পত্নীর নাম মেরুদেবী। ইনি সপত্নীক তপোরত থাকিয়া ঋষভদেবকে পুত্ররূপে লাভ করেন।

নারদ—ব্রহ্মার মানস পুত্র। ইনি ব্রহ্মার কণ্ঠদেশ হইতে উৎপন্ন। ব্রহ্মা ইহাঁকে এবং ইহাঁর ভ্রাতৃগণকে সৃষ্টি কার্য্যে রত হইতে আদেশ করিলে, ইনি তাহাতে ঈশ্বর-চিন্তায় অসুবিধা হইবে, স্থির করিয়া তাহাতে অসম্মতি প্রকাশ করেন। তাহাতে ইনি ব্রহ্মশাপে গন্ধর্ব্ব-যোনিতে জন্ম গ্রহণ করিতে বাধ্য হন। তাই ইনি গন্ধমাদন পর্ব্বতে গন্ধর্ব্ব-যোনিতে জন্মগ্রহণ করিয়া, উপবর্হণ নামে বিখ্যাত হন। সেই জন্মে গন্ধর্ব্বরাজ চিত্ররথের পঞ্চাশটী কন্যার বিবাহ করেন। তাঁহাদিগের মধ্যে মালাবতী প্রধানা। একদা ইনি ব্রহ্মার সভায় রম্ভার নৃত্য দেখিতে দেখিতে এতদূর কামমোহিত হন যে, ইহাঁর রেতঃ স্বতই স্খলিত হইতে থাকে। তাহাতে ব্রহ্মার শাপে ইহাঁকে নরলোকে জন্ম গ্রহণ করিতে হয়। কুব্জদেশে দ্রুমিল নামক একজন গোপরাজ বাস করিতেন। তাঁহার পত্নী স্বামি-দোষে বন্ধ্যা হন। দ্রুমিল তাহা জানিতে পারিয়া, তাহাকে ব্রহ্মবীর্য্যে সন্তানোৎপাদনের অনুমতি দেন। তদনুসারে গোপরাজমহিষী কলাবতী ঋতুস্নাতা হইয়া, কশ্যপবংশীয় নারদের নিকট সন্তান ভিক্ষা করেন। তাঁহার বীর্য্যযোগে কলাবতীর গর্ভে গন্ধর্ব্ব উবর্হণ মনুষ্য হইয়া জন্ম গ্রহণ করেন। তৎকালে দেশ অনাবৃষ্টিতে দগ্ধপ্রায় ছিল, ইহাঁর জন্মের পর জল হওয়ায় ইহাঁর নাম হইল নারদ। ইনি চাতুর্ম্মাস্যব্রত ঋষিগণের সেবায় রত থাকিয়া তাঁহাদিগের নিকট বিষ্ণু-মন্ত্রে দীক্ষিত হইয়া সাধন করিতে করিতে সর্পদষ্ট হইয়া বিষ্ণুতে লীন হন। ইনি বিষ্ণুপরায়ণ হইয়া তন্ময় চিত্তে তপস্যায় নিযুক্ত ছিলেন। হরিগুণানুকীর্ত্তনে সর্ব্বত্র ভ্রমণে ইহাঁর অনুরাগ ছিল। ইনি ব্রহ্মার তৃতীয় অবতার; ইহাঁর মস্তকে জটাভার, পরিধান স্বর্ণচীর, করে হেমদণ্ড কমণ্ডলু ও বিচিত্র কচ্ছপী বীণা। ইনি প্রথমতঃ ব্রহ্মার নিকট কিছু সঙ্গীত শিক্ষা করেন। ইনি দক্ষের সহস্র পুত্রকে সাংখ্যশাস্ত্রের অধ্যাপনার দ্বারা মোক্ষোপদেশ দান ও সংসারত্যাগী ও প্রজাসৃষ্টি-বিমুখ করেন। ইনি ইন্দ্রের নিকট হইতে একটী সূর্য্যের স্তব শিক্ষা করিয়া, মহর্ষি ধৌম্যকে তাহা দান করেন; তিনি আবার মহারাজ যুধিষ্ঠিরকে দান করিয়া ছিলেন। একদা ইনি শ্বেতদ্বীপে গমন করিয়া বিষ্ণুর নিকট মায়ার স্বরূপ জানিতে চাহেন। তাহাতে তিনি ইহাঁকে লইয়া বৃদ্ধ ব্রাহ্মণবেশে বেত্রবতী নদীর তীরস্থ বৈদেশনামক নগরে উপনীত হইয়া, বীরভদ্র নামা এক বৈশ্যের আলয়ে অতিথি হন। তাঁহার আলয়ে ঐশ্বর্য্য-মদমত্ততার সহিত বিবিধ উপচারে সেবাগ্রহণ করিয়া, তাহাকে বর দেন, "তোমার ধনে পুত্রে লক্ষ্মী লাভ হউক।" তৎপরে এক জন হলকর্ষী ব্রাহ্মণের আশ্রয়ে অতিথি হইয়া, তাহার কষ্টাহৃত দ্রব্যে ভক্তিসহজাত পূজা গ্রহণ করিয়া তাহাকে বলেন, "তোমার সর্ব্বনাশ হউক!"—ইহাতে নারদ বিস্মিত হওয়ায় বিষ্ণু বলিলেন, "বণিকের ধন জন বৃদ্ধির সঙ্গে সঙ্গে যত জাগতিকী প্রসক্তি বৃদ্ধি পাইবে, ততই সে সংসারে আকৃষ্ট হইয়া কর্ত্তব্যভ্রষ্ট হইবে। আর ইহার সর্ব্বনাশ হইলে, ব্রহ্মনিষ্ঠ হইয়া মুক্তিলাভ করিবে। অতঃপর নারদকে কান্যকুব্জস্থ একটী সরোবরে স্নান করিতে বলিয়া বিষ্ণু অন্তর্হিত হইলেন। স্নানের পর নারদ একটী শোভনা কন্যকা হইলেন, রাজা তালধ্বজ তথায় উপনীত হইয়া, তাঁহার পাণিগ্রহণে অভিলাষ প্রকাশ করিলে, উভয়ের পরিণয়ের পর পঞ্চাশৎ পুত্র উৎপন্ন হয়। পরে তাহারা পারস্পরিক বিবাদে ধ্বংস প্রাপ্ত হইলে, মহিষীরূপী নারদ নিরন্তর শোকসন্তাপ ভোগ করিতে থাকেন। পরে বিষ্ণু তাঁহার নিকটে আবির্ভূত হইয়া, পুনরায় সেই সরোবরে স্নান করাইয়া নারদের স্বমূর্ত্তি পরিগ্রহের সহিত মায়াজ্ঞানের বাস্তব পরিচয় প্রদান করেন। এক সময়ে বিষ্ণুভক্ত কৌশিকের প্রীতির জন্য, বিষ্ণুর সভায় তুম্বুরুর সঙ্গীতামোদ হইতেছিল, ইনি তথায় উপস্থিত হইলে, লক্ষ্মীদেবীর চেটীগণ ইহাঁকে সরাইয়া দিয়াছিল, ইনি লক্ষ্মীর প্রতি অভিশাপ দেন, "তোমার চেটীরা যেমন আমার

প্রতি রাক্ষসীর ন্যায় ব্যবহার করিল, তুমিও তেমনই রাক্ষসীর গর্ভে জন্মিয়া তৎকর্ত্তৃক পরিত্যক্তা হইবে।" পরে ইনি তুম্বুরুর গান শুনিয়া ঈর্ষ্যান্বিত হন। এবং বিষ্ণুর উপদেশে সঙ্গীত-শিক্ষার্থ উলূকেশ্বরের নিকট গমন করেন। তাঁহার নিকট সহস্র দিব্য বৎসর গান শিক্ষা করিয়া মনে অহঙ্কারের আবির্ভাব হওয়ায় ইনি তুম্বুরুকে সঙ্গীতে মুগ্ধ করিবার অভিপ্রায়ে গমন করেন, তাঁহার আবাস সন্নিধানে কতিপয় হীনাঙ্গ স্ত্রীপুরুষ দেখিতে পান; পরে তাঁহাদিগের পরিচয় জিজ্ঞাসায় জানিতে পারেন, তাঁহারা নারদগণের আলাপে হীনাঙ্গ হওয়ায় তুম্বুরুর আলাপে পূর্ণাঙ্গ হইবার আশায় তথায় প্রতীক্ষা করিতেছে। তখন ইনি অপ্রস্তুত হইয়া তথা হইতে প্রস্থান করেন। পরে ভগবান্ কৃষ্ণরূপে অবতীর্ণ হইলে, ইনি দ্বারকায় কৃষ্ণমহিষীগণ ও শ্রীকৃষ্ণের নিকট সঙ্গীত শিক্ষা করিয়া ব্রহ্মানন্দ লাভে সমর্থ হন। পৌরাণিক-ব্যাপারে ইনি সকল কর্ম্মেরই প্রবর্ত্তক। শিবের গৌরী-পরিণয়ে ঘটক; বামনের উপনয়নে উদ্যোগী, ধ্রুবের সাধনে দীক্ষাগুরু। অন্ধক-দৈত্যের বিনাশের প্রবর্ত্তক, দক্ষপ্রজাপতির যজ্ঞহানির উদ্বোধক, দেবযুদ্ধের মন্ত্রী, শোণিতপুরে অনিরুদ্ধাবরোধের দ্বারকায় সংবাদদাতা, দ্রৌপদী পরিণয়ে ভ্রাতৃভেদনিরাকরণার্থ সময় ও নিয়ম-নির্দ্ধারক। ইনি নারদসংহিতা নামক সঙ্গীত-শাস্ত্রের প্রণেতা, ইহাঁর প্রণীত স্মৃতিশাস্ত্রেরও প্রসিদ্ধি আছে। ইহাঁর কথিত নারদীয়পুরাণ, অদ্যাপিও দেশবিশ্রুত।

নারায়ণ—১। বিষ্ণুর নাম বিশেষ। ২। অজামিলের কনিষ্ঠ পুত্র,—ইহাকে অজামিল বড়ই ভালবাসিতেন। সর্ব্বদা ইহাকে সম্বোধনের ফলে তাঁহার মনে বিষ্ণু-ভক্তির উদ্রেক হওয়ায় শেষে মুক্তিলাভ করেন। ৩। যমরাজের পুত্র, মূর্ত্তিগর্ভে ইহাঁর জন্ম। ভ্রাতা নরের সহিত তপস্যাদি করিয়া মুক্তিলাভ করেন। ৪। কাম্ববংশীয় ভূমিমিত্রের পুত্র।৫। বিখ্যাত বেণীসংহার নাটককার।

নারায়ণী—১। নারায়ণের শক্তি। ২। দুর্গার নামান্তর। ৩। গঙ্গার নামান্তর। ৪। মুদ্গল পত্নী।

নিকষা—সুমালী রাক্ষসের কন্যা, বিশ্রবার ঔরসে ইহার গর্ভে রাবণ, কুম্ভকর্ণ, বিভীষণ, সূর্পণখা, জন্মিয়াছিলেন।

নিকুম্ভ—১। হর্য্যশ্বের পুত্র। ২। কুম্ভকর্ণের ঔরসে পত্নী বজ্রজ্বালার গর্ভে ইহাঁর জন্ম। লক্ষ্মণের সহ যুদ্ধে নিহত হয়। ৩। অসুররাজ বজ্রনাভের ভ্রাতা। বজ্রনাভ প্রদ্যুম্ন কর্ত্তৃক হত হইলে, এই দানব যাদবগণের ছিদ্রান্বেষণে রত হয়। শ্রীকৃষ্ণ প্রভৃতি যাদব-বীরগণ প্রভাসে জলক্রীড়ায় রত হইলে, এই অসুর দ্বারকায় প্রবেশ করিয়া, ভানুর কন্যা ভানুমতী হরণ করিলে, কৃষ্ণ অর্জ্জুন ও প্রদ্যুম্ন ইহাঁর অনুসরণ করেন। দারুণ যুদ্ধে ইহাঁর গদাঘাতে অর্জ্জুন ও প্রদ্যুম্ন মূর্চ্ছিত হইলে, কৃষ্ণ চক্রদ্বারা ইহাঁর শিরশ্ছেদ করেন। ৪। ত্রিপুরাসুরের ভ্রাতা। ষট্পুরে ইহাঁর আবাস। ত্রিপুর বিনাশিত হইলে, তপস্যায় ব্রহ্মার প্রীতিলাভে তাঁহার বরে দেবতাগণের অবধ্য হয়। এই বর-প্রভাবে ঘোর অত্যাচারী হইয়া বসুদেবের সখা ব্রহ্মদত্ত যজ্ঞ করিতে প্রবৃত্ত হইলে, এই অসুর তাহা ধ্বংসের জন্য উদ্যত হয়; তখন কৃষ্ণ ইহাঁর বধের জন্য যুদ্ধযাত্রা করিলে স্বর্গ হইতে জয়ন্ত ও প্রবর সাহায্য করিতে আসেন। শেষে কৃষ্ণ হস্তে নিহত হয়।

নিকৃতি—অধর্ম্মের কন্যা।

নিঘ্ন—অনামিত্রের পুত্র, সত্রাজিতের পিতা।

নিচক্র—অসীমকৃষ্ণের পুত্র। হস্তিনাপুর গঙ্গানীরে প্লাবিত হইলে, ইনি কৌশাম্বীতে রাজধানী স্থাপিত করেন।

নিমি—সূর্য্যবংশীয় মহারাজ ইক্ষ্বাকুর পুত্র—নরপতি বিশেষ। ইনি সাতিশয় ধার্ম্মিক ও প্রজাগণের হিতকর যজ্ঞাদির অনুষ্ঠানে ঐকান্তিক যত্নের সহিত রত থাকিতেন। এক দিন স্বীয় কুলগুরু মহর্ষি বশিষ্ঠকে একটী যজ্ঞের অনুষ্ঠান করিতে অনুরোধ করিলে, তাহাতে তিনি বলেন, তাঁহার বহুপূর্ব্বেই তিনি দেবরাজ ইন্দ্রের যজ্ঞে দীক্ষিত হইয়াছেন। তাঁহার ইষ্টি সম্পাদনের পর ইহাঁর যজ্ঞে ব্রতী হইতে পারেন। গুরুর এইরূপ বাক্যে তাঁহার প্রত্যাগমন প্রতীক্ষায়

বহুকাল অতিবাহিত করিলেন। তাহার পর, অযথা সময় ক্ষেপ মনে করিয়া তাৎকালিক অন্যান্য ঋষিগণের সাহায্যে যজ্ঞের অনুষ্ঠান করিলেন, ইহাঁর গুরুদেব মহর্ষি বশিষ্ঠ সেই যজ্ঞস্থলে উপস্থিত হইলে তাঁহার প্রতি উপেক্ষা বা অবজ্ঞা প্রকাশ করেন তিনি তাহাতে অবমাননা বোধ করিয়া, ইহাঁকে অভিশাপ করেন,—তাহাতেই ইহাঁর অধঃপতন হয়।

নিয়তি—মেরুর কন্যা, বিধাতার পত্নী।

নিয়ম—ধর্ম্মের পুত্র।

নিরমিত্র—ত্রিগর্ত্তরাজ পুত্র, ইনি ভারত-যুদ্ধে কৌরবপক্ষাবলম্বনে যুদ্ধ করিয়া জয়দ্রথ বধের দিনে সহদেবের হস্তে নিহত হন।

নির্ঋতি—অলক্ষ্মীর নামান্তর, ইনি লক্ষ্মীর জ্যেষ্ঠা ভগিনী, বিষ্ণুর আদেশে উদ্দালক মুনি ইহাঁর পাণিগ্রহণ করেন। "ঐ বেদমন্ত্র-পূবিত পবিত্র আশ্রমে আমি থাকিতে পারিব না" বলায়—মহর্ষি উদ্দালক তাঁহাকে অশ্বত্থমূলে রাখিয়া প্রস্থান করেন। পরে তথায় নিরবলম্বা হইয়া রোদন করিতে আরম্ভ করিলে বিষ্ণু অশ্বত্থবৃক্ষে তাহার অবস্থান নির্দ্দেশ করিয়া, পূজাদির বিধান করিয়া দেন। ২। দিক্‌পাল বিশেষ। ইনি নৈঋত কোণের অধিপতি—রাক্ষসগণের অধীশ্বর; ইহাঁর অবস্থান রক্ষঃকূট পর্ব্বতে। বেদাদিতে ইহাঁর পূজার ব্যবস্থা আছে। ৩। একাদশ রুদ্রের এক জন।

নিবৃত্তি—জ্যামঘবংশীয় বৃষ্ণির পুত্র।

নিবাতকবচ—কতিপয় অসুর। ইহাঁরা দৈত্যরাজ হিরণ্যকশিপুর পুত্র সংহ্লাদের ত্রিকোটিসংখ্যক তনয়। ইহাঁরা সমুদ্রগর্ভে দুর্গ নির্ম্মাণ করিয়া বাস করিত। ইহাঁরা ব্রহ্মারবরে দেবগণের অবধ্য হওয়ায় তাঁহাদিগের প্রতি বিবিধ অত্যাচার আরম্ভ করে। পরে অর্জ্জুন স্বর্গে গমনপূর্ব্বক অস্ত্রবিদ্যা শিক্ষা করিয়া পরে দানবপুরীতে উপনীত হইয়া ইহাঁদিগের বধ করিয়া, দেবতাদিগের দক্ষিণা স্বরূপ তুষ্টি বিধান করেন।

নিশঠ—বলরামের রেবতীগর্ভ-সম্ভূত পুত্র।

নিশাকর—বিন্ধ্যাচলনিবাসী একজন বিখ্যাত ঋষি। ইনি ছিন্নপক্ষ সম্পাতিকে জীবিত থাকিতে উপদেশ করেন।

নিশীথ—কল্পের পুত্র।

নিশুম্ভ—মহর্ষি কশ্যপের দনুগর্ভসম্ভূত পুত্র দানবেন্দ্র কশ্যপের কনিষ্ঠ ভ্রাতা। ইনি ইন্দ্রাপেক্ষা বলবান্ ছিলেন, এবং জ্যেষ্ঠ ভ্রাতা শুম্ভের সহিত একত্র বাস করিতেন। দেবীযুদ্ধে রক্তবীজ নিহত হইলে, নিশুম্ভ সমরে গমন করিয় ঘোর যুদ্ধে দেবীর হস্তে নিহত হন।

নিষধ—সূর্য্যবংশীয় মহারাজ শ্রীরামচন্দ্রের বংশাবতংস কুশের পৌত্র মহারাজ অতিথির পুত্র।

নিসুন্দ—প্রহ্লাদভ্রাতা হ্লাদের পুত্র—অসুর বিশেষ।

নীপ—পারের পুত্র।

নীল—শ্রীরামচন্দ্রের সেনানী কপি বিশেষ, অগ্নির অংশে ইহার জন্ম হয়। লঙ্কার পূর্ব্বদ্বারে ইহাঁর সৈন্য সমবেত হয়। যুদ্ধে ইনি অনেক রাক্ষস সৈন্য ধ্বংস করেন। ২। যদুর পুত্র। ৩। অজমীবের নীপির্দ্দি-গর্ভসম্ভূত পুত্র।

নীলকুন্তলা—হিমালয়াত্মজা গৌরীর জনৈকা সহচরী।

নীলমাধব—বিষ্ণুর মূর্ত্তিভেদ। ইনি নীলাচলে আবির্ভূত হইয়া ছিলেন। রাজা ইন্দ্রদ্যুম্নের আদেশে তদীয় পুরোহিত-ভ্রাতা বিদ্যাপতি ইহাঁর দর্শন করিয়া গোপনে অন্তর্হিত হন। ইহাঁর নীলাচলে অবস্থান কালে শবর-রাজ বিশ্বাবসু ইহাঁর অর্চ্চনা করিতেন। ইহাঁর দেহ ইন্দ্রনীলমণিময় ৮১ অঙ্গুলিমিত চতুর্হস্ত স্বর্ণপদ্মাসীন, ও শঙ্খচক্র-গদাপদ্মধারী।

নীললোহিত—রুদ্রদেব। বেদে ইহাঁর পরিচয় আছে; ব্রহ্মার সনৎকুমার—প্রভৃতি পুত্রগণ প্রজাসৃষ্টি হইতে বিরত হইলে, ব্রহ্মার ক্রোধ জন্য তাঁহার ভ্রূমধ্যস্থ ললাট হইতে ইহাঁর জন্ম হয়। জন্মের পর ব্রহ্মা ইহাঁর নাম রক্ষা করিলেন—রুদ্র ইহাঁর বাসস্থান স্থির করিয়া দিলেন, হৃদয় ইন্দ্রিয়, প্রাণ, আকাশ, বায়ু, অগ্নি, জল, মহী, সূর্য্য, চন্দ্র ও তপস্যা। এতদ্ভিন্ন ধী, নীতি, রসলোমা নিযুৎসর্পি; ইলা, অম্বিকা, ইরাবতী দীক্ষা, ও রুদ্রাণী ইহাঁর পত্নী। চৈত্র মাসান্তের চড়কের পূর্ব্ব দিন উপোষিত হইয়া ইহাঁর ব্রত করিতে হয়। এই ব্রতকে নীলোপবাস বলে।

নীলিনী—অজামীবের পত্নী, নীলের মাতা।

নৃগ—ইক্ষ্বাকু বংশীয় জনৈক নৃপতি। ইনি অসংখ্য ধেনুদান, স্বর্ণদান, যজ্ঞ ও কূপখনন করিয়াছিলেন। দৈবাৎ এক ব্রাহ্মণের ধেনু ইহাঁর ধেনুগণ মধ্যে প্রবিষ্ট হওয়ায় ইনি সেই ধেনুশুদ্ধ সমগ্র গবীসমূহ সেই ব্রাহ্মণকে দান করিয়াছিলেন। সেই পাপে ইনি কৃকলাসরূপে কূপমধ্যে পতিত হন। পরে দ্বাপরে কৃষ্ণ-বংশধরগণ তাঁহার উত্তোলনের চেষ্টা করিয়া, অসমর্থ হওয়ায় কৃষ্ণ সমীপে তদ্বিবরণ জ্ঞাত করেন। তখন কৃষ্ণ ইহাঁর উদ্ধার সাধন করেন। ইনি পাপ মুক্ত হইয়া দিব্য দেহ ধারণপূর্ব্বক পূর্ব্বকৃত ইষ্টাপূর্ত্তাদি পুণ্যকর্ম্মের ফলে স্বর্গারোহণ করেন।

নৃচক্ষু—রাজা সুনীথের পুত্র, রাজা।

নৃপঞ্জয়—১। রাজা সুবীরের পুত্র। ২। পুরুবংশীয় মেধাবীর পুত্র।

নৃসিংহ—১। বিষ্ণুর দশাবতারের চতুর্থাবতার। অসুররাজ হিরণ্যকশিপুর বধার্থ এই মূর্ত্তির পরিগ্রহ। বৈশাখী শুক্লাচতুর্দ্দশীতে ইহাঁর ব্রত কর্ত্তব্য।

নেমি—জনৈক অসুর। সমুদ্র-মন্থনের পর বিষ্ণুর হস্তে নিহত হয়।

নেমিচক্র—পরীক্ষিতের বংশধর অসীমকৃষ্ণের পুত্র। ইনি কৌশাম্বীতে রাজধানী স্থাপন করেন।

ন্যগ্রোধ—মহারাজ উগ্রসেনের এক পুত্র।

—o—

## প

পক্ষিলস্বামী—গৌতমসূত্রের ভাষ্যকার মুনি বাৎসায়নের নামান্তর।

পঞ্চজন—অসুরেশ্বর প্রবলপ্রতাপ হিরণ্যকশিপুর পৌত্র, সংহ্রাদের ক্রতুনাম্নী পত্নীর গর্ভসম্ভূত এই অসুর শঙ্খরূপ ধারণপূর্ব্বক সমুদ্রগর্ভে বাস করিত। সান্দীপন মুনির পুত্র স্নানার্থ প্রভাসতীর্থে অবতরণ করিলে, পঞ্চজন তাঁহাকে লইয়া যায়। পরে যাদবশ্রেষ্ঠ শ্রীকৃষ্ণ, মুনি সান্দীপনির নিকট ক্ষত্রোচিত বেদ-বেদাঙ্গাদির অধ্যয়ন করিবার পর গুরুদক্ষিণা প্রদানকালে গুরুর অভিপ্রায়ানুসারে গুরুপুত্রের আনয়নার্থ ইহাঁর নিকট গমন করিয়া তাহার প্রার্থনা করিলে, এই অসুর তাহার দানে অসম্মতি প্রকাশ করে। তাহাতে শ্রীকৃষ্ণ যুদ্ধে ইহাকে নিহত করেন। পরে ইহাঁর অস্থিতে পাঞ্চজন্য শঙ্খ প্রস্তুত করাইয়া লন। পরে গুরুপুত্রের উদ্ধার করিয়া গুরুদক্ষিণাদানে গুরুর প্রীতিবর্দ্ধন করিয়াছিলেন। ইহাঁর আবাস সন্নিধানে চক্রবান্ নামে একটী পর্ব্বত আছে; ঐ পর্ব্বত পঞ্চজন নামক দ্বীপে অবস্থিত।

পঞ্চমার—শ্রীকৃষ্ণাগ্রজ বলরামের পুত্র।

পঞ্চমী—দ্রৌপদীর নামান্তর।

পঞ্চশিখ—ধর্ম্মপুত্র ঋষিবিশেষ। ইনি মহাত্মা আসুরির শিষ্যত্ব স্বীকার করিয়া, তৎপত্নী কপিলাদেবীর স্তন্য পান করিতেন বলিয়া, কপিলাপুত্র নামে বিখ্যাত হন। একদা মিথিলাধিপতি জনদেবের নিকট গমন করিলে, ইনি তাঁহা কর্ত্তৃক আচার্য্যপদে বৃত হন। ইনি সাংখ্যমতানুসারে মোক্ষধর্ম্মের উপদেশ করেন। ইহাঁর উপদেশে মহারাজ জনদেব ধর্ম্মের মর্ম্মাববোধে সমর্থ হওয়ায় তিনি ধর্ম্মধ্বজ নামে প্রসিদ্ধি লাভ করেন। ২। এক জন শিবানুচর। মহাদেবের আদেশে দেবদত্তের সহিত প্রতিষ্ঠান রাজকুমারের মিলন করাইয়াছিলেন।

পণি—ঋগ্বেদোক্ত অসুরগণ, ইহাঁরা দেবলোক হইতে সুরগুরু বৃহস্পতির গোহরণ করিলে, ইন্দ্র মরুদ্গণের সহিত মিলিত হইয়া ইহাঁদিগের পরাজয় করিয়া গোধনোদ্ধার করিয়াছিলেন।

পতঞ্জলি—মুনিবিশেষ। ইনি পাতঞ্জল দর্শনের প্রণেতা। ২। পাণিনিকৃত সূত্রের মহাভাষ্যের প্রণেতা। মহর্ষি পাণিনির অঞ্জলিপুটে ক্ষুদ্র সর্পাকারে স্বর্গ হইতে পতিত হইয়াছিলেন, বলিয়া ইহাঁর এইরূপ নামকরণ হয়। অপরতঃ গোনর্দ্দনগরে গোণিকানাম্নী রমণীর গর্ভে ইহাঁর জন্ম হয়, ইহাই প্রসিদ্ধ। সময়ে সময়ে ইহার কাশ্মীরবাসেরও উল্লেখ দেখিতে পাওয়া যায়। ইনি পাণিনি ব্যাকরণের কাত্যায়ন কৃত ভাষ্যের সমালোচনার ব্যাখ্যা বিশ্লেষণ করিতে করিতে প্রশস্ত টীকা প্রণয়ন করিয়াছিলেন।

পথ্য—জনৈক ঋষি। ইনি স্বমন্তুর কবন্ধনাম্নী

শিষ্যের শিষ্য। ইহাঁর শিষ্যের নাম শুনক।

পদ্মনাভ—নাগরাজ বিশেষ। গোমতী তীরস্থ নাগপুর নামক পুরমধ্যে এই ধার্ম্মিক মহানাগের বাস ছিল। ইনি সর্ব্বথা জীবহিত ব্রতে রত থাকিয়া দুষ্টের দমন ও শিষ্টের পালন করিয়া রাজকার্য্য সম্পাদন ও অতিথিগণের ভোজন দ্বারা তৃপ্তিবিধান করিবার পর ভোজনাদি দ্বারা দেহপোষণ করিতেন। ইনি বর্ষকালের মধ্যে এক মাসকাল সূর্য্যদেবের রথে অবস্থান করেন। ইঁহার সূর্য্যালোকে বাসকালে ধর্ম্মারণ্য নামক ব্রাহ্মণ ধর্ম্মতত্ত্বজিজ্ঞাসু হইয়া, ইঁহার প্রাসাদে উপনীত হইলে, ইঁহার পত্নীর নিকট ইঁহার সৌরমণ্ডলে অবস্থানের কথা অবগত হইয়া, গোমতীতীরে তন্ময়স্তচিত্তে অনাহারে অবস্থান করিতে লাগিলেন; পরে ইনি সৌরমণ্ডল হইতে প্রতিনিবৃত্ত হইয়া স্বপুরে ব্রাহ্মণের কথা শুনিয়া, তাঁহার অনুসন্ধানে বহির্গত হইলেন। পরে ইনি গোমতীতীরে তাঁহার দর্শন পাইয়া, তাঁহার সাদর সম্বর্দ্ধনা করিলে, তিনি ইহাঁকে জিজ্ঞাসা করেন, "ভদ্র, সূর্য্যমণ্ডলে কি অদ্ভুত পদার্থ আছে?"—ইনি বলিলেন, "সূর্য্যমণ্ডল দেবগণের আবাস। উঞ্ছবৃত্তি-ব্রত সিদ্ধ ব্রাহ্মণও তথায় যাইতে পারেন।" এই ধর্ম্মারণ্য ব্রাহ্মণ ইহাঁর নিকট এই কথা শ্রবণ করিয়া, মহর্ষি চ্যবনের নিকট উঞ্ছবৃত্তি ধর্ম্মের উপদেশ গ্রহণে দীক্ষিত হইয়া, তদনুষ্ঠানে রত হইয়াছিলেন।

পদ্মপ্রিয়া—মনসাদেবীর নামান্তর।

পদ্মবর্ণ—মহারাজ হর্য্যশ্বের পৌত্র—যদুর পুত্র। ইনি পিতৃনিদেশে সহ্যাদ্রির উপরিভাগে বেণ্বা নদী তীরে পদ্মাবতী বা করবীর নামে একটী নগরের প্রতিষ্ঠা করেন।

পদ্মা—১। লক্ষীদেবীর নামান্তর।২। ইনি সিংহলরাজ বৃহদ্রথের কন্যা—কল্কী দেবের পত্নী। ৩। মনসাদেবীর নামান্তর। ৪। রাজা অনরণ্যের কন্যা; মহর্ষি পিপ্পল ইহাঁর পাণিগ্রহণ করিলে, রাজা অরণ্যাশ্রয় করেন ইহাঁর জননী দেহত্যাগ করেন।

পদ্মাক্ষ—বৈকুণ্ঠে বিষ্ণুসমীপে অবস্থানকারী ব্রাহ্মণবিশেষ।

পদ্মাবতী—১। অঙ্গরাজ কর্ণের মহিষী। ২। প্রণিধি নামক বৈশ্যের পত্নী। ৩। মনসাদেবীর নামান্তর।

পর—অনুবংশীয় অঙ্গের পুত্র। ২। পৃথুসেনের পুত্র। ৩। সমরের পুত্র।

পরভৃত—মহারাজ রুক্মকবচের পুত্র; ইহাঁর পুত্রের নাম জ্যামঘ।

পরমেষ্ঠি—ভরতবংশীয় দেবদ্যুম্নের পুত্র, -ইহাঁর পত্নীর নাম সুবর্চ্চলা। প্রতীহ নামে ইহাঁদের এক পুত্র ছিল।

পরশুরাম—ভৃগুবংশীয় মহর্ষি জমদগ্নির ঔরসে ও তৎপত্নী কুশিকবংশসম্ভূত রাজা প্রসেনজিতের কন্যা বেণুকার গর্ভজাত পঞ্চম পুত্র। বিষ্ণুর অংশে ইহাঁর জন্ম—ইনি ষষ্ঠাবতার। ইহাঁর জন্ম দুর্বৃত্ত ক্ষত্রিয়দিগের দমন জন্য। ইনি গন্ধমাদন পর্ব্বতে তপোরত থাকিয়া মহাদেবের তুষ্টিবিধানে সমর্থ হওয়ায়, তাঁহার প্রসাদে এক দিব্য পরশু লাভ করেন। এই পরশুই ইহাঁর প্রিয় অস্ত্র হওয়ায়, ইহাঁর রাম নাম পরশু দ্বারা বিশেষিত হইয়াছিল। এক দিন রামমাতা বেণুকা স্নানার্থ নদীতে গমন করিয়া জলকেলি দর্শনে কামমুগ্ধ-মনে কুটীরে প্রত্যাগমন করিলে, মহর্ষি জমদগ্নি তাঁহাকে কেমন বিচলিতচিত্তা দেখিয়া, কলুষিতা বলিয়া স্থির করেন, এবং তাঁহার বধের জন্য, পুত্রগণের প্রতি আজ্ঞা করেন; কিন্তু তাঁহার অন্যান্য পুত্রগণ এই দুরুহ আদেশ পালনে ইতস্ততোভাবে চিন্তার কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়া থাকিলে, কনিষ্ঠপুত্র পরশুরাম পিতাকর্ত্তৃক মাতৃবধে আদিষ্ট হইয়া, কোনরূপ বিচার বিবেচনা না করিয়া কুঠারাঘাতে মাতৃবধ সম্পন্ন করিয়া ছিলেন। মহর্ষি জমদগ্নি, পুত্রের এবংবিধ আজ্ঞা পালন জন্য সন্তোষ প্রকাশ করিয়া, ইহাঁকে বর প্রার্থনা করিতে বলেন। ইহাতে ইনি পিতার নিকট সাগ্রহে মাতার পুনর্জ্জীবনের বর প্রার্থনা করেন। এইরূপ কিংবদন্তী শুনা যায়,—ইহাঁর মাতা পুনর্জ্জীবিতা হইলেও, মাতৃহত্যা পাপে ইহাঁর হস্তে সেই পরশু সংলগ্ন থাকিয়া যায়। পরে সেই পাপক্ষালন জন্য, সমস্ত তীর্থ পর্য্যটনের

পর ব্রহ্মপুত্রনদে অবগাহন করাতে ইহাঁর পাপ-ক্ষালন হওয়ায় হস্তসংযুক্ত কুঠার স্খলিত হয়। এই সময়ে হৈহয়াধিপতি মহাবল কার্ত্তবীর্য্যার্জ্জুন মহর্ষি দত্তাত্রেয়ের বরপ্রভাবে সহস্রবাহুর বলে দুর্জ্জয় হইয়া উঠেন। একদা তাঁহার অজস্র বাণপাতে মহর্ষি বশিষ্ঠের তপোবন ভস্ম হইলে, তিনি ক্রুদ্ধ হইয়া, 'পরশুরামের হস্তে তাঁহার মৃত্যু হইবে'—এই শাপ প্রদান করেন। অতঃপর হৈহয়গণ মহর্ষি জমদগ্নির ধেনু বৎসাদির হরণ করিয়া প্রস্থান করিলে, ইনি ক্রুদ্ধ হইয়া তাঁহাদিগের আক্রমণ করিয়া সমর সংঘটন করেন। এই যুদ্ধে ইনি কার্ত্তবীর্য্যার্জ্জুনের সহস্র বাহু-চ্ছেদের পর নিধন করিয়াছিলেন। ইহার পর ইনি তপস্যার জন্য পুষ্কর তীর্থে গমন করেন। কিয়ৎকালাবসানে সেই কোপে কার্ত্তবীর্য্যতনয়-গণ জমদগ্নির আশ্রমে প্রবেশ করিয়া তাঁহার বিনাশ করেন; জমদগ্নি নিধনে শোকাতুরা রোরুদ্যমানা মাতা রেণুকার স্মরণে ইনি উপস্থিত হইয়া, পিতৃবিয়োগে সন্তপ্ত ও মাতাকে ভর্ত্তৃসহ-গমনে কৃতসঙ্কল্পা জানিয়া একান্ত শোকাভিভূত হইয়া, মনের আবেগে প্রতিজ্ঞা করেন, "পৃথিবী হইতে একবিংশতিবার দুর্দ্ধর্ষ ক্ষত্রিয়গণের উচ্ছেদসাধন করিয়া পৃথিবী নিঃক্ষত্রিয়া করিব"। ইনি মাতা পিতার অন্ত্যেষ্টি ক্রিয়া সমাপনান্তে ব্রহ্মার নিকট উপস্থিত হন; তাঁহার পরামর্শে মহাদেব সকাশে উপস্থিত হইয়া তাঁহার তুষ্টি-বিধানের পর ইনি তাঁহার প্রসাদে অস্ত্রশস্ত্র পরিচালনে সুশিক্ষিত হন। পরে প্রত্যাগমন-পূর্ব্বক হৈহয়বংশীয় কার্ত্তবীর্য্য-সন্তানদিগের বিনাশসাধনে প্রবৃত্ত হইয়াছিলেন। ইহার পর রাজর্ষি বিশ্বামিত্রের পৌত্র পরাবসু ইহাঁকে বলিয়াছিলেন, "রাম, দেবলোক হইতে রাজা যযাতির পতন নিবন্ধন যে যজ্ঞানুষ্ঠান হয়, তাহাতে প্রতর্দ্দন প্রভৃতি সমাগত রাজগণ কি ক্ষত্র নয়?" ইনি এই উত্তেজনায় উত্তেজিত হইয়া, ক্ষত্র-সংহারে প্রবৃত্ত হন; অতঃপর পরশুরাম একবিংশতিবার পৃথ্বী নিঃক্ষত্রিয়া করিতে প্রবৃত্ত হইয়াছিলেন। ক্ষত্র বীরগণের নিধনের পর তাঁহাদিগের পত্নীগণ গর্ভবতী থাকিলে, ইনি সন্তান-প্রসবকালের প্রতীক্ষায় থাকিতেন। পরে তাঁহাদিগের প্রসূত পুত্রগণের বীর্য্যাধান হইলে, ইনি তাহাদিগের বিরুদ্ধে যুদ্ধ করিয়া বিনাশ করিতেন। এইরূপে একবিংশতিবার পৃথিবী নিঃক্ষত্রিয়া করেন। ইনি স্বীয় প্রতিশ্রুতি প্রতিপালন করিয়া, কৃতজ্ঞতা প্রকাশের জন্য, ইষ্ট-দেব মহাদেবের নিকট উপস্থিত হইয়া দেখিলেন—কৈলাসে মণিমন্দিরে গণেশকে প্রহরী রাখিয়া, গৌরীশঙ্কর বিহার করিতেছেন। মণিমন্দির তোরণে গণেশ ইহাঁকে সাদর সম্ভাষণে গ্রহণ করিলে পর, ইনি গণেশের সম্বর্দ্ধনায় সন্তুষ্ট না হইয়া, মণিমন্দিরে প্রবেশ করিতে আগ্রহ প্রকাশ করেন। গণেশ প্রতিষেধ করিলে, দুই জনে বিবাদ উপস্থিত হইল. অব শেষে ইনি ক্রুদ্ধ হইয়া, পরশু প্রহারে গণেশের একটী দন্তচ্ছেদ করেন। গণেশ উদারতায় ইহার দোষ ক্ষমা করেন। অতঃপর সসাগরা ধরা জয় করার পর পরশুরাম যজ্ঞের অনুষ্ঠান করেন। মহাসমারোহে সে যজ্ঞ নিষ্পন্ন হইলে, ইনি স্বীয় গুরু মহর্ষি কশ্যপকে দক্ষিণাস্বরূপ সমগ্র পৃথিবী দান করিয়া, তপস্যার্থ মহেন্দ্র-পর্ব্বত আশ্রয় করেন। ইনি পৃথিবী দান করার পর সমুদ্রের নিকট হইতে একটী শূর্পাকার প্রদেশ ভিক্ষা করিয়া তথায় তপস্যায় রত হন, এই স্থানের নাম পরশুরাম-ক্ষেত্র। পরে দশরথ-তনয় রামচন্দ্র সীতা-পরিণয়ান্তে ভ্রাতৃগণ সহ অযোধ্যায় গমন করিবার সময় ইনি তাঁহাদের সম্মুখে উপস্থিত হন। রামচন্দ্র কর্ত্তৃক স্বীয় গুরু মহাদেবের ধনুর্ভঙ্গের সংবাদ অসহ্য হওয়ায় রামবীর্য্য পরীক্ষায় অভিপ্রায় প্রকাশ করেন। ইহাতে মহারাজ দশরথ ভয় বিহ্বল হইলেও, রামচন্দ্র নির্ভীক-চিত্তে ইহাঁর সহিত কথোপকথন করিতে লাগিলেন; ইনি তাঁহার হস্তে স্বীয় সুদৃঢ় ধনুঃ প্রদান করিয়া, বাণ যোজনা করিতে বলায় রামচন্দ্র সেই ধনু গ্রহণ করিয়া, তাহার সহিত ইহাঁর বিষ্ণুতেজ হরণপূর্ব্বক অবলীলাক্রমে সেই ধনুতে বাণ-যোজনা করিয়া, ইহাঁরই ইচ্ছানুসারে ইহাঁর তপোর্জ্জিত স্বর্গলোক রোধ করেন। শেষে

ইনি হতদর্প ও হতমান হইয়া, দ্রুতগতিতে মহেন্দ্র পর্ব্বতে প্রত্যাগমন করেন। মহাবীর ভীষ্ম ও দ্রোণ পরশুরামের নিকট ধনুর্ব্বেদ ও শস্ত্রবিদ্যা শিক্ষা করেন। কাশিরাজের জ্যেষ্ঠা তনয়া অম্বা ইঁহার নিকট আশ্রয় গ্রহণ করিলে,তাহার প্রার্থনানুসারে ইনি তাহাকে সঙ্গে লইয়া ভীষ্মের নিকট উপস্থিত হন এবং অম্বার পক্ষ হইয়া তাঁহাকে অম্বাগ্রহণে অনুরোধ করিলে, তিনি তাহাতে অসম্মত হন। ক্রমে দুই জনে বিবাদ উপস্থিত হইলে, গুরু শিষ্যে ভয়ঙ্কর যুদ্ধ হয়; ত্রয়োবিংশ দিবস ঘোরতর যুদ্ধের পর পরশুরাম ভীষ্মের পরাজয়ে অসমর্থ হইয়া, স্বস্থানে প্রস্থান করেন। মহাবীর কর্ণ ব্রাহ্মণ বলিয়া পরিচয় দিয়া, ইঁহার নিকট অস্ত্র শিক্ষার্থ উপস্থিত হন; ইনি তাঁহাকে অস্ত্রক্ষেপে ও শস্ত্র পরিচালনে সুশিক্ষিত করিবার পর এক দিন ইনি প্রিয় শিষ্য কর্ণের উরুদেশে মস্তক রক্ষা করিয়া, নিদ্রাভিভূত হন; দৈবযোগে দংশকীট কর্ণের উরুভেদ করিতে আরম্ভ করিলে, গুরুর নিদ্রার ব্যাঘাত ঘটিবার ভয়ে তিনি নিস্পন্দভাবে কীট-দংশন সহ্য করেন। দষ্টস্থাননিঃসৃত রক্তস্পর্শে নিদ্রাভঙ্গ হইলে ইনি সমস্ত অবগত হইয়া কর্ণকে ক্ষত্রসন্তান বলিয়া সন্দেহ করেন, তাহার পর কর্ণ ইঁহার নিকট প্রকৃত পরিচয় প্রকাশ করেন। কর্ণের মিথ্যা-পরিচয়ে আত্মগুপ্তি জন্য, অসন্তুষ্ট হইয়া ইনি অভিশাপ প্রদান করেন, মৃত্যুকালে ব্রহ্মাস্ত্রসমূহ তাঁহার স্মরণে থাকিবে না, এবং অন্যান্য মহাস্ত্রগুলিও অকর্ম্মণ্য হইবে। গুরু-সমীপে প্রতারণার জন্য, বীরবর কর্ণ মহারথ হইতে না পারিয়া অর্দ্ধরথ নামে প্রসিদ্ধ হন এবং গুরুর শাপমত অর্জ্জুন সহ যুদ্ধে নিহত হন।

পরাবসু—১। রাজর্ষি বিশ্বামিত্রের পৌত্র। ইনি ক্ষত্রোচ্ছেদকারী পরশুরামকে প্রথমবার ক্ষত্র বধের পর পৃথিবীতে ক্ষত্রিয়ের বর্ত্তমানতা-প্রদর্শনপূর্ব্বক উপহাস করিয়া, পরশুরামের ক্ষত্রজিঘাংসা বলবতী করিয়া দেন। ২। মহর্ষি রৈভ্যের জ্যেষ্ঠ পুত্র, ইনি প্রগাঢ় পণ্ডিত। ইঁহার পত্নী বিশিষ্টরূপলাবণ্যসম্পন্না ছিলেন। এক দিন মহর্ষি ভরদ্বাজতনয় যবক্রীত তাঁহাকে কুসুমিত কাননে পুষ্পচয়ন করিতে দেখিয়া, কামমোহিত হইয়া তাঁহার নিকট মনোভাব প্রকাশ করিলে, তাঁহার ভীতির সহিত স্তম্ভ উপস্থিত হইল। তদবস্থা দেখিয়া যবক্রীত তাঁহার প্রতি পাশব অত্যাচার করিবার উপযুক্ত অবসর পাইলেন। এদিকে মহর্ষি রৈভ্য এই ব্যাপার জানিতে পারিয়া, স্বীয় জটা হইতে এক কামিনী ও এক রাক্ষস উৎপন্ন করিয়া, যবক্রীতের দুশ্চরিত্রতার যথেষ্ট প্রতিশোধ লইয়াছিলেন। যবক্রীত নিহত হইলে, মহর্ষি ভরদ্বাজ রৈভ্য মুনিকে স্বীয় জ্যেষ্ঠপুত্রের হস্তে বিনষ্ট হইবেন বলিয়া অভিশাপ দিয়া প্রাণত্যাগ করেন। একদা মহারাজ বৃহদ্যুম্নের অনুষ্ঠিত যজ্ঞে ইনি ভ্রাতার সহিত দীক্ষিত হন। সেই সময়ে কেবল ইঁহার পত্নী ও পিতা আশ্রমে অবস্থান করিতে ছিলেন। এক দিন ইনি ভার্য্যার দর্শন-লালসায় যজ্ঞীয় কর্ম্মাবসানে অবসর পাইয়া আশ্রমে উপস্থিত হন। সেই সময়ে ইঁহার পিতা কৃষ্ণাজিনে কলেবর আবৃত করিয়া, বৃক্ষমূলে শয়ান ছিলেন; ইনি তাঁহাকে একটী মৃগবোধ করিয়া বধ করেন পরে জানিতে পারিয়া স্বীয় ভ্রাতা অর্ব্বাবসুকে নিজের প্রতিনিধি হইয়া প্রায়শ্চিত্ত করিতে বলেন। কিয়দ্দিবস অতীত হইলে,ইনি ভ্রাতা অর্ব্বাবসুকে ব্রহ্মঘাতী বলিয়া রাজসমীপে প্রকাশ করায়, অর্ব্বাবসু মনঃক্ষোভে মৌনব্রতাবলম্বনপূর্ব্বক কঠোর তপোনুষ্ঠানে রত হইলে, দেবগণ আবির্ভূত হইয়া অর্ব্বাবসুকে যজ্ঞাধিকার প্রদানপূর্ব্বক ইঁহাকে নিবৃত্ত করেন ও দেবগণের বরে ভরদ্বাজ যবক্রীত রৈভ্য পুনর্জ্জীবিত হন। অর্ব্বাবসু সৌরবেদের রচয়িতা। ২। বিশ্বাবসু গন্ধর্ব্বের ভ্রাতা;—উভয়েই শ্রেষ্ঠ পাচক।

পরাশর—মুনি বিশেষ। কতিপয় ঋক্‌স্তোত্রে ইঁহার উদ্গীতি এবং ঋক্ ও সামবেদে ইঁহার খ্যাতি আছে। মহর্ষি বশিষ্ঠের পুত্র শক্তির ঔরসে তৎপত্নী অদৃশ্যন্তীর গর্ভে ইঁহার জন্ম। মুনিবর শক্তি রাক্ষসরূপী কল্মাষপাদ কর্তৃক ভক্ষিত হইয়াছিলেন; তজ্জন্য, ইনি রাক্ষসসত্র করিতে উদ্যত হইয়াছিলেন। ইতঃপূর্ব্বে ইনি মহর্ষি

পুলস্ত্যের নিকট বিষ্ণুপুরাণ শ্রবণ করিয়া মৈত্রেয় মুনির নিকট তাহার বর্ণনা করেন। পরে মহর্ষি পুলস্ত্যের অনুরোধে পিতামহ মহর্ষি বশিষ্ঠের নিদেশমতে এই রাক্ষসসত্র সাধনের অধ্যবসায় হইতে বিরত হন। ইঁহার প্রণীত ধর্ম্মশাস্ত্র বা সংহিতা প্রামাণ্য গ্রন্থরূপে বর্ত্তমান। ইহাতে কলিকালের উপযোগী বিধি ব্যবস্থা আছে। ইঁহারই বরে মৎস্যগন্ধা সত্যবতীর শরীরস্থ দুর্গন্ধ অপনীত হইয়া সুগন্ধের সঞ্চার হয়। তাঁহার কুমারী অবস্থায় ইহঁার ঔরসে কৃষ্ণ নামে একটী কানীন পুত্রের জন্ম হয়। এই পুত্র কৃষ্ণই পুরাণ-বক্তা কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস।

**পরিপ্লব**—সুখীববলের পুত্র।

**পরিবর্ত্ত**—মৃত্যুতনয় দুঃসহের ঔরসে কলির কন্যা নির্মাষ্টির গর্ভে জাত তৃতীয় পুত্র। ইহঁার দুই পুত্র।

**পরীক্ষিৎ**—তৃতীয় পাণ্ডব অর্জ্জুনের নন্দন অভিমন্যুর ঔরসে তৎপত্নী বিরাটকুমারী উত্তরার গর্ভে জাত। ইহঁার মাতৃগর্ভেই বিনাশ জন্য অশ্বত্থামা কর্ত্তৃক ব্রহ্মাস্ত্র প্রক্ষিপ্ত হয়। যোগবলে কৃষ্ণ জানিতে পারিয়া চক্রত্যাগে তাহা ব্যর্থ করায় ইনি অক্ষুণ্ণতেজা ও জীবিত থাকেন। ইনি কৃপাচার্য্যের নিকট ক্ষত্রোচিত ধনুর্বেদ রণবিদ্যা শিক্ষা করেন। ইহঁার পিতামহের—যুধিষ্ঠির প্রমুখ পাণ্ডবগণ, ইহঁার শৈশবে রাজসিংহাসনে অভিষেক করিয়া, মহাপ্রস্থান করিলে, ইনি কৃপাচার্য্যপ্রভৃতি বিশ্বাসী মহাত্মা সচীবগণ কর্ত্তৃক পরিচালিত হইতেন। পরে বয়ঃপ্রাপ্তির সহিত ইনি বিবিধ সদ্গুণ ভূষিত এবং অপত্য-নির্ব্বিশেষে প্রজা পালনে রত থাকিয়া, একজন প্রজাবৎসল নরপতি বলিয়া গণ্য হন। পরে যথাকালে ইনি রাজা উত্তরের ইরাবতী নাম্নী কন্যার পাণিগ্রহণ করেন। তাঁহার গর্ভে ইহঁার জনমেজয়, শ্রুতসেন, উগ্রসেন, ও ভীমসেন নামে পুত্রচতুষ্টয় জন্মগ্রহণ করেন। ইনি কৃপাচার্য্যকে গুরু রূপে অবলম্বন করিয়া গঙ্গাতীরে তিনটি অশ্বমেধ যজ্ঞ সম্পন্ন করেন। একদা ভ্রমণার্থ বহির্গত হইয়া দেখেন, এক শূদ্ররাজ একটী গোমিথুনের উপর পদাঘাত করিতেছে। ইনি ক্রোধে তাঁহার শিরশ্ছেদ করিতে উদ্যত হইলে, গোঘাতী রাজা ইহার শরণাপন্ন হইল। ইনি জানিতে পারিলেন; শূদ্ররাজ কলি, গোমিথুন হইতেছেন, ধর্ম্ম ও ধরা। পরে ইনি কলিকে দূরীভূত করিবার আদেশ করিলে কলি ইহঁার নিকট অবস্থান প্রার্থনা করিল, ইনি বলিলেন, মদ্যপান, স্ত্রীব্যভিচারী, প্রাণিহত্যা, সুবর্ণ, মিথ্যা-গর্ব্ব, কাম হিংসা বৈর—যেস্থানে আছে, সেই স্থানে তোমার বাস হউক। একদা ইনি মৃগয়ার্থ বহির্গত হইয়া, পরিভ্রমণে অতীব শ্রান্ত ও ক্লান্ত হইয়া, শমীক মুনির আশ্রমে উপনীত হন। পরে মৌনাবলম্বী ব্রহ্ম-সমাহিত-চিত্ত মহর্ষি শমীকের নিকট ইনি কাতর হইয়া ক্ষুৎপিপাসার শান্তি জন্য, সানুনয় প্রার্থনা করিলেন কিন্তু কোনরূপ উত্তর না পাওয়ায় উত্তরোত্তর প্রশ্ন করিতে থাকেন, তাহাতেও তাঁহাকে নিরুত্তর দেখিয়া, প্রকৃত তথ্যানুসন্ধান না করিয়া, অবমাননাবোধে অদূর-পতিত একটী মৃতসর্পকে ধনুর কোটীযোগে উত্তোলিত করিয়া ঐ ধ্যানস্থ মহর্ষি শমীকের স্কন্ধে আরোপিত করেন। তৎপরে ইনি তথা হইতে প্রস্থান করিলে পর, মুনিবর শমীকের পুত্র শৃঙ্গী পিতার এই অবমাননার সংবাদ পাইয়া ক্রোধভরে শাপ দেন,—এই ঘটনা হইতে সপ্তাহের মধ্যে তক্ষক-দংশনে অবমাননাকারী দুর্বুদ্ধির মৃত্যু হইবে। ইনি এই ব্রহ্মশাপের বৃত্তান্ত অবগত হইয়া, নিজ কৃত পাপের জন্য অনুতাপ ভোগ করিতে লাগিলেন। অতঃপর ব্যাসদেব-নন্দন শুকদেবের নিকট ভাগবতী কথার শ্রবণ করিতে করিতে সপ্তাহ যাপনে প্রবৃত্ত হন। সপ্তম দিবসের শেষভাগে ইনি মন্ত্রিগণ-পরিবৃত হইয়া, তক্ষক দংশনের আলোচনা করিতেছেন, এমন সময় একটী সুখাদ্য পক্বফল ইহঁার নিকট আনীত হইলে, ইনি তাহা ভক্ষণার্থ কর্ত্তন করিলে তন্মধ্যস্থ সূক্ষ্মদেহ লুক্কায়িত তক্ষক বহির্গত হইয়া দংশন করিল, তৎক্ষণাৎ পরীক্ষিৎ মৃত্যু মুখে পতিত হইলেন। ইহঁার মৃত্যুর পর জনমেজয় রাজা হইয়াছিলেন। ইনি কলির প্রারম্ভে রাজত্ব করিয়াছিলেন।

**পর্জন্য**—১। গোপরাজ নন্দের পিতা—শ্রীকৃষ্ণের

পিতামহ, ইনি নন্দীশ্বরপুরে স্বীয় ভ্রাতৃদ্বয় উজজ্ঞের ও রাজজ্ঞের সহ বাস করিতেন। তাঁহার পত্নী বরীয়সীর গর্ভে উপনন্দ, অভিনন্দ, শ্রীনন্দ, সনন্দ, ও নন্দন,—এই পঞ্চ পুত্র হয়। ইনি কেশী নামক দৈত্যের উপদ্রবে অরণ্যবাসী হইতে বাধ্য হন। ২। ইন্দ্রদেবের নামান্তর।—ইনি জনৈক ঋষি।

পর্ণ—যজুর্ব্বেদোক্ত জনৈক ঋষি।

পর্ণাদ—বিদর্ভবাসী জনৈক ব্রাহ্মণ, ইনি দময়ন্তীর পিতা ভীমসেনের সময়ে বর্ত্তমান; ইনিই দময়ন্তীকে নলের সংবাদ প্রদান করিয়াছিলেন।

পর্ব্বত—দেবর্ষি নারদের ভাগিনেয় মুনিবিশেষ ছিলেন। একবার ইনি এবং নারদ অম্বরীষাত্মজা শ্রীমতীর পাণিগ্রহণ করিতে গিয়া, পারস্পরিকী বিকৃতাকাঙ্ক্ষায় সিদ্ধিলাভ করিতে গিয়া আকৃতি বিকৃতি ঘটায় বিশিষ্টরূপ অপ্রতিভ হইয়াছিলেন। আর এক সময় দুইজনে বহির্গত হইয়া, পরস্পর অসঙ্কোচ মনোভাব জানাইবেন প্রতিশ্রুতি করিয়া পৃথিবী পর্য্যটনে বহির্গত হন। দুই জনে মহারাজ সৃঞ্জয়ের আলয়ে উপনীত হইলে, সৃঞ্জয় স্বীয় দুহিতা সুকুমারীকে ইহাদিগের পরিচর্য্যা করিতে নিযুক্তা করেন। রাজকুমারী সুকুমারীর রূপলাবণ্য দর্শনে দেবর্ষি নারদের মনে ভাবান্তর ঘটিলে, নারদ লজ্জা প্রযুক্ত ইহাঁর নিকট সে কথা প্রকাশ করিতে পারেন নাই। ইনি তাহা জানিতে পারিয়া, মাতুল নারদকে শাপ দেন, ইহাঁর সহিত তোমার বিবাহ হইলে, তোমাকে সকলেই বানরবৎ দেখিবে। নারদও অভিসম্পাত দ্বারা ইহাঁর স্বর্গপথ রোধ করেন। কিয়দ্দিবস পরে উভয়ে উভয়ের শাপান্ত করিয়াছিলেন। ইনি মহারাজ সৃঞ্জয়ের পরিচর্য্যায় তুষ্ট হইয়া, সুবর্ণষ্ঠীবী নামে এক পুত্র হইবে—এই বর প্রদান করিয়াছিলেন।

পলিত—রাজা—পরাবৃতের পুত্র জ্যামঘের ভ্রাতা। ইনি বিদেহ দেশে রাজত্ব করিতেন।

পবমান—অগ্নির পুত্র, বায়ুপুরাণে ইহাঁরই নাম নির্মথ্যাগ্নি. ইহাঁরই নামান্তর সেই গার্হপত্যাগ্নি।

পশুমেঢ্র—রাজর্ষি বিশ্বামিত্রের জনৈক শিষ্য, ইনি দণ্ডকারণ্যে রামচন্দ্র লক্ষ্মণের দর্শনলাভ করিয়াছিলেন।

পহ্নব—মহারাজ সগরসৃষ্ট শ্মশ্রু-ধারী ম্লেচ্ছজাতি বিশেষ।

পহ্লব—পারস্যজাতি-বিশেষ।

পাক—দৈত্যবিশেষ ইহাঁর অত্যাচার নিরাকরণ জন্য, দেবরাজ ইন্দ্র ইহাঁকে নিহত করেন। এই জন্যই ইন্দ্রের অপর নাম পাকশাসন।

পাটলা—দুর্গার নামান্তর। মতান্তরে পাটলাবতী।

পাণ্ডু—চন্দ্রবংশীয় মহারথ কুরুর বংশাবতংস বিচিত্রবীর্য্যের ক্ষেত্রজ পুত্র। মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন ব্যাসের ঔরসে অম্বালিকার গর্ভে ইহাঁর জন্ম হয়। কৌরব-কুমার ভীষ্মদেব ইহাঁর জ্যেষ্ঠভ্রাতা ধৃতরাষ্ট্রও ইহাঁর প্রতিপালন করিয়াছিলেন। ধৃতরাষ্ট্র জন্মান্ধ বলিয়া, রাজসিংহাসন-লাভের অযোগ্য বিবেচিত হওয়ায় ইনি হস্তিনায় রাজসিংহাসনে প্রতিষ্ঠিত হন। ক্রমে ইনি শৌর্য্যবীর্য্যে খ্যাতি প্রতিপত্তি লাভে সমর্থ হইয়াছিলেন। ইনি রাজা কুন্তিভোজের দুহিতা কুন্তীর স্বয়ংবর সভায় উপস্থিত হইলে, কুন্তীদেবী ইহাঁকেই বরমাল্য দানে পতিত্বে বরণ করেন। ইহার পর, মদ্ররাজ দুহিতা মাদ্রীর সহিত পরিণয়ে আবদ্ধ হন। পরে পূর্ব্বপ্রসিদ্ধ রাজগণের রীতি অনুসারে নানাদেশ জয় করিয়া, একচ্ছত্র রাজা হইয়াছিলেন। ইহাঁর জীবনে সাতিশয় মৃগয়ানুরাগের পরিচয় পাওয়া যায়। ইনি মৃগয়ার্থ দেশে দেশে বনে বনে ভ্রমণ করিতেন। এক সময়ে যে বন-মধ্যে কিমিন্দক নামক ঋষি পুত্র মৃগরূপ ধারণপূর্ব্বক মৃগরূপধারিণী ভার্য্যার সহিত রতিরঙ্গে প্রমুদিত ছিলেন, সেই সময়ে সেই বনে ইনি উপনীত হইয়া মৃগবোধে তাঁহাকে শরবিদ্ধ করেন; তখন সেই কামরত মুনিপুত্র বাণাহত ও আপনার আসন্নমৃত্যু উপলব্ধি করিয়া, ইহাঁর প্রতি এই অভিশাপ দেন যে, ভার্য্যার সহ রতিক্রিয়ায় উদ্যত হইলেই ইনি পঞ্চত্ব পাইবেন। কিমিন্দকপ্রদত্ত ব্রহ্মশাপে ইনি সাতিশয় মুহ্যমান হইলেন, পরে সন্তানোৎপাদন না হইলে, নরক দর্শন করিতে হয় জানিয়া ইনি ভার্য্যাদ্বয়কে ক্ষেত্রজ পুত্রোৎপাদনের অনুমতি দেন। অতঃপর, কুন্তীর গর্ভে ধর্ম্ম, পবন ও ইন্দ্রের ঔরসে যথাক্রমে যুধিষ্ঠির ভীমসেন, ও

অর্জ্জুন এই পুত্রত্রয়ের জন্ম হয়। মাদ্রীর গর্ভে অশ্বিনীকুমারদ্বয়ের ঔরসে নকুল ও সহদেবের জন্ম হয়। এই সকল পুত্রমুখ দর্শনে সুখী হইয়া, ইনি ভার্য্যাদ্বয়ের সহিত তপোরত হইয়াছিলেন। ঐ ব্রহ্মশাপ স্মরণ করিয়া, পূর্ব্ব হইতেই ব্রহ্মচর্য্যাবলম্বন করিয়াছিলেন; কিন্তু এক দিন মাদ্রীর সহিত বনভ্রমণ করিতে করিতে প্রাকৃতিক সৌন্দর্য্য দর্শনে ইনি কামাসক্ত হইয়া মাদ্রীর আলিঙ্গন করায় ব্রহ্মশাপে ইহাঁর মৃত্যু হয়। মাদ্রী ইহাঁর সহগামিনী হইয়াছিলেন। ২। নাগ-বিশেষ।

পার্ব্বতী—দুর্গা। হিমালয়ের পত্নী মেনকাগর্ভজাতা কন্যা, ইহাঁর অপর নাম উমা। ইনি মহাদেবকে পতিরূপে পাইবার জন্য, প্রথমে যোগরত মহাদেবের পরিচর্য্যায় ও শেষে পঞ্চাগ্নিসাধ্য তপস্যায় নিরতা হন। ইহাঁর অভীষ্টসিদ্ধির জন্য দেব নিয়োগে মদন মহাদেবের তপোভঙ্গের জন্য, পুষ্পধনুতে পঞ্চশর যোজনা করিয়া, ইহাঁর প্রতি প্রয়োগ করিলে মহাদেব ক্রোধানলে মদন ভস্ম করিয়া, স্থানান্তরে তপোরত হইলেন। এদিকে পার্ব্বতীও মহাদেবের উদ্দেশে, তপস্যায় প্রবৃত্তা হইলেন। ইহাঁর তপস্যায় পরিতুষ্ট হইয়া মহাদেব ইহাঁর পাণিগ্রহণের সম্মতি প্রদান করেন। পরে দেবর্ষি নারদ বিবাহ ঘটক হইয়া, ইহাঁদের মিলন সংঘটন করেন। অতঃপর ইনি কৈলাসের মণিমন্দিরে মহাদেব সহ দম্পতিভাবে বাস করিয়া বিশ্বেশ্বরী শুভঙ্করী হইয়া জীবের শুভবিধান করিতেছেন। ইহাঁর মানসপুত্র গণেশ ও অপর পুত্র কার্ত্তিকেয়। লক্ষ্মী ও সরস্বতী ইহাঁরই বিভূতিরূপিণী।

পাবক—ব্রহ্মার মানস পুত্র।

পাবকাক্ষ—শ্রীরামচন্দ্রের বানরসেনাপতি বানরবিশেষ।

পিঙ্গল—১। নাগবিশেষ। ২। জনৈক ঋষি। ৩। ছন্দঃ-শাস্ত্রকার মুনি।

পিঙ্গলা—দক্ষিণ দিগ্‌গজ বামনের পত্নী।

পিঙ্গাক্ষ—মন্দপালতনয় দ্রোণের ঔরসে পত্নী জার্ঙ্গীর গর্ভে ইহাঁর জন্ম হয়। ইনি এবং ইহাঁর ভ্রাতৃগণ বেদবেদাঙ্গ পারগ ছিলেন।

পিচু—জনৈক অসুর।

পিঞ্জরক—নাগবিশেষ।

পিঠরক—নাগবিশেষ।

পিণ্ডারক—নাগবিশেষ।

পিপ্পলাদ—জনৈক মুনি। মহর্ষি দেবদর্শের শিষ্য। ইনি গুরুর নিকট অথর্ব্ববেদ শিক্ষা করিয়া, তাহার একটী শাখা প্রণয়ন করেন।

পিপ্রু—ঋগ্বেদোক্ত দানব। এই দানব ইন্দ্র মরুৎ ও বিষ্ণুর সহিত অনেক যুদ্ধ করে।

পীবরী—বেদশিরার পত্নী।

পুঞ্জিকস্থলা—অপ্সরোবিশেষ। ইনি বরুণের কন্যা। ইনি বানরী হইয়া কপীশ্বর কেশরীকে পরিণয় সূত্রে আবদ্ধ করেন। ইনিই বানরী মূর্ত্তিতে অঞ্জনা নামে প্রসিদ্ধা। পরে মানবীবেশে পবনদেবের সঙ্গমে স্বীয় গর্ভে হনুমানের ধারণ করিয়া যথাকালে প্রসব করেন। একদা ইনি ব্রহ্মলোকে গমন করিয়াছিলেন, এমন সময়ে লঙ্কেশ্বর রাবণ বল প্রকাশপূর্ব্বক ইহাঁর সম্ভোগ করায় ইনি ব্রহ্মাসমীপে ইহার জন্য আবেদন করায়, ব্রহ্মা রাবণের প্রতি অসন্তুষ্ট হইয়া শাপ দেন, যে দুরাত্মন্, যদি অতঃপর কোন রমণীর প্রতি বল প্রকাশ কর, তাহা হইলে তোমার মস্তক শতধা বিদীর্ণ হইবে।

পুণ্ডরীক—১। অগ্নিকোণ-রক্ষক দিগ্‌গজ। ২। নাগ বিশেষ। ৩। কুশবংশীয় নভের পুত্র। ৪। কুরুক্ষেত্রনিবাসী জনৈক বিষ্ণুভক্ত ব্রাহ্মণতনয়। ইনি মহারাজ অম্বরীষের সহিত এক দিনে জন্ম গ্রহণ করেন ও তাঁহার বাল্যসখা ছিলেন। ইনি বাল্যকালে অত্যন্ত দুর্দ্দান্ত ও উচ্ছৃঙ্খল ছিলেন। যৌবনে প্রচণ্ড মদ্যপায়ী ও দুষ্ক্রিয়াসক্ত হন। এক দিন ইনি সখা অম্বরীষের সহিত ভ্রমণ করিতে করিতে ধার্ম্মিক ব্রাহ্মণগণের নিত্যকর্ম্ম দর্শনে মনে আত্মগ্লানি উপস্থিত হওয়ায়, স্বীয় দুর্ব্বৃত্তির পরিহার করিয়া সদ্বৃত্তির আশ্রয়ে সৎপথে পদার্পণ করিতে প্রবৃত্ত হন। অতঃপর দুই জনে নীলাচলে গমনপূর্ব্বক ষড়হোরাত্র উপবাসপূর্ব্বক তপোরত থাকিয়া,

ভগবানের দর্শনলাভে সমর্থ হন। শেষে বিষ্ণু-কৃপায় মুক্তিলাভের অধিকারী হন।

পুণ্ডরীকা—১। মহর্ষি বশিষ্ঠের কন্যা—প্রাণের পত্নী। ২। একটী অপ্সরা।

পুণ্ড্র—বলির ক্ষেত্রজ পুত্র। বলিরাজ পত্নী সুদেষ্ণার গর্ভে মহর্ষি দীর্ঘতমার ঔরসে যে পঞ্চ-পুত্রের জন্ম হয়, ইনি তাঁহাদের মধ্যে একটী, ইঁহার স্থাপিত রাজ্য বঙ্গদেশের পশ্চিমে পণ্ড্র নামে খ্যাত।

পুণ্যা—মহর্ষি ক্রতুর কন্যা।

পুনর্বসু ১। কাত্যায়নমুনির নামান্তর। ২। নক্ষত্র বিশেষ। ইহাঁর অধিষ্ঠাত্রী অদিতি।

পুরঞ্জন—ভাগবতোক্ত জনৈক রাজা। ইহাঁর পরম হিতকর এক মিত্র ছিলেন। এক দিন ইনি স্বপুর নির্ব্বাচন জন্য ত্রিভুবন পর্য্যটন করিতে লাগিলেন। এইরূপে কিছুদিন গত হইলে, এক দিন হিমাদ্রির দক্ষিণভাগে সর্ব্ব-সুলক্ষণ-সম্পন্ন পুরী দর্শনে তদাশ্রয়ে প্রবৃত্ত হন, উহা নবদ্বার-বিশিষ্ট, সেই পুরীতে একটী সুন্দরী রমণী অবস্থান করিতেছিলেন। তাঁহার দশটী সস্ত্রীক ভৃত্য তাঁহার আজ্ঞানুযায়ী। একটী পঞ্চমুণ্ড সর্প ঐ পুরীর প্রধান রক্ষক। রাজা পুরঞ্জন এই পুরী প্রবেশ করিয়া, সেই মোহিনী রমণীর সহিত পরিণয়-সূত্রে আবদ্ধ হইয়া, সুখে কালাতিপাত করিতে লাগিলেন। ঐ সময়ে দ্যুমান, অবধূত, বসজ্ঞ, বিপণ, শ্রুতধর, দুর্ম্মর ও লুব্ধক—এই সপ্তজন তাঁহার অনুচর হইয়া, পুরের নবদ্বার রক্ষা করিতে লাগিল। ইনি তাঁহাদের সাহায্যে ঐ পুরের নবদ্বারের সন্নিকটস্থ বিভ্রাজিত, সৌরভ, বহুদন, আপণ, দক্ষিণ-পাঞ্চাল, উত্তর-পাঞ্চাল, গ্রাম্যরতি, বৈশস,—এই প্রদেশচয় অধিকার করিয়া, পরম সুখে ভোগ করিতে লাগিলেন। একদা ইনি পঞ্চপ্রস্থ অরণ্যে প্রবেশ করিয়া, পত্নীত্যাগপূর্ব্বক মৃগয়াসক্ত হইলেন। বহুকাল মৃগয়ায় সাতিশয় ক্লান্ত হইলে, পত্নীর সাহচর্য্য জন্য, উদ্বিগ্ন হইয়া, প্রতিনিবৃত্ত হইলেন। পুরবাসিগণের নিকট উপস্থিত হইয়া প্রত্যেককে জিজ্ঞাসা করিতে লাগিলেন, ক্রমে বহু যত্নচেষ্টায় তাঁহার সন্ধান পাইয়া অনেক সাধনার পর তাঁহার দর্শনলাভে সমর্থ হইলেন। তাহার পর, উভয়ে সংসক্ত হইয়া পরম সুখে কাল যাপন করিতে লাগিলেন। রাজা পুরী অধিকার করা পর্য্যন্ত গন্ধর্ব্বরাজ চণ্ডবেগ গন্ধর্বী ও গন্ধর্ব্বদিগকে সঙ্গে লইয়া, তাঁহার পুরী আক্রমণ করিয়াছিলেন। রাজার প্রধান সেনাপতি একাদিক্রমে সাতবর্ষ যাবৎ তাহাদের সহিত যুদ্ধ করিতেছিলেন; কিন্তু সকলই নিষ্ফল হইল। অবশেষে পুরীমধ্যে গন্ধর্ব্বরাজ স্বীয় কন্যার প্রেরণ করেন। সে মায়াবলে অন্যের অলক্ষিতে পুরী ধ্বংস করিয়া, ফেলিল। তখন সেনাপতি মনোদুঃখে পুরী ত্যাগ করিয়াছিলেন।

পুরঞ্জয়—১। সূর্য্যবংশীয় ভগীরথ-পুত্র। ইহাঁরই নামান্তর ককুৎস্থ। মতান্তরে ইনি বিকুক্ষির পুত্র। ইহাঁর অপর নাম ইন্দ্রবাহ। ত্রেতাযুগে দৈত্যযুদ্ধে পরাজিত হইয়া ইন্দ্র ইহাঁকে সেনা-পতি পদে বরণ করেন; সেই সময়ে ইন্দ্র বৃষভ-রূপে ইহাঁকে স্বীয় ককুদে বহন করিয়াছিলেন; এই যুদ্ধে ইনি দৈত্যজয়ী হন। ইহাঁর পুত্রের নাম অনেনাঃ। ২। সৃঞ্জয়ের পুত্র। ৩। বিন্ধ্য-শক্তি যবনের পুত্র।

পুরন্দর—ইন্দ্রের নামান্তর।

পুরু—চন্দ্রবংশীয় রাজা যযাতির ঔরসে শর্ম্মিষ্ঠার গর্ভসম্ভূত পুত্র—নরপতি-বিশেষ। ইহাঁর পিতা যযাতি, শুক্রাচার্য্যের অভিশাপে জরাগ্রস্ত হইয়া, তিনি পুত্রদিগকে স্বীয় জরাগ্রহণ করিতে বলেন; কিন্তু প্রথম পুত্র-চতুষ্টয় জরাগ্রহণে অসম্মত হইলে তিনি কনিষ্ঠ পুত্র পুরুকে জরা গ্রহণের আদেশ করেন, পিতৃবৎসল পুরু তাহাতে সম্মত হইয়া তাঁহাকে স্বীয় যৌবন দান করিয়া তাঁহার জরা গ্রহণ করেন। বহু বর্ষ পরে যযাতি পুনর্জ্জরা গ্রহণ পূর্ব্বক অন্য পুত্রদিগকে সিংহাসন লাভে বঞ্চিত করিয়া ইহাঁকেই রাজ্যের অধিকারী করেন। ইনি রাজা হইয়া ন্যায়ানুসারে প্রজাপালন পূর্ব্বক যশস্বী হন। ২। চাক্ষুষ মনুর এক পুত্রের নাম পুরু।

পুরুকুৎস—মান্ধাতার পুত্র। ইনি নাগ-ভগিনী নর্ম্মদার পাণিগ্রহণ করেন ও পাতাল গমন

করিয়া নাগশত্রু দুষ্ট গন্ধর্ব্বগণের বিনাশ করেন।

পুরুমীঢ়—মহারাজ হস্তীর পুত্র।

পুরূরবা—ঋগ্বেদ প্রসিদ্ধ রাজা, ইলার পুত্র বলিয়া কথিত। ইনি বদান্য মহাত্মা নৃপতি ছিলেন। চন্দ্রবংশীয় রাজা। ইনি চন্দ্রতনয় বুধের ঔরসে ইলার গর্ভে জন্ম গ্রহণ করেন। ইনি শতাশ্বমেধ সম্পন্ন করায় ইন্দ্রতুল্য তেজস্বী ও ইন্দ্রের সখা হন। ইনি উর্ব্বশীকে পত্নীরূপে লাভ করেন; তাঁহার গর্ভে ইহাঁর আয়ুঃ, ধীমান্, অমাবসু, দৃঢ়ায়ু, বলায়ুঃ ও শতায়ুঃ এই ছয় পুত্র জন্মে। ইনি দেবদৈত্যযুদ্ধে দেবপক্ষাবলম্বনে মায়াধর নামক অসুরনায়কের বিনাশ করেন। তখন মহোৎসব হইলে ইনি রম্ভার নৃত্যের দোষোল্লেখ করেন; তাহাতে তুম্বুরুর শাপে উর্ব্বশীর সহিত ইহাঁর বিচ্ছেদ ঘটে। উর্ব্বশীর সহিত ইহাঁর প্রথম মিলনের সময়ে তাঁহার নিকট দুইটী মেষশাবক রক্ষা করেন; এবং রাজার সহিত তাঁহার নিয়ম ছিল যে, বিহারকাল ব্যতীত অন্য সময়ে ইহাঁকে উলঙ্গ দেখিলে তিনি নিশ্চিতই পরিত্যাগ করিবেন। একদা কয়েকজন গন্ধর্ব্ব ঐ মেষ দুইটা হরণ করিলে, উর্ব্বশী ইহাঁকে সেই মেষদ্বয়ের উদ্ধার জন্য বিহার-বিমুখ হইয়া যাইতে বলেন, অমনি গন্ধর্ব্বমায়ায় জ্যোতিঃ প্রকাশিত হওয়ায় ইহাঁর উলঙ্গমূর্ত্তি উর্ব্বশীর দৃষ্টিগোচর হইল; পূর্ব্ব সময়ানুসারে তিনি তৎক্ষণাৎ ইহাঁর পরিত্যাগ করিয়া প্রস্থান করেন। পরে ইনি উন্মত্তবৎ নানাস্থান পরিভ্রমণ করিয়া, শেষে সরস্বতীতীরে পঞ্চশবরীপরিবৃতা দেখিয়া অবনত অনুনয়ের পর উর্ব্বশী ইহাঁর সহিত বৎসরে এক রাত্রি মাত্র সঙ্গতা হইবেনব লিয়া আশ্বস্তা করেন। পরে ইনি গন্ধর্ব্বদিগের কৃপায় ও দেবদয়ায় উর্ব্বশী লাভ করিয়া গন্ধর্ব্ব লোকে বাস করিতে থাকেন।

পুরোচন—দুর্য্যোধনের যবন মন্ত্রী, বারণাবতে জতুগৃহ নির্ম্মাণ করিয়া, তাহাতেই পাণ্ডবগণের দাহনোদ্যোগ করিবার জন্য, দুর্য্যোধন ইহাঁকে প্রেরণ করেন। ইনি বারণাবতে জতুগৃহ নির্ম্মাণ করিয়া পাণ্ডবদিগের আগমন প্রতীক্ষা করিতেছিলেন, মহাত্মা বিদুর ইহাঁদিগের দুরভিসন্ধি প্রকাশ করিয়া যুধিষ্ঠিরকে ইঙ্গিতে সাবধান হইতে বলায় তাঁহারা উহাতে প্রবেশ না করিয়া, মাতা ও ভ্রাতৃগণ সহ পলায়ন করেন। ভীমসেন যাইবার সময় জতুগৃহে অগ্নিসংযোগ করায় পুরোচন সেই অগ্নিতে ভস্মীভূত হন।

পুলস্ত্য—ব্রহ্মার মানসপুত্র প্রজাপতি ও সপ্তর্ষির একটী। মতান্তরে ইনি ব্রহ্মার কর্ণ হইতে উৎপন্ন। ইনি সুমেরু-পার্শ্বস্থ মুনিবর তৃণাবিন্দুর আশ্রমের সন্নিধানে আশ্রম করিয়া তপোরত ছিলেন। সে স্থানে অপ্সরা ও মুনিকন্যাগণ মিলিত হইয়া নৃত্য গীত বাদ্যাদি করিতেন; তাহাতে তপস্যায় ব্যাঘাত হওয়ায় তিনি অভিশাপ করেন—"তথায় যে যে রমণী তাঁহার দৃষ্টিপথে পতিতা হইবে, সেই সেই রমণীই গর্ভবতী হইবেন। কথিত আছে মহর্ষি তৃণাবিন্দুর দুহিতা ইহাঁর দৃষ্টিগতা হইয়া গর্ভবতী হন, তখন তৃণাবিন্দুর অনুরোধ ইনি তাঁহার পাণিগ্রহণ করেন। তাঁহার গর্ভে বিশ্রবা নামে পুত্র হয়। ইহাঁর অপর এক পুত্রের নাম অগস্ত্য।

পুলহ—ব্রহ্মার মানস পুত্র—সপ্তর্ষির একটী। মহর্ষি কর্দ্দমের দুহিতা গতির পাণিগ্রহণ করেন। মতান্তরে ইহাঁর পত্নীর নাম ক্ষমা, ইহাঁর পুত্রত্রয়ের নাম কর্ম্মশ্রেষ্ঠ, যবীয়ান্, সহিষ্ণু।

পুলোমা—১। জনৈক রাক্ষস। ২। মহর্ষি ভৃগুর পত্নী। একদা মহর্ষি ভৃগু স্নানার্থ গমন করিলে ঐ পুলোমা রাক্ষস ঋষিপত্নী পুলোমা হরণে প্রবৃত্ত হয়। পুলোমা রাক্ষস এই ঋষিপত্নী পুলোমার বিবাহের পূর্ব্ব হইতেই বিবাহাকাঙ্ক্ষী হইয়াছিল। কিন্তু রমণী পুলোমার বিবাহ হইয়া গেলে, রাক্ষস মনে মনে ঘৃণ্যভাব পোষণ করিতে লাগিল, ইহাঁর হরণ কারণের পর ইনি রোদন করিতে লাগিলেন, তাহাতে বধূসরা নদীর উদ্ভব হইয়াছিল। তৎকালে ইনি গর্ভবতী ছিলেন। গর্ভস্থ শিশু মাতার দুর্দ্দশা দেখিয়া, ভূমিষ্ঠ হইল, ক্রোধকটাক্ষতেজে রাক্ষস পুলোমাকে ভস্মীভূত করিয়া ফেলিল। পরে ঋষিপত্নী পুলোমা স্বামী মহর্ষি ভৃগুর সমীপে পুত্র লইয়া উপনীতা হন। এই শিশু পুত্রই মহর্ষি

চ্যবন। ৩। দানব বিশেষ বিপ্রচিত্তির পুত্র—দেবেন্দ্র মহিষী শচীর জনক। বলির স্বর্গজয়-কালে ইনি দৈত্যসৈন্য-মধ্যে ছিলেন। বায়ুর সহিত যুদ্ধে ইনি জয়লাভ করেন। লঙ্কেশ্বর রক্ষো-রাজ রাবণ স্বর্গ আক্রমণ করিলে, যে ভয়ানক সমর সংঘটন হয়, তাহাতে মেঘনাদ ও জয়ন্তের দ্বৈরথ্য যুদ্ধে মেঘনাদ মায়াবলে রণভূমি তমসাচ্ছন্ন করিলে, পুলোমার স্বীয় দৌহিত্র জয়ন্ত সমুদ্রে পলায়ন করিয়াছিলেন।

পুষ্কর—১ নাগ বিশেষ। ২। বরুণের পুত্র, ইনি রাবণের সহিত যুদ্ধ করিয়াছিলেন। ৩। ভরতের পুত্র। গান্ধার-রাজ্যের রাজা, ইহাঁর রাজধানী পুষ্করাবতী। ৪। পুণ্যশ্লোক মহারাজ নলের ভ্রাতা। নলের শরীরে কলি প্রবেশ করিলে, ইনি তাঁহার সহিত দ্যূত ক্রীড়া করিয়া, জয়লাভ করতঃ ইনি বিদর্ভের রাজা হন; পরে মহারাজ-নল-শরীর হইতে কলিত্যাগ হইলে, মহারাজ নল পুনরায় ইহাঁর সহিত দ্যূত ক্রীড়া করিয়া ইহাঁকে পরাস্ত করিয়াছিলেন। ইহাতেই ইহাঁকে মহারাজ নলের বশ্যতা স্বীকার করিয়া পূর্ব্ব গৃহীত রাজ্য প্রত্যর্পণ করিতে হয়।

পুষ্করাক্ষ—রাজা সুচন্দ্রের পুত্র। ইনি পরশুরামের হস্তে পিতৃনিধন দর্শনে তাঁহার সহিত সপ্তাহকাল যুদ্ধ করিয়া শেষে নিহত হইয়াছিলেন।

পুষ্কল—ভরতপুত্র পুষ্করের নামান্তর।

পুষ্টি—ষোড়শ মাতৃকার একটী।

পুষ্পকেতু—কালকেতু ব্যাধের পুত্র।

পুষ্পদন্ত—১। গন্ধর্ব্ব-শিবানুচর। ভগবতীর সহচরী মায়ার সহিত ইহাঁর বিবাহ হয়। কৈলাসের মণিমন্দিরের অন্তরাল হইতে গোপনে পার্ব্বতী-পরমেশের কথোপকথন শ্রবণের অপরাধে ইহাঁকে মর্ত্ত্য জীব হইতে হয়। এক সময়ে ইনি শিবনির্ম্মাল্য লঙ্ঘন করায় খেচরত্ব হারাইয়াছিলেন; পরে স্তবে মহাদেবের তুষ্টিবিধান করিতে সমর্থ হওয়ায় পুনর্ব্বার খেচরত্ব লাভে সমর্থ হইয়াছিলেন। ঐ স্তবই মহিম্নস্তব।

পুষ্পদংষ্ট্র—বায়ুকোণস্থ দিগ্‌গজ।

পুষ্পদংষ্ট্র—নাগ-বিশেষ।

পুষ্পমিত্র—পাটলি পুত্রের রাজা। ইনি বহু বৎসর রাজত্ব করেন; পুষ্পপুর ইহাঁর রাজধানী ছিল। ইহাঁর রাজত্বকালে মহর্ষি পতঞ্জলি বর্ত্তমান ছিলেন।

পুষ্পবান্—ঋষভের পুত্র।

পুষ্পবাহন—এক জন রাজা।

পুষ্পোৎকটা—মুনিবর বিশ্রবার পত্নী—লঙ্কেশ্বর রাবণের মাতা, সুমালী রাক্ষসের কন্যা।

পূতনা—বকাসুরের ভগিনী। কংসের আদেশে কৃষ্ণবধার্থ স্তনে বিষলেপন করিয়া ব্রজপুরে উপস্থিত হন। মায়াবিনী দানবী কৃত্রিম স্নেহ দেখাইয়া, বিষলিপ্ত স্তন কৃষ্ণের মুখে ধরিলে, কৃষ্ণের স্তনাকর্ষণেই ইহাঁর পঞ্চত্বপ্রাপ্তি হয়।

পূর্ব্বচিত্তি—অপ্সরোবিশেষ।

পূষা—পৃথিবীর অধিষ্ঠাতা দেব—সূর্য্য। ইনি জগতের পোষক। ঋগ্বেদে মেঘের পুত্র বলিয়া ইহার উল্লেখ আছে। বোধ হয় প্রাকৃতিক তত্ত্বানুসন্ধানে সূর্য্যোদয় দেখিলে, ইহাকে পূর্ব্বরাগ-রঞ্জিত মেঘের ভেদ করিয়া উদিত হইতে দেখা যায়।

পৃথু—জনৈক সূর্য্যবংশীয় রাজা—অনরণ্যের পুত্র। ইহাঁর পুত্রের নাম ত্রিশঙ্কু। ২। মহারাজ বেণের পুত্র। ইহাঁর পত্নীর নাম অর্চ্চিঃ। এই ধার্ম্মিক নরপতি শত অশ্বমেধ যজ্ঞ করিয়া যশস্বী হইয়াছিলেন। একবার ইনি প্রজার মঙ্গলার্থ গোরূপা পৃথ্বীর দোহন করিয়াছিলেন। ইনি মর্ত্ত্যে প্রথম রাজা হইয়া, বহুকাল প্রজার পালন করিয়া শেষে পুত্রের হস্তে রাজ্যভার অর্পণ করিয়া বানপ্রস্থাবলম্বনে জীবনের অবশিষ্ট কাল যাপন করেন। বিজিতাশ্ব প্রভৃতি ইহাঁর বহু পুত্র ছিল। ৩। বসুগণের এক জন। ৪। শ্রীরামচন্দ্রের এক জন বানর সৈনিক।

পৃথুকর্ম্মা—মহারাজ শশবিন্দুর পুত্র।

পৃথুকীর্ত্তি—মহারাজ শশবিন্দুর পুত্র।

পৃথুজয়—মহারাজ শশবিন্দুর পুত্র।

পৃথুদান—মহারাজ শশবিন্দুর পুত্র।

পৃথুযশাঃ—মহারাজ শশবিন্দুর পুত্র।

পৃথুশ্রবাঃ—মহারাজ শশবিন্দুর পুত্র।

পৃশ্নি—বেদমতে ইনি মরুদ্‌গণের মাতা। সুতপা রাজার মহিষী। ইনি জন্মান্তরে দেবকী হইয়া শ্রীকৃষ্ণের প্রসব করেন।

পৃষত—পাঞ্চাল দেশের অধীশ্বর,—ইনি দ্রুপদের পিতা।

পৃষদশ্ব—অনরণ্যের পুত্র।

পৃষধ্র—বৈবস্বত মনুর পুত্র। ইনি গোহত্যা করায় মহর্ষি বশিষ্ঠের শাপে শূদ্র হইয়াছিলেন। ইনি তপস্যা করিতে করিতে বনে দাবদাহে প্রাণত্যাগ করেন।

পৈঠীনসি—এক জন স্মৃতিকার ও গোত্রকার ঋষি।

পৈল—মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন ব্যাসদেবের জনৈক শিষ্য। ইনি মহর্ষি বেদব্যাসের নিকট ঋগ্বেদ শিক্ষা করেন।

পৌণ্ড্রক—করুষদেশের রাজা। ইনি রাজা নরকের সখা ছিলেন। পরে নরকের বিনাশে ক্রুদ্ধ হইয়া শ্রীকৃষ্ণের বিরুদ্ধাচরণে প্রবৃত্ত হন। তাঁহার যে সমস্ত অস্ত্র শস্ত্র ছিল, ইনি তদ্রূপ অস্ত্র শস্ত্রাদির প্রণয়ন করিয়া সেই সেই নামে আখ্যাত করিতে থাকেন। এবং আপনাকে বাসুদেব বলিয়া প্রচার করিতে থাকেন। এক রাত্রে কৃষ্ণের অনুপস্থিতিকালে দ্বারকাপুরী আক্রমণ ও অবরোধ করিয়া যাদবগণের সহিত সমস্ত রাত্রি ঘোরতর যুদ্ধ করেন। শেষে তথায় উপস্থিত হইয়া, শ্রীকৃষ্ণ ইহাঁর সহিত যুদ্ধ করিয়া, ইহাঁর বিনাশ সাধন করেন। ইঁহার মিত্র কাশীরাজ ইঁহার সাহায্য করিতে আসিয়া, নিহত হন। শেষে কাশীরাজনন্দন প্রতিশোধ লইবার জন্য, পিতৃহন্তা শ্রীকৃষ্ণের সহিত বিরোধ ঘটাইতে উদ্যত হন। কিন্তু তাঁহার সে চেষ্টা ব্যর্থ করিয়া সুদর্শন সতেজে তাঁহার নগর পর্য্যন্ত নষ্ট করিয়াছিল।

পৌরব—জনৈক রাজা। ইনি তিন লক্ষ শ্বেতাশ্ব দান করিয়াছিলেন। পরে অশ্বমেধ যজ্ঞ করিয়া মর্ত্ত্যে যেমন যশস্বী হইয়াছিলেন, এবং বহু পুণ্য কর্ম্মের ফলে স্বর্গগত হইয়াছিলেন।

পৌরবী—বসুদেবের পত্নী, ইহাঁর আর এক নাম রোহিণী, কিন্তু ইনি বলরাম জননী নহেন।

পৌরিক—পুরিকানগরীর রাজা। ইনি অসূয়াপর ও ক্রূরপ্রকৃতি ছিলেন। এই পাপে জন্মান্তরে শৃগাল হইয়াছিলেন। অপিচ পূর্ব্বকৃত সৎকর্ম্মফলে পূর্ব্ব জন্মবৃত্তান্ত স্মরণ থাকায়, দয়ালু জীবহিংসাবিরত ও মাংসাহারবিরাগী হইয়াছিলেন। অন্যান্য শৃগালগণ ইহাঁকে স্বধর্ম্মভ্রষ্ট দেখিয়া, এবং পরাক্রান্ত ব্যাঘ্ররাজের মন্ত্রী হওয়ায়, ঈর্ষ্যাপরতন্ত্র হইয়া ব্যাঘ্রের মাংস হরণ করিয়া কৌশলে ইহাঁর বিনাশসাধনের প্রয়াস পায়। কিন্তু ব্যাঘ্ররাজ মাতার পরামর্শে তথ্যানুসন্ধানে ইহাঁকে নির্দ্দোষ জানিয়া ইহাঁকে ত্যাগ করিলে, এই শৃগালরূপী জাতিস্মর জীব প্রায়োপবেশনে প্রাণত্যাগে স্বর্গলাভ করিয়া মুক্ত হন।

পৌর্ণমাসী—মহর্ষি সান্দীপনির মাতা দেবর্ষি নারদের শিষ্যা। বিশাখা কুণ্ডের নৈর্ঋতে কিছু দূরে ইহাঁর আশ্রম ছিল। ইনি রাধা দর্শন জন্য পুত্রগৃহ ত্যাগ করিয়া ব্রজধামে আগমন করেন। ইনি রাধা দর্শন মানসে প্রত্যহই গোপরাজ বৃষভানুর গৃহে আসিতেন।

পৌলমী—দেবেন্দ্র মহিষী শচীর নামান্তর।

পৌশিঞ্জী—জনৈক সামগ ঋষি।

পৌষ্য—করবীর পুরের রাজা পূষের পুত্র। ইহাঁর পুত্র শিবাংশ সম্ভূত চন্দ্রশেখর। চন্দ্রশেখরের স্ত্রী মাতৃগর্ভ হইতে তিন খণ্ডে জন্ম হয় বলিয়া তাঁহার অপর নাম ত্র্যম্বক। মহর্ষি উতঙ্ক ইহাঁর পত্নীর কুণ্ডল যাচ্ঞা করিয়া আনিয়া গুরুদক্ষিণা স্বরূপ প্রদানে গুরুপত্নীর তুষ্টি বিধান করেন।

প্রকৃতি—পঞ্চ মহাপ্রকৃতি দুর্গা, রাধা, লক্ষ্মী, সরস্বতী, সাবিত্রী।

প্রঘস—লঙ্কেশ্বর রাবণের সেনাপতি রাক্ষস বিশেষ। সুমালীর পুত্র সুতরাং রাক্ষসরাজ রাবণের মাতুল। ইনি রামচন্দ্রের প্রধান সেনাপতি সুগ্রীবের সহিত ঘোরতর যুদ্ধ করিয়াছিলেন।

প্রঘসা—রক্ষোরাজ রাবণের চেড়ী বিশেষ। ইহাকে অন্যান্য রাক্ষসীগণের সহিত সীতার রক্ষণাবেক্ষণে নিযুক্তা করিয়াছিলেন।

প্রধান—রক্ষোরাজ রাবণের সেনাপতি রাক্ষস বিশেষ।

প্রচণ্ডা—ভগবতীর অষ্ট নায়িকার একটী।

প্রচেতা—মহাত্মা প্রাচীনবর্হীর পুত্রগণ ইহাঁরা

দশ ভ্রাতা। ইহাঁরা পিতৃবিয়োগের পর তপোরত থাকিয়া মহাদেবকে প্রসন্ন করেন এবং তাঁহার নিকট হইতে নারায়ণ-মাহাত্ম্য অবগত হইয়া সমুদ্র তনয়ার গর্ভজাত বলিয়া দশ সহস্র বর্ষ ব্যাপী তপশ্চরণে সমুদ্র-শয়ান বিষ্ণুর আরাধনা করেন। শেষে কণ্ডু তনয়া মারিচাকে পত্নীরূপে পাইয়াছিলেন। ইহাঁদের প্রথম যে দশ পুত্র হয়, তাঁহারা সকলেই রাক্ষস। শেষে প্রজাপতি দক্ষের জন্ম হয়।

প্রজন্ম—রাক্ষস-সেনাপতি।

প্রণিধি—জনৈক বৈশ্য। ইহাঁর পত্নীর নাম পদ্মাবতী। কোন সময়ে ধমুর্ধ্বজ নামক চণ্ডাল পদ্মাবতীর রূপলাবণ্যে মুগ্ধ হইয়া, তাঁহাকে পাইবার জন্য, প্রাণত্যাগ করে। পরে প্রণিধির মূর্ত্তি-গ্রহণ করিয়া পদ্মাবতী লাভে সমর্থ হইয়াছিল। পরে পদ্মাবতী বিষ্ণুর আদেশে উভয়কেই পতিরূপে গ্রহণ করিয়াছিলেন।

প্রতর্দ্দন—ইনি কাশীরাজ দিবোদাসের পুত্র। এক সময়ে ইনি যুদ্ধে মহারাজ বীতহব্যকে পরাজিত করিয়াছিলেন। বীতহব্য মহর্ষি ভৃগুর বাক্যে ব্রাহ্মণ হইয়াছিলেন। এক সময়ে ইনি অষ্টকাদির সহ স্বর্গ গমন করিতে করিতে ক্ষীণপুণ্য মহারাজ যযাতির অধঃপতন দেখিয়া নিজার্জ্জিত পুণ্যলোক দান করিয়াছিলেন।

প্রতিবাহু—শ্বফল্কের কনিষ্ঠ-পুত্র অক্রূরের ভ্রাতা।

প্রতিবিন্ধ্য—যুধিষ্ঠিরের দ্রৌপদী গর্ভসম্ভূত কুমার। পাণ্ডবগণের বনবাসকালে ভ্রাতৃগণ সহ দ্বারকায় প্রতিপালিত হন। ভারত যুদ্ধাবসানে শিবিরে নিদ্রিতাবস্থায় অশ্বত্থামা হস্তে নিহত হন।

প্রতিব্যোম—ইক্ষ্বাকুবংশীয় বৎসব্যোমের পুত্র।

প্রতিহর্ত্তা—ভরতবংশীয় প্রতিহারের পুত্র ভবের পিতা।

প্রতিহার—পরমেষ্ঠির পুত্র। পুত্রের নাম প্রতিহর্ত্তা।

প্রতীন্ধক—মরুর পুত্র, পুত্রের নাম কীর্ত্তিরথ।

প্রতীপ—মহারাজ শান্তনুর পিতা, ইনি নিয়ত তপোরত ছিলেন।

প্রত্যগ্রহ—উপরিচর রাজার এক পুত্র।

প্রত্যূষ—অষ্টবসুর একজন।

প্রদ্যুম্ন—শ্রীকৃষ্ণের প্রধানা মহিষী রুক্মিণীর গর্ভজাত জ্যেষ্ঠ পুত্র। পূর্ব্ব জন্মে কামদেব ছিলেন, পরে হর-কোপানলে ভস্মীভূত হন। ইহাঁর জন্মের ষষ্ঠ দিবসে ইহাঁর হরণপূর্ব্বক সমুদ্রে নিক্ষেপ করেন। একটী মৎস্য ইহাঁকে উদরস্থ করিবার পরক্ষণেই ধীবর হস্তে ধৃত হয়। পরে মৎস্য অসুররাজ শম্বরের গৃহে নীত হইলে, তাঁহার পরিচারিকা মায়াবতী মীনোদর হইতে ইহাঁকে পাইয়া লালনপালন করিতে থাকেন। ইনি তাঁহার নিকট আসুরী মায়ায় সবিশেষ শিক্ষা লাভ করেন। ইনি ষোড়শ বৎসর বয়ঃক্রম কালে মায়াবতীর মুখে আত্মবৃত্তান্ত সমস্ত জানিতে পারিয়া যুদ্ধে শম্বরকে নিহত করিয়া মায়াবতীর সহ দ্বারকায় উপস্থিত হন। শ্রীকৃষ্ণ ইহাঁদের সাদরে গ্রহণ করিয়া উভয়ের পরিণয়-সূত্রে বন্ধনের ব্যবস্থা করেন। ইহাঁর মাতুল রুক্মীর কন্যার স্বয়ম্বর সভায় ইনি উপস্থিত হইলে, বৈদর্ভী ইহাঁর গলে বরমাল্য প্রদানে পতিত্বে বরণ করেন। তাঁহার গর্ভে ইহাঁর অনিরুদ্ধ নামে একটী পুত্রের জন্ম হয়। ইনি একজন প্রবল পরাক্রান্ত বীর ছিলেন। পিতা শ্রীকৃষ্ণের সহিত অনেক যুদ্ধে গমন করিয়া বীরত্বের পরিচয় দিয়াছিলেন। বজ্রনাভ দৈত্যের উপদ্রবে বিশ্ব বিদ্রাবিত হইলে, ইনি নটগণসহ পুরী প্রবেশ করিয়া বজ্রনাভের কন্যা প্রভাকার সহিত গান্ধর্ব্ব মতে বিবাহসূত্রে আবদ্ধ হন। দৈত্যগণ সমস্ত বুঝিতে পারিয়া ইহাঁর বধ জন্য চেষ্টিত হইলে, ইনি যুদ্ধে বজ্রনাভকে পারিষদগণসহ বিনষ্ট করেন। পরে প্রভাসক্ষেত্রে আত্মবিচ্ছেদে যদুবংশ ধ্বংস হইবার সময় ইনি নিহত হন।

প্রদ্বেষী—মহর্ষি দীর্ঘতমার পত্নী; ইহাঁর গর্ভে মহর্ষি গৌতম প্রভৃতি পুত্রগণের জন্ম হয়। দীর্ঘতমা গোধর্ম্ম অবলম্বন করিলে, ইনি তাঁহার প্রতি সাতিশয় বিরক্তা হইয়া পরিত্যাগ করেন। তাহাতে দীর্ঘতমা এই অনুশাসন-বিধিবদ্ধ করেন যে, অদ্যাবধি নারীমাত্রকেই এক পতির প্রতি অনুরক্ত থাকিতে হইবে, ইনি সেই বাক্যে ক্রুদ্ধা হইয়া দীর্ঘতমাকে গঙ্গানীরে ভাসাইয়া দেন।

প্রভঞ্জন—এক জন রাজা। একদা ইনি সরস্বতী-তীরে মৃগয়া করিতে গিয়া, এক মৃগীকে শরবিদ্ধ করায় তাহার শাপে ব্যাঘ্র হন। মৃগী শাপ মুক্তির

উপায় নির্দ্দেশ করিয়া বলেন, নন্দার বাক্য প্রাপ্ত হইলেই তোমার মুক্তি হইবে। এই ব্যাঘ্র এক দিন একটী গাভীকে আক্রমণ করিল, গাভী বৎসের স্তন্য পানের জন্য অল্পক্ষণের জন্য অবসর লইয়া পরে ব্যাঘ্র সমীপে উপনীত হইলে ব্যাঘ্র বিস্মিত হইয়া বলিল "ভগিনি তোমার নাম কি? গাভী বলিল "নন্দা" অমনই রাজার শাপ মুক্তি হইল।

**প্রভা**—১জনৈক গোপী, ২ সূর্য্যপত্নী।

**প্রভাকর**—১ সূর্য্য, ২ নাগবিশেষ।

**প্রভাত**—সূর্য্যের প্রভা গর্ভজাত পুত্র।

**প্রভাবতী**—১ শাকল-রাজ কুশের পত্নী। ২ নিকুম্ভ দৈত্যের কন্যা, শ্রীকৃষ্ণের পুত্র শাম্ব কর্ত্তৃক গোপনে অপহৃতা হন। ৩, একজন বর্ষীয়সী তাপসী, পাতালে ময়পুরীতে তপস্যা করিতেন, সীতান্বেষণ কালে হনুমান্ প্রভৃতি ইঁহার দর্শন পাইয়াছিলেন। ৪, বজ্রনাভ অসুরের কন্যা, শ্রীকৃষ্ণপুত্র প্রদ্যুম্নের রূপগুণের পরিচয় পাইয়া মুগ্ধ হন। প্রদ্যুম্ন নটগণের সহিত বজ্রপুরে প্রবেশ করিয়া তাঁহার সহিত গান্ধর্ব্ব-বিবাহে আবদ্ধ হন। পরে ইনি গর্ভবতী হইলে অসুরগণ সমস্ত অবগত হইয়া, প্রদ্যুম্ন বধে সচেষ্ট হয়। তখন প্রদ্যুম্ন ইঁহার মত গ্রহণপূর্ব্বক অসুরদিগের বিনাশ করিয়া, স্বীয় ঔরস পুত্রকে বজ্রনাভ রাজ্যের সিংহাসনে প্রতিষ্ঠিত করেন।

**প্রভাস**—জনৈক বসু।

**প্রমতি**—রুরুর পিতা।

**প্রমদ্বরা**—গন্ধর্ব্বরাজ বিশ্বাবসুর ঔরসে অপ্সরা মেনকার গর্ভে ইঁহার জন্ম হয়। মহর্ষি স্থূলকেশ এই কন্যাকে নিরাশ্রয় দেখিয়া ইঁহার লালন পালন করেন ও শেষে মুনিবর রুরুর সহিত ইঁহার বিবাহ দেন। ইঁহারই কিছুদিন পরে ইনি সখীগণ সহ ক্রীড়ামোদে বিভোর হইয়া, অজ্ঞাতসারে একটী নিদ্রিত কৃষ্ণসর্পে পদাঘাত করায় তাহার দংশনে প্রাণত্যাগ করেন। তখন মুনিতনয় রুরু পত্নীবিয়োগ-শোকে অরণ্যে ভ্রমণ করিতে করিতে দেবদূত মুখে শুনিলেন; 'ঋষি-পুত্র! আয়ুঃ শেষ হওয়াতেই প্রমদ্বরার মৃত্যু; সুতরাং তাহার জন্য শোক অনাবশ্যক। তবে যদ্যপি আপনার অর্দ্ধায়ুঃ প্রমদ্বরাকে দান করেন, তবে পুনর্ব্বার ইঁহার জীবন সঞ্চার হইতে পারে' তখন গন্ধর্ব্বরাজ বিশ্বাবসু ও দেবদূত ধর্ম্মরাজ যমের নিকট গমন করিয়া, প্রমদ্বরাকে স্বামীর অর্দ্ধায়ুঃ গ্রহণ করিয়া পুনঃর্জীবিতা করিবার অনুরোধ করেন। যম সম্মত হইয়া অনুকূলাজ্ঞা করিবা মাত্র মৃতা প্রমদ্বরা পুনর্জীবিত হইলেন। অনন্তর মহর্ষি স্থূলকেশ শুভলগ্নে পুনর্জীবিতা প্রমদ্বরার সহিত রুরুর বিবাহ সম্পন্ন করিলেন। অতঃপর মুনিপুত্র রুরু সর্পদ্বেষী হইয়া,সর্পবংশ ধ্বংস করিবার মানসে বনে বনে ভ্রমণ করিয়া দণ্ডাঘাতে সর্পনাশ করিতে লাগিলেন। একদা রুরু একটী ডুণ্ডুভবিনাশে উদ্যত হইলে, ডুণ্ডুভ কাতর ভাবে সানুনয়ে বলিল, "আমি পূর্ব্বে সহস্রপাদনামা ব্রাহ্মণ ছিলাম; একদা কৌতুক-চ্ছলে একটী তৃণনির্ম্মিত রজ্জুদ্বারা খগম নামা জনৈক ব্রাহ্মণকে সর্পভয় দেখাইতে গিয়া, তাহার শাপে নির্বিশ ডুণ্ডুভ হইয়াছি। এক্ষণে প্রমতিপুত্র মহাত্মা রুরুর দর্শন প্রতীক্ষায় কালযাপন করিতেছি; তাঁহার দর্শনে আমার শাপমুক্তি হইবে।" এইরূপ বলিতে বলিতে ঐ ডুণ্ডুভ সর্প মুক্ত হইয়া আপ্ত দেহ লাভ করিয়াছিল।

**প্রমাক্ষী**—শ্রীরামচন্দ্রের বানর সেনানায়ক। কুবেরের বংশে ইঁহার জন্ম।

**প্রমোদ**—ব্রহ্মার পুত্র।

**প্রলম্ব**—দৈত্য-বিশেষ।

**প্রবর**—দেবেন্দ্রের সখা। পূর্ব্বে ইনি মর্ত্ত্যে ব্রাহ্মণ-বংশে জন্মগ্রহণ করিয়া কঠোর তপশ্চরণে রত হন। তপোবলে স্বর্গগত হইলে, স্বর্গপতি ইন্দ্রের সহিত ইঁহার মিত্রতা হয়। ব্রহ্মার বরে ইনি সকলেরই অবধ্য হন। শ্রীকৃষ্ণের পারিজাত হরণ সময়ে ইনি ইন্দ্রের পক্ষাবলম্বনে যুদ্ধ করিতে প্রবৃত্ত হন। সাত্যকিকে পরাস্ত করিয়া গরুড়োপরিস্থ পারিজাতমালা গ্রহণে উদ্যত হইলে, বিহগবর গরুড় পক্ষাঘাতে ইঁহাকে রথ সহ দূরে নিক্ষেপ করেন। এই অবস্থায় ইঁহার মোহ ঘটিলে, ইন্দ্রকুমার জয়ন্ত ইঁহার মূর্চ্ছিত দেহ স্বরথে রক্ষা করিয়া, সুস্থ করেন। ষট্‌পুরের

দানব সমরে ইনি শ্রীকৃষ্ণের পক্ষাবলম্বনে যুদ্ধ করিয়া দানবনিধনে সাহায্য করেন।

প্রসূতি—স্বায়ম্ভুব মনুর ঔরসে শতরূপা গর্ভে ইহাঁর জন্ম হয়। ইনি প্রজাপতি দক্ষের মহিষী হইয়াছিলেন। ইহাঁর গর্ভে তারকাগণ সতী প্রভৃতি ৬০ ষষ্টি সংখ্যক কন্যার জন্ম হয়। দক্ষযজ্ঞে শিবনিন্দায় যজ্ঞ ধ্বংস ও দক্ষের মুণ্ডচ্ছেদ হইলে, ইহাঁরই প্রার্থনায় দক্ষের ছাগমুণ্ড দানে পুনর্জীবন লাভ হয়।

প্রসেন—সত্রাজিতের ভ্রাতা। ইনি একদা স্যমন্তক ধারণে মৃগয়ায় গিয়া সিংহ কর্ত্তৃক হত হন।

প্রসেনজিৎ—সুসন্ধির পুত্র।

প্রহস্ত—লঙ্কেশ্বর রক্ষোরাজ রাবণের সেনাপতি।

প্রহেতি—লঙ্কেশ্বর রাবণের রাক্ষস সৈনিক।

প্রহ্লাদ প্রহ্রাদ—অসুররাজ হিরণ্যকশিপুর পুত্র। ইনি বাল্যকাল হইতে হরিভক্ত ছিলেন। ইহাঁর পিতা হিরণ্যকশিপু হরিদ্বেষী, তিনি ষণ্ড এবং অমার্ক নামক ব্রাহ্মণগণের নিকট ইহাঁর শিক্ষার ব্যবস্থা করিলে, শিক্ষকগণ ইহাঁকে বিষ্ণূপাসনা হইতে বিরত হইতে উপদেশ দেন। শিক্ষার উন্নতি পরীক্ষার্থ ইহাঁকে জিজ্ঞাসাবাদ করিলে, ইনি পিতাকে বিষ্ণুদ্বেষী জানিয়াও নির্ভয়ে ভগবানের অসীম শক্তি খ্যাপনে প্রবৃত্ত হন। ইহাতে একান্ত বিরক্ত হইয়া অসুরপতি ইহাঁর মত পরিবর্ত্তন জন্য পুনর্ব্বার গুরুগৃহে প্রেরণ করেন শিক্ষকগণ বহুচেষ্টায়ও ইহাঁর মত পরিবর্ত্তন করিতে সমর্থ হইলেন না। ইনি পরীক্ষার্থ পুনর্ব্বার পিতৃসমীপে নীত হইলে, তখনও তাঁহার চক্ষে হরিভক্ত প্রতিপন্ন হওয়ায়, বিরাগপাত্র হইয়া পড়িলেন। সস্নেহ অনুরোধে বা প্রচণ্ড ক্রোধে প্রহ্লাদের ভগবদ্ভক্তির হ্রাস না হওয়ায়, হিরণ্যকশিপু ইহাঁর নির্য্যাতনে আদেশ করেন। ইনি অবিচলিতচিত্তে সকল যন্ত্রণা সহ্য করিয়াও ভক্তিমার্গ-ভ্রষ্ট হইলেন না। পরে ইহাঁর প্রতি একান্ত জাতক্রোধ হইয়া হিরণ্যকশিপু ইহাঁর বধের জন্য আজ্ঞা করেন; তাহাতে ইনি অসি প্রহারে, হস্তি-পাদতলে প্রক্ষেপে, অগ্নিদাহে, সমুদ্র নিক্ষেপে, পর্ব্বত হইতে পাতনে বা বিষ ভক্ষণেও মৃত্যুমুখে পতিত হন নাই। সর্ব্বশক্তিমান্ বিপদ্ভঞ্জন বিষ্ণুর কৃপায় ইহাঁর সকল বিপদই নিরাকৃত হইল। কোন প্রকারে ইহাঁর ধ্বংস করিতে না পারিয়া; অসুরপতি সস্নেহে ইহাঁকে বিষ্ণুভক্তি ত্যাগের অনুরোধ করিলেন কিন্তু তাহাতেও ইহাঁর মতের পরিবর্ত্তন হইল না দেখিয়া তিনি জিজ্ঞাসা করিলেন, তুমি কিরূপে সাংঘাতিক বিপদ্ হইতে পরিত্রাণ পাইলে? তাহার প্রত্যুত্তরে প্রহ্লাদ বলিলেন; "বিষ্ণু কৃপাই সকল দুঃখের নিবারণী।" তখন অসুরেশ্বর জিজ্ঞাসা করিলেন, "তোমার বিষ্ণু কোথায়?" প্রহ্লাদ বলিলেন, "তিনি সর্ব্বব্যাপী।" তখন অসুররাজ সদম্ভে বলিলেন, "এই স্ফাটিক স্তম্ভেও আছে?" ইনি বলিলেন, "অবশ্যই আছেন"। তখন দৈত্যেশ্বর ক্রোধান্ধ হইয়া বজ্রমুষ্টি প্রহারে তাহা চূর্ণ করিলেন। স্তম্ভ ভঙ্গমাত্রই তন্মধ্য হইতে ভয়ানক নরহরিমূর্ত্তি ভীষণ সহস্রমেঘ গর্জ্জন সদৃশ ধ্বনিতে জগৎ প্রকম্পিত করিয়া, প্রকাশ পাইলেন। পরে হিরণ্যকশিপুকে উরুদেশে রাখিয়া নিহত করিলেন। পরে প্রহ্লাদের সকল যন্ত্রণার অবসান হইল, এবং ভগবান্ ইহাঁকে পিতৃসিংহাসনে প্রতিষ্ঠিত করিয়া, ন্যায়ানুসারে রাজ্যপালনের উপদেশ করেন। ইনি ন্যায়পর ও ধার্ম্মিক রাজা ছিলেন। দৈত্যরাজ বিরোচন, কুম্ভ ও নিকুম্ভ এই তিনটী ইহাঁর পুত্র।

প্রাচীনবর্হিঃ—হবির্দ্ধানের ধিষণা গর্ভসম্ভূত পুত্র। ইনি প্রজাপতি খ্যাতি লাভ করেন। ইনি নিয়ত যজ্ঞব্রত ছিলেন, ইহাঁর হস্তধৃত কুশাগ্র প্রাচীনবর্হি নামে আখ্যাত করেন। সমুদ্রকন্যা সবর্ণার সহিত ইহাঁর বিবাহ হয়। তাঁহার গর্ভে ইহাঁর দশ পুত্র জন্মে। উহাদের নাম প্রচেতাঃ। দেবর্ষি নারদ ইহাঁর নিকট পুরঞ্জন উপাখ্যান বর্ণন করেন।

প্রাজ্ঞ—কল্কিদেবের জ্যেষ্ঠভ্রাতা।

প্রাণ—ধাতার পুত্র।

প্রাণা—গরুড় ও অরুণের শ্বশ্রূ।

প্রাতিকামী—কৌরবপতি মহারাজ দুর্য্যোধনের দূত। পাশক্রীড়ায় যুধিষ্ঠির পরাস্ত হইলে, দুর্য্যোধন ইহাঁকে দ্রৌপদীর নিকট প্রেরণ করেন।

প্রাধা—প্রজাপতি দক্ষের কন্যা ও মহর্ষি কশ্যপের পত্নী—অপ্সরোজননী। অলম্বুষা, মিশ্রকেশী, বিদ্যুৎপর্ণী প্রভৃতি অপ্সরোগণ ইহাঁর কন্যা।

প্রাপের—গন্ধর্ব্ব বিশেষ।

প্রাপ্তি—জরাসন্ধের কন্যা, কংসের পত্নী।

প্রাংশু—বৈবস্বত মনুর পুত্র।

প্রিয়ম্বদ—জনৈক গন্ধর্ব্ব।

প্রিয়ংবদা—শকুন্তলার সখী।

প্রিয়ব্রত—স্বায়ম্ভুব মনুর পুত্র, মহর্ষি কর্দ্দমের কন্যা কাম্যার সহিত ইহাঁর বিবাহ হয়। তাঁহার গর্ভে ইহাঁর দুইটী কন্যা ও দশটী পুত্র জন্মে।

প্রীতি—মদনের পত্নী, রতিদেবীর সপত্নী। ইনি জন্মান্তরে অনঙ্গবতী নামে বেশ্যা ছিলেন। বিভূতি-দ্বাদশী-ব্রত করিয়া মদনের পত্নী হন।

প্রৌষ্ঠপদ—কুবেরের জনৈক মন্ত্রী।

---

# ব

বড়বা—অশ্বমুখী দেবী, ইনি সমুদ্রবাসিনী ও স্বর্বৈদ্য-দ্বয়ের জননী। ২। কোন সময়ে মহর্ষি ঊর্ব্ব অযোনিজ পুত্রের লাভ কামনায় নিজ বক্ষ হইতে যে জ্বালাময় পুরুষের সৃষ্টি করেন, তিনিই দক্ষিণ সাগরে অবস্থান করিয়া বাড়ব নামে বিখ্যাত হন।

বভ্রুবাহন—মণিপুরাধিপতিতনয়া চিত্রাঙ্গদার গর্ভ-সম্ভূত অর্জ্জুন পুত্র। ইনি মাতামহ রাজ্যের অধীশ্বর হন। ইনি ধনৈশ্বর্য্যের অধিপতি হইয়া, শৌর্য্যবীর্য্যে যশস্বী হইয়াছিলেন। যখন মধ্যম পাণ্ডব অর্জ্জুন অশ্বমেধের অশ্ব লইয়া মণিপুরে উপনীত হন, তখন মহারাজ বভ্রুবাহন অশ্বাবরোধ করিলে সমর সংঘটন হয়, অর্জ্জুন বভ্রুবাহন হস্তে নিহত হইলে, উলূপী পাতালের নাগলোক হইতে সঞ্জীবন মণি আনিয়া, তাহার স্পর্শে অর্জ্জুনের দেহে পুনর্জীবন সঞ্চার করিয়াছিলেন।

বল—অসুর-বিশেষ। ইন্দ্রহস্তে নিহত হইয়াছিল। ইহাঁর মৃতদেহের বসা রক্ত অস্থি মাংস প্রভৃতিতে মুক্তা মণ্যাদি উৎপন্ন হইয়াছিল।

বলদেব—বসুদেবের রোহিণী গর্ভসম্ভূত পুত্র; ইনি প্রথমে দৈবকীর গর্ভে আবির্ভূত হইয়া সঙ্কালন মন্ত্রে রোহিণীর গর্ভে সঞ্চারিত হইয়াছিলেন বলিয়া, ইহাঁর নাম হয় সঙ্কর্ষণ। হলই ইহাঁর প্রিয় অস্ত্র ছিল বলিয়াই ইহাঁর নাম হলায়ুধ। ইনি নীল বসন পরিধান-প্রিয় ছিলেন বলিয়া ইহাঁর নাম নীলাম্বর। ইহাঁর অপর নাম বলদেব ও বলভদ্র। ইনি শুভ্র কলেবর ছিলেন। বাল্যে গোপরাজ নন্দের আলয়ে প্রতিপালিত হইয়াছিলেন। কংশের ধনুর্যজ্ঞে নিমন্ত্রিত হইয়া, কৃষ্ণের সহিত মথুরায় উপনীত হন এবং কংসধ্বংস করেন। পরে পরমজ্ঞানী সান্দীপনি মুনির নিকট বিদ্যাভ্যাসে রত হন। ইহাঁর পত্নীর নাম রেবতী। ইনি বাল্যে ব্রজ-ধামে ধেনুকাসুরের গর্দ্দভ মূর্ত্তিতে আবির্ভাব দেখিয়া, তাহার দুরভিসন্ধির উপলব্ধি করিতে পারিয়া ঘুরাইয়া বিনাশ করেন। প্রলম্ব নামক অপর একটী অসুর ইহাঁকে হরণ পূর্ব্বক বিনাশে চেষ্টা করিলে ইনি তাহার শিরোবিদারণে বিনাশ করেন। এক সময়ে ইনি মধুপান মত্ত হইয়া যমুনাকে নিকটে আসিতে আদেশ করিলে, যমুনা সরিয়া না আসায় রোষান্বিত হইয়া হলদ্বারা ভেদ করিতে উদ্যত হইলে, যমুনা ক্ষমা প্রার্থিনী হন। এই জন্য ইহাঁকে যমুনাভিৎ বলা হইত। ইনি দ্যূতক্রীড়ায় পাশাঘাতে রুক্মী বিনাশ করেন। দুর্য্যোধন-তনয়া লক্ষ্মণার হরণ জন্য হস্তিনাপুরে দুর্য্যোধন কর্ত্তৃক শাম্ব অবরুদ্ধ হইলে, ইনি তাঁহার উদ্ধার জন্য প্রস্তাব করায় দুর্য্যোধন তাহাতে উপেক্ষা করেন। ইনি হলযোগে হস্তিনাপুরের উৎপাটনে প্রবৃত্ত হওয়ায়, দুর্য্যোধন শাম্ব মোচনে উদ্যত হন। ইনি কৌরব-প্রধান দুর্য্যোধন ও মধ্যম পাণ্ডব ভীম উভয়কেই গদাযুদ্ধ ও মল্লযুদ্ধ প্রভৃতি শিক্ষা দেন। পরে কুরুক্ষেত্র সমরে ইনি পরিদর্শক মধ্যস্থ ছিলেন। শেষ ভীম দুর্য্যোধনের দ্বন্দ্ব যুদ্ধে ভীমের অন্যায় গদা পরিচালনে কুপিত হইয়া, তাঁহার বিরুদ্ধে উত্থিত হন। পরে শ্রীকৃষ্ণের পরামর্শে নিরস্ত হইয়াছিলেন। ইনি যেমন সরলচিত্ত তেমনই উগ্র-প্রকৃতি ছিলেন।

বলাহক—১, দৈত্য বিশেষ। ২, কল্কিদেবের রমা-গর্ভোদ্ভূত পুত্র।

বালি—ধার্ম্মিক বদান্য সাধু অসুররাজ। ইনি বিরোচনের পুত্র ও ভক্তপ্রধান প্রহ্লাদের পৌত্র। ইনি তপোবলে মহাপ্রতাপান্বিত ভূপতি হইয়া ত্রিলোক জয় বাসনায় স্বর্গ আক্রমণার্থ অভিযান করেন। পরে ইন্দ্রাদি দেবগণের পরাজয় পূর্ব্বক অধিকার হরণ করিয়াছিলেন। ইনি ন্যায়ানুসারে রাজ্য-পালনে ও যাগযজ্ঞের অনুষ্ঠানে জীবন যাপন করিতেন। রাজ্যভ্রষ্ট ইন্দ্রাদি দেবগণ বিষ্ণুর শরণাপন্ন হইয়া স্বর্গে স্বাধিকার প্রাপ্তির প্রার্থনা করেন। বিষ্ণু তাহাতে সম্মত হইয়া মহর্ষি কশ্যপের ঔরসে অদিতির গর্ভে বামনমূর্ত্তি উপেন্দ্র নামে জন্মগ্রহণ করিয়া দেবহিতচিকীর্ষায় দৈত্যরাজ বলির যজ্ঞে উপনীত হন। বলি তাঁহার প্রার্থনানুসারে ত্রিপদভূমি দানে অঙ্গীকার করিলে, এই বামনদেব এক এক পদের প্রসারে স্বর্গ ও মর্ত্ত্য অধিকার করিয়া ইহাঁর মস্তকে অপর পদ অর্পণপূর্ব্বক ইহাঁকে পাতালবাসী করেন। বাণ প্রভৃতি ইহাঁর চারিটী পুত্র হইয়াছিল। ঋগ্বেদে বিষ্ণুর এই পদত্রয়ে স্বর্গ মর্ত্ত্য পাতাল স্বীকার প্রখ্যাত।

বহুল—১, জনৈক প্রজাপতি। ২, জনৈক রাজা, ভারতযুদ্ধে অভিমন্যু হস্তে নিহত হয়।

বহুলাশ্ব—জনৈক জনকবংশীয় নৃপতি। ইহাঁর পুত্র কৃতি।

বহুপুত্র—জনৈক প্রজাপতি; ইহাঁর সহিত দক্ষের কন্যাদ্বয়ের বিবাহ হয়।

বাণ—অসুররাজ বলির পুত্র; ইনি সহস্র বাহু ছিলেন। ইনি শিবোপাসক ও একদৈব ছিলেন। বিষ্ণুর প্রতি ইহাঁর ভক্তি বা পরাসক্তি ছিল না। ইনি শোণিতপুরে রাজত্ব করিতেন, ইহার কন্যা ঊষা গৌরীর বরে স্বপ্ন যোগে অনিরুদ্ধকে দেখিয়া মোহিত হন। পরে শ্রীকৃষ্ণের পৌত্র অনিরুদ্ধ চিত্র দর্শনে তদাসক্তা হইয়া, সখী চিত্রলেখার সাহায্যে তাঁহার আনয়ন করিয়া গান্ধর্ব্ব বিধানে বিবাহ করেন। এই সূত্রে ইহাঁর সহিত শ্রীকৃষ্ণের সমর সংঘটন হয়; মহাদেব ইহাঁর পক্ষ হইলে, শ্রীকৃষ্ণ ইহাঁর পরাজয় অসাধ্য বোধে ছদ্মবেশে ইহাঁর নিকট উপনীত হইয়া, একেশ্বর-বাদের প্রতিকূলে সাংখ্য মত প্রদর্শনে দ্বৈধবোধের উন্মেষ করায়, শিবভক্তি-চ্যুতি ঘটে। তাহার পর, ইহাঁর পরাজয়ে সমর্থ হইয়াছিলেন। পরে শ্রীকৃষ্ণের কৃপায় ইনি জীবিত থাকিয়া মহাকাল নামে খ্যাত হইয়াছিলেন। শোণিতপুর ও দৈত্যরাজ্য শেষে ধার্ম্মিক কুষ্মাণ্ডের হস্তগত হয়।

বালিখিল্য—অঙ্গুষ্ঠ-পরিমিত আকারের ঋষিগণ। ব্রহ্মার রোমকূপ হইতে ইহাঁরা উৎপন্ন। ইহাঁরা সংখ্যায় ষষ্টিসহস্র সংখ্যক। ইহাঁরা সততই তপশ্চরণে রত।

বালী—কিষ্কিন্ধ্যার বানররাজ—ইন্দ্রের অংশে ইহার জন্ম। ইহার ভ্রাতার নাম সুগ্রীব। পুত্র নির্ব্বিশেষে ইঁহার প্রতিপালন করেন। বালী সাতিশয় বলিষ্ঠ বীর ছিলেন। একদা মহিষাসুর দুন্দুভি সমরাভিলাষে বালীর নিকট উপস্থিত হইলে বালী যুদ্ধে তাঁহার পরাজয় ও বিনাশ সাধন করেন। অতঃপর তাঁহার মৃত দেহ দূরে নিক্ষেপ করিতে গিয়া উহা মতঙ্গ মুনির আশ্রমে পতিত হওয়ায় তপোনিরত মুনিবর মতঙ্গের গাত্রে রক্তবিন্দু-পাত হওয়াতে, শাপ দেন, ইঁহার বনপ্রবেশই মৃত্যুর কারণ হইবে। লঙ্কেশ্বর রক্ষোরাজ রাবণ ইহার পরাজয় করিতে আসিলে, ইঁহার সহিত যুদ্ধে পরাজিত ও অবমানিত হন। পরে অশেষ নিগ্রহের পর মুক্তি লাভ করেন। অসুর দুন্দুভি-তনয় মায়াবী ইহাঁকে পিতৃহন্তা জানিয়া ইহাঁর পরাজয় করিতে যুদ্ধে প্রবৃত্ত হয়, এবং মায়াজাল বিস্তারপূর্ব্বক একটী বিপথাবলম্বনে পাতালে প্রবেশ করে। বানরপতি বালী ইহার পশ্চাদনুসরণ পূর্ব্বক ভ্রাতা সুগ্রীবকে বিলদ্বার রক্ষায় নিযুক্ত করিয়া বিলে প্রবেশ করেন। ঐ অসুরের পরাজয় সাধনে বহুকাল বিলম্ব ঘটায়; সুগ্রীব ভ্রাতাকে বিনষ্ট মনে করিয়া, ঐ বিলপথ প্রস্তর দ্বারা রোধ করিয়া কিষ্কিন্ধ্যায় প্রত্যাগমন ও তারার সহ রাজ্য গ্রহণ করিয়া, সুখে বানররাজ্য পালন করিতে থাকেন। পরে বালী দুন্দুভিতনয়ের বিনাশ করিয়া, ঐ বিলপথে উপস্থিত হন।

প্রস্তরাবরোধ দেখিয়া তাহার অপসারণের পর রাজ্যে আগমন করেন। ভ্রাতা সুগ্রীবকে প্রেয়সী তারার সহ রাজ্যগ্রহণ করিতে দেখিয়া একেবারে ক্রোধান্ধ হইয়া উঠেন। পরে সুগ্রীবকে রাজ্য হইতে বহিষ্কৃত ও তাঁহার পত্নী রুমা ও স্বপত্নী তারার সহ কিষ্কিন্ধ্যারাজ্যের সিংহাসন ও শাসন দণ্ড গ্রহণ করেন। সুগ্রীব অগ্রজের ভয়ে মুনিবর মতঙ্গের আশ্রমে বাস করিতে থাকেন। শ্রীরাম চন্দ্রের বনবাসের পর রাবণ কর্ত্তৃক সীতা অপহৃতা হইলে, তিনি সুগ্রীবের সহিত মিত্রতা স্থাপন করেন। অতঃপর বালী ও সুগ্রীবের দ্বন্দ্ব আরব্ধ হইলে, রামচন্দ্র গুপ্তবাণে ইহাঁর বিনাশ করিয়াছিলেন। ইহার অঙ্গদ ও তার নামে দুইটী পুত্র ছিল।

বাহু—অযোধ্যার সূর্য্যবংশীয় রাজা; ইনি হৈহয় ও তালজঙ্ঘ কর্ত্তৃক পরাজিত হইয়া, অরণ্যাশ্রয় করেন। ইহাঁর পুত্রের নাম সগর।

বাহুক—নিষধরাজ নলের নামান্তর;—মহারাজ ঋতুপর্ণের আশ্রয়ে অশ্বরক্ষক হইয়া অবস্থান-কালে এই নামগ্রহণ করেন।

বিন্দুমতী—মহারাজ মান্ধাতার মহিষী, শশবিন্দুর কন্যা। ইহাঁর গর্ভে পঞ্চাশৎ কন্যা ও পুত্রত্রয়ের জন্ম হয়।

বুদ্ধদেব—বিষ্ণুর নবম অবতার। হিমালয়ের পাদ-দেশস্থ কপিলাবস্তু নগরে রাজা শুদ্ধোদনের ঔরসে মায়াদেবীর গর্ভে জন্মগ্রহণ করেন। রাজ্ঞী পিত্রালয়ে প্রসবার্থ যাত্রাকালে পথিমধ্যে লুম্বিনী নামক প্রাসাদ-কাননে উপস্থিত হইলে, ইনি ভূমিষ্ঠ হন। মহামায়া সূতিকাগারে সপ্তম দিবসে পরলোকগতা হইলে, বিমাতা গৌতমী ইহাঁর প্রতিপালন করেন। ইহাঁর নামকরণ হয় সিদ্ধার্থ। পিতা, পুত্রের সংসারে বিরাগ দেখিয়া শীঘ্র ইহাঁর বিবাহার্থ সচেষ্ট হন। এই উদ্দেশ্য সাধনের জন্য, রাজা শুদ্ধোদন অশোকভাণ্ড বিতরণ করেন। এতদুপলক্ষে স্থানীয় কুলকামিনীগণ অশোকভাণ্ড লাভ জন্য, একে একে উপনীত হইতে লাগিলেন। রাজকুমার সিদ্ধার্থ প্রত্যেককে এক একটী অশোকভাণ্ড দান করিয়া সকলের সম্বর্দ্ধনা করিতে লাগিলেন। অবশেষে ইহাঁর মাতুল দণ্ডপাণির কন্যা গোপা যখন উপস্থিত হন, তখন অশোক-ভাণ্ড দান পরিসমাপ্ত হওয়ায় ইনি অপ্রস্তুত হইয়া, অশোকভাণ্ডের পরিবর্ত্তে তাঁহাকে স্বীয় অঙ্গুরীয়ক প্রদান করেন। পরে রাজা শুদ্ধোদন কুমার সিদ্ধার্থের মনে গোপার প্রতি অনুরাগ সঞ্চারের বিষয় অবগত হইয়া, দণ্ডপাণির নিকট দূত দ্বারা বিবাহের প্রস্তাব করেন, তিনি সিদ্ধার্থকে শৌর্য্য বীর্য্যের পরিচয় দিয়া, গোপার পাণিগ্রহণ করিতে বলেন। পরে গোপার স্বয়ংবর সভায় ইনি শৌর্য্যবীর্য্যের পরিচয়ে সকলকে মুগ্ধ করিয়া গোপার পাণিগ্রহণ করেন। মতান্তরে ইহাঁর পত্নীর নাম যশোধরা। অতঃপর ইহাঁর একটী নবকুমার জন্মে ইনি ঐ শিশুর জন্মের সপ্তম দিবসের রজনী-যোগে গৃহত্যাগ করেন। সিদ্ধার্থ প্রথমে বৈশালী-নগরে জনৈক পণ্ডিতের নিকট শাস্ত্রাধ্যয়ন করিয়া, রাজগৃহ নিকটস্থ শৈলগুহায় উপনীত হইয়া, জনৈক ঋষির শিষ্যত্বগ্রহণ করেন। পরে উরুবিল্বগ্রামের উপকণ্ঠস্থ উপবনে আশ্রম করিয়া, একটী বটবৃক্ষমূলে বসিয়া তপশ্চরণে প্রবৃত্ত হন। ইহাতেই ইহাঁর কামনার শান্তির সহিত সম্যক্ সম্বোধি লাভ হয়। বোধিসত্ত্ব নির্দ্বন্দ্ব জীবন্মুক্ত পুরুষ হন;—এবং জনসাধারণকে মুক্তির পথে প্রবর্ত্তিত করিতে কৃতসঙ্কল্প হন। পরে ইনি বারাণসীর মৃগদাব ঋষিপত্তন উদ্দেশ্যে যাত্রা করেন। তথায় ইনি পঞ্চ শিষ্যকে স্বাভিমত জীবহিতকর ধর্ম্মে দীক্ষিত করেন। ক্রমে ইহাঁর ষষ্টিসংখ্যক শিষ্য হইল। তাঁহা-দিগকে এই ধর্ম্ম প্রচারের উপদেশ প্রদান করিলেন —সদ্দৃষ্টি, সংসঙ্কল্প, সদ্বাক্য, সদ্ব্যবহার, সদুপায়ে জীবিকার্জ্জন, সচ্চেষ্টা, সংস্মৃতি, সম্যক্‌সমাধি—এই অষ্টবিধ উপায়ে মনুষ্য ধর্ম্মমার্গে অগ্রসর হইতে পারে। বেদবিহিত বর্ণাশ্রম ধর্ম্মের জাতিভেদ রহিত করিয়া সকলকেই সমাধিকারে সাধনমার্গে উন্নতিলাভ করিবার ব্যবস্থা করিলেন এবং বলি-লেন;—ঐরূপ সাধন দ্বারা আত্মজ্ঞানের উৎকর্ষ লাভ করিলে, জাতিনির্ব্বিশেষে সকলেই ভক্তি শ্রদ্ধার পাত্র হইতে পারে। পরে ইনি রাজগৃহে

উপস্থিত হইয়া রাজা বিম্বিসারকে স্বধর্ম্মে দীক্ষিত করিলেন। পরে জন্মভূমি কপিলাবস্তুতে উপনীত হইয়া, স্বীয় বৈমাত্রেয় নন্দ, পুত্র রাহুল ও অন্যান্য পুরবাসিগণকে স্বধর্ম্মে দীক্ষিত করিলে সকলেই গৃহত্যাগ করিলেন। ইহার ত্রয়োদশ বর্ষ পরে রাজা শুদ্ধোদনের আসন্ন মৃত্যুর সংবাদ পাইয়া ইনি পুনরায় কপিলাবস্তুতে উপস্থিত হন। পরে শুদ্ধোদনের পরলোক গমনের পর ইনি গোপার নেতৃত্বে পুরস্ত্রীগণের ভিক্ষুণীত্ববিধান করেন। এইরূপে একান্ন বৎসর ধর্ম্মপ্রচারের পর ইনি শেষ-শয্যায় শয়ন করিয়া, ক্ষীণ স্বরে শিষ্যগণকে সম্বোধন করিয়া বলেন,—"তোমরা ধর্ম্ম ও নিয়মের অধীন হও। নরদেহ ও শক্তি ক্ষণভঙ্গুর,—ইহা স্থির জানিয়া পরিত্রাণের জন্য, যত্নশীল হও।"

বুধ—দেবগুরু বৃহস্পতি-পত্নী তারার গর্ভসম্ভূত চন্দ্রের পুত্র। ইনি চন্দ্রবংশের আদিপুরুষ। ইহাঁর ঔরসে ইলার গর্ভে পুরূরবার জন্ম হয়।

বোধায়ন—দর্শনকার ঋষিবিশেষ।

ব্রহ্ম—১। পরম পুরুষ। ২। ধর্ম্মশাস্ত্রবক্তা ঋষিবিশেষ।

ব্রহ্মকেতু—দ্রাবিড়রাজ বিশ্বকেতুর পুত্র। ইহাঁর ষোড়শ বৎসর বয়ঃক্রমকালে মৃত্যুর নিয়তি ছিল। ইনি মহর্ষি অঙ্গিরার পরামর্শে কাশীযাত্রা করিয়া, রাজপথে শয়ান হইলে, প্রেতপতি যম সেই পথে ভগবান্ ভবানীপতির দর্শনার্থ গমন করিতে ছিলেন,ইহাঁর গাত্রে পদস্পর্শ হওয়ায় ইহাঁকে উত্থাপন করিয়া, শতবর্ষ পরমায়ু দান করেন। ইহাঁর সহিত কাম্পিল্য-রাজতনয়ার বিবাহ হয়।

ব্রহ্মদত্ত—১। ইক্ষ্বাকুবংশীয় নরপতিবিশেষ। ২। রাজা অনুহের পুত্র। ৩। চূলীর মানস পুত্র।

ব্রহ্মা—সৃষ্টিকর্ত্তা; ভগবানের রজোগুণাত্মক আকার। যখন বিশ্ব অন্ধকারাবৃত ছিল, তখন শেষশায়িত ভগবান্ তেজে অন্ধকার দূর করিয়া, প্রথমে জলের সৃষ্টি করেন; সেই জলের মধ্যে বীজ ক্ষেপ করিলে, তাহা স্বর্ণাণ্ডরূপে পরিণত হয়। তাঁহার গর্ভে এক মহাপুরুষ অবস্থিত ছিলেন। পরে ঐ অণ্ড দ্বিধা ভিন্ন হইয়া, একাংশে আকাশ ও অপরাংশে পৃথিবীর উদ্ভব করে। ইহার সেই হিরণ্য অণ্ডে জন্ম হয় বলিয়া, ইহাঁর নাম হয়, হিরণ্যগর্ভ। পরে ইনি দশ জন মানস পুত্রের সৃষ্টি করেন,—মরীচি, অত্রি, অঙ্গিরা, পুলস্ত্য, পুলহ, ক্রতু, বশিষ্ঠ, ভৃগু, দক্ষ, এই সকল প্রজাপতি হইতে সমস্ত জীব জন্তুর সৃষ্টি হয়। দেবর্ষি নারদও ইহাঁর মানস পুত্র। পিতামহ, দেবর্ষি নারদকে লোক সৃষ্টির জন্য আদেশ করিলে, নারদ তাহাতে অসম্মতি প্রকাশ করায়, ইনি তাঁহাকে গন্ধর্ব্ব ও মানব হইয়া জন্মগ্রহণ করিবার জন্য অভিসম্পাত করেন। কিন্তু নারদ ভগবানে ঐকান্তিকী ভক্তি অক্ষুণ্ণ রাখায় দেবর্ষি হইতে সমর্থ হন। পতিব্রতা সাবিত্রী ইহাঁর পত্নী। পরে যজ্ঞসাধনোদ্দেশে ইনি গোপকন্যা গায়ত্রীকে পত্নীত্বে গ্রহণ করেন। দেবসেনা ও দৈত্যসেনা নামে ইহাঁর দুই কন্যা জন্মিয়াছিল।

---

## ভ

ভগ—বেদসম্মত দেবতা—দ্বাদশ আদিত্যের এক জন। রুদ্র ইহাঁর চক্ষু নষ্ট করিয়াছিলেন। ইহাঁর স্বর্ণমুখী নামে এক কন্যা ছিল।

ভগদত্ত—নরক রাজের জ্যেষ্ঠপুত্র; শ্রীকৃষ্ণের হস্তে প্রাগ্‌জ্যোতিষপুরের অধিপতি নরক হত হইলে, ভগদত্ত তাঁহার সিংহাসনে অধিষ্ঠিত হন। পিতার নিকট হইতে অমোঘ বৈষ্ণবাস্ত্র লাভ করেন। অপিচ দেবরাজ ইন্দ্রের সহিত ইহাঁর সখ্য ছিল। পাণ্ডবগণের রাজসূয় যজ্ঞকালে ইনি অর্জ্জুনের সহিত অষ্টাহ যুদ্ধের পর মহারাজ যুধিষ্ঠিরের বশ্যতা স্বীকার পূর্ব্বক করদানে সম্মত করিয়া স্বয়ং বরদানে সম্মত হইয়াছিলেন। কুরুক্ষেত্র-যুদ্ধে ইনি কৌরবপক্ষাবলম্বনে বিরাট, ভীম, অভিমন্যু, ঘটোৎকচ, ক্ষত্রদেব, চিত্রকেতু, অর্জ্জুন প্রভৃতি পাণ্ডবপক্ষীয় বীরগণের সহিত যুদ্ধে যথেষ্ট বীরত্ব প্রকাশ করিয়াছিলেন। ভীষ্মদেবের সেনাপতিত্বের পর দ্রোণের সৈনাপত্যের কালে ইনি এক দিন ভীমের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলে, ভীম অঞ্জলিকাবিদ্যাপ্রভাবে ইহাঁর বাহন গজ-শরীরে প্রবেশ করিয়া, তাহাকে নিয়ন্ত্রিত করিলে, সেই সময়ে

পাণ্ডব-সৈন্য ভীম নিহত হইয়াছে মনে করিয়া ইহাঁর সহিত ঘোরতর সংগ্রাম আরম্ভ করিলে, ইনি রুচিপর্ব্ব প্রভৃতি সৈন্যগণের বিনাশসাধনে সমর্থ হন। সেই সময়ে অর্জ্জুন ইহাঁর আক্রমণে উদ্যত হইলে, দুর্য্যোধন ও কর্ণ উভয় দিক্ হইতে অর্জ্জুনকে আক্রান্ত করায়, অর্জ্জুন তাঁহাদিগকে পরাস্ত ও নিরস্ত করিয়া, ইহাঁর আক্রমণে সমর্থ হন। পরে ভগদত্ত অর্জ্জুনের প্রতি বৈষ্ণবাস্ত্র নিক্ষেপ করিলে, শ্রীকৃষ্ণ তাহা নিজ বক্ষে ধারণ করিয়া অর্জ্জুনের রক্ষা করিলেন, অর্জ্জুন ইহাঁর বিনাশ সাধনে সমর্থ হন।

ভগীরথ—সূর্য্যবংশীয় মহারাজ অংশুমানের পুত্র—দিলীপের পুত্র। কথিত আছে, বাল্যে ইহার কোমলাস্থি অদৃঢ় শরীরে দণ্ডায়মান হইতে অসমর্থ ছিলেন; পরে মহর্ষি অষ্টাবক্র ইহাঁর প্রাসাদে আগমন করিলে, ইনি তাঁহার সম্বর্দ্ধনা করিতে সসম্ভ্রমে উত্থিত হইতে গিয়া বক্রদেহ হইলে, ইনি ব্যঙ্গ করিতেছেন মনে করিয়া, অষ্টাবক্র ইহাঁকে অভিশাপ করেন, যদ্যপি তুমি ব্যঙ্গ করিয়া থাক, তবে তুমি বিকলাঙ্গ হইবে, নতুবা শুভাঙ্গ হইতে পারিবে। ইনি মহর্ষির শাপে সুন্দরাঙ্গ হইলেন। পরে মহর্ষি কপিলের কোপে ভস্মীভূত পিতৃ পুরুষগণের উদ্ধারার্থ ভগীরথ গোকর্ণ তীর্থে গমন করিয়া বহুবর্ষ প্রগাঢ় তপশ্চরণ করেন। তপস্যায় সন্তুষ্ট করিয়া, ইনি গঙ্গাদেবীকে পৃথিবীতে আনয়ন করেন। তাঁহার পবিত্র সলিল স্পর্শে ইহাঁর পিতৃকুলের উদ্ধার হইলে, ইনি সফলকাম হইয়া, সাতিশয় সুখে রাজ্যপালনে কালযাপন করিতে সমর্থ হইয়াছিলেন।

ভঙ্গাস্বন—জনৈক রাজা, ইনি পুত্র কামনায় ইন্দ্র-বিদ্বিষ্ট অগ্নিষ্টোম যজ্ঞের অনুষ্ঠান করেন; তাহাতে শত পুত্রের জন্ম হয়। অপরতঃ ইন্দ্র-বিদ্বিষ্ট যজ্ঞের সাধনে দেবেন্দ্র রুষ্ট হইয়া, ইহাঁর ত্রুটী অন্বেষণ করিতে লাগিলেন। একদা ইনি মৃগয়ার্থ বহির্গত হইলে, ইন্দ্র মায়াজাল বিস্তারে ইহাঁকে মোহিত করেন। ইনি মায়াবশে ইতস্ততঃ পরিভ্রমণ করিতে করিতে ক্লান্ত ও পরিশ্রান্ত হইয়া, তৃষ্ণা নিবৃত্তি জন্য, এক সরোবর তীরে উপস্থিত হন। পরে ঐ সরোবরে অবগাহনমাত্রেই ইহাঁর স্ত্রীত্ব লাভ হয়। একতঃ ইনি অরণ্যাশ্রয় করায় ইহাঁর পুত্রগণ রাজকার্য্য পরিচালনে প্রবৃত্ত হইয়াছিলেন। অন্যতঃ ইনি তাপসের সহিত সঙ্গত হইয়া, শত পুত্রের মাতা হইলেন। এবং এই শত পুত্রকে পূর্ব্ব পুত্রগণের আশ্রয়ে প্রেরণ করিয়া সুখে কালাতিপাত করিতে লাগিলেন। তখন ইন্দ্র দেখিলেন, এই মায়ামোহে ইহাঁর কিছুই বিপত্তি ঘটিল না। তখন ইন্দ্র ইহাঁর পূর্ব্ব শতপুত্রের সহিত, আধুনিক শতপুত্রের বিবাদ বাধাইয়া দেন। ইহাতে ইহাঁর দুই শত পুত্রই বিনষ্ট হয়। তাহার পর ইন্দ্র ইহাঁর নিকট বৃদ্ধ ব্রাহ্মণরূপে আবির্ভূত হইয়া বলিলেন, "তুমি ইন্দ্রের প্রতি অনাদর করায়, তিনি রুষ্ট হইয়া তোমার স্ত্রীত্ব বিধান করিয়াছিলেন; তাহার পর তোমার পুরুষাবস্থায় শত পুত্রের সহিত স্ত্রীভাবাপন্ন হইবার পর প্রসূত শত পুত্রের বিরোধ ঘটাইয়া, তাহাদের বিনাশ সাধন করিয়াছেন। এই সংবাদে ইনি সেই ব্রাহ্মণের পদধারণে রোদন করিয়া, হিতোপায় জিজ্ঞাসা করিলে ব্রাহ্মণরূপী ইন্দ্র ইহাঁর শতপুত্রের প্রাণদানে অস্বীকার করিলেন। তবে ইনি প্রার্থনা মত পুরুষাবস্থায় শতপুত্র বা স্ত্রীভাবোৎপত্তির পর জাত শত পুত্র, যাহা হউক, এক শত পুত্রের লাভে সমর্থ হইবেন। ইনি অঙ্গনাবস্থার শত পুত্রের জীবন প্রার্থনা করায়, ইন্দ্র ইহাঁর এইরূপ প্রার্থনার কারণ জিজ্ঞাসা করিলে, ইনি বলিলেন, অঙ্গনাবস্থায় পুত্রস্নেহ অতীব প্রবল; তাই পুরুষাবস্থার পুত্রাপেক্ষা ললনাবস্থার পুত্রের প্রাণ প্রার্থনা করিতে প্রবৃত্তি হইল। ইন্দ্র ইহাতে সন্তুষ্ট হইয়া, ইহাঁর দুই শত পুত্রেরই প্রাণদান করিলেন। পরে জিজ্ঞাসা করিলেন, তুমি পুরুষ বা স্ত্রী কি হইয়া থাকিতে চাহ? তাহাতে ইনি অঙ্গনাবস্থায় থাকিতে চাহিলেন, এবং তাপস-পত্নীরূপে জীবন যাপন করিতে লাগিলেন।

ভজমান—অন্ধকের অন্যতম পুত্র। ইহাঁর পুত্রের নাম বিদূরথ। ২। বভ্রুর পুত্র।

ভদ্রকালী—ভগবতীর মূর্ত্তিবিশেষ। ইনি দক্ষ-যজ্ঞ ধ্বংসের সময়ে শিব-সীমন্তিনী সতীর ক্রোধ

হইতে উৎপন্না হইয়া বীরভদ্রের সহিত যজ্ঞভঙ্গের উদ্যোগ অনুষ্ঠান করেন। কোন সময়ে মহিষাসুর রজনীযোগে স্বপ্ন দেখেন, যেন ভদ্রকালী ষোড়শ হস্তে প্রহরণ ধরিয়া তাহার শিরশ্ছেদনপূর্ব্বক রক্তপান করিতেছেন। অনন্তর প্রাতে সেই দৈত্য ইহাঁর পূজা করিলে, ইনি আবির্ভূত হন; তখন দৈত্যরাজ এই বর প্রার্থনা করেন, "দেবি উগ্রচণ্ডে, ভদ্রকালি, দুর্গে, আপনার সহিত যজ্ঞভাগ পাইবার বাসনা পূর্ণ করুন।" তাহাতে দেবী বলিলেন, "তুমি আমার যে তিনটী নামোচ্চারণ করিলে, ঐ কয় মূর্ত্তির সহিত আমার পাদসংলগ্ন থাকিয়া পূজা পাইবে।"

ভদ্রচারু—শ্রীকৃষ্ণের রুক্মিণী গর্ভসম্ভূত পুত্র।

ভদ্রদেহ—বসুদেবের দেবকী-গর্ভসম্ভূত পুত্র। কংস ইহাঁর বিনাশ করেন, শ্রীকৃষ্ণ ইহাঁকে পুনরুজ্জীবিত করিয়াছিলেন।

ভদ্রমদা—মহর্ষি কশ্যপের ক্রোধবসন গর্ভ-সম্ভূত কন্যা, ইহাঁর কন্যার নাম ইরাবতী।

ভদ্রবাহু—বসুদেবের রোহিণীগ-র্ভসম্ভূত পুত্র।

ভদ্রবিন্দ—শ্রীকৃষ্ণের পুত্র।

ভদ্রশ্রেণ্য—যদুবংশীয় মহীঅতের পুত্র; ইহাঁর এক শত পুত্র ছিল। কাশীরাজ দিবোদাস ইহাঁদিগের মধ্যে দুর্দ্দম ব্যতীত সকলেরই বিনাশ করেন।

ভদ্রসেন—বসুদেবের দেবকী-গর্ভসম্ভূত-পুত্র। কংশ ইহার বিনাশ করেন।

ভদ্রা—১। শ্রীকৃষ্ণ-ভগিনী অর্জ্জুনের পত্নী অভিমন্যুর জননী। ২। কেকয়রাজ-কন্যা শ্রীকৃষ্ণের একটী প্রধানা পত্নী। ইহাঁর গর্ভে সংগ্রামজিৎ বৃহৎসেন, শূর, প্রহরণ, জয়, অরিজিৎ, সুভদ্র, বাম, আয়ুঃ ও সত্য এই কয়টী পুত্রের জন্ম হয়। ৩। কাক্ষীবানের তনয়া ব্যুষিতাশ্বের পত্নী, ইনি বিবাহের অল্পকাল পরেই বিধবা হন। পরে ব্যুষিতাশ্ব নিজ শবদেহে প্রবেশ করিয়া অপুত্রা ভদ্রার গর্ভে একটী পুত্র উৎপন্ন করিয়াছিলেন। ৪। সূর্য্যের ছায়াগর্ভসম্ভূত পুত্র।

ভদ্রেশ্বর—উমা শিবকে পতিত্বে লাভ করিয়া হিমালয়ে যে মৃণ্ময় শিবলিঙ্গ নির্ম্মাণ করিয়া পূজা করেন, উহা শিববাক্যে ভদ্রেশ্বর নামে অভিহিত।

ভয়—কলির দ্বিরুক্তি গর্ভসম্ভূত পুত্র।

ভরত—১। ঋগ্বেদে সাংগ্রামিক জাতিবিশেষ। ২। সঙ্গীত-বেদ-প্রবর্ত্তক মুনিবিশেষ। বিশ্বামিত্র এবং তাঁহার বংশীয়গণ ভরত নামে বিখ্যাত। ৩। অগ্নির পুত্র। ৪। সূর্য্যবংশীয় অযোধ্যাধিপতি দশরথের কৈকেয়ী গর্ভসম্ভূত পুত্র। ইনি স্বীয় মাতুলালয়ে মহারাজ অশ্বপতির নিকট গিরিব্রজপুরে বহুকাল অবস্থান করিয়াছিলেন। কুশধ্বজ তনয়া মাণ্ডবীর সহিত ইহাঁর বিবাহ হয়। শ্রীরামচন্দ্রের বন গমনের পর ইনি অযোধ্যায় আগমনপূর্ব্বক পিতার ঔর্দ্ধদেহিকী ক্রিয়া সম্পাদন করিয়া অগ্রজের আনয়ন জন্য চিত্রকূটে গমন করেন এবং তথা হইতে শ্রীরামচন্দ্রের পাদুকা আনয়ন করিয়া ব্রহ্মচারিবেশে নন্দিগ্রামে অবস্থিতি পূর্ব্বক রাজ্যশাসন করিয়াছিলেন। চতুর্দ্দশ বর্ষ অতীত হইলে, শ্রীরামচন্দ্র অযোধ্যায় প্রত্যাবৃত্ত হন। ইনি তাঁহার হস্তে রাজ্যভার অর্পণ করিয়া তাঁহার আশ্রয়ে সুখে কালাতিপাত করিয়াছিলেন। মাণ্ডবীর গর্ভে ইহাঁর তক্ষ ও পুষ্কর নামে পুত্রদ্বয়ের জন্ম হয়। মাতুলের ইচ্ছায় এবং অগ্রজের আদেশে ইনি পুত্রদ্বয়ের সহিত সিন্ধুনদ তীরবর্ত্তী গন্ধর্ব্বদিগের পরাজয় করেন। এবং সেই প্রদেশে তক্ষশীলা ও পুষ্করবতী নামে দুইটী নগর স্থাপন করিয়া তথায় ইহাঁর পুত্রদ্বয়কে রাজ-পদে অধিষ্ঠিত রাখিয়াছিলেন। শেষে ভরত শ্রীরামচন্দ্রের সহ স্বর্গারোহণ করিয়াছিলেন। ৫। ঋষভদেবের পুত্র, ইনি রাজা হইয়া বিশ্বরূপাত্মজা পঞ্চজনার পাণিগ্রহণ করেন; তাঁহার গর্ভে সুমতি, রাষ্ট্রভৃৎ, সুদর্শন, আবরণ ও ধূমকেতু এই পঞ্চপুত্রের জন্ম হয়। ইনি পুত্রদিগকে রাজ্য বিভাগ করিয়া দিয়া তপস্যায় মনোনিবিষ্ট করেন। একদা ইনি স্নানান্তে নদীতটে সন্ধ্যাবন্দনা করিতেছেন, এমন সময় এক আসন্নপ্রসবা হরিণী তথায় আসিয়া জলপান করিবার সময় নিকটস্থ কানন হইতে সিংহগর্জ্জন শ্রবণে যেমন ভয়ে পলাইতে যাইবে অমনই পতিতা হইল, এবং এমনই ইহাঁর সম্মুখে একটী মৃগশিশু প্রসব করিল। ইহাঁর অব্যবহিত পরে হরিণীর মৃত্যু হইল। ইনি সেই সদ্যঃ প্রসূত মৃগশিশুটী স্বীয় আশ্রমে

আনয়ন করিয়া, তৎপ্রতি স্নেহাকৃষ্ট হইলেন। তাপস-প্রবর স্নেহবশে হরিণশিশুর প্রতি সর্ব্বদা লক্ষ্য রাখিতেন, পরে এই হরিণশিশুর চিন্তাতেই ইহাঁর দেহপাত হইলে, পর জন্মে ইনি জাতিস্মর মৃগ হইয়া জন্ম গ্রহণ করেন, এবং কালঞ্জর পর্ব্বতে পুলস্ত্যাশ্রমে অবস্থান করিয়া দেহত্যাগ করেন। তৎপর জন্মে আঙ্গিরস গোত্রে ব্রাহ্মণকুলে জন্ম-গ্রহণ করেন। এই জন্মে ইহাঁর নয়টি বৈমাত্রেয় অগ্রজ ও একটী সহোদরা ছিল, ইনি নিঃসঙ্গ হইবার জন্য জড়-ভাবাপন্ন থাকিতেন। কাল-ক্রমে ইহাঁর মাতা পিতার মৃত্যু হইলে, ইহাঁর প্রতি বৈমাত্রেরগণের যত্নের অভাব হইতে লাগিল। একদা ইনি জ্যেষ্ঠ ভ্রাতৃনিদেশে ক্ষেত্র-রক্ষায় নিযুক্ত আছেন, এমন সময় চৌররাজের পুত্রকামনায় বলিরূপে আহুত মনুষ্যটী পলায়ন করিলে, তাঁহার অনুচরগণ ইহাঁকে লইয়া গেলে ভদ্রকালী কুপিতা হইয়া চৌরবংশ ধ্বংস করেন। একদা সিন্ধুসৌবীরগণের রাজা রহূগণ ইক্ষুমতী-তীরে উপনীত হইলে, তাঁহার শিবিকা-বাহক-গণের একটী অসুস্থ হওয়ায় ইহাঁকে শিবিকা-বাহনে নিযুক্ত করিলে, ইনি পদাঘাতে জীবনাশের শঙ্কায় সন্তর্পণে পদক্ষেপ করায় রাজা ইহাঁর প্রতি উপহাস করিলেন, তাহাতে ইনি তত্ত্বোপদেশে তাঁহার জ্ঞাননেত্রের উন্মেষ করিয়া দেন। তাহাতে রাজা ইহাঁকে সসম্মানে ত্যাগ করেন। কিছু দিন পরে তপশ্চর্য্যায় মুক্তিলাভে সমর্থ হন। ৬। চন্দ্রবংশীয় মহারাজ দুষ্মন্তের-শকুন্তলা গর্ভসম্ভূত পুত্র। কথিত আছে, ইনি বিষ্ণু-অংশ-সম্ভূত। বাল্যে ইহাঁর নাম ছিল সর্ব্বদমন। ইনি যমুনা-তীরে এক শত, সরস্বতীতীরে ত্রিশত, গঙ্গাতীরে চতুঃশত অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান করেন। পরে সহস্র অশ্বমেধ ও শত রাজসূয় যজ্ঞ সম্পাদন করিয়া, অগ্নিষ্টোম, অতিরাত্রি, উক্থ্য, বিশ্বজিৎ ও সহস্র সহস্র বাজপেয় যজ্ঞের সমাধান করিয়া সবিশেষ যশস্বী হন। ইনি বিদর্ভরাজের কন্যা-ত্রয়কে পরিণয়সূত্রে আবদ্ধ করেন। ইনি বৃহ-স্পতি-তনয় ভরদ্বাজের প্রতিপালন করেন। ইহাঁরই নামানুসারে ভারতবর্ষের নামকরণ হয়।

ভরদ্বাজ—১। বৃহস্পতির পুত্র; ঋষিবিশেষ। ইহাঁর সম্বন্ধে অনেক বৈদিক-স্তোত্র প্রসিদ্ধ। তৈত্তিরীয়-ব্রাহ্মণে ইনি ত্রিজীবী বলিয়া কথিত হইয়াছেন। বৃহস্পতি স্বীয় ভ্রাতৃজায়া—মহর্ষি উতথ্যের পত্নী—মমতা পূর্ণগর্ভা জানিয়াও কাম-বশে বলপূর্ব্বক তাহাতে সঙ্গত হইলে, তাঁহার রেতঃপাতে ইহাঁর জন্ম হয়। অতঃপর মমতা বা বৃহস্পতি কেহই ইহাঁর পালনে সম্মত না হওয়ায়, মরুদ্গণ ইহাঁর পালনভার মহারাজ দুষ্মন্তপুত্র ভরতের হস্তে অর্পণ করেন। মহারাজ ভরত কর্ত্তৃক ইনি প্রতিপালিত হইয়া, শেষে প্রয়াগে আশ্রম করিয়া, তপশ্চরণে প্রবৃত্ত হন। এই সময়ে শ্রীরামচন্দ্র সীতা ও লক্ষ্মণ সহ বনবাস গমন-পথে ইহাঁর আশ্রমে উপনীত হইয়া যথেষ্ট সৎকৃত হইয়াছিলেন। কোন সময়ে ইনি হিমালয়ে গমন করিয়া তপশ্চরণে প্রবৃত্ত হইয়াছিলেন। অপ্সরা ঘৃতাচী তথায় উপস্থিত হইয়া, ইহাঁর মোহ জন্মাইয়া দেন। ইনি স্নান-কালে দৈববশে তাঁহাকে বায়ুবেগে উড্ডীনবসনা দেখিয়া, দ্রোণ-মধ্যে রেতঃপাত করেন। ইহাঁর সেই অব্যর্থবীর্য্য দ্রোণে রক্ষিত হওয়ায়, তাহাতে দ্রোণের জন্ম হয়। দ্রোণ যেস্থানে জন্মগ্রহণ করেন, সেই স্থান এখন "দ্রোণাদ্রি" অথবা দেবাদ্রুন নামে খ্যাত। অপরতঃ রৈভ্যের সহিত ইহাঁর সাতিশয় বন্ধুত্ব ছিল। ইহাঁর যবক্রীত নামে এক পুত্র ছিল; ঐ পুত্র যবক্রীত রৈভ্যের পুত্রবধূর প্রতি ব্যভিচারোদ্যত হইলে, রৈভ্য কর্ত্তৃক হত হয়। ইনি স্বীয় পুত্রের নিধনের কারণ তথ্য না লইয়া, শোকাবেগে রৈভ্যকে শাপ দেন যে, তিনি বিনাপরাধে জ্যেষ্ঠ পুত্র হস্তে নিহত হইবেন। পরে সমস্ত জানিয়া মনঃক্ষোভে অনলকুণ্ডে দেহ ত্যাগ করেন। ইহাঁর বন্ধু মহর্ষি রৈভ্যের পুত্র অর্ব্বাবসুর তপঃপ্রভাবে ইনি পুনরুজ্জীবিত হইয়াছিলেন। ইহাঁর আর একটী পুত্র ছিল, তাঁহার নাম মন্যু এবং ইহাঁর প্রিয়শিষ্যের নাম কৃষ্ণ। ২। আয়ুর্ব্বেদের ঋষি, ইনি ইন্দ্রের শিষ্যত্ব গ্রহণ করিয়া আয়ুর্ব্বেদের শিক্ষানুশীলন দ্বারা দৃষ্টকর্ম্মা হইয়া অগ্নিবেশাদি ঋষিগণের আয়ুর্ব্বেদোপদেশে জ্ঞানী করিয়া মর্ত্ত্যে চিকিৎসাতন্ত্রের প্রচার করিয়াছিলেন। চরকা-দিতে ইহাঁর উল্লেখ দেখা যায়।

ভাগুরি—একজন শব্দশাস্ত্রপ্রণেতা স্মৃতিশাস্ত্রপ্রবর্ত্তক ব্যাকরণকার ঋষি।

ভানু—দিবের পুত্র; ২। শ্রীকৃষ্ণের পত্নী সত্যভামার গর্ভসম্ভূত পুত্র।

ভানুদেব—পাণ্ডবপক্ষীয় পাঞ্চালদেশীয় বীর। কুরুক্ষেত্র-যুদ্ধে বীরবর কর্ণের হস্তে নিহত হন।

ভানুমতী—কৌরবরাজ হস্তিনাধিপতি দুর্য্যোধনের মহিষী। ইহাঁর গর্ভে লক্ষ্মণ নামে পুত্রের ও লক্ষণানামে কন্যার জন্ম হয়। ২। যদুবংশীয় ভানুর কন্যা। নিকুম্ভ নামক অসুর ইহাঁর হরণ করিলে, শ্রীকৃষ্ণ নিকুম্ভ নিধনপূর্ব্বক ইহাঁর উদ্ধার করিয়া, পঞ্চম পাণ্ডব সহদেব সহ পরিণয়সূত্রে আবদ্ধ করিয়া দেন।

ভানুমান্—১। কাশীরাজ কুশধ্বজের পুত্র। ২। সীরধ্বজ জনকের পুত্র। ৩। কৌরব পক্ষীয় জনৈক বীর; কুরুক্ষেত্র-যুদ্ধে ভীমসেনের হস্তে নিহত হন।

ভানুসেন—দানবীর কর্ণের পুত্র। কুরুক্ষেত্র সমরে বীরবর ভীমসেনের হস্তে নিহত হন।

ভামিনী—বিদিশাধিপতি বিশালরাজের কন্যা তজ্জন্য ইনি বৈশালিনী নামে অভিহিতা হইতেন। ভামিনী রূপগুণবতী মহীয়সী ললনা ছিলেন। ইহাঁর যশোগাথা রাষ্ট্রময় ব্যাপ্ত হইয়া পড়িয়াছিল। এই সময়ে কতিপয় রাজকন্যার স্বয়ম্বরের অনুষ্ঠান হইলে, সূর্য্যবংশীয় মহারাজ বলাশ্বের পুত্র অবীক্ষিত তাহাদিগের হরণ করিয়া, প্রগল্ভতা প্রতিষেধের জন্য চাপত্রসংস্করণের উদ্যোগ করেন। এই ব্যাপারে আর কেহই স্বয়ংবরা হইতে ইচ্ছা করেন না, কিন্তু ভামিনী স্বয়ংবরা হইবার অভিলাষ প্রকাশ করিলে, বিদিশা নগর হইতে রাজাদেশে তাহার সংবাদ চতুর্দ্দিক্ প্রসৃত হইয়া পড়িল। নানাদিগ্‌দেশ হইতে বহু রাজা রাজকুমারগণের সমাগম হইতে লাগিল। শেষে অবীক্ষিত এই ভামিনী হরণ করিয়া লইয়া যাইতে উদ্যত হইলে সমাগত রাজগণের সহিত তাঁহার সমর সংঘটন হয়। অবীক্ষিত রাজগণ কর্ত্তৃক আক্রান্ত হইয়া, যুদ্ধে স্বয়ংবরে সমাগত রাজগণের পরাজয় সাধনে সমর্থ হন। শেষে সেই দুষ্ট হীনচরিত রাজগণ সম্মিলিত হইয়া, অন্যায় যুদ্ধে অবীক্ষিতের পরাজয় সাধনে ও অবরোধকরণে সমর্থ হন। পরে মহারাজ করন্ধমের যুদ্ধে তাঁহারা পরাস্ত হইয়া পলায়ন করিলে, বিশালরাজ স্বীয় কন্যা সমভিব্যাহারে মহারাজ করন্ধম সমীপে উপনীত হইয়া, বীরবর অবীক্ষিতকে কন্যা সম্প্রদানের অভিপ্রায় প্রকাশ করেন। তখন অবীক্ষিত বলেন—"মহাশয়, আমি যে ভীরুর সমক্ষে ভীরুর ন্যায় পরাজিত হইয়াছি, তাহার স্বামিত্ব আমার পক্ষে অসম্ভব, আমার অসাধ্যসাধনে অনুরোধ করিবেন না।" এইরূপে প্রত্যাখ্যান করিলে, বিশালরাজ অবীক্ষিতের বীরকীর্ত্তির পরিচয় প্রকাশ করিয়া, হীনকর্ম্মা রাজগণের অন্যায় সমরে হীনাচারের বিষয়ের অবতারণা করিয়া, সে পরাজয় যে পরাজয়ই নহে, তাহা স্বীকার করেন, এবং কন্যাগ্রহণে সানুনয় আগ্রহ জানাইয়া, পরিণয় সম্বন্ধ স্থাপনের প্রস্তাব করেন। অবীক্ষিত পুনর্ব্বার সবিনয়ে প্রত্যাখ্যান করিলে, বিশাল-রাজকুমারী ভামিনী অবীক্ষিত ব্যতীত আর কাহাকেও বিবাহ করিব না—এই প্রতিশ্রুতি জানাইয়া, অরণ্যাশ্রয়ে তপশ্চরণে প্রবৃত্তা হন। একদা ইনি অনাহারক্লিষ্টা হইয়া তপশ্চর্য্যায় অবসন্নদেহা হইলে, ইন্দ্র স্বর্গীয় দূতদ্বারা, ইহাঁকে সুধাপান করাইয়া কান্তিমতী করিয়া দেন। পরে এক দিন তপোবনস্থ ঋষি-পত্নীদিগের সহিত গঙ্গা স্নান করিতে গিয়া, নাগগণ কর্ত্তৃক পাতালতলে নীতা হন। তথায় নাগমাতৃগণ ইহাঁর যথাবিধি অভ্যর্থনা আরাধনা করিয়া, শেষে স্বীয় পুত্রগণের রক্ষার ব্যবস্থা করিতে অনুরোধ করিলেন। তৎপরে বহুরত্নশোভিত অম্লান বস্ত্রালঙ্কার ইহাঁর শোভাবর্দ্ধন করিয়া, পুনর্ব্বার যথাস্থানে পৌঁছাইয়া দিলেন। পরে দুষ্ট দৈত্য দস্যু দৃঢবর্ম্মা ইহাঁর অলোকসামান্য রূপলাবণ্য দেখিয়া, মোহ-বশে হরণাভিপ্রায়ে ইহার নিকট উপনীত হইয়া, বিবিধপ্রকারে ইহাঁর মনোনয়নের চেষ্টা করেন। পরে যখন ইনি তৎকর্ত্তৃক আক্রান্তা হইয়া বিপন্না হন, তখন চীৎকার করিয়া বলেন, দুষ্ট, জানিস্, আমি সূর্য্যকুলবধূ—মহারাজ করন্ধমের পুত্রবধূ—অমিততেজাঃ

অবীক্ষিতের অর্দ্ধাঙ্গিনী। এই সময় অবীক্ষিত সেই বন ভূমিতে ভ্রমণ করিতে ছিলেন ; তিনি কোন তেজস্বিনী স্ত্রীর আর্ত্তনাদ শ্রবণে তথায় উপনীত হইয়া, ঐ দৈত্য দস্যুর আক্রমণ করিয়া, তাহার বিনাশ সাধন ও তাহার মুণ্ড ঐ মহীয়সী তাপসীর পদে উৎসর্জন করেন। পরে তত্রস্থা ঋষি কন্যাদিগের প্রস্তাবে ও ভামিনীর পূর্ব্বজন্মের পিতা—গন্ধর্ব্বেশ্বরের উদ্যোগে অবীক্ষিত ইহাঁর পাণিগ্রহণ করেন। ইহাঁদেরই পুত্র প্রথিতযশাঃ, মরুত্ত।

ভারদ্বাজ—১। মহর্ষি বাল্মীকির শিষ্য। ২। দ্রোণাচার্য্যের নামান্তর। ৩। মঙ্গলগ্রহ। ৪। জনৈক বৈয়াকরণ সূত্রকার ঋষি।

ভারগুট—চন্দ্রাবলীপতি গোবর্দ্ধন মল্ল গোপের মাতা।

ভার্গব—১। শুক্রাচার্য্যের নামান্তর। ২। জামদগ্নি পরশুরামের নামান্তর।

ভাসকর্ণ—সুমালীর কেতুমতীর গর্ভজাত পুত্র। রাবণের জনৈক সেনানী। অশোকবনের যুদ্ধে হনুমানের হস্তে নিহত হন।

ভাসী—মহর্ষি কশ্যপের পত্নী—তাম্রার কন্যা।

ভীম—১। চন্দ্রবংশীয় পুরূরবার পুত্র—অমাবসুর পুত্র। ইহাঁর বংশে রাজর্ষি বিশ্বামিত্রের জন্ম হয়। ২। দ্বিতীয় পাণ্ডব। পাণ্ডুরাজপত্নী কুন্তীর গর্ভে পবনদেবের ঔরসে ইহাঁর জন্ম হয়। দুর্য্যোধনের জন্মের দিনই ইহাঁর জন্ম হইয়াছিল। বাল্যক্রীড়ার সময় কৌরবকুমারবৃন্দের মধ্যে বসে কেহই ইহার সমকক্ষ হইত না। ৩। লঙ্কেশ্বর রাবণের জনৈক রাক্ষস-সৈন্য। ৪। বিদর্ভের রাজা ইহাঁর কন্যা পুণ্যশ্লোক রাজা নলের মহিষী। ৫। মহাদেবের আকাশমূর্ত্তি। [মহাভারত পাঠ করুন্]।

ভীমরথ—১। ধন্বন্তরির পৌত্র, কেতুমানের পুত্র। ২। তামস মনু হইতে উৎপন্ন অসুর বিশেষ।

ভীমসেন—পরীক্ষিতের একটী পুত্র।

ভীমা—দুর্গার নামান্তর।

ভীষ্ম—শান্তনুরাজকুমার। ইনি পূর্ব্বে একজন বসু ছিলেন, পরে অভিশপ্ত হইয়া গঙ্গাগর্ভে জন্মগ্রহণ করেন। ইহাঁর প্রকৃত নাম দেবব্রত। ইনি মহর্ষি বশিষ্ঠের নিকট শাস্ত্রাদির এবং পরশুরামের নিকট ধনুর্ব্বেদের শিক্ষা করেন। তৎকালে ইনি শৌর্য্য বীর্য্যে অদ্বিতীয় পুরুষ। ইনি একান্ত পিতৃবৎসল ছিলেন। শান্তনু দ্বিতীয়বার দারপরিগ্রহ জন্য, দাসরাজের পালিতা কন্যা সত্যবতীর পরিণয়ে উৎসুক হইলে, দাসরাজ সত্যবতীর সন্তান রাজা না হইলে, কন্যা দান করিতে সম্মত হইলেন না। দেবব্রতের জন্য, শান্তনু সম্মত হইলেন না। ইনি পিতার মনোভাব অবগত হইয়া দাসরাজের নিকট উপনীত হইয়া সর্ব্বজন-সমক্ষে। পিতৃসিংহাসনের অধিকার ত্যাগ করিয়া চিরকৌমার ব্রতাবলম্বনের প্রতিশ্রুতি করেন। তখন দাসরাজ সত্যবতীর সহিত শান্তনুর বিবাহ সম্পন্ন করেন। ইহাতে শান্তনু সন্তুষ্ট হইয়া ইহাঁর ইচ্ছামৃত্যু-বর প্রদান করেন। চিরব্রহ্মচর্য্য প্রতিপালনরূপ ভয়ঙ্করী প্রতিশ্রুতির জন্য, ইহাঁর নাম হয় ভীষ্ম। পরে পিতার মৃত্যু হইলে, ইনি বালক বৈমাত্রেয় ভ্রাতাকে সিংহাসনে অধিষ্ঠিত রাখিয়া রাজকার্য্য পরিচালনা করিতে লাগিলেন। ইহার বৈমাত্রেয় বিচিত্রবীর্য যৌবনে উপনীত হইলে, ইনি তাঁহার বিবাহ জন্য সচেষ্ট হন। কাশীরাজের কন্যাগণের স্বয়ংবর উপস্থিত হইলে, ইনি সভা হইতে কন্যা হরণ করেন। এতদুপলক্ষে শাল্বরাজের সহিত যুদ্ধ উপস্থিত হইলে, ভীষ্ম কর্ত্তৃক তিনি পরাজিত হন। পরে কাশীরাজের জ্যেষ্ঠা কন্যা অম্বা শাল্বরাজকে মনে মনে পতিত্বে বরণ করায়, ইনি তাঁহাকে শাল্বরাজের নিকট প্রেরণ করেন। ভীষ্মকর্ত্তৃক অপহৃতা হওয়ায় শাল্বরাজ অম্বার পরিত্যাগ করিলে, তিনি পরশুরামের শরণাপন্না হন। পরশুরাম ইহার সহিত ভীষ্মের নিকট উপনীত হইয়া, তাহার গ্রহণে আদেশ করেন। ভীষ্ম গুরু জামদগ্নির "প্রতিজ্ঞা ভঙ্গ কর" এইরূপ আদেশ পালনে অসম্মতি প্রকাশ করিলে, তাঁহার সহিত যুদ্ধ হয়। গুরুশিষ্যের ত্রয়োবিংশ দিবসব্যাপী ঘোর সমরের পর পরশুরাম পরাজয় স্বীকার করিয়া প্রস্থান করেন। ইহাতে ইহাঁর শৌর্য্য বীর্য্যের যশঃখ্যাতি দিগন্ত বিস্তৃত হইয়া পড়ে। পরে বিচিত্রবীর্য্যের মৃত্যুর পর অম্বিকা ও অম্বালিকার

গর্ভে যথাক্রমে ধৃতরাষ্ট্র ও পাণ্ডুর জন্ম হইলে, এবং দাসী র গর্ভে বিদুর জন্মিলে, ইনি তাহাদিগকে সযত্নে লালন পালন করেন। এবং তাঁহারা প্রাপ্ত-বয়স্ক হইলে, উপযুক্ত পাত্রীগণের সহিত বিবাহ দেন। পরে পাণ্ডুর মৃত্যু হইলে, সাতিশয় দুঃখিত হন। ধৃতরাষ্ট্র সন্তানগণের ও পাণ্ডু-সন্তানগণের শিক্ষার জন্য প্রথমে কৃপাচার্য্যের ও পরে দ্রোণাচার্য্যের নিয়োগ করেন। তাঁহাদিগের সুশিক্ষায় কুমারগণের উন্নতি দর্শনে ইনি যথেষ্ট সুখী হইয়াছিলেন। ধৃতরাষ্ট্র ও রাজকুমার দুর্য্যোধন প্রভৃতির পাণ্ডবগণের প্রতি দ্বেষ-বুদ্ধির পরিচয় পাইয়া ইনি যৎপরোনাস্তি মনঃকষ্ট ভোগ করিতেন। কিন্তু সর্ব্বতোভাবে রাজ-বিরোধ হইতে বিরত থাকিতে সচেষ্ট থাকিতেন বলিয়া ইনি বর্ত্তমান থাকিতেই দুর্যোধনের বহু দুষ্কর্ম্মের অনুষ্ঠানের প্রতিষেধ করিতে প্রবৃত্ত হন নাই। পাণ্ডবদিগের প্রতি যে অশেষ অত্যাচার হইয়াছিল, তাহার প্রতীকারে ও উদাসীন ছিলেন সেই জন্য দ্যূতক্রীড়ার সভায় কৌরবকুলললনা দ্রৌপদীর কেশাকর্ষণ, বস্ত্রহরণ বা উরু প্রদর্শনরূপ অবমাননা সহ্য করিয়াছিলেন। বিরাটের উত্তর-গোগৃহে কুরুসৈন্য সহ গমন করিয়া অর্জ্জুনের নিকট পরাস্ত হন। কুরুক্ষেত্র যুদ্ধ সংঘটনের পূর্ব্বে ইনি দুর্য্যোধনকে সমর হইতে নিরস্ত হইতে উপদেশ করেন। দুর্য্যোধন ইহাঁর সদুপদেশ উপেক্ষা করিলে, ইনি কুরুকুল-ধ্বংস অনিবার্য জানিয়া, ক্ষত্রধর্ম্ম পালনে রত হন। কিন্তু সেই বিপত্তিকালে দুর্যোধনের সহায় হইয়া, পাণ্ডবগণের বিপক্ষে মহারথের ন্যায় দশ দিবস যুদ্ধ করিয়া, প্রতিজ্ঞানুরূপ প্রতিদিন দশসহস্র রথী বিনাশ করিয়া নিরপেক্ষ থাকিবেন বলিয়া শ্রীকৃষ্ণ যে প্রতিজ্ঞা করেন, তাঁহার প্রতিজ্ঞাভঙ্গ করাইয়াছিলেন। মহাবীর অর্জ্জুন হীনচেষ্টায় নপুংসক শিখণ্ডীকে সম্মুখে রাখিয়া ইহাঁকে সমর হইতে নিরস্ত করেন এবং গুপ্তাস্ত্র জালে ইহাঁকে এরূপ বিদ্ধ করিয়াছিলেন, যে তাহাতে ইহাঁকে শরশয্যায় শায়িত হইতে হইয়াছিল। ইনি জীবদ্দশায় তীর্থভ্রমণ সময়ে মহর্ষি পুলস্ত্যের নিকট অনেক উপদেশ লাভ করেন। কুরুক্ষেত্রের যুদ্ধাবসানে যুধিষ্ঠিরের প্রতি অনেক উপদেশ করিয়া, উত্তরায়ণে মানবলীলা সংবরণ করেন।

ভীষ্মক—বিদর্ভের রাজা শ্রীকৃষ্ণ-পত্নী রুক্মিণীর জনক। কুণ্ডীনগর ইহাঁর রাজধানী ছিল, ইনি প্রবল-পরাক্রান্ত জরাসন্ধের বশ্যতা স্বীকার করিয়াছিলেন। ইহাঁর পুত্রের নাম রুক্মী ও কন্যার নাম রুক্মিণী। ভীষ্মক জরাসন্ধের অভিপ্রায়ানুসারে ইহাঁর কন্যা রুক্মিণীর সহিত চেদিরাজ শিশুপালের বিবাহ দিতে সম্মত হন; কিন্তু যাদবপতি শ্রীকৃষ্ণ রুক্মিণীর হরণ করিয়া বিবাহ করিয়াছিলেন। ইনি শ্রীকৃষ্ণের প্রতি অনুরাগী ছিলেন।

ভুজ্যু—তুগ্রের পুত্র। ইনি সমুদ্র মধ্যে বিপন্ন হইলে, অশ্বিনীকুমারদ্বয় ইহাঁর উদ্ধার করেন। অশ্বিনীকুমারদ্বয় ইহাঁকে সমুদ্র পারে লইয়া গিয়াছিলেন।

ভূত—বসুদেবের রোহিণী-গর্ভসম্ভূত পুত্র।

ভূত-সন্তাপন—হিরণ্যাক্ষ অসুরের পুত্র; ইনি প্রবলপ্রতাপ অসুর ছিলেন।

ভূতি—মহর্ষি অঙ্গিরার পুত্র ঋষিবিশেষ। ইহাঁর পুত্র ভৌত্য মনু।

ভূমিমিত্র—কণ্ঠবংশীয় দেবভূতির পুত্র; ইনি মন্ত্রী কর্ত্তৃক নিহত হন।

ভূরিশ্রবা—চন্দ্রবংশীয় রাজা সোমদত্তের পুত্র; নৃপতি সোমদত্ত মহাদেবকে প্রসন্ন করিয়া পুত্রের হিতকামনায় বর প্রার্থনা করেন যে, পুত্র ভূরিশ্রবাঃ শিনিপুত্র সাত্যকিকে সর্ব্বসমক্ষে পরাভূত ও পদাঘাতে ব্যথিত ও অবমানিত করিতে পারিবেন। কুরুক্ষেত্র যুদ্ধে ইনি কৌরব পক্ষ অবলম্বন করিয়া চতুর্দ্দশ দিবসের সমরে সাত্যকির পরাজয় ও সর্ব্বজন-সমক্ষে পদাঘাত করিয়া, খড়্গপ্রহারে বধোদ্যত হইলে, অর্জ্জুন ইহাঁর খড়্গসমন্বিত দক্ষিণ বাহু ছেদন করেন। পরে ইনি সাত্যকি কর্ত্তৃকই নিহত হন।

ভূরিসেন—মহর্ষি চ্যবনের তৃতীয় পুত্র।

ভৃগু—ব্রহ্মার পুত্র—প্রজাপতি—মুনিবিশেষ। ইনি ভৃগুবংশের আদিপুরুষ। ইনি দক্ষ কন্যা খ্যাতির পাণিগ্রহণ করিয়াছিলেন। ইহাঁর তনয়া বিষ্ণু-

পত্নী লক্ষ্মী এবং পুত্রদ্বয়—ধাতা ও বিধাতা। ইনি ধনুর্ব্বেদ ও রণবিদ্যার প্রবর্ত্তক, ক্ষত্রিয়রাজ বীতহব্য শত্রুভয় হইতে পরিত্রাণ কামনায় ইহাঁর শরণ লইলে, ইনি তাঁহাকে ব্রাহ্মণত্ব প্রদান করিয়া নিরাপদ করেন একদা ঋষিগণ ব্রহ্মা বিষ্ণু মহেশ্বরের মধ্যে কাহার শ্রেষ্ঠত্ব আছে জানিবার জন্য ইহাঁকে প্রেরণ করেন; ইনি ব্রহ্মার নিকট উপনীত হইয়া, তাঁহার সম্মানার্থ অভিবাদন না করায় তিনি কুপিত হইয়া, ইহাঁর প্রতি অসন্তোষ প্রকাশ ও তিরস্কার করেন। পরে ইনি তাঁহাকে স্তবাদি দ্বারা তুষ্ট করিয়া মহেশ্বরের নিকট উপস্থিত হইয়া প্রণামাদি না করায় তিনি রোষবশে ইহাঁর বিনাশ সাধনে উদ্যত হন। তখন ইনি স্তব স্তুতি দ্বারা তাঁহার সন্তোষবিধান করিয়া পরে বৈকুণ্ঠে বিষ্ণুসকাশে উপনীত হইয়া দেখেন, বিষ্ণু নিদ্রিত; তৎক্ষণাৎ ইনি বিষ্ণুর বক্ষে এক পদাঘাত করেন, তাহাতে বিষ্ণুর নিদ্রাভঙ্গ হওয়ায় ইহাঁকে সাদর-সম্বর্দ্ধনা করেন "ব্রহ্মন্ আমার পাষাণ বক্ষে পদাঘাত করিয়া, আপনার পদে আঘাত লাগে নাই ত?" এই বলিয়া তিনি ইহাঁর পদসেবায় রত হওয়ায়, ইনি বিষ্ণুকে দেবগণের মধ্যে শ্রেষ্ঠ ও ব্রাহ্মণগণের একমাত্র উপাস্য বলিয়া স্থির করিলেন। কোন সময়ে অসুরগণ বিষ্ণু কোপ হইতে রক্ষা পাইবার জন্য, ভৃগুপত্নীর আশ্রয়-গ্রহণ করিলে, অসুরনাশার্থ নিক্ষিপ্ত সুদর্শন চক্র ভৃগুপত্নীর শিরশ্ছেদ করায় ইহাঁর শাপে নারায়ণকে রামাবতারে পত্নীবিয়োগ শোক সহ্য করিতে হইয়াছিল।

ভৃঙ্গী—শিবানুচর বিশেষ।

ভেকণ্ডা—যক্ষিণী বিশেষ।

ভোজ—বিদর্ভাধিপতি। ইহাঁর ভগিনী ইন্দুমতীর সহিত সূর্য্যবংশীয় রাজা অযোধ্যাধিপতি অজের বিবাহ হয়। ২। মালবদেশের ধারানগরের রাজা,—ইনি মহরাজ বিক্রমাদিত্যের দ্বাত্রিংশৎ-পুত্তলিকাযুক্ত সিংহাসনের উদ্ধার করেন।

ভ্রমি—ধ্রুবের ঔরসে শিশুমারের গর্ভে জাতা কন্যা।

---

# ম

মকরাক্ষ—লঙ্কেশ্বর রাবণের ভ্রাতুষ্পুত্র ও রাক্ষস-সেনানায়ক। খরের পুত্র; কুম্ভ ও নিকুম্ভ নিহত হইলে রাবণের আদেশে শ্রীরামচন্দ্রের সহ যুদ্ধ করিতে গমন করেন। মতান্তরে ইনি বৃষভযুক্ত রথে উঠিয়া যুদ্ধ করিয়াছিলেন; ঘোরতর যুদ্ধে স্বীয় শৌর্য্যবীর্য্যের পরিচয় দিয়া, রামের হস্তে নিহত হন।

মঙ্কণক—জনৈক ঋষি।

মণিগ্রীব—কুবের-তনয়।

মণিভদ্র—জনৈক যক্ষ—কুবের-সেনানী, লঙ্কেশ্বর রাবণের দিগ্বিজয় সময়ে যক্ষপতি কুবেরের আদেশে তাঁহার সহিত যুদ্ধ করিয়া রণে ভঙ্গ দিয়া পলায়ন করেন।

মণিমান্—কুবেরের মিত্র ও অনুচর। কোন সময়ে কুশাবর্তী নগরীতে দেবসভা হইলে, ইনি সদলবলে তথায় গমনকালে অজ্ঞানহেতু যমুনাতীরস্থ তপোরত মহর্ষি অগস্ত্যের মস্তকে নিষ্ঠীবন ত্যাগ করায় তিনি ইহাঁকে মনুষ্য-হস্তে নিধন পাইবে অভিশাপ দেন। পরে পাণ্ডবগণের বনবাসকালে গন্ধমাদন পর্ব্বতে থাকিয়া, যখন ভীম দ্রৌপদীর জন্য পঞ্চবর্ণ পুষ্প আহরণার্থ গমন করেন, তখন ইহাঁর সহিত তাঁহার বিবাদ হয়; তাহাতে পরস্পরের বিরোধ ও যুদ্ধ ঘটিলে, ইনি ভীম কর্তৃক নিহত হইয়াছিলেন। তাহার পর শাপমুক্ত হইয়া পুনর্জ্জীবিত হন।

মণ্ডুক—জনৈক ঋষি। ইনি মাণ্ডুক্যযোগের প্রবর্ত্তক।

মতঙ্গ—১। ঋষ্যমূক পর্ব্বতনিবাসী ঋষিবিশেষ। একদা কপীশ্বর বালী অসুর দুন্দুভিকে যুদ্ধে নিহত করিয়া, দূরে নিক্ষেপ করে, তাহাতে তাহার মৃতদেহের রক্তবিন্দু ইহাঁর শরীরে পতিত হওয়ায় বিরাগবশে শাপ দেন যে, বালী সেই স্থানে আসিলেই মৃত্যুমুখে পতিত হইবে।

মৎস্য—১। বিষ্ণুর প্রথম অবতার। এই অবতারে বিষ্ণু অসুর হয়গ্রীবের নিধন করিয়া, মনু ও বেদের উদ্ধার সাধন করেন।

মদ—মহর্ষি চ্যবন হইতে উৎপন্ন অসুরবিশেষ।

মদন—কামদেবের নামান্তর।

মদয়ন্তী—সৌদাসের পত্নী।

মদালসা—বিশ্বাবসু গন্ধর্ব্বের কন্যা, পাতালকেতু অসুর কর্ত্তৃক ইনি অপহৃতা হন। রাজা শত্রুজিতের পুত্র ঋতধ্বজ যুদ্ধে পাতালকেতুর ভ্রাতা তালকেতু কূটবুদ্ধিবশে মুনিবেশ ধারণপূর্ব্বক ঋতধ্বজের মৃত্যু কথার মিথ্যা প্রচার করায় ইনি দেহত্যাগ করেন। ঋতধ্বজই ইঁহার প্রেম স্মরণে সংসারত্যাগী হইয়াছিলেন। পরে নাগরাজ অশ্বতরের ফণা হইতে মদালসা পুনর্জ্জীবিতা হইলে, উক্ত সংসারবিরাগী প্রবর্দ্দনরাজ ঋতধ্বজ ইঁহার সহিত পরিণয়সূত্রে আবদ্ধ হন। ইঁহার পুত্রের নাম অলর্ক। ইনি বেদবিদ্যাবতী ও তত্ত্বদর্শিনী রমণী ছিলেন। মদালসা পুত্রের প্রতি ব্রহ্মবিদ্যার উপদেশ করিয়া ব্রহ্মনিষ্ঠা শিক্ষা দেন।

মধু—১। বিষ্ণুর কর্ণমল হইতে সঞ্জাত অসুর বিশেষ। ব্রহ্মবধার্থে উদ্যত হইলে, বিষ্ণু ইঁহাকে ভ্রাতার সহিত নিহত করেন। ২। যদুবংশীয় নৃপতিবিশেষ। ইনি কৃষ্ণের পুত্র; ইঁহার নামানুসারে ইঁহার বংশধরগণ মাধব নামে খ্যাত হইয়াছিলেন। ৩। যদুবংশীয় দেবক্ষত্রের পুত্র। ৪। কার্ত্তবীর্য্যের জনৈক পুত্র। ৫। মহর্ষি বিশ্বামিত্রের জনৈক পুত্র। ৬। মধুপুর নিবাসী রাক্ষসরাজ। লঙ্কেশ্বর রাবণের মাতৃস্বস্রেয়ী ভগিনী কুম্ভীনসীর হরণ করিলে, ইঁহার বিরুদ্ধে রাবণ সসৈন্যে যুদ্ধযাত্রা করেন, মধুপুরে কুম্ভীনসী সানুনয় অনুরোধে তাঁহাকে যুদ্ধ হইতে ক্ষান্ত করেন। পরে উভয়ের মধ্যে সখ্য সংস্থাপিত হয়। তপস্যা দ্বারা মধু মহাদেবের তুষ্টিবিধান করিয়া, তাঁহার নিকট হইতে যে একটী অমোঘ শূল লাভ করেন, তাহার প্রভাবে তিনি অজেয় হন। ইঁহার পুত্র লবণকে এই শূল প্রদান করিয়া, মধু স্বপুণ্যবলে বরুণলোক লাভ করেন। ইঁহার কন্যা মধুমতীর সহিত সূর্য্যবংশীয় হর্য্যশ্বের বিবাহ হয়।

মনসা—নাগরাজ অনন্তদেবের ভগিনী; এবং আস্তীকের মাতা। মহর্ষি কশ্যপের ঔরসে ও কদ্রুর গর্ভে ইঁহার জন্ম। ইঁহার অপর নাম জরৎকারু। নাগকুল ধ্বংসাভিশাপ হইতে মুক্তি পাইবার জন্য দেবনিদেশানুসারে বাসুকি ইঁহার সহিত জরৎকারু মুনির বিবাহ দেন। মুনির সযত্ন সেবা শুশ্রূষা করায় ইনি সুখে জীবন যাপন করিতে লাগিলেন। একদা মুনিবর অপরাহ্নে নিদ্রিত হইলে, সন্ধ্যাকাল অতিক্রান্ত হইবার উপক্রম হওয়ায় ইনি তাঁহার নিদ্রাভঙ্গ করেন, তখন মুনিবর ইঁহার পরিত্যাগ করিয়া, তপস্যার্থ গমন করেন। ইঁহার গর্ভে মুনিবর আস্তীক নামে একটী পুত্র জন্মে। ইনি জনমেজয়ের সর্পমেধ যজ্ঞে পুত্র আস্তীকের প্রেরণ করেন, আস্তীকের পরামর্শে যজ্ঞ বন্ধ হওয়ায় সর্পকুল রক্ষা পায়।

মনু—স্বায়ম্ভুব, স্বারোচিষ, উত্তম, তামস, রৈবত, চাক্ষুষ, বৈবস্বত, সাবর্ণি, দক্ষসাবর্ণি, ব্রহ্মসাবর্ণি, ধর্ম্মসাবর্ণি, রুদ্রসাবর্ণি, দেবসাবর্ণি, ইন্দ্রসাবর্ণি। এই চতুর্দ্দশ নৃপতি প্রজাপতি মনু নামে বিখ্যাত হইয়াছিলেন। ইহাদিগের মধ্যে—১। স্বায়ম্ভুব মনু ইঁহার মহিষী শতরূপা। ইঁহার প্রিয়ব্রত ও উত্তানপাদ নামে পুত্রদ্বয় ও প্রসূতি ও আকূতি নামে কন্যাদ্বয় জন্মিয়াছিল। ৭। বৈবস্বতমনু—ইনি সূর্য্যের সংজ্ঞাগর্ভ জাত পুত্র; ইঁহার দশটী পুত্রের মধ্যে ইক্ষ্বাকু সর্ব্বজ্যেষ্ঠ ও শ্রেষ্ঠ। ইঁহার কন্যার নাম ইলা।

মনোরমা—১। মহর্ষি রুচির পত্নী। ২। মহারাজ কার্ত্তবীর্য্যের মহিষী। ইনি অতীব ধার্ম্মিকী ও পতিপরায়ণা রমণী ছিলেন। কার্ত্তবীর্য্যের সহিত পরশুরামের যুদ্ধ উপস্থিত হইলে, ইনি স্বামীকে যুদ্ধ হইতে নিবৃত্ত হইতে অনুরোধ করেন। (তাহা ক্ষত্রোচিত হইবে না) বলায়, ইনি স্বামীর পরাজয় অবশ্যম্ভাবী জানিয়া, যোগবলে দেহত্যাগ করেন। পরে পরশুরামের সহিত প্রতিকূলে রণক্ষেত্রে উত্থিত হইয়া, প্রথমেই কার্ত্তবীর্য বলেন, আমার শ্রেষ্ঠার্দ্ধ অংশের অভাব ঘটায় আমি পূর্ব্বানুরূপ বীরত্ব দেখাইতে পারিলাম না। তাহা না হইলে, আপনার প্রতিজ্ঞা হইতে আক্ষেপ করিবার কিছুই থাকিত না।

মন্থরা—অযোধ্যার মহারাজ দশরথের মধ্যমা মহিষী কৈকেয়ীর দাসী। ইহার স্বভাব সাতিশয় কুটিল। ইহারই মন্ত্রণায় উত্তেজিত হইয়া কেকয়ী, সপত্নীপুত্র শ্রীরামচন্দ্রের চতুর্দ্দশ বৎসর বনবাস ও স্বপুত্র

ভরতের রাজ্যাভিষেক এই বরদ্বয় দশরথের নিকট হইতে পূর্ব্বপ্রতিশ্রুতির ফল স্বরূপ গ্রহণ করিয়াছিলেন, ইহাতে শ্রীরামচন্দ্রের বনবাস সংঘটিত হইলে, ভরত ও শত্রুঘ্ন মাতুলালয় হইতে অযোধ্যায় উপনীত হইলে, মন্থরা শত্রুঘ্নের নিকট বিলক্ষণ প্রহার পাইয়াছিল।

মন্দোদরী—ময়দানবের হেমা অপ্সরার গর্ভজাতা কন্যা, লঙ্কেশ্বর রাবণের মহিষী। ইহাঁর গর্ভে মেঘনাদ অক্ষয়কুমার প্রভৃতি পুত্রের জন্ম হয়। রাবণের মৃত্যুর পর ইনি বিভীষণের মহিষী হইয়াছিলেন।

মমতা—মহর্ষি উতথ্যের পত্নী। ইনি যৎপরোনাস্তি রূপবতী ছিলেন। উতথ্যের ঔরসে ইহাঁর গর্ভে মহর্ষি দীর্ঘতমার জন্ম হয়। ইনি যে সময়ে গর্ভে দীর্ঘতমাকে ধারণ করিতেছিলেন, সেই সময়ে ইহাঁর দেবর বৃহস্পতি ইহাঁকে নিভৃতে পাইয়া, রূপলাবণ্য দর্শনে কামার্ত্ত হইয়া ইহাঁর নিকট রতি-লাষ প্রকাশ করেন। ইনি সাম্বনয়ে বলেন, "দেবর, আমি পূর্ণগর্ভা, সুতরাং আমায় ক্ষমা কর। না হইলে, আমি ও আমার গর্ভস্থ সন্তান উভয়েই যন্ত্রণা পাইব।" তখন বৃহস্পতি অসম্মতা ভ্রাতৃজায়ার বলাৎকারে রতিলাষ পূর্ণ করায় ইহাঁর ত্যক্ত বীর্য্য গর্ভে স্থান না পাওয়ায় ভূপতিত হইল। তাহাতে বৃহস্পতি গর্ভস্থ বালককে অভিশাপ করেন। ইহাঁর গর্ভভ্রষ্ট বৃহস্পতির অমোঘ বীর্য্য হইতে ভরদ্বাজ জন্মগ্রহণ করিয়াছিলেন।

ময়—দৈত্যশিল্পী দৈত্যরাজ বলীর সৈন্যসহ ইনি স্বর্গ জয়ার্থ অভিযানে যোগ দিয়া বিশ্বকর্ম্মার পরাজয়ে সমর্থ হন। হেমা নাম্নী অপ্সরার গর্ভে ইহাঁর কন্যা মন্দোদরীর জন্ম হয়। মায়াবী ও দুন্দুভি নামে ইহাঁর দুইটী পুত্র ছিল। লঙ্কেশ্বর রাবণের সহিত ইহাঁর দুহিতা মন্দোদরীর বিবাহ হয়। জামাতাকে ইনি ইহাঁর বিখ্যাত শূলাস্ত্র উপহার দিয়াছিলেন। কৃষ্ণার্জ্জুনের খাণ্ডববন দাহনকালে তথায় ময় অবস্থান করায়, পলায়নোদ্যত হইলে, ইনি শ্রীকৃষ্ণ কর্ত্তৃক আক্রান্ত ও ধৃত হন; পরে অর্জ্জুনের শরণাপন্ন হইয়া প্রাণরক্ষা করেন। ইহার প্রত্যুপকারার্থ ইনি শ্রীকৃষ্ণের আদেশে পাণ্ডবদিগের রাজধানী ইন্দ্রপ্রস্থে মনোহর রাজসূয় সভার নির্ম্মাণ করিয়াছিলেন।

মরীচি—ব্রহ্মার মানসপুত্র,—সপ্তর্ষির এক জন ঋষি। ইনি দক্ষ-কন্যা সম্ভূতির পাণিগ্রহণ করেন। মতান্তরে ইনি মহর্ষি কর্দ্দম কন্যা কমলার পাণিগ্রহণ করেন। মহর্ষি কশ্যপ ইহাঁর পুত্র।

মরু—সূর্য্যবংশীয় রাজা শীঘ্রের পুত্র—রাজাবিশেষ। ইনি অদ্যাপি কলাপ গ্রামে যোগাবলম্বনে অবস্থান করিতেছেন। ভগবান্ বিষ্ণু কলির শেষে কল্কিরূপে অবতীর্ণ হইয়া, পুনর্ব্বার ইহাঁকে অযোধ্যায় ও চন্দ্রবংশীয় দেবাপিকে হস্তিনায় রাজা করিয়া সত্যযুগের পুনরাবর্ত্তন করিবেন। ২। মিথিলারাজ হর্য্যশ্বের পুত্র।

মরুৎ—মহর্ষি কশ্যপের দিতিগর্ভসম্ভূত পুত্র। দিতি পুত্র দৈত্যগণ দেবগণ কর্ত্তৃক নিহত হইলে, তিনি স্বামীর নিকট একটী অজেয় পুত্রের প্রার্থনা করিলেন; তাহাতে মহর্ষির বরে তাঁহার গর্ভে মরুতের উৎপত্তি হয়। ইন্দ্র মাতৃগর্ভে ইহাঁকে একোনপঞ্চাশ ভাগে বিভক্ত করিয়াছিলেন। মহর্ষি কশ্যপের বরে ইহাঁরা জীবিত থাকিয়া, উনপঞ্চাশৎ বায়ু নামে বিখ্যাত হইয়াছেন। ইহাঁরা পবনদেবের অধীনে রক্ষিত হইয়াছিলেন।

মরুত্ত—জনৈক রাজা—সূর্য্যবংশীয় অবীক্ষিতের পুত্র। শৌর্য্যবীর্য্যসম্পন্ন মরুত্ত নিয়ত যজ্ঞাদির অনুষ্ঠানে যশস্বী হইয়াছিলেন। ইনি একদা ভূরিদক্ষিণ যজ্ঞসাধনের মানসে সমস্ত দ্রব্য-সম্ভারের আয়োজন করিয়া কুলগুরু বৃহস্পতির আহ্বান করেন; তিনি ইন্দ্রের আদেশে ইহাঁর কর্ম্মে পৌরোহিত্য করিতে অসম্মত হন। ইনি দেবর্ষি নারদের পরামর্শ অনুসারে বৃহস্পতির অনুজ সম্বর্ত্তের পৌরোহিত্যে আহ্বান করিয়া তাঁহা দ্বারা যজ্ঞ সম্পাদন করেন।

মরুত্বতী—প্রজাপতি দক্ষের কন্যা, ধর্ম্মের পত্নী।

মরুদেব—ইক্ষ্বাকুবংশীয় জনৈক রাজা।

মলয়—ঋষভদেবের পঞ্চপুত্র।

মহাকাল—১। শিবপুত্র। ২। শিবমূর্ত্তি বিশেষ।

মহাকালী—মহাকাল পত্নী, দুর্গার মূর্ত্তিভেদ—ইনি পঞ্চাননী ও অষ্টভুজা।

মহাদেব—পরমেশ্বরের তমোময় সংহারমূর্ত্তি,—দেবদেব। ইনি ব্রহ্ম হইতে উৎপন্ন; পরে শক্তি আশ্রয়ে তপোরত হইয়া জগতে যোগ-তত্ত্বের প্রবর্ত্তক হন। ব্যাঘ্র চর্ম্ম ইহাঁর পরিধেয়, সর্পসূত্র উত্তরীয় ও কটিবন্ধ; ভস্ম অঙ্গ-বিভূতি এবং নন্দী পার্ষদ। ত্রিশূল আয়ুধ, ধনু পিণাক;—যুদ্ধে এই পিণাক যেমন শরক্ষেপে শরাসন, সঙ্গীতে তেমনই বাদ্যযন্ত্র। ইহাঁর পাশ অস্ত্র জগদ্বিখ্যাত। ইনি প্রজাপতি দক্ষ-রাজতনয়া সতীর পরিণয়-সূত্রে পরিগ্রহ করেন। মহর্ষি ভৃগুর যজ্ঞে ইনি শ্বশুর দক্ষ-রাজের সম্মাননা না করায়, তিনি রুষ্ট হইয়া, শিবরহিত যজ্ঞের অনুষ্ঠান মানসে ইহাঁর নিমন্ত্রণ রোধ করেন। শিব-পত্নী সতীদেবী পিতৃযজ্ঞ দর্শনে আগমন করিলে, দক্ষ ইহাঁর নিন্দা করায় পতিব্রতা সতী পিতৃ মুখ হইতে পতি নিন্দা শ্রবণ করিয়া, যোগাবলম্বনে দেহ ত্যাগ করেন। পরে প্রেয়সী সতীর বিয়োগে স্বীয় জটা ছিন্ন করায়, তাহাতে বীরভদ্রের উৎপত্তি হয়। পরে বীর-ভদ্র দক্ষালয়ে উপস্থিত হইয়া দক্ষ-যজ্ঞ ধ্বংস করেন। এই সময়ে দক্ষের মুণ্ডচ্ছেদ হয়। পরে ইনি দক্ষালয়ে উপনীত হইলে, প্রসূতির অনু রোধে দক্ষের পুনর্জীবন লাভ হয়। অতঃপর সতীদেহ স্কন্ধে লইয়া, উন্মত্তভাবে জগৎ ভ্রমণে প্রবৃত্ত হইলে, ধরা সে তাণ্ডব ভর সহ্য করিতে অসমর্থ হইয়া বিষ্ণুর শরণাপন্ন হওয়ায় বিষ্ণু সুদর্শন চক্র দ্বারা সেই মৃতদেহ দ্বাপঞ্চাশদংশে ছিন্ন ও বিক্ষিপ্ত করিলে, ইনি যোগমগ্ন হন। সেই সতীদেহই দ্বাপঞ্চাশৎ পীঠের ভৈরবীরূপে বর্ত্তমান। পরে সতী গিরিরাজ হিমাদ্রির পত্নী মেনকার গর্ভে জন্মগ্রহণ করিয়াছিলেন। এদিকে দেবগণ অজেয় তারকাসুরের অত্যাচারে নিগৃহীত হইয়া, পরামর্শ পূর্ব্বক মহাদেবের তপোভঙ্গ হেতু মদনকে প্রেরণ করেন। পুষ্পশর মদন, কুসুম-শরাসনে শরযোজনা করিয়া, মহা-দেবের তপোভঙ্গের চেষ্টা করিলে, ইনি ক্রোধ-নেত্রে তাঁহাকে ভস্মীভূত করেন। পরে পার্ব্বতী কঠোর তপশ্চরণে ইহাঁর প্রসাদার্জ্জন করিয়া, পরিণয়সূত্রে আবদ্ধ হইতে সমর্থ হিমালয়ের জ্যেষ্ঠা কন্যা গঙ্গাও ইহাঁর পত্নী হইয়াছিলেন। ইনি অজেয় ত্রিপুরাসুরের উপদ্রব হইতে ত্রিলোকী রক্ষার জন্য, তাঁহার বিনাশ করিয়াছিলেন। একবার ত্রেতাবতার শ্রীরামচন্দ্রের সহিত সমরে প্রবৃত্ত হইলে, ভগবতী মধ্যস্থা হইয়া, ইহাঁকে শ্রীরামচন্দ্রের অনুকূল করেন। বিষ্ণুর সাহায্যে ইনি জলন্ধরের নিধন করেন। অপরতঃ বাণাসুরের সাহায্যার্থ শোণিতপুরে উপস্থিত থাকিয়া, শ্রীকৃষ্ণের হস্ত হইতে অসুররাজ বাণের রক্ষা করিতে ছিলেন; পরে কূটমন্ত্রী শ্রীকৃষ্ণ মোহমন্ত্র বিস্তারে অসুররাজ বাণের মনে একেশ্বরবাদে সন্দেহ উৎপাদন করায়, ইনি বাণকে ত্যাগ করিলে, অসুররাজ বাণ পরাস্ত হন। দেবদৈত্যগণ সমুদ্রমন্থন করিলে, মহাদেব সর্ব্বশেষে উপস্থিত হইয়া, পুনরায় সমুদ্র মন্থন করিতে আদেশ করেন। ইহাতে কালকূট বিষ উত্থিত হইলে, ইনি তাহা গলাধঃকরণ করেন। বিষ্ণুর-মোহিনীমূর্ত্তি দর্শনে ইনি স্বলিঙ্গপ্রসারে তাঁহারে আলিঙ্গনে উদ্যত হইলে, বিষ্ণুচক্র দ্বারা তাহার পঞ্চাশদংশে ছেদন ক্ষেপণ করেন, তাহাতে পীঠ-ভৈরবের উৎপত্তি হয়। জীবের তপস্যায় আশু তুষ্ট হইয়া বরদান করেন বলিয়া ইহাঁর অপর নাম আশুতোষ। ইহাঁরই বরপ্রভাবে বৃত্র, বাণ প্রভৃতি দৈত্যগণ প্রবল পরাক্রান্ত হইয়া ত্রিলোকজেতা হইয়াছিলেন। যিনি ধরাকে একবিংশতিবার নিঃক্ষত্রিয়া করিয়াছিলেন, সেই জামদগ্ন্য পরশুরাম ইহাঁর প্রিয় শিষ্য। রাজর্ষি বিশ্বামিত্রও ইহাঁর তুষ্টিবিধান করিয়া অস্ত্রলাভ করেন। ইনি তৃতীয় পাণ্ডব অর্জ্জুনের তপস্যায় প্রীত হইয়া, কিরাতরূপে দর্শন দিয়া, পরীক্ষার্থ কৌশলাবলম্বনে তাঁহার সহিত যুদ্ধে প্রবৃত্ত হন। পরে তাঁহার প্রতি সন্তোষ প্রকাশপূর্ব্বক পাশুপতাস্ত্র প্রদান করেন। ইনি যেমন আদর্শ যোগীন্দ্র, তেমনই জগতের জীবগণের কর্ম্মগুরু। এমন কি শিষ্যত্ব শিক্ষা দিবার জন্য ব্রহ্মার মানস পুত্র মহর্ষি অত্রির নিকট শিষ্যত্ব গ্রহণ করিয়া গুরুর শাসনপালনের প্রত্যক্ষ শিক্ষা দান করেন।

দেব-সেনাপতি কার্ত্তিকেয় ও গণদেবাধিপতি হেরম্ব ইহাঁর পুত্রদ্বয়।

মহানন্দ—মগধের নন্দবংশীয় রাজগণের শেষ রাজা, ইহাঁর ঔরসে মুরানাম্নী শূদ্রাণীর গর্ভে বিখ্যাত চন্দ্রগুপ্তের জন্ম হয়। ইনি জনৈক মন্ত্রীর প্রতিহিংসায় ও পণ্ডিতবর চাণক্যের কৌটিল্যে সবংশে বিনষ্ট হন।

মহানন্দী—মগধের নন্দিবর্দ্ধনের পুত্র।

মহানাভ—অসুররাজ হিরণ্যঘোর পুত্র—প্রবল-পরাক্রান্ত দৈত্য বিশেষ।

মহাপদ্ম—১। অষ্টনাগের এক জন। ২। একটী দিগ্‌গজ। ৩। মগধেশ্বর মহানন্দের পুত্র।

মহাভৈরব—শবরূপ মহাদেব।

মহামায়া—কোলদেশের অধিপতি অঞ্জনের দুহিতা—কপিলবস্তুর রাজা শুদ্ধোদনের মহিষী—নবমাবতার বুদ্ধদেবের মাতা। ইনি বিশিষ্টা ধর্ম্মরতা ছিলেন। ইহাঁর পঞ্চচত্বারিংশ-বর্ষ বয়সে বুদ্ধদেব গর্ভে আবির্ভূত হন। পরে পূর্ণগর্ভে প্রসবার্থ পিতৃগৃহে গমনকালে লুম্বিনী নাম্নী বিনোদোদ্যানবাটিকায় উপনীত হইয়া ইতস্ততঃ ভ্রমণ করিতে করিতে একটী শালপর্ণ সংগ্রহ করিবার জন্য, কর প্রসারণ করিবার সময় ইহাঁর প্রসববেদনা উপস্থিত হয়। যেমন ইনি স্থিরভাবে দণ্ডায়মান হইলেন, তখনই বুদ্ধদেব প্রসূত হইলেন। এই প্রসবের সপ্তম দিবসাবসানে ইনি পরলোক গমন করেন।

মহারোমা—মিথিলার রাজা, কৃতিরাত বা কৃতিরথের পুত্র।

মহালক্ষ্মী—দুর্গার মূর্ত্তিভেদ—অষ্টাদশভুজা।

মহাবীর—ক্রৌঞ্চদ্বীপের রাজা প্রিয়ব্রতের পুত্র।

মহাশ্বেতা—গন্ধর্ব্বরাজ চিত্ররথের কন্যা, মহর্ষি শ্বেতকেতুর পুত্র পুণ্ডরীকের সাক্ষাৎকারে উভয়ের মনে কামাদির সঞ্চার হয়। পরে ইহাঁর বিরহে পুণ্ডরীকের মৃত্যু হয়। পরে ইনি ব্রহ্মচারিণী হইয়া, পাতিব্রত্যবলে পুণ্ডরীককে পুনর্জীবিত করিয়া বিবাহ করেন।

মহিষাসুর—রম্ভাসুরের পুত্র। মতান্তরে জম্ভাসুরের পুত্র। দেবগণের পরাজয় করিয়া, স্বর্গাধিকার করেন, পরে ভগবতীর হস্তে নিহত হন।

মহেন্দ্রী, মহেশ্বরী—শক্তি-বিশেষ।

মহোদয়—লঙ্কেশ্বর রাক্ষসরাজ রাবণের জনৈক মন্ত্রী।

মাণ্ডবী—রাজর্ষি জনকের কনিষ্ঠ সহোদর রাজা কুশধ্বজের কন্যা, ইহাঁর সহিত দশরথাত্মজ ভরতের পরিণয় হয়। ইহাঁর গর্ভে তক্ষ ও পুষ্কর নামে দুইটী পুত্র জন্মে।

মাণ্ডব্য—মুনি বিশেষ। ইনি শৈশবে একটী পতঙ্গে ইষিকাবিদ্ধ করিয়াছিলেন, তাহাতে ইহাঁকে শূলবিদ্ধ হইয়া যন্ত্রণা পাইতে হইয়াছিল।

মাণ্ডুকেয়—ঋগ্বেদ-প্রসিদ্ধ ঋষি,—ইনি মহর্ষি ইন্দ্রপ্রমাথীর পুত্র;—পিতার উপদেশে ঋগ্‌বেদের শিক্ষানুশীলন করিয়া অধ্যাপনাদি করিয়াছিলেন।

মাণ্ডুক্য—মহর্ষি মণ্ডূকের পুত্র, উপনিষৎকার ঋষি।

মাতঙ্গী—নবমী মহাবিদ্যা। ভগবতী মাতঙ্গ ঋষিকে এই মূর্ত্তিতে বরদান করিয়াছিলেন।

মাতরিশ্বা—পবনদেবের বেদোক্ত নাম।

মাতলি—ইন্দ্রের সারথি ও সখা, ইহাঁর স্ত্রীর নাম সুধর্ম্মা। ইহার কন্যা গুণকেশার সহিত সুমুখনাগের বিবাহ হয়। দেবরাজ ইন্দ্র সখার জামাতা সুমুখকে গরুড়ের ভয় হইতে রক্ষা করিয়াছিলেন। ইনি দেবরাজ ইন্দ্রের আদেশে দৈবরথ লইয়া রামের সাহায্যার্থে লঙ্কায় উপনীত হইয়াছিলেন।

মাদ্রী—মদ্ররাজ-কন্যা, মহারাজ পাণ্ডুর কনিষ্ঠা মহিষী। ইহাঁর গর্ভে অশ্বিনীকুমারদ্বয়ের বর প্রভাবে নকুল ও সহদেবের জন্ম হয়। কিমিন্দক মুনির অভিসম্পাতে পাণ্ডু ইহাঁর আলিঙ্গন মাত্রেই প্রাণত্যাগ করেন। পরে ইনি স্বামীর সহগমন করিয়াছিলেন।

মান্ধাতা—সূর্য্যবংশীয় রাজা যুবনাশ্বের পুত্র। কথিত আছে, রাজা যুবনাশ্ব পুত্রার্থী হইয়া যজ্ঞানুষ্ঠান করিয়া শয়ন করেন। পরে রাত্রিকালে তৃষ্ণার্ত্ত হইয়া যজ্ঞীয় কুম্ভসলিল পান করায়, ইহাঁর গর্ভ হয়। তাহাতে যুবনাশ্বের বাম কুক্ষি বিদীর্ণ করিয়া মান্ধাতা জন্ম গ্রহণ করেন। স্বয়ং দেবরাজ ইন্দ্র মাংধাস্যতি এই কথা বলিয়া, অঙ্গুষ্ঠ পান করানর জন্য ইহাঁর নাম মান্ধাতা হয়। ইনি পিতৃসিংহাসন লাভ করিয়া, বিহিত বিধানে রাজ্য পালন করিয়াছিলেন। ইহাঁর পুত্র

মুচুকুন্দ। ইনি সুমেরু-শিখরে রাবণের সহিত যুদ্ধ করিয়া উভয়ে সমবল হওয়ায় পরস্পরের সখ্য স্থাপিত হয়। একদা ইনি পৃথিবী জয় করিয়া স্বর্গ জয়ে উদ্যত হইলে দেবেন্দ্র ইহাঁকে মধু-তনয় লবণের পরাজয় করিতে পরামর্শ দেন। পরে ইনি মধুবনে উপস্থিত হইয়া যুদ্ধ-প্রার্থী হইলে, লবণের প্রক্ষিপ্ত শূলে নিহত হন।

মায়া—১। দুর্গার নামান্তর। ২। অধর্ম্মের কন্যা।

মায়াদেবী—কপিলাবস্তুর রাজা শুদ্ধোদনের মহিষী বুদ্ধদেবের মাতা।

মায়াবতী—মদনপত্নী রতির নামান্তর। হরকোপানলে মদনভস্ম হইলে,দ্বাপরে কামদেব শ্রীকৃষ্ণের পুত্ররূপে জন্ম গ্রহণ করিবেন এবং জন্মের ষষ্ঠ দিনে শম্বরাসুর কর্ত্তৃক হৃত হইবেন, জানিয়া রতি মায়াবতী নাম ধারণে শম্বরাসুরের প্রাসাদে অবস্থান করেন। পরে কামদেব শ্রীকৃষ্ণের প্রধান মহিষী রুক্মিণীর গর্ভে প্রদ্যুম্ন রূপে জন্ম গ্রহণ করিয়া ষষ্ঠ দিবসে হৃত হইয়া সমুদ্রে নিক্ষিপ্ত হন। পরে একটী মৎস্য তাঁহাকে গ্রাস করিলে পর ধৃত হইয়া শম্বরাসুরের গৃহে নীত হইলে, মায়াবতী তাহার উদরে পতিব বালমূর্ত্তি দেখিয়া প্রীতি সহ লালন পালন করেন। ইনি তাঁহাকে আসুরিকী মায়া বিদ্যায় শিক্ষা দিয়া, পরে ইহাঁর নিকট শম্বরাসুর কর্ত্তৃক তাঁহার অপহরণাদির কথা ব্যক্ত করেন। পরে প্রদ্যুম্ন শম্বরাসুরের বিনাশ করিয়া, মায়াবতী সহ দ্বারকায় উপনীত হইলেন, শ্রীকৃষ্ণ উভয়ের বিবাহ বন্ধনের ব্যবস্থা করেন।

মায়াবী—অসুর—দুন্দুভির জ্যেষ্ঠ পুত্র; বানররাজ বালীকে পিতৃহন্তা জানিয়া তাঁহার বধের জন্য যুদ্ধার্থে কিষ্কিন্ধ্যায় উপস্থিত হন। বালীর বিক্রম সহ্য করিতে না পারিয়া ভূবিবরে প্রবেশ করেন। বালী তাঁহার অনুসরণ করিয়া, ইহার বিনাশ করেন।

মারিষা—মহর্ষি কণ্ডুর অপ্সরা প্রম্লোচার গর্ভজাতা কন্যা। ইনি প্রচেতাদিগের পত্নী হইয়াছিলেন। ইহাঁর প্রধান পুত্র প্রজাপতি দক্ষ।

মারীচ—সুন্দের তাড়কা রাক্ষসীর গর্ভজাত পুত্র—এই রাক্ষস রাজর্ষি বিশ্বামিত্রের যজ্ঞের বিঘ্নোৎপাদ করিত। রাম ও লক্ষ্মণ যজ্ঞ রক্ষার্থ গমন করিয়া ইহাকে দূরীভূত করেন। রামের বনবাসকালে পঞ্চবটীতে মারীচ স্বর্ণমৃগরূপ ধারণপূর্ব্বক সীতার আনন্দবর্দ্ধন করিলে, সীতা রামকে ইহাকে ধরিতে অনুরোধ করিলে, তিনি তাহার পশ্চাৎ ধাবিত হন। পরে মারীচ রামের বাণে বিদ্ধ হইয়া, রামের কণ্ঠস্বরের অনুকরণে 'হা-লক্ষ্মণ! সীতা!' বলিয়া প্রাণত্যাগ করে।

মারুত—মহর্ষি কশ্যপের দিতিগর্ভসম্ভূত পুত্র; ইন্দ্র ইহাঁকে গর্ভ মধ্যে খণ্ড খণ্ড করিয়াছিলেন।

মার্কণ্ডেয়—মৃকণ্ডু মুনির পুত্র—ঋষি-বিশেষ। ইহাঁর কথিত অনেক উপদেশেরই বহুত্র প্রসিদ্ধি আছে। ইনি কল্পান্তজীবী।

মার্ষ্টি—বসুদেব-বংশধর শারণের পুত্র।

মার্ষ্টিম—বসুদেব-বংশধর শারণের পুত্র।

মালুধান—অষ্টনাগের এক জন।

মাল্যবান্—রাক্ষস সুকেশের পুত্র—লঙ্কেশ্বর রাবণের মন্ত্রী। ইনি তপঃ প্রভাবে ব্রহ্মার তুষ্টি-বিধান করায় বর পাইয়া লঙ্কায় অবস্থান করিতেছিলেন। পরে বিষ্ণু কর্ত্তৃক তাড়িত হইয়া পাতালে গমন করেন। পরে লঙ্কা রাবণের অধিকৃত হইলে, ইনি তাঁহার মন্ত্রী হন। শেষে রাম রাবণের যুদ্ধে ইনি নিহত হইয়াছিলেন।

মিত্র—১। দ্বাদশ আদিত্যের একজন। ২। মহর্ষি বশিষ্ঠের পুত্র।

মিত্রবিন্দা—শ্রীকৃষ্ণের পত্নী।

মিত্রসহ—সৌদাসের নামান্তর।

মিথি—নিমির পুত্র।

মিশ্রকেশী—মেনকার সখী—জনৈক অপ্সরা।

মীন—১। দ্বাদশ রাশির অন্যতম। ২। বিষ্ণুর অবতার বিশেষ। এই অবতারে নারায়ণ প্রলয়-পয়োধি হইতে মনু ও অসুরাপহৃত বেদের উদ্ধার করেন।

মীনরথ—জনক বংশীয় অনেনার পুত্র।

মুচুকুন্দ—১। মহারাজ মান্ধাতার পুত্র,—শৌর্য্য বীর্য্যে বিশ্ববিখ্যাত। এক সময়ে দেবাসুরের যুদ্ধে দেবগণের সাহায্য করিলে, অসুরগণ বিধ্বস্ত হয়; পরে দেবগণ সন্তুষ্ট হইয়া বরপ্রদানে সম্মত হইলে, ইনি ক্লান্তি নিবারণ হেতু নিভৃত প্রদেশ প্রার্থনা করিয়া বলেন—"যে, ইহাঁর নিদ্রায় বিঘ্নোৎপাদন করিবে সেই ইহাঁর দৃষ্টিতে

ভস্মীভূত হইবে।" পরে অভীষ্ট বর সহ একটী নিভৃত গিরিগুহা পাইয়া, তাহাতে বহুকাল নিদ্রাভিভূত রহিলেন। দ্বাপর যুগে কালযবনের বিনাশ জন্য, শ্রীকৃষ্ণ কূট কৌশলে, সেই গুহায় প্রবেশ করিয়া অন্তর্হিত হন। কালযবন গুহায় প্রবেশ করিয়া কৃষ্ণ শয়িত আছেন মনে করিয়া, মুচুকুন্দকে পদাঘাত করেন। ইহাতে যেমন মুচুকুন্দের নিদ্রাভঙ্গ হয়, অমনই কালযবন ইহাঁর দৃষ্টিপথে পড়িয়া ভস্মীভূত হয়। অতঃপর মুচুকুন্দ গুহা হইতে বহির্গত হইয়া, যুগপরিবর্ত্তন ও জাগতিক পরিবর্ত্তন সহ স্বীয় রাজ্যও পরকরতল গত দেখিয়া, হিমালয়াশ্রয়ে তপস্যাবলম্বন করেন। শেষে যোগারুঢ় হইয়া দেহ ত্যাগ করেন। ২। জনৈক মুনি। ৩ জনৈক দৈত্য।

মুণ্ডকেশ—অথর্ব্ববেদপ্রসিদ্ধ জনৈক ঋষি।

মুণ্ড—অসুররাজ শুম্ভের সেনাপতি; ভগবতী কৌশিকীর হস্তে নিহত হন।

মুদ্গল—১। জনৈক ঋগ্বেদ-প্রসিদ্ধ ঋষি; মৌদ্গল্য ব্রাহ্মণের প্রবর্ত্তক-গোত্রকার। বহুকালব্যাপী তপশ্চরণে আত্মোৎকর্ষ লাভ করেন। এক সময়ে মহর্ষি দুর্ব্বাসা ইহাঁর পরীক্ষার্থ আশ্রমে আগমন করিয়া আতিথ্য স্বীকার করেন। পরে ছয় দিন ধরিয়া, ইহাঁর আহৃত সমস্ত খাদ্যদ্রব্য ভক্ষণ করিতে থাকেন, কিন্তু তাহাতে ইনি ক্ষুণ্ণ হন নাই। তাঁহার এইরূপ অন্নপ্রসাদের পরিচয় পাইয়া, ইহাঁর যথেষ্ট প্রশংসা করেন। আর দেবগণ ইহাঁর জন্য পুষ্পবিমান প্রেরণ করিলে, তাহা উপেক্ষা করিয়া স্বীয় সাধনার সুখ-দুঃখস্থান অপরিবর্ত্তনীয় নির্ব্বাণ লাভ করেন।

মুর—দৈত্য-বিশেষ। ভগবান্ বিষ্ণু ইহাঁর বিনাশ করিয়া মুরারি নাম ধারণ করিয়াছিলেন।

মুরজা—যক্ষপতি কুবেরের মহিষী।

মুষ্টিক—মথুরাধিপতি কংসের সেনাপতি; ধনুর্যজ্ঞসময়ে বলরাম হস্তে নিহত হন।

মূক—উপসুন্দের পুত্র—দানব-বিশেষ।

মূলক—অশ্মকের পুত্র। যে সময়ে পরশুরাম ধরা নিক্ষত্রিয়া করেন, ইনি নারীগণ কর্ত্তৃক রক্ষিত হইয়া নারীকবচ নামে প্রসিদ্ধ হন।

মূলা—নক্ষত্র-বিশেষ।

মৃকণ্ডু—বিধাতার পুত্র, মার্কণ্ডেয় মুনির পিতা।

মৃগশিরা—নক্ষত্র-বিশেষ।

মৃগী—মহর্ষি পুলস্ত্যের ভার্য্যা।

মেঘনাদ—লঙ্কেশ্বর রাবণের মন্দোদরী গর্ভসম্ভূত পুত্র। ইনি জাতমাত্র মেঘের ন্যায় গর্জ্জন করিয়াছিলেন বলিয়া,ইহাঁর এই নাম হয়। ইনি বিপুল বিক্রান্ত বীর ছিলেন। অগ্নি ইহাঁর অভীষ্ট দেবতা ছিলেন। পরে ইনি সপ্ত যজ্ঞের অনুষ্ঠানে মহাদেবের প্রীতি জন্মাইয়া, কামগামী রথ তামসী মায়া, অক্ষয়তূণীরদ্বয় প্রভৃতি পাইয়া মহাবল দৃপ্ত হন। রাবণের স্বর্গজয়ের সময় ইনি পিতার সহিত রক্ষোবাহিনী লইয়া গমন করিয়া, জয়ন্তের সহিত তুমুল সংগ্রাম করেন। তামসী-মায়ার প্রভাবে যুদ্ধস্থলে অন্ধকারের সৃষ্টি করিয়া, ইনি তাঁহার পরাজয় করিতে সমর্থ হন। পরে রাক্ষস-সৈন্য সহ রাবণ দেবগণ কর্ত্তৃক পরাস্ত হইলে, ইনি মায়াবলে দেবগণের পরাজয় করিয়া, ইন্দ্রের অবরোধ বন্ধনে সমর্থ হন। পরে ব্রহ্মাদি দেবগণ লঙ্কায় আসিয়া ইহাঁকে যজ্ঞ সমাপনান্তে যুদ্ধে ব্রতী হইলে, অজেয় হইবেন, এই বর দিয়া, ইন্দ্রের বন্ধনমোচন করেন। দেবরাজের পরাজয়ে সমর্থ হইয়াছিলেন বলিয়া ইহাঁর নাম ইন্দ্রজিৎ। লঙ্কাসমরে ইনি হনুমান্‌কে বন্দী করেন। অতঃপর ইনি বানর-সৈন্যগণের সহিত রাম লক্ষ্মণকে দুইবার পরাজিত করিয়াছিলেন। রাবণভ্রাতা বিভীষণের পরামর্শে লক্ষ্মণ নিকুম্ভিলা যজ্ঞাগারে গোপনে উপনীত হইয়া, ইহাঁর নিধন করেন।

মেধাঃ—স্বায়ম্ভুব মনুর পুত্র।

মেধাজিৎ—কাত্যায়ন মুনির নামান্তর।

মেধাতিথি—১। রাজা প্রিয়ব্রতের পুত্র শাকদ্বীপের অধিপতি।

মেনকা, মেনা—১। পিতৃগণের মানস কন্যা—গিরিরাজ হিমালয়ের মহিষী; ইহাঁর মৈনাক নামে পুত্র ও গঙ্গা ও উমা নামে কন্যাদ্বয় জন্মিয়াছিল। ২। অপ্সরা বিশেষ।

মেরুসাবর্ণি—চতুর্দ্দশ মনু।

মৈত্রেয়—মহর্ষি পরাশরের শিষ্য বিশেষ। ইনি ষট্‌সংবাদে বিষ্ণু পুরাণের শ্রোতা।

মৈনাক—গিরিরাজ হিমালয়ের মেনকা গর্ভসম্ভূত পুত্র। পূর্ব্বে পর্ব্বতগণের পক্ষ থাকায়, তাহারা উড্ডীন হইয়া সময়ে সময়ে লোকালয় জনপদে পতিত হইলে, প্রাণি-নাশ হইত। দেবরাজ ইন্দ্র জগতের এই অনিষ্ট-নিবারণ জন্য, যখন বজ্রাঘাতে পর্ব্বতগণের পক্ষচ্ছেদ করেন, তখন মৈনাক পবনসাহায্যে পলায়ন করিয়া, সমুদ্রের গর্ভে আশ্রয় লইয়াছিলেন।

মৈন্দ—রামানুচর বানর-বিশেষ।

মোহিনী—দেবাসুরে সমুদ্র মন্থনান্তে নারায়ণ এই মূর্ত্তি ধারণ পূর্ব্বক অসুরদিগের বঞ্চনা করিয়া, দেবগণের সুধাপানের ব্যবস্থা করিয়াছিলেন। তৎকালে মহাদেব ইঁহার রূপ দর্শনে মত্ত হন।

মৌদ্গ্য—সামবেদজ্ঞ ঋষি দেবদর্শের শিষ্য।

মৌদ্গল্য—মহর্ষি মুদ্গলের পরানুসৃত ব্রাহ্মণগণ।

---

# য

যজমান—মহাদেবের প্রজাপতি মূর্ত্তি।

যজ্ঞবাহু—প্রিয়ব্রতের একটী পুত্র।

যজ্ঞশ্রী—অন্ধভৃত্যবংশীয় জনৈক রাজা।

যজ্ঞসেন—পঞ্চাল দেশীয় মহারাজ দ্রুপদের নামান্তর।

যদু—মহারাজ যযাতির দেবযানী গর্ভসম্ভূত জ্যেষ্ঠ পুত্র; পিতার জরা লইতে অসম্মত হইলে, পিতৃশাপে ইনি এবং ইঁহার বংশীয়গণ পিতৃ সিংহাসন লাভে বঞ্চিত হন। ইনি যাদবগণের আদি পুরুষ এবং ইঁহার বংশানুক্রমে যাদবগণ ইঁহারই নামানুসারে যাদব নামে বিখ্যাত।

যম—দক্ষিণদিকের দিক্‌পাল। সূর্য্যের পত্নী সংজ্ঞার গর্ভজাত সন্তান। ত্বষ্টা ইঁহার মাতামহ। সংজ্ঞা সূর্য্যের নিকট ছায়াকে রাখিয়া, স্থানান্তর গমন করিলে ছায়া ভ্রাতা ভগিনী সহ যমের লালন পালন করিতে লাগিলেন; পরে সপত্নীসন্তানের প্রতি ছায়ার অযত্ন হওয়ায়, ইনি তাঁহাকে পদাঘাতে উদ্যত হন। তাহাতে ছায়ার শাপে ইঁহার পদদ্বয় ক্ষত ও কীটসঙ্কুল হয়। এতদ্বিষয় পিতৃ সমীপে প্রকাশ করিলে, সূর্য্য ইঁহাকে ক্ষত লেহন জন্য কুক্কুর দিয়াছিলেন। ঐ কুক্কুর ক্ষত হইতে পূয ও কীট ভক্ষণ করিয়া ক্ষত স্থান নিরাময় করিয়া দেয়। ইনি পিতৃগণের অধিপতি ইঁহার পুরীর নাম সংযমনী। যমুনা ইঁহার ভগিনী। ইঁহার কনিষ্ঠ ভ্রাতার নাম বিচিত্র।

যমী—১। পিতৃপতি যমের ভগিনী যমুনার নামান্তর। ২। প্রজাপতি দক্ষের কন্যা ধর্ম্মের পত্নী।

যমুনা—সূর্য্যের কন্যা যমের ভগিনী। ইনি কার্ত্তিকী শুক্লপক্ষীয় দ্বিতীয়ায় যমকে তিলক দানে দীর্ঘায়ুঃ করিয়াছিলেন।

যযাতি—চন্দ্রবংশীয় পঞ্চম নৃপতি। মহারাজ নহুষের পুত্র পিতৃসিংহাসনে অধিরূঢ় হইয়া, পিতার অজ্ঞানকৃত পাপের জন্য নরক ভোগের সংবাদ পাইয়া তাঁহার উদ্ধার জন্য গুরুর আদেশে নরমেধ যজ্ঞের অনুষ্ঠান পূর্ব্বক কুশধ্বজ নামক একটী ভক্ত ব্রাহ্মণ বালককে বলিদান করিতে উদ্যত হইলে, তথায় নারায়ণ আবির্ভূত হইয়া ইঁহার পিতার মুক্তি বিধান করিয়াছিলেন। একদা রাজা যযাতি অরণ্যে মৃগয়ার্থ পরিভ্রমণ করিয়া ক্লান্ত হওয়ায় জলের অন্বেষণে ভ্রমণ করিতে করিতে একটী কূপের নিকট উপনীত হন। তন্মধ্যে দেবযানীকে পতিত দেখিয়া, অতিযত্নে তাহার উদ্ধার করিয়া পিতৃ সমীপে প্রেরণ করেন। অতঃপর আর এক দিন ইনি মৃগয়ায় আগমন পূর্ব্বক সখীগণে পরিবৃতা দেবযানীর সাক্ষাৎকার লাভে প্রীত হন। পরে শুক্রাচার্য্য উভয়ের প্রণয়ের পরিচয় পাইয়া, পরিণয় সম্পাদন করেন। তাঁহার গর্ভে ইঁহার যদু ও তুর্ব্বসু নামে দুইটী পুত্রের জন্ম হয়। পরে ইনি দেবযানীর পরিচারিকা রূপে নিযুক্ত দৈত্যরাজ বৃষপর্ব্বের কুমারী শর্ম্মিষ্ঠার সহিত গোপনে গান্ধর্ব্ব বিবাহে আবদ্ধ হন। তাহার গর্ভে ইঁহার দ্রুহ্যু, অনু ও পুরু নামে তিনটী পুত্র জন্ম গ্রহণ করে। দেবযানী স্বামীকে স্বীয় পরিচারিকায় সংসক্ত জানিয়া ক্রোধভরে স্বীয় পিতৃ সমীপে গমনপূর্ব্বক স্বামীর দোষ বর্ণনা করেন; তাহাতে শুক্রাচার্য্য ইঁহার প্রতি অকালে জরাগ্রস্ত হইবে অভিশাপ করেন। তাহাতে ইনি মহর্ষি

শুক্রাচার্যের শরণাগত হইয়া কৃপাভিক্ষায় তুষ্টিবিধান করেন, তিনি এই জরা পুত্রে পরিচালনের শক্তি প্রদান করেন, ইনি পুত্রগণকে স্বীয় জরা গ্রহণের আদেশ করিলে, প্রথম পুত্র চতুষ্টয় তাহা লইতে অসম্মত হন; শেষে কনিষ্ঠ পুত্র পুরু পিত্রাজ্ঞা পালন করিতে সম্মত হইয়া, ইঁহার সহিত যৌবন বিনিময়ে জরা গ্রহণ করেন; ইনি আজ্ঞাপালক প্রিয় পুত্র পুরুকে সিংহাসন প্রদান সঙ্গত মনে করিয়া অন্যান্য তনয়কে রাজপদ হইতে বঞ্চিত করেন। অতঃপর মহারাজ যযাতি বিষয়াসক্ত চিত্তে, ধর্ম্মসঙ্গত সুখসম্ভোগ করিয়া পার্থিব সুখে বীতরাগ হন পরে প্রিয় পুত্র পুরুকে সম্বোধন করিয়া বলেন, "বৎস, আমি তোমার যৌবন লাভে অভিলাষানুরূপ বিষয় ভোগ করিয়া তৃপ্ত হইয়াছি; কাম্যভোগ কামনার উত্তরোত্তর বৃদ্ধি ঘটায়, এক্ষণে কামনা পরিত্যাগই শান্তিপ্রদ বোধ হইতেছে। এখন নিষ্কাম হইয়া, পরম পাবন পরমেশ্বরের ইচ্ছায় নির্ভর করিয়া, তাঁহাতে চিত্তের সন্ন্যাস পূর্ব্বক বানপ্রস্থাবলম্বনে প্রয়াসী হইয়াছি। এক্ষণে তোমার যৌবন সহ আমার এই রাজ্যভার গ্রহণ কর। আমার মনে নির্ব্বেদ উপস্থিত হওয়ায় ঈশ্বর চিন্তায় আত্মোৎকর্ষ সাধনের জন্য অনিত্য সংসার সংসক্তি হইতে অবসর লইতে ব্যগ্র হইয়াছি।" এই বলিয়া পুরুর রাজ্যাভিষেক সম্পাদন পূর্ব্বক, শেষে বনাশ্রয়ে যোগাবলম্বনে জীবনাতিপাত করিয়াছিলেন।

যশোদা—গোপরাজ নন্দঘোষের মহিষী। শ্রীকৃষ্ণের পালয়িত্রী মাতা। মথুরার কংসকারাগার হইতে দেবকীর সদ্যঃপ্রসূত সন্তান লইয়া, বসুদেব গোকুলে উপনীত হন, এবং ইঁহার সদ্যঃপ্রসূত কন্যার হরণ ও তথায় স্বতনয় কৃষ্ণের স্থাপন করিয়া পুনরায় মথুরায় কংসকারাগারে উপনীত হন। ইনি কৃষ্ণকে লইয়া স্বপুত্র জ্ঞানে লালন পালন করেন, পরে শ্রীকৃষ্ণ কংসের ধনুর্যজ্ঞে নিমন্ত্রিত হইয়া, কংসধ্বংস পূর্ব্বক, উগ্রসেনকে রাজা করেন, বাসুদেব দেবকীর উদ্ধার পূর্ব্বক কুব্জা পাণিগ্রহণে ক্ষত্র রাজপুত্র বলিয়া, পরিচিত ও তাঁহাদিগের সংশ্লিষ্ট থাকায়, ইনি সাতিশয় দুঃখিত হইয়াছিলেন।

যাজ—জনৈক ঋষি; উপযজ্ঞ মুনির ভ্রাতা। ইঁহারা মহারাজ দ্রুপদের পৌরাহিত্য স্বীকার করিয়া যজ্ঞে ব্রতী হন; সেই যজ্ঞে ধৃষ্টদ্যুম্নের ও দ্রৌপদীর জন্ম হয়।

যাজ্ঞবল্ক্য—যোগ-প্রবর্ত্তক সংহিতাকার মুনি। ইনি বৈশম্পায়নের শিষ্য ছিলেন। ইনি গুরুর নিকট বেদ-দীক্ষাগ্রহণ করার পর গুরুর ব্রহ্ম-হত্যা-পাপ-ক্ষালনার্থ যজ্ঞের অনুষ্ঠানে লিপ্ত হইতে অসম্মত হওয়ায়, গুরুর নিকট হইতে প্রাপ্ত বেদের বমন করিতে বাধ্য হন। অন্যান্য শিষ্যগণ তিত্তিরি পক্ষিরূপে তাহা ভক্ষণ করেন। তাহাই তৈত্তিরীয় সংহিতা। ইনি সূর্য্যের নিকট বাজসনেয়ী সংহিতা লাভ করেন। ইনি মহারাজ যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞে হোতা ছিলেন।

যাজ্ঞসেনী—দ্রৌপদীর নামান্তর।

যাযাবর—মহর্ষি জরৎকারুর পূর্ব্বপুরুষগণ।

যাস্ক—বৈদিক নিরুক্ত-প্রণেতা ঋষি, পাণিনির পূর্ব্বতন। ইঁহার রচিত গ্রন্থ বৈদিকী ভাষার জ্ঞান উৎপাদনে সহায়। ঐ নিরুক্ত নৈর্ঘণ্টুক, নৈগম, ও দৈবত ভেদে তিনভাগে বিভক্ত।

যুধাজিৎ—কেকয়রাজ পুত্র,—দশরথ তনয় ভরতের মাতুল।

যুধিষ্ঠির—রাজা পাণ্ডুর ক্ষেত্রজ জ্যেষ্ঠপুত্র:—ইনি রাজা পাণ্ডুর প্রধান মহিষী কুন্তীর গর্ভে ধর্ম্মের ঔরসে জন্মগ্রহণ করেন। [ মহাভারত পাঠ কর। ]

যুযুৎসু—১; ধৃতরাষ্ট্রের বৈশ্যাগর্ভসম্ভূত পুত্র, ইনি বৈমাত্রেয় ভ্রাতাদিগের ন্যায় অধার্ম্মিক ছিলেন না; কুরুক্ষেত্রযুদ্ধে ইনি দুর্য্যোধনের সৈন্য সহ রণক্ষেত্রে উপস্থিত হইয়া, শেষে পাণ্ডবপক্ষ অবলম্বন করেন। ধৃতরাষ্ট্রের পুত্রগণের মধ্যে কেবল ইনিই জীবিত ছিলেন। যুদ্ধান্তে সঞ্জয় ইঁহাকে লইয়া হস্তিনাপুরে আগমন করেন। ২। ধৃতরাষ্ট্রের মহিষী গান্ধারীর গর্ভজাত পুত্র।

যুবনাশ্ব—সূর্য্যবংশীয় প্রসেনজিতের পুত্র, ইনি পুত্রার্থ যজ্ঞারম্ভ করিয়া রাত্রিকালে তৃষ্ণার্ত্ত হইয়া যজ্ঞশেষ জল পান করিয়াছিলেন। তাহাতে

ইহাঁর গর্ভ হয়। ঐ গর্ভে মান্ধাতার জন্ম হয়। ইহাঁর বাম কুক্ষি বিদীর্ণ করিয়া মান্ধাতার জন্ম হইলে, ইহাঁর মৃত্যু হয়। মান্ধাতা ইন্দ্রের অঙ্গুষ্ঠপানে প্রাণ ধারণ করেন বলিয়া ইহাঁর নাম মান্ধাতা। মতান্তরে মান্ধাতার প্রসবের পরও তিনি জীবিত থাকিয়া, তপোরত ছিলেন।

যূপাক্ষ—১। লঙ্কেশ্বর রাবণের সভাসদ্। ২। লঙ্কেশ্বর রাবণের সেনাপতি, অশোক বনোপকণ্ঠে হনুমানের হস্তে নিহত হয়।

যোগমায়া—ভগবতীর মূর্ত্তিভেদ। এই মূর্ত্তি গোপরাজ মহিষী যশোদার গর্ভে জন্মিয়া কংসকে ছলনাপূর্ব্বক অষ্টভুজা মূর্ত্তিতে বিন্ধ্যাচল-বাসিনী হইয়াছিলেন।

যৌধেয়া—মহারাজ যুধিষ্ঠিরের পত্নী। ইহাঁর পুত্রের নাম দেবক।

---

# র

রক্তবীজ—অসুররাজ শুম্ভের সেনাপতি। ইহাঁর একবিন্দু রক্ত ভূতলে পতিত হইলে, শত শত রক্তবীজের ন্যায় অসুরের উদ্ভব হইত। চণ্ড মুণ্ডের নিধন হইলে, অসুরাধিপতি শুম্ভ ইহাঁর নায়কত্বে সৈন্য প্রেরণ করেন। চণ্ডিকা চামুণ্ডাবেশে ইহাঁর মুণ্ডচ্ছেদ ও রক্তপান করিয়া, নিধন করেন।

রক্ষরজা—ব্রহ্মাশ্রু হইতে উৎপন্ন বানর, উত্তর মেরু শিখরের পল্বল জলে অবগাহন করায়, ইহাঁর স্ত্রীরূপ লাভ ঘটিলে, সেই সময় ইহাঁর গর্ভে বালী ও সুগ্রীব নামে বানর-দ্বয়ের জন্ম হয়। পরে রক্ষরজা বানররূপ লাভ করিয়া বানরেশ্বর হইয়াছিলেন; ব্রহ্মা কর্ত্তৃক কিষ্কিন্ধ্যায় ইহাঁর রাজধানী নির্দ্দিষ্ট হয়।

রঘু—সূর্য্যবংশীয় মহারাজ দিলীপের পুত্র; ইনি শৌর্য্যবীর্য্যে প্রথিতযশাঃ হইয়াছিলেন। রঘু দিগ্বিজয়ে তৎকাল পরিচিত যাবতীয় জনপদ জয় করিয়াছিলেন। তৎপরে বিশ্বজিৎ যজ্ঞের অনুষ্ঠান করিয়া, সমস্ত দ্রব্যজাত ব্রাহ্মণগণকে দান করিয়াছিলেন। ইহাঁর পুত্রের নাম অজ।

রণমেয়—ইক্ষ্বাকুবংশীয় কৃতঞ্জয়ের পুত্র।

রতি—কামদেবের পত্নী। হরকোপানলে মদনভস্ম হইলে, ইনি মায়াবতী নাম ধারণে শম্বর দৈত্যভবনে দাসী হইয়া অবস্থান করিয়াছিলেন। শেষে দ্বাপরে কামদেবের সহিত মিলিতা হন।

রন্তিদেব—চন্দ্রবংশীয় সঙ্কৃতির পুত্র। ইহাঁর অনুষ্ঠিত যজ্ঞের বলিভূত পশুগণের রক্ত মেদঃ প্রভৃতিতে চর্ম্মণ্বতী নদীর উদ্ভব হয়।

রন্তিনার—কুরুবংশীয় ঋতেযুর পুত্র।

রম্ভ—১। অসুররাজ—মহিষাসুরের পিতা। ২। অনুর পুত্র।

রম্ভা—অপ্সরোবিশেষ। ইনি ইন্দ্রের আদেশে রাজর্ষি বিশ্বামিত্রের তপস্যায় বিঘ্নোৎপাদন করিতে উদ্যতা হওয়ায়, তাঁহার শাপে শৈলরূপে পরিণত হন। একদা ইনি যক্ষপতি কুবেরের পুত্র নলকূবরের উদ্দেশে গমন সময় পথে লঙ্কেশ্বর রাবণ কর্ত্তৃক ধৃতা ও বলপূর্ব্বক ধর্ষিতা হইলে, নলকূবরের শাপে রাবণ আর অন্য কোন রমণীর উপর অত্যাচারে সমর্থ হইতেন না।

রবি—সূর্য্যদেবের নামান্তর।

রাকা—মহর্ষি অঙ্গিরার কন্যা।

রাজরাজেশ্বরী—দশ মহাবিদ্যার একটী। ষোড়শীর নামান্তর। রক্তবর্ণা ত্রিনয়না পাশ অঙ্কুশ ধনুঃশর ধারিণী, ইহার সিংহাসনের আশ্রয় ব্রহ্মা, বিষ্ণু, ঈশ্বর, মহেশ, রুদ্র—এই পঞ্চ দেবতা।

রাধা, রাধিকা—১। গোপরাজ বৃষভানুর পত্নী কলাবতীর গর্ভজাতা কন্যা। অভিমন্যু ঘোষের পত্নী, ইনি শ্রীকৃষ্ণ প্রেমে সর্ব্বত্যাগিনী হইয়াছিলেন,—পরাসক্তি হইতে প্রেমময় শ্রীকৃষ্ণের প্রেমগুরু হইয়া, উত্তরসাধিকারূপে তাঁহার যোগসিদ্ধির বিধান করেন। ইহাতে রূপজ মোহ বা প্রলোভনের বশে ভোগলিপ্সায় অনুরাগ ছিল না। কেহ কেহ ইহাতে একটী সাঙ্গরূপক অলঙ্কার দেখিতে পান। রাধা—রাধ্যতেঽনয়া—ইহাদ্বারা আরাধনা করিতে পারা যায়, সেই পরাসক্তির মূর্ত্তিমতী প্রতিকৃতি। ২। অধিরথ সূতের পত্নী—কুন্তীনন্দন অঙ্গরাজ দানবীর কর্ণের পালিকা মাতা। একদা ইনি স্বামিসমভিব্যা-

হারে নদীতে অবগাহন করিয়াছেন, এমন সময় একটা মঞ্জুষা জলে ভাসিয়া যাইতেছিল। অধিরথ তাহার উদ্ধার করিয়া তন্মধ্যে সদ্যঃপ্রসূত কর্ণকে দেখিতে পান; রাধা এই শিশুটীর স্বসন্তানবোধে প্রতিপালন করেন। ইহাঁর সন্তান বলিয়া বিখ্যাত হওয়ায়, ইহাঁর অপর নাম রাধেয়।

রামচন্দ্র—বিষ্ণুর সপ্তম অবতার। ইনি সূর্য্যবংশীয় রাজা দশরথের জ্যেষ্ঠপুত্র। তাঁহার প্রধান মহিষী কৌশল্যার গর্ভে ইহাঁর জন্ম হয়। [ বাল্মীকি প্রণীত রামায়ণ পাঠ কর ]

রাবণ—বিশ্রবা মুনির ঔরসে, সুমালী রাক্ষসের কন্যা নিকষার বা কৈকসীর গর্ভে ইহার জন্ম হয়। ইহার বৈমাত্রেয় ভ্রাতা কুবেরের ঐশ্বর্য্য দর্শনে ইহার মাতা নিকষার মনে অসূয়ার উদ্রেক হওয়ায়, স্বসন্তানের ভাগ্যোন্নয়ন জন্য ইহাকে উত্তেজিত করেন। পরে ইনি ভ্রাতা কুম্ভকর্ণ ও বিভীষণের সহিত কঠোর তপশ্চরণে প্রবৃত্ত হন। কঠোর তপোদর্শনে সন্তুষ্ট হইয়া ব্রহ্মা বরদিতে সম্মত হইলে, রাবণ অমর বর প্রার্থনা করিল, ক্ষুদ্রজীবী নর বানর প্রভৃতি ভিন্ন অপর সকলের অজেয় হইবে, এই বর লাভে সন্তুষ্ট হইল। পরে মাতাসহ সুমালীর উপদেশে ইনি কুবের হস্ত হইতে লঙ্কা গ্রহণ করিয়া, তথায় রাক্ষস-রাজ্যের পুনঃ স্থাপনা করেন। ময় নামক দানবের কন্যা মন্দোদরীর সহিত ইহার বিবাহ হয়; তাঁহার গর্ভে ইহার মেঘনাদ ও অক্ষয় কুমার প্রভৃতি পুত্রগণের জন্ম হয়। পরে বলদর্পে বিশ্বজিগীষায় দিগ্বিজয়ার্থক বহির্গত হইয়া, ক্রমশঃ দেশ জয় করিতে করিতে রক্ষোরাজ রাবণ, বানরপতি বালী, কার্ত্তবীর্য্য অর্জ্জুন ও মান্ধাতার নিকট পরাজিত হইয়াছিলেন। পাতালেও অসুরেশ্বর বলির নিকট উপনীত হইলে, মহারাজ বলি ইহাকে পিতামহ হিরণ্যকশিপুর কুণ্ডলোত্তোলনের জন্য অনুরোধ করিলে, ইনি তাহাতে অশক্ত হইয়া লজ্জিত হন। পরে স্বর্গ জয় করিতে দেবগণ সহ সমরে প্রবৃত্ত হইলেন। ইনি ইন্দ্রকর্ত্তৃক প্রায় পরাজিত হন, এমন সময় মেঘনাদ মায়া বিস্তারে দেবগণকে মুগ্ধ করিয়া ইন্দ্রজয়ে সমর্থ হন। পরে ইন্দ্র বিজিত ও লঙ্কাকারায় অবরুদ্ধ হইলে, ব্রহ্মা ইন্দ্রজিৎ আখ্যাদানে রাবণকুমার মেঘনাদকে বর প্রদানপূর্ব্বক দেবরাজ ইন্দ্রের উদ্ধার করেন। পরে ইনি কামাসক্ত হইয়া ঘোর অত্যাচারী হইলে, কুললনাগণ ইহার নাম ভীত হইতেন। তপস্বিনী বেদবতীর প্রতি বলপ্রয়োগ করিতে উদ্যত হইলে, তিনি ইহাকে শাপ দিয়া অনলে প্রবেশ করেন। অপ্সরাঃ রম্ভার ধর্ষণ জন্য নলকূবর প্রকুপিত হইয়া, ইহার রমণী ধর্ষণ মৃত্যুর কারণ হইবে—এই শাপ দেন। কালকেয় প্রভৃতি দৈত্যগণের বিনাশ করিতে ইনি বিদ্যুজ্জিহ্বের নিধন করিয়া, সূর্পণখাকে বিধবা করিবার পর তাঁহাকে দণ্ডকারণ্যে রাক্ষসবীর খরের রক্ষণাবেক্ষণে রক্ষা করেন। পরে সূর্পণখা শ্রীরামচন্দ্রের মনোমোহন কলেবর দর্শনে কামমোহিতা হইয়া স্বাভিলাষ প্রকাশ করায় অগ্রজের আদেশে লক্ষ্মণ তাহার নাসাকর্ণচ্ছেদন করেন। পরে খর সহ রাক্ষসসৈন্য বিধ্বস্ত হইলে, শূর্পণখা রাবণ সমীপে সমস্ত ঘটনার বর্ণনা করিয়া, রাম-মহিষী সীতার অলোকসামান্য রূপলাবণ্যের কথাও অবগত করান। পরে রাবণপ্রেরিত মৃগরূপ মারীচ কর্ত্তৃক কৌশলে রাম লক্ষ্মণ সীতার আবাস কুটীর হইতে দূরে নীত হইলে, ইনি যোগীবেশে সীতাসকাশে অতিথি হইয়া, সীতা হরণ করেন। পলায়নকালে পথে পক্ষিরাজ জটায়ুর সহিত ইহার ঘোরতর যুদ্ধ হইলে, জটায়ু পরাস্ত হইয়া মৃতপ্রায় পতিত রহিলেন। তৎপরে রামচন্দ্র বানর রাজ সুগ্রীবের সাহায্যে সীতার সন্ধান লইয়া, সমুদ্রবন্ধনপূর্ব্বক বানর সৈন্য সহ লঙ্কায় উপস্থিত হইলে, ইহার সহোদর বিভীষণ ইহাকে সীতা প্রত্যার্পণ করিয়া, সন্ধি করিবার পরামর্শ দিলে, ইনি ক্রোধভরে তাহাকে পদাঘাত করিয়া বিতাড়িত করেন। পরে বিভীষণ রামচন্দ্রের আশ্রয় লইয়া, তাঁহার সাহায্য করিতে প্রতিশ্রুতি করেন। পরে রামচন্দ্র বিভীষণের সাহায্যে বানর চমূ লইয়া ইহাকে সবংশে নিহত করিয়াছিলেন।

ইহাঁর গর্ভ হয়। ঐ গর্ভে মান্ধাতার জন্ম হয়। ইহাঁর বাম কুক্ষি বিদীর্ণ করিয়া মান্ধাতার জন্ম হইলে, ইহাঁর মৃত্যু হয়। মান্ধাতা ইন্দ্রের অঙ্গুষ্ঠপানে প্রাণ ধারণ করেন বলিয়া ইহাঁর নাম মান্ধাতা। মতান্তরে মান্ধাতার প্রসবের পরও তিনি জীবিত থাকিয়া, তপোরত ছিলেন।

যূপাক্ষ—১। লঙ্কেশ্বর রাবণের সভাসদ্। ২। লঙ্কেশ্বর রাবণের সেনাপতি, অশোক বনোপকণ্ঠে হনুমানের হস্তে নিহত হয়।

যোগমায়া—ভগবতীর মূর্ত্তিভেদ। এই মূর্ত্তি গোপরাজ মহিষী যশোদার গর্ভে জন্মিয়া কংসকে ছলনাপূর্ব্বক অষ্টভুজা মূর্ত্তিতে বিন্ধ্যাচল-বাসিনী হইয়াছিলেন।

যৌধেয়া—মহারাজ যুধিষ্ঠিরের পত্নী। ইহাঁর পুত্রের নাম দেবক।

---

## র

রক্তবীজ—অসুররাজ শুম্ভের সেনাপতি। ইহাঁর একবিন্দু রক্ত ভূতলে পতিত হইলে, শত শত রক্তবীজের ন্যায় অসুরের উদ্ভব হইত। চণ্ড মুণ্ডের নিধন হইলে, অসুরাধিপতি শুম্ভ ইহাঁর নায়কত্বে সৈন্য প্রেরণ করেন। চণ্ডিকা চামুণ্ডাবেশে ইহাঁর মুণ্ডচ্ছেদ ও রক্তপান করিয়া, নিধন করেন।

রক্ষরজা—ব্রহ্মাশ্রু হইতে উৎপন্ন বানর, উত্তর মেরু ...রের পদ্বল জলে অবগাহন করায়, ইহাঁর ...রূপ লাভ ঘটিলে, সেই সময় ইহাঁর গর্ভে ...লী ও সুগ্রীব নামে বানর-দ্বয়ের জন্ম হয়। ...র রক্ষরজা বানররূপ লাভ করিয়া বানরেশ্বর ...য়াছিলেন; ব্রহ্মা কর্ত্তৃক কিষ্কিন্ধ্যায় ইহাঁর ...জধানী নির্দ্দিষ্ট হয়।

...—সূর্য্যবংশীয় মহারাজ দিলীপের পুত্র; ইনি ...র্য্যবীর্য্যে প্রথিতযশাঃ হইয়াছিলেন। রঘু ...দিগ্বিজয়ে তৎকাল পরিচিত যাবতীয় জনপদ ...য় করিয়াছিলেন। তৎপরে বিশ্বজিৎ যজ্ঞের অনুষ্ঠান করিয়া, সমস্ত দ্রব্যজাত ব্রাহ্মণগণকে দান করিয়াছিলেন। ইহাঁর পুত্রের নাম অজ।

রণমেয়—ইক্ষ্বাকুবংশীয় কৃতঞ্জয়ের পুত্র।

রতি—কামদেবের পত্নী। হরকোপানলে মদনভস্ম হইলে, ইনি মায়াবতী নাম ধারণে শম্বর দৈত্য-ভবনে দাসী হইয়া অবস্থান করিয়াছিলেন। শেষে দ্বাপরে কামদেবের সহিত মিলিতা হন।

রন্তিদেব—চন্দ্রবংশীয় সঙ্কৃতির পুত্র। ইহাঁর অনুষ্ঠিত যজ্ঞের বলিভূত পশুগণের রুধির মেদঃ প্রভৃতিতে চর্ম্মণ্বতী নদীর উদ্ভব হয়।

রন্তিনার—কুরুবংশীয় ঋতেযুর পুত্র।

রম্ভ—১। অসুররাজ—মহিষাসুরের পিতা। ২। অনুর পুত্র।

রম্ভা—অপ্সরোবিশেষ। ইনি ইন্দ্রের আদেশে রাজর্ষি বিশ্বামিত্রের তপস্যায় বিঘ্নোৎপাদন করিতে উদ্যতা হওয়ায়, তাঁহার শাপে শৈলরূপে পরিণত হন। একদা ইনি যক্ষপতি কুবেরের পুত্র নলকূবরের উদ্দেশে গমন সময় পথে লঙ্কেশ্বর রাবণ কর্ত্তৃক ধৃতা ও বলপূর্ব্বক ধর্ষিতা হইলে, নলকূবরের শাপে রাবণ আর অন্য কোন রমণীর উপর অত্যাচারে সমর্থ হইতেন না।

রবি—সূর্য্যদেবের নামান্তর।

রাকা—মহর্ষি অঙ্গিরার কন্যা।

রাজরাজেশ্বরী—দশ মহাবিদ্যার একটী। ষোড়শীর নামান্তর। রক্তবর্ণা ত্রিনয়না পাশ অঙ্কুশ ধনুঃশর ধারিণী, ইঁহার সিংহাসনের আশ্রয় ব্রহ্মা, বিষ্ণু, ঈশ্বর, মহেশ, রুদ্র—এই পঞ্চ দেবতা।

রাধা, রাধিকা—১। গোপরাজ বৃষভানুর পত্নী কলাবতীর গর্ভজাতা কন্যা। অভিমন্যু ঘোষের পত্নী, ইনি শ্রীকৃষ্ণ প্রেমে সর্ব্বত্যাগিনী হইয়াছিলেন,—পরাসক্তি হইতে প্রেমময় শ্রীকৃষ্ণের প্রেমগুরু হইয়া, উত্তরসাধিকারূপে তাঁহার যোগসিদ্ধির বিধান করেন। ইহাতে রূপজ মোহ বা প্রলোভনের বশে ভোগলিপ্সায় অনুরাগ ছিল না। কেহ কেহ ইহাতে একটী সাঙ্গরূপক অলঙ্কার দেখিতে পান। রাধা—রাধ্যতেঽনয়া—ইহাদ্বারা আরাধনা করিতে পারা যায়, সেই পরাসক্তির মূর্ত্তিমতী প্রতিকৃতি। ২। অধিরথ সূতের পত্নী—কুন্তীনন্দন অঙ্গরাজ দানবীর কর্ণের পালিকা মাতা। একদা ইনি স্বামিসমভিব্যা-

সম্পন্ন হইয়াছিল। ইহঁাদের যথাসময়ে শুনক নামে একটী পুত্র হয়। সর্পদংশনে ইহঁার প্রেয়সী প্রমদ্বরার প্রাণহানি ঘটায়, ইহার মনে সর্পহিংসা জাগিয়া উঠে; তাহাতে ইনি সর্পের দর্শন মাত্রেই বিনাশ করিতেন। একটা নির্ব্বিষ ডুণ্ডুভের বধে উদ্যত হইলে, ডুণ্ডুভ ইহঁার নিকট স্ববৃত্তান্ত বর্ণনাদ্বারা শাপমুক্ত হন। ইনিও ডুণ্ডুভের উপদেশে সর্পহিংসা ত্যাগ করিয়াছিলেন।

রেণুকা—রাজা প্রসেনজিতের কন্যা, মহর্ষি জমদগ্নির পত্নী। ইহঁার পঞ্চ পুত্র জন্মিয়াছিল;—তাঁহাদিগের মধ্যে পরশুরামই কনিষ্ঠ। ইনি স্নানার্থ-নদীতে গিয়া অপ্সরোগণের জলক্রীড়া দর্শনে, কামকলুষিতা হইয়া আশ্রমে প্রত্যাবর্ত্তন করিলে, স্বামী জমদগ্নি ইহঁার মনোবিকার জানিতে পারিয়া, পুত্রগণের প্রতি ইহঁার বধের জন্য আদেশ করেন। প্রথম পুত্রচতুষ্টয় এই অবৈধ আজ্ঞাপালনে অসম্মত হওয়ায়, পিতৃশাপগ্রস্ত হন; শেষে কনিষ্ঠ পুত্র পরশুরাম হিতাহিত বিবেচনা না করিয়া, পিত্রাজ্ঞা পালনার্থ মাতৃবধ করেন। ইহাতে পিতার আনন্দবর্দ্ধনে সমর্থ হওয়ায়, পিতার নিকটে বরপ্রার্থনার জন্য অনুমতি পাইয়া, ইনি মাতার পুনর্জীবন প্রার্থনা করেন। তাহাতে ইনি পুনর্জীবিতা হন। কার্ত্তবীর্য্যের সহিত বিরোধ ঘটায়, মহর্ষি জমদগ্নি নিহত হইলে, ইনি পরশুরামের স্মরণ করায়, তিনি ইহঁার নিকট উপনীত হন। তাঁহার নিকট কার্ত্তবীর্য্যের অত্যাচার-কাহিনী বর্ণন করিয়া, ইনি স্বামীর সহমৃতা হন।

রেবত—রাজা আনর্ত্তের পুত্র,—কুশস্থলীর রাজা। রেবতী নামে ইহঁার একটী রূপবতী কন্যা হয়। কন্যার বিবাহকাল উপস্থিত হইলে, ইনি সৎপাত্রের অনুসন্ধান করিবার জন্য, লোক পিতামহ ব্রহ্মার উপদেশ গ্রহণার্থ কন্যাসমভিব্যাহারে ব্রহ্মলোকে গমন করেন। তথায় সামগান শ্রবণে মুগ্ধ হইয়া, বহুযুগ এক মুহূর্ত্তের ন্যায় অতিবাহিত করেন। অতঃপর পিতামহের আদেশে মর্ত্ত্যে আগমনপূর্ব্বক বলরামে কন্যা সম্প্রদান করিয়া, তপস্যা করিতে সুমেরুশিখর আশ্রয় করেন।

রেবতী—১, মহারাজ রেবতের কন্যা। ইনি সুমতী ও বিশিষ্টগুণবতী ছিলেন। ইনি বিবাহের উপযুক্তা হইলে, ইহঁার পিতা ইহঁার জন্য উপযুক্ত পাত্র নির্ব্বাচনে অসমর্থ হইয়া, ইহঁাকে লইয়া ব্রহ্মলোকে গমন করেন। সেই সময় ব্রহ্মসভায় সামগান হইতেছিল; গান শ্রবণে মুহূর্ত্তকাল অতিক্রম করিলে পর ইনি ব্রহ্মার নিকট স্বাভিপ্রায় ব্যক্ত করিলে, ব্রহ্মা বলেন, বৎস! তুমি যখন সকন্যক এই স্থানে আসিয়াছ, তখন হইতে মর্ত্ত্যে বহুযুগ অতিক্রান্ত হইয়াছে; এখন আর তাৎকালিক কোন লোক মর্ত্ত্যে নাই। এমন কি তোমার রাজধানী কুশস্থলীর বিলয় হইয়াছে। এক্ষণে দ্বারকায় নারায়ণের অংশাবতার বলরামই তোমার কন্যার উপযুক্ত পাত্র। তখন রেবত কন্যাকে আনিয়া, বলরামের হস্তে সম্প্রদান করিয়া, তপশ্চর্য্যায় প্রবৃত্ত হন। ২, গগননক্ষত্রমালার সপ্তবিংশ নক্ষত্র।

রেবন্ত—সূর্য্যের সংজ্ঞাগর্ভসম্ভূত পুত্র।

রোমপাল—মহর্ষি লোমপাদের নামান্তর।

রোমহর্ষণ—ঋষিবর সূতের নামান্তর।

রোহিণী—১, প্রজাপতি দক্ষের দুহিতা। ইনি চতুর্থ নক্ষত্র; ইহঁার সহিত চন্দ্রের পরিণয় হয়। ২, বসুদেবের পত্নী। কংসকর্ত্তৃক দেবকীর সহিত বসুদেব কারারুদ্ধ হইলে, ইনি ব্রজপুরে স্বামীর সখা নন্দঘোষের গৃহে বাস করেন। পরে দেবকীর সপ্তম গর্ভ মন্ত্রবলে ইহঁার গর্ভে সঞ্চালিত করিলে, ইহঁারই গর্ভ হইতে বলরামের জন্ম হয়। কংস হত হইলে, ইনি স্বামী ও পরিজন সহ সুখে বাস করিতে থাকেন। সুভদ্রা ইহঁারই গর্ভজাতা কন্যা; যদুবংশধ্বংস হইলে, বসুদেবের কলেবর ত্যাগের পর ইনি তাঁহার অনুগমন করেন।

রোহিতাশ্ব—মহারাজ হরিশ্চন্দ্রের পুত্র।

রৌচ্য—মহারাজ রুচির পুত্র;—জনৈক মনু।

রৌদ্রাশ্ব—পুরুবংশীয় অহংযাতির পুত্র।

# ল

লক্ষ্মণ—১, মহারাজ দশরথের কনিষ্ঠা পত্নী সুমিত্রার গর্ভজাত পুত্র। ইনি রামচন্দ্রের একান্ত অনুগত ও অনুরক্ত আজ্ঞানুযায়ী ছিলেন। [বাল্মীকি—রামায়ণ পাঠ কর।] ২, দুর্য্যোধনের পুত্র। কুরুক্ষেত্রযুদ্ধের ত্রয়োদশ দিবসে অভিমন্যুর হস্তে ইনি নিহত হন।

লক্ষ্মণা—দুর্য্যোধনের কন্যা, ইহাঁর স্বয়ংবর-কালে শ্রীকৃষ্ণপুত্র শাম্ব ইহাঁর হরণ করেন। কৌরবগণ কর্ত্তৃক শাম্ব পরাজিত ও অবরুদ্ধ হইলে, বলরাম তাঁহার উদ্ধার করেন। অনন্তর লক্ষ্মণার সহিত শাম্বের বিবাহ হয়।

লক্ষ্মী—ইনি ঋগ্বেদ-প্রসিদ্ধা দেবী। মহর্ষি ভৃগুর কন্যা—বিষ্ণুর পত্নী; মহর্ষি দুর্ব্বাসার শাপে সমুদ্র-তলগতা হইলে, সমুদ্রমন্থনে পুনরুদ্ভূতা হন।

লম্বোদর—১, গণেশের নামান্তর।—২, অন্ধ্রবংশীয় শালকর্ণীর পুত্র।

ললিতা—শ্রীমতী রাধিকার অষ্টপ্রধানা সখীর একটী।

লব—শ্রীরামচন্দ্রের সীতাগর্ভজাত কনিষ্ঠ পুত্র; পূর্ণগর্ভা সীতা মহর্ষি বাল্মীকির তপোবনে নির্ব্বাসিতা হইলে; যমজ-সন্তানরূপে কুশের পর ইহাঁর জন্ম হয়। মহর্ষি কর্ত্তৃক শিক্ষিত হইয়া, ইহাঁরা, মহর্ষির রচিত রামায়ণ গান করিতেন। শ্রীরামচন্দ্রের অশ্বমেধ যজ্ঞের সভায় মহর্ষি বাল্মীকি কুশের সহিত ইহাঁকে লইয়া গিয়া রামায়ণ গানে নিযুক্ত করেন। তাহাতে শ্রীরামচন্দ্র সভায় সীতার আনয়ন করিলে, সীতা ধরিত্রীগর্ভে অন্তর্হিতা হন। শ্রীরামচন্দ্র ইহঁকে উত্তর কোশলের রাজা করিয়া লবপুরে রাজধানী স্থাপন করিয়া রাজ্যপালনে আদেশ করেন।

লবণ—মধুদৈত্যের কুম্ভীনসী-গর্ত্তসম্ভূত পুত্র—রাক্ষস। মধুবন ইহাঁর রাজধানী। পিতৃদত্ত শিবত্রিশূল লইয়া ইনি বিশ্ববিদ্রাবী হইয়া উঠেন। এই শূল প্রভাবে লবণ সসৈন্য মান্ধাতার বিনাশ করে। ঋষিগণ ইহাঁর উপদ্রবে উপদ্রুত হইয়া, অযোধ্যাপতি শ্রীরামচন্দ্রের নিকট গমন করেন। রাম লবণবধে প্রতিশ্রুতি করিয়া, তাঁহার বিরুদ্ধে শত্রুঘ্নকে প্রেরণ করেন। শত্রুঘ্ন মধুবনে উপস্থিত হইয়া, ইহাঁকে বিনাশ করেন।

লাঙ্গলী—মহর্ষি পৌষিঞ্জীর শিষ্য,—সামবেদজ্ঞ ঋষি।

লিখিত—স্মৃতি সংহিতাকার ঋষি। ইনি মুনিবর শঙ্খের কনিষ্ঠ ভ্রাতা, একদা ইনি শঙ্খঋষির আশ্রমে গমন করিয়া, তাঁহার অনুপস্থিতি কালে বৃক্ষ হইতে ফলসংগ্রহ করিয়া ভক্ষণ করায় চৌর্য্যাপরাধে অপরাধী হন। পরে মহর্ষি শঙ্খের অভিযোগে রাজার আদেশে ইহাঁর বাহুচ্ছেদ হয়। তাহার পর ভ্রাতৃ-পরামর্শে পুণ্য নদী-জলে স্নান করায় ইহাঁর বাহু লাভ হয়। এই হইতে সেই পুণ্যদা নদীর বাহুদা নাম হয়।

লোপা, লোপামুদ্রা—মহর্ষি অগস্ত্যের পত্নী, ইনি মনোজ্ঞা রমণীর সৃষ্টি জন্য, সমস্ত জীবের সর্ব্বোত্তম অঙ্গ-সমূহের সহযোগ দ্বারা একটী কন্যার নির্ম্মাণ করিয়া, বিদর্ভরাজের নিকট রক্ষা করেন। প্রাপ্তবয়স্কা হইলে, মহর্ষি অগস্ত্যের সহিত ইহাঁর পরিণয় হয়। একদা লোপা মহর্ষি অগস্ত্যের নিকট অর্থ প্রার্থনা করিলে মহর্ষি ইল্বল দৈত্যের নিকট হইতে প্রচুর পরিমাণে ধনসঞ্চয় করিয়া, পত্নী লোপার আকাঙ্ক্ষা পূরণ করেন।

লোমপাদ—অযোধ্যাধিপতি মহারাজ দশরথের সখা—অঙ্গদেশাধিপতি। ইহাঁর প্রার্থনায় দশরথ স্বীয় কন্যা শান্তাকে পালনার্থ ইহাঁর হস্তে অর্পণ করেন। পরে দেশে অনাবৃষ্টি হইলে, ইনি ঋষিবর বিভাণ্ডক পুত্র ঋষ্যশৃঙ্গের আনয়ন করিয়া, তাঁহার সহিত স্বীয় পালিত কন্যা শান্তার বিবাহ দেন। ঋষ্যশৃঙ্গের আগমনে দেশে সুবৃষ্টি হয়।

লোমশ—জনৈক প্রসিদ্ধ ঋষি, ইনি তত্ত্বোপদেশ দান করিতে করিতে মহারাজ যুধিষ্ঠিরের সহিত নানাতীর্থ পর্য্যটন করিয়াছিলেন।

লোমহর্ষণ—ইনি বিখ্যাত পুরাণ বক্তা ঋষি। মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন ব্যাসদেবের প্রিয় শিষ্য। ইহাঁর অপর নাম সূত। মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস শিষ্যের প্রতি প্রসন্ন হইয়া, স্বরচিত সমস্ত পুরাণ প্রদান করেন। ইনিই সেই সকল পুরাণের প্রচারক।

লৌহিত্য—ব্রহ্মপুত্রের নামান্তর। নদবিশেষ।

——

# ব

ক—১, দাল্‌ভ্য বংশীয় জনৈক ঋষি। মহারাজ যুধিষ্ঠিরের দ্বৈতবনে অবস্থান কালে, ইনি তাঁহাকে অনেক উপদেশ দিয়াছিলেন। ২, মথুরাপতি কংসের অনুচর—জনৈক রাক্ষস,—পুতনা রাক্ষসীর ভ্রাতা। কংসের আদেশে কৃষ্ণ বধার্থ একটী বকপক্ষীর বেশধারণপূর্ব্বক ব্রজধামে উপনীত হইয়া, কৃষ্ণগ্রাসের উপক্রম করিলে, কৃষ্ণ ইহাঁর চঞ্চুপুট বিদারণপূর্ব্বক দুই খণ্ডে বিভক্ত করিয়া বিনাশ করেন। ৩। একচক্রা নগরীর সন্নিহিত বনবাসী রাক্ষস-বিশেষ। ইহার উপদ্রবে গ্রামস্থ লোক বিব্রত ও ভীত হইয়া, শেষে এই নিয়ম করিয়াছিল যে, প্রত্যহ প্রচুর পরিমাণে খাদ্য ও একটী মনুষ্য ইহাঁর ভক্ষণার্থ প্রেরিত হইবে। বারণাবতের জতুগৃহ-দাহের পর কুন্তী পঞ্চপুত্রকে লইয়া, একচক্রা নগরীর কোন ব্রাহ্মণ-গৃহে আশ্রয় গ্রহণের পর, তাঁহাদিগের নিয়মমতঃ লোক-প্রেরণের দিনে কুন্তীদেবী স্বীয় মধ্যমপুত্র ভীমকে প্রচুর খাদ্য সহ বক রাক্ষসের নিকট প্রেরণ করিলে, ভীমের হস্তে বকরাক্ষস নিহত হয়।

বক্ত্রযোধী—বিপ্রচিত্তির পুত্র—অসুরবিশেষ।

বগলা—দশমহাবিদ্যার একটী; সত্যযুগে এক সময়ে ভয়ঙ্কর ঝঞ্ঝাবাত উপস্থিত হইলে, ভগবান্ বিষ্ণু লোক-রক্ষার্থ দেবী মহাশক্তির উদ্দেশে তপস্যা করেন; তাহাতে দেবী মঙ্গলবারে চতুর্দ্দশী তিথিতে সৌরাষ্ট্র-দেশীয় হরিদ্রা-সরোবর হইতে স্নাতোত্থিতা হইয়া, অর্দ্ধরাত্রিতে ব্রহ্মবিদ্যারূপে আবির্ভূতা হন।

বঙ্গ—মহর্ষি দীর্ঘতমার ঔরসে বলিরাজ-মহিষী সুদেষ্টার গর্ভে জাত সন্তান;—বঙ্গদেশের স্থাপন করিয়া তথায় রাজত্ব করেন।

বজ্র—যদুবংশীয় অনিরুদ্ধের রুক্মীর পৌত্রী সুভদ্রার গর্ভজাত পুত্র; যদুবংশ ধ্বংসের পর শ্রীকৃষ্ণের আদেশে পাণ্ডবগণ কর্ত্তৃক যাদব-রাজসিংহাসনে প্রতিষ্ঠিত ও অভিষিক্ত হন। ইনি হস্তিনাপুরে থাকিয়া দ্বারকার শাসন করিতেন। ইহাঁর পুত্র—প্রতিবাহু।

বজ্রকেতু—মহারাজ নরকের নামান্তর।

বজ্রনাভ—১, কুশবংশীয় উক্থের পুত্র। ২, অসুরবিশেষ—ব্রহ্মারবরে দেবের অবধ্য হয়—শক্রর অপ্রবেশ্য পুরী লাভ করে। পরে বরলাভে বলদৃপ্ত হইয়া, অত্যাচারে দেবগণের লাঞ্ছনা বিড়ম্বনা করিতে প্রবৃত্ত হয়। পরে বজ্রনাভের বধার্থ শাম্ব ও গদকে লইয়া প্রদ্যুম্ন নটগণের সহিত বজ্রপুরে উপনীত হন। বজ্রনাভ কন্যা প্রভাবতীর সহিত প্রদ্যুম্নের গোপনে গান্ধর্ব্ব বিধানে বিবাহ দেন। অপর দুইটী অসুরবালা সহিত শাম্ব ও গদের বিবাহ হয়। অসুরগণ এই সমস্ত অবগত হইয়া, যাদবগণের বধসাধনে কৃতোদ্যম হয়। যাদবগণ যুদ্ধে অসুরগণে নিপাত করিলে, প্রদ্যুম্ন হস্তে বজ্রনাভের বিনাশ হয়।

বটুক—ভৈরব-বিশেষ।

বৎস—১, প্রতর্দ্দন-পুত্র। ২। মথুরাধিপতি কংসে অনুচর অসুর-বিশেষ। শ্রীকৃষ্ণের বধজন্য বৎস বেশে ব্রজধামে উপস্থিত হইলে, শ্রীকৃষ্ণ কর্ত্তৃ বিনষ্ট হয়। ৩, কৌশাম্বীনিবাসী চন্দ্রবংশোদ্ভ রাজা উদয়নের নামান্তর। ইনি উজ্জয়িনী রাজকন্যা বাসবদত্তার পরিণয়পাশে আবদ্ধ হন তাঁহার গর্ভে নরবাহন নামে পুত্র জন্মিয়াছিল।

বপুষ্টমা—মহারাজ পরীক্ষিতের পুত্রবধূ, মহারা জনমেজয়ের মহিষী।

বপুষ্মান্—প্রিয়ব্রতের কাম্যাগর্ভ-সম্ভূত পুত্র। ই পিতার নিকট হইতে শাল্মলী-দ্বীপের রাজ্যা কার লাভ করেন।

বররুচি—১, সোমদত্ত নামক ব্রাহ্মণের পুত্র,- কাত্যায়নের নামান্তর। উপাকোষা—ইঁ পত্নী। ইনি মহর্ষি পানিনি রচিত সূ বার্ত্তিককার। শ্রুতিধর ছিলেন। ২, মহার বিক্রমাদিত্যের নবরত্নের অন্যতম রত্ন ও কবি

বরাহ—১, বিষ্ণুর তৃতীয় অবতার। নীরনি র্জ্জিতা ধরণীর দন্তদ্বারা উদ্ধার করিতে ব মূর্ত্তিতে অবতীর্ণ হন ও অসুরপতি হিরণ্যা বিনাশ করেন। ২, মহারাজ বিক্রমাদি সভার জ্যোতির্ব্বিৎ পণ্ডিত।

বরুণ—জলাধিপতি পশ্চিমদিক্‌পাল দেবতা-বি

ইনি বৈদিক দেব; বেদে মিত্র ও বরুণের স্তুতি একত্র গ্রথিত আছে। ইহাঁর সহিত অগ্নির বন্ধুত্ব ছিল; তাঁহার সাহায্যার্থ ইনি শ্রীকৃষ্ণকে সুদর্শন-চক্র ও কৌমুদী গদা, এবং অর্জ্জুনকে গাণ্ডীব ধনুঃ অক্ষয়তূণীরদ্বয় ও কপিধ্বজ রথ দান করেন। ইনি মহর্ষি ঋচীককে এক সহস্র অশ্ব দান করিয়াছিলেন; ইনি মহর্ষি বশিষ্ঠের বহুবিধ তত্ত্বোপদেশে জ্ঞান বিধান করেন।

বল্লব—পাণ্ডবগণের অজ্ঞাতবাস-কালে বিরাট রাজ-গৃহে সূদ-শাস্ত্রবিৎ বল্লব নামে অবস্থান করিয়াছিলেন।

বশিষ্ঠ—ব্রহ্মার মানসপুত্র সপ্তর্ষির একটী এবং দশ প্রজাপতির অন্যতম। ইনি ঋগ্বেদোক্ত অনেকগুলি সূক্তের ঋষি। ইনি বরুণের নিকট অনেক তত্ত্বোপদেশ লাভ করেন। একদা রাজর্ষি নিমি একটী সম্পাদ্য যজ্ঞের অনুষ্ঠান করিয়া ইহাঁর পৌরোহিত্যে বরণ জন্য নিমন্ত্রণ করেন। দেবরাজ ইন্দ্রের অনুষ্ঠিত যজ্ঞে পূর্ব্ব হইতে ব্রতী থাকায় ইনি রাজর্ষি নিমিকে ইহাঁর স্বর্গ হইতে প্রত্যাবর্ত্তন কাল পর্য্যন্ত প্রতীক্ষা করিতে বলেন। বহুকাল গত হইলে, রাজর্ষি নিমি ইহাঁর আগমন কাল নিরূপণে অসমর্থ হইয়া, অগস্ত্য প্রভৃতি দ্বারা যজ্ঞ সম্পন্ন করিয়াছিলেন। পরে ইনি রাজর্ষি সকাশে উপস্থিত হইয়া, 'তাঁহার যজ্ঞ অন্যদ্বারা অসম্পাদিত' ইহা জানিতে পারিয়া এবং রাজর্ষি নিদ্রাভিভূত থাকায় তাঁহার সাক্ষাৎকারে অসমর্থ হইয়া, অপমান বোধে অভিসম্পাত করেন—"স্বপনসুখে যেমন অচেতন আছেন, সেইরূপই থাকুন।" মহর্ষি কর্ত্তৃক অকারণে অভিশপ্ত হওয়ায়, রাজর্ষি নিমি ও ইহাঁর প্রতি প্রতিশাপ প্রদান করেন। তিনি বলিলেন; "ক্রোধজমোহে যেমন চেতনা রহিত হইয়া অভিশাপ দিয়াছেন; তেমনই অচেতন হউন।" অতঃপর ইনি লোক-পিতামহ ব্রহ্মার পরামর্শে মিত্রাবরুণের ঔরসে উর্ব্বশী অপ্সরার গর্ভে জন্ম গ্রহণ করেন। সূর্য্যবংশীয় মহারাজ ইক্ষ্বাকু, স্বীয় ভাবী বংশধর-গণের হিতের জন্য, ভক্তি সহকারে বংশের কুলগুরু ও পুরোহিতরূপে ইহাঁর বরণ করেন। মহর্ষি বশিষ্ঠের সহিত দেবী অরুন্ধতীর পরিণয় হয়। তাঁহার গর্ভে ইহাঁর শক্ত্রী-প্রমুখ শত পুত্রের জন্ম হয়। ইনি সুরভিনন্দিনী সবলাকে হোম-ধেনুরূপে পাইয়াছিলেন। এই কামধেনু বসু দায়িনী ছিলেন। একদা মহারাজ বিশ্বামিত্র এক অক্ষৌহিণী সৈন্য সহ ইহাঁর আশ্রমে উপনীত হইলে, ইনি সেই কামধেনুর প্রসাদে ভোজ-নাদি দ্বারা সসৈন্যে বিশ্বামিত্রের সন্তোষ বিধানে সমর্থ হন। রাজা এই কামধেনুর গুণের পরিচয় পাইয়া, তাহার লইবার আকাঙ্ক্ষা প্রকাশ করেন। মহর্ষি তাহাতে অসম্মত হইলে, বিশ্বামিত্র বল-প্রকাশে ধেনুগ্রহণে উদ্যত হন। তাহাতে সবলা বহু সৈন্যবল প্রসব করিয়া তাহাদিগের সাহায্যে রাজা বিশ্বামিত্রের সমস্ত সৈন্য ধ্বংস করেন। শেষে বিশ্বামিত্রের শত পুত্র ইহাঁর বিরুদ্ধে আক্রমণোদ্যত হইলে, ইনি ব্রহ্মতেজে তাঁহাদিগকে ভস্মীভূত করেন। পরে বিশ্বামিত্র মহাদেবের নিকট সঙ্গোপনে ধনুর্ব্বেদের শিক্ষানুশীলন করিয়া, তাহার বলে ইহাঁর তপোবন ধ্বংস করেন। তাহার পরে, ইনি বিশ্বামিত্রের প্রযুক্ত সমস্ত অস্ত্রই ব্রহ্মদণ্ড ধারণে ব্যর্থ করিয়াছিলেন। পরে বিশ্বামিত্র ইহাঁকে লতাপাশে বদ্ধ করিয়া বেগবতী নদীর জলে নিক্ষেপ করিলে, স্রোতোবেগে ইহাঁর পাশ মুক্তি হয়। এতজ্জন্য উক্ত নদীর নাম হয় বিপাশা। ইহাঁর জ্যেষ্ঠ পুত্র শক্ত্রীর শাপে রাজা কল্মাষপাদ রাক্ষস হইলে, ইহাঁর শত পুত্রের গ্রাস করেন। পরে ইনি পুত্রশোকে অধীর হইলে, জ্যেষ্ঠা পুত্রবধূ শক্ত্রীর স্ত্রী অদৃশ্যন্তী অন্তর্বত্নী জানিয়া বংশরক্ষার আশায় বীতশোক হন, সেই সময়ে কল্মাষপাদ রাক্ষস ইহাঁদিগের গ্রাসার্থ পুনরুদ্যত হইলে, ইনি পূর্ব্বকোপ বিস্মৃত হইয়া তাহার শাপ মোচনের উপায় করিয়াছিলেন। এই অদৃশ্যন্তীর গর্ভে পরাশরের জন্ম হয়। ইনি বালকের জাত-কর্ম্মাদি সম্পাদন করিয়া সযত্নে লালন পালন করেন। পরাশর মাতৃমুখে রাক্ষস কর্ত্তৃক পিতৃ-বধের কাহিনী শ্রবণে সর্ব্বলোক-সংহারে কৃতসঙ্কল্প হইলে, ইনি উপদেশ দ্বারা তাঁহার ক্রোধ সম্বরণ করেন। রাজা সম্বরণের অভিপ্রায়ানুসারে তপনতনয়া তপতীর মর্ত্ত্যে আনয়ন এবং তাঁহার

সহিত বিবাহ সম্পাদন করেন। রাজা ত্রিশঙ্কু সশরীরে স্বর্গে যাইবার জন্য ইহাঁকে যজ্ঞ সম্পাদন করিতে অনুরোধ করিলে, ইনি তাহা অসম্ভব বলিয়া প্রত্যাখ্যান করিয়াছিলেন।

বসু—১। প্রজাপতি দক্ষের কন্যা ধর্মের পত্নী। ২। পুরুবংশীয় কুশের পুত্র জনৈক রাজা। ইনি প্রবল পরাক্রান্ত ধর্মনিষ্ঠ নরপতি ছিলেন। একদা ইনি অস্ত্রশস্ত্র পরিত্যাগ পূর্ব্বক তপোবনাশ্রয়ে কঠোর তপশ্চরণে রত হন। পরে ইন্দ্রের সম্ভোগ সাধনার্থ ইন্দ্রধ্বজোৎসব সম্পাদন করেন, ইন্দ্র ইহাঁর নিকট আসিয়া ইহাঁকে তপস্যাত্যাগপূর্ব্বক চেদিরাজ্য অধিকার করিয়া ধর্ম্মানুসারে রাজ্যশাসনে মনোনিবেশ করিতে বলেন, এবং তিনি ইহাঁর সহিত মিত্রতাস্থাপন পূর্ব্বক পুষ্পকবিমান, বৈজয়ন্তী, মাল্য প্রদান করেন। ইনি ঐ বিমানারোহণে আকাশপথে ভ্রমণ করিতে পারিতেন, এবং ঐ মালার ধারণে রণক্ষেত্রে অক্ষতশরীরে অবস্থিতি করিতে সমর্থ হইতেন। ইনি আকাশোপরি বিচরণে সমর্থ ছিলেন বলিয়া ইহাঁর রেতোগ্রহণে মৎস্যরূপিণী অদ্রিকা অপ্সরার গর্ভ হয়; একটী ধীবররাজ সমীপে ধীবরগণ সেই গর্ভিণী মৎসী ধরিয়া লইয়া গেলে, তাহার উদরে একটী পুত্র ও একটী কন্যা দেখিতে পাওয়া যায়। পরে উক্ত দাসরাজ মৎস্যগর্ভলব্ধ পুত্র ও কন্যাটী লইয়া, রাজা বসুর নিকট উপস্থিত হইলে, ইনি পুত্র গ্রহণ করিয়া, দাসরাজ হস্তে কন্যাটী অর্পণ করেন। ঐ কন্যাই ব্যাসমাতা সত্যবতী।

বসুদেব—১। যদুবংশীয় শূরের পুত্র। ইহাঁর জন্মকালীন দেবগণ দুন্দুভিধ্বনি করায় ইহাঁর অপর নাম আনকদুন্দুভি। ইনি রোহিণী-প্রভৃতি সপ্ত পত্নীর পতি ছিলেন। তাঁহার পত্নীগণের মধ্যে দৈবকী সর্ব্বকনিষ্ঠা। ইনি দেবকরাজকন্যা দৈবকীর পরিণয়সূত্রে পরিগ্রহ করিলে, কংস তাঁহাদিগকে রথে লইয়া, সারথিরূপে স্বয়ং অশ্বচালনা করিতে করিতে বসুদেবালয়ের অভিমুখে যাত্রা করিবার সময় দৈববাণী হইল, "দৈবকীর অষ্টমগর্ভজাত সন্তান তাঁহার বিনাশ করিবে।" এই দৈববাণীর উপর বিশ্বাস করিয়া কংস ইহাঁকে ভগিনী দৈবকীর সহিত কারারুদ্ধ করেন। এই সময় ইনি কংসভয়ে প্রেয়সী পত্নী রোহিণীকে সখা গোপরাজ নন্দের আলয়ে রাখার ব্যবস্থা করেন। ইহাঁদিগের এক একটী সন্তান জন্মগ্রহণ করিলে, কংস তাহার বিনাশ করেন। এইরূপে দৈবকীর ষট্‌পুত্রের বিনাশের পর সপ্তম গর্ভ মন্ত্রবলে রোহিণীর গর্ভে সঞ্চালন করায় ব্রজপুরে রোহিণী বলরামের প্রসব করেন। পরে দৈবকীর অষ্টম গর্ভে শ্রীকৃষ্ণ জন্মগ্রহণ করিয়া অষ্টম মাসে রাত্রিকালে প্রসূত হন। ইনি সেই নিশাযোগেই তাঁহাকে সখা গোপরাজ নন্দের আলয়ে রাখিয়া, গোপরাজ-মহিষীর সদ্যঃপ্রসূতা কন্যা যোগমায়াকে আনয়ন ও কারাগারে রক্ষা করেন। পরে কংস তাহার বিনাশার্থ শিলাক্ষেপে উদ্যত হইলে, সেই কন্যা হস্ত-মুক্ত হইয়া বলেন, "তোমায় মারিবে যে, গোকুলে বাড়িছে সে।" তখন কংস সস্ত্রীক বসুদেবের কারামুক্তি বিধান করেন। কংসের ধনুর্যজ্ঞে নিমন্ত্রিত হইয়া, গোপরাজ নন্দের সহ বলরাম ও শ্রীকৃষ্ণ উপনীত হইলে, মাতুল কংসকে ধ্বংস করিয়া, পিতা বসুদেবের আনন্দ বর্দ্ধন করেন। পরে ইনি সুখে জীবন যাপন করিতে সমর্থ হন। রোহিণী গর্ভজাতা কন্যা সুভদ্রার সহিত অর্জ্জুনের বিবাহ হয়। যদুবংশধ্বংস হইল এবং রামকৃষ্ণ দেহ ত্যাগ করিলে, বসুদেব শোকে অভিভূত হন। পরে অর্জ্জুন দ্বারকায় গমন করিলে, ইনি তাঁহাকে শ্রীকৃষ্ণের অভিপ্রায় জানাইয়া, যোগাবলম্বন পূর্ব্বক দেহত্যাগ করেন। ২। কণ্ববংশীয় প্রথম নরপতি।

বসুসেন—অঙ্গাধিপতি কর্ণের নামান্তর।

বাতাপী—এই অসুর ও ইল্বল প্রহ্লাদের জ্যেষ্ঠ ভ্রাতা হ্লাদের পুত্র। দুর্দ্দান্ত অসুর-বিশেষ। ইল্বল দাক্ষিণাত্যের কোন রাজ্যের রাজা। ইল্বলের নিকট যাঁহারা অতিথি হইতেন, তাঁহাদিগের অভিপ্রায়ানুরূপ মেষাদি-মৃগরূপ ধারণ করিয়া, বাতাপী বলিরূপে উৎসৃষ্ট হইত। পরে তাহার মাংস অতিথি সৎকার হইলে, ইল্বল ইহাঁকে মৃতসঞ্জীবনী মন্ত্রবলে পুনর্জ্জীবিত করিলে, বাতাপী ভোক্তার প্রাণনাশ করিয়া বাহির হইত। এইরূপে অনেকের বিনাশ-

সাধন হইত। একদা মহর্ষি অগস্ত্য অর্থের জন্য রাজা ইল্বলের নিকট উপস্থিত হইলে ইল্বল বাতাপীর মাংস দ্বারা ইহাঁর সৎকারের উদ্যোগ করেন। মুনিবর যোগবলে বাতাপীকে জীর্ণ করিয়া, নিহত করিয়াছিলেন। শেষে ইল্বলকে বাহুতেজে বিনষ্ট করিয়াছিলেন।

বামন—বিষ্ণুর পঞ্চম অবতার। মহর্ষি কশ্যপের ঔরসে অদিতির গর্ভে জাত উপেন্দ্র নামা পুত্র। অসুররাজ বলি কর্তৃক দেবগণ স্বর্গচ্যুত হইলে, তাঁহারা বিষ্ণুর শরণাগত হন। ত্রিলোকের মঙ্গলার্থ বিষ্ণু বামনরূপে অবতীর্ণ হন। অসুরপতি বলি যজ্ঞের অনুষ্ঠান করিলে, ইনি তাঁহার নিকট উপনীত হইয়া যৎকিঞ্চিৎ ভিক্ষা করেন। বলি ইহাঁর অভীষ্টানুরূপ দানে প্রতিশ্রুতি করিলে ইনি ত্রিপাদ ভূমি প্রার্থনা করেন। অসুররাজ তাহাই হইবে বলিয়া সম্মতি প্রকাশ করিলে, ইনি পদদ্বয়ে স্বর্গ মর্ত্ত্যের আবরণে অধিকার পূর্ব্বক বলির মস্তকে অপর পদ অর্পণ করিয়া তাহাকে পাতালে বদ্ধ করেন।

বাল্মীকি—রামায়ণ রচয়িতা ঋষি। প্রচেতার পুত্র মর্ত্ত্যের আদিকবি। একদা ইনি দেবর্ষি নারদ সমীপে সর্ব্বগুণসম্পন্ন মানবের পরিচয় জিজ্ঞাসা করায়, রামচরিতের শ্রবণে পুলকিত হন। পরে শিষ্য ভরদ্বাজ সহ তমসাতীরে ব্যাধ কর্তৃক ক্রৌঞ্চ—মিথুনের ক্রৌঞ্চ নিধন দর্শনে ইহাঁর মনে করুণার উদ্রেক হয় এবং অনুষ্টুপ্‌ছন্দে মনের আবেগে প্রকাশ করেন। অতঃপর স্নান সম্পন্ন করিয়া স্বীয় আশ্রমে প্রত্যাগমন করিয়াছিলেন। স্বীয় আশ্রমে শিষ্যগণে পরিবৃত হইয়া, সমাসীন আছেন, এমন সময়ে স্বর্গীয় আদিকবি পিতামহ ব্রহ্মা তথায় আবির্ভূত হইলে, ইনি তাঁহার নিকট স্বরচিত ক্রৌঞ্চনিধন হেতু সহসা মুখ হইতে নির্গত করুণ রসাত্মক শ্লোকের আবৃত্তি করিলে, তিনি ইহাঁকে সেই ছন্দে রামায়ণ রচনার আদেশ করিয়া অন্তর্হিত হন। পরে মহর্ষি বাল্মীকি সযত্নে রামায়ণের রচনা করেন। প্রজারঞ্জক রাজা শ্রীরামচন্দ্রের আদেশে তাঁহার একান্ত অনুগত ভ্রাতা লক্ষ্মণ মহর্ষি বাল্মীকির আশ্রমে সসত্ত্বা সীতাকে পরিত্যাগ করিয়া গেলে, ইনি তাঁহাকে স্বীয় আশ্রমে আনয়ন করিয়াছিলেন। পরে সীতাগর্ভে কুশ ও লব যমজ সন্তান জন্মগ্রহণ করিলে, ইনিই তাঁহাদিগকে লালনপালন ও শিক্ষাবিধান পূর্ব্বক স্বরচিত রামায়ণের সঙ্গীতাভ্যাস করাইয়াছিলেন। পরে শ্রীরামচন্দ্রের অশ্বমেধ যজ্ঞের সময় মহর্ষি বাল্মীকি এই সীতাকুমারদ্বয় সহ নৈমিষারণ্যে যজ্ঞ-সভায় উপনীত হন। তথায় কুশলবের রামায়ণ গান শ্রবণে সকলে মোহিত হইয়াছিলেন, পরে অযোধ্যাধিপতি শ্রীরামচন্দ্র ইহাঁদিগকে সীতার গর্ভজাত স্বীয় তনয় জানিয়া, মহর্ষির আশ্রম হইতে সীতার আনয়ন জন্য দূত প্রেরণ করেন। পরে মহর্ষি বাল্মীকির সহিত সীতা সজ্জসভার উপনীত হইলে, ইনি সভায় তাঁহার নির্ম্মল চরিত্রের পরিচয়খ্যাপনে প্রফুল্লবদন হন। কিন্তু শ্রীরামচন্দ্র সীতার পুনঃ পরিগ্রহে পুনঃ পরীক্ষার আকাঙ্ক্ষা প্রকাশ করায় সীতা ধরিত্রী-গর্ভে প্রবেশ করেন। শেষে ইনি কুশলবকে রামায়ণের শেষাংশ গান করিতে আদেশ করেন।

বাসুকি—মহর্ষি কশ্যপের কদ্রুগর্ভসম্ভূত পুত্র নাগরাজ। দেবদৈত্যে সমুদ্রমন্থনের সময় ইনি মন্থনরজ্জু হইয়া তাঁহাদিগের সাহায্য করেন। মাতৃশাপে নাগকুল নির্ম্মূল হইবার ভয়ে ভীত হইয়াছিলেন। দেবানুগ্রহে জানিতে পারেন, ভগিনী জরৎকারুর সহিত মুনি জরৎকারুর পরিণয় হইবে, এবং তাহাতে যে সন্তান উৎপন্ন হইবে, তিনি সর্পবংশ রক্ষা করিবেন। পরে ইনি স্বীয় ভগিনী জরৎকারুর সহিত জরৎকারু মুনির পরিণয় সম্পাদন করিলেন, তাঁহাদিগের পুত্র আস্তীকের জন্ম হইলে, ইনি নাগবংশ রক্ষার সম্বন্ধে নিশ্চিন্ত হইলেন। মহারাজ জনমেজয় সর্পযজ্ঞ আরম্ভ করিলে, ইনি ভগিনীকে অনুরোধ করিয়া তাঁহা কর্তৃক আস্তীকমুনি সর্পযজ্ঞের নাগবিনাশ নিবৃত্তি জন্য ব্যবস্থা করিতে প্রেরিত হন। পরে মহর্ষি আস্তীকের প্রস্তাবে নাগনাশ রহিত হইয়াছিল।

বাস্কল—অসুররাজ হিরণ্যকশিপুর পুত্র অসুরবিশেষ।

বিকর্ণ—ধৃতরাষ্ট্রের গান্ধারী গর্ভসম্ভূত পুত্র মহারাজ দুর্য্যোধনের সহোদর। কুরুক্ষেত্র-সমরে ভীমের হস্তে নিহত হইয়াছিলেন।

বিকুক্ষি—সূর্য্যবংশের আদিপুরুষ মহারাজ ইক্ষ্বাকুর পুত্র। একদা অষ্টকা শ্রাদ্ধের জন্য মাংসাহরণ করিতে পিতাকর্ত্তৃক আদিষ্ট হইয়া, অরণ্যে প্রবেশ পূর্ব্বক বহু মৃগবধ দ্বারা মাংসসংগ্রহ করেন পরে অত্যন্ত শ্রান্ত ও ক্ষুধার্ত্ত হইয়া, একটী শশ ভক্ষণ করিয়াছিলেন; পরে কুলগুরু মহর্ষি বশিষ্ঠদেব তাহা জানিতে পারিয়া, অগ্রগৃহীত মাংস শ্রাদ্ধার্থ গ্রহণ করেন না। পরে মহারাজ ইক্ষ্বাকু সেই সকল বৃত্তান্ত অবগত হইয়া, ইহাঁকে শশাদ নাম দিয়া ত্যাগ করেন। পরে মহারাজ ইক্ষ্বাকুর মৃত্যু হইলে, ইনি পিতৃসিংহাসনে আরোহণ করিয়া, সুবিধানে রাজ্যপালন করিয়া যশস্বী হইয়াছিলেন।

বিক্রমাদিত্য—মহারাজ গন্ধর্ব্বসেনের পুত্র—উজ্জয়িনীর বিখ্যাত রাজা। ইনি সর্ব্ববিধ রাজগুণসম্পন্ন বিদ্যামোদী গুণগ্রাহী ও পণ্ডিতপ্রতিপালক ছিলেন; ইহাঁর সভায় নয় জন পণ্ডিত-রত্নের আসন ছিল।

বিচিত্রবীর্য্য—মহারাজ শান্তনুর সত্যবতীগর্ভসম্ভূত কনিষ্ঠ পুত্র। জ্যেষ্ঠ সহোদর চিত্রাঙ্গদের মৃত্যুর পর, ইনি হস্তিনাপুরের সিংহাসনে আরোহণ করেন। ইহাঁর বৈমাত্রেয় ভ্রাতা মহারথ ভীষ্ম কাশীরাজের কন্যাগণের স্বয়ংবর—সভায় গমনপূর্ব্বক হরণ করিয়া আনিয়া অম্বাকে অন্যার্পিতচিত্তা জানিয়া, তাঁহার পরিত্যাগপূর্ব্বক অম্বিকা ও অম্বালিকার সহিত বিচিত্রবীর্য্যের পরিণয় ক্রিয়া সম্পন্ন করিয়াছিলেন। আত্মসংযমে অসমর্থ হইয়া, ইনি অল্প-বয়সে রাজযক্ষ্মাক্রান্ত হইয়া মৃত্যুমুখে পতিত হইলে, ইহাঁর মহিষীগণ মহর্ষি বেদব্যাস দ্বারা ধৃতরাষ্ট্র ও পাণ্ডু এই পুত্রদ্বয়ের উৎপাদন করাইয়া লন।

বিজয়—১। বিষ্ণুর দ্বারী। ২। আয়ুবংশীয় সঞ্জয়ের পুত্র। ৩। জয়দ্রথের পুত্র। ৪। মিথিলা-রাজ জয়ের পুত্র। ৫। চক্ষুর পুত্র। ৬। অর্জ্জুনের নামান্তর। ৭। কল্কিদেবের পুত্র।

বিজয়া—১। দুর্গার নামান্তর। ২। দুর্গার জনৈকা নর্ম্মসহচরী। ৩। প্রজাপতি দক্ষের কন্যা—কৃশাশ্বের পত্নী। ৪। প্রেতপতি যমের মহিষী।

বিদুর—মহারাজ পাণ্ডুর কনিষ্ঠ ভ্রাতা;—যুধিষ্ঠির দুর্য্যোধন প্রভৃতির পিতৃব্য। মহারাজ বিচিত্রবীর্য্যের মৃত্যুর পর কুরুবংশস্রোত প্রবাহিত রাখিবার অভিপ্রায়ে সত্যবতী ভীষ্মের সহিত পরামর্শ করিয়া, মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন ব্যাসদেব কর্ত্তৃক বিচিত্রবীর্য্যের পত্নীদ্বয়—অম্বিকা ও অম্বালিকার সন্তানোৎপাদন করাইয়া লন পরে—মাতৃগণের ভয়বিহ্বলতা বা পাণ্ডুবর্ণতা ঘটায়, বিকলাঙ্গ বা বিবর্ণ বা পুত্রোদ্ভব হওয়ায়, সত্যবতী পুনর্ব্বার পুত্রোৎপাদন জন্য অন্য দিবসে অম্বিকাকে ব্যাসদেবে উপগতা হইতে অনুরোধ করেন, অম্বিকা ভয়ে স্বয়ং না গিয়া স্বীয় দাসীকে প্রেরণ করেন। অপরতঃ অণীমাণ্ডব্য মুনির শাপে ধর্ম্মরাজ যম ধরায় মহর্ষি ব্যাসদেবের ঔরসে এবং অম্বিকার দাসীর গর্ভে বিদুররূপে অবতীর্ণ হন। দেবকরাজের কন্যার সহিত ইহাঁর বিবাহ হয়। তাঁহার গর্ভে ইহাঁর বহু পুত্রের জন্ম হয়। ইনি নিঃস্বার্থভাবে জ্যেষ্ঠভ্রাতা ধৃতরাষ্ট্রের সৎপরামর্শদানে হিতৈষিতা করিতেন; এবং আত্মপোষণার্থ ভিক্ষাই একমাত্র অবলম্বন ছিল। দুর্য্যোধন প্রভৃতির পাণ্ডবনিগ্রহের চেষ্টার প্রতিষেধে ইনি নিয়ত সচেষ্ট ছিলেন। বারণাবতের জতুগৃহ দাহ হইতে যুধিষ্ঠিরাদি পাণ্ডবগণের রক্ষা করিতে বিশিষ্ট চেষ্টা করিয়া তাহাতে কৃতকার্য্য হন। পাণ্ডবগণের বিবাহের পর ইনিই ধৃতরাষ্ট্রের দূত হইয়া, পাঞ্চালদেশ হইতে তাঁহাদিগের আনয়ন করেন; দ্যূতক্রীড়ার পর পাণ্ডবগণের বন গমন ঘটিলে ইনি নিজালয়ে কুন্তীদেবীর রক্ষা করেন। পরে ধৃতরাষ্ট্র কর্ত্তৃক জিজ্ঞাসিত হইয়া, ইনি পাণ্ডবগণকে পুনঃ রাজ্যপ্রত্যর্পণের পরামর্শ দেন, তাহাতে তিনি অসন্তুষ্ট হইয়া, ইহাঁকে দূরীভূত হইতে কলেন। ইনি বনে পাণ্ডবদিগের নিকট গমন করিলে, তাঁহারা সাদরে গ্রহণ করেন। পরে ধৃতরাষ্ট্র ইহাঁর অদর্শনে বিমর্ষ হইয়া, সঞ্জয়কে ইহাঁর আনয়ন জন্য অনুরোধ করিলে, ইনি সঞ্জয় কথিত সংবাদে হস্তিনায় প্রত্যাবর্ত্তন করেন। কুরুক্ষেত্র সমরের পূর্ব্বে শ্রীকৃষ্ণ মদোন্মত্ত দুর্য্যোধনের রাজভোগ ত্যাগ করিয়া বিদুরের গৃহে অমুকণিকামাত্র ভোজনে তৃপ্ত হইয়াছিলেন।

কুরুক্ষেত্র যুদ্ধের পর প্রায় পঞ্চদশবর্ষ কাল জ্যেষ্ঠ ভ্রাতা ধৃতরাষ্ট্রের সহিত হস্তিনাপুরে পাণ্ডবাশ্রয়ে বাস করিয়াছিলেন। তৎপরে ইনি তাঁহার সহিত বনগমন করিয়া কঠোর তপশ্চরণে জীবন যাপন করিতে প্রবৃত্ত হন। পরে যুধিষ্ঠিরাদি পাণ্ডবগণ ইহাঁদের দর্শনলাভার্থ গমন করিলে ইনি নিভৃতে যুধিষ্ঠিরকে সস্নেহে আলিঙ্গন করিয়া পরিতৃপ্ত করেন এবং পরে যোগবলে দেহত্যাগ করেন।

বিদুলা—শাশ্বতবংশীয়া বীরাঙ্গনা। সৌবীর রাজমহিষী সঞ্জয়ের জননী; ইহাঁর স্বামীর মৃত্যু হইলে সিন্ধুরাজ্যের রাজা সৌবীর-রাজ্য আক্রমণ করিলে, ইহাঁর বালকপুত্র সঞ্জয় পরাজিত হয়; ইনি পরাজিত পুত্রকে উৎসাহ বাক্যে উত্তেজিত করিয়া, তাঁহার শৌর্য্যে সিন্ধুরাজের পরাজয় ও নিজ রাজ্যের উদ্ধার করিতে সমর্থা হইয়াছিলেন।

বিদ্যুজ্জিহ্ব—লঙ্কেশ্বর রাবণের অনুচর—পরম মায়াবী জনৈক রাক্ষস।

বিদ্যুৎকেশ—রাক্ষসবিশেষ।

বিদ্যুন্মালী—রাক্ষসবিশেষ।

বিদূরথা—১। ভজমানের পুত্র। ইহাঁর পুত্র শূর।
২। কুরুবংশীয় সুরথের পুত্র।

বিনতা—প্রজাপতি দক্ষের কন্যা, মহর্ষি কশ্যপের পত্নী—গরুড়ের মাতা। ইহাঁর সহোদরা কদ্রু ইহাঁর সপত্নী ছিলেন; কদ্রু মহর্ষি কশ্যপের কৃপায় সহস্র অণ্ড প্রসব করিলে তাহা হইতে সর্পগণের জন্ম হইতে লাগিল; ইনিও মহর্ষির কৃপায় দুইটী ডিম্ব প্রসব করেন। ইহাঁর ডিম্ব প্রস্ফুটনে বিলম্ব হইতে লাগিল দেখিয়া, ইনি তাহার একটীর ভঙ্গ করিলেন, তাহা হইতে অপূর্ণাঙ্গ অরুণের উদ্ভব হইল। পরে তিনি অকালজন্ম জন্য মাতার অবিবেকিতার নিন্দা করিয়া, পরামর্শ দিলেন, অন্য ডিম্বটীর স্বভাব-বিদারের পূর্ব্বে যেন বিদারণ না করেন। অশ্বরাজ উচ্চৈঃশ্রবা দর্শনে উহার পুচ্ছবর্ণ লইয়া, বিনতা ও কদ্রুর মধ্যে বিতর্ক উপস্থিত হয়। পরে স্থির হইল যে, যদ্যপি অশ্ববরের পুচ্ছ কৃষ্ণবর্ণ হয়, তবে ইনি তাঁহার দাসী হইবেন। কূটবুদ্ধি কদ্রুর আদেশে সর্পগণের আবরণে অশ্বপুচ্ছ কৃষ্ণবর্ণ হওয়ায়, ইনি তাঁহার দাসী হইতে বাধ্যা হন। পরে যথাকালে ইহাঁর রক্ষিত ডিম্বটী প্রস্ফুটিত হইলে তাহাতে মহাবীর গরুড়ের জন্ম হয়। তিনি মাতার দাসীত্ব ও তাহার কারণাদি অবগত হইয়া, বিমাতার আদেশে স্বর্গ হইতে অমৃত আনয়ন করিয়া বিমাতার তৃপ্তি বিধান ও মাতার দাসীত্ব মোচন করেন।

বিন্ধ্য—অচল-শ্রেষ্ঠ—একটী কুলাচল। কোন সময়ে ইনি সূর্য্যকে মেরু প্রদক্ষিণের ন্যায় ইহাঁর প্রদক্ষিণ জন্য অনুরোধ করিলে তিনি অসম্মত হন। তজ্জন্য ক্রোধে ক্রমবর্দ্ধমান শরীরে উন্নতশিরস্ক হইয়া সূর্য্যের গতিরোধের উপক্রম করেন। তখন দেবগণ ইহাঁর গুরু মহর্ষি অগস্ত্যের নিকট ইহাঁর প্রতিকার প্রার্থী হন, তিনি ইহাঁর নিকট উপস্থিত হইলে, ইনি সাষ্টাঙ্গে প্রণিপাত করেন। মহর্ষি বলিলেন, বৎস, যে পর্য্যন্ত না আমি প্রত্যাবর্ত্তন করি, সে পর্য্যন্ত এই অবস্থায় থাক।" বলিয়া ভাদ্রমাসে সূর্য্যের সিংহভোগের প্রথম দিনে দক্ষিণাভিমুখে প্রস্থান করেন; তাহার পর আর প্রত্যাগত হন নাই; তজ্জন্য বিন্ধ্য দণ্ডবৎ নতভাবেই অবস্থান করিতেছেন।

বিন্ধ্যবাসিনী—কংসহস্তভ্রষ্টা মহাশক্তি অষ্টভুজা দেবী মূর্ত্তি পরিগ্রহ করিয়া বিন্ধ্যপর্ব্বতে বাস করিতেছেন।

বিন্ধ্যাবলী—অসুররাজ বলির পত্নী;—বাণ-প্রভৃতি ইহাঁর পুত্রগণ।

বিপ্রচিত্তি—মহর্ষি কশ্যপের দনুগর্ভ-সম্ভূত পুত্র।—মহাবল পরাক্রান্ত দানব।

বিভাণ্ডক—কৌশিকী নদীতটনিবাসী মহাতপা ঋষি-বিশেষ। ইহাঁর পুত্র মুনি ঋষ্যশৃঙ্গ।

বিভীষণ—মহর্ষি বিশ্রবার নিকষা-গর্ভসম্ভূত কৈকসী গর্ভজাত পুত্র—লঙ্কেশ্বর রাবণের কনিষ্ঠ সহোদর! ভ্রাতৃগণ সহ ইনি কঠোর তপশ্চরণে নিরত থাকিয়া, ব্রহ্মার তুষ্টি বিধানে সমর্থ হন, ব্রহ্মা ইহাঁকে বর প্রার্থনার অনুমতি করিলে, ইনি ধর্ম্মজ্ঞান অক্ষুণ্ণ রাখিবার শক্তি প্রার্থনা করেন; ব্রহ্মা ইহাঁর অভীষ্ট বরদানের সহিত ইহাঁর অমরত্ব দান করিয়াছিলেন। ইহাঁর অগ্রজ রাবণ

লঙ্কেশ্বর হইলে, ইনি তথায় গমন করিয়া বাস করেন। অত্যাচারী রাক্ষসবৃন্দ মধ্যে বাস করিয়াও ধর্মনিষ্ঠ ছিলেন। গন্ধর্ব্বরাজ শৈলূষের কন্যা সরমার সহিত ইহাঁর পরিণয় সম্পন্ন হয়। ইহাঁর তপোরতি স্থির ছিল। কোন কোন মতে ইহাঁর পুত্রের নাম তরণিসেন ও কন্যার নাম কলা। ইনি জ্যেষ্ঠ সহোদরের দুর্ব্বৃত্ততায় দুঃখিত ছিলেন। রাবণ কর্তৃক সীতা হরণের পর ইনি তাঁহাকে শ্রীরামচন্দ্রের হস্তে প্রত্যর্পণ-করিয়া সখ্যস্থাপনে পরামর্শ দেন। রাবণ ইহাঁর কথায় কর্ণপাত না করিয়া, সগর্ব্বে অবমাননা করেন। রাবণের অকারণ পদাঘাতে দুঃখিত হইয়া শ্রীরামচন্দ্রের শরণাপন্ন হন। শ্রীরামচন্দ্র ইহাঁর সুবুদ্ধির পরিচয় পাইয়া ইহাঁকে মন্ত্রিত্বে নিযুক্ত করেন। ইন্দ্রজিতের হস্ত হইতে রক্ষা পাইবার জন্য, লক্ষ্মণকে সঙ্গে লইয়া নিকুম্ভিলা যজ্ঞাগারে উপনীত হন;—যজ্ঞ সম্পূর্ণ হইবার পূর্ব্বেই লক্ষ্মণ তাঁহার বিনাশ করেন। রাবণ-বধের পর ইনি লঙ্কার আধিপত্যের সহিত মন্দোদরীকে লাভ করিয়াছিলেন। ইনি শ্রীরাম-চন্দ্রের সহিত অযোধ্যায় আগমন করেন।

বিরজা—১। মহারাজ যযাতির মাতা।
২। শ্রীমতী রাধার সখী বিশেষ।

বিরাট—মৎসদেশের স্বনামপ্রসিদ্ধ নগরের রাজা। ইহাঁর শ্যালক কীচকের বাহুবলে ইনি ত্রিগর্ত্তের রাজ্য অধিকার করেন। ইহাঁর মহিষীর নাম সুদেষ্ণা, পুত্রের নাম উত্তর, কন্যার নাম উত্তরা। দ্রৌপদীর সহ পাণ্ডবগণ অজ্ঞাত বাসের জন্য ইহাঁর আশ্রয়ে একবৎসর কাল অতিবাহিত করেন। আশ্রিতা দ্রৌপদীর অবমাননা করিতে কীচককে কৃতোদ্যম দেখিয়াও, ইনি তাহার প্রতি-ষেধার্থ কিছুই বলিতে পারেন নাই। পরে ভীমকর্তৃক কীচক হত হইলে, ত্রিগর্ত্তরাজ ইহাঁর রাজ্য আক্রমণ করেন, সেই যুদ্ধে ইনি পরাস্ত ও বন্দী হইলে, ভীম যুদ্ধে তাঁহার পরাজয় করিয়া, রাজ্যের সহিত ইহাঁর উদ্ধার করেন। অর্জ্জুনের বাহুবলে উত্তর গোগৃহে কৌরব-সৈন্য পরাজিত হইলে, ইহাঁর মুখে উত্তরের এই কার্য্যে বীরত্বের প্রশংসা শুনিয়া যুধিষ্ঠির বৃহন্নলার প্রশংসা করিয়া তাঁহার নিকট সত্য স্থাপন করেন, তাহাতে ইনি রোষাবেশে অক্ষদ্বারা ইহাঁর নাশামূলে আঘাত করিয়া, রক্ত-পাত করেন। অতঃপর উত্তরের মুখে সত্যের পরিচয় পাইয়া, শেষে ক্ষমাপ্রার্থনা করিয়া যুধিষ্ঠিরকে প্রসন্ন করিতে সমর্থ হন। পরে ইহারা যে পাণ্ডব, তাহা জানিতে পারিয়া, সানন্দে ইহাঁর পুত্রী উত্তরার সহিত অর্জ্জুনের পুত্র অভিমন্যুর বিবাহ দেন। কুরুক্ষেত্র যুদ্ধের পঞ্চদশ দিবসে দ্রোণের হস্তে ইহাঁর বিনাশ ঘটে।

বিরাধ—রাক্ষসবিশেষ। তপস্যায় ব্রহ্মার তুষ্টিবিধান করিয়া ইনি স্বয়ং অস্ত্রদ্বারা অচ্ছেদ্য অভেদ্য ও অবধ্য হইবার বর লাভ করেন। ইনি দণ্ড-কারণ্যে বিচরণ করিতেন। একদা ইনি রাম ও লক্ষ্মণ সহিত সীতার দর্শনে সীতা হরণের অবসর প্রতীক্ষা করিতে লাগিলেন, পরে সুযোগ পাইয়া, সীতা-হরণ করিয়া প্রস্থান করেন। পরে শ্রীরামচন্দ্র ও লক্ষ্মণ যুদ্ধার্থ ইহাঁর আক্রমণ করিলে, ইনি উভয়কে লইয়া প্রস্থান করিতে উদ্যত হইলে শ্রীরামচন্দ্র ইহাঁর দক্ষিণহস্ত ও লক্ষ্মণ বামহস্ত ভগ্ন করিয়া, ক্রমে অন্যান্য অঙ্গের ভঙ্গ ও হানি করেন, শেষে শ্রীরামচন্দ্র ইহাঁর কণ্ঠদেশ পদদ্বারা নিষ্পীড়িত করিয়া, ইহাঁকে নিপাতিত ও গর্ত্তমধ্যে নিক্ষিপ্ত করেন।

বিরূপাক্ষ—১। শিবের নামান্তর। ২। লঙ্কার রক্ষোরাজ রাবণের রাক্ষস সেনাপতি।

বিরোচন—প্রহ্লাদের পুত্র,—বলির পিতা—অসুর-বিশেষ।

বিশাখ—কার্ত্তিকেয়ের নামান্তর।

বিশাখযূপ—মাহিষ্মতীর জনৈক রাজা—ইনি ভগবান্ কল্কীর সহিত মিলিত হইয়া, ম্লেচ্ছাদি দমনার্থ যুদ্ধ করেন।

বিশাখা—১। নক্ষত্রবিশেষ। ২। শ্রীমতী রাধি-কার অষ্টপ্রধান সখীর একটী।

বিশ্রবাঃ—ব্রহ্মারতনয় মহর্ষি-পুলস্ত্যের ঔরসে রাজর্ষি তৃণবিন্দুর কন্যা হবির্ভূর গর্ভে জাত পুত্র—মুনিবিশেষ। ইনি তপঃপ্রভাবে আত্মোৎকর্ষ-সাধনে সমর্থ হইয়াছিলেন। ইলবিলার সহিত

ইহাঁর বিবাহ হয়। তাঁহার গর্ভে যক্ষরাজ কুবেরের জন্ম হয়। সুমালী রাক্ষস স্বীয় কন্যা কৈকসীকে বিশ্রবার নিকট মহৈশ্বর্য্যশালী পুত্র কামনা করিয়া কৃপাভিক্ষা করিতে প্রেরণ করেন। কৈকসী পিতৃনিদেশ মতে ইহাঁর নিকট উপস্থিত হইয়া অভীষ্ট সিদ্ধির জন্য, কৃপাভিক্ষা করিলে, ইনি তাঁহার গর্ভে রাবণ কুম্ভকর্ণ বিভীষণ—এই তিনটী পুত্রের ও শূর্পণখা নাম্নী কন্যার জন্ম দেন। রাকার গর্ভে ইহাঁর খর নামে আর একটী রাক্ষস পুত্রের জন্ম হয়।

বিশ্বকর্ম্মা—ঋগ্বেদ প্রসিদ্ধ দেব—ইহাঁর বৈদিক নাম ত্বষ্টা। পুরাণ মতে ইনি প্রভাস নামক অষ্টম বসুর পত্নী যোগ-সিদ্ধার গর্ভসম্ভূত পুত্র; ইহাঁর কন্যা সংজ্ঞার সহিত সূর্য্যের বিবাহ হয়। ইনি দেবগণের গৃহ-নির্ম্মাতা ও অস্ত্রাদি প্রণেতা। স্থাপত্যবেদের বক্তা, ইনিই বৃত্রাসুরের বধার্থ দধীচির অস্থিতে বজ্রাস্ত্র নির্ম্মাণ করেন।

বিশ্বকেতু—যদুবংশীয় অনিরুদ্ধের নামান্তর।

বিশ্বাচী—অপ্সরোবিশেষ।

বিশ্বামিত্র—রাজর্ষি তপোবলে ব্রহ্মর্ষি হন। ঋগ্বেদে ইনি কুশিক-রাজনন্দন বলিয়া প্রসিদ্ধ। ইনি গায়ত্রীর রচয়িতা ও ধনুর্ব্বেদের প্রণেতা বলিয়া প্রসিদ্ধ। পুরাণে ইনি কুশবংশীয় কান্যকুব্জাধিপতি গাধির পুত্র। ইনি প্রথমে একজন প্রবল-প্রতাপ রাজা ও শতপুত্রের পিতা ছিলেন। একদা এক অক্ষৌহিনী সেনাবল লইয়া ইনি ভ্রমণ করিতে করিতে মহর্ষি বশিষ্ঠের আশ্রমে উপস্থিত হন। মহর্ষি ইহাঁর সসৈন্যে অবস্থান জন্য, অনুরোধ করেন এবং সুরভিনন্দিনী সবলানাম্নী হোমধেনুর ঐশ্বর্য্যে তাঁহাদিগের আহার ও অন্যান্য প্রয়োজনীয় বস্তু দানে তৃপ্তি-বিধান করিতে সমর্থ হন। ইনি কামধেনুর গুণ দর্শনে মুগ্ধ হইয়া, তাহার লাভ জন্য আকাঙ্ক্ষা প্রকাশ করেন। মহর্ষি সবলা দানে অসম্মত হইলে, উভয়ের বিরোধ জন্মে। পরে ইনি বলপূর্ব্বক সবলা-হরণে সচেষ্ট হইলে, সবলা মহর্ষির অভিপ্রায়ানুসারে বহু সেনার সৃষ্টি করিয়া রাজার সৈন্য ধ্বংস করেন। ইহাঁর পরাজয়ে ক্রুদ্ধ হইয়া, ইহাঁর শতপুত্র মহর্ষি বশিষ্ঠের বিরুদ্ধে ধাবিত হয়, তিনি তাঁহাদিগকে এক হুঙ্কারে দগ্ধ করেন। ইহাতে ইনি দুঃখিত হইয়া, প্রত্যাগমনপূর্ব্বক একমাত্র জীবিত পুত্রকে রাজ্যভার গ্রহণে আদেশ করিয়া, স্বয়ং বনে গমনপূর্ব্বক কঠোর তপশ্চরণে প্রবৃত্ত হন। পরে ইনি তপঃপ্রভাবে মহাদেবের তুষ্টিবিধানে সমর্থ হইলে, তিনি ইহাঁকে বরপ্রদানে উদ্যত হন। তাহাতে ইনি মন্ত্র ও রহস্যসহ ধনুর্ব্বেদ লাভ জন্য বরপ্রার্থী হন। অতঃপর কৃতাস্ত্র হইয়া, ইনি মহর্ষি বশিষ্ঠের আশ্রমে গমনপূর্ব্বক তাহার বিধ্বংস করেন। তখন মহর্ষি বশিষ্ঠ ক্রুদ্ধ হইয়া, ব্রহ্মদণ্ড হস্তে ইহাঁর নিকট উপস্থিত হইলে, ইনি অস্ত্রক্ষেপে তাঁহাকে বিপর্য্যস্ত করিতে প্রয়াস পান, তিনি ব্রহ্মদণ্ড দ্বারা ইহাঁর যাবতীয় অস্ত্র ব্যর্থ করেন। হতদর্প ও হতবল হইয়া বিশ্বামিত্র ক্ষত্রবল অপেক্ষা ব্রহ্ম-বলের প্রাধান্য দর্শনে ব্রাহ্মণত্ব লাভ জন্য অতঃপর ইনি সস্ত্রীক তপশ্চরণে প্রবৃত্ত হন। বহুবর্ষব্যাপী তপশ্চরণের ফলে ব্রহ্মা সন্তুষ্ট হইয়া, ইহাঁকে রাজর্ষি করেন। এই সময়ে রাজা ত্রিশঙ্কু সশরীরে স্বর্গ গমনের অভিপ্রায়ে যজ্ঞানুষ্ঠান জন্য গুরু ও গুরুপুত্রদিগের নিকট অনুরোধ করিলে তাঁহাদের কর্ত্তৃক প্রত্যাখ্যাত হইয়া, ইহাঁর শরণাপন্ন হইলে, ইনি যজ্ঞের অনুষ্ঠান করিয়া, তাঁহার ইষ্টসিদ্ধির জন্য সচেষ্ট হন। তাঁহার স্বর্গগমনকালে দেবগণের আদেশে মর্ত্ত্য পতনের সম্ভাবনা হইলে, ইনি তপোবলে তাঁহাকে শূন্যে স্থির রাখিয়া, দ্বিতীয় স্বর্গ সৃষ্টির প্রয়াস পাইতে লাগিলেন, দক্ষিণদিকে নক্ষত্র-গণের সৃষ্টি করিয়া, অন্য দেবগণের সৃষ্টির উপ-ক্রম করিবার সময় দেবগণ ত্রিশঙ্কুকে সেই নক্ষত্র-গণ পরিবৃত হইয়া, দেবসদৃশ প্রভাবে তথায় বাস করিতে অনুমতি দিয়া ইহাঁকে নবসৃষ্টি হইতে নিবৃত্ত করেন। পরে ইনি পুষ্কর তীর্থে গমন করিয়া, দুষ্কর তপশ্চরণে প্রবৃত্ত হন। এই সময়ে অযোধ্যাধিপতি সূর্য্যবংশীয় অম্বরীষ যজ্ঞে ব্রতী হইলে, দেবরাজ ইন্দ্র তাঁহার যজ্ঞীয়-পশু হরণ করেন, তাঁহার পুরোহিত একটী নরবলি দিয়া, যজ্ঞবিঘ্নের প্রায়শ্চিত্ত সাধনের

ব্যবস্থা করেন। রাজা বলিযোগ্য মনুষ্যের অন্বেষণে নানাদেশ ভ্রমণ করিয়া, ঋচীক ঋষির নিকট উপস্থিত হইয়া, প্রস্তাব করিলে, তিনি তাঁহার মধ্যমপুত্র শুনঃশেফকে লইয়া যাইতে বলেন। তাঁহারা ইঁহার আশ্রমে উপস্থিত হইয়া রজনী-যাপন করিলে, শুনঃশেফ ইঁহার শরনাপন্ন হন, ইনি তাঁহার তপশ্চরণকালজাত সন্তানত্রয়ের একজনকে শুনঃশেফের পরিবর্ত্তে রাজার সহিত যাইয়া যজ্ঞবলিতে আত্মোৎসর্গ করিতে বলেন, তাঁহারা কেহই ইঁহার অনুজ্ঞাপালনে সম্মত না হওয়ায় ইনি তাঁহাদিগকে অভিশপ্ত করিয়া, শুনঃশেফকে রক্ষার জন্য অগ্নির স্তব শিক্ষা দেন। তিনি সেই স্তবে অগ্নির সন্তোষ বিধান করিয়া, প্রাণরক্ষায় সমর্থ হইয়াছিলেন। ইঁহার অত্যুগ্র তপশ্চরণে বহুবর্ষ অতীত হইলে, ব্রহ্মা ইঁহাকে ঋষিত্ব প্রদান করেন। এই সময় অপ্সরা মেনকা পুষ্করতীর্থে স্নানার্থ আগমন করিলে, ইনি মোহিত-চিত্তে তাহার সহিত দশবর্ষ বাস করেন; তাহাতে মেনকার গর্ভে শকুন্তলার জন্ম হয়। অতঃপর ইঁহার মেনকারূপ—মোহের অপসরণে চৈতন্যের উদ্রেক হইল, ইনি তথা হইতে হিমালয়ে কৌশিকী নদীতীরে পুনর্ব্বার অত্যুগ্র তপশ্চরণে প্রবৃত্ত হন। তখন ইন্দ্রাদি-দেবগণ ইঁহার তপোভঙ্গ জন্য, অপ্সরা রম্ভার প্রেরণ করিলে, ইনি কোপদৃষ্টিতে চাহিয়া, অভিশাপে তাহাকে শৈলভূতা হইয়া থাকিতে বলেন। ক্রোধ হেতু তপস্তেজের হানি হইলে, ইনি পুনরায় দারুণ তপশ্চরণে প্রবৃত্ত হইয়া, ব্রহ্ম-বরে ব্রহ্মর্ষিত্ব লাভে সমর্থ হইয়া, তাঁহার নিকট হইতে আয়ুর্ব্বেদ, ওঁকার লাভ করেন। ইহার পর ইঁহার সহিত মহর্ষি বশিষ্ঠের মিত্রতা হয়। একদা দেবসভায় ইঁহার সমক্ষে মহর্ষি বশিষ্ঠ রাজা হরিশ্চন্দ্রের অসীম প্রশংসাবাদ করিলে, ইনি তাঁহার বিশিষ্ট পরীক্ষার জন্য ছলে সমগ্র রাজ্য দানরূপে গ্রহণ করিয়া, দক্ষিণার জন্য উৎপীড়ন করিতে করিতে তাঁহাকে চণ্ডালের দাসত্ব স্বীকার করাইতে ও ভার্য্যা বিক্রয় করাইতে বাধ্য করেন। পরে তাঁহার মহিষী মৃতপুত্র লইয়া শ্মশানে আসিলে, যখন উভয়ে ক্রন্দন করেন, তখন ব্রহ্মর্ষি বিশ্বামিত্র তথায় উপস্থিত হইয়া, রাজার যথেষ্ট প্রশংসা করিতে করিতে রাজ্যাদি প্রত্যর্পণ করেন। রাক্ষসদিগের অত্যাচার হইতে যজ্ঞ রক্ষা করিবার জন্য, অযোধ্যা হইতে শ্রীরাম-চন্দ্র ও লক্ষ্মণকে সঙ্গে লইয়া গমন করিবার সময় সরযূতীরে তাঁহাদিগকে বলা ও অতিবলা মন্ত্র দান করেন। পরে তাড়কা রাক্ষসীর আবাস বনের মধ্য দিয়া তাঁহাদিগকে লইয়া যাইবার সময় রামদ্বারা তাড়কা রাক্ষসীর নিধন, স্বীয় যজ্ঞ সম্পাদন, গৌতমপত্নী অহল্যার উদ্ধার-সাধন, জনক রাজধানীতে লইয়া গিয়া, হরধনুর্ভঙ্গ সীতার সহ পাণিগ্রহণ প্রভৃতি কর্ম্ম সম্পন্ন করেন।

বিশ্ববসু—গন্ধর্ব্বরাজ। ইনি স্বর্গের গন্ধর্ব্ব ও অপ্সরোগণের অধিপতি। ইঁহার ঔরসে অপ্সরা মেনকার গর্ভে প্রমদ্বরার জন্ম হয়।

বিষ্ণু—১। সৃষ্টির পালনকর্ত্তা, ইনি মহর্ষি কশ্যপের ঔরসে অদিতির গর্ভে দ্বিতীয় পুত্ররূপে অবতীর্ণ হইয়াছিলেন। ইনি তপঃ প্রভাবে দেবগণ মধ্যে শ্রেষ্ঠ হন। ইনি বিশ্বহিতপর ধর্ম্মরক্ষার জন্য যুগে যুগে ভিন্ন ভিন্ন অবতার রূপে অবতীর্ণ হন। ২। ধর্ম্মশাস্ত্র প্রবর্ত্তক-ঋষি।

বিষ্ণুযশাঃ—সুমতির স্বামী ও কল্কিদেবের পিতা।

বিশ্বক্সেন—জনৈক বসু।

বীতহব্য—জনৈক হৈহয়াধিপতি। শতপুত্র লইয়া ইনি কাশীরাজ দিবোদাসের পরাজয় করিয়া, কাশীতে স্বাধিকার প্রসার করেন। পরে দিবো-দাসের পুত্র প্রতর্দ্দন ইঁহার শত পুত্র নিধন করিয়া ইঁহার বিনাশে উদ্যত হন। তখন ইনি পলায়ন করিয়া, মহর্ষি ভরদ্বাজের আশ্রমে আগমন পূর্ব্বক স্বীয় জীবন রক্ষা করেন। ঋষির কৃপায় বেদে দীক্ষিত হইয়া বিপ্রত্ব লাভে সমর্থ হন।

বীরণ—জনৈক প্রজাপতি।

বীরভদ্র—প্রজাপতি দক্ষের কৃত অবমাননায় সতী দেহ ত্যাগ করিলে, মহাদেব ক্রুদ্ধ হইয়া, দক্ষযজ্ঞ নাশার্থ নিজ জটাচ্ছেদে ইঁহার উৎপত্তি করেন। ইনি দক্ষযজ্ঞ নষ্ট করেন।

বীরবাহু—লঙ্কেশ্বর রাবণের পুত্র। রাক্ষস সমরে শ্রীরামচন্দ্রের হস্তে নিহত হন।

…সেন—নিষধের রাজা পুণ্যশ্লোক নলের পিতা।

…—অসুরবিশেষ। কঠোর তপশ্চারণ মহাদেবের তুষ্টিবিধান করিয়া, যুদ্ধে অজেয় হন। পরে ইনি স্বর্গাভিযানে দেবগণের পরাজয় সাধনে সমর্থ হইয়া তথায় অসুররাজ্য স্থাপন করেন। পরে পরাজিত দেবগণ সহ ইন্দ্র ব্রহ্মার নিকট উপস্থিত হইয়া, স্বর্গোদ্ধারের উপায় নির্দেশ প্রার্থনা করিলে, তিনি বলেন, মহর্ষি দধীচির অস্থি নির্ম্মিত অস্ত্রে ইহাঁর বিনাশ হইবে। তৎপরে ইন্দ্র মহর্ষি দধীচির নিকট গমন করিয়া অস্থি-প্রার্থনা করিলে, তিনি স্বেচ্ছায় অস্থি দান করেন, তাহাদ্বারা বিশ্বকর্ম্ম কর্ত্তৃক বজ্রাস্ত্র নির্ম্মিত হয়। অতঃপর যুদ্ধে দেবরাজ ইন্দ্র সেই অস্ত্রে অসুরপতি বৃত্রের নিধন সাধনে সমর্থ হন।

…ন্দা—১। শ্রীমতী রাধিকার সখী বিশেষ। ২। অসুররাজ জলন্ধরের মহিষী। ইনি সাতিশয় পতিব্রতা ছিলেন। ইহাঁরই পাতিব্রত্য-পুণ্যে স্বামী জলন্ধর শত্রুর অজেয় হইয়া, দেবনিগ্রহে রত হন। পরে দেবগণ বিষ্ণুর শরণাপন্ন হইলে, তিনি জলন্ধর-মূর্ত্তিতে বৃন্দার নিকট গমন করিয়া তাঁহার মোহোৎপাদন করিয়া, পাতিব্রত্য ভঙ্গ করায় যুদ্ধে জলন্ধরের মৃত্যু হয়। তখন ইনি বিষ্ণুর প্রতি শাপ প্রদানে উদ্যত হইলে, তিনি ইহাঁকে জলন্ধর সহ সহমরণের পরামর্শ দেন; এবং ইহাঁর ভস্ম হইতে পবিত্র বৃক্ষের উৎপত্তির বর প্রদান করেন। ইহাঁর ভস্ম হইতে অশ্বত্থ তুলসী প্রভৃতির জন্ম হয়।

…ষকেতু—দানবীর কর্ণের পুত্র। বিষ্ণু ইহাঁর দাতৃত্ব-পরীক্ষা করিবার জন্য, ব্রাহ্মণরূপ পরিগ্রহ পূর্ব্বক তাঁহার নিকট উপস্থিত হইয়া পারণ জন্য, বৃষকেতুর মাংস ভক্ষণের আকাঙ্ক্ষা প্রকাশ করিলে, কর্ণ অক্ষুব্ধচিত্তে পুত্রমাংসে ব্রাহ্মণের আতিথ্য সৎকার করেন। তখন বৃদ্ধ ব্রাহ্মণরূপে বিষ্ণু কর্ণের ভূয়সী প্রশংসা করিয়া বৃষকেতুকে পুনর্জ্জীবিত করেন। কুরুক্ষেত্র সমরে শেষে ইনি পাণ্ডব পক্ষাবলম্বন করায় পাণ্ডবগণ ভ্রাতুষ্পুত্র জ্ঞানে সাদরে গ্রহণ করেন। ইনি একজন বিশিষ্ট বীর পুরুষ ছিলেন।

বৃষপর্ব্বা—এক অসুররাজ; ইহাঁর কন্যার নাম শর্ম্মিষ্ঠা।

বৃহদ্বল—সূর্য্যবংশীয় জনৈক রাজা। ইনি কুরুক্ষেত্র যুদ্ধে কৌরবপক্ষ অবলম্বন করেন। এই যুদ্ধের ত্রয়োদশ দিবসে অভিমন্যুর হস্তে নিহত হন।

বৃষভানু—জনৈক গোপরাজ, গোপীপ্রধানা শ্রীমতী রাধিকার পালক পিতা।

বৃহদ্রথ—১। মগধরাজ জরাসন্ধের পিতা। ২। সিংহলদ্বীপাধিপতি; ইহাঁর পত্নীর নাম কৌমুদী, কন্যার নাম পদ্মা বা পদ্মাবতী ইনি ভগবান্ কল্কীর সহিত স্বীয় কন্যা পদ্মাবতীর বিবাহ দেন। পরে কল্কির ঔরসে ও পদ্মার গর্ভে জয় ও বিজয় নামে দুই পুত্রের জন্ম হয়।

বৃহন্নলা—অর্জ্জুন এই নামে ক্লীববেশে বিরাটগৃহে বাস করেন।

বৃহস্পতি—মহর্ষি অঙ্গিরার পুত্র দেবগুরু। ইহাঁর পত্নীর নাম তারা। তারা চন্দ্র কর্ত্তৃক অপহৃতা হইলে, ইহাঁর আদেশে দেবগণ চন্দ্রের বিরোধী হন। চন্দ্র দৈত্যগণের আশ্রয় গ্রহণ করেন। এতজ্জন্য দেবদৈত্যে ভীষণ সমর সংঘটন হয়। যুদ্ধস্থলে ব্রহ্মা চন্দ্রের নিকট হইতে তারাকে আনিয়া ইহাঁর হস্তে সমর্পণ করিলে, যুদ্ধের অবসান হয়। ইনি তাহাকে দোষহীনা জানিয়া পুনর্গ্রহণ করেন। ইহাঁর পুত্র কচ। ক… পিতা বৃহস্পতির আদেশে দৈত্যগুরু শুক্রাচার্য্যের নিকট শিষ্যত্ব গ্রহণ পূর্ব্বক মৃতসঞ্জীবন মন্ত্র শিক্ষা করিয়া, আসিয়াছিলেন। ইনি দেবরাজের গুরু এবং মন্ত্রী। ইহাঁর মন্ত্রণাবলে দেবগণ অনেক সময়ে শত্রু হস্ত হইতে রক্ষা পাইয়াছেন। শচী ইহাঁর পরামর্শে ইন্দ্র প্রতিনিধি নহুষের হস্ত হইতে আত্মরক্ষায় সমর্থা হন; একদা মহারাজ মরুত্ত যজ্ঞের আয়োজন করিয়া, ইহাঁকে তাহার সাধন জন্য পৌরোহিত্য গ্রহণে অনুরোধ করেন। ইনি ইন্দ্রের আদেশে তাহাতে অসম্মত হইলে তিনি ইহাঁর অনুজ সম্বর্ত্ত দ্বারা যজ্ঞ সমাধান করেন।

বেণ—জনৈক রাজা; ইনি অঙ্গরাজের ঔরসে মহিষী সুনীথার গর্ভে জন্ম গ্রহণ করিয়াছিলেন। ইনি প্রবল পরাক্রান্ত রাজা ছিলেন; ইনি

ইষ্টবিরোধী হইয়া, হোম, বলি, দেবার্চ্চনা নিষিদ্ধ বলিয়া আদেশ প্রচার করেন। এই রাজাজ্ঞার জন্য ব্রাহ্মণগণ রুষ্ট হইয়া, তাঁহার কদাদেশের প্রত্যাহার করিতে বলেন। ইনি তাঁহাদিগের কথায় কর্ণপাত না করিলে তাঁহারা মন্ত্রপূত কুশ-দ্বারা ইহাঁর বিনাশ করেন। তৎপরে ইহাঁর দক্ষিণবাহু মর্দ্দন দ্বারা পৃথুরাজের উৎপত্তি করিয়া রাজবিহিত অভিষেক করেন। মতান্তরে ইনি বিষ্ণুর আরাধনা করিয়া ও অশ্বমেধ যজ্ঞে ব্রতী হইয়া, সাধন ফলে মুক্ত হইয়াছিলেন।

বেতালভট্ট—মহারাজ বিক্রমাদিত্যের নবরত্নের একটী।

বেদবতী—মহারাজ কুশধ্বজের কন্যা। বিষ্ণুর সহিত ইহাঁর পরিণয় সম্পাদন করা মহারাজ কুশধ্বজের অভিপ্রেত। অসুররাজ শুম্ভ কুশ-ধ্বজের বিনাশ করিলে, ইহাঁর মাতা কুশধ্বজ-মহিষী সহমৃতা হন। তখন বেদবতী পিতৃবাসনা সংসিদ্ধ করিবার জন্য, কঠোর তপশ্চরণে প্রবৃত্তা হন। বহুকাল পরে লঙ্কেশ্বর রাবণ এই তপস্বিনী বেদবতীর রূপ দর্শনে মুগ্ধ হইয়া তাঁহাকে পত্নী-ভাবে পাইতে ইচ্ছা প্রকাশ করিলে, ইনি স্বাভিলাষ ব্যক্ত করিয়া তাঁহাকে নিরস্ত করিতে প্রয়াস পান; কিন্তু পবন অত্যাচারী রাবণ তাহাতে উপেক্ষা করিয়া বল প্রকাশ পূর্ব্বক তাঁহার সতীত্বনাশে অভিলাষী হইলে, ইনি অনলে দেহত্যাগ করিবার সময় রাবণকে শাপ দেন, আমিই পরজন্মে তোমার মৃত্যুর কারণ হইব। এই চিতারোহণের পর ইনি সীতারূপে জন্ম গ্রহণ করিয়াছিলেন।

বেদব্যাস—বেদবিভাগ-কর্ত্তা ঋষি। ইনি মহর্ষি পরাশরের ঔরসে মৎস্যগন্ধার গর্ভে জন্মগ্রহণ করেন। যমুনামধ্যস্থ একটী দ্বীপে ইহাঁর জন্ম হয় বলিয়া, ইহাঁর নাম কৃষ্ণদ্বৈপায়ন। বাল্যে মাতৃ-নিদেশ বশে তপোশ্চর্য্যায় রত হন। ইনি মহাভারত ও পুরাণসমূহের রচয়িতা ও বেদ-সঙ্কলক। আরুণীর গর্ভে ইহাঁর বিখ্যাত পরমহংস পুত্র শুকদেবের জন্ম হয়। মহারাজ বিচিত্রবীর্য্যের অকাল মৃত্যু হইলে, মাতা সত্য-বতীর আদেশে ইনি বিচিত্রবীর্য্যের জ্যেষ্ঠা মহিষী অম্বিকার গর্ভে ধৃতরাষ্ট্রের, কনিষ্ঠা মহিষী অম্বালিকার গর্ভে পাণ্ডুর এবং অম্বিকার দাসীর গর্ভে বিদুরের জন্মদান করেন। ইহাঁর বরে সঞ্জয় দিব্য দৃষ্টিলাভ করিতে সমর্থ হওয়ায় ধৃতরাষ্ট্র সকাশে কুরুক্ষেত্র-যুদ্ধের যথাযথ ঘটনার বর্ণন করিতে সমর্থ হইয়াছিলেন। পরে যুদ্ধাব-সানে ইনি যোগবলে কুরু-পাণ্ডব রমণীগণকে গঙ্গাজলে স্ব স্ব আত্মীয় স্বজনের প্রদর্শন করান। ইহাঁরই পরামর্শে যুধিষ্ঠির অশ্বমেধ যজ্ঞের সাধনে প্রবৃত্ত হইয়াছিলেন। মহর্ষি কৃষ্ণদ্বৈপায়নের পুত্র পরমহংস শুকদেব বৈভ্রাজলোকনিবাসী পিতৃগণের মানসকন্যা পীবরীর পাণিগ্রহণ করেন। শুকদেব হইতে পীবরীর গর্ভে কৃষ্ণ, গৌর, প্রভু ও শম্ভু এই পুত্র চতুষ্টয়ের ও কৃত্বী নাম্নী একটী কন্যার জন্ম হয়। কাম্পিল্য নগরের রাজা অণু-হের সহিত কৃত্বীর বিবাহ হয়। অণুহের ঔরসে কৃত্বীর গর্ভে রাজা ব্রহ্মদত্তের জন্ম হয়।

বেদশিরা—মহর্ষি মার্কণ্ডেয়ের পুত্র; ইহাঁর পত্নীর নাম পীবরী।

বেলা—মেরুর কন্যা সমুদ্রের পত্নী।

বৈখানস—মুনিগণবিশেষ।

বৈণহোত্র—কাশীরাজ ধৃষ্টকেতুর পুত্র।

বৈবস্বত মনু—সূর্য্যের পুত্র অষ্টম মনু।

বৈশম্পায়ন—মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাসের শিষ্য-মুনি। ইনি গুরুর নিকট বেদ বেদাঙ্গ পুরাণা-দির অভ্যাস করেন। ইনি স্বীয় শিষ্যদিগকে যজুর্ব্বেদের শিক্ষা দিতেন। ইনি রাজা জনমে-জয়ের সর্পযজ্ঞ সভায় মহাভারত পাঠ করেন। এক সময়ে ইনি ব্রহ্মহত্যা-পাপে আক্রান্ত হইলে, তাহার নিরাকরণ জন্য শিষ্যগণকে যজ্ঞানুষ্ঠানের উদ্যোগ করিতে বলেন, শিষ্য যাজ্ঞবল্ক্য তাহাতে অসম্মত হইয়া ইহাঁর নিকট অধীত বেদের বমন করেন। সে সকল তিত্তিররূপে বহিষ্কৃত হইলে, ইহাঁর অপরাপর শিষ্যগণ তাহা ধারণ করেন।

বোপদেব—বরদা নদীর তট নিবাসী ব্রাহ্মণ ভিষক্ কেশবের পুত্র পণ্ডিতপ্রবর ধনেশ্বরের ছাত্র। ইনি মুগ্ধবোধ ব্যাকরণের প্রণেতা ও পারমহংসী সংহিতা-ভাগবতের টীকাকার। মতান্তরে ভাগ-বতের প্রণেতা।

**ব্যাড়ি**—শাব্দিক ঋষি। ইনি প্রসিদ্ধ ব্যাকরণ প্রণেতা ও কোষ-শাস্ত্রকার।

---

## শ

**শকট**—জনৈক অসুর; শ্রীকৃষ্ণের বিনাশার্থ কংস কর্তৃক প্রেরিত হইয়া, শকটরূপে ব্রজধামে আগমনপূর্ব্বক শ্রীকৃষ্ণের আক্রমণ করিলে, কৃষ্ণ কর্তৃক বিনষ্ট হয়।

**শকুনি**—গান্ধাররাজ সুবলের পুত্র—দুর্য্যোধনের মাতুল ও মন্ত্রী ছিলেন। ইঁহার কুমন্ত্রণায় দুর্য্যোধন পাণ্ডবগণের প্রতি অনেক অত্যাচার করিয়াছিলেন। ইনি দ্যূত-নিপুণ ছিলেন বলিয়া ইঁহার পরামর্শে দুর্য্যোধন কপট দ্যূতের আয়োজন করিয়া যুধিষ্ঠির প্রভৃতির অবমাননা ও শেষ নির্ব্বাসন পর্য্যন্ত করিয়াছিলেন। কুরুক্ষেত্র যুদ্ধে অষ্টাদশ দিবসে সহদেবের হস্তে নিপাতিত হন। শকুনির পুত্র উলূক, ভ্রাতা, বৃষক ও অচল এই মহাসমরে নিহত হন। ২। মহারাজ বিকুক্ষির পুত্র।

**শকুন্তলা**—রাজর্ষি বিশ্বামিত্রের অপ্সরা মেনকার গর্ভসম্ভূতা কন্যা; এই সদ্যোজাতা কন্যাকে মালিনী নদীতীরস্থ নির্জ্জন কাননে রাখিয়া মেনকা স্বর্গে গমন করিলে, একটী শকুন্ত পক্ষ বিস্তারপূর্ব্বক ইহার রক্ষা করিয়াছিল। পরে মহর্ষি কণ্ব ইহাকে দেখিয়া আপন আশ্রমে আনাইয়া কন্যানির্ব্বিশেষে প্রতিপালন করেন; এবং শকুন্ত কর্তৃক রক্ষিতা হইয়াছিলেন বলিয়া, ইহার নাম হয় শকুন্তলা। শকুন্তলা মহর্ষি কণ্বের আশ্রমে প্রতিপালিতা হইয়া যৌবনে উপনীতা হইলে, এক দিন রাজা দুষ্মন্ত মৃগানুসরণে মহর্ষি কণ্বের তপোবনে আগমনপূর্ব্বক ইহার রূপলাবণ্য দর্শনে মুগ্ধ হইয়াছিলেন। মহর্ষির অনুপস্থিতি কালে গান্ধর্ব্ববিধানে দুষ্মন্তের সহিত ইহার বিবাহ হয়। সহবাসে ইহাঁর গর্ভ হয়। তৎকালে রাজা দুষ্মন্ত ইহাঁকে একটী অঙ্গুরীয়ক দান করেন, পরে মহর্ষি দুর্ব্বাসা অতিথি হইলে ইনি অন্যমনস্কা থাকায় তাঁহার শাপে ঐ অভিজ্ঞান-স্বরূপ অঙ্গুরীক হারাইয়া ফেলেন। পরে মহর্ষি আশ্রমে প্রত্যাবৃত্ত হইয়া সমস্ত অবগত হন এবং স্বীয় শিষ্যদ্বয়সহ ইহাঁকে রাজা দুষ্মন্তের নিকট পাঠাইয়া দেন। ইনি ঋষিকুমারদ্বয় সহ রাজা দুষ্মন্তের নিকট উপনীত হইলে, তিনি ইহাঁকে তাঁহার পরিণীতা বলিয়া স্থির করিতে না পারিয়া, প্রত্যাখ্যান করিয়াছিলেন। পরে সেই অভিজ্ঞান অঙ্গুরীয়ক লাভে শকুন্তলার স্মরণ করিতে সমর্থ হইয়া, পরে দৈববাণীতে সমস্ত জানিতে পারিয়া, মারীচাশ্রমে পুত্র ভরতের সহিত ইহাঁর লাভে প্রসন্ন হইয়াছিলেন।

**শক্তি**—মহর্ষি বশিষ্ঠের জ্যেষ্ঠ পুত্র। একদা মহারাজ সৌদাস মৃগয়ান্তে রাজধানীতে প্রত্যাগমনকালে পথিমধ্যে ইহাঁর দর্শন পাইয়া পথত্যাগের আদেশ করিলে, ইনি পথাবরোধ ত্যাগ না করায়, তিনি ইহাঁকে কশাঘাত করেন; ইনি তাঁহাকে রাক্ষস হইবার অভিশাপ করিলে তিনি রাক্ষস হইয়া ইহাঁকে এবং ইহাঁর শত-ভ্রাতাকে উদরসাৎ করেন। শক্তি অদৃশ্যন্তীর পাণিগ্রহণ করিয়াছিলেন। যখন ইহাঁর মৃত্যু হয়, তখন ইহাঁর পত্নী অদৃশ্যন্তী অন্তর্বত্নী ছিলেন। সেই গর্ভে মহর্ষি পরাশর জন্ম গ্রহণ করেন।

**শঙ্কুকর্ণ**—লঙ্কেশ্বর রাবণের অশোকবনের দ্বাররক্ষক জনৈক রাক্ষস।

**শঙ্খ**—১। ধর্ম্মশাস্ত্র প্রণেতা মুনিবিশেষ। ২। জনৈক অসুর,—সমুদ্র মধ্যে বাস করিত। শ্রীকৃষ্ণ ও বলরাম অবন্তী নগরে সান্দীপনি মুনির নিকট বিদ্যাশিক্ষা করিয়া গুরুদক্ষিণা দিবার সময় শ্রীকৃষ্ণ ইহাঁর বিনাশ করিয়াছিলেন; ইহা হইতেই পাঞ্চজন্য শঙ্খ লাভ হয়। ইহার অপর নাম পঞ্চজন।

**শঙ্খচূড়**—১। অসুররাজ, ইনি কঠোর তপশ্চরণে বিষ্ণুর তুষ্টিবিধান করিয়া, পুণ্যবলে বরলাভে তুলসী দেবীকে পত্নীরূপে পাইয়াছিলেন। বহু কাল সুখে রাজ্যভোগ করিলে পর ইহাঁর সহিত দেবগণের যুদ্ধ হয়; তাহাতে ইহাঁর বিরুদ্ধে মহাদেব অবতীর্ণ হন। কিন্তু সাধ্বী

তুলসী দেবীর নিকট বিষ্ণু ইহাঁর রূপপরিগ্রহ করিয়া তুলসীতে সঙ্গত হইলে, মহাদেবের হস্তে ইহাঁর বিনাশ হয়। ২। রামচন্দ্রের অধীনস্থ বানর সেনাপতি। ৩। দৈত্যবিশেষ বৃন্দাবনে কৃষ্ণ হস্তে নিহত হয়।

শচী—১। পুলোম-দুহিতা—দেবরাজ ইন্দ্রের মহিষী। ইহাঁর পুত্রের নাম জয়ন্ত। বৃত্র-বধের পর ইন্দ্রের অজ্ঞাতবাসের সময়ে মহারাজ নহুষ তাঁহার প্রতিনিধি হইয়া ইন্দ্রত্ব লাভ করিলে নহুষ কর্ত্তৃক ইহাঁর প্রতি অত্যাচার সংঘটনের উপক্রম হয়, দেবগুরু বৃহস্পতির পরামর্শে অব্যাহতি লাভে সমর্থ হন। ২। চৈতন্য মহাপ্রভুর মাতা, ইনি নবদ্বীপের নীলাম্বর চক্রবর্ত্তীর কন্যা ও শ্রীহট্টনিবাসী জগন্নাথ মিশ্রের পরিণীতা পত্নী। ইহাঁর প্রথমতঃ আটটী কন্যার জন্ম ও মৃত্যু হওয়ার পর বিশ্বরূপ নামে একটী সন্তান জন্মে, তৎপরে দশম গর্ভে চৈতন্য মহাপ্রভুর জন্ম হয়। ইহাঁর জ্যেষ্ঠ পুত্র বিশ্বরূপ পূর্ব্বেই সন্ন্যাসগ্রহণ করিলে, জগন্নাথমিশ্রের মৃত্যু হয়; পরে চৈতন্য মহাপ্রভু পঞ্চবিংশতি বর্ষ বয়সে সন্ন্যাসগ্রহণ করিলে, ইনি পুত্রবধূর সহিত মনঃকষ্টে কাল যাপন করিতেন। ইহাঁর বৃদ্ধ বয়সে চৈতন্য দেবের অভেদাত্মবন্ধু নিত্যানন্দ ইহাঁর গৃহে বাস করিয়া ইহাঁর প্রতি মাতৃবৎ ভক্তি করিতেন।

শঠ—রাক্ষস বিশেষ।

শতরূপা—স্বায়ম্ভুব মনুর পত্নী।

শতদ্রুদা—প্রজাপতি দক্ষের কন্যা।

শতানন্দ—মিথিলাধিপতি রাজর্ষি জনকের পুরোহিত;—মহর্ষি গৌতমের অহল্যাগর্ভসম্ভূত পুত্র। ইন্দ্র মহর্ষি গৌতমের শিষ্যত্ব স্বীকার করিয়া গুরু-পত্নী অহল্যাকে প্রতারিত করিতে সমর্থ হইলে, মহর্ষি গৌতম ইহাঁকে মাতৃবধের আদেশ করিয়া প্রস্থান করেন। ইনি পিতৃনিদেশ পালন কর্ত্তব্য ও মাতৃবধ পাপ ইত্যাদির বিষয়ে বিচার বিতর্ক দ্বারা কর্ত্তব্য নির্ণয় করিতে সময় ক্ষেপ করিতেছেন দেখিয়া, এবং অহল্যা নিরপরাধা ও প্রতারিতা জানিয়া, তাঁহার বধের প্রতিষেধ করিবার জন্য আশ্রমে প্রত্যাবৃত্ত হইয়া দেখিলেন, ইনি তখনও পিত্রাজ্ঞা পালন করেন নাই, তাই মহর্ষি আনন্দে ইহাঁর চিরকারী নামকরণ করিয়া ইন্দ্র ও অহল্যায় উভয়ের প্রতি অভিশাপ প্রদানপূর্ব্বক প্রস্থান করেন।

শতানীক—নকুলের দ্রৌপদী গর্ভজাত পুত্র। ইনি কুরুক্ষেত্র সমরে বিক্রম সহকারে যুদ্ধ করিয়া শেষে রাত্রিকালে পাণ্ডবশিবিরে অবস্থান করিতেছিলেন; তৎকালে অশ্বত্থামা প্রবেশ করিয়া, পঞ্চ পাণ্ডব হত্যা করিতে আসিয়া ভ্রমক্রমে ইহাঁকে অপর ভ্রাতৃচতুষ্টয়ের সহিত নিহত করেন।

শত্রুঘ্ন—সূর্য্যবংশীয় অযোধ্যাধিপতি দশরথের সুমিত্রাগর্ভজাত কনিষ্ঠ পুত্র লক্ষ্মণের অনুজ। ইনি ভরতের অনুগত ছিলেন। ভ্রাতৃগণ সহ ইনি ক্ষত্রোচিত ধনুর্ব্বেদ শিক্ষালাভ করেন। জ্যেষ্ঠ ভ্রাতৃগণের বিবাহের সময় জনকভ্রাতা কুশধ্বজের কনিষ্ঠা কন্যা শ্রুতকীর্ত্তির সহিত ইহাঁর বিবাহক্রিয়া সম্পন্ন হয়। ইনি ভরতের সহিত মাতুলালয়ে কেকয়রাজ ভবনে অবস্থান করিতেন। শ্রীরামচন্দ্রের বনগমনের পর ইনি ভরতের সহিত মাতুলালয় হইতে প্রত্যাগমন পূর্ব্বক রামনির্ব্বাসনে দুঃখিত হইলেন। কুটীলা মন্থরার কুপরামর্শে এই নীতিবিরুদ্ধ ব্যাপারের সঙ্ঘটন হওয়ায়, ইনি মন্থরার শাস্তি বিধানে উদ্যত হইলে, রামমাতা কৌশল্যা কর্ত্তৃক নিবারিত হন। চতুর্দ্দশ বর্ষ পরে রামচন্দ্রের প্রত্যাগমনে ইনি তাঁহার আ-ানুবর্ত্তী থাকিয়া সুখী হইতে সমর্থ হইয়াছিলেন। ইনি রামচন্দ্রের আদেশে লবণরাক্ষসের উপদ্রবের প্রশমন করিতে অভিযান করেন। পরে ইনি মহর্ষি অগস্ত্যের আশ্রমে অবস্থান করিয়া তাঁহার পরামর্শে লবণকে শিবদত্ত শূলহীন দেখিয়া, আক্রমণ পূর্ব্বক নিহত করেন। তৎপরে শ্রীরামচন্দ্রের আদেশে মধুবন ধ্বংস করিয়া, তথায় নবপুরী নির্ম্মাণ করিয়া পুত্রদ্বয়কে রাজপদে অভিষিক্ত করেন। শ্রীরামচন্দ্রের সরযূ প্রবেশের সময় ইনি তাঁহার সহিত সরযূ প্রবেশে স্বর্গারোহণ করেন।

শনি—সূর্য্যের ঔরসে ছায়ার গর্ভ-জাত গ্রহ বিশেষ। চিত্রগুপ্তের কন্যার সহিত ইহাঁর বিবাহ হয়।

|র শাপে ইনি কোন বস্তুতে দৃষ্টি নিক্ষেপ |রিলে, তাহা বিনষ্ট হয়। ইনি বিষ্ণু কর্ত্তৃক |র্ব্বতী-সুত দর্শনে প্রেরিত হইলে, ইহাঁর |ষ্টিতে গণেশের দেহ মস্তকশূন্য হয়।

—জনৈক তাপসী। ইনি ঋষ্যমুক পর্ব্বতের |ন্নিকটে পম্পানদীতীরে মতঙ্গবনে তপস্যা করি|তেন। সীতার অন্বেষণে রাম লক্ষ্মণ তথায় |পস্থিত হইলে, ইনি সযত্নে তাঁহাদিগের অতিথি |সৎকার করিয়া, শেষে সুগ্রীবাদির সন্ধান বলিয়া |য়া, তাঁহাদিগের অনুমতি গ্রহণপূর্ব্বক অগ্নিকুণ্ডে |হ বিসর্জ্জন করেন।

|—ক্ষমাসার তপোরত ঋষি। একদা পরী|ৎ মৃগয়ার্থ বনে গমন পূর্ব্বক, একটী মৃগকে |বিদ্ধ করিয়া, তাহার পশ্চাদনুসরণ করিলে | মৃগ দৃষ্টিপথের বহির্ভূত হয়, রাজা তাহার |নুসন্ধান করিতে করিতে বন-মধ্যে ইহাঁকে |মৌনাবলম্বনে তপোরত দেখিতে পান। তাঁহার |কট ঐ শরবিদ্ধ মৃগের সন্ধান জিজ্ঞাসা করিয়া, |কোনরূপ উত্তর না পাওয়ায় ক্রোধবশে ইহাঁর |ন্ধে মৃতসর্প লগ্ন করিয়া দেন। পরে ইহাঁর |ত্র শৃঙ্গী সেই বৃত্তান্ত শ্রবণে ক্রোধবশে সপ্ত|রাত্রির মধ্যে তক্ষক দংশনে মৃত্যু হইবে, বলিয়া |রাজাকে শাপ দেন। শমীক পুত্রের এই অক্ষ|মার পরিচয় পাইয়া, দুঃখিত হন ও রাজা পরী|ক্ষিতের নিকট সেই সংবাদ প্রেরণ করিয়া, বিহিত |অনুষ্ঠানের ব্রতী হইতে পরামর্শ দিয়াছিলেন।

—১। ঋগ্বেদ প্রসিদ্ধ অসুর। দেবরাজ ইন্দ্র |বজ্রাঘাতে সেই অসুররাজ শম্বরের নিধন করিয়া |তাহার শত নগরের একোনশত নগরের ধ্বংস |করেন। আর অবশিষ্ট শততম নগরটী ইন্দ্রের |একটী শ্বেতকায় সখা—জীবদাসকে দিয়াছিলেন। |ইনি উদব্রজপুর নিবাসী ছিলেন। ২। দণ্ডকা|রণ্যস্থ সমুদ্র তীরবর্ত্তী বৈজয়ন্ত নগরে শম্বরাসুরের |বাস ছিল;—ইনি তিমিধ্বজ নামেও প্রসিদ্ধ |ছিলেন। ইন্দ্রাদি দেবগণের সহিত ইহাঁর যুদ্ধ |সংঘটন হইলে, অযোধ্যাধিপতি মহারাজ দশরথ |ইন্দ্রাদি দেবগণের সাহায্যার্থ গমন করিয়া ইহাঁর |নিধন করেন। ৩। অসুররাজ-বিশেষ। শ্রীকৃষ্ণের |পুত্র প্রদ্যুম্নের জন্ম হইলে, ষষ্ঠ রাত্রিযোগে

সূতিকাঘর হইতে ইনি তাঁহার হরণ করিয়া, সমুদ্র জলে নিক্ষেপ করিয়াছিলেন; একটী মৎস্য তাহাকে উদরস্থ করিয়াছিল সে জালিকের জালে ধৃত হইয়া, ইহাঁরই প্রাসাদে নীত হয়। তথায় ইহাঁর দাসী মায়াবতী সেই মৎস্যোদর-লব্ধ শিশুর লালন পালন করিয়া, আসুরিকী মায়ায় শিক্ষা দান করেন। পরে প্রদ্যুম্ন প্রাপ্তবয়স্ক হইলে, মায়াবতীর নিকট সমস্ত স্বপরিচয় অবগত হইয়া, শম্বরের নিধন সাধন করিয়া দ্বারকায় উদ্দেশে যাত্রা করেন।

শম্বূক—জনৈক শূদ্র তাপস। ইনি ত্রেতাযুগে দণ্ডকারণ্য আশ্রয়ে কঠোর তপশ্চরণে প্রবৃত্ত হইয়াছিলেন। এই শূদ্রের স্বপাত্রত্বাতিক্রান্ত কর্ম্ম হইতে যে পাপের সঞ্চার হয়, তজ্জন্য জনৈক নৈষ্টিক ব্রাহ্মণের পুত্র অকালে কালকবলিত হওয়ায়, ঐ পুত্রশোকার্ত্ত ব্রাহ্মণ রাজা শ্রীরাম-চন্দ্র সকাশে উপনীত হইয়া, তাঁহার রাজ্যে পাপ-স্পর্শ হওয়ায় তাহার ফলে পুত্রের অকাল মৃত্যুর বিবরণ প্রকাশ করেন। পরে শ্রীরামচন্দ্র দেবর্ষি নারদের মুখে ইহাঁর পরিচয় পাইয়া, দণ্ডকারণ্যে গিয়া ইহাঁকে নিহত করেন।

শম্ভু—১। মহাদেবের নামান্তর। ২। ব্যাসপুত্র শুকদেবের পুত্র।

শর—শ্রীরামচন্দ্রের বানর সৈনিক। লঙ্কা সমরে রাক্ষসগণের সহিত ঘোরতর যুদ্ধ করেন।

শরভ—শ্রীরামচন্দ্রের জনৈক সেনাপতি; লঙ্কা সমরে রাক্ষসগণের সহিত অনেক যুদ্ধ করিয়া-ছিলেন।

শরভঙ্গ—ঋষি-বিশেষ। ইনি দণ্ডকারণ্যে তপস্যায় রত ছিলেন। মতান্তরে কুরুক্ষেত্রের উত্তর ভাগে ইহাঁর আশ্রম ছিল। বনবাসকালে শ্রীরামচন্দ্র ইহাঁর আশ্রমে উপনীত হইলে, তাঁহার দর্শনে পরম প্রীত হইয়া তাঁহার সম্মুখে প্রজ্জলিত হুতাশনে প্রাণত্যাগ করিয়া স্বর্গারোহণ করেন।

শর্ম্মিষ্ঠা—মহারাজ যযাতির কনিষ্ঠা মহিষী। ইনি অসুররাজ বৃষপর্ব্বের দুহিতা ছিলেন। দৈত্য-গুরু শুক্রাচার্য্য তনয়া দেবযানীর সহিত ইহাঁর পরম-প্রীতি ছিল। দেবযানী ও শর্ম্মিষ্ঠা সখীদ্বয়

এক দিন স্নানার্থ সরিম্মধ্যে গমন করিয়া ইচ্ছামত জলকেলি করেন। দেবযানী অগ্রে জল হইতে উত্থিত হইয়া, ভ্রমবশে শর্ম্মিষ্ঠার বস্ত্র প্রথমে পরিধান করেন। তাহাতে ইনি ক্রোধভরে তাঁহাকে যথেষ্ট তিরস্কার করায় উভয় সখীতে বিবাদ উপস্থিত হয়, ইহাঁর দ্বারা দেবযানী সবলে আহতা ও কূপে নিক্ষিপ্তা হন। মৃগয়ানুরাগবশে ক্লান্ত ও তৃষ্ণার্ত্ত হইয়া মহারাজ যযাতি তথায় উপনীত হইলে, কূপে দৃষ্টিক্ষেপ করিয়া দেখেন, তাহাতে একটী পরমা সুন্দরী কুমারী ক্লেশ পাইতেছে, পরে তৎকর্ত্তৃক দেবযানী কূপ হইতে উত্থাপিতা ও পিতৃ-সমীপে প্রেরিতা হইয়া পিতৃ-সমীপে দৈত্যরাজ কুমারী শর্ম্মিষ্ঠার দুর্বিনীত কঠোর ব্যবহারের জন্য অভিযোগ করেন। ইহাতে শুক্রাচার্য্য ক্রুদ্ধ হন। পরে দৈত্যরাজ বৃষপর্ব্ব স্বকন্যা শর্ম্মিষ্ঠাকে দেবযানীর পরিচারিকারূপে নিযুক্তা করিয়া, দৈত্যগুরু শুক্রাচার্য্যের সন্তোষ বিধান করেন। তৎপরে শুক্রাচার্য্য দেবযানীর সহিত মহারাজ যযাতির উদ্বাহ যথাবিধি সম্পন্ন করিলে, ইনি পরিচারিকা হইয়া তাঁহার অনুসরণ করেন। পরে শর্ম্মিষ্ঠার প্রতি মহারাজ যযাতির প্রসক্তি জন্মে, গোপনে গান্ধর্ব্ব-বিধানে উভয়ের বিবাহ হয়। তাহাতে ইহাঁর গর্ভে দ্রুহ্যু, অনু, পুরু,—এই পুত্রত্রয়ের জন্ম হয়। ইহাতে দেবযানী বিরক্তা ও পতি-বিমুখা হইয়া, পিতৃসমীপে যযাতির গোপনে পত্ন্যন্তর গ্রহণ কথা প্রকাশ করিলে, তাঁহার শাপে যযাতির শরীরে জরা সংক্রম হয়। পরে ইহাঁর কনিষ্ঠ পুত্র পুরু স্বযৌবন দানে পিতৃজরা গ্রহণ করায় যযাতি বহুকাল রাজ্যসুখ ভোগের পর পুরুর সহিত পুনর্বিনিময়ে যৌবন দান করিলে, শুক্রাচার্য্যের নিদেশক্রমে পুরুই পিতৃসিংহাসনের অধিকারী হন।

শর্য্যাতি—বৈবস্বত-মনুর পুত্র,—নৃপতি-বিশেষ। একদা ইনি সসৈন্যে সপরিবারে মৃগয়ার্থ বনে গমন করিয়া মহর্ষি চ্যবনের আশ্রমে উপনীত হইলে, ইহাঁর কন্যা সুকন্যা, বল্মীকমধ্যস্থ ঋষির জ্যোতির্ম্ময় চক্ষুদ্বয় দর্শনে উহা কি, এই কৌতূহল পরিতৃপ্তির জন্য তাহাকে কণ্টকবিদ্ধ করেন। এই অপরাধে মহর্ষি ক্রুদ্ধ হইয়া, সকলেরই মল মূত্রের বেগাবরোধ সংঘটিত করেন, পরে ইনি মহর্ষিকে সুকন্যা সম্প্রদান করিয়া সন্তুষ্ট করেন।

শল—কুরুবংশীয় বাহ্লীকের পুত্র।

শল্য—মদ্রদেশাধিপতি; নকুল ও সহদেব—পাণ্ডবদ্বয়ের মাতুল। ইহাঁর ভগিনী মাদ্রীর সহিত পাণ্ডুর পরিণয় হয়। ইনি দ্রৌপদীর স্বয়ম্বর-সভায় উপনীত হইয়া, লক্ষবেধে অসমর্থ হন। পরে অর্জ্জুন লক্ষ্যবেধ করিলে, রাজগণ ব্রাহ্মণজ্ঞানে তাঁহার বিরোধী হইলে, ইনি তাঁহাদিগের পক্ষাবলম্বন করিয়া, ভীমের সহিত মল্লযুদ্ধে পরাজিত হন। কুরুক্ষেত্র-সমরে ইনি পাণ্ডবগণের পক্ষ হইতে সসৈন্যে রণক্ষেত্রে যাত্রা করিবার সময় দুর্য্যোধন কৌশলে ইহাঁকে স্বপক্ষে বরণ করেন। যুদ্ধের প্রারম্ভে যুধিষ্ঠির মান্য বলিয়া ইহাঁকে অভিবাদন করিলে, ইহাঁকে রণজয়ী হইবার আশীর্ব্বাদ করেন। যুদ্ধের ষোড়শ ও সপ্তদশ দিবসে ইনি দুর্য্যোধনের অনুরোধে কর্ণের সারথি হইয়াছিলেন। কর্ণ হত হইলে, অষ্টাদশ দিবসে ইনি যুদ্ধে যথাশক্তি বীরত্ব প্রকাশ করিয়া, যুধিষ্ঠির হস্তে হত হন।

শশবিন্দু—চিত্ররথের পুত্র। ইনি সপ্ত সজীব রত্নের ও সপ্ত নির্জীব রত্নের অধীশ্বর ছিলেন। ইহাঁর একলক্ষ পত্নী ও নিযুত-সংখ্যক পুত্র ছিল। ২। ইন্দের ইলা নাম্নী রমণীতে পরিণতি ঘটিলে, তাঁহার গর্ভে বুধের ঔরসে ইহাঁর জন্ম হয়।

শাকটায়ন—শাব্দিক পণ্ডিত ঋষিবিশেষ।

শাট্যায়ন—জনৈক ঋষি।

শাণ্ডিল্য—ভক্তিসূত্র-প্রণেতা—ভক্তিমার্গ প্রদর্শক ঋষি-বিশেষ।

শান্তনু—চন্দ্রবংশীয় মহারাজ প্রতীপের পুত্র,—হস্তিনাধীশ্বর, ইনি অতীব ধার্ম্মিক ও পরাক্রান্ত নৃপতি ছিলেন; এবং ইনি পুণ্যবলে যাঁহার স্পর্শ করিতেন, তাঁহার জরা দূর হইত। একদা মহারাজ প্রতীপ গঙ্গাতীরে আসন করিয়া তপোরত ছিলেন, এমন সময়ে গঙ্গা মানুষীবেশে ইহাঁর দক্ষিণ ক্রোড়ে উপবেশন করায় মহারাজ তাঁহাকে সস্নেহে পুত্রবধূরূপে লইয়া পুত্র শান্তনুর

সহিত তাঁহার বিবাহ দেন। এই পরিণয় কালে গঙ্গাদেবী এই নিয়ম স্থির করেন যে, ইনি তাঁহার কোন কার্য্যে প্রতিবেধ করিলে তিনি ইহাঁর পরিত্যাগ করিবেন। পরে বসুগণ ইহাঁর গর্ভে এক একটী সন্তান হইয়া জন্মগ্রহণ করেন। পরে তিনি তাঁহাদিগকে একে একে জলে ফেলিয়া দেন। এইরূপে সপ্ত পুত্র জলনিমজ্জনে নিহত হইলে, অষ্টমপুত্র দেবব্রত জন্মগ্রহণ করেন, গঙ্গা যেমন তাঁহাকে জলনিক্ষেপ জন্য তুলিতেছেন, ইনি তাহা নিষেধ করিলে, পূর্ব্বপ্রতিশ্রুত নিয়মানুসারে গঙ্গা সেই পুত্রসহ ইহাঁকে পরিত্যাগ করিয়া প্রস্থান করেন। দেবব্রত ক্ষত্রোচিত বিদ্যালাভে মহাশক্তি অর্জ্জন করিয়া প্রত্যাবৃত্ত হইলে, শান্তনু পরমাহ্লাদিত হন। একদা শান্তনু দাসরাজপালিতা কন্যা মৎস্যগন্ধার বা সত্যবতীর দর্শনে বিবাহেচ্ছু হইলে, দাসরাজ সেই কন্যার গর্ভজাত পুত্র সিংহাসনের অধিকারী হইতে না পারিলে, তিনি কন্যাদানে সম্মত নহেন জানিয়া, ইনি দেবব্রত বর্ত্তমান থাকিতে তাহাতে সম্মত হইতে পারিলেন না। দেবব্রত পিতার মনোভাব জানিতে পারিয়া, দাসরাজসকাশে গমনপূর্ব্বক স্বয়ং সিংহাসনাধিকার ত্যাগ এবং চিরকৌমার ব্রতাবলম্বনের প্রতিজ্ঞা করেন, তাহাতে মহারাজ শান্তনুর সহিত সত্যবতীর পরিণয় সম্পন্ন হইল। তাঁহার গর্ভে ইহাঁর চিত্রাঙ্গদ এবং বিচিত্রবীর্য্য এই পুত্রদ্বয়ের জন্ম হয়। পরে শান্তনু পরলোক গমন করিলে, দেবব্রত চিত্রাঙ্গদকে হস্তিনাপুরে সিংহাসনে আরোপিত করেন।

শান্তা—মহারাজ দশরথের কন্যা। দশরথ ইহাঁকে বাল্যে স্বীয় প্রাণসম সখা অঙ্গরাজ লোমপাদের হস্তে কন্যারূপে লালন জন্য দান করেন। লোমপাদ কর্ত্তৃক লালিতা পালিতা সুবর্দ্ধিতা হইলে, এক সময়ে রাজ্যে অনাবৃষ্টি জন্য দুর্ভিক্ষের সম্ভাবনা ঘটায়, অঙ্গরাজ বিভাণ্ডক পুত্র ঋষ্যশৃঙ্গের আনয়নে দেশে সুবৃষ্টির অবতারণা করিতে সমর্থ হন ও পরে তাঁহার সহিত ইহাঁর পরিণয় সম্পন্ন করিয়াছিলেন।

শান্তিদেবা—মহারাজ দেবকের কন্যা—কৃষ্ণ-জননী দেবকীর ভগিনী।

শাম্ব—শ্রীকৃষ্ণের জাম্ববতী-গর্ভসম্ভূত-পুত্র। ইনি বলরামের নিকট যুদ্ধবিদ্যা শিক্ষা করিয়া, শৌর্য্য বীর্য্যে তাঁহারই অনুরূপ হন। ইনি দুর্য্যোধন-নন্দিনী লক্ষ্মণার স্বয়ম্বরে বলপূর্ব্বক তাঁহার হরণ করিলে, দুর্য্যোধনের আদেশে কৌরব বীরগণ কর্ত্তৃক পরাস্ত ও অবরুদ্ধ হন। এই সংবাদ পাইয়া, বলরাম হস্তিনাপুরে আগমন করিয়া, হল দ্বারা হস্তিনাপুরের উৎপাটনে উদ্যত হইলে, ভীষ্ম প্রভৃতি কুরুবৃদ্ধগণ তাঁহার নিকট লক্ষ্মণার সহ শাম্বের প্রত্যর্পণ করিয়া, তাঁহার সন্তোষ বর্দ্ধন করেন। ইনি প্রদ্যুম্নের সহিত বজ্রলাভপুরে গমন করিয়া অসুর বধে সাহায্য করেন, প্রভাসযজ্ঞ কালে ইনি স্ত্রীবেশে মুনিগণকে জিজ্ঞাসা করেন, আমার গর্ভে কি সন্তান হইবে? তাহাতে মুনিগণ বলেন, "কুলনাশন মুষল প্রসব কর।" যথাসময়ে মুষল প্রসূত হইলে, যাদবগণ প্রভাসতীর্থে শিলাপৃষ্ঠে ঘর্ষণ করিয়া, ঐ মুষল ক্ষয় করেন। তাহাতে শরবন উৎপন্ন হইলে, তজ্জাত বাণে যদুবংশ ধ্বংস হয়। মুষলের ক্ষয়াবশিষ্টে যে ফলক নির্ম্মিত হইয়াছিল, জরাব্যাধ তাহার আঘাতে শ্রীকৃষ্ণের প্রাণ নাশ করে।

শার্ঙ্গধর—১। জনৈক আয়ুর্ব্বেদ-সংগ্রহকার ঋষি। ২। জনৈক ঋষি।

শালঙ্কায়ন—শিবানুচর নন্দীর নামান্তর।

শালিবাহন—শক-জাতীয় নৃপতি বিশেষ। মহারাজ বিক্রমাদিত্য ইহাঁর সহিত যুদ্ধ করিয়া প্রাণত্যাগ করেন। ইহাঁর প্রবর্ত্তিত অব্দই শকাব্দ নামে বিখ্যাত।

শাল্য—বিপ্রচিত্তির পুত্র অসুর বিশেষ।

শাল্ব—সৌভপুরীর অধীশ্বর। ইনি কাশীরাজের কন্যাত্রয়ের স্বয়ংবর সভায় উপস্থিত ছিলেন; ইহাঁর রূপগুণের পরিচয় পাইয়া অম্বা অগ্রে মনে মনে পতিত্বে ইহাঁরই বরণ করেন। স্বয়ংবর স্থলে বীরবর ভীষ্ম মহারথ কন্যাত্রয়ের হরণ করিলে তাঁহার সহিত ইহাঁর ঘোরতর যুদ্ধ সংঘটন হইয়াছিল, ইনি পরাজিত হন ও ভীষ্মদেব কন্যাত্রয় লইয়া প্রস্থান করেন। পরে অম্বার মুখে মনে মনে

ইহাঁর বরণাভিপ্রায়ের পরিচয় পাইয়া, ভীষ্মদেব তাঁহার ত্যাগ করিলে তিনি পুনরায় ইহাঁর নিকট উপনীত হইলে, ইনি প্রত্যাখ্যান করেন।

শিখণ্ডী—দ্রুপদ রাজকুমার—কাশীরাজ-তনয়া অম্বা তপোবলে দেহত্যাগ করিয়া, দ্রুপদরাজের কন্যা-রূপে জন্ম গ্রহণ করেন; কিন্তু মহারাজ ইহাঁকে কন্যা বলিয়া প্রচার না করিয়া, পুত্র বলিয়া পরিচয় দিতেন। পরে দশার্ণরাজ হিরণ্যবর্ম্মার কন্যার সহিত ইহাঁর বিবাহ হয়। ইহাঁর পত্নী হিরণ্য-বর্ম্ম-দুহিতা স্বামীর স্ত্রীত্বের বিষয় পিতার বিদিত করিলে, তিনি আপনাকে প্রবঞ্চিত মনে করিয়া, প্রতারক রাজা দ্রুপদের বিরুদ্ধে যুদ্ধযাত্রা করেন। ইনি তখন আত্মপ্রকাশ ভয়ে লজ্জায় অরণ্যে প্রবেশপূর্ব্বক সৌভাগ্যক্রমে স্থূলকর্ণ যক্ষের আশ্রয় লয়েন। তিনি তৎসমস্ত ব্যাপার শ্রবণ করিয়া দয়ার্দ্রচিত্তে ইহাঁকে স্বীয় পুরুষত্ব দান করিয়া নিজে ইহাঁর স্ত্রীত্ব গ্রহণ করেন। পরে স্থূলকর্ণ যক্ষপতি, কুবেরের শাপে ইহাঁর জীবিত-কাল পর্য্যন্ত স্ত্রীরূপ থাকিতে বাধ্য হন। পরে ইনি সন্তুষ্ট-চিত্তে গৃহে প্রত্যাগমন করিয়া, স্বজন-বর্গে পরিবেষ্টিত হইয়া, সুখে জীবনাতিপাত করিতে লাগিলেন। ধনুর্ব্বেদাচার্য্য দ্রোণের নিকট হইতে ইনি যুদ্ধবিদ্যা শিক্ষা করেন। কুরুক্ষেত্র সমরে ইনি পাণ্ডবদিগের পক্ষাবলম্বনপূর্ব্বক যুদ্ধে অবতীর্ণ হন। যুদ্ধের দশম দিবসে অর্জ্জুন ইহাঁকে পুরোবর্ত্তী করিয়া অর্জ্জুন ভীষ্মদেবের সহিত যুদ্ধে তাঁহাকে শরশয্যায় শায়িত করেন। যুদ্ধান্তে রাত্রিকালীন পাণ্ডবশিবিরে অশ্বত্থামা কর্ত্তৃক দ্রৌপদীর পঞ্চপুত্র-হত্যার সংকল্প শ্রবণে তাঁহার প্রতিযোগিতা করিতে গিয়া ইনি তৎ-কর্ত্তৃক নিহত হন।

শিনি—জনৈক যাদববীর; ইনি দেবকরাজকন্যা দৈবকীকে বিবাহস্থল হইতে বসুদেবের ভার্য্যার্থ বলপূর্ব্বক আনয়ন করেন। সেই সভাস্থলে সোমদত্ত ইহাঁর প্রতিপক্ষে দণ্ডায়মান হইলে, উভয়ে ঘোরতর যুদ্ধ হয়। যুদ্ধে শিনি জয়ী হইয়া সোমদত্তকে পদাঘাত করেন। ইহাঁর পুত্রের নাম সত্যক।

শিব—ব্রহ্মের প্রধান ত্রিমূর্ত্তির অন্যতম;—বিশ্ব সংহারক তামস অবতার। ইনি তন্ত্রকার পরম যোগী। প্রথমে ইনি দক্ষকন্যা সতীর পাণিগ্রহণ করেন। দক্ষকৃত শিবরহিত যজ্ঞের অনুষ্ঠান হইলে, সতী বিনা নিমন্ত্রণে আসিয়া শিবনিন্দা শ্রবণে দেহত্যাগ করেন। ইনি সেই দেহ স্কন্ধে লইয়া ত্রিভুবন পরিভ্রমণ করিতে উদ্যত হইলে, বিষ্ণু সুদর্শন-চক্রযোগে ঐ দেহ এক পঞ্চাশৎ খণ্ডে বিভক্ত করিয়া, একপঞ্চাশৎ স্থানে নিক্ষেপ করেন; তাহাতেই মহাপীঠ সমূহের উৎপত্তি হয়। তৎপরে ইনি তপোরত হইলে,দেবী পুনরায় গিরি-রাজ হিমালয়ের গৃহে মেনকার তনয়া উমারূপে জন্মগ্রহণ করিয়া ইহাঁকে পতিত্বে বরণ করিতে সমর্থা হন। গণেশ ও কার্ত্তিকের শিবের পুত্র।

শিবি—উশীনর রাজার পুত্র—উশীনরের অধিপতি; ইহাঁর অতিশয় দয়া ভক্তি অতুল বদান্যতা তৎ-কালে বিশ্ব বিখ্যাত হইয়াছিল। ঐ সকল গুণের পরীক্ষার্থ ব্রহ্মা ব্রাহ্মণবেশে ইহাঁর প্রাসাদে অতিথি হইয়া, ইহাঁর পুত্রের মাংস রন্ধন করিতে বলিলে, ইনি অসঙ্কুচিত-চিত্তে তাহাই করিতে প্রবৃত্ত হন। পরে ইহাঁকে তাঁহার সহিত সেই মাংস ভোজনে অনুরোধ করিলে, ইনি তাহার আদেশ পালন করিতে উদ্যত হন। তখন ব্রহ্মা স্বীয় বেশ ধারণপূর্ব্বক চতুর্ম্মুখে ইহাঁর প্রশংসা করিয়া প্রস্থান করিলেন। কোন সময়ে ইহাঁর আশ্রিত প্রতিপালকতার পরীক্ষার জন্য ধর্ম্ম কপোত ও অগ্নি শ্যেনমূর্ত্তি পরিগ্রহ করিয়া, কপোতের আক্র-মণে উদ্যত হন। কপোত আসিয়া, ইহাঁর আশ্রয় লইলে,শ্যেন ইহাঁর নিকট সেই শিকারের লক্ষ্যটীর প্রত্যর্পণ করিতে অনুরোধ করেন। ইনি কপোত ত্যাগে অসম্মত হইয়া কপোত প্রমাণ মাংস স্বীয় দেহ হইতে দিতে সম্মত হইয়াছিলেন। শ্যেনপক্ষী তাহাতে সম্মত হইলে, ইনি নিজ দেহের মাংস দিয়া সেই কপোতের প্রাণ রক্ষা করিলে পর কপোতরূপ ধর্ম্ম ও শ্যেনরূপ অগ্নিদেব স্বমূর্ত্তি পরি-গ্রহ করিয়া ইহাঁর ভূয়সী প্রশংসা করিতে করিতে আশীর্ব্বাদ পূর্ব্বক প্রস্থান করেন।

শিশুপাল—চেদিরাজ দমঘোষের ঔরসে তৎপত্নী বসুদেব-ভগিনী শ্রুতশ্রবার গর্ভে ইহাঁর জন্ম হয়।

জন্মকালীন ইহাঁর তিনটী চক্ষু ও চারিটী হস্ত ছিল। পরে দৈবপ্রসাদে চেদিরাজমহিষী শ্রুতশ্রবাঃ জানিতে পারেন, যাহার ক্রোড়স্পর্শে ইহাঁর অতীপ্সিত ইন্দ্রিয়গুলির অন্তর্দ্ধান ঘটিবে, সেই ব্যক্তিই ইহাঁর মারক। পরে শ্রীকৃষ্ণ যখন ইহাঁকে ক্রোড়ে লইয়াছিলেন; সেই সময় ইহাঁর অতিরিক্ত বাহু ও নেত্রটীর অন্তর্দ্ধান ঘটে শ্রুতশ্রবাঃ ভ্রাতুষ্পুত্রকে সানুনয় অনুরোধ করেন, যেন পুত্রের শত অপরাধ ক্ষমা করেন। শ্রীকৃষ্ণ তাহাতে সম্মত হইয়া পিতৃষসার অভিপ্রায়ানুরূপ কার্য্য করিতে প্রতিশ্রুত হন। শিশুপাল ও দন্তবক্র মহাপ্রতাপান্বিত জরাসন্ধের অনুগত থাকায়, জরাসন্ধের শাসনাধীন রাজা ভীষ্মক জরাসন্ধের প্রস্তাবে দুহিতা রুক্মিণীর সহিত ইহাঁর বিবাহ দিতে সম্মত হন। ইনি রুক্মিণীর ভ্রাতা রুক্মীর সহিত বন্ধুত্ব থাকায়, অপিচ তৎকর্ত্তৃক ভগিনীর বিবাহ জন্য, নিমন্ত্রিত হইয়া, বিদর্ভ রাজপ্রসাদে উপনীত হন, শ্রীকৃষ্ণ রুক্মিণীর হরণ করিলে, ইনি বিফলমনোরথ হইয়া স্বরাজ্যে প্রত্যাবৃত্ত হইয়াছিলেন। পরে পাণ্ডবপ্রধান যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞকালে ইনি শ্রীকৃষ্ণের বিরুদ্ধে কর্কশ বাক্য প্রয়োগপূর্ব্বক অবমাননা করিতে প্রবৃত্ত হন। পরে শ্রীকৃষ্ণ ইহাঁর শত অপরাধ ক্ষমা করিয়া শেষে ইহাঁর বিনাশ সাধন করেন।

শীতলা—বসন্তাদি বিস্ফোটকের অধিষ্ঠাত্রী দেবী।

শুক—১। লঙ্কেশ্বর রাবণের অনুচর ও মন্ত্রী। ইনি রাবণের সীতাহরণে শঙ্কিত হইয়া, সীতার প্রত্যর্পণ জন্য মন্ত্রণাদান করেন। তাহাতে রাবণ কুপিত হইয়া, ইহাঁকে রাজ্য হইতে দূর করিয়া দিলে, ইনি তপোরত হইয়া যোগাবলম্বনে দেহত্যাগ করেন। ২। গন্ধর্ব্ব বিশেষ। ৩। মহাদেবদত্ত ভগবান্ কল্কিদেবের অতিশয় প্রিয়সহচর শুক পক্ষী। ৪। মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাস অরণীমন্থনকালে ঘৃতাচী অপ্সরার দর্শনে কামার্ত্ত হইলে, অরণীমধ্যে তাঁহার বীর্য্যপাত হওয়ায়, ইহাঁর জন্ম হয়; ইনি মাতা অরণীর গর্ভে পঞ্চদশ বৎসর কাল অবস্থানের পর মায়ার নিমেষকাল মাত্র ধরাত্যাগের সময় ইনি ভূমিষ্ঠ হন। অনন্তর বন গমনে তপশ্চরণে প্রবৃত্ত হন। ইনি মহারাজ পরীক্ষিতে ব্রহ্মশাপে ধ্বংস জন্য ভাগবত শ্রবণ করাইয়াছিলেন।

শুক্রাচার্য্য—দৈত্যগণের গুরু।—ইনি মহর্ষি ভৃগুর পুত্র। সুষমা বা শতপর্ব্বা ইহাঁর পত্নী। ইহাঁর ষণ্ড ও অমর্ক নামে পুত্রদ্বয় ও দেবযানী নামে কন্যা জন্মিয়াছিল। বিষ্ণু বামনমূর্ত্তি পরিগ্রহ করিয়া মহারাজ বলির নিকট দানপ্রার্থী হইলে, ইনি দানে বিঘ্ন জন্মাইবার নিমিত্ত কমণ্ডলুবাহিনীতে প্রবেশ করায়, কুশদ্বারা বাহিনী পরিষ্কার করিতে ইহাঁর একটী চক্ষু কাণা হন। ইনি সঞ্জীবন মন্ত্র বলে মৃত দৈত্যদিগকে পুনর্জীবিত করিতেন। এই মন্ত্র শিক্ষা করিবার জন্য দেবগণ কচকে ইহাঁর নিকট প্রেরণ করেন। তিনি ইহাঁর শিষ্য হইয়া গুরুগৃহে অবস্থান-কালে দৈত্যগণ তাঁহার দুইবার বধ করিলে, দেবযানীর অনুরোধে শুক্রাচার্য্য তাঁহাকে পুনর্জীবিত করেন; তৃতীয়বার দৈত্যগণ ইহাঁকে ভস্মীভূত করিয়া সুরার সহিত পান করাইলে, কন্যার সবিশেষ অনুরোধে দৈত্যগুরু কচকে পুনর্জীবিত করিয়া, মৃত-সঞ্জীবন মন্ত্র শিক্ষা দিয়া, উদর বিদীর্ণ করিয়া বহির্গত হইতে বলেন। তাহাতে ইহাঁর মৃত্যু হইলে, কচ সেই সঞ্জীবন মন্ত্রবলে ইহাঁকে পুনর্জীবিত করেন। ইহাঁর কন্যা দেবযানী অবমানিতা ও প্রহারিতা হইলে, শুক্রাচার্য্য ক্রোধভরে দৈত্যরাজ্য পরিত্যাগপূর্ব্বক গমনোদ্যত হন। শর্ম্মিষ্ঠার পিতা দৈত্যরাজ বৃষপর্ব্বা কন্যা শর্ম্মিষ্ঠাকে দেবযানীর দাসী করিয়া, ইহাঁর তুষ্টিবিধান করেন। দেবযানীর ইচ্ছাক্রমে ইনি মহারাজ যযাতির সহিত তাঁহার বিবাহ সম্পন্ন করেন। যযাতি গোপনে গান্ধর্ব্ববিধানে শর্ম্মিষ্ঠার পাণিগ্রহণ করিলে, দেবযানী পিতৃসমীপে গমন করিয়া সমস্ত ব্যক্ত করেন, ইনি শাপদানে যযাতির জরা বিধান করেন। পরে তাঁহার অনুনয়ে প্রসন্ন হইয়া, সেই জরা দেহান্তরগত করিবার শক্তি প্রদান করেন। ইহাঁর প্রণীত নীতিশাস্ত্র জগতে অতুলনীয়।

শুচি—১। মিথিলারাজ শতদ্যুম্নের পুত্র। ২। অন্ধকের পুত্র। ৩। মগধেশ্বর বিপ্রের পুত্র। ৪। মহর্ষি কশ্যপের তাম্রা-গর্ভসম্ভূতা কন্যা।

শুদ্ধোদন—শাক্যসিংহ বুদ্ধদেবের পিতা। ইনি কপিলবস্তুর শাক্যবংশীয় ভূপতি; ইহাঁর ধর্ম্মনিষ্ঠা ও প্রজাবাৎসল্য তাৎকালিক সর্ব্বজন বিদিত। রাজা দণ্ডপাণির ভগিনীদ্বয় মহামায়া ও গৌতমী ইহাঁর পত্নীদ্বয়। বহুবৎসর অপুত্রক থাকিয়া, মহামায়া গর্ভবতী হন, তাহাতে বুদ্ধদেবের জন্ম হয়; পুত্র ধর্ম্মার্থ গৃহত্যাগ করিলে, ইনি বিষণ্ণ-মনে দিন যাপন করিতে থাকেন। বুদ্ধদেব সন্ন্যাসাবলম্বনের সপ্তম বৎসরে জন্মভূমি কপিলাবস্তুতে প্রত্যাবৃত্ত হইলে, ইনি সুখী হন। মৃত্যুকালে পুত্র মুখ নিরীক্ষণ করিয়া, সুখে কালক্রোড়ে আশ্রয় করেন।

শুনঃশেফ—বেদপ্রসিদ্ধ ব্রাহ্মণতনয়। অজীগর্ত্তের পুত্র। ইহাঁর সপ্তস্তোত্র বেদবিশ্রুত। সূর্য্যবংশীয় মহারাজ হরিশ্চন্দ্রের পুত্র রোহিতাশ্ব আত্মবিপরিণামে অন্যের উৎসর্গ জন্য, অজীগর্ত্তের মধ্যম পুত্র—শুনঃশেফের ক্রয় ও বলির ব্যবস্থা করেন; বিশ্বামিত্রের নিদেশে ইন্দ্রের স্তব করিয়া মুক্তিলাভ করেন। অন্যত্র মতান্তরে ইনি মহর্ষি ঋচীকের মধ্যম পুত্র; মহারাজ অম্বরীষ যজ্ঞে ইহাঁকে বলি দিবার জন্য ক্রয় করিয়া অযোধ্যায় গমন কালে রাজর্ষি বিশ্বামিত্রের আশ্রমে আতিথ্যগ্রহণ করিলে, ইনি তাঁহার শরণাপন্ন হন। ইহাঁর প্রতি দয়ার্দ্র হইয়া, অগ্নিস্তব শিক্ষা দিলে, ইনি অগ্নিতে আহুত হইয়াও, জীবিত থাকেন। অতঃপর ইনি রাজর্ষি বিশ্বামিত্র কর্ত্তৃক দেবরথ নামে পোষ্যপুত্ররূপে গৃহীত হন।

শুনক—১। ঋষি-বিশেষ। ২। কাশীরাজ গৃৎসমদের পুত্র।

শুনঃহোত্র—জনৈক ঋষি।

শুভসূচনী—সুবচনী নামে বিখ্যাতা দেবী।

শুভা—পার্ব্বতীর সখী।

শুভাঙ্গী—১। যক্ষরাজ কুবেরের পত্নী। ২। কামদেবপ্রিয়া রতির নামান্তর।

শুম্ভ—গবেষ্টী অসুরের পুত্র; ইহাঁর ভ্রাতার নাম নিশুম্ভ। ইনি দৈত্যরাজ্যের অধীশ্বর হইয়া, প্রবল পরাক্রমে দেবরাজ্য স্বর্গের দেবগণকে আক্রমণ ও বিপর্য্যস্ত করিলে, মহাশক্তিরূপা দুর্গা যুদ্ধার্থে স্বয়ং ইহাঁদের বিরুদ্ধে উপস্থিত হন। যুদ্ধে ইহাঁর সেনাপতিগণ এবং ভ্রাতা নিশুম্ভ নিহত হইলে, শুম্ভ স্বয়ং সমরে প্রবৃত্ত হন তুমুল সংগ্রামের পর দুর্গা দেবীর হস্তে নিহত হন।

শূর—যদুবংশীয় রাজা—বসুদেবের পিতা, শ্রীকৃষ্ণের পিতামহ; ইহাঁর পত্নীর নাম মারিষা। ইহাঁর বসুদেব নামে পুত্র এবং পৃথা ও শ্রুতশ্রবা নামে কন্যাদ্বয় জন্মিয়াছিল। মহারাজ কুন্তীভোজের সহিত ইহাঁর সখ্য থাকায়, তিনি অপুত্রক বলিয়া, ইনি স্বীয় কন্যা পৃথাকে তাঁহার হস্তে কন্যারূপে প্রদান করেন। সেই পৃথার সহিত মহারাজ পাণ্ডুর বিবাহ হয়; এবং তাঁহার গর্ভে যুধিষ্ঠির ভীম ও অর্জ্জুন—এই তিনটী পুত্রের জন্ম হইয়াছিল। কুন্তিভোজের দত্তককন্যা বলিয়া পৃথার অপর নাম কুন্তী।

শূর্পণখা—লঙ্কেশ্বর রাবণের ভগিনী,—মহর্ষি বিশ্রবার ঔরসে কৈকসীর গর্ভে জাতা রাক্ষসী। রাবণ দিগ্বিজয়ার্থ বহির্গত হইলে তাৎকালিক রাজপ্রতিনিধি ভ্রাতা বিভীষণের চেষ্টায় ইহাঁর সহিত বিদ্যুজ্জিহ্ব নামক দানবের বিবাহ হয়। রাবণ দিগ্বিজয় করিতে গমন করিয়া দানবসমরে তাঁহাকে অপরিচিত বলিয়া নিহত করার পর ভগিনীর বৈধব্য জন্য দুঃখিত হন, এবং তাঁহার প্রতি কৃপা কটাক্ষ বিক্ষেপে দণ্ডকারণ্যে যথেচ্ছবিচরণের অনুমতি করেন। ইনি মধুদৈত্যের পুত্র লবণের মাতৃষ্বসা ছিলেন। রক্ষোবীর খর ও দূষণ ইহার মাতৃষ্বস্রীয় ভ্রাতৃদ্বয় সসৈন্যে ইহাঁর রক্ষণাবেক্ষণে নিযুক্ত ছিলেন। পরে যখন পঞ্চবটী বনে কুটীর নির্ম্মাণপূর্ব্বক শ্রীরামচন্দ্র সীতা ও লক্ষ্মণসহ বাস করিতেছিলেন, সেই সময়ে ইনি তাঁহাদের দর্শনলাভে রূপজমোহে মুগ্ধা হইয়া স্বীয় প্রেমাকাঙ্ক্ষা পরিতৃপ্তির জন্য সীতানিগ্রহে উদ্যত হওয়ায়, লক্ষ্মণ অগ্রজের আদেশে ইহাঁর নাসা-কর্ণচ্ছেদ করেন। রাক্ষসী অবমানিতা ও লাঞ্ছিতা হইয়া মাতৃষ্বস্রীয় ভ্রাতা খর ও দূষণের নিকট সমস্ত বিদিত করে, সেই সূত্রে খর ও দূষণ শ্রীরামচন্দ্রের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলে, সসৈন্যে নিহত হয়। পরে লঙ্কায়

গমনপূর্ব্বক অগ্রজ লঙ্কেশ্বর রাবণ সমস্ত অবগত করে, এবং পরামর্শ দানে সীতা হরণের জন্য উত্তেজিত করে।

শৃঙ্গী—মহর্ষি শমীকের পুত্র। ইনি জনৈক বয়স্য মুনি-কুমার কৃশের মুখে মহারাজ পরীক্ষিৎ কর্ত্তৃক পিতার গলদেশে মৃত সর্প অর্পণরূপ অবমাননার সংবাদ শ্রবণে ক্রোধভরে সপ্তাহকাল মধ্যে মহারাজ পরীক্ষিতের তক্ষক-সর্প দংশনে মৃত্যু হইবে বলিয়া শাপ দান করেন। পরে এই শাপ প্রদান জন্য পিতা কর্ত্তৃক তিরস্কৃত হন।

শেষ—সর্পরাজ। অনন্ত নাগের নামান্তর কল্পান্তে ভগবান্ শেষ শয়নে শয়ন করেন। মহর্ষি কশ্যপের ঔরসে কদ্রুর গর্ভে যে সকল সর্পের জন্ম হয়, তাঁহাদের মধ্যে ইনিই সর্ব্বজ্যেষ্ঠ।

শেষ নাগ—মগধের জনৈক রাজা। ইনি গিরিব্রজের স্থাপয়িতা।

শৈব্য—মহারাজ শিবির পুত্র—জনৈক রাজা।

শৈব্যা—১। মহারাজ হরিশ্চন্দ্রের মহিষী। ইঁহার পুত্রের নাম রোহিতাশ্ব। রাজর্ষি বিশ্বামিত্র-কর্ত্তৃক হরিশ্চন্দ্রের পরীক্ষার সময়, তাঁহার দক্ষিণাপ্রদানার্থ ইনি স্বামিকর্ত্তৃক বিক্রীত হইয়া জনৈক ব্রাহ্মণের গৃহে পরিচারিকার কার্য্যে নিযুক্ত হইয়াছিলেন। পুত্রের মৃত্যু হইলে, ইনি তাহার দাহার্থ শ্মশানে গমন করিলে, তথায় চণ্ডালদাস্যে নিযুক্ত হরিশ্চন্দ্রের সহিত পুনর্মিলিতা হন, রাজর্ষি বিশ্বামিত্র ইঁহাদের প্রতি সন্তুষ্ট হইয়া, রোহিতাশ্বের জীবন দান ও গৃহীত-রাজ্যের প্রত্যর্পণ করিয়াছিলেন। তাঁহার পর হইতে স্বজনবর্গ পরিবেষ্টিত হইয়া অবশিষ্ট জীবন সুখে যাপন করেন। ২। শতধন্বর পত্নী, ইনি প্রত্যহ স্বামীর সহিত জনার্দ্দনের আরাধনায় কালাতিপাত করিতেন। ইনি স্বামীর মৃত্যুর পর তাঁহার সহমরণে তনুত্যাগ করেন। ইঁহার স্বামী শাপফলে কুক্কুর-যোনিতে জন্মগ্রহণ করিলে, ইনি কাশীরাজ-নন্দিনী হইয়া, পূর্ব্বজন্মবৃত্তান্ত স্মরণে সমর্থা হওয়ায় সেই কুক্কুরে বরমাল্য দান করেন। পরে ঐ কুক্কুর ক্রমে শৃগাল, বৃক, গৃধ্র, কাক ও ময়ূর-যোনিতে জন্মগ্রহণ করার পর শেষে মানব হইলে, ইনি তাঁহার সহিত পরিণয়সূত্রে আবদ্ধা হন। ৩। মলয়-রাজের জনৈকা মহিষী।

শৈলূষ—১। গন্ধর্ব্ববিশেষ। দক্ষিণ সমুদ্রে বৃষাকার বৃষভপর্ব্বতে রোহিত নামক যে গন্ধর্ব্বগণ বাস করিতেন, তাঁহাদিগের পক্ষ প্রভুর অন্যতম। ২। নাট্যাচার্য্য ভরত মুনির নামান্তর।

শোণিতাক্ষ—লঙ্কেশ্বর রাবণের রক্ষোবীর-বিশেষ। লঙ্কাসমরে নিহত হয়।

শৌনক—ঋষি-বিশেষ। ইনি সৌতি প্রভৃতি ঋষিগণের মুখে ধর্ম্মসংক্রান্ত ব্যবহারিক নীতিমূলক আখ্যায়িকাময় গ্রন্থ শ্রবণ করিয়াছিলেন।

শৌক্কল—লঙ্কেশ্বর রাবণের পুরোহিত।

শ্যাম—১। বসুদেবের ভ্রাতা। ২। শ্রীকৃষ্ণের নামান্তর।

শ্যামা—মহাশক্তির মূর্ত্তিভেদ।

শ্রীদানব—দানবের পিতা। এই দনু দানব তপস্যায় ব্রহ্মবরে দীর্ঘায়ুলাভ করিয়া, গর্ব্বভরে ইন্দ্র-সহ যুদ্ধে প্রবৃত্ত হইলে, ইন্দ্র বজ্রপ্রহারে উহার মস্তক ও উরু উদর মধ্যে প্রবেশিত করাইয়া দেন। পরে দনু তাঁহার নিকট বহু অনুনয় বিনয়ের পর যোজন পর যোজন প্রমাণ হস্তদ্বয় লাভ করেন। অতঃপর মহাতপা স্থূলশিরাঃ ঋষির হস্ত হইতে রাক্ষস মূর্ত্তি পরিগ্রহ করিয়া ফল মূলাদির অপহরণ করিলে, তিনি উহাকে এই অভিশাপ দেন যে, তুই রাক্ষস মূর্ত্তি হয়ে থাক। শ্রীরামচন্দ্র তোর বাহুচ্ছেদ করিয়া অগ্নিদাহে বিনাশ করিলে, পূর্ব্ব মূর্ত্তি পাইবি। পরে শ্রীরামচন্দ্র সীতা এবং লক্ষ্মণের সহিত দণ্ডকারণ্যে ভ্রমণ করিতে করিতে তাহা কর্ত্তৃক আক্রান্ত হইয়া, তাহার বিনাশ সাধন করেন। অপরত্র ইহার নাম কুবের দানব।

শ্রীদেবা—মহারাজ দেবকের কন্যা, বসুদেব-পত্নী দেবকীর ভগিনী।

শ্রীবৎস—প্রসিদ্ধ নৃপবিশেষ। মহারাজ নলের ন্যায় ইনি শনির কোপে মহিষী চিন্তার সহিত অনেক কষ্ট ভোগ করিয়াছিলেন।

শ্রীমতী—মহারাজ অম্বরীষের কন্যা। ইনিই ত্রেতা-যুগে শ্রীরামচন্দ্রের মহিষী সীতারূপে জন্মগ্রহণ করেন।

শ্রুতকীর্ত্তি—১। রাজর্ষি জনকের ভ্রাতা রাজা কুশ-ধ্বজের কনিষ্ঠা কন্যা, শত্রুঘ্নের পত্নী। ২। বসুদেবের ভগিনী।

শ্রুতদেবা—রাজা দেবকের কন্যা, বসুদেব পত্নী দেবকীর ভগিনী।

শ্রুতর্ব্বা—জনৈক রাজা, মহর্ষি অগস্ত্য স্বীয় পত্নী লোপমুদ্রার অনুরোধে ইহাঁর নিকট ও ব্রধ্নাশ্বের নিকট ও পুরুকুৎসনন্দন ত্রসদস্যুর নিকট অর্থ সংগ্রহ করিবার উদ্দেশ্যে গমন করেন; কিন্তু ইহাঁদের প্রত্যেকের আয় ব্যায় বিষয়ে তত্ত্ব লইয়া, অবস্থা বুঝিয়া, অর্থ গ্রহণ করেন নাই।

শ্রুতশ্রবাঃ—দমঘোষের নামান্তর।

শ্রুতায়ুঃ—সূর্য্যবংশীয় নৃপতি-বিশেষ।

শ্রুতাশ্ব—রাজা বিশেষ।

শাশ্বত—রাজ-বিশেষ।

শ্বেতকি—নৃপবিশেষ। ইনি ধার্ম্মিক ও যজ্ঞরত বলিয়া বিখ্যাত ছিলেন। ইনি এত যজ্ঞের অনুষ্ঠান করিয়াছিলেন, যে, ইহাঁর পুরোহিতগণ যাজন-কার্য্যে অসমর্থ হইয়াছিলেন। পরে পুরোহিত-গণের পরামর্শে ইনি তপস্যাদ্বারা মহাদেবের তুষ্টি বিধান করিয়া, যজ্ঞের যাজকরূপে তাঁহার বরণের অভিপ্রায় প্রকাশ করিলে, মহাদেব মহর্ষি দুর্ব্বাসাকে সেই কার্য্যের সাধনে নিযুক্ত করেন। মহর্ষি দুর্ব্বাসার যাজনে ক্রমাগত শত বর্ষ ব্যাপী যজ্ঞের সাধনে ইনি সিদ্ধি লাভ করেন। ইহাঁর প্রদত্ত অতিমাত্র হবির্ভক্ষণে অগ্নিদেবের ক্ষুধামান্দ্য হয়।

শ্বেতকেতু—উদ্দালক-মুনির পুত্র; জনৈক ব্রাহ্মণ ইহাঁর এবং ইহাঁর পিতার সম্মুখ হইতে ইহাঁর মাতাকে লইয়া যাওয়ায় ইনি পরপুরুষগামিনী স্ত্রী ও পরনারীগামী পুরুষ দুইয়েরই মহাতক স্পর্শ হইবে, বিধান করেন।

শ্বেতবাহন—অর্জ্জুনের নামান্তর।

শ্বেতা—ক্রোধবশার কন্যা, দিগগজগণের জননী।

---

## ষ

ষণ্ড-দৈত্যগুরু শুক্রাচার্য্যের পুত্র, ভক্তপ্রবর দৈত্য রাজকুমার প্রহ্লাদের গুরু। দৈত্যরাজ হিরণ্য-কশিপুর পুত্রগণের অধ্যাপনার জন্য, ইহাঁর নিকট প্রেরণ করিলে, ইহাঁর শিক্ষায় প্রহ্লাদের স্বাভাবিকী ভক্তির বিকাশ হয়।

ষষ্ঠী—মাতৃকাবিশেষ। ইহাঁর অপর নাম দেবসেনা বা মহাষষ্ঠী।—ইনি মহাদেবকুমার কার্ত্তিকেয়ের পত্নী। শিশুপালিতা বলিয়া, ইহাঁর পূজাবিধি অদ্যাপি বিহিত বোধে অনুষ্ঠিত হয়।

---

## স

সংজ্ঞা—বিশ্বকর্ম্ম-পুত্রী এবং সূর্য্যদেবের পত্নী। ইহাঁর গর্ভে বৈবস্বত মনু, যম, ও যমুনার জন্ম হয়। ইনি স্বামী সূর্য্যদেবের তেজ সহ্য করিতে না পারিয়া, স্বদেহ হইতে স্বীয় আকৃতির ন্যায় ছায়া নাম্নী একটী রমণীর সৃষ্টি করিয়া তাঁহাকে স্বামীর নিকট রাখিয়া স্বয়ং পিতৃগৃহে গমন করেন। পতি ত্যাগ করিয়া, পিতৃগৃহে উপনীতা হওয়ায় ইনি পিতা বিশ্বকর্ম্ম কর্ত্তৃক তিরস্কৃতা হন এবং স্বামীর তেজোভীতিতে সশঙ্কা হইয়া উত্তরকুরুবর্ষে অশ্বিনীরূপ পরিগ্রহ করিয়া, পরিভ্রমণ করিতে থাকেন। পরে সূর্য্য সংজ্ঞার অবস্থিতির বিষয় অবগত হইয়া, অশ্বরূপ ধারণপূর্ব্বক উত্তরকুরুবর্ষে গমন করেন। তথায় কিছুদিন ভ্রমণ বিহার করার পর ইহাঁর গর্ভে নাসত্য ও দ্রুম নামে অশ্বিনী-কুমার দ্বয়ের ও রেবন্তের জন্ম হইয়াছিল। তৎপরে বিশ্বকর্ম্মা সূর্য্যের তেজের অষ্টমাংশ ভক্ষণ দ্বারা হ্রাস করায়, ইনি পুনরায় সূর্য্য-সঙ্গতা হন।

সংবরণ—চন্দ্রবংশীয় মহারাজ ঋক্ষের পুত্র, নৃপতি বিশেষ। ইনি পাঞ্চালরাজ কর্ত্তৃক পরাজিত ও হৃতরাজ্য হইয়া সিন্ধুনদতীরে বাস করিতেন। পরে মহর্ষি বশিষ্ঠের পৌরোহিত্যে বরণ করায় তাঁহার ঐকান্তিকী চেষ্টায় ইহাঁর শক্তি বৃদ্ধি

হওয়ায়, ইনি ইহাঁর শত্রুহস্ত হইতে স্বরাজ্যের উদ্ধার করিতে সমর্থ হন। এক সময়ে ইনি সূর্য্যতনয়া তপতীর দর্শনলাভে মুগ্ধ হইয়া, তাঁহাকে পত্নীরূপে পাইতে প্রয়াসী হন। ইহাঁর পুরোহিত মহর্ষি বশিষ্ঠ তাহা অবগত হইয়া, সূর্য্যলোকে গমনপূর্ব্বক সূর্য্যদেবের অনুমতি লইয়া, তপতীর সহিত মর্ত্ত্যে আগমন করিয়া, তাঁহার সহিত ইহাঁর পরিণয় সম্পাদন করেন। তাঁহার গর্ভে ইহাঁর পুত্র কুরুর জন্ম হয়। ইনিই বিখ্যাত কুরুবংশের আদি পুরুষ।

সংহ্লাদ—অসুররাজ হিরণ্যকশিপুর পুত্র ভক্তপ্রবর প্রহ্লাদের ভ্রাতা।

সগর—সূর্য্যবংশীয় রাজা অসিতের বা বাহুর পুত্র। ইহাঁর পিতা শত্রুকর্ত্তৃক পরাজিত ও হৃতরাজ্য হইয়া হিমালয়ের পাদদেশে অরণ্যে আশ্রয় লইয়া সপরিবারে বাস করিতেন। পরে ইহাঁর মাতা কালিন্দী দেবী গর্ভবতী হইলে, তাঁহার সপত্নী ইহাঁর বিমাতা তাঁহাকে বিষপ্রয়োগে নষ্টগর্ভা করিতে প্রয়াস পান। কালিন্দী মহর্ষি ঔর্ব্বের কৃপায় গরল হইতে গর্ভ রক্ষায় সমর্থা হইয়া, তাঁহার আশ্রমে গরসহ ইহাঁর প্রসব করেন, তাই ইহাঁর নাম হইয়াছিল সগর। ইনি প্রসূত হইবার পূর্ব্বেই মহারাজ অসিতের মৃত্যু হয়। ইনি মহর্ষি ঔর্ব্বের আশ্রমে তাঁহার শাসনে থাকিয়া, সর্ব্ব শাস্ত্রের অধ্যয়ন করিয়া, ধনুর্ব্বেদ ও বিবিধ অস্ত্র শস্ত্র পরিচালন সহ ভার্গব-আগ্নেয় অস্ত্রে সুশিক্ষিত হন। পরে গুরু-মুখে আপনাদের পূর্ব্ব বৃত্তান্ত অবগত হইয়া, যুদ্ধে তালজঙ্ঘ ও হৈহয়গণের পরাজয় সাধন করিয়া, পিতৃরাজ্যের উদ্ধারপূর্ব্বক তথায় সুখে রাজত্ব করিতে থাকেন। ইহাঁরই প্রতাপে এবং মহর্ষি বশিষ্ঠের উপদেশানুসারে শক, যবন, কাম্বোজ, পারদ, পহ্নব প্রভৃতি বিদেশবাসিগণ স্বধর্ম্ম পরিত্যাগপূর্ব্বক নবজীবনলাভ করিয়াছিল। সেই হইতে শকগণ মুণ্ডিতার্দ্ধ-শিরস্ক, যবনগণ, মুণ্ডিতশিরস্ক, পারদগণ সুদীর্ঘবেণীধর এবং পহ্নবগণ লম্বিত-শ্মশ্রু হইয়াছে। ইনি বিদর্ভরাজ শিবিকুমারী কেশিনী ও কশ্যপ-কন্যা গরুড়ের ভগিনী সুমতির পাণিগ্রহণ করেন। বিবাহের পর বহুকাল নিঃসন্তান থাকায়, ইনি হিমালয় পর্ব্বতের উপত্যকায় ভৃগুপ্রস্রবণে কেশিনী ও সুমতির সহ শতবর্ষ ব্যাপিয়া তপোরত থাকেন। তাহাতে তত্রত্য মুনিবর ভৃগুর বরে কেশিনীর গর্ভে একটী কন্যা অসমঞ্জ নামক পুত্র এবং সুমতির প্রসূত অলাবু হইতে ষষ্টিসহস্র পুত্র লাভ করিতে সমর্থ হইয়াছিলেন। ইনি প্রবলপরাক্রান্ত নরপতি ছিলেন। ইনি একোনশত অশ্বমেধ যজ্ঞ সম্পন্ন করার পর শততম অশ্বমেধ যজ্ঞে স্বীয় ষষ্টিসহস্র পুত্রকে যজ্ঞীয় অশ্বরক্ষণে নিযুক্ত করিয়া প্রেরণ করিলে, ইন্দ্র স্বপদচ্যুতির ভয়ে সেই অশ্বাপহরণপূর্ব্বক পাতালে গমন করিয়া মহর্ষি কপিলের আশ্রমে অশ্ববন্ধন করিয়া রাখেন। সগরের আদেশে ইহাঁর পুত্রগণ পৃথিবী খনন করিয়া পাতালে প্রবেশ পূর্ব্বক তথায় মহর্ষি কপিলের নিকট যজ্ঞাশ্ব দর্শন করিয়া, তাহাকেই অশ্বাপহারক বলিয়া স্থির করেন এবং দণ্ডবিধানে উদ্যত হন, পরে মহর্ষির কোপানলে তাঁহারা ভস্মীভূত হন। অনন্তর সগরের পৌত্র—অসমঞ্জনন্দন অংশুমান্ পাতালে গমনপূর্ব্বক অনুনয় বাক্যে মহর্ষি কপিলের তুষ্টিবিধান করিয়া, অশ্ব আনয়ন করিলে, যজ্ঞ সম্পন্ন হয়। অপিচ অংশুমান্ মহর্ষি কপিলের বাক্যে—গঙ্গানীর ব্যতীত ব্রহ্মকোপনষ্ট সগরবংশের উদ্ধার অসম্ভব—ইহা অবগত হন। ইনি পৌত্র মুখে তাহা অবগত হইয়া সগর, শতাশ্বমেধ সম্পন্ন করেন এবং শতক্রতু-তুল্য যশোলাভ করিয়া মর্ত্ত্যে গঙ্গানয়ন জন্য তপস্যায় দেহপাত করেন।

সঙ্কটা—দেবীবিশেষ। অষ্টযোগিনীর একটী।

সঙ্কর্ষণ—রোহিণীনন্দন বলরামের নামান্তর।

সঞ্জয়—১। সূত গবল্গণের পুত্র, ধৃতরাষ্ট্রের মন্ত্রী। ইনি ধৃতরাষ্ট্র-পুত্রগণের সহিত পাণ্ডবগণের সদ্ভাব রক্ষার জন্য বহুশঃ চেষ্টা করিয়া বিফলমনোরথ হন। ইনি মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাসের বরে দিব্যচক্ষু লাভ করিয়া ধৃতরাষ্ট্রের কুরুক্ষেত্রসমরবৃত্তান্ত বর্ণনা করিয়াছিলেন। কৌরবপক্ষীয় দুর্য্যোধনপ্রভৃতি বীরগণ যুদ্ধে নিহত হইলে, সাত্যকি ও কৃতবর্ম্মা ইহাঁর বধসাধনে উদ্যত হইলে, ভগবান্ কৃষ্ণদ্বৈপায়ন ব্যাসদেব তথায় উপনীত

হইয়া, তাঁহাদিগকে সদুপদেশে নিরস্ত করিয়া ইহাঁর রক্ষা করেন। কুরুক্ষেত্রের যুদ্ধাবসানে ইনি এবং ধৃতরাষ্ট্রের বৈশ্যাপত্নীর গর্ভজাত পুত্র যুযুৎসু ধৃতরাষ্ট্র-প্রভৃতি কুরুবৃদ্ধগণকে ও কৌরব রমণীগণকে হস্তিনায় লইয়া গিয়াছিলেন। ইনি তাঁহাদিগের সহিত হস্তিনায় পাণ্ডবাশ্রয়ে পঞ্চদশ বৎসর অবস্থান করেন। তৎপরে ধৃতরাষ্ট্রের সহিত ইনি বনগমন করেন। ধৃতরাষ্ট্র প্রভৃতির দাবদাহে মৃত্যু হইলে, ইনি হিমালয়াশ্রয়ে তপশ্চরণে জীবনের অবশিষ্ট কাল অতিবাহিত করেন। ২। সুপার্শ্বের পুত্র। ৩। ইক্ষ্বাকুবংশীয় রণজয়ের পুত্র। ৪। সৌবীর-রাজমহিষী বিদুলার পুত্র।

সতী—প্রজাপতি দক্ষের কন্যা, মহাদেবের সহিত পরিণয়সূত্রে আবদ্ধা হন। কোন সময়ে দক্ষ শিবহীন যজ্ঞ আরম্ভ করিলে, ইনি সেই যজ্ঞে বিনা নিমন্ত্রণে গমন করিলে, দক্ষমুখে শিবনিন্দা শ্রবণ করিয়া প্রাণত্যাগ করেন।

সত্যজিৎ—একজন বীর, কুরুক্ষেত্র সমরে দ্রোণাচার্য্যের হস্তে নিহত হন।

সত্যনারায়ণ—ভগবান্ শ্রীহরির মূর্ত্তিভেদ। ইনি সর্ব্বাভীষ্টপ্রদ।

সত্যবতী—১। রাজা গাধির কন্যা, বিশ্বামিত্রের জ্যেষ্ঠা ভগিনী। মহর্ষি ঋচীকের সহিত ইহাঁর বিবাহ হয়। ইহাঁদের পুত্রের নাম জমদগ্নি। ২। বসুরাজ উপরিচরের ঔরসে মৎস্যরূপা অদ্রিকা অপ্সরার গর্ভে ইহাঁর জন্ম হয় ইহাঁর দেহে মৎস্যগন্ধ থাকায় ইহাঁর অপর নাম মৎস্যগন্ধা। ধীবরগণ মৎস্যরূপা অদ্রিকাকে জল হইতে উদ্ধৃতা করিয়া দাসরাজ-ভবনে লইয়া গেলে, তিনি তাহার উদরে একটী পুত্র ও একটী কন্যা দেখিয়া, তাহা লইয়া, তাৎকালিক ভূপতি উপরিচরের প্রাসাদে উপনীত হন, বসুরাজ উপরিচর পুত্রটি গ্রহণ করিয়া কন্যাটী দাসরাজের হস্তে অর্পণ করেন। তাঁহার আদেশে দাসরাজ দ্বারা পালিতা হইয়া, মৎস্যগন্ধা কিশোরী হইলে, যমুনায় নৌকাচালনে নিযুক্তা হন। একদা মহর্ষি পরাশর ইহাঁর নৌকায় যমুনার পরপার গমন কালে ইহাঁর রূপলাবণ্য দর্শনে কামমোহিত হইয়া, স্বীয় অভিপ্রায় প্রকাশ করেন। ইনি লজ্জাসঙ্কোচ-ভাব দেখাইয়া তাঁহাকে নিরস্ত করিতে প্রয়াস পাইলে, মুনিবর তখনই তপঃপ্রভাবে ইহাঁর লজ্জা নিরাকরণার্থ কুজ্ঝটিকার সৃষ্টি করিলেন। তখন ইনি মহর্ষির অভিলাষপূরণে সম্মতা হইলে, তাঁহার ঔরসে ইহাঁর গর্ভোদয় হইল। ইনি যথাকালে দ্বীপমধ্যে পুত্র প্রসব করিয়াছিলেন, এই পুত্রই কৃষ্ণদ্বৈপায়ন বেদ-ব্যাস। এই পুত্র ইহাঁর অনুমতি লইয়া তপস্যার্থ বন গমন করিয়াছিলেন। মহর্ষি পরাশরের বরে মৎস্যগন্ধার গাত্রের মৎস্যগন্ধ অপনীত ও সুগন্ধ সঞ্চারিত হওয়ায় ইহাঁর নাম হয় যোজনগন্ধা। মহারাজ শান্তনু ইহাঁর শরীর-সুগন্ধে আকৃষ্ট হইয়া, দাসরাজ-সমীপে ইহাঁর পরিণয় প্রস্তাব করেন। এই কন্যার গর্ভজাত সন্তান পিতৃসিংহাসনের অধিকারী হইবে, এই ব্যবস্থায় সম্মতি পাইয়া তিনি কন্যাদানে সম্মত হন। কিন্তু শান্তনু প্রিয়পুত্র দেবব্রত বর্ত্তমান থাকিতে দাসরাজ-প্রস্তাবে সম্মত হইতে পারিলেন না। পরে দেবব্রত পিতার মনোভীষ্ট অবগত হইয়া, তাহার পূরণ জন্য, দাসরাজের নিকট গমন করিয়া, স্বীয় কৌমার্য্য-রক্ষার সহিত তাঁহার প্রার্থিত পূরণের প্রতিশ্রুতি করিয়া, ইহাঁকে আনয়ন ও পিতার সহিত পরিণয়সূত্রে আবদ্ধ করেন। ইহাঁর গর্ভে চিত্রাঙ্গদ ও বিচিত্রবীর্য্য নামে পুত্রদ্বয়ের জন্ম হয়। শান্তনুর মৃত্যু হইলে, ইনি সপত্নীপুত্র দেবব্রত বা ভীষ্মের আশ্রয়ে রাজমাতা হইয়া, অবস্থান করিয়াছিলেন। ইহাঁর পুত্রদ্বয়ের চিত্রাঙ্গদের ও বিচিত্রবীর্য্যের অকাল মৃত্যু হইলে, সত্যবতী অতীব শোকার্ত্তা ও দুঃখিতা হন। পরে ভীষ্মের সহিত পরামর্শ করিয়া, ইনি স্বীয় কানীন পুত্র ব্যাসদেব দ্বারা স্বীয় পুত্রবধূদ্বয়ের পুত্রোৎপাদন করান। পরে প্রিয় পৌত্র পাণ্ডুর মৃত্যু হইলে, ইনি পুত্রবধূদ্বয় সহ বনগমন করিয়া, তপশ্চরণপূর্ব্বক যোগাবলম্বনে দেহত্যাগ করেন।

সত্যবান্—শাল্বদেশাধিপতি দ্যুমৎসেনের মহিষী শৈব্যার গর্ভজাত পুত্র। ইহাঁর জন্মকালে দ্যুমৎসেন অন্ধ হইলে, শত্রুকর্ত্তৃক হৃতরাজ্য হইয়া ভার্য্যার সহিত ইহাঁকে লইয়া অরণ্যাশ্রয় করেন। সত্যবান্ সর্ব্বতোভাবে পিতামাতার

আজ্ঞানুবর্ত্তী থাকিয়া, তাঁহাদের সেবাশুশ্রূষায় কালাতিপাত করিতেন। মদ্ররাজকুমারী সাবিত্রী ইহঁাকে অল্পায়ু জানিয়াও, মনোমত পতি বলিয়া গ্রহণ করিতে অভিলাষিণী হন। পরে ইহঁাদের শুভ পরিণয় সম্পন্ন হইয়াছিল। ইনি সস্ত্রীক মাতাপিতার সেবায় সুখে কালযাপন করিতে লাগিলেন। বিবাহের এক বৎসর পরে ইনি অরণ্যে কাষ্ঠাহরণ করিতে গিয়া শিরঃপীড়ায় আক্রান্ত হইয়া, হঠাৎ মৃত্যুমুখে পতিত হন। তখন ইহঁার সাধ্বী স্ত্রী সহচারিণী ছিলেন। পরে সাবিত্রীর পাতিব্রত্যের পরিচয়ে সন্তুষ্ট হইয়া যমরাজ ইহঁার স্বামীর পুনর্জীবন দান এবং ইহঁার শ্বশুরের চক্ষুর্দান ও রাজ্য প্রাপ্তির বরদান করেন। অতঃপর দ্যুমৎসেন রাজ্যে প্রত্যাগমন পূর্ব্বক স্বরাজ্যোদ্ধার করিয়া আশ্রিত ও প্রজাগণের প্রতিপালনে প্রবৃত্ত হইলে, সত্যবান্ যৌবরাজ্যে অভিষিক্ত হন। একদা ইনি রাজদণ্ডে জীবন নাশের বিরোধী হইয়া পিতার নিকট "প্রাণদণ্ডের নিরাকরণ" জন্য যুক্তি তর্কের অবতারণায় তাঁহার নিষ্ফলতা দেখাইয়া, সানুনয় প্রার্থনা করেন। পিতার মৃত্যুর পর ইনি সুশাসনে প্রজাপালন করিয়া, স্বজনবর্গে পরিবেষ্টিত হইয়া সুখে জীবনযাপন করিয়াছিলেন।

সত্যব্রত—অযোধ্যার ইক্ষ্বাকুবংশীয় রাজা। ইহঁার অপর নাম ত্রিশঙ্কু।

সত্যভামা—রাজা সত্রাজিতের কন্যা, শ্রীকৃষ্ণের মহিষী। ইহঁার পিতা রাজা সত্রাজিৎ স্যমন্তক মণির সহিত ইহঁাকে শ্রীকৃষ্ণের করে সম্প্রদান করেন। শ্রীকৃষ্ণ ইহঁার তুষ্টিবিধান জন্য পারিজাত বৃক্ষ আনয়ন করিতে ইন্দ্রের সহিত সমর সঙ্ঘটন করিয়াছিলেন। ইনি পুণ্যক-ব্রতের অনুষ্ঠান করিয়া স্বীয় ভর্ত্তা শ্রীকৃষ্ণকে পারিজাত বৃক্ষে বাঁধিয়া নারদকে দান করিয়াছিলেন। ইহঁার গর্ভে শ্রীকৃষ্ণের ভানু-প্রভৃতি সপ্ত পুত্রের জন্ম হয়। যদুবংশ ধ্বংস ও শ্রীকৃষ্ণের দেহান্তর ঘটিলে, ইনি অন্যান্য যাদবমহিলাগণের সহিত অর্জ্জুন দ্বারা হস্তিনাপুরে নীতা হন। পরে বনাশ্রয়ে তপশ্চরণে অবশিষ্ট জীবন যাপন করিয়াছিলেন।

সত্যরথ—মিথিলারাজ মীনরথের পুত্র।

সত্রাজিৎ—যদুবংশীয় বিঘ্নের পুত্র। সূর্য্যদেব ইহাঁর প্রতি সন্তুষ্ট হইয়া স্যমন্তক মণি দান করেন। ইনি সেই মণি সহোদর প্রসেনকে দান করেন; মৃগয়ায় প্রসেন হত হইলে, শ্রীকৃষ্ণ সেই মণি আনিয়া ইহাঁকে প্রত্যর্পণ করেন। পরে সত্রাজিৎ ঐ মণির সহিত সত্যভামাকে শ্রীকৃষ্ণের হস্তে সমর্পণ করেন। অক্রূর কর্ত্তৃক উত্তেজিত হইয়া, শতধন্বা সত্রাজিতের বিনাশ সাধন করেন।

সনক—লোকপিতামহ ব্রহ্মার মানস-পুত্র ব্রহ্মর্ষি-বিশেষ। ইনি পঞ্চম-বর্ষীয় বালকের ন্যায় দেহধারী ও উলঙ্গ ছিলেন।

সনৎকুমার—ব্রহ্মার মানসপুত্র ব্রহ্মর্ষিবিশেষ। ইনি ধর্ম্মজ্ঞ ও মহাতপাঃ বলিয়া, অন্যান্য ঋষিগণের শ্রদ্ধার্হ ছিলেন। ইনি পঞ্চম-বর্ষীয় বালকের ন্যায় দেহধারী ও উলঙ্গ থাকিতেন। রাজর্ষি বৈণ্যের অশ্বমেধ যজ্ঞ সাধন কালে মহর্ষি গৌতম ও অত্রির মধ্যে বাগ্‌বিতণ্ডার উদ্ভব হইলে, অন্যান্য সকলে ইহাঁকে মধ্যস্থ করিয়া, সে বিবাদভঞ্জন করেন।

সনন্দ—ব্রহ্মার মানসপুত্র ব্রহ্মর্ষি বিশেষ। ইনি পঞ্চম বর্ষীয় বালকবৎ ও উলঙ্গ ছিলেন।

সনাতন—১। ব্রহ্মার মানসপুত্র ব্রহ্মর্ষি-বিশেষ। সনক, সনৎকুমার, সনন্দ ও সনাতন ইহাঁরা চিরকালই পঞ্চমবর্ষীয় বালকের ন্যায় দেহধারী ও উলঙ্গ।

সমাধি—জনৈক ধর্ম্মকর্ম্মা বৈশ্য। ইনি রাজা সুরথের সহিত মহর্ষি মেধসের নিকট দেবীমাহাত্ম্য শ্রবণ করেন।

সম্পাতি—গরুড়ের পুত্র—জটায়ুর জ্যেষ্ঠভ্রাতা। যৌবনে বলবিক্রমে দুইভ্রাতা অতুল ছিলেন। দেবরাজ ইন্দ্রের বিরুদ্ধে দুইভ্রাতা যুদ্ধ করিয়া, তাহার পরাজয় সাধনে সমর্থ হন; পরে সূর্য্যের আক্রমণ করিতে তৎপ্রতি ধাবিত হইলে, তাঁহার প্রখর উত্তাপে জটায়ু দগ্ধপ্রায় হন, ইনি পক্ষপুট বিস্তারে তাঁহার রক্ষায় সমর্থ হইয়াছিলেন; কিন্তু নিজের পক্ষদ্বয় দগ্ধ হওয়ায় অজ্ঞানাবস্থায় বিন্ধ্য-পর্ব্বতে নিশাকর মুনির আশ্রম সান্নিধ্যে পতিত হন। পরে নিশাকর মুনির

বাক্যে তথায় অবস্থান করিতে লাগিলেন। ইঁহার পুত্র সুপার্শ্ব ইঁহাকে আহার্য্য পানীয় প্রদানে জীবিত রাখেন। সুগ্রীব প্রেরিত কপিগণ যখন সীতান্বেষণার্থ বহির্গত হইয়া চতুর্দ্দিকে বিচরণ করিতেছিল, তখন ইনিই তাহাদিগকে লঙ্কেশ্বর রাবণ কর্ত্তৃক সীতাপহরণ বার্ত্তা প্রদান করেন। সুপার্শ্ব সীতাপহারক রাবণের পথ প্রদর্শন করেন। তৎপরে ইঁহার পুনশ্চ পক্ষোদ্গম হয়।

সম্বর্ত্ত—মহর্ষি অঙ্গিরার পুত্র দেবগুরু বৃহস্পতির কনিষ্ঠ ভ্রাতা, ঋষি-বিশেষ। ইনি তপোবলে মহাতেজা মুনি হইয়াছিলেন, এমন কি ইঁহার অসীম তপস্তেজোজর্শনে বৃহস্পতিরও মনে হিংসার উদ্রেক হইয়াছিল। তাঁহার অত্যাচারে উৎপীড়িত হইয়া, ইনি গৃহত্যাগ করিয়া প্রব্রজ্যা-অবলম্বন করেন। ইনি উন্মত্ত ব্রতধারী ছিলেন। মহারাজ মরুত্ত যজ্ঞ সাধনার্থ ইঁহার শরণাগত হইলে, ইনি স্বীয় তেজোবলে যজ্ঞ সুষ্ঠুভাবে সম্পন্ন করেন। দেবরাজ ইন্দ্র সেই যজ্ঞসাধনের বিরুদ্ধতা করিয়াও, তাহার সাধন-ক্রিয়া অব্যাহত দেখিয়া, মরুত্তের সহিত সখ্যসংস্থাপনে উদ্যত হইয়াছিলেন।

সরণ্যু—সূর্য্যদেব-পত্নী সংজ্ঞার বৈদিক নাম। বেদেও ইনি বিশ্বকর্ম্মা ত্বষ্টার কন্যা।

সরমা—১। প্রজাপতি দক্ষের কন্যা, মহর্ষি কশ্যপের পত্নী। ২। লঙ্কেশ্বর ভ্রাতা বিভীষণের ভার্য্যা গন্ধর্ব্বরাজ শৈলূষের সুন্দরী ধার্ম্মিকী দুহিতা। ইনি ধর্ম্মপরায়ণতায় জন্য, শত্রুরও শ্রদ্ধার পাত্রী ছিলেন। সরমা অশোককাননে সীতার একমাত্র শুভাকাঙ্ক্ষিণী সঙ্গিনী ছিলেন, ইঁহার জন্মকালীন প্রবাদ অতীব মনোজ্ঞ। বর্ষাকালে হিমালয় পর্ব্বতের উপকণ্ঠে মানসসরোবর তীরে ইঁহার জন্ম হয়; সেই সময়ে প্রবল বর্ষণে মানসসরোবরে জল বৃদ্ধি হওয়ায়, ইনি ভয়ে ক্রন্দন করেন, ইঁহার মাতা বলিয়াছিলেন, "সরো মা বর্দ্ধত"! ইহাতে সরোবরের বৃদ্ধির অবসান হওয়ায় এই কন্যার নাম তদ্বাক্যের প্রাথর্ণত্রয়ে সরমা রক্ষিত হয়। ইঁহার গর্ভে ভক্তবীর তরণিসেনের জন্ম হয়। প্রচণ্ড লঙ্কা সমরে রাবণ নিহত, বংশ লুপ্ত হইলে বিভীষণ লঙ্কার সিংহাসনে আরোহণ করিয়া, মন্দোদরীকে মহীয়সী রাজ্ঞী স্বীকারপূর্ব্বক ইঁহাকে রাজমহিষীরূপে গ্রহণ করিয়া সুখে জীবনাতিপাত করেন।

সরস্বতী—ঋগ্বেদ-প্রসিদ্ধা বাগ্দেবী—নিখিল বিদ্যাধীশ্বরী। ইনি ব্রহ্ম-কন্যা—চিরকুমারী। মতান্তরে বিষ্ণুহৃদয়বাসিনী।

সর্ব্বদমন—দুষ্মন্ত-পুত্র ভরতের নামান্তর।

সর্ব্বমঙ্গলা—দুর্গাদেবীর নামান্তর।

সব্যসাচী—অর্জ্জুনের নামান্তর।

সহজন্যা—জনৈকা অপ্সরাঃ।

সহদেব—১। মহারাজ পাণ্ডুর মাদ্রীগর্ভসম্ভূত ক্ষেত্রজ কনিষ্ঠ পুত্র। অশ্বিনীকুমারদ্বয়ের ঔরসে ইঁহার জন্ম। মাদ্রী স্বামীর সহগমন করিলে ইনি অগ্রজ সহোদর নকুলের সহিত বিমাতা কুন্তী কর্ত্তৃক পালিত হন। পরে ভ্রাতৃগণের সহিত ইনি কৃপাচার্য্য এবং দ্রোণাচার্য্যের নিকট ধনুর্ব্বেদের শিক্ষানুশীলনে—অস্ত্র শস্ত্র পরিচালন-কুশল হন। অসিমুষ্টি ধারণ বিষয়ে ইঁহার সমকক্ষ কেহই ছিলেন না। বিশেষতঃ জ্যোতির্শাস্ত্রে ইঁহার প্রগাঢ় অধিকার ছিল। ইনি ভ্রাতৃগণসহ সমভাবে সুখ দুঃখ ভোগ করিয়াছিলেন। দ্রৌপদীর গর্ভে ইঁহার শত্রুসেন নামে পুত্রের জন্ম হয়। ইনি ভানুমতী নাম্নী যাদবী কুমারীর পাণিগ্রহণ করেন। পাণ্ডবগণের রাজসূয় যজ্ঞকালে ইনি দক্ষিণদেশস্থ রাজগণের নিকট হইতে কর আদায় করিয়াছিলেন। ভ্রাতৃগণ সহ দ্বাদশ বৎসর বনবাস ও বিরাট রাজ-ভবনে তন্ত্রিপাল নামা গোরক্ষক হইয়া, অবস্থান করেন। কুরুক্ষেত্র যুদ্ধে ইনি সাধ্যানুরূপ শৌর্য্য-বীর্য্যের পরিচয় প্রদানপূর্ব্বক অষ্টাদশ দিবসে দুর্য্যোধন মাতুল সুবল-রাজতনয় শকুনির নিধনে সমর্থ হন। ভ্রাতৃগণসহ মহাপ্রস্থানে গমন করিয়া, ইনি কাহাকেও নিজের ন্যায় প্রাজ্ঞ দেখিতেন না, বলিয়া, আত্মজ্ঞান-গর্ব্ব জন্য পাপস্পর্শে সুমেরু শিখরে পতিত হইয়া দেহত্যাগ করেন। ২। মগধেশ্বর জরাসন্ধের পুত্র। পিতার মৃত্যুর পর শ্রীকৃষ্ণের আদেশে

মগধ সিংহাসনে আরোহণ করেন, ইনি কুরুক্ষেত্র সমরে কৌরবপক্ষাবলম্বনে উপস্থিত হইয়া, যুদ্ধ করিতে করিতে চতুর্থ দিবসে অভিমন্যুর হস্তে নিহত হইয়াছিলেন। ৩। ইক্ষ্বাকুবংশীয় দিবাকরের পুত্র। ৪। সৃঞ্জয়ের পুত্র। ৫। হর্ষবর্দ্ধনের পুত্র। ৬। সুদাসের পুত্র।

সহদেবা—রাজা দেবকের কন্যা,—শ্রীকৃষ্ণের মাতা দেবকীর ভগিনী।

সহস্রজিৎ—১। যদুর পুত্র। ২। ভজমানের পুত্র।

সহস্রবল—কুশবংশীয় জনৈক রাজা।

সহস্রস্কন্ধ—দধি সমুদ্রের পর উদক-সমুদ্রে পুষ্কর নামে যে বলয়াকার দ্বীপ আছে, তাহার অধিপতি, সুমালী রাক্ষসের কন্যা, বিশ্রবা মুনির পত্নী নিকষা ইহাঁর জননী—ইনিও রাবণ নামে প্রসিদ্ধ। শ্রীরামচন্দ্র দশস্কন্ধের বধ করিবার পর শতস্কন্ধ রাবণের নিকট ভ্রাতৃগণসহ পরাজিত হন। শেষে শ্রীরাম-মহিষী মহীয়সী সীতা সতী ক্রোধে অসীতা মূর্ত্তি পরিগ্রহ করিয়া, সহস্রস্কন্ধের বধ সাধন করেন।

সাত্যকি—যদুবংশীয় শিনিনন্দন সত্যকের পুত্র—যুযুধান নামে বিখ্যাত ছিলেন। ইনি শ্রীকৃষ্ণের শিষ্য ও প্রিয় পাত্র ছিলেন। মহারথ অর্জ্জুনের নিকটও ধনুর্ব্বেদ শিক্ষা করিয়াছিলেন। শৌর্য্য-বীর্য্যে ইহাঁকে মহাযোদ্ধা বীরপুরুষ বলা হইত। ইহাঁর পুত্রের নাম অঙ্গদ। কুরুক্ষেত্রযুদ্ধে ইনি পাণ্ডবপক্ষ অবলম্বন করিলে বহু কৌরবসৈন্যের বিনাশে রত থাকিয়া, চতুর্দ্দশ দিবসে অর্জ্জুনের সংবাদ জানিতে কৌরব ব্যূহ ভেদ পূর্ব্বক, তুমুল সংগ্রামে ইনি অনেক মহারথীর পরাজয় সাধনের পর ভূরিশ্রবা হস্তে পরাজিত হইয়া, বধ্য হইলে, অর্জ্জুন ভূরিশ্রবার হস্তচ্ছেদনে ইহাঁর রক্ষা করেন। শেষে ইনি ভূরিশ্রবার নিধন করিতে সমর্থ হন। পরে যদুবংশ ধ্বংসকালে নিহত হন।

সাত্বতী—বসুদেবের ভগিনী ও শিশুপালের জননী।

সান্দীপনি—অবন্তীনিবাসী জনৈক মুনি। ইহাঁর একমাত্র পুত্র প্রভাসতীর্থে জল আনয়ন করিতে গিয়া প্রাণত্যাগ করেন। পরে যদুবংশীয় রাম কৃষ্ণ ইহাঁকে সর্ব্বশাস্ত্রপারদর্শী জানিয়া, গুরুত্বে বরণ করেন। পরে উপদেশে ইনি তাঁহাদিগকে সর্ব্বশাস্ত্রে সুশিক্ষিত করেন, রাম কৃষ্ণ গুরুদক্ষিণা দানের অভিপ্রায় জ্ঞাপন করিলে, গুরু প্রভাসতীর্থে জলমগ্ন পুত্রের প্রাপ্তি কামনা প্রকাশ করিলে, বলরামও শ্রীকৃষ্ণ গুরুপুত্রাপহারক পঞ্চজন দৈত্যের নিধন করিয়া, তৎকর্ত্তৃক নিহত গুরু পুত্রের যমপুরী হইতে আনয়নপূর্ব্বক গুরুদেবের হস্তে অর্পণ করেন। পরে সান্দীপনি যাবকায় যদুবংশের পৌরোহিত্য কার্য্যে নিযুক্ত হন।

সারস্বত—জনৈক মুনি। কোন সময়ে দুর্ভিক্ষ উপস্থিত হইলে, ব্রাহ্মণগণ অন্নাভবে কাতর হইয়া উদরপোষণার্থ বিবিধ চেষ্টায় ব্যাপৃত থাকিয়া বিদ্যাসাধনা ত্যাগ করেন। সেই সময়ে ইনিই কেবল সরস্বতী নদী-দত্ত মৎস্যাহারে ক্ষুন্নিবৃত্তি করিয়া বেদবেদাঙ্গ চর্চ্চায় রত ছিলেন। পরে দুর্ভিক্ষ অপনীত হইলে, ব্রাহ্মণগণ ইহাঁর শিষ্যত্ব স্বীকার করিয়া পুনরায় শাস্ত্র শিক্ষা ও জ্ঞানলাভ করিয়াছিলেন। পরে ইহাঁর শিষ্য সংখ্যা ষষ্টিসহস্র হইয়াছিল। ইহাঁর শিষ্য ও তাঁহাদিগের বংশধরগণ সারস্বত নামে খ্যাত।

সাবর্ণি—জনৈক মনু। ইনি সূর্য্যের ঔরসে ছায়ার গর্ভে জন্মগ্রহণ করিয়াছিলেন।

সাবিত্রী—মদ্ররাজ অশ্বপতির কন্যা, দেবী সাবিত্রীর উপাসনা করিয়া তাঁহার বরে ইহাঁর জন্ম হয় বলিয়া, ইহাঁর নাম হয় সাবিত্রী। বয়োবৃদ্ধির সহিত ইহাঁর রূপলাবণ্যের যেমনই বৃদ্ধি হইতে লাগিল, ইহাঁর যশঃ সৌরভও তেমনই দিগন্ত প্রসৃত হইতে লাগিল। ক্রমে ইনি কৈশোর অতিক্রম করিলেন, বিবাহের সময় উপস্থিত হই , বিবাহাকাঙ্ক্ষী কোন সৎপাত্রের উপস্থিতি না দেখিয়া, পিতা ইহাঁকে মনোমত স্বামি-নির্ব্বাচন করিতে অনুমতি প্রদান করেন। তখন ইনি রথে আরোহণ পূর্ব্বক দেশ ভ্রমণে বহির্গত হইয়া নানা দিগ্দেশ, জনপদ, তীর্থ, তপোবন, পর্য্যটন করিতে করিতে সত্যবান্‌কে দেখিতে পাইলেন। সত্যবান্ প্রসন্নমনে মাতা

পিতার সেবা শুশ্রূষায় রত আছেন দেখিয়া, এবং তাঁহার অসামান্য রূপ গুণে আকৃষ্ট হইয়া, ইনি পতিত্বে তাঁহারই বরণ করিতে উৎসুকা হইলেন। ধর্ম্মশীলা সাবিত্রীর প্রাণ ধর্ম্মরত পিতৃসেবাব্রত সত্যবানে সংসক্ত হইল। পরে পতিনির্ব্বাচনান্তে পিতৃসকাশে উপনীত হইলে, তাঁহার মনোমত পতির নাম নির্দ্দেশের আদেশে ইনি সলজ্জভাবে সত্যবানের নামোল্লেখ করেন। দেবর্ষি নারদ তৎকালে মদ্ররাজ-সভায় উপস্থিত ছিলেন, তিনি সত্যবানের অশেষ প্রশংসা করিয়াও, তাঁহাকে কন্যাসম্প্রদানে নিষেধ করিলেন। পরে মদ্ররাজ কারণ জিজ্ঞাসা করিলে, তিনি সত্যবানের আর, এক বৎসরমাত্র পরমায়ু আছে, বলিয়া দেন। তাহাতে মদ্রপতি কন্যাকে অন্য পাত্র-নির্ব্বাচনের আদেশ করিলে, ইনি সবিনয়ে উত্তর করেন, যিনি একবার মনোদ্বারা পতিত্বে বৃত হইয়াছেন, তিনি ব্যতীত অপর কেহই আমার বরণীয় নহেন। অতএব পত্যন্তর গ্রহণাপেক্ষা বৎসরান্তে বৈধব্যভোগ সঙ্গত ও শ্রেয়ঃ। ইহাতে দেবর্ষি সন্তুষ্ট হইয়া ইহাঁর সহিত সত্যবানের পরিণয়-ক্রিয়া সম্পাদনের পরামর্শ দেওয়ায় মদ্ররাজ সত্যবানের সহিত সাবিত্রীর উদ্বাহ সম্পন্ন করিলেন। ইনি সন্তুষ্ট-চিত্তে পিতার প্রাসাদ ত্যাগ করিয়া শ্বশুরের পর্ণ-কুটীরে আসিয়া, স্বামীর পিতৃসেবাব্রতের সহায়তা করিতে লাগিলেন। ইহাঁর পরিচর্য্যায় শ্বশুর দ্যুমৎসেন ও শ্বশ্রূমাতা যেমন সুখী, সত্যবান্‌ও তেমনই হৃষ্ট। পরে দেবর্ষি কথিত সত্যবানের মৃত্যুর তিন দিন পূর্ব্বে ত্রিরাত্র-ব্রত অবলম্বন করিয়া, অহর্নিশ আহার নিদ্রা ত্যাগ করিয়া পতিপ্রেক্ষিণী ছিলেন। অনন্তর, সেই নির্দ্দিষ্ট দিবসে সত্যবান্ পিতার জন্য, ফল-মূলাদি আহরণ করিতে বনগমনে উদ্যত হইলে, ইনি শ্বশুর ও শ্বশ্রূর অনুমতি লইয়া, পতির সহচারিণী হইলেন। পরে সত্যবান্ শিরো-রোগের আক্রমণে অসুস্থ হইয়া, ইহাঁর ক্রোড়ে মস্তক রক্ষা পূর্ব্বক, নিদ্রাভিভূত হইয়াছিলেন। ইহাঁরই কিয়ৎক্ষণ পরে সত্যবানের মৃত্যু হইল, যমরাজ স্বয়ং তাঁহার জীবগ্রহণ জন্য উপনীত হন। সতী সাবিত্রী যমরাজকে স্তবে তুষ্ট করিয়া, পতিভক্তির বশে তাঁহার অনুসরণে উদ্যতা হইতেছেন, এমন সময়ে ইহাঁর অসামান্য পাতিব্রত্যের উপলব্ধি করিয়া, যমরাজ ইহাঁর স্বামীর প্রাণদানের বিষয়ে ইতস্ততঃ বিচার করি-লেন, পরে ইহাঁর প্রার্থনায় অন্ধ শ্বশুর দ্যুমৎসেনের চক্ষু ও রাজ্য পুনঃপ্রাপ্তির বরদান করেন। তৎপরে সাবিত্রী পিতার শতপুত্র প্রাপ্তির বর যাচ্ঞা করিয়া এবং স্বামীর ঔরসে নিজের গর্ভে শতপুত্রের জন্ম—এই বর প্রার্থনা করেন। শেষে যমরাজ ইহাঁর পতিভক্তি দর্শনে প্রসন্ন হইয়া—এই তিনটী বরই প্রদান করেন। এইরূপে স্বামীর দীর্ঘ জীবন লাভের বরলাভ করিয়া, শ্বশুরের রাজ্যোদ্ধার হওয়ায় স্বামীর সহিত শ্বশুরের প্রাসাদে গমনপূর্ব্বক সুখে জীবনাতিপাত করেন।

সিংহিকা—১। প্রজাপতি দক্ষরাজকুমারী। মহর্ষি কশ্যপের পত্নী। ইহাঁর গর্ভে গন্ধর্ব্বগণের জন্ম হয়। ২। রাহু-জননী—রাক্ষসীবিশেষ। এই রাক্ষসী লঙ্কার সন্নিহিত সমুদ্র-মধ্যে বাস করিত এবং সমুদ্র-জলে যে জীবের ছায়াপাত হইত মায়াবলে তাহার আকর্ষণ করিয়া ভক্ষণ করিত। কপিবর মহাবীর হনূমান্ সমুদ্র লঙ্ঘন-কালে এই রাক্ষসীর আকর্ষণে পড়িয়া উদরস্থ হইলে, দেহপ্রসারে তাহার উদর বিদীর্ণ করিয়া, বহির্গত হইয়া যান। ইহাতেই তাহার মৃত্যু হয়।

সিদ্ধার্থ—১। ভারত-খাণ্ডব-পাবন নামক দেশের ইক্ষ্বাকুবংশীয় রাজা। ২। জনৈক দরিদ্র ব্রাহ্মণ, ইহাঁর তিন পুত্র,—জনার্দ্দন, অর্জ্জুন কুশধ্বজ। মহারাজ যযাতির নরমেধযজ্ঞে কুশধ্বজ যজ্ঞবলি-রূপে বিক্রীত হইয়াছিলেন। ৩। মহারাজ দশরথের অষ্ট মন্ত্রীর এক জন। তিনি ইহাঁকে প্রীতিপাত্র বলিয়া মনে করিতেন। মহারাজ দশরথের পরলোক গমনের পর গুরু মহর্ষি বশিষ্ঠের আদেশে বিজয়, জয়ন্ত, অশোক, নন্দন ও ইনি দৌত্যস্বীকার করিয়া, কেকয়রাজে ভরতের মাতুলালয়ে দশরথের দেহত্যাগের সংবাদ দিতে গমন করিয়াছিলেন। ৪। বুদ্ধদেবের নামান্তর।

দ্ধেশ্বরী—দেবীবিশেষ। ইনি গোপগণ-পরিবৃত রামকৃষ্ণ কর্ত্তৃক পূজিতা হইয়া, কংসবধরূপ সিদ্ধি দান করিয়াছিলেন বলিয়া, সিদ্ধেশ্বরী নামে প্রসিদ্ধা হন।

দ্ধুদ্বীপ—জনৈক রাজা।

তা—পূর্ব্বজন্মে সত্যযুগে ইনি বেদবতী ছিলেন। রাবণের অত্যাচারে উৎপীড়িত হইয়া, তাঁহার মৃত্যুর জন্য অবতীর্ণ হন। ধরিত্রী-তনয়া শ্রীরামচন্দ্র-মহিষী। রাজর্ষি জনক যজ্ঞভূমির কর্ষণে প্রবৃত্ত হইলে, তাঁহার স্বর্ণফলকের অগ্রভাগে ভূতল হইতে একটী সুবর্ণময়ী কন্যা উত্থিতা হন। মতান্তরে ব্রহ্মদ্বেষী রক্ষোরাজ রাবণ ব্রহ্মরক্ত হোমপয়ঃকুণ্ডে রাখিয়া মন্দোদরীকে দিলে, তিনি তাহার পানে গর্ভিণী হন, তাহাতে সীতা প্রসূতা ও পরিত্যক্তা হইলে পর জনক সীতাকে প্রাপ্ত হন। রাজর্ষি সীতা হইতে এই কন্যা লাভ করায় ইহাঁর নামকরণ হয় সীতা।

[ বাল্মীকি-রামায়ণ পাঠ কর। ]

রধ্বজ—মিথিলাধীশ্বর রাজর্ষি জনকের নামান্তর। সীতা ও উর্ম্মিলা ইহাঁর কন্যাদ্বয়।

কন্যা—মহারাজ শর্য্যাতির কন্যা—মহর্ষি চ্যবনের পত্নী। একদা মহারাজ শর্য্যাতি পৌরজনগণ সমভিব্যাহারে মৃগয়ার্থ বহির্গত হইয়া, মহর্ষি চ্যবনের আশ্রম সন্নিধানে শিবির স্থাপন পূর্ব্বক অবস্থান করেন। সেই সময়ে রাজা শর্য্যাতির তনয়া চতুর্দ্দিকে ভ্রমণ করিতে করিতে একটী বল্মীকের মধ্যে একটী উজ্জ্বল পদার্থ দর্শন করিয়া, কৌতূহল বশে একটী কণ্টক দ্বারা তাহা বিদ্ধ করাতে মহর্ষি চ্যবনের চক্ষুদ্বয় বিদ্ধ হইয়াছিল; তাহাতে মহর্ষি ক্রুদ্ধ হইয়া, শর্য্যাতির সমগ্র সৈন্য পরিজনগণের মল মূত্রাদির রোধ করাইয়া দেন। পরে শর্য্যাতি তাঁহার হস্তে স্বীয় গুণবতী কন্যা সুকন্যার সমর্পণ করিয়া, পূর্ব্বরূপ বিপত্তি হইতে নিষ্কৃতি লাভ করিয়াছিলেন। পরে সুকন্যা তপোবন বাসে মহর্ষি চ্যবনের পরিচর্য্যায় নিযুক্ত থাকিয়া সুখে কালাতিপাত করিতে ছিলেন, এমন সময়ে এক দিন অশ্বিনীকুমারদ্বয় ইহাঁর রূপজমোহে মুগ্ধ হইয়া, ইহাঁর প্রীতিলাভের প্রয়াসী হইলে, ইহাঁর অকৃত্রিম পাতিব্রত্যের পরিচয়ে প্রীত হইয়া, ইহাঁর স্বামীর চক্ষুঃ ও পুনর্ব্বার যৌবন প্রাপ্তির বর দান করিয়া প্রস্থান করেন। মহর্ষির ঔরসে ইহাঁর গর্ভে প্রমথি নামক পুত্র উৎপন্ন হইয়াছিল। ইনি সানুনয় অনুরোধে স্বামীদ্বারা পিতৃযজ্ঞ সম্পাদিত করিয়াছিলেন।

সুকেতু—জনৈক যক্ষ—তাড়কার পিতা।

সুকেশ—জনৈক ধার্ম্মিক রাক্ষস। ইহাঁর সহিত গন্ধর্ব্বকন্যা দেববতীর বিবাহ হয়। ইহাঁর মাল্যবান্, সুমালী, মালী এই তিন পুত্র হইয়াছিল।

সুকেশী—জনৈক অপ্সরা।

সুগ্রীব - সূর্য্যপুত্র—বানররাজ বালীর কনিষ্ঠ ভ্রাতা কপিরাজ-বিশেষ। ইনি ইন্দ্রের পুত্র। বানর রাজ ঋক্ষরজা ইহাঁর প্রতিপালন করিয়াছিলেন। ইহাঁর জ্যেষ্ঠভ্রাতা বালী কিষ্কিন্ধ্যার সিংহাসনে আরোহণ করিলে, সুগ্রীব তাঁহার অধীনে সুখে বাস করিতেন। ইহাঁর পত্নীর নাম রুমা। বালী মায়াবী দৈত্যের সহিত যুদ্ধে পশ্চাদনুসরণ করিয়া গর্ত্তে প্রবেশ করিলে, ইনি গহ্বরদ্বার রক্ষার্থ নিযুক্ত রহিলেন। বর্ষ কাল অতীত হইলে, ইনি জ্যেষ্ঠকে নিহত মনে করিয়া, কিষ্কিন্ধ্যায় প্রত্যাগমনপূর্ব্বক রাজ্যভার গ্রহণ করেন। ইতি-মধ্যে মায়াবীর নিধন করিয়া বালী কিষ্কিন্ধ্যায় আসিয়া, ইহাঁকে সিংহাসনে আরূঢ় দেখিয়া বিরক্তির সহিত নির্ব্বাসিত করেন। বালীর ভয়ে সুগ্রীব নানাদেশ ভ্রমণের পর ঋষ্যমূক পর্ব্বতে বাস করিতে লাগিলেন, পরে রাবণ সীতা হরণ করিলে, শ্রীরামচন্দ্র সুগ্রীবের সাক্ষাৎকারে সমস্ত অবগত হইয়া, সমবেদনায় কাতর হইয়া, তাঁহার ভার্য্যা রুমার উদ্ধার জন্য, বালী বধপূর্ব্বক রাজ্যের সহিত বানরমহিষী তারা ও রুমা প্রদান করিয়া, সীতার সন্ধান হইলে, শ্রীরামচন্দ্র সহ সুগ্রীব সসৈন্যে লঙ্কায় উপনীত হইয়া, ঘোরতর সংগ্রামে অনেক রাক্ষসবীর নিধন করেন। প্রথম দিন লঙ্কেশ্বর রাবণও ইহাঁর নিকট পরাস্ত হন। রাক্ষস-বংশ ধ্বংসান্তে সীতার উদ্ধার সাধন হইলে, ইনি শ্রীরামচন্দ্রের সহ অযোধ্যায় উপনীত হন। পরে শ্রীরামচন্দ্রের নিকট বিদায় গ্রহণ পূর্ব্বক কিষ্কিন্ধ্যা সিংহাসন গ্রহণ করিয়া সুখে

রাজত্ব করিতে থাকেন। পরে শ্রীরামচন্দ্রের স্বর্গগমনের সময় ইনি অঙ্গদ হস্তে রাজ্যভার অর্পণ করিয়া শ্রীরামচন্দ্রের অন্তর্দ্ধানে নিজে দেহ-ত্যাগ করেন।

সুগ্রীবী—মহর্ষি কশ্যপের তাম্রাগর্ভসম্ভূতা কন্যা।

সুতীক্ষ্ণ—রামগিরি সন্নিহিত আশ্রমবাসী জনৈক ঋষি। শ্রীরামচন্দ্র বনগমন সময়ে ইহাঁর আশ্রমে আগমন করিয়াছিলেন।

সুদক্ষিণা—মহারাজ দিলীপের পত্নী,—বিখ্যাত মহারাজ রঘুর মাতা।

সুদর্শন—সূর্য্যবংশীয় জনৈক রাজা।

সুদামা—শ্রীকৃষ্ণের সহাধ্যায়ী জনৈক দরিদ্র ব্রাহ্মণ। ইনি অবন্তীনিবাসী মুনিবর সান্দীপনীর নিকট রাম কৃষ্ণের সহিত বিদ্যাশিক্ষা করিয়াছিলেন। পরে শ্রীকৃষ্ণ দ্বারকাধিপতি হইয়া ঐশ্বর্য্যলাভে যশস্বী হইলে, একদিন স্বীয় পত্নীর নিকট শ্রীকৃষ্ণের পরিচয় সহ স্বীয় প্রীতির কথা প্রকাশ করিলে, তাঁহার অনুরোধে ইনি শ্রীকৃষ্ণের সাক্ষাৎকারার্থ গমন করিবার সময় ভিক্ষালব্ধ একমুষ্টি চিপিটক উপহার দিবার জন্য সংগ্রহ করিয়া লইয়া যান। ইনি দ্বারকায় উপস্থিত হইলে, শ্রীকৃষ্ণ সাদর সম্ভাষণে ইহাঁর সম্বর্দ্ধনা করিবার পর ইহাঁর আনীত চিপিটক মুষ্টি ভক্ষণ করিয়া, পরে ইহাঁর আতিথ্য-সৎকার ব্যপদেশে বিশিষ্টরূপ সেবা শুশ্রূষা করিয়াছিলেন। ইনি শ্রীকৃষ্ণের অতুল ঐশ্বর্য্য দর্শন করিয়াও লজ্জায় তাঁহার নিকট স্বীয় অভাবের জ্ঞাপন না করিয়া স্বগৃহে প্রত্যাবর্ত্তন করেন। আসিয়া দেখেন, তাঁহার কুটীর অট্টালিকায় পরিণত হইয়াছে, এবং তাহা বিবিধ ধনের আগার হইয়াছে।

সুদেষ্ণ—শ্রীকৃষ্ণের রুক্মিণী গর্ভসম্ভূত পুত্র।

সুদ্যুম্ন—১। বৈবস্বত মনুর পুত্র। ২। জনৈক রাজা। লিখিত মুনি স্বীয় জ্যেষ্ঠ ভ্রাতা মহর্ষি শঙ্খের আশ্রমে প্রবেশ করিয়া, তাঁহার অনুমতি গ্রহণ না করিয়া বৃক্ষ হইতে ফলের সঞ্চয় ও ভক্ষণ করিলে, তিনি চৌর্য্যাপরাধে জ্যেষ্ঠ সহোদর কর্ত্তৃক ইহাঁর নিকট অভিযুক্ত হন। মহর্ষি শঙ্খের বাক্যে কনিষ্ঠ ভ্রাতার চৌর্য্যাপরাধ হইতে মুক্তি লাভের প্রস্তাব শ্রবণে ইনি বিচারে মুনিবর লিখিতের বাহুচ্ছেদের আদেশ করেন।

সুধন্বা—১। মিথিলারাজ শাশ্বতের পুত্র। ২। মগধরাজ সত্যধৃতির পুত্র।

সুনন্দ—বিষ্ণুর অনুচর।

সুনন্দা—১। উমার সহচরী। ২। ইন্দুমতীর সহচরী। ৩। চেদিরাজের ভগিনী।

সুনাভ—গিরিরাজ হিমালয়ের পুত্র মৈনাকের নামান্তর।

সুন্দ—১। অসুর-বিশেষ। নিকুম্ভের পুত্র। ব্রহ্ম বরে ইনি ভ্রাতা উপসুন্দ সহ অন্য দৈত্যের অবধ্য হইলেও ইহারা পরস্পরে উভয়ে উভয়ের বধ্য হন। এই দুই ভ্রাতার সৌহার্দ্দ্য সুদৃঢ় থাকায়,এক সঙ্গে বহুকাল রাজত্ব করেন। ক্রমে ইহাঁদিগের অত্যাচারে ত্রিলোকী উৎপীড়িতা হইল, তখন ব্রহ্মার আদেশে বিশ্বকর্ম্মা তিলোত্তমার সৃষ্টি করিয়া ইহাঁদের নিকট প্রেরণ করিলেন, তাহার পরিগ্রহ লইয়া দুই ভ্রাতায় বিরোধ সংঘটন হয়। তাহাতে পারস্পরিক বিবাদ হইতে যুদ্ধ হওয়ায় উভয়েই নিহত হইয়াছিলেন। ২। নিসুন্দের পুত্র।—তারকা রাক্ষসীর সহিত ইহাঁর বিবাহ হয়। ইহাঁদের পুত্রের নাম মারীচ।

সুনীতি—স্বায়ম্ভুব মনুর পুত্র মহারাজ উত্তানপাদের মহিষী। ইহাঁর গর্ভে ভগবদ্ভক্ত মহাত্মা ধ্রুবের জন্ম হয়। এক দিন পঞ্চমবর্ষীয় ধ্রুব বৈমাত্রেয় ভ্রাতা উত্তমকে পিতৃক্রোড়াশ্রয়ে রাজাসনে উপবিষ্ট দেখিয়া, পিতৃ-সমীপে গমনোদ্যত হইলে, বিমাতার দুর্ব্বাক্যবাণে অতীব ব্যথিত, তদুপরি পিতার অনাদর উপেক্ষায় মর্ম্মাহত হইয়া, ইহাঁর নিকট আসিয়া, রোদন করিতে লাগিলেন। তখন ইনি পুত্রকে সান্ত্বনা করিয়া বলিলেন, "বৎস, ইহার জন্য দুঃখ নিতান্ত নিষ্ফল; একমাত্র দীনবন্ধু বিশ্বপাতা বিষ্ণুর অনুকম্পা ব্যতীত আর এ দুঃখ দূর হইবার অন্য উপায় নাই। জননীর এই কথা শুনিয়া, ধ্রুব বিশ্বপাতা বিষ্ণুর সাক্ষাৎকার লাভের জন্য, ব্যাকুল হইলেন। একদা রজনীতে সুনীতি নিদ্রিতা হইলে, পঞ্চম বর্ষীয় শিশু ধ্রুব মাতার ক্রোড় ত্যাগ করিয়া, বনে বনে বিষ্ণুর অন্বেষণ করিয়া বেড়াইতে

লাগিলেন। এদিকে ইনি পুত্রহারা হইয়া মনের দুঃখে হাহুতাশে দিন যাপন করিতে লাগিলেন। অদৃষ্টের দোষে সপত্নীর কুপরামর্শে ইহাঁকে পরিত্যক্তা হইয়া বনবাসিনী হইতে হয়। পরে ভগবৎপ্রসাদে ধ্রুব যখন বর লাভে কৃতার্থ হইয়া গৃহ প্রত্যাগমন করেন, তখন মহারাজ উত্তানপাদ সন্তুষ্টচিত্তে ধ্রুবকে রাজ্যাভিষিক্ত করিয়া বানপ্রস্থ ধর্ম্ম গ্রহণ করেন। এইবার ধ্রুব-জননী সুনীতির সুখের দিন আসিল! শেষে ইনি পতিসঙ্গতা হইয়া, বানপ্রস্থে পতির শুশ্রূষায় কালাতিপাত করেন।

সুপার্শ্ব—১। লঙ্কেশ্বর রাবণের অতিশিষ্টাচারী ন্যায়পরায়ণ অমাত্য ছিলেন। নিকুম্ভিলা যজ্ঞালয়ে লক্ষ্মণ হস্তে মেঘনাদের মৃত্যু হইলে, রাবণ ক্রোধোন্মত্ত হইয়া, সীতাবধে উদ্যত হইলে, ইনি সৎপরামর্শ দানে তাঁহাকে সে পাপ কর্ম্ম হইতে নিরস্ত করেন। ২। সম্পাতির পুত্র। ৩। নৃপতি বিশেষ।

সুভদ্র—জনৈক নৃপতি।

সুভদ্রা—বলরামের সহোদরা—অর্জ্জুনের পত্নী। বসুদেবের ঔরসে রোহিণীর গর্ভে ইহাঁর জন্ম। ইহাঁর কৈশোর অতিক্রান্ত হইবার সময় একদা অর্জ্জুনের সাক্ষাৎকারে উভয়েই মোহিত হন। পরে শ্রীকৃষ্ণের নিকট সমস্ত অবগত হইয়া, অর্জ্জুন ইহাঁর স্বয়ংবরকালে হরণ করিলে, বলরাম অর্জ্জুনের বিরুদ্ধে হলোত্তোলন করেন, শ্রীকৃষ্ণ তাঁহাকে নিরস্ত করিয়া, উভয়কে পরিণয়সূত্রে আবদ্ধ করিবার ব্যবস্থা করেন। ইহাঁর গর্ভে অর্জ্জুনের অভিমন্যু নামে পুত্র জন্মিয়াছিল। পাণ্ডবগণের বনবাসকালে ইনি সপুত্রিকা পিত্রালয়ে অবস্থান করিতেন। মহারাজ দণ্ডী অশ্বরূপিণী অভিশপ্তা উর্ব্বশীর লাভে কৃষ্ণের সহিত বিরোধ ঘটাইলে, তিনি ত্রিভুবনে কাহারও আশ্রয় না পাইয়া, গঙ্গানীরে ঐ ঘোটকী সহ প্রাণত্যাগে উদ্যত হইবার সময় ইনি তাঁহাকে আশ্রয় দিয়া, পতির অগ্রজ-মধ্যম-পাণ্ডব বীরবর ভীমের আনুকূল্যে সমর সংঘটন করাইয়া ছিলেন। তাহাতে অষ্টবজ্র সমবেত হওয়ায় অশ্বরূপিণী উর্ব্বশীর শাপমোচন হইয়া, বিবাদের নিবৃত্তি হয়। কুরুক্ষেত্র সমরকালে ইনি দ্রৌপদী সহ পাণ্ডবশিবিরে উপস্থিত ছিলেন; পরে দ্রোণব্যূহ ভেদ করিয়া অভিমন্যু সপ্তরথি বেষ্টিত হইয়া অন্যায় যুদ্ধে প্রাণত্যাগ করিলে, ইনি শোকার্ত্তা হইয়াছিলেন। তৎকালে ইহাঁর পুত্রবধূ উত্তরা গর্ভবতী ছিলেন; তাঁহার গর্ভ হইতে পরীক্ষিতের জন্ম হইলে, ইনি পৌত্র মুখ দর্শনে স্নেহ সম্বর্দ্ধনে তাঁহার লালন পালনে সময়াতিপাত ও তপশ্চরণে জীবনাবসান করিয়াছিলেন।

সুমতি—১। ভরতের পুত্র। ২। বৈশালীপতি জনমেজয়ের পুত্র। ৩। হস্তিনাপতি সুপার্শ্বের পুত্র। ৪। ক্রতুর কন্যা—যজ্ঞভাগের পত্নী। ৫। মহর্ষি কশ্যপের বিনতাগর্ভসম্ভূতা কন্যা—মহারাজ সগরের মহিষী। ৬। বিষ্ণুযশার পত্নী—ভগবান্ কল্কিদেবের মাতা।

সুমন্তু—মহর্ষি জৈমিনির পুত্র—জনৈক ঋষি; ইনি মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন বেদব্যাসের নিকট অথর্ব্ববেদের অধ্যয়ন করেন।

সুমন্ত্র—মহারাজ দশরথের মন্ত্রী।

সুমালী—লঙ্কেশ্বর রক্ষোরাজ রাবণের মাতামহ—রক্ষোরাজ বিশেষ। ইনি সুকেশ নামক ধার্ম্মিক রাক্ষসের পুত্র। ভ্রাতা মাল্যবান্ ও মারীচের সহ কঠোর তপোব্রতে ব্রহ্মার সন্তোষসাধনে সমর্থ হইলে, তাঁহার বরে ইহাঁরা বিশ্বে অজেয় হইয়া উঠেন। তখন এই ভ্রাতৃত্রয় ত্রিলোকীপীড়নে উদ্যত হইলে, সকলেই বিষ্ণুর শরণাপন্ন হন। পরে ইহাঁদের আদেশে বিশ্বকর্ম্মা লঙ্কা দ্বীপকে মনোজ্ঞরূপে নির্ম্মাণ করিলে, ইহাঁরা তথায় অবস্থান করিতে লাগিলেন। পরে দেবগণ ইহাঁদের অত্যাচারে নিপীড়িত হইয়া লোকরক্ষক বিষ্ণুর শরণাপন্ন হইলে, বিষ্ণু ইহাঁদের বিরুদ্ধে যুদ্ধ করিয়া বারংবার পরাস্ত করার পর ইহাঁরা লঙ্কা ত্যাগ করিয়া, পাতালে লুক্কায়িত থাকেন। বহুকাল নিভৃত বাসের পর ইনি বিশ্ব ভ্রমণ করিতে করিতে মহর্ষি বিশ্রবার পুত্র কুবেরের ঐশ্বর্য্য দর্শনে অসূয়াবশে নিজ কন্যা কৈকসীর সহিত মহর্ষি বিশ্রবার বিবাহের চেষ্টা করেন। মহর্ষি কৈকসীর পাণিগ্রহণ করিলে,

তাঁহার গর্ভে রাবণ, কুম্ভকর্ণ, বিভীষণ ও শূর্পণখার জন্ম হয়। পরে রাবণ ভ্রাতৃগণ সহ তপোরত থাকিয়া, ব্রহ্মার বরে সংবর্দ্ধিত-বল হইয়া, পুনরায় লঙ্কাধিকারে সমর্থ হন। তখন সুমালী স্বগণ সহ পুনরায় লঙ্কায় আগমন করেন। পরে রাবণ স্বর্গ জয় করিতে অভিযান করিলে, অষ্টম বসু সাবিত্র কর্ত্তৃক ইনি নিহত হন।

সুমিত্র—১। মহারাজ বৃষ্ণির পুত্র। ২। ইক্ষ্বাকু-বংশীয় শেষ রাজা।

সুমিত্রা—অযোধ্যাধিপতি মহারাজ দশরথের কনিষ্ঠা মহিষী। ইহাঁর গর্ভে লক্ষ্মণ ও শত্রুঘ্নের জন্ম হয়। রাম-বনবাসে ও স্বামিবিচ্ছেদে ও জ্যেষ্ঠ-পুত্রের বনগমন-শোকে দুঃখে কাতরা হইয়া কালাতিপাত করেন। পরে শ্রীরামচন্দ্র সহ লক্ষ্মণ রাজ্যে প্রত্যাবৃত্ত হইলে, ইনি কিছুকাল সুখে অতিবাহিত করার পর জ্যেষ্ঠা সপত্নী কৌশল্যার পরলোক গমনের পর ইনি ইহলোক ত্যাগ করেন।

সুমুখ—ঐরাবত-বংশোদ্ভব আর্য্যকের পৌত্র—নাগবিশেষ। ইহাঁর সহিত মাতলিতনয়া গুণকেশীর বিবাহ হয়। গরুড় সুমুখের ভক্ষণের প্রস্তাব করিলে, মাতলি ইহাঁকে ইন্দ্রালয়ে লইয়া গিয়া ইন্দ্রের আশ্রয়ে রক্ষা করেন। তথায় বিষ্ণুর আদেশে ইন্দ্র ইহাঁর দীর্ঘায়ুবিধান করিলে, গরুড় তথায় উপস্থিত হইয়া স্ববলদর্পে ইন্দ্রের প্রতি তর্জ্জন করিতে প্রবৃত্ত হন। তখন বিষ্ণু গরুড়ের স্কন্ধে স্বীয় বামবাহু অর্পণ করিলে গরুড় সেই গুরুভারে অবসন্ন হইয়া তাঁহার স্তবে নিষ্কৃতি লাভ করেন। পরে বিষ্ণু পদাঙ্গুলি দ্বারা গরুড়ের বক্ষঃস্থলে সুমুখের নিক্ষেপ করিলে,—পারস্পরিক আলিঙ্গনে ইহাঁদের মধ্যে সদ্ভাব স্থাপিত হয়।

সুরথ—জনৈক রাজা, (জন্মান্তরে সূর্য্যতনয় সাবর্ণি মনু হইয়াছিলেন) ইনি শত্রুকর্ত্তৃক পরাজিত হওয়ায় রাজ্য ত্যাগ করিয়া বনগমনে বাধ্য হন। ইহাঁর অহংত্ব মমত্ব জ্ঞান বদ্ধমূল থাকায় স্বীয় ভাগ্যোন্নয়ন কামনায় মহর্ষি মেধসের নিকট উপস্থিত হন। এই সময়ে সমাধি নামক জনৈক ভাগ্যহীন বৈশ্য তথায় আগমন করিয়াছিলেন। উভয়ে মহর্ষির মুখে দেবীমাহাত্ম্য শ্রবণ করিয়া মহাশক্তির মায়ায় জীবজগতে স্বস্বামিত্ব জ্ঞান লইয়া সুখ দুঃখ ভোগ করেন। পরে মহাশক্তির মহাপূজায় ব্রতী হইয়া স্বভাগ্যোন্নয়নে সমর্থ হন।

সুরভী—১; প্রজাপতি দক্ষরাজের কন্যা, মহর্ষি কশ্যপের পত্নী। ইনি যাবতীয় চতুষ্পদ জন্তুর জননী। ২। স্বর্গস্থিতা কামধেনু, ইহাঁর প্রসূতা নন্দিনী মহর্ষি বশিষ্ঠের হোমধেনু।

সুরমা—নাগমাতা, হনূমান্ সীতান্বেষণার্থ সাগর-লঙ্ঘন করিয়া লঙ্কা-যাত্রাকালে তাঁহার বল পরীক্ষার্থ ইনি রাক্ষসী মূর্ত্তিতে তাঁহার গ্রাসের জন্য মুখব্যাদান করেন। হনূমান্ যতই স্বীয় কলেবর বৃদ্ধি করিতে লাগিলেন, ইনিও ততই স্বীয় মুখ অধিকতর হইতে অধিকতম ব্যাদান করিতে লাগিলেন। এইরূপে ইহাঁর অতি বিস্তৃতভাবে মুখব্যাদান করাইয়া, হনূমান্ অতি ক্ষুদ্ররূপ-পরিগ্রহ করিয়া, ইহাঁর মুখে প্রবেশপূর্ব্বক পুনর্ব্বার বহির্গত হইলেন। ইনি হনূমানের বুদ্ধি, ধৈর্য্য ও কর্ম্মনৈপুণ্য দর্শনে সন্তুষ্ট হইয়া, তথা হইতে প্রস্থান করেন।

সুরুচি—সায়ম্ভুব মনুর পুত্র মহারাজ উত্তানপাদের প্রিয়তমা মহিষী। ইহাঁর গর্ভে মহারাজ উত্তানপাদের উত্তম নামে একটী পুত্র জন্মে। এক দিন মহারাজ সুরুচিপুত্র উত্তমকে ক্রোড়ে লইয়া সিংহাসনে উপবেশন করিয়া রাজকার্য্যের পরিদর্শন করিতেছেন; এমন সময়ে মহারাজের অপরা মহিষী সুনীতির গর্ভজাত পুত্র ধ্রুব তথায় উপনীত হইয়া, উত্তমকে পিতৃ-অঙ্কে আরূঢ় দেখিয়া, পিতার ক্রোড়ে আরোহণ জন্য অগ্রসর হইতে লাগিলেন। ইহা দেখিয়া, ইনি সপত্নীপুত্রের প্রতি কুটিল কটাক্ষে বলিলেন,—"তুমি আমার উদরে জন্মগ্রহণ করিতে পার নাই অতএব তোমার অপ্রাপ্য রাজ-সিংহাসনে আরোহণের অভিলাষ কেন? সুনীতির গর্ভে জন্মিয়াছ বলিয়া, এই বৃথা আশা ত্যাগ কর।"—বিমাতার এইরূপ দুর্ব্বাক্যে ব্যথিত-হৃদয় হইয়া, ধ্রুব মাতার উপদেশে তপোরত হন। মতান্তরে ইনি পতিকে স্বীয় বশীভূত জানিয়া উপদেশ দানে সুনীতির নির্ব্বাসন করাইয়াছিলেন।

সুশর্ম্মা—ত্রিগর্ত্তের রাজা, বিরাটরাজ, শ্যালক কীচকের বাহুবলে ইহাঁর পরাজয় করিয়া, রাজ্যাধিকার করেন। পরে কীচক সৈরিন্ধ্রীরূপা দ্রৌপদীর প্রতি অত্যাচার করিতে উদ্যত হইলে, বল্লবরূপ ভীমের হস্তে নিহত হয় পর ইনি বিরাটরাজের সহিত যুদ্ধ করিতে গিয়া, তাঁহাকে অবরুদ্ধ ও বন্দী করেন, পরে ইনি বল্লবরূপী ছদ্মবেশী ভীমের হস্তে পরাস্ত হইয়াছিলেন। কুরুক্ষেত্র-সমরে ইনি কৌরবপক্ষাবলম্বন করিয়া কৃষ্ণপ্রেরিত সৈন্যের অধিনায়ক হইয়াছিলেন। সংশপ্তকযুদ্ধে মহাবীর অর্জ্জুনের হস্তে নিহত হন।

সুশান্তা—রাজা শশিধ্বজের পত্নী, ইহাঁর কন্যা রমার সহিত ভগবান্ কল্কিদেবের বিবাহ হয়।

সুশ্রুত—মহর্ষি বিশ্বামিত্রের পুত্র; কাশীরাজ ধন্বন্তরির নিকট আয়ুর্ব্বেদ অধ্যয়ন করিয়া সুশ্রুত-সংহিতা প্রণয়ন ও প্রচার করেন।

সুষেণ—প্রসিদ্ধ বানর-রাজ—কপীশ্বর বালীর শ্বশুর—তারার পিতা, ইনি লঙ্কা-সমরে শ্রীরামচন্দ্রের বানর-সৈন্যের একজন অধিনায়ক ছিলেন। ইনি ধনুর্ব্বেদে যেরূপ নিপুণ ছিলেন, চিকিৎসায়ও সেইরূপ পারদর্শী ছিলেন। রাবণ-কর্ত্তৃক লক্ষ্মণ শক্তিশেলাহত হইলে, ইহাঁরই পরামর্শে হনুমান্ গন্ধমাদন হইতে ঔষধ আনয়ন করিলে সেই ঔষধ প্রয়োগে ইনি লক্ষ্মণকে শক্তিশেলের আঘাত হইতে মুক্ত করেন।

সুসত্যা—রাজর্ষি জনকের মহিষী, ইহাঁর গর্ভে উর্ম্মিলার জন্ম হয়।

সুহোত্র—১। চন্দ্রবংশীয় বৃহদিষুর পুত্র, রাজা। ২। ক্ষত্রবৃদ্ধের পুত্র। ৩। রাজর্ষি বিশ্বামিত্রের পূর্ব্ব-পুরুষ।

সূত—মহর্ষি কৃষ্ণ-দ্বৈপায়ন-ব্যাসদেবের শিষ্য,—পুরাণপাঠক-ঋষি লোমহর্ষণের নামান্তর। লক্ষ্মণ লঙ্কা-যুদ্ধে নিকুম্ভিলা যজ্ঞাগারে উপনীত হইয়া মেঘনাদবধ করার পর ব্রহ্মহত্যা-পাপে লিপ্ত হইয়া বিষম জ্বরাক্রান্ত হইলে, কপিবর দ্বিবিদের চিকিৎসায় জ্বরমুক্ত হইয়া বরপ্রদানে অভিলাষ প্রকাশ করিলে, দ্বিবিদ বলেন, "আমি আপনার হস্তে প্রাণত্যাগ করিয়া, মুক্তিলাভ করিতে পারি,—ইহাই প্রার্থনীয়।" তখন লক্ষ্মণ "পরজন্মে তাহা হইবে" বলিয়া আশ্বস্ত করেন। সেই দ্বিবিদই পরজন্মে লোমহর্ষণ সূত হইয়া জন্ম গ্রহণ করেন। নৈমিষারণ্যে শৌনক ঋষির যজ্ঞে উপস্থিত হইলে সমবেত ঋষিগণ ইঁহার মুখে মহাভারত শ্রবণ করিতে ইচ্ছা করেন। সূত ব্যাসাসনে বসিয়া মহাভারত পারায়ণ করিতেছিলেন, এমন সময় বলরাম সেখানে উপস্থিত হইলেন, তাঁহাকে দেখিয়া সকলেই সম্মানার্থ অভ্যুত্থান করেন কিন্তু সূত ব্যাসাসনের মর্য্যাদা স্মরণ করিয়া উঠেন নাই। তাহাতেই ক্রোধান্ধ হইয়া বলরাম ইঁহাকে বধ করেন।

সূর্য্য—ইনি বেদপ্রসিদ্ধ দেবতা। ইনি জ্যেষ্ঠপুত্র সবিতা, ও আদিত্য নামে খ্যাত। মহর্ষি কশ্যপের অদিতিগর্ভসম্ভূত পুত্র। ইনি সপ্তাশ্ববাহী বিমানে বিচরণ করেন। ইনি বিশ্বকর্ম্মকন্যা সংজ্ঞার সহিত পরিণয়সূত্রে আবদ্ধ হন। তাঁহার গর্ভে ইহাঁর বৈবস্বত মনু ও যম—এই দুই পুত্র, এবং যমুনা-নাম্নী কন্যার জন্ম হয়। ইহাঁর প্রখর তেজ সহ্য করিতে অসমর্থ হইয়া সংজ্ঞা স্বীয় অনুরূপ মূর্ত্তি ছায়ার সৃষ্টি করিয়া, ইহাঁর নিকট রক্ষাপূর্ব্বক পিত্রালয়ে পলায়ন করেন। ছায়ার গর্ভেই ইহাঁর শনিনামে পুত্র ও তপতী নামে কন্যার জন্ম হয়। সংজ্ঞা পিত্রালয়ে পিতাকর্ত্তৃক লাঞ্ছিতা হইয়া, মনঃক্ষোভে অশ্বিনীরূপ গ্রহণপূর্ব্বক উত্তর-কুরুবর্ষে বিচরণ করিতে থাকেন। পরে ইনি সমস্ত অবগত হওয়ার পর, সংজ্ঞার অনুসন্ধানে বহির্গত হইয়া উত্তর-কুরুবর্ষে প্রেয়সী পত্নীকে অশ্বিনী হইতে দেখিয়া, নিজে অশ্বরূপ গ্রহণ পূর্ব্বক তাঁহার সহিত বিচরণ করিতে লাগিলেন। পরে ইহাঁদিগের নাসত্য এবং দস্রনামে—দুইটী পুত্র হয়। ইহাঁরা অশ্বিনীকুমার নামে স্বর্বৈদ্য বলিয়া বিখ্যাত। এই অশ্বিনী-কুমারদ্বয় স্বর্ণরথে আরোহণ করিয়া বিচরণ করেন। অতঃপর ইনি সস্ত্রীক নিজালয়ে প্রত্যাগমন করেন। তৎপরে কন্যার অনুরোধে বিশ্বকর্ম্মা, ইহাঁর অষ্টমাংশ বাহ্য-তেজস্তক্ষণে তেজোহ্রাস করিলে,

সংজ্ঞা ইহাঁর সহিত সুখে বাস করিতে সমর্থা হন। ইহাঁর ঔরসে কপিরাজ সুগ্রীব ও কুন্তী-পুত্র কর্ণের জন্ম হয়।

**সৃঞ্জয়**—১। নৃপতিবিশেষ। দেবর্ষি নারদ ও পর্ব্বত ইহাঁর সখা ছিলেন। একদা ইনি উক্ত ঋষি-দ্বয়ের সহিত কথোপকথনে রত আছেন, এমন সময়ে ইহাঁর বয়ঃস্থা রূপবতী কন্যা তথায় আগমন করিলে, নারদ তাঁহাকে পত্নীত্বে গ্রহণ করিতে অভিলাষ প্রকাশ করেন। তাহাতে ইনি দেবর্ষির সহিত কন্যার পরিণয় সম্পন্ন করেন। সৃঞ্জয় অপুত্রক বলিয়া দুঃখিত থাকায় দেবর্ষি নারদের বরে ইহাঁর সুবর্ণষ্ঠীবী নামে একটী পুত্র হয়। দস্যুগণ ইহাঁর এই পুত্রের হরণ ও নিধন করায় ইনি একান্ত শোকার্ত্ত হইলে, দেবর্ষি উপদেশ দানে ইহাঁর শোকাপ-নয়ন করার পর বরদানে সেই পুত্রকে পুনর্জ্জীবিত করিয়াছিলেন।

**সোম**—চন্দ্রদেবের নামান্তর।

**সোমদত্ত**—নৃপতি-বিশেষ। ইনি বাহ্লিকের পুত্র এবং ভূরিশ্রবার পিতা। দেববাজ কন্যার স্বয়ংবর-সভায় ইহাঁর সমক্ষে যদুবংশীয় বীর শিনি বসুদেবের জন্য কন্যাপ্রার্থী হইয়া তথায় প্র[illegible] করেন, শেষে বলপূর্ব্বক দেবকন্যার হরণ করিয়া প্রস্থান করেন। ইনি তাঁহার বিরুদ্ধে উত্থিত হইয়া সমর-সংঘটন করিলে, তাহাতে শিনির নিকট পরাজিত ও পদাহত হইয়া, বংপরো-নাস্তি অবমানিত ও দুঃখিত হন। শেষে মনের আবেগে তপশ্চরণে প্রবৃত্ত হইয়া, মহাদেবের আরাধনায় তুষ্টিবিধান করিয়া শিনি-পৌত্রের যুদ্ধে পরাজয় ও অবমাননার্থ সর্ব্ব-সমক্ষে পদাঘাত করিতে পারে, এই রূপ পুত্র চা[illegible] প্রার্থনা করেন। আশুতোষ ইঁহার অভী[illegible] বর দান করিয়াছিলেন। [illegible] ইনি কৌরব-পক্ষাবলম্বনে যুদ্ধে রত থাকিয়া চতুর্দ্দশ দিবসের যুদ্ধে সাত্যকির হস্তে নিহত হন।

**সৌভরি**—জনৈক প্রসিদ্ধ ঋষি। ইনি জলমগ্ন থাকিয়া, তপোরত ছিলেন। এক দিন সম্মদ নামা মৎস্যরাজ স্বীয় সন্তানগণের সহিত ইহাঁর সমক্ষে ক্রীড়ারত ছিলেন, তাহা দেখিয়া, ইহাঁর মনে পুত্রপৌত্রাদি লইয়া, তাঁহার ন্যায় সুখ ভোগপিপাসা জাগিয়া উঠে। ইনি মহারাজ মান্ধাতার নিকট একটী কন্যা প্রার্থী হন। তিনি বলিলেন,—'কন্যাগণের মধ্যে যিনি আপনাকে পতিত্বে বরণে সম্মতা হইবেন, তাঁহারই সম্প্রদান করিব। ইনি তপোবলে দিব্যমূর্ত্তি ধারণপূর্ব্বক রাজকুমারীগণ সকাশে উপনীত হইলে, পঞ্চাশটী কন্যার সকলেই ইহাঁর পতিত্বে বরণ করিতে উদ্যতা হইলেন। ইনি তাঁহাদিগের সকলেরই পাণিগ্রহণ করিয়া, স্বীয় আশ্রমে আনয়ন করিয়া, তপোবলে পঞ্চাশটী দিব্য অট্টালিকা প্রস্তুত করিলেন; প্রত্যেক অট্টালিকায় এক একটী পরিণীতা পত্নী রাখিবার ও তাঁহাদিগের সহিত বহুদেহ ধারণপূর্ব্বক সাংসারিক ক্রিয়ায় রত থাকিলেন। কালে ইহাঁর পত্নীগণের গর্ভে ইহাঁর সার্দ্ধ শত পুত্রের জন্ম হয়। পরে ইনি মনোরথের সমাপ্তি নাই দেখিয়া, তাহা হইতে নিবৃত্ত হইবার চেষ্টা উদ্রিক্ত হওয়ায়, পুনরায় সংসার পরি-ত্যাগপূর্ব্বক তপশ্চরণে প্রবৃত্ত হইয়াছিলেন।

**স্থূলশিরাঃ**—জনৈক ঋষি।

**স্বধা**—প্রজাপতি দক্ষের কন্যা—পিতৃগণের পত্নী।

**স্বারোচিষ**—জনৈক মনু।

**স্বাহা**—প্রজাপতি দক্ষের কন্যা,—অগ্নিদেবের পত্নী। ইনি তাঁহার দাহিকা শক্তি। প্রকৃতি দেবী হইতে ইহাঁর উৎপত্তি। ইনি বিষ্ণু কামনায় তপোরতা হন। বিষ্ণু ইহাঁর নিকট আবির্ভূত হইয়া, ইহাঁকে অগ্নিদেবের পত্নী হইবার জন্য আদেশ করেন। ইনি তাহাতে সম্মতা হইলে, ব্রহ্মানির্দেশ-মতে অগ্নি কর্ত্তৃক পরীক্ষিত হইলে, তাঁহার বরে ইনি সকল মন্ত্রান্তে উচ্চারিত হইলে, তবে আহুত হবি দেবতাগণের সেব্য হইবে, ইহা স্থির হয়।

---

## হ

**হংস**—জনৈক ক্ষত্রবীর। ইনি ভ্রাতা ডিম্বকের সহিত কঠোর তপশ্চরণদ্বারা মহাদেবের তুষ্টিবিধান করিয়া, সমস্ত মহাস্ত্র লাভ করিয়াছিলেন।

মহাদেবের বরে বর্দ্ধিত-বল ও উদ্দীপ্ত-দর্প হইয়া, ইহঁারা ভীষণ অত্যাচারী হইয়া উঠেন। অন্যান্য ঋষিগণের সহিত মহর্ষি দুর্ব্বাসার অবমাননা করিয়া তাঁহার কৌপীন-চ্ছেদ করায়, তপোভ্রংশ হইতে আত্মরক্ষা পূর্ব্বক মহর্ষি তাঁহাদিগকে কোপ-কটাক্ষে ভস্মীভূত না করিয়া, দ্বারকাধামে শ্রীকৃষ্ণ সমীপে উপনীত হন এবং সমস্ত তাঁহার বিদিত করেন। শ্রীকৃষ্ণ ইহঁাদিগের নিধন করিতে সম্মত হন। পিতার রাজসূয় যজ্ঞে হংস শ্রীকৃষ্ণের নিকট বর প্রার্থী হইলে, শ্রীকৃষ্ণ বরদানে অসম্মত হওয়ায়, পুষ্করতীর্থে উভয় পক্ষে ঘোরতর যুদ্ধের সংঘটন হয়। তাহাতে শ্রীকৃষ্ণ কর্ত্তৃক হংস নিহত হন ও ডিম্বক ভ্রাতৃ-শোকে বিহ্বল হইয়া, যমুনায় নিমজ্জিত হইয়া দেহ ত্যাগ করে।

**হংসবতী**—মহারাজ দুষ্মন্তের পত্নী।

**হনুমান্**—পবনদেবের অঞ্জনা-গর্ভসম্ভূত পুত্র, মহাবীর। অঞ্জনা ফলাহরণার্থ অরণ্য-মধ্যে প্রবেশ করিলে, ইনি অত্যন্ত ক্ষুধার্ত্ত হইয়া, সূর্য্যকে প্রকাণ্ড খাদ্যদ্রব্য বলিয়া মনে করিয়া, বদন-ব্যাদানপূর্ব্বক গ্রাস করিতে উদ্যত হন। তথায় রাহুর দর্শনে তাহাকেও খাদ্য মনে করিয়া, গ্রাস করিতে সচেষ্ট হন। রাহু দেবরাজ ইন্দ্রের আশ্রয় লইলে, তিনি ঐরাবতে আরোহণ করিয়া, ইহঁার নিকট উপস্থিত হইলে, ইনি ঐরাবতকেও বৃহত্তম খাদ্য বোধে উদরস্থ করিতে বদন ব্যাদান করেন। তখন দেবেন্দ্র কর্ত্তৃক ইনি বজ্রাহত এবং সুমেরু-শিখরে নিক্ষিপ্ত হইলে, ইহঁার বামতনু ভঙ্গ হওয়ায়, গতাসু হন। তখন পবনদেব মৃতপুত্র ক্রোড়ে লইয়া গুহামধ্যে প্রবেশ করেন, ব্রহ্মাদি দেবগণ তথায় আসিয়া, ইহঁাকে পুনর্জীবিত করিয়া বর প্রদান করেন। তৎপরে ইনি সূর্য্যদেবের নিকট নিখিল শাস্ত্রের অধ্যয়ন করিয়াছিলেন। ইনি অপরিমিত বলশালী হইলেও, বালচাপল্যপ্রযুক্ত ঋষিগণের আশ্রমে প্রবেশপূর্ব্বক আশ্রমতরুর ফলচ্ছেদাদিদ্বারা অত্যাচার করায়, তাঁহাদিগের অভিশাপে ইনি স্বীয় বল বিষয়ে অজ্ঞ ছিলেন। সুগ্রীবের সহিত ইহাঁর সৌহৃদ্য থাকায়, বালী কর্ত্তৃক তাড়িত হইলে, ইনিও তাঁহার সহিত ঋষ্যমূক পর্ব্বতে গিয়া অবস্থান করিতে থাকেন। পরে শ্রীরামচন্দ্রের সহিত সুগ্রীবের সখ্য স্থাপিত হইলে পর শ্রীরামচন্দ্রের গুপ্তবাণে কপিরাজ বালীর নিধন সাধিত হয়, সুগ্রীব কিষ্কিন্ধ্যার সিংহাসনে আরোহণ করেন, ইনি পরম প্রীত হন। পরে কপিসৈন্য সহ সীতার অন্বেষনার্থ বহির্গত হইয়া, নানাদেশ পরিভ্রমণ করার পর পক্ষিরাজ সম্পাতির পরামর্শে লঙ্কা-গমনে উদ্যোগী হন। সমুদ্র লঙ্ঘন করিবার সময় সিংহিকা রাক্ষসীর নিধন ও নাগমাতা সুরমার তুষ্টি সাধন করিয়া লঙ্কায় উপনীত হন। পরে অশোকবনে সীতার দর্শনলাভে সুখী হন। রাবণের বল পরীক্ষার্থ তাঁহার প্রমোদোদ্যান ভঙ্গ করিয়া, বহু রাক্ষস সৈন্য সহ অক্ষকুমারের নিধন করেন। পরে মেঘনাদের নাগ-পাশে আবদ্ধ হইয়া, রক্ষোরাজ সভায় নীত হন, রক্ষোগণ অত্যাচারীর দণ্ড বিধানার্থ কৌতুক বশে ইহাঁর লাঙ্গুলে বস্ত্র বেষ্টন করিয়া অগ্নি প্রদান করিলে, ইনি সেই অগ্নিতে লঙ্কা দগ্ধ করিয়াছিলেন। পরে সমুদ্র উল্লঙ্ঘন করিয়া, শ্রীরামচন্দ্রের নিকট আগমনপূর্ব্বক সীতার সমাচার প্রদান করেন। শ্রীরামচন্দ্র সাগরে সেতু-বন্ধনপূর্ব্বক লঙ্কায় উপনীত হইলে, লঙ্কাসমরে ইনি অনেক রাক্ষস-সৈন্যের বিনাশ করিয়াছিলেন। লক্ষ্মণ মেঘনাদ বধের পর রাবণের কোপে শক্তিশেলে পতিত হইলে, ইনি কপি-বৈদ্য সুষেণের পরামর্শে ঔষধ সহ গন্ধমাদন-পর্ব্বত আনয়ন করিলে, সুষেণের ব্যবস্থায় লক্ষ্মণ শক্তিশেল-মুক্ত হন। ইনি শ্রীরামচন্দ্রের পরমভক্ত বলিয়া যুদ্ধান্তে ইনি তাঁহার সহিত অযোধ্যায় আগমন করেন। শ্রীরামচন্দ্র দেহ ত্যাগের সময় ইহাঁকে চিরজীবী হইতে আশীর্ব্বাদ করায়, ইনি গন্ধমাদন-পর্ব্বতাশ্রয়ে দীর্ঘ জীবন যাপন করিতে লাগিলেন। বনবাস কালে মধ্যম পাণ্ডব ভীমসেন ইহাঁর নিকট উপনীত হইলে, ইনি তাঁহার বলদর্প চূর্ণ করিবার জন্য, লাঙ্গুল উত্তোলন করিতে বলেন; তিনি তাহা করিতে অসমর্থ হইয়া লজ্জিত হন। অতঃপর আত্ম-

পরিচয় দানে তাঁহার তুষ্টিবিধান করেন। শ্রীকৃষ্ণের ভক্ত বলিয়া গরুড়ের যে গর্ব্ব ছিল, তাহার খর্ব্ব করিবার জন্য, ইঁহার ভক্তিমত্তার পরিচয় দেওয়ায় গরুড় বীতগর্ব্ব হন।

হরিজটা—লঙ্কার অশোককানন-রক্ষিতা জনৈকা রাক্ষসী।

হয়—শতজিতের পুত্র, জনৈক বীর।

হয়গ্রীব—১। বিষ্ণুর অবতার-বিশেষ। ২। জনৈক রাজর্ষি। ৩। অসুরবিশেষ। বিষ্ণু মৎস্যাব তারে ইঁহার বিনাশ-সাধন করিয়াছিলেন।

হয়মুখী—লঙ্কেশ্বর রক্ষোরাজ রাবণের জনৈক অশোককানন-রক্ষিকা রাক্ষসী।

২। ক্রোধবশার কন্যা।

হরিকেশ—জনৈক যক্ষ। ইনি শিবের প্রসাদে দণ্ড-পাণি ও ক্ষেত্রপাল হইয়াছিলেন।

হরিশ্চন্দ্র—অযোধ্যাধিপতি সূর্য্যবংশীয় ত্রিশঙ্কুর পুত্র। ইঁহার মহিষীর নাম শৈব্যা। ইনি দেবর্ষি নারদের পরামর্শানুসারে বরুণদেবের উপাসনা করিয়া, রোহিতাশ্ব নামে একটী পুত্র লাভে সমর্থ হন। ইনি জাত পুত্রকে বরুণের নিকট বলি দিবেন বলিয়া মানসিক নির্দ্ধারণ করেন। কিন্তু পুত্র মুখ নিরীক্ষণ করিয়া স্নেহবশে পূর্ব্ব-প্রতিশ্রুত বলিদানে কাল বিলম্ব করিতে লাগিলেন; তাহাতে বরুণদেব কুপিত হইয়া, রোহিতাশ্বের উদর মধ্যে প্রবেশ করিয়া জঠরোৎপাদন করিলেন। তৎকালে রোহিতাশ্ব ব্রাহ্মণবেশী ইন্দ্রের আদেশে দেশ-ভ্রমণে বহির্গত হইয়া, ছয় বৎসর কাল ভ্রমণের পর অরণ্যমধ্যে মহর্ষি অজীগর্ত্তের দর্শন লাভ করেন। তাঁহার মধ্যম পুত্র শুনঃশেফের শত গোধন মূল্যে ক্রয় করিয়া আপনার পরিবর্ত্তে বলি দিতে বরুণ-সমীপে আনয়ন করেন। রোহিতাশ্ব, ইন্দ্র বরুণ প্রভৃতি দেবগণের স্তব করিয়া রক্ষা পাইয়াছিলেন। অতঃপর, এক দিন মহর্ষি বশিষ্ঠ মহারাজ হরিশ্চন্দ্রের বদান্যতা নিষ্ঠা প্রভৃতি সদ্‌গুণের ভূয়সী প্রশংসা করিলেন, তথায় উপস্থিত রাজর্ষি বিশ্বামিত্র তাহা শ্রবণ করিয়া, ইঁহার পরীক্ষা করিতে কৃত-সঙ্কল্প হইলেন। তিনি ইঁহার নিকট উপস্থিত হইয়া, দান স্বরূপ সমগ্র রাজ্য গ্রহণ করেন; পরে দক্ষিণার জন্য সপুত্রা মহিষী শৈব্যার সহিত আপনাকেও পণ্যরূপ স্থির করিয়া, বিক্রয় করিয়া, তাঁহাকে অর্থ দান করেন। ইনি চণ্ডাল-কর্ত্তৃক ক্রীত হওয়ায়, শ্মশানে চণ্ডালের কর্ম্মে নিযুক্ত ছিলেন। পরে পুত্র রোহিতাশ্বের হঠাৎ মৃত্যু হইলে, শৈব্যা তাহার সৎকার জন্য শ্মশানে আনয়ন করিলে, ইনি স্ত্রীর সহিত মিলিত হইয়া, একমাত্র পুত্রের জন্য শোক প্রকাশ করিতে লাগিলেন। তৎকালে মহর্ষি বিশ্বামিত্র তথায় উপনীত হইয়া, সেই মৃত পুত্র রোহিতাশ্বকে পুনর্জীবিত করিয়া, ধন্যবাদপূর্ব্বক ইঁহার হস্তে রাজ্যভার প্রত্যর্পণ করিয়াছিলেন; ইনি স্ত্রী-পুত্র সহ রাজ্যে প্রত্যাগমনপূর্ব্বক কিয়ৎ-কাল রাজ্যপালন করিয়া, শেষে রোহিতাশ্বের হস্তে রাজ্যভার অর্পণ ও বানপ্রস্থাবলম্বনে জীবন-যাপন করেন। ইনি পর জীবনে মহাদেবের পার্শ্বচর ও শৈব্যা দুর্গার সহচরী হইয়াছিলেন।

হর্য্যক্ষ—মহারাজ পৃথুর পুত্র।

হর্য্যশ্ব—১। পঞ্চালাধিপতি। ইঁহার পঞ্চ পুত্রের জন্ম হইলে, ইনি তাঁহাদিগের দ্বারা রাজকার্য্য সম্পন্ন হইতে পারিবে স্থির করিয়া, অন্য পুত্র সম্বন্ধে নিরাকাঙ্ক্ষ হন। সেই পঞ্চ পুত্র দ্বারা রাজ্য-শাসন অলং—সমর্থ হওয়ায়, রাজ্যে নাম হয় পঞ্চাল। ২। দৃঢ়াশ্বের পুত্র। ৩। চক্ষুর পুত্র। ৪। ধৃষ্টকেতুর পুত্র। ৫। পৃষদশ্বের পুত্র। ৬। প্রজাপতি দক্ষের পুত্রগণ।

হর্ষবর্দ্ধন—যজ্ঞকৃতের পুত্র।

হল—অন্ধভৃত্যবংশীয় অরিষ্টকর্ম্মার পুত্র।

হস্তা—নক্ষত্রবিশেষ।

হস্তী—সুহোত্রের পুত্র—হস্তিনাপুরীর স্থাপয়িতা।

হারীত—১। স্মৃতিসংহিতাকার ঋষি। ২। আত্রেয় মুনির শিষ্য—আয়ুর্ব্বেদের সংহিতাকার ঋষি।

হাহা—কুবেরানুচর গন্ধর্ব্ববিশেষ। জনৈক প্রসিদ্ধ গায়ক।

হিড়িম্ব—রাক্ষসবিশেষ। পাণ্ডবগণ বারণাবতের জতুগৃহ হইতে পলায়নকালে যে বনে ইঁহার বাস ছিল, সেই বন দিয়া রাত্রিকালে গমন করিতে করিতে দীর্ঘ পথপর্য্যটনে ক্লান্ত হইয়া, কুন্তী, যুধিষ্ঠির, অর্জ্জুন, নকুল ও সহদেব বিশ্রাম

লাভার্থ শয়ন করিলে, ভীমসেন তাঁহাদিগের রক্ষাণাবেক্ষণ করিতে লাগিলেন। পরে এই রাক্ষস তাহাদিগকে দেখিয়া ভগিনী হিড়িম্বাকে তাহাদিগের বধ করিবার অনুমতি-প্রদান করিলে, ভগিনী হিড়িম্বা ভীমসেনের দর্শনে মুগ্ধা হইয়া অত্যাসক্তাবৎ স্থির থাকিলে, হিড়িম্ব ক্রোধান্ধ হইয়া, স্বয়ং ভীমের আক্রমণে উদ্যত হইয়াছিল। তাহাতে ভীমহস্তে নিহত হইয়াছিল।

হিড়িম্বা—রাক্ষসীবিশেষ। হিড়িম্ব রাক্ষসের ভগিনী। এই রাক্ষসী ভ্রাতা হিড়িম্ব কর্তৃক ভীমরক্ষিত নিদ্রিত পাণ্ডবগণের বধার্থ প্রেরিতা হইয়া, ভীমেরপ্রতি আসক্তা হইলে, হিড়িম্বের আক্রমণের বাধা দিতে ভীমের সহিত যুদ্ধ ঘটায়, ভীম হস্তে হিড়িম্বের মৃত্যু হইলে, ইনি ভীমের হস্তে আত্ম-সমর্পণ করিয়া, তাঁহার ভার্য্যা হন। অতঃপর স্বামীর সহিত রাক্ষসী সঙ্গতা থাকিয়া, গর্ভিনী হইলে, তাহাতে ঘটোৎকচের জন্ম হয়। পরে ভীম ইহার পরিত্যাগ করিলে, এই রাক্ষসী পুত্র ঘটোৎকচের আশ্রয়ে অবস্থান করিয়াছিল।

হিমালয়—ভারতের উত্তরদেশস্থ গিরিরাজ। ইনি পিতৃগণদুহিতা মেনার পাণিগ্রহণ করেন। তাঁহার গর্ভে ইহঁার মৈনাক নামক পুত্র এবং গঙ্গা ও উমা নামে কন্যাদ্বয় জন্ম গ্রহণ করিয়াছিলেন।

হিরণ্যকশিপু—অসুররাজ বিশেষ। মহর্ষি কশ্যপের ঔরসে ও দিতির গর্ভে ইহঁার জন্ম। ইহঁার ভ্রাতা হিরণ্যাক্ষ বিষ্ণু হস্তে নিহত হইলে, ইহঁার পূর্ব্বসঞ্চিত বিষ্ণু-দ্বেষ বৃদ্ধি পাইতে থাকে। ইনি লোকস্রষ্টা ব্রহ্মার উদ্দেশে তপশ্চরণে রত থাকিয়া, ব্রহ্মার সন্তোষ সাধন করায়, তাঁহার বরে ইনি তৎকাল পরিচিত জীবজন্তুর অবধ্য, শস্ত্রাদির অচ্ছেদ্য, জলে, স্থলে, শূন্যে, দিবসে বা রাত্রি-কালে ইনি অমর—এই বরলাভে গর্ব্ব বৃদ্ধি হওয়ায় রাজ্যে যথেচ্ছাচার আরম্ভ করেন। ইহঁার মহিষীর নাম কয়াধু। তাঁহার গর্ভে ইহঁার হ্লাদ, অনুহ্লাদ, সংহ্লাদ ও প্রহ্লাদ এই এই পুত্র চতুষ্টয়ের জন্ম হয়। ষণ্ড ও অমার্কের শিক্ষায় প্রহ্লাদের প্রগাঢ় বিষ্ণুভক্তি হওয়ায়, ইহঁার পরামর্শে ও শিক্ষকের চেষ্টায় তিনি বিষ্ণুভক্তি ত্যাগে সমর্থ না হওয়ায়, ইনি ক্রোধান্ধ হইয়া, পুত্রের বধ করিবার আদেশ করেন। বিষ দানে অগ্নিক্ষেপে, হস্তি-পদতলে প্রক্ষেপে, অস্ত্রাঘাতে পর্ব্বত হইতে সাগরে প্রক্ষেপে কিছুতেই ইহঁার মৃত্যু হইল না দেখিয়া, ইনি পুত্রকে জিজ্ঞাসা করিলেন, "বৎস, তোমার বিষ্ণু কোথায়?" প্রহ্লাদ উত্তর করিলেন, "বিষ্ণু সর্ব্বব্যাপী" তখন ইনি তাহাকে একটী স্ফাটিকস্তম্ভ দেখাইয়া, তাহার ভিতর বিষ্ণু আছেন কি না, জিজ্ঞাসা করেন। তাহাতে প্রহ্লাদ বলেন, "আছেন।" পরে বজ্রমুষ্টিতে সেই স্তম্ভ ভঙ্গ করিলে, নরসিংহ-মূর্ত্তি বহির্গত হইয়া, জানুর উপর ইহঁাকে পাতিত করিয়া, সন্ধ্যাকালে স্বীয় নখরাঘাতে নিহতকরিয়াছিলেন।

হিরণ্যরেতা—প্রিয়ব্রতের পুত্র।

হিরণ্যরোমা--পর্জ্জন্যা ও মরীচির পুত্র—লোকপাল বিশেষ।

হিরণ্যহস্ত—বৃদ্ধিমতীর পুত্র। অশ্বিনীকুমারদিগের বরে ইহঁার জন্ম হয়।

হিরণ্যাক্ষ—জনৈক অসুর ভূপতি। ইনি কশ্যপের ঔরসে ও দিতির গর্ভে জন্ম গ্রহণ করেন। ব্রহ্মার বরলাভে বলদৃপ্ত হইয়া, ইনি রাজ্যে যথেচ্ছাচার আরম্ভ করেন। ইহঁার পত্নীর নাম উপদানবী, দেবরাজ্য স্বর্গের অধিকার লাভ জন্য দেবগণ সহ যুদ্ধে প্রবৃত্ত হন। ইনি স্ববলে পৃথিবীকে স্বপুরী পাতালের মধ্যে প্রবিষ্ট করিয়াছিলেন। অবশেষে বিষ্ণু বরাহমূর্ত্তি পরিগ্রহ করিয়া, ইহঁার নিধন ও পৃথিবীর উদ্ধার সাধন করেন।

হুহু--গন্ধর্ব্ব-গায়ক বিশেষ। যক্ষরাজ কুবেরের অনুচর।

হৃদিক—যদুবংশীয়স্বয়ভোজের পুত্র। ইহঁার পুত্রের নাম কৃতবর্ম্মা।

হেতি – জনৈক রাক্ষস।

হেম—উষদ্রথের পুত্র।

হেমচন্দ্র—বৈশালীর অধীশ্বর।

হেমা – অপ্সরো বিশেষ। ময়দানবের ঔরসে ইহঁার গর্ভে জাতা কন্যা মন্দোদরী লঙ্কেশ্বর রক্ষোরাজ রাবণের মহিষী হইয়াছিলেন।

হৈহয়—যদুবংশীয় শত্রুজিতের পুত্র।

হ্রস্বরোমা—মিথিলারাজ সুবর্ণরোমার পুত্র।

হ্লাদ—দৈত্যরাজ হিরণ্যকশিপুর জ্যেষ্ঠ পুত্র। বিষ্ণু-ভক্ত প্রহ্লাদের জ্যেষ্ঠভ্রাতা। ইহাঁর পুত্র বাতাবী ইল্বল।

হ্লাদিনী—শ্রীমতী রাধাই এই শক্তিবিকাশিনী।

# ঐতিহাসিক ও আধুনিক

# চরিতাভিধান।

## অ

অক্ষয়কুমার দত্ত। ইনি ১৮২১ খ্রীষ্টাব্দে নবদ্বীপের অদূরবর্ত্তী গঙ্গার পশ্চিম তীরস্থ চুপী গ্রামে কায়স্থ বংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম পীতাম্বর দত্ত, মাতার নাম দয়াময়ী দাসী। অক্ষয়কুমার বাল্যকালে নিজ গ্রামের পাঠশালায় অধ্যয়ন করেন। তাহার পর, কলিকাতার অরিয়েণ্টাল্ সেমিনারিতে কিছুকাল বিদ্যা শিক্ষা করেন। উনিশ বৎসর বয়সে তত্ত্ববোধিনী সভার তত্ত্বাবধানে প্রতিষ্ঠিত পাঠশালার অন্যতম শিক্ষকের পদ গ্রহণ করেন। তাহার পর, যথাক্রমে তত্ত্ববোধিনী পত্রিকার সম্পাদক ও কলিকাতা নর্ম্যাল্ বিদ্যালয়ের প্রধান শিক্ষক হন। ১৮৮৭ খ্রীষ্টাব্দে ইনি দেহত্যাগ করিয়াছেন। দত্ত মহাশয় ব্রাহ্ম-ধর্ম্মাবলম্বী ছিলেন। ইঁহার রচিত "চারুপাঠ" তিনভাগ, "ভারতবর্ষীয় উপাসক সম্প্রদায়" প্রভৃতি গ্রন্থ প্রসিদ্ধ।

অক্ষয়কুমার বড়াল। ইনি ১৮৬০ খ্রীষ্টাব্দে কলিকাতা চোরবাগানে সুবর্ণবণিক্ কুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺ কালীচরণ বড়াল। ইনি বঙ্গসাহিত্যে এক জন লব্ধপ্রতিষ্ঠ কবি। বঙ্গীয় পাঠক-সমাজে ইঁহার গীতি-কবিতাগুলির বিপুল প্রভাব। কবিতাগুলি এরূপ ভাবোচ্ছ্বাস পূর্ণ যে, পাঠকালে পাঠক-হৃদয়ে যেন এক অনির্ব্বচনীয় ভাবের আভাস আনিয়া দেয়। অধিকন্তু সেগুলি ললিত-মাধুর্য্যে, সৌন্দর্য্যসম্পদে ও রসবৈচিত্র্যে মরকতখচিতবৎ উজ্জ্বল। মাসিক পত্রিকাদিতে প্রায়ই ইঁহার কবিতা প্রকাশিত হয়। অষ্টাদশবর্ষ বয়ঃক্রম হইতে ইনি কবিতা লিখিতে আরম্ভ করেন। এক্ষণে প্রৌঢ় বয়সে স্ত্রী-বিয়োগ হওয়ায় ইনি পরলোকগতা সাধ্বী পত্নীর উদ্দেশে অজস্র শোকাশ্রু ঢালিয়া "এষা" নামক যে গীতি-কাব্য রচনা করিয়াছেন, বঙ্গ-সাহিত্য-ক্ষেত্রে তাহা এক স্ফটিক-গঠিত তাজ-মহল কবির অবিনশ্বর কীর্ত্তি। এতদ্ব্যতীত ইতিপূর্ব্বে ইনি "ভুল," "কনকাঞ্জলি," "প্রদীপ," "শঙ্খ" প্রভৃতি নামে কয়েকখানি গীতিকাব্য রচনা করিয়া যশস্বী হইয়াছেন।

অক্ষয়কুমার মৈত্রেয়। ১৮৬১ খ্রীষ্টাব্দে নদীয়া জেলার অন্তর্গত সিমলা গ্রামে অক্ষয়কুমার জন্ম গ্রহণ করেন। পিতার নাম মথুরানাথ মৈত্রেয় ও মাতার নাম সৌদামিনী দেবী। ইনি বারেন্দ্র শ্রেণীস্থ ব্রাহ্মণবংশসম্ভূত। অক্ষয় বাবু ১৮৭১ খ্রীষ্টাব্দে বোয়ালিয়া গবর্মেণ্ট স্কুলে ইংরাজী শিক্ষা আরম্ভ করেন ও কলিকাতা প্রেসিডেন্সী কলেজ্ হইতে বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন। ১৮৮৫ খ্রীষ্টাব্দ হইতে রাজসাহীতে ওকালতী করিতেছেন। মৈত্রেয় মহাশয় একাধারে সাহিত্য-সেবী শিল্পকলা-নিপুণ ও স্বদেশহিতৈষী। ইনি নানা মাসিক পত্রের লেখক। ইঁহার রচিত ঐতিহাসিক গ্রন্থ "সিরাজউদ্দৌলা" প্রভৃতি প্রসিদ্ধ।

অক্ষয়চন্দ্র সরকার। ইনি হুগলি জেলার অন্তর্গত চঁচুড়া সহরে ১৮৪৬ খ্রীষ্টাব্দে জন্ম গ্রহণ করেন। পিতার নাম গঙ্গাচরণ সরকার। জাতিতে কায়স্থ। ইনি বি এল পরীক্ষায় উত্তীর্ণ কিন্তু ওকালতী করেন না। এক সময়ে ইঁহার পরিচালিত

সাধারণী নামক সাপ্তাহিক পত্রিকা বিশেষ প্রসিদ্ধি লাভ করিয়াছিল। সরকার মহাশয় নানা মাসিক পত্রের লেখক এবং ইহাঁর রচিত "গোচারণের মাঠ" প্রভৃতি কয়েক খানি বাঙ্গালা পুস্তক আছে।

অদ্বৈতপ্রভু। ইনি ১৩৮৭ শকাব্দে শান্তিপুরে বারেন্দ্র ব্রাহ্মণকুলে জন্ম গ্রহণ করেন। ইহাঁর পূর্ব্বপুরুষেরা শ্রীহট্ট জেলার লাউরিয়া গ্রাম হইতে আসিয়া শান্তিপুরে বাস করেন। অদ্বৈত প্রভু শৈশব হইতে অত্যন্ত ভগবদ্ভক্ত ছিলেন। মহাপ্রভু শ্রীচৈতন্যদেব যখন গৃহস্থাশ্রম পরিত্যাগ করিয়া সন্ন্যাস গ্রহণ করেন, সেই সময়ে অদ্বৈত প্রভুও সংসারের মায়া ত্যাগ করিয়া তাঁহার অনুগামী হন। বঙ্গদেশে চৈতন্য-মহাপ্রভুর প্রবর্ত্তিত বৈষ্ণবধর্ম্ম প্রচারে অদ্বৈত প্রভু এক জন প্রধান সহায় ছিলেন। তিনি বয়োজ্যেষ্ঠ হইলেও চৈতন্য মহাপ্রভুকে অত্যন্ত ভক্তি করিতেন। মহাপ্রভুর সহিত মিলনের পূর্ব্বেই তাঁহার বিবাহ হইয়াছিল। ঐ পত্নীর গর্ভে তাঁহার আটটি পুত্র জন্মে, তন্মধ্যে সর্ব্বকনিষ্ঠ অচ্যুত ব্যতীত আর সকলেই যথেচ্ছাচারী ছিলেন। শান্তিপুরে অদ্বৈত প্রভুর প্রতিষ্ঠিত কৃষ্ণমূর্ত্তির নাম মদনগোপাল। মদনগোপালের রাসের সময় শান্তিপুরে বিলক্ষণ জাঁক হয়। শান্তিপুরের অধিকাংশ গোস্বামীই অদ্বৈত প্রভুর বংশধর। তদ্ভিন্ন নদীয়া, ফরিদপুর, ঢাকা প্রভৃতি অন্যান্য জেলায়ও ইহাঁর বংশ-ধরগণ বাস করেন।

অনঙ্গপাল। খ্রীষ্টীয় প্রথম শতাব্দীতে দিলু নামক এক জন নরপতি চন্দ্রবংশীয় রাজা যুধিষ্ঠিরের প্রতিষ্ঠিত ইন্দ্রপ্রস্থ নগরের সন্নিধানে একটী রাজধানী প্রতিষ্ঠিত করেন। তাঁহার নামানুসারে ঐ রাজধানীর নাম হয় দিল্লী। কিংবদন্তী এইরূপ শাকবংশীয়েরা এই নগরী আক্রমণ করিয়া ধ্বংস করিয়াছিল। ৭৩৬ খৃষ্টাব্দে অনঙ্গপাল নামক তোমর-বংশীয় এক জন রাজপুত রাজা এই নগরী পুনর্নির্ম্মাণ করিয়া ঐ স্থানে স্বীয় রাজধানী স্থাপন করেন। এই বংশের উনিশ জন রাজা যথাক্রমে এখানে রাজ্য শাসন করেন। পূর্ব্বোক্ত তোমর বংশীয় শেষ রাজার নাম অনঙ্গপাল।

অনঙ্গভীমদেব। ইনি উড়িষ্যার একজন বিখ্যাত চোল বংশীয় নরপতি। ১১৭৪ খৃষ্টাব্দে অনঙ্গভীমদেব রাজপদে প্রতিষ্ঠিত হন। এই রাজা বহুদূর পর্য্যন্ত আপন অধিকার বিস্তৃত করিয়াছিলেন। রাজ্যের আয়ের এক তৃতীয়াংশ তিনি নিজে ব্যয় করিতেন, অবশিষ্ট দুই অংশ দ্বারা ব্রাহ্মণ ও সৈন্যগণের ব্যয় নির্ব্বাহ হইত। তিনি ব্রহ্মোত্তর ভূমি প্রদান করিয়া অনেক ব্রাহ্মণকে নিজ রাজ্যে বাস করাইয়াছিলেন। এবং ক্ষেত্রে জল সেচনের নিমিত্ত দশ লক্ষ পুষ্করিণী খনন করাইয়াছিলেন। তিনি ধার্ম্মিক নৃপতি হইলেও কোন সময়ে ক্রোধের বশে এক ব্রাহ্মণের প্রাণবধ করেন। এবং ঐ পাপের প্রায়শ্চিত্তের নিমিত্ত কঠোর তপস্যার অনুষ্ঠান করেন। শেষে জগন্নাথ দেব তাঁহাকে পুরীতে গিয়া মন্দির নির্ম্মাণ করাইতে আদেশ করেন। অনঙ্গভীমদেব বহু ব্যয়ে যে অপূর্ব্ব মন্দির নির্ম্মাণ করাইয়া ছিলেন তাহাই বর্ত্তমান পুরীর জগন্নাথ-মন্দির। কথিত আছে; —স্থপতিরা ক্রমাগত চৌদ্দ বৎসর পরিশ্রম করিয়া ১১৯৮ খৃষ্টাব্দে ঐ মন্দির নির্ম্মাণ সমাপ্ত করে।

৭। অনন্তরাম মিশ্র। জীবন্মুক্ত মহাপুরুষ পণ্ডিত অনন্তরাম মিশ্র ১৮৯৫ সংবতে পাটনা জেলার অন্তর্গত রাঘোপুর গ্রামে পবিত্র শাকদ্বীপীয় ব্রাহ্মণ কুলে জন্ম গ্রহণ করেন। ইহাঁর পিতার নাম ৺ গণেশানন্দ মিশ্র। ইনি শৈশবে পিতৃসন্নিধানে পাণিনীয় সিদ্ধান্তকৌমুদী ব্যাকরণ অধ্যয়ন করেন। পরে পঞ্চদশ বর্ষ বয়সে একবার অধ্যয়নের নিমিত্ত বারাণসী ধামে গমন করেন, কিন্তু সেই বার অনন্তরামের সেখানে অবস্থান করা ঘটে না। তখন অনন্তরামের পিতা তাঁহার বাটী হইতে চারি ক্রোশ দূরবর্ত্তিনী গঙ্গার তীরে বাস করিতেছিলেন। তিনি পিতৃসকাশে আসিয়া সমগ্র শ্রীমদ্ভাগবত গ্রন্থ পাঠ করেন। অনন্তরামের পিতা গণেশানন্দমিশ্র একজন পরম ভগবদ্ভক্ত ও নির্লিপ্ত ভাবে সংসারে অবস্থান করিতেন। তিনি "রামগীতামৃত" ও "সিদ্ধান্তশতক" গ্রন্থ রচনা করেন। এক দিবস

তাঁহার পিতার শিষ্য এক কায়স্থ, গুরুর সহিত সাক্ষাৎ করিতে আসিয়া অনন্তরামকে দেখিতে পান। তিনি গুরু-পুত্রকে জিজ্ঞাসা করেন, "কি পড়িতেছ," অনন্তরাম উত্তর করেন। তাহার পর, সেই কায়স্থ বলেন;—"আমার গুরুদেব ভগবানে তন্ময়, সংসারে নির্লিপ্ত, তাঁহার নিকট উপদেশ লাভ করিয়া যে তৃপ্তি লাভ করি, তুমি কি আর লোককে সেইরূপ উপদেশ দিতে পারিবে?" ঐ কথায় অনন্তরামের চৈতন্য হইল, তিনি গৃহ ত্যাগ করিয়া কাশীধামে গমন করিলেন। সেখানে পাণিনীয় মহাভাষ্য, পাতঞ্জল দর্শন ও সাংখ্য দর্শন অধ্যয়ন করেন। ইহার পূর্ব্বেই অনন্তরামের বিবাহ হইয়াছিল। তিনি কিছুকাল গৃহে থাকিয়া পুনরায় কাশী যাত্রা করেন, এবারে বেদান্ত, পূর্ব্বমীমাংসা ও উপনিষদ্ বেদ প্রভৃতি অধ্যয়ন করেন। এই সময় এক সন্ন্যাসীর সহ তাঁহার সাক্ষাৎ হয়, সন্ন্যাসী তাঁহাকে দেখিবামাত্র অত্যন্ত স্নেহ করিতে আরম্ভ করেন। তিনি মিশ্র মহাশয়কে লইয়া নেপাল রাজ্যে তীর্থ-দর্শনে যাত্রা করেন। তাঁহারা রাজধানীতে আহূত হইয়াছিলেন কিন্তু বিষয়ীর সংসর্গ নিষিদ্ধ বলিয়া ঐ আহ্বান প্রত্যাখ্যান করেন। কিছুদিন গৃহে থাকিয়া পুনরায় মথুরার সন্নিহিত বরাহক্ষেত্রে [illegible]য়া কি[illegible]কাল অধ্যয়ন করেন। সেখান হইতে সেতুবন্ধ রামেশ্বর ক্ষেত্রে গমন করেন। ঐ স্থান হইতে গৃহে ফিরিলে তাঁহার পতিব্রতা পত্নী সজল নয়নে বলেন, "তোমার পদ সেবা করিয়া দুইটী সন্তান পাইয়াছিলাম, তাহা নষ্ট হইয়াছে, আমি পুনরায় তোমার নিকট সন্তান প্রার্থিনী। অনন্তরাম সাধ্বী পত্নীর অনুরোধে এক বৎসর কাল গৃহে থাকেন। এই সময় তাঁহার এক পুত্র জন্মে, এই পুত্রের নাম পদ্মলোচন মিশ্র। ইনি ডুমরাওনের রাজগুরু শাকদ্বীপীয় ব্রাহ্মণশ্রেষ্ঠ হনূমান্ পাঠকের কন্যার পাণিগ্রহণ করেন। এখন পদ্মলোচনই ডুমরাওনের রাজগুরু। তাহার পর, অনন্তরাম হরিদ্বারে গিয়া অধ্যাপনা আরম্ভ করেন তিনি কাহারও নিকট কিছু যাচ্ঞা করিতেন না, যদি কেহ স্বেচ্ছাক্রমে কিছু দিত, তদ্দ্বারা জীবিকা নির্ব্বাহ করিয়া অসংখ্য ব্রহ্মচারী দণ্ডী ও গৃহী ছাত্রকে দিবা রাত্রি অধ্যাপনা করিতেন। সুপ্রসিদ্ধ ভাস্করানন্দ স্বামী যৌবনের প্রারম্ভে গৃহ ত্যাগ করিয়া নানা স্থানে গুরুর অনুসন্ধান করেন, যেখানে যান, সেখানেই দেখেন অধ্যাপকগণ ঘোর বৈষয়িক। শেষে হরিদ্বারে অনন্তরামকে দেখিয়া তাঁহার মনে শ্রদ্ধা জন্মে। তিনি এই সংসার-নির্লিপ্ত অধ্যাপকের নিকট পাণিনীয় ব্যাকরণ, সিদ্ধান্ত-কৌমুদী বৃত্তি, মহাভাষ্য, বেদান্ত, উপনিষদ্ প্রভৃতি সমুদয় অধ্যয়ন করেন। কিছুকাল পরে, অনন্তরাম হরিদ্বার পরিত্যাগ করিয়া কাশীর অসিসঙ্গম তীর্থে অবস্থান পূর্ব্বক অধ্যাপনা আরম্ভ করেন। এখানেও অসংখ্য ব্রহ্মচারী দণ্ডী ও গৃহী ছাত্র তাঁহার নিকট অধ্যয়ন করিতে আরম্ভ করে। কিছু দিন পরেই ভাস্করানন্দ স্বামী অসিসঙ্গমের অনতিদূরস্থ আনন্দবাগে অবস্থিতি করেন। নানাদেশীয় হিন্দু, জৈন, বৌদ্ধ, পারসীক, ইংরেজ সকলেই তাঁহাকে দেববুদ্ধিতে সেবা করিত। তাঁহার বিভবের অন্ত নাই, কত লোক কত মূল্যবান্ বস্ত্র ও আহার্য্য দান করে, স্বামীজী তাহাতে ভ্রুক্ষেপও করেন না, তাঁহার "চেলা" নামধারী সেবকেরা উহা গ্রাস করে। দেহত্যাগের কিছুকাল পূর্ব্বে একদিন ভাস্করানন্দ তাঁহার গুরু পণ্ডিত অনন্তরামের কথা উল্লেখ করিয়া বলেন—যদি কেহ এই কালে ব্রহ্মর্ষি থাকে, তবে আমার গুরুজী। তিনি কখনও কাহারও নিকট কিছু প্রার্থনা করেন না, তাঁহার রাগদ্বেষ নাই, কেবল আকাশ বৃত্তি অবলম্বন করিয়া আমার ন্যায় সহস্র সহস্র শিষ্যকে জ্ঞান দান করিতেছেন। তাঁহার মস্তক রাখিবার নিমিত্ত একটুকু কুটীর পর্য্যন্ত নাই। এই কথা শ্রুতমাত্র তাঁহার কয়েকটী বণিক্ শিষ্য চাঁদা করিয়া তিন সহস্র মুদ্রা ব্যয়ে অসিসঙ্গম তীর্থঘাটের উপরে একটী দ্বিতল বাটী নির্ম্মাণ করিয়া দিয়াছেন এবং ঐ ব্যক্তিরাই তাঁহাকে মাসিক পঞ্চদশ মুদ্রা বৃত্তি দান করেন। তিনি কাশীতে কয়েকটী যজ্ঞের অনুষ্ঠান করিয়া-

ছেন এবং এখনও অসংখ্য শিষ্যকে অকাতরে জ্ঞান দান করিতেছেন। তিনি জীবনে মিথ্যা কথা বলেন নাই, তাঁহার রাগদ্বেষ নাই তজ্জন্য তিনি জীবন্মুক্ত মহাপুরুষ।

অভয়াচরণ পাল। বিখ্যাত বি ব্যানার্জি কোম্পানির স্বত্বাধিকারী শ্রীযুক্ত অভয়াচরণ পাল বি, এ. বি, এল্ মহাশয় ১৮৪৭ খৃষ্টাব্দের ১লা আগষ্ট কলিকাতা সিমলা পল্লীতে জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺ মাধবচন্দ্র পাল। সিমলার পালবংশ বিশেষ বিখ্যাত; এই বংশেই প্রসিদ্ধ স্বদেশ-হিতৈষী এবং হিন্দুপেট্রিয়ট্ পত্রের ভূতপূর্ব্ব সম্পাদক স্বর্গীয় কৃষ্ণদাস পাল মহাশয় জন্মগ্রহণ করেন। অভয় বাবু পিতার দ্বিতীয় পুত্র। হেয়ার্ স্কুলের ভূতপূর্ব্ব হেড মাষ্টার প্রসিদ্ধ ৺ ভোলানাথ পাল এম্, এ মহোদয় ইঁহার জ্যেষ্ঠ সহোদর। ইনি শৈশবে হিন্দু স্কুলে প্রবেশ করেন, সেখান হইতে এণ্ট্রান্স পরীক্ষায় এবং প্রেসিডেন্সী কলেজ হইতে এফ, এ. পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ১৮৭২ খৃষ্টাব্দে হেয়ার্ স্কুলে শিক্ষকতা-কার্য্যে নিযুক্ত হন এবং সেখানে থাকিতেই প্রাইভেট্ বি, এ এবং বি,এল পরীক্ষায় উত্তীর্ণ হন। ইহার কিছুকাল পরে ইনি হেয়ার্ স্কুল হইতে হিন্দু স্কুলে বদলি হন এবং সম্পূর্ণ ত্রিশ বৎসর শিক্ষকতা-কার্য্য করিয়া ১৯০২ খৃষ্টাব্দে অবসর গ্রহণ করিয়াছেন। অবসর গ্রহণের সময় ইনি উক্ত বিদ্যালয়ের সহকারী প্রধান শিক্ষক ছিলেন। অভয় বাবুর অষ্টাদশ বৎসর বয়সে বিবাহ হয়, তাঁহার সাতটী পুত্র ও একটী কন্যা। লোকে "সাত পুত্রের বাপ হও" বলিয়া আশীর্ব্বাদ করে, অভয় বাবু বিধাতার কৃপায় সে সৌভাগ্য লাভ করিয়াছেন। ইনি এই বার্দ্ধক্যে পুত্র-পৌত্র-দৌহিত্রাদির সহিত শান্তিতে সংসারযাত্রা নির্ব্বাহ করিতেছেন। ইনি ১৮৮৩ খৃষ্টাব্দে জ্যেষ্ঠ পুত্র শ্রীযুক্ত নারায়ণ দাস পালের নামে বি, ব্যানার্জী কোম্পানির ফারমের সম্পূর্ণ স্বত্ব ক্রয় করিয়াছেন। (ইঁহার হস্তে আসিয়া) এই ফারম্ এখন অতি উত্তমরূপে চলিতেছে। বি ব্যানার্জি কোম্পানী ইংরাজী, বাঙ্গালা, সংস্কৃত বহু পুস্তকের প্রকাশক এবং গবর্ণমেণ্ট প্রকাশিত পুস্তকাবলীর এজেণ্ট। এই ফারম্ নারায়ণ বাবুর নামেই চলিতেছে। বিনয়ে আত্মশ্লাঘাশূন্যতায়, ধর্ম্মনিষ্ঠায় অভয় বাবুর স্বভাব অতীব মধুর। অনেক সময়ে সুযোগ পাইলে তিনি পরোপকার করিতে কুণ্ঠিত হন না। ইঁহার সহকর্ম্মিগণের নিকটে শুনা গিয়াছে, ৺শারদীয় পূজার বন্ধ ও গ্রীষ্মের বন্ধের দিনের পূর্ব্বে মাহিনার বিল পাস না হওয়ায় শিক্ষকদের গৃহে যাইতে অযথা বিলম্ব হইত, কিন্তু অভয় বাবুর সময়ে তাহা হইতে পারিত না, তিনি বিল্ খানি লইয়া শিক্ষকদের প্রাপ্য টাকা দিয়া বিদায় করিতেন। শেষে বিল পাস্ হইলে ভাঙ্গাইয়া টাকা লইতেন। বার্দ্ধক্যে ইঁহার ধর্ম্মপ্রবণতাও কিঞ্চিৎ ভগবদ্ভক্তির উদ্রেক হইয়াছে। ইঁহার অকৃত্রিম বন্ধু হিন্দু স্কুলের বর্ত্তমান হেড্ মাষ্টার রায় শ্রীযুক্ত রসময় মিত্র বাহাদুরের সহিত মধ্যে মধ্যে হরি-সংকীর্ত্তনে বিভোর থাকেন এবং ভগবৎপ্রসঙ্গ লইয়া দিনপাত করিতে ভালবাসেন। অভয় বাবুকে কখনও দুঃখিত বা চিন্তাগ্রস্ত দেখিতে পাওয়া যায় না, যখনই কেহ কর্ণওয়ালিস্ ষ্ট্রীটের ২৫ নং পুস্তকালয়ে যাইবেন, তখনই দেখিতে পাইবেন, অভয় বাবু হুঁকা হস্তে হাস্যমুখে বসিয়া আছেন। ইঁহার বর্ত্তমান বয়স ৬৬ বৎসর।

অমরসিংহ। ইনি উজ্জয়িনীর অধিপতি মহারাজ বিক্রমাদিত্যের নবরত্ন সভার অন্যতম রত্ন ছিলেন এইরূপ কিংবদন্তী আছে। ইঁহার অপর নাম অমরদেব। অমরসিংহ খৃষ্টীয় ৬ষ্ঠ শতাব্দীতে বিদ্যমান ছিলেন। তিনি মগধ প্রদেশে জন্ম গ্রহণ করেন, শেষে শব্দ-শাস্ত্রে অসাধারণ খ্যাতি প্রযুক্ত মহারাজ বিক্রমাদিত্য কর্ত্তৃক উজ্জয়িনী নবরত্ন সভার অন্যতম রত্নরূপে সম্মানিত হন। তাঁহার রচিত ত্রিকাণ্ডশেষ অভিধান অতিপ্রসিদ্ধ। ইহার নামান্তর অমর কোষ অভিধান। সংস্কৃত-ভাষায় এরূপ অভিধান আর নাই। যত দিন সংস্কৃত ভাষা বিদ্যমান থাকিবে, তত দিন এই অভিধানের গৌরব অক্ষুণ্ণ রহিবে। অমর সিংহ বৌদ্ধ-ধর্ম্মাবলম্বী

ছিলেন, তিনি স্বীয় জন্মভূমি মগধের বুদ্ধ-গয়ায় এক বুদ্ধ-মন্দির প্রতিষ্ঠা করিয়াছিলেন।

অমৃতলাল বসু। ইনি ১২৬০ সালের ৬ই বৈশাখ কলিকাতা নগরীতে কায়স্থ-কুলে জন্ম গ্রহণ করেন। বসু মহাশয় বাঙ্গালা ভাষা ও ইংরাজি সাহিত্যে ব্যুৎপন্ন। ইনি অনেকগুলি বাঙ্গালা দৃশ্য কাব্য রচনা করিয়াছেন। তন্মধ্যে ব্রজলীলা, বিবাহ বিভ্রাট, তরুবালা, বিজয়বসন্ত, হরিশ্চন্দ্র, তাজ্জব ব্যাপার, রাজাবাহাদুর, কালাপাণি, যাদুকরী, অবতার, একাকার প্রভৃতি প্রসিদ্ধ। অমৃত বাবু নিজে একজন নিপুণ অভিনেতা এবং বক্তৃতায়ও হাস্য রসের ফোয়ারা ছুটাইতে পারেন। ইনি এখন কলিকাতার ষ্টার্ থিয়েটারে আছেন।

অর্দ্ধেন্দুশেখর মুস্তাফী। ইনি ১২৫৮ সালের মাঘ মাসে কলিকাতা নগরীতে জন্মগ্রহণ করেন। মুস্তাফী মহাশয় পাথুরিয়া ঘাটার স্বর্গীয় মহারাজ যতীন্দ্রমোহন ঠাকুরের মাসতুতো ভাই। বাল্যকাল হইতেই ইনি অনুকরণপটু। নাট্টাভিনয়ে ইনি একজন অসাধারণ দক্ষ। অনেককে ইনি নাট্ট শিক্ষা দিয়াছেন। প্রাদেশিক ভাষা সমূহের অনুকরণে ও ইঁহার অসাধারণ কৃতিত্ব ছিল। ইনি ঢাকা, চট্টগ্রাম প্রভৃতি জেলার ভাষায় যখন অভিনয় করিতেন, তখন ইঁহাকে ঠিক ঐ সকল জেলার অধিবাসী বলিয়া মনে হইত। ইনি নাট্টাভিনয়েই সমস্ত জীবন অতিবাহিত করিয়াছেন। ১৩১৫ সালের ২১শে ভাদ্র মুস্তোফী মহাশয় দুই পুত্র রাখিয়া পরলোক গমন করিয়াছেন। ইঁহার জ্যেষ্ঠ পুত্র বঙ্গীয় সাহিত্য-পরিষদের সহকারী সম্পাদক শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তোফী বাঙ্গালা সাহিত্য-ক্ষেত্রে সুপরিচিত।

অম্বিকাচরণ মজুমদার। ইনি ফরিদপুর জেলার অন্তর্গত সেনদিয়া নামক গ্রামে ১৮৫১ খৃষ্টাব্দে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতার নাম ৺ রাধা মাধব মজুমদার। জাতিতে বৈদ্য। অম্বিকা বাবু বরিশাল জেলা স্কুল হইতে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া বৃত্তি পান তাহার পর, প্রেসিডেন্সী কলেজ, হইতে এফ, এ. এবং জেনেরল্ এসেম্বিলি কলেজ্ হইতে বি, এ ও এম, এ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া কিছুকাল মেট্রপলিটান ইনষ্টিটিউসনে প্রোফেসরি করেন। তাহার পর, বি, এল পরীক্ষায় কৃতকার্য্য হইয়া ফরিদপুর জজ কোর্টে ওকালতী আরম্ভ করেন। কিছুদিন পরেই মজুমদার মহাশয় ফরিদপুরের সর্ব্ব প্রধান উকীল বলিয়া বিখ্যাত হন। তিনি কেবল অর্থোপার্জ্জনে রত নহেন, কায়মনোবাক্যে তিনি স্বদেশের উপকারে নিযুক্ত আছেন। ফরিদপুরের উন্নতিকর প্রত্যেক কার্য্যে অম্বিকা বাবু অগ্রণী। ১৯০৪ খৃষ্টাব্দে তিনি বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য মনোনীত হন এবং ঐ কার্য্যে উৎসাহ, তেজ ও কর্ত্তব্য পরায়ণতা প্রদর্শন করিয়া সাধারণের দৃষ্টি আকর্ষণ করেন। এখন তিনি ওকালতী হইতে অবসর গ্রহণ করিয়াছেন বটে কিন্তু এই বৃদ্ধ বয়সেও স্বদেশের হিত চিন্তায় বিরত নহেন।

অল্কট্। আমেরিকাবাসী কর্ণেল্ অল্কট, ম্যাডাম ব্লাভাস্কির সাহচর্য্যে ১৮৭৫ খ্রীষ্টাব্দে থিয়জফিক্যাল্ সোসাইটি অথবা তত্ত্ববিদ্যা-সভা প্রতিষ্ঠা করেন। তত্ত্ববিদ্যার অনুশীলন কল্পে মান্দ্রাজ, কলিকাতা প্রভৃতি নানা স্থানে উহার শাখা সভা প্রতিষ্ঠিত হইয়াছে। ইনি চিরকাল থিয়োজফিক্যাল সোসাইটির সভাপতি ও ঐ সভা হইতে প্রকাশিত পত্রিকার সম্পাদক ছিলেন। তিনি প্রতীচ্য দেশবাসী হইয়াও চিরকাল হিন্দুর ন্যায় নিরামিষ ভোজন করিতেন। ইঁহার রচিত তত্ত্ববিদ্যা সংক্রান্ত কয়েক খানি গ্রন্থ আছে। ১৯০৭ খ্রীষ্টাব্দে অল্কট্ অশীতিবর্ষ বয়ঃক্রমে মান্দ্রাজ সহরের আদিয়ার নামক স্থানে দেহত্যাগ করিয়াছেন।

অশোক। বুদ্ধদেবের নির্ব্বাণ লাভের ন্যূনাধিক দুই শত বৎসর পরে ভারতের তদানীন্তন রাজধানী পাটলিপুত্র নগরে সম্রাট্ অশোক জন্ম গ্রহণ করেন। ইনি প্রসিদ্ধ ভূপতি চন্দ্রগুপ্তের পৌত্র ও বিন্দুসারের পুত্র। ইঁহার পিতা কোন ব্রাহ্মণ-কন্যাকে মহিষী করেন, তাঁহার গর্ভে দুই পুত্র জন্মে, তন্মধ্যে জ্যেষ্ঠ অশোক। ইনি পিতার অনিচ্ছা সত্ত্বেও সৌভাগ্য

বলে ভারতের সিংহাসন লাভ করেন। অশোক অসাধারণ পরাক্রান্ত নরপতি ছিলেন। কথিত আছে, ইনি কদাকার ও অতিশয় নিষ্ঠুর ছিলেন। যৌবনের প্রারম্ভে ঐশ্বর্য্য-মদে মত্ত হইয়া অনেক প্রাণিহত্যা করিয়াছিলেন। তাহার পর, উপগুপ্ত নামক একজন বৌদ্ধ ভিক্ষুর উপদেশে ইনি বৌদ্ধ ধর্ম্মে দীক্ষিত হন। এই বৌদ্ধ-ধর্ম্মে দীক্ষাই ইঁহার বিশ্ববিখ্যাত কীর্ত্তির কারণ হইয়াছিল। অশোকের রাজ্য লাভের পূর্ব্বে বৌদ্ধধর্ম্মের অল্প অল্প উন্নতি হইতেছিল, ইঁহার বৌদ্ধধর্ম্ম গ্রহণে ঐ ধর্ম্ম রাজকীয় ধর্ম্ম বলিয়া পরিগৃহীত হয়। অশোক ভারতবর্ষ, চীন, জাপান, শ্যাম, ব্রহ্মদেশ, তিব্বত, কাশ্মীর, গ্রীস, রোম, সিংহল প্রভৃতি তদানীন্তন পৃথিবীর যাবতীয় সভ্যদেশে প্রচারক প্রেরণ করিয়া বৌদ্ধধর্ম্ম প্রচার করেন। তিনি ৮৪,০০০ (চতুরশীতি সহস্র) বৌদ্ধ-চৈত্য নির্ম্মাণ করিয়াছিলেন। তাঁহার প্রতিষ্ঠিত বিহার সমূহের ভগ্নাবশেষ অদ্যাপি বিদ্যমান দেখা যায়। তিনি প্রজা সাধারণের হিতের নিমিত্ত অসংখ্য রাজপথ নির্ম্মাণ, চিকিৎসালয় ও পান্থশালা স্থাপন করিয়াছিলেন। তিনি প্রস্তর-ফলকে গিরিগাত্রে এবং স্তম্ভসমূহে বৌদ্ধ ধর্ম্মের সার উপদেশ সকল উৎকীর্ণ করিয়াছিলেন। এইরূপ অশেষ প্রকার মানব-হিতকর কার্য্য করিয়া ৪১ বৎসর রাজ্য শাসনের পর, সম্রাট্ অশোক মানবলীলা সংবরণ করেন। তাঁহার জ্যেষ্ঠ পুত্র মহেন্দ্র এবং কন্যা সংঘমিত্রা ভিক্ষুধর্ম্ম অবলম্বন পূর্ব্বক অর্ণবযানে আরোহণ করিয়া সিংহলে ধর্ম্ম প্রচার করিতে গমন করেন।

**অশ্বঘোষ।** ইনি সংস্কৃত ভাষায় "বুদ্ধ-চরিত" কাব্য রচনা করিয়াছেন। খ্রীষ্টীয় প্রথম শতাব্দীতে আবির্ভূত হন। অশ্বঘোষ দার্শনিক ও কবি ছিলেন। বৌদ্ধ-সম্প্রদায়ের মধ্যে কিংবদন্তী এইরূপ যে, ইনি উত্তর-ভারতের প্রসিদ্ধ বৌদ্ধ-ধর্ম্মাবলম্বী শক নরপতি কনিষ্কের ধর্ম্মগুরু ছিলেন। অশ্বঘোষের প্রণীত বুদ্ধচরিত কাব্যের মারবিজয় নামক অংশের সহিত মহাকবি কালিদাস প্রণীত কুমারসম্ভব কাব্যের মদন ভস্মের অনেক সৌসাদৃশ্য লক্ষিত হয়। কালিদাসের অন্যান্য কবিতার সহিতও অশ্বঘোষের কবিতার পদ বিন্যাস, ভাব, ছন্দ ও অলঙ্কারাদির ঐক্য দৃষ্ট হয়। খ্রীষ্টীয় পঞ্চম শতাব্দীর প্রারম্ভে অশ্বঘোষের বুদ্ধচরিত চীন ভাষায় অনূদিত হইয়াছিল।

**অশ্বিনীকুমার দত্ত।**—ইনি ১৮৫৬ খ্রীষ্টাব্দে বাখরগঞ্জ জেলার অন্তর্গত পটুয়াখালী নামক উপনগরে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ৺ব্রজমোহন দত্ত, জাতিতে কায়স্থ। দত্ত মহাশয় সবজজ্ ছিলেন। অশ্বিনী বাবু এম, এ, এবং বি এল্ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া পিতার নামে বরিশাল নগরে একটী প্রথম শ্রেণীর কলেজ প্রতিষ্ঠা ও নানাবিধ দেশ হিতকর কার্য্য করিয়াছেন। ইনি একজন বাগ্মী ও ভক্তিমান্ পুরুষ। ইহাঁর রচিত "ভক্তির জয়" নামক গ্রন্থ প্রসিদ্ধ।

**অহল্যাবাই।** - এই সুবিখ্যাত মহিলা ১৭৩৫ খ্রীষ্টাব্দে একটি সামান্য গৃহস্থের গৃহে জন্মগ্রহণ করেন ইনি আদর্শ রূপবতী না হইলেও ইহার অঙ্গ-প্রত্যঙ্গের গঠন-প্রণালী অতি সুন্দর ছিল এবং মুখে সর্ব্বদা প্রফুল্লতা বিরাজ করিত। অহল্যা বাল্যকালে সামান্য লেখা পড়া শিখিয়াছিলেন। হোলকার রাজ্যের প্রতিষ্ঠাতা মলহর রাও ইহার লাবণ্য ও স্বভাব দর্শনে মোহিত হইয়া স্বীয় পুত্রের বধূরূপে মনোনীত করেন। বিবাহের পর ইহার স্বামী খাণ্ডেরাও অধিক দিন জীবিত ছিলেন না। তিনি এক পুত্র ও এক কন্যা রাখিয়া পরলোক গমন করেন। অহল্যা শ্বশুরের অত্যন্ত অনুগতা ও প্রিয়পাত্রী ছিলেন। তিনি পতি-বিয়োগে সহমৃতা হইবার জন্য উদ্যোগ করিলে শ্বশুর মলহররাও তাঁহাকে অশ্রুপূর্ণ নয়নে ঐ কার্য্য হইতে বিরত হইতে উপদেশ প্রদান করেন। তাহার পর, অহল্যার অপ্রাপ্তবয়স্ক পুত্র মালেরাও হোলকার রাজ্যের সিংহাসনে অভিষিক্ত হন। তিনি অত্যন্ত অত্যাচারী ছিলেন। রাজপদে অভিষেকের নয় মাসের মধ্যেই তাঁহার জীবনলীলা শেষ হয়। এই শোকের সময়ে অহল্যা এক মহাবিপদে পতিত হন, হোলকার রাজ্যের প্রধান মন্ত্রী

গঙ্গাধর যশোবন্ত তাঁহাকে দত্তক গ্রহণের পরামর্শ দেন। উদ্দেশ্য, অহল্যা দত্তক গ্রহণ করিলে সেই দত্তককে নামে মাত্র রাজা করিয়া গঙ্গাধর সমুদয় ক্ষমতা পরিচালন করিবেন। কিন্তু অহল্যা এই পরামর্শে সম্মত হন নাই। ইহাতে গঙ্গাধর, পেশোয়াকে উত্তেজিত করিয়া অহল্যার বিরুদ্ধে যুদ্ধের উপক্রম করিয়াছিলেন। কিন্তু তেজস্বিনী অহল্যার বুদ্ধিগুণে ও প্রভাবে অল্প সময়ের মধ্যে সমস্ত গোলযোগ মিটিয়া যায়। তাহার পর, অহল্যা স্বয়ং সিংহাসনে অধিষ্ঠিত হইয়া সুদীর্ঘকাল অতি সুচারুরূপে রাজ্য শাসন ও বহু সৎকার্য্যের অনুষ্ঠান করিয়া ৬০ বৎসর বয়সে দেহ ত্যাগ করেন। অহল্যার সৎকীর্ত্তি অনেক, তিনি হিমালয়স্থ দুর্গম কেদার তীর্থে, মহীশূর রাজ্যে ও মালব প্রদেশে অনেক ধর্ম্মশালা স্থাপন, গ্রামে গ্রামে কূপ ও জলাশয় খনন করেন। প্রত্যেক তীর্থে দেবমন্দির ও দেবতা প্রতিষ্ঠা করেন। অহল্যা প্রত্যহ যথাসময়ে দেব পূজা ও ব্রাহ্মণভোজন করাইয়া জলগ্রহণ করিতেন এবং পশু পক্ষীদের পর্য্যন্ত শস্যপূর্ণ ক্ষেত্র ক্রয় করিয়া স্বচ্ছন্দে আহার করিতে দিতেন। তিনি রাজকোষে সঞ্চিত প্রায় কোটি মুদ্রা ও ত্রিশ বৎসরের রাজ্যের সমস্ত আয় সৎকার্য্যে দান করিয়া অক্ষয় কীর্ত্তি প্রতিষ্ঠা করিয়া গিয়াছেন।

---

# আ

আউট্রাম।—সার্ জেমস্ আউটরাম ১৮০০ খ্রীষ্টাব্দে ইংলণ্ডের অন্তর্গত ডার্বিসিয়ারে জন্মগ্রহণ করেন। ইনি ১৮১৯ খৃষ্টাব্দে নিম্নশ্রেণীর সেনানী হইয়া ভারতবর্ষে আগত হন। ক্রমে কার্য্য-দক্ষতা গুণে অযোধ্যার রেসিডেণ্ট কমিসনার্ পর্য্যন্ত হইয়াছিলেন। অবশেষে ইনি ভারতবর্ষের সুপ্রিম কাউন্সিলের সদস্য নিযুক্ত হন। আউট্রাম কিছু কাল মিসর-প্রদেশে অবস্থিতি করিয়া ছিলেন। ১৮৬৩ খৃষ্টাব্দে ফ্রান্সদেশের রাজধানী প্যারিস্ নগরীতে ইঁহার মৃত্যু হয়। ইঁহার নাম চিরস্মরণীয় করিবার জন্য কলিকাতার গড়ের মাঠে ইঁহার একটী প্রতিমূর্ত্তি প্রতিষ্ঠিত হইয়াছে।

আউলচাঁদ।—নদীয়া জেলার অন্তর্গত উলাগ্রামে মহাদেব নামে একটী বারুই বাস করিত। সে একদিন বরজের মধ্যে একটী পরম সুন্দর শিশুকে পাইয়া বাড়ী লইয়া আসে। তখন শিশুর বয়স আট বৎসর মাত্র। মহাদেবের স্ত্রী শিশুকে সুন্দর দেখিয়া তাহার পূর্ণচন্দ্র নাম রাখিলেন এবং পরম যত্নে প্রতিপালন করিতে লাগিলেন। বারুই মহাদেব ঐ বালককে অনেক সময় তাড়না করিত, পূর্ণচন্দ্রের পক্ষে ঐরূপ তাড়না অসহ্য হইয়া উঠিল। শেষে সে সেখান হইতে হরিহর নামক এক বিষ্ণুভক্ত গন্ধবণিকের গৃহে গিয়া অপেক্ষাকৃত শান্তিতে বাস করিতে লাগিল। এখানে অবস্থান কালে পূর্ণচন্দ্র কিছু সংস্কৃত ভাষা অভ্যাস করে। হরিহর পূর্ণচন্দ্রকে বিবাহ করিতে অনুরোধ করিলেন কিন্তু সে তাহাতে সম্মত হইল না। ১২৬৭ সালে পূর্ণচন্দ্র নদীয়া জেলার কুলিয়া গ্রামে গিয়া বৈষ্ণবচূড়ামণি বলরাম দাসের নিকট গিয়া বৈষ্ণবধর্ম্মে দীক্ষিত হন। এই দীক্ষা গ্রহণের দিন হইতে পূর্ণচন্দ্রের আউলচাঁদ নাম হইল। পারস্য ভাষায় সিদ্ধ-পুরুষকে আউলিয়া বলে, সেই আউলিয়া নাম হইতেই আউলচাঁদ নামের উৎপত্তি হইয়াছে। বাঙ্গালা-দেশে কর্ত্তাভজা নামে যে ধর্ম্ম-সম্প্রদায় দেখা যায় এই আউলচাঁদই তাহার প্রবর্ত্তক। আউলচাঁদ তাঁহার গুরু বলরাম দাসের সহিত পূর্ব্ব বঙ্গে গমন করেন, সেখান হইতে ২৭ বৎসর বয়সে বেজরাগ্রামে আসিয়া বাস করেন। আউলচাঁদের হটুঘোষ, বেচুঘোষ, রামশরণ পাল, নিত্যানন্দ দাস, ভীম রজপুত, শ্যাম কাঁশারী, পাঁচু রুইদাস প্রভৃতি ২২ জন শিষ্য ছিল। তাঁহার অনেক আশ্চর্য্য ক্ষমতার কথা শুনা যায়। আউলচাঁদ তাঁহার শিষ্য সদ্গোপ জাতীয় রামশরণ পালকে শূল-ব্যাধি হইতে মুক্ত করেন। তজ্জন্য রামশরণই তাঁহার প্রধান শিষ্য হইয়া উঠেন। রামশরণের বাটী চাকদার নিকট জগদীশপুর। ইঁহার বংশধরেরাই এখন কর্ত্তাভজা সম্প্রদায়ের গুরুর স্থান অধিকার করিয়াছেন। ঘোষপাড়ায় এখনও কর্ত্তাভজার দরবার বসিয়া থাকে। আউলচাঁদের

দশটী উপদেশ আছে। ১। মন্ত্রদাতা গুরুকে মনুষ্য জ্ঞান করিও না। ২। হরিনাম আত্মোন্নতির অদ্বিতীয় উপায়। ৩। সর্ব্বদা সৎকথা ও বৈষ্ণব ধর্ম্মের আলোচনা করিবে। ৪। কায়মনোবাক্যে আতিথ্য করিবে। ৫। সকল জাতির অন্ন খাইবে কিন্তু আমিষান্ন খাইবে না। ৬। ভোজনের পূর্ব্বে তুলসীতলস্থ মৃত্তিকা খাইয়া দেহ শুদ্ধ করিবে। ৭। এক মাত্র চৈতন্যস্বরূপ ভগবান্ শ্রীকৃষ্ণকে উপাসনা করিবে। ৮। সর্ব্বস্থানে ও সকল সময়ে সৎকথার আলোচনা করিবে। ৯। নিজ সম্প্রদায়ের কথা কাহাকেও বলিবে না। ১০। সর্ব্বদা সত্য আচরণ করিবে, গুরু সত্য, বিপদ্ মিথ্যা!

আওরঙ্গজেব।—ইনি সম্রাট্ শাহজেহানের তৃতীয় পুত্র। ১৬১৮ খৃষ্টাব্দে ইঁহার জন্ম হয়। সম্রাটের ইচ্ছা ছিল, তাঁহার জ্যেষ্ঠ পুত্র দারা সাম্রাজ্য লাভ করেন, কিন্তু আওরঙ্গজেবের কূট-নীতি বলে তাহা ঘটিতে পারে নাই। ১৬৫৭ খ্রীষ্টাব্দে শাহজেহান সাংঘাতিক পীড়ায় আক্রান্ত হইলে ঐ সংবাদ পাইয়া আওরঙ্গজেব দাক্ষিণাত্য প্রদেশের সুবাদারী ত্যাগ করিয়া সম্রাট্ হইবার অভিসন্ধিতে আগ্রা অভিমুখে ধাবিত হন। তাহার পর, তিনি মিষ্ট কথায় চতুর্থ ভ্রাতা মুরাদকে বশীভূত করিয়া উভয়ের সম্মিলিত সৈন্যসহ অগ্রসর হইতে থাকেন। পথে জ্যেষ্ঠ ভ্রাতা দারার সহিত যুদ্ধ হয়। দারা পরাজিত হইয়া পলায়ন করেন। শাহজেহান আরোগ্য লাভ করিয়া পুত্রদের পরস্পরের বিবাদ মিটাইতে চেষ্টা করিলেন কিন্তু তাহাতে কোন ফল হইল না। ইতিমধ্যে আওরঙ্গজেব আগ্রা অধিকার ও পিতাকে বন্দীকৃত করিয়া গোয়ালিয়র দুর্গে প্রেরণ করিলেন। তাহার পর, ১৬৫৮ খ্রীষ্টাব্দে আওরঙ্গজেব আলমগির উপাধি গ্রহণপূর্ব্বক আপনাকে সম্রাট্ বলিয়া ঘোষণা করেন। ইনি অত্যন্ত নিষ্ঠুর প্রকৃতি ও গোঁড়া মুসলমান ছিলেন। ইঁহাদ্বারা ভ্রাতৃগণের হত্যা-সাধন ও জিজিয়া কর পুনঃ প্রবর্ত্তিত হইয়াছিল। ১৭০৭ খ্রীষ্টাব্দে আহম্মদ-নগরে আওরঙ্গজেবের মৃত্যু হয়।

আকবর।—ইনি দিল্লীর মোগল-বংশীয় সম্রাট্ বাবরের পৌত্র এবং হুমায়ুনের পুত্র। ইঁহার পিতা হুমায়ুন যখন পাঠান শের খাঁ কর্ত্তৃক দিল্লী হইতে বিতাড়িত হইয়া দেশে দেশে ভ্রমণ করিতেছিলেন, সেই সময়ে ১৫৪২ খ্রীষ্টাব্দে ১৪ই অক্টোবর তারিখে অমরকোট নগরে আকবর ভূমিষ্ঠ হন। ইঁহার মাতার নাম হামিদাবেগম। কথিত আছে, আকবর যে সময়ে ভূমিষ্ঠ হন, তখন তাঁহার পিতা হুমায়ুন অমরকোট নগরের অদূরস্থিত একটী স্থানে বাস করিতেছিলেন। তিনি পুত্রের জন্ম সংবাদ প্রাপ্ত পাইয়া অত্যন্ত আনন্দিত হইলেন কিন্তু তাঁহার তখন এমন দুরবস্থা যে, একটী মৃগনাভি ব্যতীত তাঁহার নিকট অন্য কিছুই ছিল না। তিনি তাহাই ভাগ করিয়া কিছু কিছু বন্ধুগণকে উপহার প্রদান পূর্ব্বক ইচ্ছা করিলেন—এই মৃগনাভি-কস্তুরী যেমন সৌরভ বিস্তার করিতেছে, আমার নবজাত পুত্রের ও যশঃ সৌরভ যেন এইরূপে চতুর্দ্দিকে সৌরভ বিস্তার করে। হুমায়ুনের এই শুভ ইচ্ছা সম্পূর্ণ ফলবতী হইয়াছিল। সম্রাট্ আকবরের যশঃ-সৌরভে সমগ্র ভারত-সাম্রাজ্য পরিব্যাপ্ত হইয়াছিল। আকবরের জন্মের অল্পদিন পরে হুমায়ুন অমরকোট পরিত্যাগপূর্ব্বক পারস্যাভিমুখে পলায়ন করেন। গমনকালে হুমায়ুন শিশু আকবর ও স্বীয় মহিষী হামিদা বেগমকে তাঁহার অন্যতম ভ্রাতা হীবাটের শাসনকর্ত্তা—হিন্দালের হস্তে ন্যস্ত করিয়া যান। চারি বৎসর কাল আকবর পিতৃব্যের নিকটে ছিলেন। পরে পারস্যরাজের সাহায্যে হুমায়ুন কান্দাহার জয় করিলে আকবর তাঁহার নিকট প্রেরিত হন। অতঃপর কাবুলের অধিকার লইয়া হুমায়ুনের অন্যতম ভ্রাতা কামরাণের সহিত যুদ্ধ উপস্থিত হয়। এই সময়ে বালক আকবর দুই বার কামরাণের হস্তে পতিত হন এবং আসন্ন মৃত্যুর হস্ত হইতে পরিত্রাণ লাভ করেন। তাহার পর, হইতে আকবর পিতার পার্শ্বে থাকিয়া রাজকার্য্যে সহায়তা ও যুদ্ধবিদ্যা শিক্ষা করেন। শের সাহের মৃত্যু হইলে তদীয় পৌত্রকে পরাস্ত করিয়া হুমায়ুন পুনরায় দিল্লীর সিংহাসনে প্রতিষ্ঠিত

হন। তাহার পর বৎসর হুমায়ুনের মৃত্যু হইলে আকবর পিতৃ সিংহাসন লাভ করেন। সুপ্রসিদ্ধ বৈরাম খাঁ তাঁহার অভিভাবক ও মন্ত্রী নিযুক্ত হন। এই সময় তাঁহাকে অনেক যুদ্ধবিগ্রহ করিতে হইয়াছিল। কিছু দিন পরে তিনি বৈরামখাঁর অতিপ্রভুত্বে বিরক্ত হইয়া স্বাধীনভাবে রাজ্য শাসন আরম্ভ করেন। বৈরাম বিদ্রোহী হইলে তিনি তাঁহাকে পরাস্ত করিয়া শেষে ক্ষমা করেন। পাঁচ বৎসর বয়সে আকবর আপনার বিস্তৃত সাম্রাজ্যে শান্তি স্থাপন করিয়া রাজ্য-বিস্তারে মনোনিবেশ করেন। তিনি ভারতের বীর-বংশধর রাজপুত জাতির সহিত বন্ধুত্ব-সূত্রে আবদ্ধ হন ও একমাত্র উদয়পুরের মহারাণা ব্যতীত সমস্ত রাজপুত জাতির সহিত পরিণয় সম্বন্ধ স্থাপন করেন। আকবর মহারাজ বিক্রমাদিত্যের অনুকরণে একটী নবরত্ন-সভার প্রতিষ্ঠা করেন। উহাতে হিন্দু ও মুসলমানধর্ম্মাবলম্বী নয় জন গুণী নিযুক্ত ছিলেন। আকবর মুসলমান্ সম্রাট্‌দিগের শিরোভূষণ-স্বরূপ ছিলেন। তিনি অমায়িক প্রিয়ভাষী, দয়াবান্ সুধী, মিতাচারী ও কার্য্য-দক্ষ। তাঁহার ভারত-শাসনকালে হিন্দুগণ সর্ব্বোচ্চ পদে অধিষ্ঠিত ছিল। ১৬০৫ খ্রীষ্টাব্দে আকবর পরলোক গমন করেন।

আনন্দমোহনবসু—ইনি ১৮৪৭ খ্রীষ্টাব্দে ইঁহার পৈতৃক আবাস ময়মনসিংহ জেলায় জন্ম গ্রহণ করেন। প্রবেশিকা-পরীক্ষা হইতে এম্, এ, পর্য্যন্ত প্রত্যেক পরীক্ষায় সর্ব্বোচ্চ স্থান অধিকার করিয়া পরে "রায়চাঁদ প্রেমচাঁদ বৃত্তি" প্রাপ্ত হন। তাহার পর, ইংলণ্ডে গমন করেন এবং সেখান হইতে গণিত-শাস্ত্রের অতি সম্মানাত্মক "র‍্যাঙেলার" উপাধি প্রাপ্ত হইয়া পরে ব্যারেষ্টারি পরীক্ষা প্রদান করেন এবং তাহাতে কৃতকার্য্য হইয়া কলিকাতার হাইকোর্টে ব্যারেষ্টারি আরম্ভ করেন। বসু মহাশয় বিশ্ববিদ্যালয়ের সদস্য ছিলেন এবং দুইবার বঙ্গীয়ব্যবস্থাপক সভার সদস্য মনোনীত হন। তিনি সাধারণ ব্রাহ্মসমাজের সদস্য ও বহুবিধ দেশ-হিতকর কার্য্যের অধিনায়কত্ব করিয়াছিলেন। ১৯০৬ খ্রীষ্টাব্দের আগষ্ট মাসে ইনি পরলোক গমন করিয়াছেন।

আবদুলগণি—(খাজা) ঢাকার বিখ্যাত মুসলমান্ জমিদার। ইঁহার পূর্ব্বপুরুষেরা কাশ্মীরের অধিবাসী ছিলেন, বাণিজ্য উপলক্ষে ঢাকা সহরে আসিয়া উপনিবেশ স্থাপন করেন। ইনি অনেক সৎকার্য্য করিয়াছেন, তন্মধ্যে ঢাকা সহরে জলের কল প্রতিষ্ঠা অন্যতম। ১৮৬৬ খ্রীষ্টাব্দে আবদুলগণি সাহেব বঙ্গীয় ব্যবস্থাপক-সভার সদস্য ও পর বৎসর ভারতীয় ব্যবস্থাপক সভার অন্যতম সদস্য নিযুক্ত হন। গবর্ণমেণ্ট ইঁহাকে ১৮৭১ খ্রীষ্টাব্দে সি, এস, আই, উপাধি প্রদান করেন। ১৮৭৫ খ্রীষ্টাব্দে ইনি নবাব হন। ১৮৭৭ সালের ১লা জানুয়ারি এই উপাধি বংশগত হয়। ১৮৮৬ খৃঃ ইনি পুনরায় কে, সি, আই, ই, উপাধি লাভ করেন। ১৮৮৬ সালে ইঁহার মৃত্যু হয়। ইঁহার পুত্র স্যার্ নবাব বাহাদুর খাজে আসানুল্লা। তাঁহার মৃত্যুর পর, ইঁহার পৌত্র নবাব খাজে সলিমুল্লা বর্ত্তমান সময়ে নবাব বংশের প্রতিনিধি বর্ত্তমান আছেন।

আরিষ্টটল্।—ইনি প্রাচীন গ্রীস্ দেশের সুবিখ্যাত পণ্ডিত। আরিষ্টটল্ খ্রীঃ পূঃ ৩৮৪ অব্দে জন্ম গ্রহণ করেন। অধ্যয়ন কালে ইনি অসামান্য প্রতিভার পরিচয় প্রদান করিয়াছিলেন। পাঠ শেষ হইলে মাসিডনের রাজপুত্র সুপ্রসিদ্ধ আলেকজাণ্ডারের শিক্ষক নিযুক্ত হন। আথেন্স নগরে অবস্থান করিয়া ইনি শিক্ষকতা করিতেন। মহাবীর আলেকজাণ্ডার তাঁহার অধ্যাপক এই মহাপণ্ডিতের প্রতি অতিশয় ভক্তিমান্ ছিলেন। ইঁহার নানাদেশীয় অসংখ্য ছাত্র ছিল এবং ইনি অলঙ্কার, কাব্য, রাজনীতি, বিজ্ঞান, দর্শন, অঙ্কশাস্ত্র প্রভৃতি বিষয়ে গবেষণা পূর্ণ বহু গ্রন্থ রচনা করিয়া গিয়াছেন। খ্রীঃ পূঃ ৩২২ অব্দে ইঁহার দেহত্যাগ হয়।

আর্য্যভট্।—ইঁহার গ্রন্থে যে সময় পাওয়া যায়, তদনুসারে মিলাইলে দেখা যায় আর্য্যভট্ ৪৭৬ খ্রীষ্টাব্দে আবির্ভূত হন। ইনি শাকদ্বীপীয় ব্রাহ্মণ-কুল অলঙ্কৃত করিয়াছিলেন। ইঁহার জন্মস্থান মগধ প্রদেশের কুসুমপুর (পাটলিপুত্র নগর)।

আর্য্যভট-ই সর্ব্বপ্রথম পৃথিবীর আহ্নিক গতি ও পৃথিবী কর্ত্তৃক সূর্য্যের প্রদক্ষিণ আবিষ্কার করেন। বরাহমিহির পঞ্চসিদ্ধান্তিকা নামক তাঁহার প্রধান জ্যোতিষ গ্রন্থে আর্যভটের মত উদ্ধৃত করিয়াছেন। ইঁহার রচিত "আর্য্যসিদ্ধান্ত" ও "বীজগণিত" নামক গ্রন্থদ্বয় অতিপ্রসিদ্ধ। গয়াধামের প্রথিতনামা পণ্ডিত শ্রীযুক্ত চন্দ্রশেখর ভট্ আর্যভটের অধস্তন বংশীয় বলিয়া পরিচিত। ব্রহ্মযোনি পাহাড়ের সন্নিহিত মঙ্গলাগৌরীর মন্দির সন্নিধানে ইনি বাস করেন।

আলওয়াল। ইনি এক জন মুসলমান্ কবি। প্রায় ২৬০ বৎসর পূর্ব্বে কবি আলওয়াল ফরিদপুর জেলার কোন পল্লীগ্রামে জন্ম গ্রহণ করেন। ইনি 'পদ্মিনী' নামক একখানি কাব্য বাঙ্গালা পদ্যে রচনা করেন। ভুবন বিখ্যাত সুন্দরী চিতোরের রাণী পদ্মিনীর লাভের ব্যর্থ আশায় আলাউদ্দীন খিলিজি কর্ত্তৃক চিতোর আক্রমণই এই কাব্যের বিষয়।

আলতমাস। ইনি দিল্লির দাসরাজ শ্রেণীর দ্বিতীয় সুলতান। আলতমাস ১২১৬ খ্রীষ্টাব্দ হইতে ১২৩৬ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত ভারতে রাজত্ব করেন। ইনি ভারতে মুসলমান্-রাজ্য সংস্থাপক কুতুবুদ্দিনের প্রিয়পাত্র হইয়া তাঁহার কন্যার পাণিগ্রহণ করেন। প্রথমে ইনি বিহারের শাসনকর্ত্তা নিযুক্ত হন, পরে কুতুবুদ্দিনের মৃত্যুর পর, দিল্লীর সিংহাসন প্রাপ্ত হন। ইনি মুলতান, সিন্ধু, কচ্ছ,, কান্যকুব্জ, গোয়ালিয়র, মালব প্রভৃতি বহু-স্থান অধিকার করেন এবং প্রসিদ্ধ পুণ্যক্ষেত্র উজ্জয়িনী লুণ্ঠন করিয়া অতি প্রাচীন মহাকালের মন্দির অপবিত্র ও বিধ্বস্ত করেন।

আলাউদ্দীন খিলিজি। ইনি দিল্লীর প্রথম খিলিজি সম্রাট্ জলালউদ্দীনের ভ্রাতুষ্পুত্র। জলালউদ্দীন ইঁহাকে কারার শাসনকর্ত্তা নিযুক্ত করেন। পরে ইনি ৮,০০০ সৈন্য লইয়া বিন্ধ্যগিরি অতিক্রম পূর্ব্বক দেবগিরির রাজা রাম ও মহারাষ্ট্রপতি যাদবকে পরাস্ত করিয়া তাঁহাদের ধন রত্ন সহ দিল্লী প্রত্যাগত হন এবং পিতৃব্যের কৃত উপকারের প্রত্যুপকার-স্বরূপ তাঁহার প্রাণবধ করিয়া স্বয়ং দিল্লীর সিংহাসনে আরোহণ করেন। কিছু দিন পরে জলালউদ্দীনের পুত্রদ্বয়ের প্রাণ সংহার করিয়া রাজ্য নিষ্কণ্টক করেন। ১২৯৭ খ্রীষ্টাব্দে গুজরাট্ অধিকার করিয়া তথাকার রাণী কমলাবতীকে হরণ করেন। তাহার পর, চিতোরের রাজ্ঞী পদ্মিনীর অলৌকিক রূপলাবণ্যের সংবাদ শুনিয়া তাঁহার হরণ করিবার অভিপ্রায়ে চিতোর আক্রমণ ও বিধ্বস্ত করেন। কিন্তু কামান্ধ আলাউদ্দীনের উদ্দেশ্য সিদ্ধ হয় নাই। পদ্মিনী শেষমুহূর্ত্তে জলন্ত চিতায় প্রবেশ করিয়া আপনার সতীত্ব রক্ষা করিয়াছিলেন। মালিক কাফুর নামক আলাউদ্দীনের একজন সেনানী দক্ষিণাপথের অন্তর্গত ত্রৈলিঙ্গ, কর্ণাট, মহারাষ্ট্র প্রভৃতি অনেক স্থান অধিকার করেন। ১৩১৬ খ্রীঃ আলাউদ্দীনের মৃত্যু হয়।

আলিবর্দ্দি খাঁ। ১৭৩৯ খ্রীঃ সুজা উদ্দীনের মৃত্যু হইলে তৎপুত্র সরফরাজখাঁ বাঙ্গালার সুবাদার হন। সুজা মৃত্যুকালে সরফরাজকে বলিয়া যান—হাজি মহম্মদ, আলমচাঁদ ও জগৎশেঠের সহিত পরামর্শ করিয়া যেন তিনি কাজ কর্ম্ম করেন। কিন্তু সরফরাজ সিংহাসনে বসিয়াই ইঁহাদিগকে অবমানিত করেন। তজ্জন্য তাঁহারা যোগাড় করিয়া দিল্লী হইতে আলিবর্দ্দি খাঁর নামে সুবাদারির সনন্দ আনয়ন করেন। আলিবর্দ্দি ১৭৪০ খ্রীঃ বিহার হইতে সসৈন্যে যাত্রা করিয়া যুদ্ধে অবিমৃশ্যকারী সরফরাজকে নিহত করেন। এবং স্বয়ং বাঙ্গালার মসনদে প্রতিষ্ঠিত হন। আলিবর্দ্দির শাসনকালে অনেক যুদ্ধ বিগ্রহ হয়, তন্মধ্যে বর্গির হাঙ্গামাই সর্ব্বাপেক্ষা উল্লেখ যোগ্য। আলিবর্দ্দি জ্ঞানী ও কার্য্যকুশল ছিলেন, তিনি বৃথা আমোদ প্রমোদে সময় নষ্ট করিতেন না। রাজা কৃষ্ণচন্দ্রের মুখে তিনি মহাভারতের গল্প শুনিয়া ছিলেন এবং তিনি ইতিহাস পাঠ করিতে ভাল বাসিতেন।

আলেক্ জাণ্ডার। ইনি গ্রীস্ দেশের অন্তর্গত মাসিডোনিয়ার বিখ্যাত রাজা। সাধারণতঃ ইনি সেকেন্দরসাহ নামে পরিচিত। ফিলিপের ঔরসে ও ওলিম্পিয়াসের গর্ভে খ্রীঃ পূঃ ৩৫৬ খ্রীঃ ইঁহার জন্ম হয়। ইনি শৈশবে গ্রীস্‌দেশীয়

সুপ্রসিদ্ধ আরিষ্টটলের অধীনে থাকিয়া অতিশয় যত্নপূর্ব্বক বিদ্যা শিক্ষা করেন। কথিত আছে—ইনি হোমারের প্রণীত ইলিয়াড্ নামক কাব্য সর্ব্বদা পাঠ করিতে ভাল বাসিতেন। মহাবীর আকিলিসের বীরত্ব কাহিনী শুনিয়া ইঁহার মনে বীরত্ব উৎপন্ন হয়। পিতার মৃত্যুর পর, বিংশতি বৎসর বয়সে ইনি সিংহাসনে আরোহণ করেন। ইঁহার বিমাতা ক্লিওপেট্রা ইঁহার সিংহাসন প্রাপ্তির অনেক ব্যাঘাত উপস্থিত করিয়াছিলেন কিন্তু আলেক্‌জাণ্ডারের বুদ্ধি কৌশলে সে সমস্তই ব্যর্থ হইয়া যায়। দ্বাবিংশ বর্ষ বয়সে আলেক-জাণ্ডার এসিয়া বিজয়-মানসে ৪০,০০০ সৈন্য লইয়া দিগ্বিজয় যাত্রা করেন। ইনি নানাদেশ জয় করিয়া অবশেষে ভারতবর্ষে পদার্পণ করেন। পঞ্জাবে পুরু নামক একজন রাজা ইঁহার গতি রোধ করেন। অবশেষে সম্মুখ-সংগ্রামে পুরু পরাজয় প্রাপ্ত হইলেও তাঁহার অসাধারণ বিক্রম দেখিয়া আলেক্‌জাণ্ডার তাঁহাকে পুনরায় রাজ্যে প্রতিষ্ঠিত করেন এবং তাঁহার সহিত বন্ধুত্ব-সূত্রে আবদ্ধ হন। তাহার পর, আলেকজাণ্ডার মগধ রাজ্য আক্রমণ করিতে অভিলাষী হন কিন্তু তাঁহার সৈন্যগণ উহাতে সম্মত না হওয়ায় অগত্যা স্বদেশে প্রত্যাবৃত্ত হন। ১২ বৎসর ৮ মাস রাজত্বের পর বাবিলনে অবস্থিতি কালে তাঁহার মৃত্যু হয়।

আশুতোষমুখোপাধ্যায়। এই জগদ্‌বিখ্যাত মহাপুরুষের নাম না শুনিয়াছেন, এরূপ বাঙ্গালী অতিবিরল। সার্ আশুতোষ রাঢ়ীয় শ্রেণীস্থ কুলীন ব্রাহ্মণ। ইঁহার পিতা ৺ গঙ্গাপ্রসাদ মুখোপাধ্যায় মহাশয় পঞ্চাশ বৎসর বয়ঃক্রম কালে চিকিৎসা শাস্ত্র অধ্যয়নের নিমিত্ত হুগলি জেলার জিরাট বলাগড় হইতে কলিকাতায় আগমন করেন। তিনি মেডিকাল-কলেজ্ হইতে ডাক্তারি পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ভবানী-পুরে বাস-ভবন প্রতিষ্ঠিত করেন। উক্ত ডাক্তার মুখোপাধ্যায় মহাশয় তাঁহার সময়ের এক জন অতিবিখ্যাত চিকিৎসক ছিলেন। তাঁহার অসাধারণ বিদ্যানুরাগ ছিল। ভবিষ্যতে যে সার্ আশুতোষ বিদ্যা, চরিত্র, স্বদেশহিতৈষিতা, বিপন্নের প্রতি করুণা, পরোপকার, গুণগ্রাহিতা প্রভৃতি সমুন্নতগুণাবলীর জন্য নিরন্তর জনসাধা-রণের সাধুবাদ লাভ করিতেছেন, মূলে তাঁহার মনস্বী পিতার সাহায্যই উহার নিদান। সার্ আশুতোষ ১৮৬৪ খৃঃ জুন মাসে ভবানী-পুরে জন্ম গ্রহণ করেন। বিংশতি বৎসর বয়সে তিনি বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন। আজ কালকার ছাত্রদের অনেকেরই পুঁথিগত বিদ্যা দেখিতে পাওয়া যায় কিন্তু সার্ আশুতোষের পাঠাবস্থায় সেরূপ সীমাবদ্ধ জ্ঞান ছিল না, তাঁহার পিতার সাহায্যে তিনি পঠিত বিষয় অপেক্ষা অনেক অধিক শিক্ষা করিতে সমর্থ হইয়াছিলেন। বি, এ, পরীক্ষার এক বৎসর পরে তিনি এম্, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন এবং তাহার পর বৎসর আট হাজার টাকা মূল্যের "প্রেমচাঁদ রায়চাঁদ" বৃত্তি প্রাপ্ত হন। ঐ সময়ে তিনি উচ্চাঙ্গের গণিত শিক্ষার জন্য বিশেষ শক্তির পরিচয় দিয়াছিলেন। বিশুদ্ধ এবং মিশ্র-গণিতে তাঁহার পরিশ্রমের ফল ইউরোপীয় বিদ্বৎসমাজেও পৌঁছিয়াছিল। ইউরোপীয় বিদ্বান্ ব্যক্তিদিগের কৃত সমাধানের সহিত তাঁহার কৃত অনেক দুরূহ গণিত বিষয়ক সমাধান উচ্চাঙ্গের গণিত গ্রন্থে স্থান পাইয়াছে। তাহার পর, বিধিশাস্ত্র অধ্যয়নের নিমিত্ত তিনি সিটি কলেজে প্রবেশ করেন। তিন বার ঠাকুর ল (Tagore Law) র স্বর্ণ মেডেল প্রাপ্ত হইয়াছিলেন। তাহার পর, বি এল্ পরীক্ষায় উত্তীর্ণ হন। পাঁচ বৎসর পরে আইনের অনার্ পরীক্ষায় এত দূর পারদর্শিতা প্রদর্শন করিয়া-ছিলেন যে তাঁহাকে বিশ্ববিদ্যালয় হইতে "ডাক্তার অফ্‌ল" (ডি এল্) উপাধি প্রদত্ত হয়। এই সময় তাঁহার বয়স ত্রিশবৎসর মাত্র। তাহার পর, ডাক্তার মুখোপাধ্যায় মহাশয় কলিকাতা হাই-কোর্টের উকীলের কার্য্যে প্রবৃত্ত হন। এই সময়ে তিনি অত্যন্ত পরিশ্রম সহকারে বিধিশাস্ত্রের আলোচনা করেন এবং সাত বৎসর পরে উকীল-গণের নেতৃপদ প্রাপ্ত হন। ডাক্তার মুখোপাধ্যায় মহাশয় উকীলগণের প্রাপ্ত যত প্রকার সম্মান আছে সমস্তই লাভ করিয়াছিলেন। বি, এল্, পরীক্ষায় উত্তীর্ণ হওয়ায় পনর বৎসর পরে তিনি

হাইকোর্টের অন্যতম বিচারপতির পদে নিযুক্ত হন। অতীব বিজ্ঞতা ও স্বাধীন-চিন্তার সহিত তিনি এখন ঐ গুরুতর কার্য্য পরিচালন করিতেছেন। বিচারপতি মুখোপাধ্যায় মহাশয় জীবনে এত সম্মান লাভ করিয়াছেন যে এই ক্ষুদ্র জীবন বৃত্তান্তে তৎসমুদয়ের উল্লেখ করা অসম্ভব। আমরা এস্থলে কয়েকটির মাত্র উল্লেখ করিলাম। তিনি লর্ড-ল্যান্সডাউনের ভারতশাসনকালে ইউনিভার্সিটির সদস্যপদে নিযুক্ত হন। তাহার পর, আর্ট-ফ্যাকালিটির মেম্বরদিগের প্রতিনিধিরূপে ১৫ বৎসর কাল সিণ্ডিকেটের মেম্বরের কার্য্য করেন। ইউনিভার্সিটির প্রতিনিধিরূপে তিনি দুইবার বেঙ্গল লেজিস্লেটিভ্ কাউন্সিলের মেম্বর নির্ব্বাচিত হন এবং একবার কলিকাতা মিউনিসিপালিটির প্রতিনিধিরূপে ঐ সভার সদস্য পদ লাভ করেন। ১৯০৪ খ্রীষ্টাব্দে বেঙ্গল লেজিস্লেটিভকাউন্সিলের বেসরকারী সভ্যগণ কর্ত্তৃক মুখোপাধ্যায় মহাশয় সুপ্রিমকাউন্সিলের মেম্বর নির্ব্বাচিত হন। ঐ সময়ে তিনি অতীব তেজস্বিতা ও প্রতিভার পরিচয় প্রদান করিয়াছিলেন। এমন কি, বাগ্মি-প্রবর মুখোপাধ্যায় মহাশয়ের অসাধারণ-যুক্তিপূর্ণ বক্তৃতা শ্রবণে ইউরোপীয় মনীষিগণও বিস্মিত হইয়াছিলেন। ১৯০৬ খ্রীষ্টাব্দে মুখোপাধ্যায় মহাশয় লর্ড কার্জ্জন কর্ত্তৃক কলিকাতা বিশ্ব-বিদ্যালয়ের ভাইস-চেন্সেলারের পদে নিযুক্ত হন এবং ১৯১৩ খৃষ্টাব্দের অবসানে এই পদ হইতে অবসর গ্রহণ করিয়াছেন। এ পর্য্যন্ত কি ইউরোপীয় কি দেশীয় কেহই সুদীর্ঘ আট বৎসর কাল বিশ্ববিদ্যালয়ের ভাইসচেন্সেলারের পদে অধিষ্ঠান করিতে সমর্থ হন নাই। মুখোপাধ্যায় মহাশয় ভাইস্ চেন্সেলার্ নিযুক্ত হওয়ার পর, বিশ্ববিদ্যালয়ের নবজীবন লাভ হইয়াছে। তিনি শিক্ষাসংক্রান্ত বহুবিধ সংস্কার সাধন করিয়াছেন তাঁহার কৃতিত্ব-গুণে যেমন নানাপথ দিয়া বিশ্ববিদ্যালয়ে ধনাগম হইয়াছে, তেমনি উহার সদ্ব্যবহার দ্বারা উচ্চ শিক্ষার অভূতপূর্ব্ব উন্নতি সংসাধিত হইয়াছে। তিনি যে শুধু পাশ্চাত্য জ্ঞানেরই পক্ষপাতী তাহা নহে, প্রাচ্যবিদ্যায় ও তাঁহার অসাধারণ অনুরাগ। তিনি ১৯০৭ খ্রীষ্টাব্দে এসিয়াটিক্ সোসাইটির সভাপতির পদে বৃত হইয়াছিলেন। বঙ্গের সুধীমণ্ডলীর শীর্ষস্থানীয় নবদ্বীপের পণ্ডিত-সমাজ সংস্কৃত-ভাষায় গভীর ব্যুৎপত্তি দেখিয়া মুখোপাধ্যায় মহাশয়কে "সরস্বতী" এই গৌরবাত্মক উপাধি দ্বারা বিভূষিত করিয়াছেন। মাতৃ-ভাষার প্রতি ও তাঁহার অসাধারণ অনুরাগ, তাঁহারই যত্নে বিশ্ববিদ্যালয়ে সুবর্ণময়ী মাতৃ-ভাষার রত্ন-সিংহাসন প্রতিষ্ঠিত হইয়াছে। এতদ্ভিন্ন তিনি নবদ্বীপস্থ বিদগ্ধজননী সভার সভাপতি। গবর্ণমেণ্ট ও মুখোপাধ্যায় মহা-শয়ের গুণে বিমুগ্ধ হইয়া প্রথমে "সি, এস্, আই" তাহার পর, গত বৎসর (১৯১২ খ্রীঃ) জানুয়ারি মাসে দিল্লীর দরবারের সময় "নাইট" এই মহাগৌরবের উপাধি প্রদান করিয়া তাঁহার মহিমা আরও বৃদ্ধি করিয়াছেন। স্বয়ং সম্রাট্ পঞ্চমজর্জ দিল্লী অবস্থান কালে মুখোপাধ্যায় মহাশয়কে আহ্বান করিয়া অনেক-ক্ষণ ব্যাপিয়া ভারতবর্ষ সংক্রান্ত কথোপকথন করেন। সম্রাটের সহিত এরূপ আলাপ সম্ভাষণের সুযোগ বোধ হয় অতি অল্প ভারত-বাসীর ভাগ্যেই ঘটিয়াছিল। শিক্ষিত ভারতবাসীর মধ্যে মুখোপাধ্যায় মহাশয় সর্ব্ববিষয়ে জাতীয়তা রক্ষা করিয়া চলেন। তিনি আহারে ব্যবহারে পরিচ্ছদে সর্ব্ববিষয়ে ভারতীয় প্রাচীন হিন্দু-প্রথার পক্ষপাতী। তিনি যাহা কর্ত্তব্য বলিয়া বোধ করেন, অকুণ্ঠিতচিত্তে তাহা সম্পাদন করেন। ঋষি-প্রণীত ধর্ম্মশাস্ত্র আলোচনা করিয়া যখন তিনি দেখিলেন বালবিধবার বিবাহ অবৈধ নহে, তখন কোন বাধা বিপত্তির দিকে লক্ষ্য না করিয়া উহা সম্পাদন করিলেন। ঐ সময়ে বঙ্গদেশীয় হিন্দু-সমাজে ঘোরতর আন্দোলন উপস্থিত হইয়াছিল কিন্তু তাঁহার মানসিক বল এতই অধিক যে তিনি উহার প্রতি ভ্রূক্ষেপও করিলেন না, প্রজ্বলিত দাবানল আপনা হইতেই নির্ব্বাণ প্রাপ্ত হইল। মুখোপাধ্যায় মহাশয় দোল, দুর্গোৎসব, ব্রত, নিয়ম প্রভৃতি নিত্য-ক্রিয়া সকল

যথারীতি সম্পন্ন করেন। তিনি যেমন দান কার্য্যে মুক্ত হস্ত, তেমনই পরোপকারী। কোন-রূপে কাহারও উপকার করিতে পারিলে তিনি হৃদয়ে অতিশয় আনন্দ অনুভব করেন। প্রতি-দিন কত ব্যক্তি যে তাঁহার দ্বারা উপকৃত হন, তাহার ইয়ত্তা করা যায় না। তিনি অত্যন্ত গুণগ্রাহী, এবিষয়ে তাঁহার আত্ম-পর ভেদ নাই। বহুভেদপূর্ণ ভারতে তাঁহার সমদর্শিতা একটি মহৎ দৃষ্টান্তস্থল।

## ই

ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। ইনি ১৭৭১ শকে ইঁহার মাতুলালয় পাণ্ডুয়া গ্রামে জন্মগ্রহণ করেন। পিতার নাম বামাচরণ বন্দ্যোপাধ্যায়, তিনি পূর্ণিয়ার উকিল ছিলেন। ইন্দ্র বাবু ক্যাথিড্রাল্ মিশন্ কলেজ হইতে বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন এবং কিছুদিন হেতমপুর স্কুলের হেড্ মাষ্টারি করেন। বি, এল্ পরীক্ষায় উত্তীর্ণ হওয়ার পর, পূর্ণিয়া, দীনাজপুর প্রভৃতি নানাস্থানে ওকালতী করিয়া পরে জীবনের শেষ পর্য্যন্ত বর্দ্ধমানে ওকালতী করেন। তিনি অতিশয় গোঁড়া হিন্দু। যাঁহারা বিষয়ী হইয়াও সর্ব্বসাধারণের নিকট হইতে আদর্শ ব্রাহ্মণের প্রাপ্য সমুচ্চ সম্মান বলপূর্ব্বক আদায় করিবার জন্য বৃথা প্রয়াস পান, ইনি সেই শ্রেণীর লোক। ইনি বঙ্গবাসী পত্রে মধ্যে মধ্যে 'পঞ্চানন্দ' বাহির করিয়া দেশের বিখ্যাত লোকদের বিদ্রূপ করিতেন। এবং মধ্যে মধ্যে ব্যঙ্গ কাব্য লিখি-তেন। ইঁহার "ভারত উদ্ধার' প্রভৃতি ব্যঙ্গকাব্য প্রসিদ্ধ। ১৩১৭ সালে বন্দ্যোপাধ্যায় মহাশয় পরলোক গমন করিয়াছেন।

## ঈ

ঈশ্বরচন্দ্রগুপ্ত। ইনি ১২১৩ সালে জন্মগ্রহণ করেন। পিতার নাম হরিনারায়ণগুপ্ত। জাতিতে বৈদ্য, নিবাস কলিকাতার সন্নিহিত কাঁচরাপাড়া। শৈশবে পাঠশালার পাঠ শেষ করিয়া কিছু দিন মুগ্ধবোধ ব্যাকরণ অধ্যয়ন করেন। তাহার পর, দশ বৎসর বয়সে মাতৃ-বিয়োগ হইলে ইঁহার পিতা দ্বিতীয় দার পরিগ্রহ করেন। ইহাতে ঈশ্বরচন্দ্র বিরক্ত হইয়া কলিকাতা মাতুলালয়ে আসিয়া অবস্থিতি করেন। ইনি ইংরাজী ভাষা শিক্ষা আরম্ভ করিয়াছিলেন কিন্তু বিশেষ মনঃসংযোগের অভাবে ইংরাজী-বিদ্যায় পারদর্শী হইতে পারেন নাই। ঈশ্বরচন্দ্রের বাল্যকাল হইতেই কবিতা লেখার অভ্যাস ছিল। ক্রমে সেই অভ্যাস-বলে তিনি সর্ব্বসাধারণের মধ্যে কবি বলিয়া পরিচিত হন। তাঁহার মাতামহের কলিকাতার ঠাকুর-বংশের সহিত ঘনিষ্ঠতা ছিল, সেই সূত্রে তিনি গোপী-মোহন ঠাকুরের পৌত্র যোগেন্দ্রমোহন ঠাকুরের নিকট পরিচিত হন। ক্রমে সেই পরিচয় বন্ধুত্বে পরিণত হইলে যোগেন্দ্রমোহন ও ঈশ্বরচন্দ্রের সাহায্যে কবিতা লিখিতে আরম্ভ করেন। এই যোগেন্দ্রমোহনের সাহায্যে ঈশ্বরচন্দ্র ১২৩৭ সালে "সংবাদপ্রভাকর" নামক একখানি সাপ্তাহিক সংবাদপত্র প্রকাশ করেন। ঈশ্বরচন্দ্র জীবনের শেষ ভাগে একবার তীর্থ পর্য্যটনে বাহির হন। ১২৬৫ সালে ইঁহার মৃত্যু হয়। বাঙ্গালা লেখকদের মধ্যে ঈশ্বরচন্দ্রগুপ্তই সর্ব্বপ্রথম কেবল লেখনীর উপর নির্ভর করিয়া স্বচ্ছন্দে জীবিকা নির্ব্বাহ করিতে সমর্থ হইয়া ছিলেন।

ঈশ্বরচন্দ্রবিদ্যাসাগর। এই স্বনাম প্রসিদ্ধ মহাত্মার কথা আবাল বৃদ্ধ বনিতা কাহারই অবিদিত নহে। ইনি ১২২৭ শালের (ইং ১৮২০ খ্রীষ্টাব্দের) ১২ই আশ্বিন মেদিনীপুর জেলার অন্তর্গত বীরসিংহ গ্রামে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ঠাকুরদাস বন্দ্যোপাধ্যায় এবং মাতার নাম ভগবতীদেবী। ঈশ্বরচন্দ্র শৈশবে পাঠশালার পাঠ শেষ করিয়া পিতার সহিত কলিকাতায় আগমন করেন। তাহার পর, কলিকাতা সংস্কৃতকলেজে ভর্ত্তি হন। তিনি অত্যন্ত প্রতিভাশালী ছিলেন, প্রত্যেক পরীক্ষায় প্রত্যেকশ্রেণীর সর্ব্বোচ্চ স্থান অধিকার করিতেন। ঈশ্বরচন্দ্র সংস্কৃত-ব্যাকরণ, কাব্য, অলঙ্কার, স্মৃতি, ন্যায় প্রভৃতি শাস্ত্র অধ্যয়ন করিয়া ১৮৪০ খৃষ্টাব্দে সংস্কৃত-কলেজ হইতে "বিদ্যাসাগর" উপাধি প্রাপ্ত হন। ১৮৪১

খৃষ্টাব্দের এপ্রেল মাসে তিনি মাসিক ৫০৲ টাকা বেতনে ফোর্টউইলিয়ম্ কলেজের প্রধান পণ্ডিত নিযুক্ত হন। ক্রমে এই পদ হইতে তিনি ১৫০৲ টাকা বেতনে সংস্কৃতকলেজের অধ্যক্ষের পদ প্রাপ্ত হন। ঐপদে ক্রমে তাঁহার বেতন ৩০০৲ টাকা হইয়াছিল। তদ্ভিন্ন তিনি অধ্যক্ষের কার্য্য ব্যতীত ও ২০০৲ টাকা বেতনে একজন অতিরিক্ত বিদ্যালয়পরিদর্শক নিযুক্ত হন। এই উভয় কার্য্যের জন্য তিনি মাসিক পাঁচ শত টাকা প্রাপ্ত হইতেন। কয়েক বৎসর অতিশয় পরিশ্রম সহকারে এই উভয় কার্য্য করার পর, বিদ্যাসাগরের সহিত কর্ত্তৃপক্ষের মনোমালিন্য ঘটে। স্বাধীনচেতাঃ বিদ্যাসাগর নিজের মত রক্ষা করিতে না পারিয়া পাঁচশত টাকা বেতনের চাকুরী পরিত্যাগ করেন। তিনি জীবনে প্রভূত ধন উপার্জ্জন করিয়াছিলেন, তৎসমুদাই পরোপকারের জন্য ব্যয় করিয়া গিয়াছেন, তিনি যে সকল মহৎ কার্য্যের জন্য এত বিখ্যাত, তন্মধ্যে তিনটী সবিশেষ উল্লেখযোগ্য ; এক "বাঙ্গালা ভাষার উন্নতিসাধন" দ্বিতীয় "বালবিধবার পুনরায় বিবাহ," তৃতীয় "বহুবিবাহ-প্রতিষেধ।" বাঙ্গালা ভাষার উন্নতি সাধন করিয়া বিদ্যাসাগর সর্ব্বসাধারণের সবিশেষ উপকার করিয়াছেন। বিধবা-বিবাহ হিন্দুসমাজে সর্ব্ববাদি-সম্মতরূপে গৃহীত হয় নাই। বহুবিবাহ-প্রতিষেধ উহা তাঁহার নিজসমাজের সংস্কার বিশেষ। রাঢ়ীয় শ্রেণীস্থ-কুলীন ব্রাহ্মণগণের মধ্যে এক এক ব্যক্তি অর্থলোভে শতাধিক বিবাহ পর্য্যন্ত করিতেন, বিদ্যাসাগর মহাশয় শাস্ত্রীয় প্রমাণ এবং অন্যান্য আনুষঙ্গিক দোষ দেখাইয়া উহা তিরোহিত করিবার চেষ্টা করেন। এখনও ঐ প্রথা সম্পূর্ণ বিলুপ্ত হয় নাই। তিনি বিশ্ববিদ্যালয়ের পরীক্ষার্থীদের নিমিত্ত অভিজ্ঞান শকুন্তল, উত্তরচরিত, মেঘদূত প্রভৃতি কয়েকখানি সংস্কৃত গ্রন্থ সম্পাদন করেন এবং সীতার বনবাস, শকুন্তলা, ভ্রান্তিবিলাস, জীবনচরিত, চরিতাবলী, বোধোদয়, বর্ণপরিচয়, প্রথম ভাগ, দ্বিতীয় ভাগ, তৃতীয় ভাগ প্রভৃতি কয়েকখানি বাঙ্গালা পুস্তক রচনা করেন। এতভিন্ন তিনি আরও অনেক প্রকারে মাতৃভাষার সেবা করিয়াছিলেন।

# উ

উইলসন্ হরেস্ হেম্যান্। ইনি ১৭৮৬ খৃষ্টাব্দে জন্ম গ্রহণ করেন। প্রথমে উইলসন্ সাহেব টাকশালের কার্য্যে নিযুক্ত হন। তাহার পর, ১৮১১ খৃষ্টাব্দ হইতে ১৮৩৩ খৃষ্টাব্দ পর্য্যন্ত বেঙ্গল্ এসিয়াটিক্ সোসাইটির সেক্রেটারির কার্য্য করেন। এই সময়ে ইনি সংস্কৃত-ভাষার সবিশেষ অনুশীলন করিয়া ছিলেন। ইহাঁর কৃত কালিদাসের মেঘদূতের ইংরাজী অনুবাদ সর্ব্বত্র সমাদৃত। "থিয়েটার অব্ দি হিন্দুজ্" নামক ইংরাজীগ্রন্থে ইহাঁর সংস্কৃত দৃশ্যকাব্যে অভিজ্ঞতার পরিচয় পাওয়া যায়। তদ্ভিন্ন ইহাঁর কৃত সুবৃহৎ সংস্কৃত ইংরাজী অভিধান বিশ্ববিদ্যালয়ের সংস্কৃতশিক্ষার্থীদের বহু উপকার সাধন করিতেছে। ১৮৬০ খৃষ্টাব্দের মে মাসে উইলসন্ সাহেব পরলোক গমন করিয়াছেন।

উদয়নাচার্য্য। ইনি এক জন বিখ্যাত নৈয়ায়িক। প্রত্নতত্ত্ববিদ্‌গণের মতে উদয়নাচার্য্য ১১৭৮ খৃষ্টাব্দে মিথিলা প্রদেশে জন্ম গ্রহণ করেন। তিনি সাংখ্য বেদান্ত, মীমাংসা এবং বৌদ্ধগণের মত খণ্ডনপূর্ব্বক ঈশ্বর নিরূপণার্থ "কুসুমাঞ্জলি" নামক ন্যায়গ্রন্থ রচনা করেন। তদ্ভিন্ন তাঁহার "কিরণাবলী' নামক আর একখানি ন্যায়গ্রন্থ বিদ্যমান আছে।

উদ্ধাবণ দত্ত। ইনি ১৪০৩ শকে সপ্তগ্রামে সুবর্ণবণিক্ জাতীয় দত্তবংশে জন্মগ্রহণ করেন। ইহাঁর পিতা অতিশয় ধনাঢ্য ছিলেন। ইনি যৌবনে পুত্র শ্রীবাসের হস্তে সংসার ভার অর্পণ করিয়া নিত্যানন্দের কৃপায় বৈষ্ণব-ধর্ম্ম গ্রহণ করেন।

শ্রীকর নন্দন দত্ত উদ্ধাবণ
ভদ্রাবতী গর্ভজাত।
ত্রিবেণীতে বাস নিতাইর দাস
শ্রীগৌরাঙ্গ-পদাশ্রিত॥

উমেশচন্দ্র বন্দোপাধ্যায় সাধারণতঃ ইনি ডবলিউ, সি, ব্যানার্জ্জী নামে খ্যাত) উমেশচন্দ্র ১৮৪৪ খৃষ্টাব্দে খিদিরপুরে জন্ম গ্রহণ করেন। পিতার নাম গিরিশচন্দ্র বন্দ্যোপাধ্যায় তিনি এটর্ণি

ছিলেন। বাল্যকালে উমেশচন্দ্রের লেখা পড়ায় কিছুমাত্র মনোযোগ ছিল না, সখের থিয়েটার লইয়াই প্রায় থাকিতেন। তাহার পর, কিছু দিন ওরিয়েণ্টেল্ সেমিনরিতেও কিছু দিন হিন্দু স্কুলে অধ্যয়নের পর, ১৮৬৪ খৃষ্টাব্দে বম্বের রুস্তমজীর প্রদত্ত বৃত্তি লইয়া আইন পাঠের জন্য ইংলণ্ড যাত্রা করেন। ১৮৬৮ খৃষ্টাব্দে ব্যারিষ্টার হইয়া কলিকাতা হাইকোর্টে ব্যারিষ্টারি করিতে প্রবৃত্ত হন। এই সময় সভাবাজারের মহারাজ কমলকৃষ্ণ দেব বাহাদুর প্রভৃতি কলিকাতার বড় লোকেরা ইঁহার সাহায্য করেন। উত্তরকালে ইনি কলিকাতা হাইকোর্টের প্রধান ব্যারিষ্টার বলিয়া পরিগণিত হন। ইনি চারি বার ষ্ট্যাণ্ডিং কাউন্সিল হইয়াছিলেন। একবার ইঁহাকে হাইকোর্টের জজিয়তি গ্রহণের জন্য অনুরোধ করা হয়, ইনি তাহাতে অস্বীকার করেন। ১৮৮০ খৃষ্টাব্দে ইনি বিশ্ববিদ্যালয়ের সভ্য হন। ১৮৯৪, ১৮৯৫ খৃষ্টাব্দে বিশ্ববিদ্যালয়ের প্রতিনিধি হইয়া বঙ্গীয় ব্যবস্থাপক সভার সভ্য হন। ১৮৮৫ খৃষ্টাব্দে বম্বে নগরীতে জাতীয় মহাসমিতির সভাপতি হন। ১৯০২ খৃষ্টাব্দে ভারতবর্ষ ত্যাগ করিয়া ইংলণ্ডে গমন করেন এবং সেখানে প্রিভিকাউন্সিলে স্বীয় ব্যবসায়ে প্রবৃত্ত হন। ১৯০৬ খৃষ্টাব্দে ইংলণ্ডেই ইঁহার দেহ ত্যাগ হয়।

---

# ক

কনিংহাম। সার্ আলেক্জাণ্ডার কনিংহাম ১৮১৪ খ্রীষ্টাব্দে জন্ম গ্রহণ করেন। ইনি সৈনিক-বিদ্যালয়ে শিক্ষা পাইয়া ১৮৩১ খৃষ্টাব্দে ভারতবর্ষে আগমন করেন। দীর্ঘকাল অতি দক্ষতার সহিত সৈনিক বিভাগে কার্য্য করিয়া তাহার পর, পুরাতত্ত্ব বিভাগের প্রথম সার্ভেয়ার্ নিযুক্ত হন। অনন্তর কনিংহাম সাহেব ঐ বিভাগের ডাইরেক্টার পদে মনোনীত হন। মুদ্রাতত্ত্ব ও ভারতীয় পুরাতত্ত্ব বিষয়ে ইঁহার বিশেষ অভিজ্ঞতা ছিল। ইনি বৌদ্ধধর্ম্ম ও ভারতীয় ভূগোল সম্বন্ধে কয়েকখানি গ্রন্থ লিখিয়াছেন। ১৮৯৩ খৃষ্টাব্দে ইঁহার মৃত্যু হইয়াছে।

কনিষ্ক। ইনি একজন শাকবংশীয় রাজা, খৃষ্টীয় প্রথম শতাব্দীতে উত্তরভারতে রাজত্ব করিতেন। ইঁহার রাজধানী পুরুষপুরে (বর্ত্তমান পেষোয়ারে) ছিল। কনিষ্ক বৌদ্ধ-ধর্ম্মাবলম্বী ছিলেন। ইঁহার সময়ে বৌদ্ধগণের চতুর্থ সঙ্গীতি আহূত হয়। ইনি বৌদ্ধধর্ম্মের অনেক সংস্কার সাধন করেন এবং ইঁহার প্রযত্নে বৌদ্ধধর্ম্মের পদ্ধতি সকল সংস্কৃত ভাষায় লিপিবদ্ধ হয়।

কর্জন। লর্ড কর্জন। ১৮৫৯ খৃষ্টাব্দের ১১ই জানুয়ারি তারিখে কর্জন জন্ম গ্রহণ করেন। অধ্যয়ন কালে ইনি প্রতিভাশালী ছাত্র বলিয়া পরিগণিত ছিলেন। ইনি প্রথমে লর্ড সলিস্‌বেরির আঃ প্রাইভেট্ সেক্রেটারির কার্য্যে নিযুক্ত হন। তাহার পর, ১৮৯১—৯২ খৃষ্টাব্দ পর্য্যন্ত ভারতের অণ্ডার সেক্রেটরি, অনন্তর ১৮৯৫—৯৮ খৃষ্টাব্দ পর্য্যন্ত পররাষ্ট্র বিভাগের অণ্ডার সেক্রেটারির পদে আসীন থাকেন। ঐ সময়ের মধ্যে লর্ড কর্জন এসিয়া, পারস্য দেশ ও অন্যান্য দেশ সংক্রান্ত কয়েক খানি পুস্তক লেখেন। ১৮৯৯ খৃষ্টাব্দের ৬ই জানুয়ারি হইতে ১৯০৫ খৃষ্টাব্দের ১৭ই নবেম্বর পর্য্যন্ত ভারতবর্ষের ভাইসরয় ও গভর্ণর জেনারেলের পদে অধিষ্ঠিত থাকেন। ইনি মধ্যে একবার মান্দ্রাজের গবর্ণর লর্ড এমথিলের উপর কার্য্য ভার অর্পণ করিয়া ইংলণ্ডে গিয়াছিলেন। ইঁহার ভারত শাসন কালে কয়েকটী প্রধান পরিবর্তন সংঘটিত হয়, তন্মধ্যে বঙ্গ ব্যবচ্ছেদ একটী প্রধান। লর্ড কর্জন ইংলণ্ডে গমন করিলে তাঁহার পত্নী বিয়োগ ঘটে, তিনি আর বিবাহ করেন নাই। নানাবিধ রাজনৈতিক ব্যাপার লইয়া সময় অতিবাহিত করিতেছেন।

কর্ণওয়ালিস্। লর্ড কর্ণওয়ালিস্ ভারতের খ্যাতনামা গবর্ণর জেনেরাল্, ১৭৩৮ খৃষ্টাব্দে ইঁহার জন্ম হয়। ইনি কর্ণওয়ালিস্ প্রদেশের দ্বিতীয় আর্ল ও প্রথম মার্কুইস্। লর্ড কর্ণওয়ালিস্ প্রথমে আমেরিকার যুক্ত প্রদেশের ঔপনিবেশিক ইংরেজগণের বিরুদ্ধে অস্ত্র ধারণ করেন, নানা

ঘটনার পর সেখান হইতে প্রত্যাগত হইয়া প্রথমে ১৭৮৬ খৃষ্টাব্দ হইতে ১৭৯৩ খৃষ্টাব্দ পর্য্যন্ত ভারতের গবর্ণর জেনেরেলের পদে প্রতিষ্ঠিত থাকেন। এখানে আসিয়াও দক্ষিণা-পথে তাঁহাকে অনেক যুদ্ধ বিগ্রহে লিপ্ত হইতে হইয়াছিল। তিনি ভারতবর্ষের বহুবিধ হিতকর কার্য্যের অনুষ্ঠান করেন। তন্মধ্যে বঙ্গের জমিদারগণের সহিত চিরস্থায়ী বন্দোবস্তই প্রধান। ১৮০৫ খৃষ্টাব্দে লর্ড কর্ণওয়ালিস্ দ্বিতীয়বার এদেশে গবর্ণ জেনেরাল্ হইয়া আগমন করেন। আর তিনি দেশে ফিরিতে পারেন নাই, ১৮০৫ খৃষ্টাব্দে গাজিপুরে তাঁহার মৃত্যু হয়।

কবীর—কবীর পন্থী মতের প্রবর্ত্তক। ইনি ১৩৮০ খৃষ্টাব্দ হইতে ১৪২০ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত নিজের মত প্রচার করেন। কবীর বিষ্ণুর উপাসক এবং রামানন্দের দ্বাদশ জন শিষ্যের অন্যতম। ইনি হিন্দু মুসলমান উভয় সম্প্রদায়কেই সমভাবে উপদেশ প্রদান করিতেন। ইহাঁর শিষ্যগণের মধ্যে হিন্দু মুসলমান প্রায় সমান ছিল। কিংবদন্তী এই কবীর দেহত্যাগ করিলে ইহাঁর শবদেহের সংকার লইয়া হিন্দু শিষ্য ও মুসলমান শিষ্যের মধ্যে বিবাদ উপস্থিত হয়, শেষে দেখা গেল কবীরের দেহ সেখানে নাই কোথায় অন্তর্হিত হইয়াছে।

কালিদাস। মহাকবি কালিদাস উজ্জয়িনীর অধীশ্বর মহারাজ বিক্রমাদিত্যের নবরত্ন-সভার অন্যতম রত্ন ছিলেন, এই কিংবদন্তী বহু কাল হইতে প্রচলিত আছে। এই কবির কাব্য পাঠ করিলেও জানা যায়, তিনি এক সময়ে স্বীয় অধিষ্ঠান দ্বারা ভারতের প্রাচীন মহানগরী উজ্জয়িনীকে অলঙ্কৃত করিয়াছিলেন। কালিদাস তাঁহার কাব্যে যে সকল জ্যোতিষিক তত্বের উল্লেখ করিয়াছেন, উহা বরাহমিহিরের গ্রন্থেই প্রথম লিপিবদ্ধ হয়, এজন্য প্রত্নতত্ত্ববিৎগণ নানা গবেষণা দ্বারা স্থির করিয়াছেন—বরাহমিহিরের জীবৎকালে অথবা উহার কিছুকাল পরে কালিদাস আবির্ভূত হইয়াছিলেন। বরাহমিহির খ্রীষ্টীয় ৬ষ্ঠ শতাব্দীতে আবির্ভূত হন, অতএব কালিদাসও খ্রীষ্টীয় ৬ষ্ঠ শতাব্দীর যে কোন সময়ে বিদ্যমান ছিলেন। কালিদাসের জন্মভূমি কোথায় ছিল, তিনি কোন্ বংশ অলঙ্কৃত করিয়াছিলেন, তাহা নিঃসংশয়রূপে জানা যায় না। মৈথিল পণ্ডিতগণ বলেন "কালিদাস মিথিলায় জন্ম গ্রহণ করিয়াছিলেন।" এইরূপ অন্যান্য প্রদেশের বিদ্বদ্‌বর্গও তাঁহাদের দেশ কালিদাসের জন্মভূমি বলিয়া দাবী করেন। মহাকবি প্রথম কালিদাস। ১। ঋতুসংহার। ২। মালবিকাগ্নিমিত্র। ৩। রঘুবংশ। ৪। কুমারসম্ভব। ৫। অভিজ্ঞানশকুন্তল। ৬। বিক্রমোর্ব্বশী। ৭। মেঘদূত। এই কয়খানি কাব্য রচনা করেন [মহাকবি কালিদাসের সময় নির্ণয় ও তাঁহার সংক্ষিপ্ত জীবনবৃত্তান্ত মৎকৃত "সচিত্র দক্ষিণাপথভ্রমণ" (৩য় সংস্করণ) নামক পুস্তকের উজ্জয়িনীর বৃত্তান্তে পাঠ করুন] মহাকবি প্রথম কালিদাস ব্যতীত দ্বাত্রিংশৎ পুত্তলিকা প্রভৃতি কাব্যের লেখক ভোজরাজীয় কালিদাস ও জ্যোতির্বিদাভরণ গ্রন্থের প্রণেতা বঙ্গীয় জ্যোতিষি-বিপ্রকুলোদ্ভব কালিদাসগণক নামে অপর দুই কবি কালিদাস ভারতে জন্ম গ্রহণ করিয়াছিলেন।

কালীকৃষ্ণ ঠাকুর। ইনি পাথুরিয়াঘাটায় ৺গোপাললাল ঠাকুরের একমাত্র পুত্র। ১৮৪১ খৃষ্টাব্দে ইহাঁর জন্ম হয়। ইনি হিন্দু-কলেজ, ওরিয়েণ্টেল সেমিনরি, ডবটন্ কলেজ প্রভৃতিতে প্রথম শিক্ষা লাভ করেন। পরে গৃহে শিক্ষকের নিকট ইংরেজীভাষা অধ্যয়ন করেন। ইংরাজী সাহিত্যে ইনি বিশেষ অনুরাগী ছিলেন। শুনা যায় ইনি যেমন দেশহিতকর কার্য্যে অকাতরে অর্থ ব্যয় করিতেন, তেমনি প্রজাহিতৈষী এক জন আদর্শ জমিদার ছিলেন। শেষ জীবনে ইনি কাশীধামে বাস করেন। ১৯০৫ খৃষ্টাব্দে ইহাঁর দেহত্যাগ হইয়াছে। এখন ইহাঁর জ্যেষ্ঠ পুত্রের একমাত্র পুত্র শ্রীযুক্ত প্রফুল্লনাথঠাকুর ইহাঁর বিপুল বিষয়ের উত্তরাধিকারী।

কালীচরণ বন্দ্যোপাধ্যায়। ইহাঁর নিবাস বর্দ্ধমান জেলার অন্তর্গত খণ্ডান। অনুমান ১৮৪৪ খৃষ্টাব্দে জন্মগ্রহণ করেন। পিতার অবস্থা নিতান্ত

অসচ্ছল ছিল, সুতরাং উপনয়নের পরই ইনি উপবীত ত্যাগ করিয়া খ্রীষ্টান হন। কালীচরণ এম, এ, বি এল, ছিলেন। প্রথম খ্রীষ্টান্ স্কুলে চাকুরী করেন, তাহার পর হাইকোর্টে ওকালতী, অবশেষে কলিকাতা ইউনিভার্সিটির রেজিষ্টার হন। কালীচরণ যেমন সুবক্তা তেমনি দেশহিতৈষী ছিলেন। ১৯০৭ খৃষ্টাব্দে ইহাঁর মৃত্যু হয়।

কালীপ্রসন্ন কাব্যবিশারদ। ইনি ১২৬৮ সালে কলিকাতার সন্নিহিত ভবানীপুরে জন্ম গ্রহণ করেন। পিতার নাম রাখালচন্দ্রবন্দ্যোপাধ্যায়। কালীপ্রসন্ন যদিও বি, এ. কিংবা এম, এ, উপাধি-যুক্ত ছিলেন না কিন্তু ইংরেজী সাহিত্যে ও বাঙ্গালা সাহিত্যে তাঁহার বিলক্ষণ ব্যুৎপত্তি ছিল তিনি কবিতা ও সংগীত রচনা করিতে পারিতেন। বারো বৎসর কাল অতিযোগ্যতার সহিত সুপ্রসিদ্ধ 'হিতবাদী' পত্রের সম্পাদকতা করেন। হিতবাদীতে সময়ে সময়ে তিনি নির্ভীক অন্তঃকরণে অতিতেজস্বিতা-পূর্ণ প্রবন্ধ সকল লিখিতেন। তাঁহার সময়ে হিতবাদী উন্নতির সর্ব্বোচ্চ শিখরে আরোহণ করিয়াছিল। তিনি প্রাচীন কবি বিদ্যাপতির পদাবলীর একটী সংস্করণ করেন। ১৯০৭ খৃষ্টাব্দে জাপান হইতে ভারতে প্রত্যাগমন কালে জাহাজে তাঁহার মৃত্যু হয়।

কালীপ্রসন্নঘোষ। ইনি ১২৫০ সালে ঢাকা বিক্রমপুরের অন্তর্গত ভরাকর গ্রামে জন্ম গ্রহণ করেন। পিতার নাম শিবনাথ ঘোষ। জাতিতে বঙ্গজ কায়স্থ। কালীপ্রসন্ন শৈশব হইতেই অত্যন্ত মেধাবী ছিলেন। ইনি বাল্যকালে মৌলবীর নিকট পার্সী ভাষা অধ্যয়ন করেন। তাহার পর, ঢাকা কলিজিয়েট্ স্কুল হইতে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হন। তাহার পর, গৃহে বসিয়া সংস্কৃত ভাষা ও ইংরাজী মনোবিজ্ঞান অধ্যয়ন করিয়াছিলেন। প্রথমে ইনি ঢাকা ছোট আদালতে প্রবেশ করেন, সেখানে ক্লার্ক-অফ্ দি কোর্টের পদ পর্য্যন্ত প্রাপ্ত হইয়াছিলেন। তাহার পর, ভাওয়াল ষ্টেটের ম্যানেজার নিযুক্ত হন। ইনি একজন প্রতিভাশালী লেখক। ইহাঁর রচিত প্রভাত-চিন্তা, নিভৃত-চিন্তা, নিশীথ-চিন্তা, জানকীর অগ্নিপরীক্ষা প্রভৃতি গ্রন্থ অতিপ্রসিদ্ধ। এতদ্ভিন্ন বান্ধব নামে একখানি মাসিক পত্রের সম্পাদন কার্য্যে ইনি বিশেষ কৃতিত্ব প্রকাশ করিয়াছিলেন। কালীপ্রসন্ন শুধু লেখক নহেন, একজন প্রসিদ্ধ বাগ্মীও বটে—এই সাহিত্য-চর্চ্চার পুরস্কারার্থ গবর্ণমেণ্ট ইহাঁকে "সি, আই. ই," ও "রায়বাহাদুর" উপাধি প্রদান করেন। ১৯১১ খৃষ্টাব্দে ইনি দেহত্যাগ করিয়াছেন।

কালীপ্রসন্ন সিংহ। ইনি কলিকাতা যোড়াসাঁকোর প্রসিদ্ধ কায়স্থ-জমিদার সিংহবংশে জন্মগ্রহণ করেন। ইঁহার বৃদ্ধ-প্রপিতামহ শান্তিরামসিংহ। সার্ টমাস্ রন্ বোল্ড ও মিঃ মিডল্টনের নিকট মুরশিদাবাদ ও পাটনার দেওয়ানী কর্ম্ম করিতেন। কালীপ্রসন্ন ধনীর সন্তান হইলেও শৈশব হইতে বৃথা আমোদ প্রমোদে মত্ত না হইয়া বিদ্যা শিক্ষায় রত ছিলেন। তিনি সংস্কৃত, বাঙ্গালা ও ইংরাজী ভাষায় বিশেষ ব্যুৎপন্ন হইয়াছিলেন। সিংহ মহাশয় বহু ব্যয় স্বীকার করিয়া কতিপয় পণ্ডিতের সাহায্যে মহর্ষি কৃষ্ণ দ্বৈপায়ন-প্রণীত সংস্কৃত মহাভারতের বঙ্গানুবাদ-রূপ যে মহৎ কার্য্য করিয়া গিয়াছেন, তদ্বারা তাঁহার এবং তাঁহার বংশের গৌরব চিরকাল অক্ষুণ্ণ থাকিবে। এই অনুবাদ কার্য্য ১৭৮০ শকাব্দে আরম্ভ হয় এবং ১৭৮৮ শকে উহা পরিসমাপ্ত হয়। কালীপ্রসন্ন নিজে যেমন গুণী ছিলেন, সেইরূপ অন্যের গুণেরও আদর করিতে জানিতেন। তিনি যেমন উন্নতমনা, তেমনি পরিহাস রসিক ছিলেন। তাঁহার কৃত 'হুতোম প্যাঁচার নক্সা' নামক রহস্য-গ্রন্থ প্রসিদ্ধ।

কাশীরামদাস। ইনি বাঙ্গালা পদ্যে মহাভারত অনুবাদ করিয়াছেন। কাশীরাম কোন সময়ের লোক তাহা ঠিক জানা যায় না। তবে অনেকে অনুমান করেন, তিনি খৃষ্টীয় সপ্তদশ শতাব্দীর মধ্যভাগে বিদ্যমান ছিলেন। কাশীরাম দেব উপাধিধারী কায়স্থ। পিতার নাম কমলাকান্ত দাস। নিবাস বর্দ্ধমান জেলার কাটোয়া মহকুমার সন্নিহিত সিঙ্গি-গ্রাম। কাশীরাম

সংস্কৃত-ভাষা জানিতেন কিনা ইহা লইয়া অনেক সময় সাহিত্যসেবীদের মধ্যে তর্ক বিতর্ক হইয়া থাকে। এক পক্ষ বলেন "তিনি সংস্কৃত-ভাষা জানিতেন", অপর পক্ষ বলেন "তিনি সংস্কৃত ভাষা জানিতেন না, কথকদের মুখে উপাখ্যান শুনিয়া লিখিয়াছিলেন"। মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন-প্রণীত সংস্কৃত মহাভারতের সহিত কাশীরাম দাসের বাঙ্গালা মহাভারত মিলাইলে দেখা যায়, উভয় মহাভারতের অনেক ঘটনায় মিল নাই। মূল সংস্কৃত মহাভারতে যে সকল কথা আছে, কাশীরামের মহাভারতে উহার কোন কোন ঘটনা নাই। আবার কাশীরামের মহাভারতে এমন দুই একটী ঘটনা আছে, যাহা মূল মহাভারতে খুঁজিয়া পাওয়া যায় না। ইহা দ্বারা অনুমিত হয় কাশীরামদাস সংস্কৃত ভাষা জানিতেন না। তাঁহার অনুপম-কবিত্ব ও বাঙ্গালা ভাষায় অসাধারণ অধিকার থাকায়, কথকদের মুখে শুনিয়াও মহাভারত লিখিতে সমর্থ হইয়াছিলেন। কাশীরামের নিম্নলিখিত মহাভারতের পদ্যাংশ এতদ্‌ বিষয়ে প্রমাণ-স্বরূপ উদ্ধৃত করা যাইতে পারে।

শ্রুত মাত্র কহি আমি রচিয়া পয়ার।
অবহেলে শুনে তাহা সকল সংসার।

পদ্য মহাভারত কাশীরামের অক্ষয়কীর্ত্তিস্তম্ভ। বঙ্গের লেখাপড়া জানা এমন নরনারী বিরল, যিনি জীবনে একবার কাশীদাসের মহাভারত না পাঠ করিয়াছেন।

কুতব-উদ্দিন। ইনি ভারতবর্ষের প্রথম মুসলমান্‌ সম্রাট্‌। কুতব-উদ্দিন তুরস্কজাতীয় কোন দরিদ্রের সন্তান। ইঁহার পিতা ইঁহাকে বাল্য-কালে খোরাসানের অন্তর্গত নিশাপুরের কোন মুসলমানের নিকট বিক্রয় করে। কুতব ঐ মুসলমানের গৃহে থাকিয়া কিছু কিছু বিদ্যা শিক্ষা করেন। তাহার পর, ঐ মুসলমানের মৃত্যু হইলে এক বণিক্‌ ইঁহাকে মহম্মদঘোরীর নিকট বিক্রয় করে। ঐ সময় হইতেই ইহাঁর ভাগ্য প্রসন্ন হয়। মহম্মদ ঘোরী প্রথম ইহাঁকে একটী সামান্য সৈনিকের কার্য্যে নিযুক্ত করেন। পরে কুতব মহম্মদ ঘোরীর প্রধান সেনাপতি ও প্রিয়পাত্র হইয়া উঠেন। ১১৭৮ খ্রীষ্টাব্দে কুতব গুজরাট্‌ জয় করিতে আসিয়া তত্রত্য রাজা কর্ত্তৃক পরাজিত হন। উহার কিছু দিন পরেই গোয়ালিয়র, কালঞ্জর, কান্নী, ও বদায়ুন জয় করেন। দিল্লী জয়ের পর মহম্মদ ঘোরী কুতবের উপর তথাকার শাসনভার অর্পণ করেন। ১২০৫ খ্রীষ্টাব্দে মহম্মদঘোরীর মৃত্যু হইলে কুতব উদ্দিন স্বাধীনতা অবলম্বনপূর্ব্বক দিল্লীতে স্থায়ী রাজধানী প্রতিষ্ঠা করেন। কুতবের পূর্ব্ববর্ত্তী মুসলমানগণ ভারত আক্রমণ ও লুণ্ঠন করিয়াই চলিয়া যাইতেন, কুতবউদ্দিনই প্রথম দিল্লীতে স্থায়ী সাম্রাজ্য প্রতিষ্ঠা করেন। ১২১০ খ্রীষ্টাব্দে অশ্বপৃষ্ঠ হইতে পতিত হওয়ায় কুতব-উদ্দিনের মৃত্যু হয়; অদ্যাপি দিল্লীর শেষ হিন্দু-নরপতি পৃথ্বীরাজের যজ্ঞশালার অনতিদূরে কুতবের নির্ম্মিত "কুতবমিনার" নামক একটী অত্যুচ্চ স্মৃতিস্তম্ভ বিরাজমান আছে।

কুমারিলভট্ট। ইনি শঙ্করাচার্য্যের আবির্ভাবের কিছু কাল পূর্ব্বে অর্থাৎ ৭ম খ্রীষ্টাব্দের শেষে বিহার প্রদেশে জন্মগ্রহণ করেন। ঘটনাচক্রে ইনি কোন বৌদ্ধ গুরুর শিষ্যত্ব গ্রহণ করিয়া অধ্যয়নে প্রবৃত্ত হন। এক দিবস তাঁহার অধ্যাপক বৈদিক কর্ম্মকাণ্ডের একটী সিদ্ধান্ত বহু সূক্ষ্ম যুক্তি দ্বারা খণ্ডন করিলে অজ্ঞাতসারে কুমারিলের নয়ন হইতে অশ্রুপাত হয়। ইহা দেখিয়া বৌদ্ধ অধ্যাপকগণের মনে শঙ্কা হইল। তাঁহারা স্পষ্ট বলিলেন, "তুমি প্রচ্ছন্নভাবে আমাদের নিকট অধ্যয়ন করিতেছ, তুমি মনে মনে বেদসিদ্ধান্তে বিশ্বাস কর ও বাহিরে বৌদ্ধ বলিয়া পরিচয় দাও।" কুমারিল তখন নিজেকে বৈদিক বলিয়া পরিচয় প্রদান করিলেন। তাহার পর, বৌদ্ধেরা বেদের প্রামাণ্য পরীক্ষার জন্য তাঁহাকে পর্ব্বত হইতে পতনের আদেশ করিলেন। কুমারিল পর্ব্বত হইতে পতনকালে বলিলেন, "বেদ যদি সত্য হয়, তাহা হইলে পর্ব্বত হইতে পতিত হইয়াও যেন আমার মৃত্যু না হয়।" কুমারিলের পর্ব্বত হইতে পতনে মৃত্যু হইল না, কিন্তু 'যদি' এই সন্দেহসূচক বাক্য প্রয়োগ করায় তাঁহার একটী চক্ষু বিনষ্ট হইল। তাহার পর

হইতে তিনি দক্ষিণাপথের নরপতিগণের সাহায্যে বৌদ্ধ-সম্প্রদায়ের বিরুদ্ধে অভ্যুত্থান করিলেন। তিনি বৌদ্ধদর্শনের রহস্য অবগত ছিলেন, সুতরাং অনেক বৌদ্ধ পণ্ডিতকে পরাস্ত করিলেন। এমন কি যে সকল বৌদ্ধ-গুরুর নিকট তিনি উপদেশ গ্রহণ করিয়াছিলেন, রাজাদের সাহায্যে তাঁহাদের পর্য্যন্ত বধ সাধন করেন। অবশেষে সেই গুরুবধজনিত পাপের প্রায়শ্চিত্তের জন্য প্রয়াগক্ষেত্রে তুষানলে দগ্ধ হইয়া প্রাণত্যাগ করেন। ঐ সময়ে ভগবান্ শঙ্করাচার্য্য সেখানে উপস্থিত হন। তিনি কুমারিলকে বাঁচাইতে চেষ্টা করেন। কিন্তু কুমারিল সঙ্কল্প পাঠপূর্ব্বক প্রায়শ্চিত্তে প্রবৃত্ত হইয়াছিলেন, তাহা হইতে আর নিবৃত্ত হন নাই। কুমারিল কর্ম্মবাদী মীমাংসক, তিনি ঈশ্বরের অস্তিত্ব স্বীকার করিতেন না কিন্তু বেদোক্ত যাগ যজ্ঞাদির অবশ্য কর্ত্তব্যতা বিষয়ে উপদেশ প্রদান করিতেন। ইনি আশ্বলায়নগৃহ্যপদ্ধতিকারিকা, মীমাংসাতন্ত্রবার্ত্তিক, মানবশ্রৌত-সূত্রভাষ্য, শ্লোক-বার্ত্তিক, লঘুবার্ত্তিক প্রভৃতি গ্রন্থ রচনা করেন।

কৃত্তিবাস ওঝা। অনুমান পঞ্চদশ খৃষ্টাব্দের প্রথম-ভাগে কৃত্তিবাস জন্ম গ্রহণ করিয়াছিলেন। কৃত্তিবাসের জীবনবৃত্ত সম্বন্ধে পূর্ব্বে স্বতন্ত্র মত ছিল। সংপ্রতি প্রাচীন বাঙ্গালা সাহিত্যের অনুশীলন দ্বারা অবগত হওয়া যায়—তাঁহার জন্মভূমি নদীয়া জেলার অন্তর্গত রাণাঘাটের সন্নিহিত ফুলিয়া গ্রাম। পিতামহের নাম মুরারিওঝা, পিতার নাম বনমালী, মাতার নাম মালিনী। কৃত্তিবাসী রামায়ণ পাঠ করিলে দেখা যায়, গ্রন্থকার অবিকল বাল্মীকি-প্রণীত মূল সংস্কৃত রামায়ণের বঙ্গানুবাদ করেন নাই। রামায়ণের উপাখ্যান-বর্ণন প্রসঙ্গে উহার মধ্যে নানা পুরাণ উপ-পুরাণের গল্প সন্নিবেশিত করিয়াছেন। কৃত্তিবাস সংস্কৃতজ্ঞ পণ্ডিত ছিলেন কিনা এবিষয়ে বহু দিন হইতে বাদানুবাদ চলিতেছে। আজ কাল কৃত্তিবাস সম্বন্ধে নিত্য নূতন যে সকল আবিষ্কার হইতেছে, তাহাতে তাঁহাকে সংস্কৃতজ্ঞ পণ্ডিত না বলিয়া থাকা যায় না। যাহা হউক, তিনি সংস্কৃতজ্ঞ পণ্ডিত হউন বা না হউন, তাঁহার রচিত রামায়ণ পাঠ করিয়া এই মনে হয়, মূল বাল্মীকি-রামায়ণ তাঁহার দৃষ্টিপথে পতিত হয় নাই। তিনি কথকদের মুখে শুনিয়াই রামায়ণ রচনা করিয়াছেন। কৃত্তিবাস কথকদের মুখে শুনিয়াই রামায়ণ লিখুন, অথবা স্বয়ং পুরাণাদি পাঠ করিয়াই রচনা করুন, তিনি বাঙ্গালা সাহিত্যে যে কীর্ত্তি প্রতিষ্ঠা করিয়া গিয়াছেন, তাহার তুলনা নাই। সহস্র সহস্র বিদ্যালয় স্থাপনে বাঙ্গালী যে উচ্চ নীতি শিক্ষা না করিতে পারিয়াছে, এক কৃত্তিবাসী রামায়ণ প্রচারে তদপেক্ষা অনেক অধিক শিখিয়াছে।

কৃষ্ণকান্ত শিরোরত্ন। অনুমান ১৮১৭ খৃষ্টাব্দে কৃষ্ণকান্ত শিরোরত্ন মহাশয় নবদ্বীপে জন্ম গ্রহণ করেন। পিতার নাম রামকুমার বন্দ্যোপাধ্যায়। বাটায়শ্রেণীস্থ ব্রাহ্মণ। ইনি শৈশবে টীকা টিপ্পন সহকারে মুগ্ধবোধ ব্যাকরণ, ধাতুপাঠ অমর কোষ অভিধান এবং ভটি, রঘুবংশ, কুমারসম্ভব, মাঘ, নৈষধ এবং অলঙ্কার শাস্ত্র পাঠ সমাপ্ত করিয়া নবদ্বীপের ভূতপূর্ব্ব সুবিখ্যাত অধ্যাপক গোলোকচন্দ্রন্যায়রত্ন মহাশয়ের নিকট ন্যায়-শাস্ত্র অধ্যয়ন করিতে আরম্ভ করেন। শিরোরত্ন মহাশয় অত্যন্ত মেধাবী, তাঁহার সহধ্যায়িগণের মধ্যে কি অনুমান-খণ্ড কি শব্দখণ্ড, ন্যায় দর্শনের এই উভয় বিভাগেই তিনি সমধিক ব্যুৎপন্ন হন। ইনি ন্যায়দর্শন অধ্যাপনার জন্য চতুষ্পাঠী খুলিবেন, এই অবস্থায় খৃষ্টান-মিশনরীগণ নবদ্বীপে আসিয়া এক কলেজ্ প্রতিষ্ঠা করেন। ইহাতে সংস্কৃত ব্যাকরণ, কাব্য, অলঙ্কারাদি ও ইংরাজী সাহিত্য অধ্যাপনা হইত। ঐ কলেজের অধ্যক্ষ সাহেব শিরোরত্ন মহাশয়কে সংস্কৃত-অধ্যাপকের পদ গ্রহণের জন্য বিশেষ অনুরোধ করেন। শিরোরত্ন মহাশয় ভৃতি গ্রহণে অস্বীকার করায় শেষে কথা হয়, তিনি বিনা বেতনে ঐ কলেজে অধ্যাপনা করিবেন, মিশনরি সাহেবেরা প্রয়োজন অনুসারে তাঁহার পুত্রদ্বয়ের কিঞ্চিৎ কিঞ্চিৎ অর্থ সাহায্য করিবেন। কিন্তু ছয় মাস না যাইতেই মিশনরিগণের ভাবচক্র দেখিয়া শিরোরত্ন মহাশয়

মিশনরিকলেজের অধ্যাপকের পদ ত্যাগ করেন। তাঁহার পুত্রেরা মিশনারি সাহেবদের নিকট হইতে এক কপর্দ্দকও গ্রহণ করেন নাই। তাহার পর, তিনি নবদ্বীপের ওলাদেবী-তলায় গোলোকচন্দ্র ন্যায়রত্নের টোলের দক্ষিণে এবং সেই প্রাচীন বুনোরামনাথের ভূতপূর্ব্ব টোলের উত্তরে এক চতুষ্পাঠী স্থাপন করিয়া অধ্যাপনা আরম্ভ করেন। নবদ্বীপের নৈয়ায়িক ও স্মার্ত্ত অধ্যাপকেরা ন্যায়, স্মৃতি ব্যতীত অন্যশাস্ত্র পড়াইতেন না, তজ্জন্য অনেক সংস্কৃত-জ্ঞান-বিহীন ছাত্র নবদ্বীপের চতুষ্পাঠীতে ভর্ত্তি হইত। শিরোরত্ন মহাশয় অন্য ব্যবস্থা করিলেন। তিনি অগ্রে ছাত্রকে সংস্কৃত-ভাষায় ব্যুৎপন্ন করিয়া লইয়া ন্যায়দর্শন পড়াইতে আরম্ভ করিলেন। এজন্য তাঁহার চতুষ্পাঠীতে ব্যাকরণ, কাব্য, অলঙ্কার, ন্যায়ের শব্দ খণ্ড, অনুমানখণ্ড সমস্তই অধ্যাপিত হইত। তিনি স্বয়ং সকল ছাত্রকে পড়াইবার অবসর পাইতেন না, সুতরাং প্রধান প্রধান ব্যুৎপন্ন ছাত্রগণের হস্তে ব্যাকরণ ও কাব্য পড়াইবার ভার দিতেন। এই (ঐতিহাসিক ও আধুনিক জীবনচরিতের) লেখক তাঁহার শেষ জীবনের ছাত্র। আমার ন্যায় অকৃতী বিদ্যার্থীর উপরও গুরুদেব প্রায় পঞ্চাশটী ছাত্রের অধ্যাপনার ভার অর্পণ করিয়াছিলেন। তিনি বেশ মিষ্ট ভাষায় রসিকতা সহকারে অধ্যাপনা করিতেন। তিনি একটী মাত্র চতুষ্পাঠীর অধ্যাপক হইলেও নবদ্বীপের সমস্ত চতুষ্পাঠীর ছাত্রই প্রত্যহ তাঁহার নিকট নানা-শাস্ত্র অধ্যয়ন করিতে আসিত। অনুমান ১৮৮২ খৃষ্টাব্দে তিনি পরলোক গমন করিয়াছেন। তাঁহার পুত্র পৌত্রাদি বিদ্যমান নাই, এখন কেবল কন্যাগণ ও বিধবা পুত্রবধূরা আছেন। শিরোরত্ন মহাশয় যেমন তেজস্বী তেমনি উদার-স্বভাব ছিলেন। তাঁহার ন্যায় কবি তাঁহার জীবৎকালে নবদ্বীপে আর কেহই ছিলেন না। সুপ্রসিদ্ধা রমাবাইসরস্বতী কৃষ্ণনগর রাজবাটীতে আগমন করিলে যে মহতী সভার অধিবেশন হয়, তাহাতে শিরোরত্ন মহাশয়ই মহারাজের দেওয়ান ৺কার্ত্তিকেয়চন্দ্র রায় মহাশয়ের প্রার্থনায় উক্ত সরস্বতীমহোদয়াকে পূরণের জন্য একটী কবিতাংশ রচনা করিয়া দেন। শেষে মহারাণী মহোদয়া প্রভৃতির অনুরোধ বিজ্ঞাপিত হইলে রমাবাইকর্ত্তৃক ঐ সমস্যাটি পূরণের পর শিরোরত্ন মহাশয় স্বয়ং অতি অল্প সময়ের মধ্যে সুন্দরভাবে ঐ সমস্যাটীর পুনরায় পূরণ করিয়া সকলকে চমৎকৃত করেন। তাঁহার রচিত "সংকাব্যকল্পদ্রুম (সংস্কৃত-কোষকাব্য) অদ্যাপি অমুদ্রিত অবস্থায় রহিয়াছে।

কৃষ্ণগোবিন্দগুপ্ত। সাধারণের নিকট ইনি কে, জী, গুপ্ত নামেই বিখ্যাত। ইঁহার পিতা ৺ কালীনারায়ণ গুপ্ত মহাশয় ঢাকা জেলার অন্তর্গত ভাটপাড়ার জমিদার। তিনি বৈদ্যবংশে জন্মগ্রহণ করেন এবং যৌবনের প্রারম্ভে ব্রাহ্ম-ধর্ম্মে দীক্ষিত হন। শ্রীযুক্ত কৃষ্ণগোবিন্দ গুপ্ত মহাশয় তাঁহার জ্যেষ্ঠ পুত্র। ইনি ১৮৫১ খৃষ্টাব্দে ভাটপাড়ার বাটীতে জন্ম গ্রহণ করেন এবং ১৮৭১ খৃষ্টাব্দে সিবিল্‌সার্ব্বিস্ পরীক্ষায় কৃতকার্য্য হইয়া বঙ্গীয়-গবর্ণমেণ্টের অধীনে বরিশাল জেলার জয়েণ্ট-মাজিষ্ট্রেট্‌ নিযুক্ত হন। তাহার পর, ইনি জেলার মাজিষ্ট্রেট্-কলেক্টার্, রেভিনিউ বোর্ডের সেক্রেটারি, আবগারি-কমিশনার্, বিভাগীয়কমিশনার্ প্রভৃতি নানাবিধ উচ্চপদে কার্য্য করিয়া প্রশংসাভাজন হন। শেষে রেভিনিউবোর্ডের অন্যতর সদস্য পদ লাভ করেন। বাঙ্গালী সিবিলিয়ানদের মধ্যে ইনিই প্রথম এই উচ্চপদ প্রাপ্ত হন। ইঁহার এমনি কার্য্যদক্ষতা ও বিচক্ষণতা যে যখনই গবর্ণমেণ্ট ইঁহাকে যে বিভাগে নিযুক্ত করিয়াছেন, সেই বিভাগেরই উন্নতি সংসাধিত হইয়াছে। সর্ব্বশেষে গুপ্ত মহাশয় কিছু কাল ইণ্ডিয়ান্-ফিসারি কমিশনের নেতৃত্ব করেন। অনন্তর ১৯০৭ খৃষ্টাব্দে ইনি ভারতসচিবের সভার (অর্থাৎ ইণ্ডিয়া কাউন্সিলের) সদস্য পদে বৃত হইয়াছেন। ইহার পূর্ব্বে কোন ভারতবাসী এরূপ উচ্চতম পদ প্রাপ্ত হন নাই। ইনি বিদ্বান, কার্য্যকুশল ও পরোপকারী। সংস্কৃত ভাষায় ইঁহার অত্যন্ত অনুরাগ, কয়েক বার

সংস্কৃত ভাষায় পরীক্ষা দিয়া ইনি গবর্ণমেণ্ট হইতে প্রভূত পারিতোষিক প্রাপ্ত হইয়াছেন। গুপ্ত মহাশয় অবসর সময়ে নানাবিদ্যার অনুশীলন করেন এবং সুযোগ পাইলে পরোপকার করিতে কুণ্ঠিত হন না। ইহাঁর সাহায্যে চাকুরি পাইয়া অনেক গরিব ও মধ্যবিত্ত লোকের সন্তান অন্নের সংস্থান করিয়াছে। অল্প দিন হইল ইহাঁর পত্নীবিয়োগ হইয়াছে। ইঁহার কৃতবিদ্য পুত্রগণও নানা উচ্চপদে প্রতিষ্ঠিত হইয়া পিতার মুখ উজ্জ্বল করিয়াছেন। গুপ্ত মহাশয় প্রথম গবর্ণমেণ্ট কর্ত্তৃক সি, আই, ই, উপাধিতে ভূষিত হন। তাহার পর, ইহাঁকে মহাসম্মানজনক নাইট্‌ উপাধি প্রদত্ত হইয়াছে। এখন ইনি সার্‌ কৃষ্ণগোবিন্দগুপ্ত (কে, টি)। সংপ্রতি "ভারত-সচিবের অনুপস্থিতি কালে গুপ্ত মহাশয় ভারত-সচিবের সমস্ত ক্ষমতা পরিচালনা করিবার অধিকার প্রাপ্ত হইয়াছেন।

কৃষ্ণচন্দ্র রায় (১)। নদীয়া-রাজবংশের প্রতিষ্ঠাতা রাঢীয়শ্রেণীস্থ ব্রাহ্মণের গোষ্ঠীপতি মহারাজ ভবানন্দমজুমদারের বংশে রাজা রঘুরামরায় জন্ম গ্রহণ করেন। তাঁহার পুত্র মহারাজ কৃষ্ণচন্দ্ররায়। রাজা রঘুরামরায়ের শেষ বয়সে ১৭১০ খৃষ্টাব্দে কৃষ্ণচন্দ্রের জন্ম হয়। কৃষ্ণচন্দ্র অত্যন্ত মেধাবী ও বুদ্ধিমান্‌ ছিলেন। তিনি কালিদাসসিদ্ধান্তের নিকট সংস্কৃত-ভাষা, এক মৌলবীর নিকট পারসী ও বিশ্রামখাঁর নিকট সংগীতবিদ্যা শিক্ষা করেন। মহারাজ কৃষ্ণচন্দ্র মৃগয়া-কার্য্যেও অত্যন্ত পটু ছিলেন। তিনি দলবলসহ অনেক সময় মৃগয়ায় বাহির হইয়া বড় বড় ব্যাঘ্র নিহত করিতেন। রাজা রঘুরাম মৃত্যু-কালে একমাত্র পুত্র কৃষ্ণচন্দ্রকে উপেক্ষা করিয়া স্বীয় ভ্রাতুষ্পুত্র রামগোপালকে উত্তরাধিকারী করিতে ইচ্ছা প্রকাশ করেন। কিন্তু তাহা ঘটে নাই। চতুর কৃষ্ণচন্দ্র স্বীয় বুদ্ধি-কৌশলে নবাবের নিকট চাকলাদাবী গ্রহণ করিয়াছিলেন। রাজা কৃষ্ণচন্দ্র যখন রাজত্ব প্রাপ্ত হন, তখন রাজ্যের বাঁকী খাজানা দশ লক্ষ টাকা এবং নজরানা বারো লক্ষ টাকা নবাব সরকারে দেনা ছিল। সে সময়ে আলীবর্দ্দি খাঁ বাঙ্গালার নবাব। রাজা কৃষ্ণচন্দ্র স্বীয় বিদ্যা ও বুদ্ধি-কৌশলে এবং পঞ্চরত্নের সভার কোন জ্যোতির্ব্বিৎপণ্ডিতের কৃতিত্বে এই বিপুল দেনার দায় হইতে অব্যাহতি পাইয়াছিলেন। তিনি যেমন গুণী, তেমনি গুণগ্রাহী ছিলেন। বাণেশ্বরবিদ্যালঙ্কার, অনুকূলবাচস্পতি, নবদ্বীপ-নিবাসী জ্যোতির্ব্বিৎ গ্রহবিপ্রকুল-সম্ভূত রামরুদ্র-বিদ্যানিধি প্রভৃতি পাঁচ জন বিখ্যাত পণ্ডিত, মহারাজ কৃষ্ণচন্দ্রের পঞ্চরত্নসভা অলঙ্কৃত করিতেন। মহারাজ কৃষ্ণচন্দ্র অত্যন্ত আস্তিক ও শাস্ত্রানুরাগী ছিলেন। তিনি অগ্নিহোত্র ও বাজপেয় নামক দুইটী যজ্ঞের অনুষ্ঠান করেন। এবং সংস্কৃত-ভাষার উন্নতি কামনায় নানাশাস্ত্রজ্ঞ বহু পণ্ডিতকে ভূমি ও বৃত্তি দান করিয়াছিলেন। ইঁহার বাঙ্গলা সাহিত্যেও বিশেষ অনুরাগ ছিল। ইহাঁরই সন্তোষবিধানের জন্য কবিবর ভারতচন্দ্র রায়গুণাকর "অন্নদামঙ্গল" নামক বাঙ্গালা কাব্য রচনা করেন। হালীসহরের ভক্তকবি রামপ্রসাদসেন ও মহারাজ কৃষ্ণচন্দ্রের নিকট মাসিক বৃত্তি পাইতেন। এতদ্ভিন্ন গোপালভাঁড় নামক হাস্যরসপটু একটী ক্ষৌরকার মহারাজ কৃষ্ণচন্দ্রের অনুগ্রহ ভাজন ছিল। নবাব সিরাজ-উদ্দৌলার বিরুদ্ধে যে ষড়যন্ত্র হয়, রাজা কৃষ্ণচন্দ্রই তাহার অগ্রণী ছিলেন। ইঁহারই যত্নে এদেশে ইংরেজ-রাজত্বের সূত্রপাত হয়। এজন্য ইংরাজেরা ইহাঁকে যথেষ্ট সম্মান করিতেন। পলাশীর যুদ্ধের পর, লর্ড ক্লাইভ্‌ ইহাঁকে পাঁচটা কামান উপঢৌকন প্রদান করেন এবং দিল্লীর সম্রাটের নিকট হইতে "মহারাজ-রাজেন্দ্র" উপাধি আনাইয়া দেন। মহারাজ কৃষ্ণচন্দ্রের দুই রাজ্ঞী ছিলেন, তন্মধ্যে প্রথমার গর্ভে শিবচন্দ্র প্রভৃতি পঞ্চ পুত্র ও দ্বিতীয়ার গর্ভে শম্ভুচন্দ্র জন্ম গ্রহণ করেন। ১৭৮৩ খৃষ্টাব্দে মহারাজ কৃষ্ণচন্দ্রের দেহান্তর হয়।

কৃষ্ণচন্দ্র রায় (২)। ইহাঁর জন্মভূমি মাতুলালয় হালিসহর, পৈতৃক আবাস ২৪ পরগণা জেলার অন্তর্গত ভট্টপল্লী। ইহাঁরা রাঢীয়শ্রেণীস্থ ব্রাহ্মণ, কুলোপাধি বন্দ্যোপাধ্যায়। ইহাঁর প্রপিতামহ রাধাচরণ, মহারাজ নন্দকুমারের

কনিষ্ঠ জামাতা। তিনি নবাব সরকারে চাকরী করিয়া "রায় রাঁইয়া" উপাধি প্রাপ্ত হন। কৃষ্ণচন্দ্রের পিতার নাম ৺ তারকনাথ রায়। ১৮৩৮ খৃষ্টাব্দের ১লা এপ্রিল কৃষ্ণচন্দ্র জন্ম গ্রহণ করেন। ১৮৪৯ খৃষ্টাব্দে চুঁচুড়া কলেজ্ হইতে জুনিয়ারস্কলার্সিপ্ পরীক্ষা দিয়া বৃত্তি প্রাপ্ত হন। তাহার পর, কলিকাতায় নবপ্রতিষ্ঠিত প্রেসিডেন্সীকলেজের তৃতীয় বার্ষিকশ্রেণী পর্য্যন্ত অধ্যয়ন করিয়া নানা কারণে পাঠ ত্যাগ করিতে বাধ্য হন। প্রথমে পুরী জেলা স্কুলে একশত টাকা বেতনে প্রধান শিক্ষকের পদে নিযুক্ত হন। তাহার পর, যথাক্রমে বহরমপুর কালেজের পঞ্চম শিক্ষক, রাজসাহী কলিজিয়েট্ স্কুলের প্রধান শিক্ষক, আবা জেলা স্কুলের প্রধান শিক্ষক, বালেশ্বরের সব রেজিষ্টার, হেয়ার স্কুলের দ্বিতীয় শিক্ষক, হিন্দু স্কুলের প্রধান শিক্ষক এবং হিন্দু হেয়ারে জয়েণ্ট হেড্মাষ্টারের কার্য্য করিয়া ১৮৯৫ খৃষ্টাব্দে ৫ই জানুয়ারি তারিখে অবসর গ্রহণ করেন। অবসর গ্রহণ কালে ইঁহার তিনশত টাকা বেতন হয়। ইনি 'ভারতবর্ষের ইতিহাস', 'ভারতবর্ষের ভূ বৃত্তান্ত,' 'মিডল্ ক্লাস্ রিডার,' "ফ্রেজেস্ এণ্ড ইডিয়ামস্ অভিধান" প্রভৃতি কয়েক খানি গ্রন্থ রচনা করেন। অল্পদিন হইল রায় মহাশয় কয়েকটী পুত্র, কন্যা, পৌত্র দৌহিত্র রাখিয়া পরলোক গমন করিয়াছেন।

**কৃষ্ণদাস কবিরাজ।** ইনি একজন প্রসিদ্ধ বৈষ্ণব-কবি। বর্দ্ধমান জেলার অন্তর্গত ঝামটপুর নামক ক্ষুদ্র পল্লীতে বৈদ্যবংশে জন্ম গ্রহণ করেন। তাঁহার পিতা ও ভ্রাতা চৈতন্য মহাপ্রভুর প্রতি অত্যন্ত অনুরক্ত ছিলেন। কৃষ্ণদাসও বাল্য কাল হইতে চৈতন্য মহাপ্রভুর গুণগ্রামের কথা শ্রবণ করিয়া একজন প্রগাঢ় চৈতন্য-ভক্ত হইয়া উঠেন। তাহার পর, নিত্যানন্দ প্রভুর আদেশে সংসার ত্যাগ করিয়া বৃন্দাবন গমন করেন এবং সেখানে চৈতন্যের প্রিয়-শিষ্য রূপ ও রঘুনাথদাস গোস্বামীর শরণাপন্ন হন। পরে রঘুনাথের নিকট দীক্ষিত হইয়া অবশিষ্ট জীবন প্রেমভক্তির আলোচনায় অতিবাহিত করেন। তিনি বহু পরিশ্রম স্বীকার করিয়া মুরারিগুপ্ত ও স্বরূপদামোদরের কড়চা, বৃন্দাবনদাসের চৈতন্যভাগবত ও কর্ণপুরের চৈতন্যচন্দ্রোদয় গ্রন্থ অবলম্বন করিয়া "চৈতন্যচরিতামৃত" নামক প্রসিদ্ধ গ্রন্থ রচনা করেন। এই গ্রন্থ প্রণয়নে দশ বৎসর অতিবাহিত হইয়াছিল। ১৫১৩ শকে এই গ্রন্থ সমাপ্ত হয়। তিনি যখন জন্ম গ্রহণ করেন, তাহার অল্পদিন পূর্ব্বে চৈতন্যমহাপ্রভুর তিরোভাব হইয়াছিল। কথিত আছে—কৃষ্ণদাস চৈতন্য-চরিতামৃত রচনা করিয়া উহা জীবগোস্বামীকে দেখিতে দেন। জীব দেখিলেন, এই সুললিত ছন্দে রচিত গ্রন্থখানি প্রচারিত হইলে রূপ সনাতন ও তাঁহার গ্রন্থ আর লোকে পাঠ করিবে না, সুতরাং তিনি অভিনব চৈতন্য-চরিতামৃত গ্রন্থ স্বহস্তে যমুনা-জলে নিক্ষেপ করেন। ইহাতে কৃষ্ণদাস অত্যন্ত মর্ম্মাহত হন। শেষে তিনি শুনিতে পান, তাঁহার প্রিয়শিষ্য মুকুন্দ ঐ গ্রন্থ খানি নকল করিয়া রাখিয়াছেন। ইহাতে তিনি আশ্বস্ত হন, শেষে যমুনা-জলে নিক্ষিপ্ত গ্রন্থ খানিও পাওয়া যায়। তাহার পর, জীবগোস্বামীও ঐ গ্রন্থ অনুমোদন করিয়া উহাতে স্বাক্ষর করেন। জীবগোস্বামী চৈতন্যচরিতামৃত গ্রন্থ বাঙ্গালা দেশে পাঠাইতে অসম্মত ছিলেন কিন্তু কৃষ্ণদাস মুকুন্দের নকল পুঁথি খানি গোপনে বাঙ্গালা দেশে প্রেরণ করেন। চৈতন্যচরিতামৃত ব্যতীত কৃষ্ণদাসকবিরাজের বৈষ্ণবাষ্টক, গোবিন্দলীলামৃত প্রভৃতি গ্রন্থ বিদ্যমান আছে।

**কৃষ্ণদাস পাল।** ইনি ১৮৩৮ খ্রীষ্টাব্দে কলিকাতা শিমলা-পল্লীস্থ তৈলিকজাতীয় পাল-বংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ঈশ্বরচন্দ্র পাল। শৈশবে ওরিয়েণ্টেল সেমিনারিতে, তাহার পর, মেট্রপলিটান্ কলেজে শিক্ষা লাভ করেন। ১৮৫৮ খ্রীষ্টাব্দে ব্রিটিস্-ইণ্ডিয়ান্ এসোসিয়েসন্ নামক জমিদার সভার সহকারী সম্পাদক এবং তাহার পর, সম্পাদক নিযুক্ত হন। কিছুদিন পরে কৃষ্ণদাস ঐ সভার মুখপত্র হিন্দু-পেট্রিয়ট্ পত্রের পরিচালনা ভার গ্রহণ করেন। কৃষ্ণদাস

নানাকার্য্যে ব্যাপৃত ছিলেন। তিনি মিউনিসিপাল্ সভার সদস্য পদে নিযুক্ত হইয়া কলিকাতা সহরের প্রভূত উন্নতি সাধন করিয়াছিলেন। ১৮৭২ খ্রীষ্টাব্দে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ইনি বঙ্গীয় ব্যবস্থাপক-সভার সভ্য ও ১৮৮৩ খ্রীষ্টাব্দে বড় লাটের ব্যবস্থাপক-সভার সভ্য মনোনীত হন। এই সময় বড়লাটের সভায় প্রজাস্বত্ব-আইন বিধিবদ্ধ হয়। এই উভয় সভাতেই কৃষ্ণদাস সর্ব্বতোমুখী প্রতিভাও অনন্যসাধারণ তেজস্বিতার পরিচয় প্রদান করিয়াছিলেন। বঙ্গের ভূতপূর্ব্ব ছোটলাট সার্ রিচার্ড টেম্পল্ লিখিয়াছেন—রাজা সার্ টি মাধবরাও ব্যতীত আমি ভারতবর্ষে কৃষ্ণদাসপালের ন্যায় রাজ-নীতিজ্ঞ দেখিতে পাই নাই। কৃষ্ণদাস কি রাজপুরুষ, কি স্বদেশীয় লোক, সকলেরই প্রিয়পাত্র ছিলেন। তিনি যে কার্য্যে হস্তক্ষেপ করিতেন, তাহা শেষ না করিয়া ক্ষান্ত হইতেন না। তিনি কি লিপি-কৌশল কি বাগ্মিতা, উভয় বিষয়েই কৃতিত্ব দেখাইয়া গিয়াছেন। তিনি ১৮৭৭ খ্রীষ্টাব্দে "রায়বাহাদুর" ও তাহার পর বৎসর "সি, আই, ই," উপাধি লাভ করেন। ১৮৮৪ খ্রীষ্টাব্দে কৃষ্ণদাস দেহত্যাগ করিয়াছেন। দেশের লোক তাঁহার প্রতি কৃতজ্ঞতা-প্রকাশের নিমিত্ত চাঁদা করিয়া অর্থ সংগ্রহপূর্ব্বক তাঁহার পাষাণময় মূর্ত্তি কলেজ্-ষ্ট্রীট ও হ্যারিসন-রোডের সঙ্গমস্থলে প্রতিষ্ঠিত করিয়াছে। তাঁহার পুত্র অনারেবল্ শ্রীযুক্ত রায় রাধাচরণ পাল বাহাদুরও পিতৃপদবীর অনুসরণ করিয়া দেশের বহু উপকার সাধন করিয়াছেন।

কৃষ্ণপাস্তী। ইনি নদীয়া জেলার অন্তর্গত রাণাঘাট গ্রামে ১১৫৬ সালের অগ্রহায়ণ মাসে তৌলিক বংশে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম সহস্ররামপাস্তী। ইঁহাদের বংশোপাধি পাল, পান বিক্রয়ের ব্যবসায় করায় পাস্তী নামে প্রসিদ্ধ হন। বাল্যকালে কৃষ্ণচন্দ্রের বিদ্যা-শিক্ষার কোন সুযোগ ঘটে নাই। ইনি মাথায় মোট লইয়া গাংনাপুরের হাটে যাইতেন এবং সেখানে দ্রব্যাদি বিক্রয় করিয়া রাত্রিতে বাটীতে ফিরিয়া আসিতেন। ইনি অত্যন্ত সরল ও সত্যনিষ্ঠ ছিলেন, কুটিলতা কাহাকে বলে তাহা জানিতেন না। এই সত্যবাদিতার গুণেই—কালে ইনি প্রভূত সম্পত্তির অধিকারী হন। ইঁহার ব্যবসায় বুদ্ধিও প্রচুর ছিল। এক সময়ে কোন মহাজন ছোলা ক্রয় করিবার জন্য রাণাঘাটে আগমন করে, কৃষ্ণপান্তী তাহার নিকট হইতে সওদাপত্র লিখিয়া লন এবং আড়ংঘাটার ৵ যুগলকিশোর নামক কৃষ্ণ-বিগ্রহের সেবক মোহান্ত গঙ্গারামের নিকট হইতে ছোলা ক্রয় করিয়া লইয়া উক্ত মহাজনকে দেন। ইহাতে ইঁহার ছয় সাত হাজার টাকা লাভ হয়। এই সময় হইতেই ভাগ্য সুপ্রসন্ন হইতে থাকে। পরে কলিকাতায় লবণের ব্যবসায় করিয়া ইনি বহু ধন উপার্জ্জন করেন এবং অনেকগুলি জমিদারী ক্রয় করেন। এই সময়ে কৃষ্ণনগরের রাজারা ইঁহার নিকট হইতে মধ্যে মধ্যে টাকা ধার লইতেন। এই উপকারের প্রত্যুপকার-স্বরূপ মহারাজ শিবচন্দ্র ইঁহাকে "চৌধুরী" এই উপাধি প্রদান করেন। ইহার পর হইতে এই বংশ "পালচৌধুরী" নামে খ্যাত হয়। কৃষ্ণচন্দ্র লেখা পড়া না জানিলেও মুখে মুখে অনেক টাকার হিসাব রাখিতে পারিতেন। ইঁহার ভ্রাতা শম্ভুচন্দ্র জমিদারির কার্য্য পর্য্যবেক্ষণ করিতেন। একজন দরিদ্র সন্তান নিজের অধ্যবসায় ও সাধুতাগুণে এত উন্নতি লাভে সমর্থ হইয়াছিলেন, এজন্য তৎকালে ভারতবর্ষের গবর্ণর্‌জেনেরাল্ হইতে পর্ণকুটীরবাসী দরিদ্র পর্য্যন্ত ইঁহার নাম জানিতেন এবং ইঁহাকে শ্রদ্ধা করিতেন। কৃষ্ণচন্দ্র অতুল ঐশ্বর্য্যের অধিকারী হইয়াও বিলাসব্যসনে অর্থের অপব্যবহার করেন নাই। ১২১৬ সালে ৬০ বৎসর বয়সে ইঁহার মৃত্যু হয়। ইঁহার বংশধরেরা এখন রাণাঘাটের পালচৌধুরী নামে বিখ্যাত।

কৃষ্ণমোহন বন্দোপাধ্যায়। সাধারণের নিকট ইনি কে, এম, বনার্জ্জী নামে বিখ্যাত। ১৮১৩ খ্রীষ্টাব্দে ইনি কলিকাতা শ্যামপুকুর মাতুলালয়ে জন্ম গ্রহণ করেন। পিতার নাম জীবনকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়। জীবনকৃষ্ণের আর্থিক অবস্থা ভাল ছিল না। বাল্যকালে কৃষ্ণমোহনকে অনেক কষ্ট স্বীকার করিয়া লেখা পড়া শিখিতে হইয়াছিল। হিন্দু-কলেজে অধ্যয়নকালে ঐ কলেজের ডিরোজিও

নামক একজন ফিরিঙ্গি যুবকের উপদেশে কৃষ্ণমোহনের স্বধর্ম্মের প্রতি আস্থা বিলুপ্ত হয়। ১৮২৮ খ্রীষ্টাব্দে ইনি পিতৃহীন হইয়া হেয়ার্ স্কুলের দ্বিতীয় শিক্ষকের পদ গ্রহণ করেন। ১৮৩১ খ্রীষ্টাব্দে গৃহ হইতে বিতাড়িত হইয়া তদানীন্তন প্রসিদ্ধ খ্রীষ্টধর্ম্ম প্রচারক ডফ সাহেবের শিষ্যত্ব গ্রহণ পূর্ব্বক ১৮৩২ খ্রীষ্টাব্দের ১৭ই অক্টোবর তারিখে খ্রীষ্টধর্ম্মে দীক্ষিত হন। চারি বৎসর পরে ইঁহার স্ত্রী খ্রীষ্টধর্ম্মাবলম্বিনী হন। কৃষ্ণমোহন খ্রীষ্টধর্ম্ম প্রচার করিতেন। ইঁহার যাজনক্ষেত্রস্বরূপ কলিকাতা হেদুয়ার দক্ষিণ-পশ্চিমে একটী গির্জ্জা স্থাপিত হয়। উহাই কৃষ্ণ বন্দ্যোর গির্জ্জা নামে কথিত। ১৮৫২ খৃষ্টাব্দে ইনি শিবপুর বিশপ্ কলেজের অধ্যাপক নিযুক্ত হন। ১৮৬৭ খ্রীষ্টাব্দে কৃষ্ণমোহন কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ফেলো নির্ব্বাচিত হন। ১৮৭৬ খ্রীষ্টাব্দে বিশ্ববিদ্যালয় হইতে ইনি ডি, এল্, উপাধি লাভ করেন। তাহার পর, অধিবাসিগণ কর্ত্তৃক কৃষ্ণমোহন কলিকাতা মিউনিসিপাল-সভার সদস্য নির্ব্বাচিত হন। কৃষ্ণমোহন স্বীয় যত্ন ও অধ্যবসায় গুণে সংস্কৃত, আরবী, পার্সী, হিন্দী, উর্দ্দু, বাঙ্গালা ইংরাজী, লাটিন্, গ্রীক্, হিব্রু, উড়িয়া, তামিল, গুজরাটী, প্রভৃতি ভাষা শিক্ষা করিয়াছিলেন এবং প্রত্যেক বৎসর বিশ্ববিদ্যালয়ের কর্ত্তৃপক্ষগণ কর্ত্তৃক এই সকল ভাষার পরীক্ষক নিযুক্ত হইতেন। ইনি সুধাংশু নামে বাঙ্গালা ও একখানি ইংরাজী সংবাদপত্র প্রকাশ করেন। এতভিন্ন রঘুবংশ-কুমারসম্ভব প্রভৃতি কয়েকখানি সংস্কৃত গ্রন্থের ইংরাজী অনুবাদ করেন। ইনি প্রসন্নকুমার ঠাকুরের পুত্র জ্ঞানেন্দ্রমোহন ঠাকুরকে খৃষ্টধর্ম্মে দীক্ষিত করেন। শেষে তাঁহার সহিত নিজ কন্যার বিবাহ দেন। ইহঁার অপর কন্যা মনোমোহিনী, হুইলার সাহেবের সহিত পরিণয় সূত্রে আবদ্ধ হন। ১৮৮৫ খ্রীষ্টাব্দে ইনি ৭২ বৎসর বয়সে পরলোক গমন করিয়াছেন।

কৃষ্ণসিংহ। (সাধারণের নিকট ইনি লালাবাবু নামে বিখ্যাত।) ইঁহারা উত্তর-রাঢ়ীয় কায়স্থ। ইনি সুপ্রসিদ্ধ দেওয়ান গঙ্গাগোবিন্দ সিংহের পৌত্র। যৌবনের প্রথমে পিতার সহিত মনোমালিন্য ঘটায় স্বাধীনভাবে জীবিকা নির্ব্বাহের উদ্দেশে বর্দ্ধমান জেলার সেরেস্তাদারের পদ গ্রহণ করেন। তাহার পর, ১৮০৩ খ্রীষ্টাব্দে উড়িষ্যার সরকারী বন্দোবস্তি মহাল সকলের দেওয়ান নিযুক্ত হন। কিছু দিন পরে সরকারী কার্য্য ত্যাগ করিয়া গৃহে ফিরিয়া আসেন। কিংবদন্তী এইরূপ—এক দিন কৃষ্ণচন্দ্র জমিদারী পরিদর্শন করিয়া এক গ্রামের নিকট দিয়া বাড়ী ফিরিতেছিলেন, এমন সময় শুনিতে পাইলেন ঐ গ্রামের একটী ধোপার মেয়ে বলিতেছে—"বাবা! বেলা যে গেল বাস্না'য় আগুন দাও"। "বাস্না" অর্থে কলার ফাতরা প্রভৃতি যাহা পুড়াইয়া ক্ষার প্রস্তুত করে। কিন্তু কৃষ্ণচন্দ্র "বাস্না" শব্দের বাসনা অর্থ গ্রহণ করিয়া মনে মনে ভাবিলেন, আমার দিন ত ফুরাইয়া আসিতেছে কিন্তু এ পর্য্যন্ত বাসনায় আগুন দিতে পারিলাম না। তাহার পর, তিনি ভগবানে মনোনিবেশ করিবার নিমিত্ত সংসার ত্যাগ করিয়া মথুরাবাসী হন। ইনি বৃন্দাবনে কৃষ্ণচন্দ্র নামক এক বিগ্রহ স্থাপনার্থ পঁচিশলক্ষ টাকা ব্যয়ে এক চতুষ্কোণ মন্দির প্রতিষ্ঠা করেন। ঐ ঠাকুরবাড়ীকে বৃন্দাবনের লোকে "লালাবাবুর কুঞ্জ" বলে। ঐ মন্দির-সংলগ্ন একটী অন্নসত্র আছে। উহার বার্ষিক ব্যয় বাইশ হাজার টাকা। চল্লিশ বৎসর বয়সে লালাবাবু বৈরাগ্য অবলম্বন পূর্ব্বক মাধুকরী বৃত্তি দ্বারা জীবিকা নির্ব্বাহ করিতে আরম্ভ করেন, বিয়াল্লিশ বৎসর বয়সে এই পুণ্যাত্মা ব্যক্তির মৃত্যু হয়।

কৃষ্ণানন্দ আগমবাগীশ। ইনি অনুমান ১৪১০।১২ খ্রীষ্টাব্দে জন্ম গ্রহণ করেন। কিন্তু কাহারও কাহারও মতে আগমবাগীশ মহাশয় উপরি উক্ত সময়ের অনেক পরে জন্ম গ্রহণ করিয়াছিলেন। ইঁহার পিতার নাম মহেশ্বরগৌড়াচার্য্য। পূর্ব্ব নিবাস বর্ত্তমান পাবনা জেলার অন্তর্গত মণ্ডলজানি গ্রাম। গৌড়াচার্য্য মহাশয় গঙ্গাবাস উপলক্ষে নবদ্বীপে আসিয়া বসতি স্থাপন করেন। ইঁহারা বারেন্দ্র শ্রেণীস্থ ব্রাহ্মণ। গৌড়াচার্য্যের দুই পুত্র প্রথম পুত্র কৃষ্ণানন্দ আগমবাগীশ। ইনি শাক্ত "তন্ত্রসার" নামক প্রসিদ্ধ গ্রন্থ প্রণয়ন

করেন। এই গ্রন্থে সমস্ত দেব দেবীর তান্ত্রিক প্রণালীতে উপাসনা-পদ্ধতি বিবৃত হইয়াছে। নবদ্বীপের আগমেশ্বরী কালী ইঁহারই প্রতিষ্ঠিত। দ্বিতীয় মাধবানন্দ সহস্রাক্ষ। ইনি অতি শান্ত-প্রকৃতি বৈষ্ণব। ইঁহার বংশে নবদ্বীপের সুকবি শ্রীযুক্ত অজিনাথন্যায়রত্ন মহাশয় জন্ম গ্রহণ করিয়াছেন।

কেদারনাথ বন্দ্যোপাধ্যায়। ইনি চৌরঙ্গীর চাইল্ড-কোম্পানীর স্বত্বাধিকারী। ১৭৮১ শকাব্দের ১৬ই কার্ত্তিক হাওড়া জেলার অন্তর্গত বালী-টিকুরী গ্রামে কেদার বাবু জন্ম গ্রহণ করেন। পিতার নাম ৺ ত্রৈলোক্যনাথ বন্দ্যোপাধ্যায়। রাঢ়ীয়শ্রেণীস্থ ব্রাহ্মণ। কেদার বাবুর বহু পরি-বার, সুতরাং জীবনের প্রথম হইতেই ব্যবসায়ের দ্বারা ধনোপার্জ্জনের দিকে ইঁহার লক্ষ্য ছিল। ইনি নিতান্ত দায়ে পড়িয়া দুই বৎসর কোন ইংরেজ-ফারমে কার্য্য করার পর, ইঁহার পিতার প্রতিষ্ঠিত একটী ক্ষুদ্র বিপণির কার্য্য পরি-চালনায় প্রবৃত্ত হন। অধ্যবসায় ও পরিশ্রমের সহিত কার্য্য করিলে কি না হয়? এখন ইনি ব্যবসায়ে প্রভূত অর্থ উপার্জ্জন করিয়া সেই অর্থ অকাতরে সৎকর্ম্মে নিয়োগ করিতেছেন। কেদার বাবু কথা বলেন অল্প কিন্তু কাজ করেন অধিক। তিনি কি কার্য্যালয়ে, কি গৃহে সর্ব্বদা নীরবে অবস্থান করেন। কিন্তু কার্য্য তাঁহার দ্রুতবেগে চলিয়া যায়। কেদার বাবুর পরিচ্ছদ অতিসামান্য ধুতি চাদর আর চটী জুতা। দৈনিক আহার নিতান্ত সাদাসিদে, এমন কি দুই একদিন পর্য্যুষিত অন্ন সামান্য তরকারী ও তিন্তিরি সংযোগে উদরসাৎ করিয়া অফিসে চলিয়া যান। গৃহে বারো মাস দোল, দুর্গোৎসব প্রভৃতি নিত্য ক্রিয়া হয়। ইঁহার কাশী দশাশ্বমেধের ঘাটের উপরিস্থ বাটীতে অনেক পরিচিত ও আত্মীয় লোক গিয়া থাকেন। ঐ ক্ষুদ্র বাটীতে কুলায় না বলিয়া অভ্যাগত ও আত্মীয় স্বজনের আশ্রয়ার্থ আর একটী বাটী ক্রয় করিয়াছেন। ইনি অতিযত্নের সহিত বারো মাস বাটীতে লোক নিমন্ত্রণ করিয়া আহার করান। ইঁহার দান গুপ্ত ও ব্যক্ত উভয় প্রকারেরই আছে। সংপ্রতি ইনি স্বীয় জন্ম ভূমির অধিবাসী জনসাধারণের উপকারার্থ একটী ঔষধালয় নির্ম্মাণের জন্য হাওড়ার ম্যাজিষ্ট্রেট সাহেবের হস্তে ষাট হাজার (৬০০০০) টাকা দিয়াছেন।

কেশবচন্দ্র সেন। ইনি প্রসিদ্ধ বাগ্মী ও নববিধান ব্রাহ্ম-সমাজের প্রবর্ত্তক। ২৪ পরগণা জেলার অন্তর্গত গঙ্গাতীরস্থ গরিফা গ্রামে বৈদ্যবংশে ১৮৩৮ খৃষ্টাব্দের ১৯শে নবেম্বর তারিখে কেশব-চন্দ্রের জন্ম হয়। ইঁহার পিতামহ রামকমল সেন দশ টাকা বেতনে কম্পোজিটরি কর্ম্ম হইতে যথাক্রমে টাকশালের ও বেঙ্গল-ব্যাঙ্কের দেওয়ান্ এবং অবশেষে এসিয়াটিক-সোসাইটির সেক্রে-টারি পর্য্যন্ত হইয়াছিলেন। উক্ত রামকমল সেনের চারি পুত্র, তন্মধ্যে দ্বিতীয় প্যারীমোহন সেন কেশবচন্দ্রের পিতা। কেশবচন্দ্রের পিতামহ রামকমলসেন পরমবৈষ্ণব ছিলেন। তাঁহারই দৃষ্টান্তে কেশবচন্দ্র বাল্যকালে প্রাতঃস্নান, তিলক-সেবা ও পট্টবস্ত্র পরিধান করিতেন। কেশবচন্দ্রের বয়স যখন দশ বৎসর তখন ইঁহার পিতার মৃত্যু হয়। ইনি প্রথমে পাঠশালায় তাহার পর, হিন্দুকলেজে ও পরে মেট্রপলিটান্ ইন্ষ্টিটিউসনে শিক্ষালাভ করেন। কেশব বড় সুশ্রী ও প্রিয়দর্শন ছিলেন। ইঁহাকে যে দেখিত সেই ভালবাসিত। কেশবচন্দ্র বৈষ্ণব-সংসারে লালিত-পালিত হইলেও ধর্ম্ম-বিষয়ে কতকটা স্বাধীন ছিলেন। ইনি আত্মাভিমানী ও গম্ভীর-প্রকৃতি, নির্জনে বসিয়া ধর্ম্মচিন্তা করিতে, ভাল বাসিতেন। চতুর্দ্দশ বৎসর বয়সে মৎস্য আহার ত্যাগ করেন। অষ্টাদশ বৎসর বয়সে কলিকাতার সন্নিহিত বালী-গ্রামের বৈদ্যবংশীয় চন্দ্রকুমার মজুমদারের পরমসুন্দরী কন্যার সহিত ইঁহার বিবাহ হয়। ইহার পর হইতেই ইনি নানাবিধ সভা সমিতি করিয়া ধর্ম্ম-বিষয়ে বক্তৃতা করিতে আরম্ভ করেন। কিছু দিন পরে রেভারেণ্ড ডল্‌সাহেব রামমোহনরায়কে একেশ্বরবাদী খ্রীষ্টান প্রতিপন্ন করিবার জন্য একখানি পুস্তিকা প্রচার করেন। গোপালচন্দ্রমল্লিক নামক একটী ব্রাহ্মণ-সন্তান উহার প্রতিবাদ করিয়া

রামমোহনরায়কে একেশ্বরবাদী ব্রহ্মজ্ঞানী বলিয়া প্রমাণ করেন এবং তিনি কেশবচন্দ্রকে রাম-মোহন রায়ের মত বুঝাইয়া দিবার নিমিত্ত তত্ত্ব-বোধিনী পত্রিকার সম্পাদক নবীনকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়কে অনুরোধ করেন। নবীন বাবুর অনুরোধে কেশবচন্দ্র রামমোহনরায়ের প্রচারিত গ্রন্থাবলী পাঠ করিয়া বুঝিতে পারেন—রাম-মোহনরায় একেশ্বরবাদী খ্রীষ্টান ছিলেন না, তিনি প্রকৃত "ব্রহ্মজ্ঞানী" ছিলেন। তাহার পর, তাঁহার ব্রাহ্মধর্ম্মের উপর শ্রদ্ধা হয়। ১৮৫৭ খ্রীষ্টাব্দে তিনি প্রকাশ্যভাবে ব্রাহ্মধর্ম্মে দীক্ষিত হন। ইহার পূর্ব্বেই আদিব্রাহ্মসমাজের প্রধান আচার্য্য—দেবেন্দ্রনাথঠাকুরের সহিত ইঁহার পরিচয় ও আত্মীয়তা হয়। এ দিকে বাটীর লোকেরা কেশবচন্দ্রের উপর অত্যন্ত বিরক্ত হইয়া উঠিলেন, তাঁহাকে দীক্ষা দিবার জন্য গুরুঠাকুরকে আহ্বান করিলেন কিন্তু ইহাতে কোন ফল হইল না, কেশব দীক্ষিত হইলেন না। তাহার পর, অভিভাবকগণ কেশবকে সংসারী করিবার জন্য ভারত-গবর্ণমেণ্টের ফাইনান্সিয়াল্-ডিপার্মেণ্টে ২৫৲ টাকা মাসিক বেতনে একটী চাকুরী জুটাইয়া দেন। কেশব বাড়ীর লোকের তাড়নায় চাকুরী লইলেন কিন্তু দুই সপ্তাহ না যাইতেই অফিষে খবরের কাগজ পড়িতে দেখিয়া কার্য্যাধ্যক্ষ সাহেব তাঁহাকে বিদায় করিয়া দিলেন। তাহার পর, ইনি ৩০৲ টাকা ও ৫০৲ টাকা মাসিক বেতনে বেঙ্গল-ব্যাঙ্কে কিছুকাল চাকুরি করেন। তাহার পর, চাকুরী ছাড়িয়া ইনি কৃষ্ণনগরে বক্তৃতা করিতে যান। সেখান হইতে ফিরিয়া আসার পর, কলিকাতা ব্রাহ্মসমাজের আচার্য্য-পদে বৃত হন। কিছু দিন পরে, দেবেন্দ্রনাথঠাকুরের সহিত ইঁহার মত-ভেদ উপস্থিত হয়। ইনি আদিব্রাহ্মসমাজ ত্যাগ করিয়া ১৮৬৫ খ্রীষ্টাব্দে মেছুয়াবাজার ষ্ট্রীটে —"ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ" নামে নূতন সমাজ স্থাপন করেন। ১৮৬৬ খৃষ্টাব্দে ভ্রাতৃগণের অনুরোধে ইনি কয়েক দিনের জন্য বেঙ্গল-ব্যাঙ্কের দেওয়ানী করিয়াছিলেন। তাহার পর, ঐ কার্য্য ছাড়িয়া ফরিদপুর, ঢাকা, মৈমনসিংহ প্রভৃতি স্থানে ও উত্তরপশ্চিম প্রদেশে ব্রাহ্মধর্ম্ম প্রচার করিতে যান। ১৮৭০ খৃষ্টাব্দে ইনি ইংলণ্ডে গমন করেন। সেখান হইতে ফিরিয়া আসিয়া সার্কুলার্-রোডের ধারে কমলকুটীরে বাস করিতে থাকেন। অন্যান্য ব্রাহ্মদের অমতে ১৮৭৮ খৃষ্টাব্দে ইনি কোচবিহারের মহারাজের সহিত আপন কন্যার বিবাহ দেন। ইনি সকলকে বলেন, "আমি ঈশ্বরের প্রত্যাদেশে নিয়মিত সময়ের পূর্ব্বে কন্যা বিবাহ দিতেছি। ইহাতে কাহারও কোন আপত্তি করা উচিত নহে।" এই ব্যাপার লইয়া একটী স্বতন্ত্র দল গঠিত হয় এবং সেই দলের লোকেরা "সাধারণ ব্রাহ্মসমাজ" নামে একটী স্বতন্ত্র সমাজ স্থাপন করেন। এই সমাজের উপাসনা-মন্দির কর্ণওয়ালিস্ ষ্ট্রীটে অবস্থিত। তাহার পর, কেশবচন্দ্র নিজের সমাজের নাম "নববিধান-সমাজ" রাখেন। ইংলণ্ড হইতে ফিরিয়া আসিয়া তিনি ব্রাহ্মধর্ম্ম-সংক্রান্ত অনেক কাজ করেন। ১৮৮৪ খৃষ্টাব্দের ৮ই জানুয়ারি তারিখে ৪৬ বৎসর বয়সে কেশবচন্দ্রের দেহান্তর হয়।

কৈলাসচন্দ্রবসু। ১৮৫০ খৃষ্টাব্দে কলিকাতা সিমলার বসু-বংশে ইঁহার জন্ম হয়। ইহার পিতার নাম মধুসূদনবসু। সিমলার বসুগণ বিলক্ষণ বিত্তশালী ছিলেন। পূর্ব্বে ইঁহাদের ষ্টিমার চলিত। ১৮৬৭ খৃষ্টাব্দের ঝটিকায় সমস্ত ষ্টিমার নষ্ট হওয়ায় কিছু দিনের জন্য ইঁহাদের অর্থকৃচ্ছ্রতা উপস্থিত হইয়াছিল। তাহার পর, ইহার পিতা ও জ্যেষ্ঠ ভ্রাতা শ্যামাচরণবসুর যত্নে অল্পদিনের মধ্যে ঐ অর্থকৃচ্ছ্রতা দূরীভূত হয়। কৈলাসবাবু ১৮৭৪ খৃষ্টাব্দে কলিকাতা মেডিকাল্-কলেজ্ হইতে এল, এম্, এস্, পরীক্ষায় উত্তীর্ণ হন। তাহার পর, কিছু দিনের জন্য ক্যাম্বেল্-মেডিক্যাল্ স্কুলের হাউস্ সার্জনের পদে কার্য্য করেন। বদলির সম্ভাবনা দেখিয়া ঐ কর্ম্ম ত্যাগ করিতে বাধ্য হন। স্বাধীন ভাবে চিকিৎসা আরম্ভ করার প', দুই বৎসরের মধ্যে ইহার চিকিৎসা-নৈপুণ্য প্রকাশিত হয়। কলিকাতার মারোয়াড়ি, নাখোদা, চেটী, বার্মিজ, বোম্বের বেণিয়া ও পার্শীদের মধ্যে ইঁহার যথেষ্ট

পসার। ইনি সাধারণ চিকিৎসা ও অস্ত্র-চিকিৎসা, উভয় বিষয়েই নিপুণ। কৈলাস বাবু কলিকাতা মেডিক্যাল্-সোসাইটির সভাপতি ও ইণ্ডিয়ান্ মেডিকাল্ কংগ্রেসের সহকারী সভাপতি। ইনি ১৮৯৫ খ্রীষ্টাব্দে "রায় বাহাদুর" এবং ১৯০০ খ্রীষ্টাব্দে সি, আই, ই উপাধি প্রাপ্ত হইয়াছেন। ইঁহার কিছু বৎসর পরে কৈশর আই হিণ্ড গোল্ড মেডেল প্রাপ্ত হন্। ইনি কলিকাতা ইউনিভার্সিটীর ফেলো এবং অনেক দিন হইতে কলিকাতার অনারারি মাজিষ্ট্রেট্ আছেন। বসুমহাশয় ১৯০৩ খ্রীষ্টাব্দে দিল্লীর করোনেসন্ দরবারে অতিথি ছিলেন। কার্য্যতঃ ইঁহার উদ্যোগেই পশু-চিকিৎসালয় ও হাঁসপাতাল প্রতিষ্ঠিত হইয়াছে। ইনি চিকিৎসা-বিদ্যা বিষয়ক কতকগুলি উপাদেয় ইংরাজী প্রবন্ধ লিখিয়াছেন। ঐ সকল প্রবন্ধ পুস্তিকাকারে মুদ্রিত ও প্রচারিত হইয়াছে। ইঁহার স্বাস্থ্য অতি উত্তম, কোন ব্যাধি পীড়া নাই। এই প্রবীণ বয়সেও তরুণ যুবার ন্যায় পরিশ্রম করিতে পারেন। ইনি সদাশয়, প্রয়োজনানুরূপ দান ও পরোপকার করিয়া থাকেন।

ক্লাইভ্। ইনিই ভারতবর্ষে ব্রিটিশ্ সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা। ১৭২৫ খৃষ্টাব্দে ক্লাইভ্ ইংলণ্ডে জন্ম গ্রহণ করেন। বাল্যকালে ইঁহার বিদ্যাশিক্ষায় কিছু মাত্র মনোযোগ ছিল না অধিকন্তু অত্যন্ত দুরন্ত ছিলেন। ইঁহার পিতা ইঁহার প্রতি বিরক্ত হইয়া ইষ্টইণ্ডিয়া-কোম্পানির অধীনে একটী কেরাণীর কার্য্যে নিয়োগ পূর্ব্বক ১৭৪৪ খৃষ্টাব্দে ইঁহাকে মান্দ্রাজে প্রেরণ করেন। ১৭৪৮ খৃষ্টাব্দে ইনি সৈনিক-বিভাগে নিযুক্ত হন। আর্কটের নবাবের মৃত্যু হইলে ফরাসীগবর্ণর্ ঐ পদে চাণ্ডা সাহেবকে ও ইংরাজেরা মহম্মদ আলীকে নির্ব্বাচন করেন। উভয়ের মধ্যে বিবাদ উপস্থিত হইলে ফরাসীরা চাণ্ডা সাহেবকে এবং ইংরাজেরা মহম্মদ-আলীর পক্ষ অবলম্বন করেন। এই যুদ্ধ উপলক্ষে ক্লাইভ্ অসাধারণ বীরত্ব প্রদর্শন করিয়া আর্কট্ অবরোধ ও চাণ্ডা সাহেবের হস্ত হইতে দুর্গ রক্ষা করেন। ১৭৫১ খৃষ্টাব্দে এই যুদ্ধের ফলে দক্ষিণভারতে ইংরাজগণের প্রতিষ্ঠা বৃদ্ধি হয়। অন্যান্য যুদ্ধে ও ক্লাইভ্ ফরাসিগণকে পরাভূত করেন। ১৭৫৩ খৃষ্টাব্দে ইনি ইংলণ্ডে প্রত্যাবর্ত্তন করেন। ১৭৫৬ খ্রীষ্টাব্দে ইংলণ্ড হইতে ফিরিয়া আসিয়া ইনি মান্দ্রাজে লেপ্টনাণ্ট-কর্ণেল্ উপাধি প্রাপ্ত হন এবং মান্দ্রাজের লেপ্টনাণ্ট-গবর্ণর-পদে প্রতিষ্ঠিত হন। মান্দ্রাজে অন্ধকূপ-হত্যার সংবাদ পৌছিলে সেখান হইতে ক্লাইভ্ সসৈন্যে এবং ওয়াট্সন্ নৌবল লইয়া কলিকাতায় আগমন করেন এবং সিরাজউদ্দৌলার হস্ত হইতে কলিকাতা উদ্ধার করেন। পরে চন্দননগর অধিকার করায় নবাবের সহিত আবার সংঘর্ষ উপস্থিত হয়। এই সময় নবাবকে সিংহাসনচ্যুত করিবার জন্য একটী ষড়যন্ত্র চলিতেছিল। ঐ ষড়যন্ত্রকারীদের অন্যতম উমিচাঁদ জানান যে তাঁহাকে ত্রিশ লক্ষ টাকা না দিলে তিনি এই গুপ্ত মন্ত্রণার বিষয় নবাবের নিকট প্রকাশ করিয়া ফেলিবেন। ক্লাইভ্ ঐ প্রস্তাবে সম্মত হইলেন কিন্তু উমিচাঁদের সহিত এই মর্ম্মে যে চুক্তি হয়, তাহাতে ওয়াট্সন্ সাহেব স্বীকৃত হন না। ক্লাইভ্ ওয়াট্সনের নাম জাল করিয়া চুক্তিপত্রে স্বাক্ষর করেন। প্রকৃত চুক্তিপত্রে এই টাকা দিবার কোন কথা থাকে না। পরে উহা প্রকাশিত হইলে উমিচাঁদ নৈরাশ্য-বশতঃ উন্মাদ হন। ১৭৫৭ খ্রীষ্টাব্দে ক্লাইভ্ ইংরাজ-সেনার অধিনায়ক হইয়া পলাশীক্ষেত্রে উপস্থিত হন এবং নবাবের সেনাপতিগণের বিশ্বাসঘাতকতায় অনায়াসেই ইংরাজগণ জয়লাভ করেন। সিরাজউদ্দৌলা পরাজিত ও নিহত হইলে ক্লাইভ্ মীরজাফরকে বাঙ্গালার নবাব পদে প্রতিষ্ঠিত করিয়া ১৭৬০ খৃষ্টাব্দে ইংলণ্ডে গমন করেন। সেখানে ১৭৬১ খৃষ্টাব্দে "ব্যারণ্ ক্লাইভ্ অব্ পলাশী" এই আখ্যা ও ১৭৬৪ খৃষ্টাব্দে কে, সি, বি, উপাধি প্রাপ্ত হন। ঐ সময়ে কলিকাতার কাউন্সিল্ মীরজাফরকে সিংহাসন-চ্যুত করিয়া তাঁহার স্থানে মীরকাশিমকে প্রতিষ্ঠিত করেন। তাহার পর, মীরকাশিমের সহিত শুল্ক লইয়া বিবাদ উপস্থিত হওয়ায়

উভয় পক্ষে যুদ্ধের আয়োজন হয়। ঐ যুদ্ধে মীরকাশিম পরাভূত ও মীরজাফর পুনরায় নবাবী পদ প্রাপ্ত হন। তাহার পর, ক্লাইভ্ বাঙ্গালার গবর্ণর্ ও প্রধান সেনাপতির পদে বৃত হইয়া পুনরায় বাঙ্গালা দেশে আগমন করেন। ইনি ১৭৬৫ খৃষ্টাব্দ হইতে ১৭৬৭ খৃষ্টাব্দ পর্য্যন্ত অক্লান্ত পরিশ্রম করিয়া কোম্পানির রাজ্যকে দৃঢ় ভিত্তির উপর প্রতিষ্ঠিত করেন। ১৭৬৭ খৃষ্টাব্দের ১২ই আগষ্ট তারিখে দিল্লীর সম্রাট্ শাহ আলমের নিকট হইতে বার্ষিক ২৬ লক্ষ টাকা রাজস্বের বিনিময়ে বাঙ্গালা, বিহার ও উড়িষ্যার দেওয়ানী পদ ইষ্টইণ্ডিয়া কোম্পানিকে পাওয়াইয়া দেন। ইহার ফলে কোম্পানি এই প্রদেশের সমুদয় রাজস্ব আদায় করিতে লাগিলেন এবং দেশ রক্ষার জন্য সেনা রাখিবার অধিকার প্রাপ্ত হইলেন। মুর্শিদাবাদের নবাব "নাজিম" হইয়া কেবল ফৌজদারী বিভাগের কর্ত্তৃত্ব লইয়া থাকিলেন এবং কোম্পানির হস্ত হইতে বার্ষিক ষাট লক্ষ টাকা বৃত্তি পাইতে লাগিলেন। ক্লাইভ্ শেষ বার ইংলণ্ডে প্রত্যাগমনের পর, তাঁহার কার্য্যাবলীর বিরুদ্ধে পার্লামেণ্টে অভিযোগ উপস্থিত হয়। অনুসন্ধানের ফলে তিনি কিয়দংশে দোষী সাব্যস্ত হইলেও ইংলণ্ডের উপকারার্থ ঐ সকল কার্য্য করিয়াছেন বলিয়া প্রশংসার যোগ্য হন। স্বাস্থ্যভঙ্গ ও লোকের গঞ্জনায় মনঃপীড়া বশতঃ ক্লাইভ্ ১৭৭৪ খৃষ্টাব্দের ২২শে নবেম্বর আত্মহত্যা করেন।

**ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ।** ইনি ১২৭০ সালে ২৪ পরগণার অন্তর্গত খড়দহ গ্রামে জন্ম গ্রহণ করেন। কলিকাতায় আসিয়া এম্, এ. পরীক্ষায় উত্তীর্ণ হন। অনন্তর জেনেরাল্ এসিম্বিলি কলেজে বিজ্ঞানশাস্ত্রের অধ্যাপক নিযুক্ত হন। পূর্ব্ব হইতেই ইনি থিয়েটারে অভিনয়ের জন্য নাটক লিখিতেন। কলেজের কর্ত্তৃপক্ষ উহাতে আপত্তি উপস্থিত করায় চাকুরী ত্যাগ করিয়া নাটক লিখিতে আরম্ভ করিয়াছেন। নিম্নলিখিত নাটকগুলি ক্ষীরোদবাবুর রচিত। যথা;—আলিবাবা, প্রমোদরঞ্জন, সাবিত্রী, সপ্তম-প্রতিমা, পলাশীর প্রায়শ্চিত্ত, রঞ্জাবতী, পদ্মিনী, প্রতাপাদিত্য, নারায়ণী, চাঁদবিবি, দাদা ও দিদি। অল্পদিন হইল ইনি অলৌকিকরহস্য নামক একটী মাসিক পত্রিকা প্রকাশ করিতেছেন।

---

## গ।

**গঙ্গাগোবিন্দসিংহ।** ইনি পাইকপাড়ার রাজবংশের প্রতিষ্ঠাতা। ইঁহার পিতার নাম গৌরাঙ্গ। ইঁহারা উত্তররাঢ়ীয় কায়স্থ। ইঁহার আদি বাসস্থান মুর্সিদাবাদ জেলার অন্তর্গত কান্দী। গঙ্গাগোবিন্দসিংহ ১৭৬৯ খৃষ্টাব্দের কিছু পূর্ব্বে জ্যেষ্ঠ ভ্রাতা রাধাগোবিন্দসিংহের স্থলাভিষিক্ত হইয়া বঙ্গের নায়েবসুবাদার রেজাখাঁর অধীনে কানুনগোর কার্য্য করিতেন। রেজাখাঁ পদচ্যুত হইলে সেই সঙ্গে গঙ্গাগোবিন্দেরও চাকুরী যায়। তাহার পর, ইনি কার্য্যান্বেষণে কলিকাতায় আগমন করেন। কিছু দিন পরে ভাগ্যক্রমে তদানীন্তন গভর্ণরজেনেরাল্ ওয়ারেন্‌হেষ্টিংসের শুভ দৃষ্টিতে পড়েন, এবং তাঁহার সকল কার্য্যের দেওয়ান্ হন। রাজস্ব বিভাগের সমুদয় কার্য্যের ভার ইঁহার হস্তে পড়ায় ইনি নানা উপায়ে প্রভূত অর্থ উপার্জ্জন করিতে সমর্থ হন। ১৭৭৫ খ্রীষ্টাব্দে গঙ্গাগোবিন্দ পদচ্যুত হন। কিছুদিন পরে হেষ্টিংসের বিরোধী সদস্য মনসন্ সাহেবের মৃত্যু হওয়ায় হেষ্টিংস ১৭৭৬ খৃষ্টাব্দে পুনরায় গঙ্গাগোবিন্দকে দেওয়ান্ নিযুক্ত করেন। এই বার গঙ্গাগোবিন্দের অর্থোপার্জ্জনের পথ আরও প্রশস্ত হয়। তখন জমিদারীর চিরস্থায়ী বন্দোবস্ত ছিল না, পাঁচ বৎসর অন্তর মেয়াদী বন্দোবস্তের সময় তিনি যাহার নিকট অধিক অর্থ পাইতেন, তাহারই সহিত বন্দোবস্ত করিতেন। এই রূপে অত্যধিক অর্থ-সঞ্চয় হওয়ায় কয়েক বৎসরের মধ্যে গঙ্গাগোবিন্দ দেশের মধ্যে প্রধান লোক হইয়া উঠেন। এমন কি নদীয়ার মহারাজ কৃষ্ণচন্দ্র ও ইঁহাকে ভয় করিয়া চলিতেন। গঙ্গাগোবিন্দ জীবনে যেমন প্রভূত ধন উপার্জ্জন করিয়াছিলেন, তেমনি তাহার সদ্ব্যবহারও করিয়া গিয়াছেন। তিনি মাতৃশ্রাদ্ধে বিশ লক্ষ টাকা ব্যয় করেন। এই শ্রাদ্ধে নদীয়ার

মহারাজ কৃষ্ণচন্দ্ররায় নিমন্ত্রিত হন। মহারাজ স্বয়ং না আসিয়া তাঁহার জ্যেষ্ঠ পুত্র শিবচন্দ্রকে প্রতিনিধি প্রেরণ করেন। শিবচন্দ্র সভাস্থলে আগমন করিলে গঙ্গাগোবিন্দ গললগ্নীকৃতবাসে অভ্যর্থনা করিতে যান। শিবচন্দ্র বলেন "দেওয়ানজী এ যে দক্ষ যজ্ঞ-ব্যাপার দেখিতেছি ?" গঙ্গাগোবিন্দ তদুত্তরে বলেন "আজ্ঞে না, তদপেক্ষাও অধিক। দক্ষ যজ্ঞে শিবের আগমন হয় নাই, আমার এ যজ্ঞে তাহা হইয়াছে"। ইনি ইঁহার পৌত্র লালাবাবুর অন্নাশনেও প্রভূত অর্থ ব্যয় করিয়াছিলেন। স্বর্ণপত্রে ব্রাহ্মণ-পণ্ডিতদিগকে নিমন্ত্রণ করিয়াছিলেন। হেষ্টিংস কর্ম্ম ত্যাগ করিয়া স্বদেশে গমন করিলে গঙ্গাগোবিন্দ ও কর্ম্মচ্যুত হন। ইঁহার পৌত্র লালাবাবুর ধর্ম্মপরায়ণা পত্নী রাণী কাত্যায়নী ও অতিশয় দানশীলা ছিলেন।

গঙ্গাধর আচার্য্য। ইনি ১৭৫১ শকাব্দের ২১শে আশ্বিন কৃষ্ণনগরে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ৺কালাচাঁদ আচার্য্য। ইনি গ্রহবিপ্রকুল-সম্ভূত। শৈশবেই মাতাপিতৃ-বিয়োগ হয়। তিনি স্বীয় প্রতিভা ও অসাধারণ অধ্যবসায় বলে দারিদ্র্যের কঠোর আক্রমণ অতিক্রম করিয়া কৃষ্ণনগর কলেজ্ হইতে জুনিয়ার্ ও সিনিয়ার্ স্কলার্সিপ্ পরীক্ষায় উত্তীর্ণ হন এবং ইংরাজী-সাহিত্যে অনন্যসাধারণ ব্যুৎপত্তি লাভ করেন। সহায় অভাবে ইনি প্রথমে ভাল চাকুরি না পাওয়ায়, গোবরডাঙ্গা মধ্যশ্রেণী-ইংরাজী বিদ্যালয়ের প্রধান শিক্ষকের পদ গ্রহণ করিতে বাধ্য হন। তাহার পর, একবার গ্রীষ্মাবকাশে কৃষ্ণনগরে বিদ্যাসাগর মহাশয়ের সহিত ইঁহার পরিচয় হয়। তিনি ইঁহাকে নবপ্রতিষ্ঠিত মেট্রপলিটান্ স্কুলের সহকারী প্রধান শিক্ষক ও সহকারী সম্পাদকের পদে নিযুক্ত করেন। কয়েক বৎসর মেট্রপলিটান্ স্কুলে কার্য্য করার পর, ইনি কোন্নগর হাইস্কুলের প্রধান শিক্ষকের পদ গ্রহণের জন্য আহূত হন। বিদ্যাসাগর মহাশয় তাঁহার অধীন শিক্ষকগণের কিসে উন্নতি হয়, এজন্য নিয়ত চেষ্টা করিতেন। তিনি শ্রুত মাত্র গঙ্গাধর বাবুকে ঐ পদ গ্রহণের জন্য অনুমতি করেন। গঙ্গাধর বাবুর কোন্নগরে অবস্থিতি কালে ঐ স্কুলের অভূতপূর্ব্ব উন্নতি হয়। তাহার পর, ইনি একশত টাকা মাসিক বেতনে বালেশ্বর জেলা স্কুলের প্রধান শিক্ষকের পদে নিযুক্ত হন। কিছু দিন দক্ষতার সহিত বালেশ্বরে কার্য্য করিবার পর শিক্ষা-বিভাগে ডিরেক্টার ইঁহাকে বিভাগের হেড্‌-কোয়াটার্ মেদিনীপুর-গবর্মেণ্ট স্কুলের প্রধান শিক্ষকের পদে প্রদান করেন। গঙ্গাধর বাবু মেদিনীপুরে গিয়া তাঁহার সমস্ত অধ্যবসায় ও সমগ্র কার্য্য-কৌশল এই স্কুলের উন্নতি কল্পে নিয়োগ করেন। যখন, বৎসর বৎসর স্কুল্ হইতে আশাতীত-সংখ্যক ছাত্র উত্তীর্ণ হইতে লাগিল, তখন তিনি তাঁহার কার্য্য-নৈপুণ্যের পক্ষপাতী ডিষ্ট্রীক্ট জজের সহিত পরামর্শ করিয়া এক সভা আহ্বান করেন এবং মেদিনীপুরে একটী দ্বিতীয় শ্রেণীর কলেজ্ খুলিবার জন্য প্রস্তাব করেন। ডিষ্ট্রীক্ট মাজিষ্ট্রেট্ ঐ প্রস্তাবের বিরোধী হন। অনেক দিন লেখা লেখির পর সদাশয় গবর্মেণ্ট মেদিনীপুরে কলেজ্ প্রতিষ্ঠার আদেশ প্রদান করেন এবং গঙ্গাধর বাবুকে তাহার প্রিন্সিপাল নিযুক্ত করেন। কিছুদিন পরে তিনি মেদিনীপুর-কলেজে বি, এ, ক্লাস খুলিয়া প্রথমশ্রেণীর কলেজে পরিণত করেন। সুদীর্ঘ বারো বৎসর কাল মেদিনীপুরের শিক্ষা ও সুনীতির উন্নতিকল্পে প্রাণপাতী পরিশ্রম করায় গঙ্গাধর বাবুর স্বাস্থ্যভঙ্গ হয় এবং ঐ সময় তাঁহার পত্নী বিয়োগ ঘটে। তিনি কিছু দিনের অবকাশ গ্রহণ করিয়া কলিকাতায় আগমন করেন এবং অপেক্ষাকৃত কোন স্বাস্থ্যকর স্থানে বদলি হইবার জন্য গবর্মেণ্টের নিকট প্রার্থনা করেন। গবর্মেণ্ট তাঁহার প্রার্থনা-মতে বিহার প্রদেশে বদলির ব্যবস্থা করিয়াছিলেন, কিন্তু ইতিমধ্যে কলিকাতা ঝামাপুকুর লেনের একটী ভাড়া বাটীতে তাঁহার মৃত্যু হয়। গঙ্গাধর বাবুর তখন দুইটী কন্যা ও একটী পুত্র বর্ত্তমান। পরে পুত্রটীর মৃত্যু হয়। গঙ্গাধর বাবু যেমন ইংরাজী-ভাষায় কৃতবিদ্য তেমনি তেজস্বী ছিলেন। তিনি তাঁহার নিম্ন পদস্থ শিক্ষকগণের জ্ঞানোন্নতির জন্য তাঁহাদের

শিক্ষা ও শক্তি অনুসারে পাঠের জন্য পুস্তক-নির্ব্বাচন করিয়া দিতেন। এবং তাঁহাদের সহিত বন্ধুবৎ ব্যবহার করিতেন। কোন দোষের জন্য যে সকল শিক্ষক বদলি হইয়া তাঁহার অধীনে আসিতেন, কিছু কালের মধ্যে তাঁহাদের সে দোষ সংশোধিত হইয়া যাইত। তিনি শিক্ষকগণের সামান্য দোষে কখন ও বদলি করিতেন না। ছাত্রগণ তাঁহাকে যেমন ভয় করিত, তেমন মনে মনে শ্রদ্ধা এবং ভক্তি করিত। তাঁহার অধ্যাপনার প্রণালী অতিসুন্দর ছিল। প্রেসিডেন্সি-কলেজের ভূতপূর্ব্ব ইংরাজী-ভাষার অধ্যাপক ৺ নীলকণ্ঠ মজুমদার মহাশয় বলিতেন "আমরা যাহা কিছু ইংরাজী শিখিয়াছি, গঙ্গাধর বাবুই তাহার মূল কারণ। পাঠাবস্থায় তাঁহার নিকট শিক্ষা করিয়া যে জ্ঞান ও সুখ লাভ করিয়াছিলাম, অন্য কোথাও তাহা পাই নাই।" গঙ্গাধর বাবু অত্যন্ত নীতিমান্ ও ধর্ম্মভীরু ছিলেন। বিদ্যার্থিগণের মানসিক ও আধ্যাত্মিক উন্নতির জন্য সর্ব্বদা সচেষ্ট থাকিতেন। তিনি শিক্ষার্থী ছাত্রগণের ও বিপন্ন ব্যক্তিদের সাহায্য ব্যতীত বিলাস-ব্যসনে একটী কপর্দ্দকও ব্যয় করিতেন না। গঙ্গাধর বাবু ত্রিশটাকা মাসিক বেতনে গোবরডাঙ্গা স্কুলে শিক্ষকতা আরম্ভ করেন, মৃত্যুকালে মেদিনীপুর কলেজে তাঁহার মাসিক বেতন ছয়শত টাকা হইয়াছিল। এই অর্থের সদ্ব্যবহার দ্বারা তিনি কৃষ্ণনগরে একটী সুন্দর দ্বিতল বাটী ও এক বাগান-বাড়ী নির্ম্মাণ ও ত্রিশ হাজার টাকা সঞ্চিত করিয়া যান। তিনি মৃত্যুকালে যে দানপত্র (উইল্) করেন, তাহাতে সঞ্চিত অর্থের অর্দ্ধাংশ শিক্ষার্থিগণের সাহায্যার্থ ও অনাথা বিধবা প্রভৃতির নিয়মিত দানের জন্য নিয়োগ করেন। অপরার্দ্ধ সন্তানাদির জন্য রাখেন। এই অর্থের ট্রাষ্টি তাঁহার অন্যতম সহাধ্যায়ী বন্ধুদ্বয় কৃষ্ণনগর কলেজের ভূতপূর্ব্ব অধ্যাপক শ্রীযুক্ত উমেশচন্দ্রদত্ত, কলিকাতার তদানীন্তন কলেক্টর ৺ কালীচরণ ঘোষ এবং শ্রীযুক্ত যোগেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়কে করিয়া যান। এখন ও তাঁহার দানপত্র অনুসারে কার্য্য চলিতেছে। নিতান্ত দরিদ্র অবস্থা হইতে স্বীয় অধ্যবসায় ও পরিশ্রম বলে যাঁহারা সাংসারিক উন্নতি, পরোপকার ও নৈতিক জীবন যাপন করিয়া গিয়াছেন, গঙ্গাধর বাবু তাঁহাদের মধ্যে অন্যতম।

গঙ্গাধরকবিরাজ। ইনি বঙ্গ-দেশের একজন সুপণ্ডিত শাস্ত্রজ্ঞ চিকিৎসক। ১৭৯৮ খ্রীষ্টাব্দে যশোহর জেলার অন্তর্গত মাগুরা গ্রামে গঙ্গাধর জন্ম গ্রহণ করেন। পিতার নাম ভবানীপ্রসাদ রায়। জাতিতে বৈদ্য। বাল্যকাল হইতেই সকলে ইঁহার তীক্ষ্ণ বুদ্ধি ও অপূর্ব্ব মেধার পরিচয় পাইয়া চমৎকৃত হন। ইনি প্রথমে ব্যাকরণ, অভিধান, কাব্য ও অলঙ্কার শাস্ত্রে ব্যুৎপন্ন হইয়া চিকিৎসা শাস্ত্র অধ্যয়ন করিতে প্রবৃত্ত হন। বিংশ বৎসর বয়ঃক্রম কালে ইঁহার পাঠ সমাপ্ত হয়। প্রথমে ইনি চিকিৎসা-ব্যবসায়ের জন্য কলিকাতায় আগমন করেন কিন্তু এখানে সুবিধা না হওয়ায় বঙ্গের প্রাচীন রাজধানী মুর্শিদাবাদ সহরের সৈদাবাদ-পল্লীতে গিয়া অবস্থিতি করেন। অল্প দিনের মধ্যে ইঁহার আয়ুর্ব্বেদ অধ্যাপনা ও চিকিৎসার খ্যাতি সর্ব্বত্র পরিব্যাপ্ত হয়। ১৮৮৭ খ্রীষ্টাব্দে ৮৭ বৎসর বয়সে গঙ্গাধরের দেহত্যাগ ঘটিয়াছে। ইনি মৃত্যুর এক দিন পূর্ব্বে নিজেই নিজের মৃত্যু সময় স্থির করিয়া সকলকে তদনুসারে প্রস্তুত থাকিতে বলিয়া ছিলেন। গঙ্গাধর শুধু চিকিৎসা শাস্ত্রেই পারদর্শী ছিলেন, তাহা নহে, অন্যান্য শাস্ত্রেও তাঁহার গভীর অধিকার ছিল। বহু বিদ্যার্থীকে তিনি চিকিৎসাশাস্ত্র অধ্যাপনা করিয়াছিলেন। অনেক বিখ্যাত কবিরাজ তাঁহার ছাত্র বলিয়া পরিচয় প্রদান করেন। তিনি যে সকল গ্রন্থ প্রণয়ন করেন, তন্মধ্যে—"মুগ্ধবোধ ব্যাকরণের টীকা," "লোকালোকপুরুষীয়" ও "দুর্গবধ কাব্য," চরকসংহিতার "জল্পকল্পতরু" নামক বিশদ টীকা, "উপনিষদ্‌ভাষ্য," "পাতঞ্জল দর্শনের ভাষ্য" "প্রাচ্যপ্রভা" নামক অলঙ্কার গ্রন্থ এবং "ভগবদ্গীতার ব্যাখ্যান" উল্লেখযোগ্য। সুপণ্ডিত গঙ্গাধর বাঙ্গালা ভাষায় ও প্রবন্ধাদি লিখিতে পারিতেন। ঈশ্বরচন্দ্রবিদ্যাসাগর মহাশয়ের বহুবিবাহরাহিত্য ও বিধবাবিবাহ সংক্রান্ত ব্যবস্থা প্রকাশিত হইলে তিনি উহার প্রতিবাদস্বরূপ

বাঙ্গালা ভাষায় দুই খানি পুস্তিকা প্রণয়ন করেন।

গণেশচন্দ্র চন্দ্র। ইনি ১৮৪৪ খ্রীষ্টাব্দের ১১ই মে কলিকাতা মহানগরীতে জন্মগ্রহণ করেন। পিতার নাম কাশীনাথচন্দ্র। জাতিতে দক্ষিণ-রাঢ়ীয় কায়স্থ। ইনি ১৮৬১ খ্রীঃ বেঙ্গল-একাডেমি হইতে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া একটী স্বর্ণপদক প্রাপ্ত হন। তাহার পর, ডবটন্ কলেজে পাঠ করিতে আরম্ভ করেন। কিন্তু পিতার আদেশে কলেজ্ ত্যাগ করিয়া রমানাথলাহার আর্টিকেল্ড হন এবং ১৮৬৮ খৃষ্টাব্দে হাইকোর্টের ব্যবহারাজীবের কার্য্যে প্রবৃত্ত হন। ইনি প্রথমে গিলাণ্ডার্স সাহেবের অফিসের অংশীদাররূপে কার্য্য আরম্ভ করেন, তাহার পর, ১৮৭২ খৃষ্টাব্দে পূর্ব্বোক্ত অফিস ত্যাগ করিয়া স্বয়ং অফিস স্থাপন করেন। এ পর্য্যন্ত যে সকল বাঙ্গালী এটর্ণি-অফিস খুলিয়া ব্যবহারাজীবের কার্য্য করিয়াছেন, তন্মধ্যে গণেশ-বাবু সর্ব্বাপেক্ষা ভাগ্যবান্। ইনি জীবনে প্রভূত অর্থ উপার্জ্জন করিয়াছেন। গণেশ বাবু এক জন নিষ্ঠাবান্ হিন্দু, দেব-দ্বিজে অচলা ভক্তি। বাটীতে বারো মাসে তের পার্ব্বণ—দোল দুর্গোৎসব সমস্তই যথাবিধি সম্পন্ন হইতেছে। ইঁহার দান-শক্তিও যথেষ্ট, অনেক সময় ইনি অভাবগ্রস্ত প্রার্থীদিগের অভাব মোচন করেন। গণেশ বাবু এক সময়ে কলিকাতা মিউনিসিপাল্-কমিসনার ছিলেন। ১৮৭৬ খ্রীষ্টাব্দে ইনি অবৈতনিক মাজিষ্ট্রেট্ হন, এপর্য্যন্ত অবৈতনিক প্রেসি-ডেন্সি মাজিষ্ট্রেটের কার্য্য করিয়া আসিতেছেন। ১৮৯২ খ্রীষ্টাব্দে ইনি বঙ্গীয় ব্যবস্থাপক সভার সভ্য নিযুক্ত হন। তদ্ভিন্ন ব্রিটিশ-ইণ্ডিয়ান্ এসোসিয়েসনের কার্য্য-নির্ব্বাহক-সভার সদস্য, বিজ্ঞানোৎকর্ষিণী সভার ট্রাষ্টি, পশুক্লেশ-নিবারিণী সভার কার্য্য-নির্ব্বাহক-সমিতির সদস্য এবং ১৮৮৩ খ্রীষ্টাব্দ হইতে ধারাবাহিক ক্রমে এটর্ণি পরীক্ষার একজন পরীক্ষক আছেন। ইনি আটবার ডেপুটীসেরিফ্ নিযুক্ত হইয়াছেন, এপর্য্যন্ত কোন বাঙ্গালী এটর্ণির এরূপ সৌভাগ্য ঘটে নাই। গণেশ বাবু অত্যন্ত ধর্ম্মপ্রাণ, সন্ধ্যার পর ইঁহার সভায় পুরাণ-পাঠ ও দর্শন শাস্ত্রের আলোচনা হয়, এজন্য পণ্ডিত নিযুক্ত আছেন। এই ঐতিহাসিক ও আধুনিক জীবন-চরিতের লেখককেও কোন কোন সময়ে ঐ সভায় যোগদান করিতে হয়। ইঁহার প্রথম পক্ষের জ্যেষ্ঠ পুত্র শ্রীযুক্ত রাজচন্দ্রচন্দ্র এটর্ণি। তাঁহার জ্যেষ্ঠ পুত্র শ্রীমান্ নির্ম্মলচন্দ্রচন্দ্র এম্, এ, বি এল্ কলিকাতা হাইকোর্টের উকীল। দ্বিতীয় পুত্র কমলচন্দ্রচন্দ্র সিবিলসার্ব্বিস পাঠের জন্য ইংলণ্ডে আছেন। গণেশবাবুর দ্বিতীয় পক্ষের একমাত্র পুত্র শ্রীমান্ শরচ্চন্দ্রচন্দ্র পাঠাবস্থায় বিদ্যমান। এই প্রবন্ধ মুদ্রিত হইবার কিঞ্চিৎ পূর্ব্বে জানা গেল, বিগত ১৯শে আষাঢ় উল্টারথের দিন রাত্রি ১০ টার সময় গণেশ বাবু পরলোক গমন করিয়াছেন।

গদাধরভট্টাচার্য্য। ইনি ন্যায়দর্শনের একজন সুবিখ্যাত গ্রন্থকার। অনুমান সপ্তদশ খ্রীষ্টাব্দের শেষ ভাগে গদাধর ভট্টাচার্য্য জন্ম গ্রহণ করেন। পিতার নাম জীবাচার্য্য। ইঁহারা বারেন্দ্র-শ্রেণীস্থ ব্রাহ্মণ, পূর্ব্বনিবাস বগুড়া জেলার অন্তর্গত লক্ষ্মীচাপড়া। গদাধর যৌবনের প্রারম্ভে নবদ্বীপের প্রসিদ্ধ নৈয়ায়িক হরিরাম তর্কসিদ্ধান্তের চতুষ্পাঠীতে আসিয়া ন্যায়শাস্ত্র অধ্যয়ন করিতে আরম্ভ করেন। গদাধরের অধ্যয়ন সমাপ্তির পূর্ব্বেই হরিরামতর্কসিদ্ধান্ত পরলোক গমন করেন তিনি অধ্যাপনা সময়ে গদাধরের তীক্ষ্ণ মনীষার বিষয় বিলক্ষণ অবগত ছিলেন। তজ্জন্য মৃত্যুকালে তাঁহার পত্নীকে বলিয়া যান—"আমি ত কোন উপযুক্ত পুত্র রাখিয়া যাইতে পারিলাম না, অতএব তুমি গদাধরকে চতুষ্পাঠীর অধ্যাপনা কার্য্যে নিযুক্ত করিও।" গদাধর তাঁহার গুরুপত্নীর আদেশে অধ্যাপনায় প্রবৃত্ত হইলেন কিন্তু কোন ছাত্রই সহাধ্যায়ীর নিকট পাঠ গ্রহণ করিতে সম্মত হইল না। ইহাতে গদাধর নিরুৎসাহ হইলেন না, তিনি গুরুর চতুষ্পাঠী ত্যাগ করিয়া গঙ্গাস্নানে যাইবার পথের পার্শ্বে একটী স্বতন্ত্র চতুষ্পাঠী ও তৎসংলগ্ন একটী ফুলের বাগান প্রস্তুত করিলেন, এবং নিজদেশ হইতে

ছাত্র পাঠাইবার জন্ত আত্মীয়দিগকে পত্র লিখিলেন। যত দিন ছাত্র না আসিয়া পৌছে, তত দিন পুষ্পোদ্যানে বসিয়া পুষ্পবৃক্ষকে লক্ষ্য করিয়া ন্যায়শাস্ত্র অধ্যাপনা আরম্ভ করিলেন। অধ্যাপক ও ছাত্রগণের মধ্যে অনেকেই গদাধরের পুষ্পোদ্যানে পুষ্প চয়ন করিতে আসিতেন। তাঁহারা গদাধরের অধ্যাপনা-প্রণালী ও ব্যাখ্যা শুনিয়া অত্যন্ত প্রশংসা করিতে লাগিলেন। ক্রমে ছাত্রগণ গোপনে আসিয়া তাঁহার নিকট হইতে নানা বিষয়ের সন্দেহ ভঞ্জন করিয়া লইয়া যাইতে লাগিল। কেহ কেহ বা তাঁহার কৃত ব্যাখ্যা বিশদ বলিয়া তুলিয়া লইতে লাগিল। সেই সময়ে জগদীশতর্কালঙ্কার নবদ্বীপের এক জন প্রধান নৈয়ায়িক। তাঁহার যশঃসৌরভ তখন দিগ্‌দিগন্তে বিস্তৃত। প্রথমেই গদাধর "বৌদ্ধাধিকার-দীধিতি" নামক গ্রন্থের টীকা রচনা করেন। তাহাতে তিনি ভ্রমক্রমে "শিবান্তে" পাঠের পরিবর্ত্তে "শিচান্তে" পাঠ লিখিয়া বসেন। সেই পত্র কোন প্রকারে জগদীশতর্কালঙ্কারের চতুষ্পাঠীর এক ছাত্রের হস্তগত হয়। ছাত্রেরা উপহাস করিয়া উক্ত পত্র একটী কুকুরের গলায় বাঁধিয়া ছাড়িয়া দেয়। গদাধর ঐ সংবাদ পাইয়া কুকুরের গলা হইতে ঐ পত্র খুলিয়া লয়েন এবং "শিচান্তে" পাঠ স্থির রাখিয়া স্বীয় প্রতিভাবলে অপূর্ব্ব ব্যাখ্যা করিয়া জগদীশতর্কালঙ্কারের নিকট পাঠাইয়া দেন। জগদীশতর্কালঙ্কার ঐ টীকা পাঠ করিয়া বলিয়াছিলেন—"গদাধরের টীকা পড়িয়া আমি নিশ্চয় বলিতে পারি না যে, কোন্ পাঠ ঠিক।" জগদীশের এই মন্তব্যে গদাধরের খ্যাতি নবদ্বীপময় পরিব্যাপ্ত হইল। তাহার পর, দলে দলে ছাত্র আসিয়া তাঁহার চতুষ্পাঠী পূর্ণ করিল। গদাধর ন্যায়দর্শনের বহু গ্রন্থ রচনা করেন। তন্মধ্যে মুক্তাবলী-টীকা, তত্ত্বচিন্তামণিদীধিতি, তত্ত্বচিন্তামণ্যালোক প্রসিদ্ধ। এতদ্ভিন্ন তাঁহার কৃত আরও অনেক গ্রন্থ ছিল, এখন উহার ১৭৫ খানির নাম জানা গিয়াছে। ঐ সকল গ্রন্থ গাদাধরী টীকা বা গাদাধরী পাতরা নামে বিখ্যাত। গদাধর নবদ্বীপে চতুষ্পাঠী স্থাপনের পর, স্বদেশের বাসভবন ত্যাগ করেন এবং নবদ্বীপেই বসতি স্থাপন করেন। তাঁহার বংশে বিখ্যাত নৈয়ায়িক শ্রীরামশিরোমণি জন্ম গ্রহণ করেন। গদাধর নবদ্বীপের নৈয়ায়িকের প্রাধান্য লাভ করিতে পারেন নাই। কিন্তু শ্রীরামশিরোমণি এক সময়ে নবদ্বীপের প্রধান নৈয়াকিকের পদ প্রাপ্ত হইয়াছিলেন। তাঁহার তিন পুত্র, সকলেই বিখ্যাত পণ্ডিত। জ্যেষ্ঠ পুত্র ৺ হরমোহনচূড়ামণি নবদ্বীপের নৈয়ায়িকের প্রাধান্য লাভ করেন। তাঁহার পরলোক গমনের পর, তাঁহার মধ্যম সহোদর ৺ ভুবনমোহনবিদ্যারত্ন নৈয়ায়িকের প্রাধান্য, গবর্ণমেণ্ট হইতে মহামহোপাধ্যায় উপাধি ও মাসিক ১০০৲ টাকা বৃত্তি পান। তৃতীয় ৺ মধুসূদনস্মৃতিরত্ন কলিকাতা সংস্কৃতকলেজের স্মৃতিশাস্ত্রের অধ্যাপক ছিলেন। ইনিও মহামহোপাধ্যায় উপাধিতে ভূষিত হন। এখন তিন ভ্রাতার তিন পুত্র বিদ্যমান। হরমোহন চূড়ামণির পুত্র শ্রীযুক্ত অবিনাশচন্দ্র ন্যায়রত্ন, মহামহোপাধ্যায় ভুবনমোহন বিদ্যারত্নের পুত্র শ্রীযুক্ত নগেন্দ্রনাথ কাব্যতীর্থ ও মহামহোপাধ্যায় মধুসূদন স্মৃতিরত্নের পুত্র শ্রীযুক্ত কেদারনাথস্মৃতিভূষণ বিদ্যমান আছেন।

গিরিজানাথ রায়। ইনি দীনাজপুর রাজ-বংশের বর্ত্তমান অধিনায়ক। বাঙ্গালাদেশে যে সকল রাজবংশ দেখিতে পাওয়া যায়, তৎসমুদয়ের মধ্যে দীনাজপুর রাজবংশ প্রাচীনতম। রাজা গণেশ হইতে এই বংশের প্রসিদ্ধি। তিনি গৌড়ের রাজগণের অধীনে করদ-রাজ্য ভোগ করিতেন। শেষে তিনি এতদূর শক্তিশালী হন যে, গৌড়ের রাজা জেলালউদ্দীনকে চারি বৎসর কাল রাজ্যচ্যুত করিয়া রাখিয়াছিলেন। তাঁহার ঐরূপ অসাধারণ ক্ষমতা মুসলমান্ শাসনকর্ত্তাদের পক্ষে নিতান্ত অসহ্য হইয়া উঠিয়াছিল। শেষে রাজমহলের সুবাদার সুলতান ইব্রাহিম বহু সৈন্য সহ যুদ্ধ যাত্রা করিয়া রাজা গণেশকে পরাজিত করেন। সেই সময় হইতে দীনাজপুর রাজবংশের ক্ষমতা হ্রাস হয়। গিরিজানাথ রায় ১৮০৭ খ্রীষ্টাব্দে জন্ম গ্রহণ করেন। ইঁহারা উত্তররাঢ়ীয়

কায়স্থ। শৈশবাবস্থায় ইঁহার মাতা তাঁহার জামাতা বাবু ক্ষেত্রমোহনসিংহের সাহায্যে জমিদারি রক্ষণাবেক্ষণ করিতেন। জমিদারির সুশাসন ও দানশীলতা প্রভৃতি সৎকার্য্য দেখিয়া তদানীন্তন ভারতের রাজপ্রতিনিধি-লর্ড-লিটন ও লর্ড-নর্থব্রুক অতিশয় সন্তুষ্ট হইয়াছিলেন। লর্ড-নর্থব্রুক ইঁহার মাতাকে মহারাণী উপাধি প্রদান করেন। পাঠাবস্থায় কুমার গিরিজানাথ রায় বেণারস-কলেজে শিক্ষা লাভ করেন। কলেজ্ ত্যাগের পর, ১৮৭৬ খ্রীষ্টাব্দে ইঁহার বিবাহ হয়। কিন্তু দুই জন উপযুক্ত শিক্ষকের সাহায্যে সাবালক না হওয়া পর্য্যন্ত ইঁহার শিক্ষাকার্য্য চলিতে থাকে। ১৮৮৩ খ্রীষ্টাব্দে ইনি স্বয়ং রাজ-কার্য্যের ভার গ্রহণ করেন। ১৮৮৫ খ্রীষ্টাব্দে ভারতের শাসনকর্ত্তা লর্ড-নর্থব্রুক ইঁহাকে মহারাজ উপাধি দ্বারা বিভূষিত করেন। মহারাজ গিরিজানাথরায় দানশীলতা ও সৎকর্ম্মের দ্বারা গবর্মেণ্টের প্রশংসা-ভাজন হইয়াছেন। ইনি খাল খননদ্বারা দীনাজপুর সহরের স্বাস্থ্যোন্নতি ও ডফরিণ হাঁসপাতাল প্রতিষ্ঠা দ্বারা আতুর গণের মহোপকার সাধন করিয়াছেন। শুনা যায়, মহারাজ কখন কখন গোপনে দান করেন, তাহা সংবাদপত্রেপ্রকাশিত হয় না। শ্রমজীবি-সম্প্রদায়ে, বিদ্যালয়ে, পাঠাগারে ইনি অনেক সময় সাহায্য করেন। উত্তরপশ্চিম প্রদেশ ও বঙ্গদেশের পণ্ডিতগণ ইঁহার নিকট যথেষ্ট দান প্রাপ্ত হইয়া থাকেন। মহারাজ গিরিজানাথ রায়বাহাদুর নৈষ্ঠিক হিন্দু এবং পরমবৈষ্ণব। ইনি যেমন চরিত্রবান্ তেমনই প্রজাগণের সহিত সদ্ব্যবহার করিয়া থাকেন। এজন্য ইঁহাকে এক জন আদর্শ জমিদার বলা যাইতে পারে। ভারত-সম্রাট্ পঞ্চম-জর্জ্জের বিগত জন্মোৎসবে মহারাজ "নাইট্" এই মহাসম্মানজনক উপাধি প্রাপ্ত হইয়াছেন। এখন ইনি মহারাজ সার্ শ্রীযুক্ত গিরিজানাথ রায় বাহাদুর কে, সি, আই, ই। এই বংশে জ্যেষ্ঠানুক্রমে উত্তরাধিকার পাইবার নিয়ম। বর্ত্তমান বর্ষে (১৯১৪ খ্রীঃ) মহারাজ-কুমার শ্রীমান্ জগদীশনাথরায় কলিকাতা—রাজকীয় হিন্দু বিদ্যালয় হইতে প্রবেশিকা পরীক্ষা প্রদান করিয়া তাহাতে উত্তীর্ণ হইয়াছেন এবং প্রেসিডেন্সী কলেজে ইণ্টার-মিডিয়েট্ পাঠ করিতেছেন।

গিরিশচন্দ্র ঘোষ। ইনি ১২৫০ সালে কলিকাতা বাগবাজারের বসুপাড়ায় জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম নীলকমল ঘোষ, জাতিতে কায়স্থ। বাল্যকালে গৌরমোহন আঢ্যের স্কুলে ও হেয়ার স্কুলে এণ্ট্রান্স পরীক্ষার পাঠ্য পর্য্যন্ত পড়িয়া-ছিলেন। তাহার পর, কিছু দিন ইনি কোন সওদাগর-কোম্পানির অফিসে বুককিপারের কার্য্য করেন। তাহার পর, বাঙ্গালা নাটক লিখিতে প্রবৃত্ত হন। ইনি যে শুধু এক জন প্রসিদ্ধ নাট্যকার তাহা নহে, একজন সুনিপুণ অভিনেতাও বটে। এ পর্য্যন্ত বাঙ্গলা নাট্য-কারদের মধ্যে গিরিশ বাবুর ন্যায় কেহই প্রসিদ্ধি লাভ করিতে পারেন নাই। কিন্তু গিরিশবাবু ঐরূপ ক্ষমতাশালী নাটক-লেখক হইলেও একটী বিষয়ে তাঁহার বড় দুর্ব্বলতা ছিল। তিনি কোন কোন গ্রন্থকারের গ্রন্থের ঘটনা লইয়া নাটক লিখিয়া গিয়াছেন অথচ ঘুণাক্ষরেও একবার উক্ত গ্রন্থকারগণের নাম করেন নাই। প্রতিভাশালী লেখকদের পক্ষে ইহা প্রশংসার কথা নহে। বাঙ্গালা ১৩১০ সালে মৎপ্রণীত শঙ্করাচার্য্য-চরিতের প্রথম সংস্করণ প্রকাশিত হয়। অতি অল্প সময়ের মধ্যে ঐ গ্রন্থ আশানুরূপ প্রচার হওয়ায় অনেক সভা সমিতিতে শঙ্করের কাল ও জীবন-বৃত্ত সম্বন্ধে আলোচনা আরম্ভ হয়। তাহার কয়েক বৎসর পরে, গিরিশবাবু শঙ্করাচার্য্য নাটক লেখেন। তাঁহার নাটকে তিনি অবিকল শঙ্করাচার্য্য-চরিতের ঘটনাটী গ্রহণ করিয়াছেন। অথচ ইঙ্গিতেও একবার লেখকের নাম করেন নাই। শঙ্করের জীবনের বিশ্বাস-যোগ্য সমস্ত ঘটনাবলী শঙ্করবিজয় প্রভৃতি সংস্কৃত গ্রন্থে না পাওয়ায় আমাকে নানা মঠ হইতে বহু কষ্টে উহা সংগ্রহ করিতে হইয়াছিল।

গুরুদাস বন্দ্যোপাধ্যায়। ইনি ১৮৪৪ খ্রীষ্টাব্দের ২৬শে জানুয়ারি জন্ম গ্রহণ করেন। শৈশবে পিতৃ-বিয়োগ হওয়ায় মাতার যত্নগুণে শিক্ষা

লাভ করেন। বন্দ্যোপাধ্যায় মহাশয় ১৮৬৫ খ্রীষ্টাব্দে গণিত বিদ্যার এম্, এ, পরীক্ষায় প্রথম বিভাগে প্রথম হন এবং স্বুবর্ণপদক পারিতোষিক প্রাপ্ত হন। পর বৎসর ইনি বি, এল্ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া কিছুদিন বহরমপুর কলেজের আইন-অধ্যাপকের কার্য্য করেন। তাহার পর, ১৮৭২ খ্রীষ্টাব্দে কলিকাতা হাই-কোর্টে ওকালতী আরম্ভ করেন। ১৮৭৬ খ্রীষ্টাব্দে ইনি ডি এল্ উপাধি প্রাপ্ত হন। উহার দুই বৎসর পরে 'ঠাকুর ল' লেক্চারার নিযুক্ত হন। ১৮৮৭ খ্রীষ্টাব্দে বঙ্গীয় ব্যবস্থাপক সভার সভ্য পদ লাভ করেন। ১৮৮৮ খৃষ্টাব্দে হাইকোর্টের অন্যতম বিচারপতির পদে নিযুক্ত হন। ১৯০৪ খ্রীষ্টাব্দের জানুয়ারি মাসে ঐ পদ হইতে অবসর গ্রহণ করিয়াছেন। ঐ বৎসরই গবর্ণমেণ্ট ইঁহাকে "নাইট্" উপাধিতে ভূষিত করেন। পাঠাবস্থা হইতেই বন্দ্যোপাধ্যায় মহাশয়ের শিক্ষা-বিষয়ে অত্যন্ত অনুরাগ। শিক্ষা-সংক্রান্ত নানা-বিষয়ের সহিত চিরকাল ইঁহার যোগ রহিয়াছে। ১৮৯০ খৃষ্টাব্দে ইনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ে ভাইস্-চেন্সেলার পদে অধিষ্ঠিত হন, নিয়মিত দুই বৎসরের পরেও ইনি আর দুই বৎসরের জন্য পুনরায় নিযুক্ত হইয়াছিলেন। ১৮৯২ খৃষ্টাব্দে ইনি ইণ্ডিয়ান্ ইউনিভার্সিটী কমিশনের অন্যতম সদস্য নিযুক্ত হন। ইনি ইংরাজী-সাহিত্য ও গণিত-শাস্ত্রে স্বুপণ্ডিত। বন্দ্যোপাধ্যায় মহাশয় ইংরাজী ভাষায় শিক্ষা বিষয়ক একখানি চিন্তাপূর্ণ পুস্তক লিখিয়াছেন। ঐ পুস্তক খানি যথেষ্ট উপদেশপ্রদ। বিশ্ববিদ্যালয়ের ছাত্রগণ ইঁহার প্রতি অত্যন্ত ভক্তিমান্। এই বৃদ্ধ বয়সে অন্যান্য সভা সমিতির অনুরোধ অতিক্রম করিলেও ইনি ছাত্রগণের প্রার্থনা উপেক্ষা করিতে পারেন না। তজ্জন্য ইঁহাকে অধিকাংশ ছাত্রসভায় যোগ দান করিতে হয়। সংস্কৃত ও বাঙ্গালা ভাষায় ও ইনি বিলক্ষণ ব্যুৎপন্ন। অল্পদিন হইল, ইঁহার রচিত "জ্ঞান ও কর্ম্ম" নামক একখানি বাঙ্গালা পুস্তক বাহির হইয়াছে, উহাও উচ্চ চিন্তাপূর্ণ। বন্দ্যোপাধ্যায় মহাশয় পরম-আস্তিক। দোল দুর্গোৎসবাদি নিত্যক্রিয়া অতিযত্নের সহিত সম্পন্ন করিয়া থাকেন। এতদ্ভিন্ন ইনি নিজে যে প্রকার সন্ধ্যা পূজা করেন, পুত্র, ও পৌত্রগণকে তাহারই অনুসরণ করিয়া চলিতে উপদেশ প্রদান করেন। এজন্য তাঁহার বাটীর সকলেই সন্ধ্যাবন্দ্যনাদিতে অভ্যস্ত। যতদূর সম্ভব বন্দ্যোপাধ্যায় মহাশয় শাস্ত্রীয় অনুশাসন মানিয়া চলেন।

গেটে Johann Wolfgang Goethe ১৭৪৯ খ্রীষ্টাব্দের ২৮শে অগষ্ট জর্ম্মনির ফ্রাঙ্ক ফোর্ট অন্দি মেন্ নগরে জন্মগ্রহণ করেন। জর্ম্মান্ সাহিত্য-জগতে ইনি অদ্বিতীয় পুরুষ ছিলেন। গদ্য, পদ্য ও নাটকে অনেকগুলি গ্রন্থ রচনা করিয়াছেন। ইঁহার ফাউষ্ট নামক নাট্য-কাব্য জগৎ প্রসিদ্ধ। মহাকবি কালিদাসের ভুবন বিখ্যাত অভিজ্ঞানশকুন্তল কাব্য পাঠ করিয়া গেটে যে মন্তব্য প্রকাশ করেন, এদেশের একজন পণ্ডিত উহার সংস্কৃত অনুবাদ করিয়াছেন, ঐ অনুবাদ নিম্নে উদ্ধৃত হইল।

বাসন্তং মুকুলং ফলঞ্চ যুগপদ্ গ্রীষ্মস্য সর্ব্বঞ্চ তৎ যৎকিঞ্চিৎমনসোরসায়নমথোসন্তর্পনং মোহননম্। একীভূতমভূদপূর্ব্বমথবা স্বর্লোকভূলোকয়োরৈশ্বর্য্যং যদি কোহপি কাঙ্খতি তদা শাকুন্তলং সেবতাম্। শকুন্তলার প্রশংসাসূচক কবিতা,পাঠে জর্ম্মন্ দেশবাসিগণের মধ্যে সংস্কৃতকাব্য অধ্যয়নে অনুরাগ জন্মে। তাহার ফলে এখন জর্ম্মনিতে সংস্কৃত ভাষার মূলতত্ত্ব সম্বন্ধে অনেক গবেষণা হইতেছে। ১৮৩২ খৃষ্টাব্দে ২২শে মার্চ গেটে ইহলোক ত্যাগ করিয়াছেন।

গোপালকৃষ্ণ গোখলে। ইনি ১৮৬৬ খ্রীষ্টাব্দে মহারাষ্ট্র-প্রদেশের কোলাপুরে জন্ম গ্রহণ করেন। মিঃ গোখলে কোঙ্কণস্থ ব্রাহ্মণ-কুলসম্ভূত। ইঁহার পিতার আর্থিক অবস্থা ভাল না হইলেও তিনি অতিযত্নে পুত্রকে স্বুশিক্ষা প্রদান করিয়াছিলেন। ১৮৮৪ খৃষ্টাব্দে ইনি বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হইয়া "ডেকান্ এডুকেশন-সোসাইটীর অনুষ্ঠানে যোগ দান করেন। ঐ সোসাইটীর নিয়ম এই যে, গ্রাজুয়েট্ সভ্যগণ ৭৫ টাকা মাসিক বেতনে ফর্গুসন্-কলেজে অথবা উক্ত এডুকেশন-সোসাইটীর অধীন অন্য বিদ্যালয়ে বিংশতি

বৎসর কাল অধ্যাপনা কার্য্য করিবেন। তাহার পর, বিশ বৎসরের শোষে ত্রিশ টাকা মাসিক পেন্‌সন্ লইয়া অবসর গ্রহণ করিতে হইবে। সোসাইটি ইঁহাদের জন্য তিন হাজার টাকা মূল্যের জীবনবীমা করিয়া দিবেন এবং বীমার টাকা সোসাইটি হইতে দেওয়া হইবে। গোখলে ১৮ বৎসর কাল এই নিয়মে কার্য্য করিয়াছিলেন। দুই বৎসর বাকী ছিল কিন্তু কার্য্যকালে কথনও অবসর লয়েন নাই বলিয়া অবশিষ্ট দুই বৎসর কার্য্য-কাল বলিয়া ধরা হইল। ইনি ঐ আঠারো বৎসর কেবল শিক্ষা কার্য্যে ব্যয়িত করেন নাই। ঐ সময়েই ইনি রাজনীতি ক্ষেত্রে প্রবেশ করেন। একুশ বৎসর বয়সে ইনি পুণা-সার্ব্বজনিক সভার ত্রৈমাসিক পত্রিকার সম্পাদন ভার গ্রহণ করেন। পরে ডেকান-সভা সংস্থাপিত হইলে ইনি তাহার সম্পাদক হন। তাহার পর, সুধাকর নামক এক খানি ইংরাজী ও মরাঠী পত্র চারি বৎসর কাল পরিচালিত করেন ১৮৯৫ খৃষ্টাব্দে যখন পুণানগরে জাতীয় মহাসমিতির প্রথম অধিবেশন হয়, তখন ইনিই উহার সম্পাদকের কার্য্য করেন। গোখলে ১৮৯৭ খৃষ্টাব্দে ওয়েল্‌বি কমিসনের সাক্ষ্য দিবার জন্য ইংলণ্ডে গমন করেন। ভারত গবর্মেণ্টের ব্যয়সম্বন্ধে আলোচনা করা ঐ কমিশনের উদ্দেশ্য। মিঃ গোখলে সাক্ষ্য এবং বিরুদ্ধবাদীদের উত্তর প্রদানে যেরূপ দক্ষতা প্রদর্শন করিয়াছিলেন, তাহাতে ইঁহার এবং ইঁহার দেশের সমধিক সম্মান বৃদ্ধি হইয়াছে। ইনি ১৯০০ এবং ১৯০১ খৃষ্টাব্দে বঙ্গে ব্যবস্থাপক-সভার সভ্য নিযুক্ত হন এবং ১৯০২ খৃষ্টাব্দে বড় লাটের সভার সদস্য নিযুক্ত হইয়াছেন। এ পর্য্যন্ত ঐ সভায়ই কার্য্য করিতেছেন। এতদ্ভিন্ন ইঁহাদ্বারা দেশের বহুবিধ হিতসাধন হইতেছে।

গোল্ডষ্টুকার-থিয়োডার। ইনি ১৮২১ খ্রীষ্টাব্দে জর্ম্মণদেশের অন্তর্গত কণিগস্‌বর্গ নগরে জন্ম গ্রহণ করেন। তাহার পর, পাঠাবস্থায় শ্লেগেল ও লাসেনের নিকট সংস্কৃত ভাষা অধ্যয়ন করিয়া প্রাচ্য ভাষা শিক্ষায় অনুরক্ত হন। ইঁহার প্রাচ্যভাষায় অভিজ্ঞতার খ্যাতি প্রচারিত হইলে ১৮৫০ খ্রীষ্টাব্দে ইনি লণ্ডন ইউনিভার্সিটি কলেজের সংস্কৃত-অধ্যাপকের পদ প্রাপ্ত হন। গোল্ড ষ্টুকার জীবনের অবসান পর্য্যন্ত এই কার্য্যে নিযুক্ত ছিলেন। ইনি ১৮৬১ খ্রীষ্টাব্দে পাণিনি-বিষয়ক এক গ্রন্থ রচনা করেন। এতদ্ভিন্ন ভারতীয় পুরাণ ও দর্শন সম্বন্ধে অনেক প্রবন্ধ লিখিয়াছিলেন। হিন্দুর দায় ব্যবহার সম্বন্ধে গবর্ণমেণ্ট ইঁহার মত গ্রহণ করিতেন। ১৮৭২ খ্রীষ্টাব্দে ইনি পরলোক গমন করিয়াছেন।

গ্রিফিথ রালফ টমাস্‌হচ্‌কিন। ইনি ১৮২৬ খ্রীষ্টাব্দে জন্মগ্রহণ করেন। ইংলণ্ডে ইঁহার সংস্কৃত ভাষা শিক্ষা হয়। ১৮৫৪ খ্রীষ্টাব্দ হইতে ১৮৭৮ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত বেনারস কুইন্স কলেজে কার্য্য করেন। প্রথমে মিঃ গ্রিফিথ্ ইংরাজী ভাষার অধ্যাপক ছিলেন, পরে অধ্যক্ষের পদে নিযুক্ত হন। তাহার পর, গবর্ণমেণ্ট ইঁহার প্রতি সন্তুষ্ট হইয়া উত্তর-পশ্চিম প্রদেশের শিক্ষা-বিভাগের ডিরেক্টারের পদে নিয়োগ করেন। বিগত ১৮৮৫ খ্রীষ্টাব্দে মিঃ গ্রিফিথ স্বীয় কার্য্য হইতে অবসর গ্রহণ করিয়াছেন। ইনি সংস্কৃত বাল্মীকি রামায়ণ, কুমারসম্ভব, ঋগ্বেদের স্তোত্র, অথর্ব্ববেদের স্তোত্র, ও শুক্ল যজুর্ব্বেদের ইংরাজী অনুবাদ করিয়াছেন। এতদ্ভিন্ন 'পণ্ডিত' নামক একখানি সংস্কৃত মাসিক পত্রের আট বৎসর কাল সম্পাদন কার্য্য নির্ব্বাহ করেন।

---

## ঘ

ঘনরাম চক্রবর্ত্তী। ১৬০১ শকে ঘনরাম বর্দ্ধমান জেলার অন্তর্গত কৃষ্ণপুর নামক গ্রামে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতার নাম গৌরীকান্ত চক্রবর্ত্তী এবং মাতার নাম সীতা। ইঁহারা পৌষ্মান্ গোত্রীয় বর্গ-যাজী ব্রাহ্মণ। ইঁহার মাতামহের নাম দ্বিজ গঙ্গাহরি। তিনি কৌকুসারী গোত্রসম্ভূত। তাঁহার বাসস্থান বর্দ্ধমান জেলার অন্তর্গত রায়না গ্রাম। ঘনরাম শৈশবে রামবাটী গ্রামস্থ ভট্টাচার্য্যদের চতুষ্পাঠীতে অধ্যয়ন করেন। বাল্যকালেই কবি-প্রতিভা পরিলক্ষিত হয়। ইঁহার তৎকালের রচিত ক্ষুদ্র ক্ষুদ্র কবিতা

শুনিয়া সকলেই প্রশংসা করিত। তাঁহার অধ্যাপক সন্তুষ্ট হইয়া তাঁহাকে "কবিরত্ন" উপাধি প্রদান করেন। ঘনরামের বিবাহের অব্যবহিত পরেই তাঁহার পিতা গৌরীকান্ত পরলোক গমন করেন। তখন ঘনরাম সংসার নির্ব্বাহের চিন্তায় অভিভূত হইয়া চাকুরীর অন্বেষণ করিতে লাগিলেন। এমন সময়ে বর্দ্ধমানের তদানীন্তন গুণগ্রাহী মহারাজ কীর্ত্তিচন্দ্র তাঁহার কবিত্ব-খ্যাতি শ্রবণ করিয়া বর্দ্ধমান রাজবাটীতে আহ্বান পূর্ব্বক তাঁহাকে রাজকবির পদে প্রতিষ্ঠিত করেন। তাহার পর, তিনি রাজার আদেশে "শ্রীধর্ম্মমঙ্গল" নামক মহাকাব্য রচনা করেন। শ্রীধর্ম্মমঙ্গল কাব্যের দুই এক কথায় পরিচয় দেওয়া অসম্ভব। কবিত্ব অনুসারে ধর্ম্মমঙ্গল-প্রণেতা কৃত্তিবাস, কাশীরাম ও কবিকঙ্কণের তুল্য আসন পাইবার যোগ্য। বর্দ্ধমানে অবস্থান-কালে ঘনরাম পারসী ভাষা শিক্ষা করেন। ধর্ম্ম-মঙ্গল কাব্য রচনা শেষ হইলে তিনি মহারাজ কীর্ত্তিচন্দ্রের আশ্রয় ছাড়িয়া স্বগ্রামে আসিয়া বাস করেন এবং ধর্ম্মের মহিমা কীর্ত্তনে জীবনের অবশিষ্ট কাল যাপন করেন।

## চ

চণ্ডীদাস। বীরভূম জেলার অন্তর্গত নান্নুর গ্রামে ১৩৩৯ শকে চণ্ডীদাস জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম দুর্গাদাস বাগ্‌চী। ইঁহারা বারেন্দ্র-শ্রেণীস্থ ব্রাহ্মণ। শৈশবেই চণ্ডীদাস মাতা-পিতৃহীন হন। গ্রামের লোকে দয়া করিয়া ইঁহার উপনয়ন সংস্কার সম্পাদন ও বাশুলী দেবীর পূজায় নিযুক্ত করে। চণ্ডীদাসের পিতাও বাশুলীর পূজক ছিলেন। বাশুলী বা বিশালাক্ষী দেবী শিবোপরি বিরাজিতা পাষাণময়ী চতুর্ভুজা চণ্ডিকামূর্ত্তি। চণ্ডীদাসের কেহ ছিল না, তিনি নিজেই ভোগ রাঁধিতেন, নিজেই পূজা করিতেন, অতিথি ভোজন করাইতেন এবং স্বয়ং প্রসাদ পাইতেন। এই সময় হইতেই চণ্ডীদাসের অন্তঃকরণ ইষ্টচিন্তায় নিমগ্ন হইয়া উঠে। ইতি মধ্যে একটী ঘটনা ঘটিল। রামমণি নাম্নী একটী অল্পবয়স্কা অসহায়া বিধবা রজক-দুহিতা নান্নুর গ্রামে আসিয়া উপস্থিত হইল। গ্রামের লোকে তাহাকে বাশুলীদেবীর শ্রীমন্দির মার্জ্জনে নিযুক্ত করিয়া দিল। রজকী রামমণি প্রত্যহ দেবীর মন্দির মার্জ্জন করিত এবং দেবীর প্রসাদ ভোজন করিত। ক্রমে তাহার দেহের লাবণ্য যেমন ফুটিয়া উঠিল, তেমন ধর্ম্ম বিষয়েও বোধ জন্মিতে লাগিল। কিছুদিন পরে চণ্ডীদাস দেবীর স্বপ্নাদেশে রামমণির সহিত রাধাকৃষ্ণ মন্ত্রে দীক্ষিত হন এবং সহজ ভজনে প্রবৃত্ত হন। প্রেমিক কবিগণ বলেন "চণ্ডীদাসের সহিত রামমণির এই মধুর মিলন বড় অপূর্ব্ব এবং বড় আন্তরিকতা-পূর্ণ।" এমন কি চণ্ডীদাস রজকী-রামমণির সংস্পর্শে জাতি হারাইয়াছেন, এই প্রবাদ রটনা করিয়াও গ্রামবাসিগণ চণ্ডীদাসকে নিবৃত্ত করিতে পারে নাই। একদিন মৃত্যুশয্যায় শায়িত এবং সৎকারের জন্য শ্মশানে নীত চণ্ডীদাস বিরহো-ন্মাদিনী রামমণির সংগীতে চৈতন্য লাভ করিয়া-ছিলেন। চণ্ডীদাস স্বভাব কবি তাঁহার কবিত্ব গভীর ও মর্ম্মস্পর্শী। এখানে চারিটী পংক্তি-মাত্র উদ্ধৃত হইল।

পিরীতি বলিয়া একটী কমল রসের সায়র মাঝে।
প্রেম পরিমল লুবধ ভ্রমর ধায়ল আপন কাজে॥
ভ্রমরা জানয়ে কমল-মাধুরী তেঁই সে তাহার বশ।
রসিক জানয়ে রসের চাতুরী আনে কহে অপযশ॥

পরিণত বয়সে রামমণিকে লইয়া চণ্ডীদাস বৃন্দা-বন যাত্রা করেন। সেই রাধাকৃষ্ণের লীলা-স্থলীতে এই প্রেমিক প্রেমিকার জীবনের অবসান হয়।

চন্দ্রকান্ত তর্কালঙ্কার। ১৭৫৮ শকে চন্দ্রকান্ত তর্কালঙ্কার মহাশয় ময়মনসিংহ জেলার অন্তর্গত সেরপুর গ্রামে জন্মগ্রহণ করেন। পিতার নাম রাধাকান্ত তর্কবাগীশ। রাঢ়ীয়শ্রেণীস্থ ব্রাহ্মণ। ইনি বাল্যে পিতার নিকট ব্যাকরণাদি শাস্ত্র পাঠ করেন। পিতার মৃত্যুর পর, নবদ্বীপের ব্রজনাথ বিদ্যারত্ন মহাশয়ের নিকট স্মৃতি ও কাশীনাথ শাস্ত্রী মহাশয়ের নিকট বেদান্ত শাস্ত্র অধ্যয়ন করেন। নবদ্বীপ হইতে স্মৃতির পাঠ শেষ করিয়া ইনি ঐ স্থানের পণ্ডিতমণ্ডলীকর্ত্তৃক 'তর্কালঙ্কার উপাধি দ্বারা ভূষিত হন এবং জন্ম-

ভূমি সেরপুরে গিয়া চতুষ্পাঠী স্থাপন করেন। কিছু কাল পরে কলিকাতা এসিয়াটিক্ সোসাইটি হইতে গোভিলগৃহ্যসূত্রের সম্পাদন ভার প্রাপ্ত হন। এই সূত্রে শ্রীযুক্ত প্রতাপচন্দ্র ঘোষ ও হিন্দু পেট্রিয়ট্ পত্রের সম্পাদক ৺ কৃষ্ণদাস পাল প্রভৃতির সহিত ইঁহার পরিচয় হয়। সংস্কৃত কলেজের অলঙ্কার ও সাহিত্যশাস্ত্রের অধ্যাপকের পদ শূন্য হইলে উক্ত কলেজের অধ্যক্ষ মহামহোপাধ্যায় ৺ মহেশচন্দ্র ন্যায়রত্ন মহাশয়ের প্রতিকূলতা সত্ত্বেও পূর্ব্বোক্ত হিন্দুপেট্রিয়টের সম্পাদক প্রভৃতির সাহায্যে ১৮৮৩ খৃঃ ফেব্রুয়ারি মাসে তর্কালঙ্কার মহাশয় উক্ত পদে নিযুক্ত হন। তর্কালঙ্কার মহাশয় অত্যন্ত পাঠানুরাগী ছিলেন, দর্শন শাস্ত্রের অনেক বিষয়ে তাঁহার গুরূপদেশ না থাকিলেও অহোরাত্র পাঠ করিয়া উহা আয়ত্ত করেন এবং শেষে সংস্কৃত কলেজে বেদান্তাদি শাস্ত্রের অধ্যাপনার নিমিত্ত আদিষ্ট হন। ১৮৯৭ খ্রীঃ তর্কালঙ্কার মহাশয় সংস্কৃত-কলেজের অধ্যাপকের পদ হইতে অবসর গ্রহণ করেন। তাহার পর, কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক শ্রীগোপাল বসু মল্লিকের প্রদত্ত বেদান্ত-বৃত্তি পাইয়া উহার বক্তা নিযুক্ত হন। ঐ উপলক্ষে পঁচিশ হাজার টাকা প্রাপ্ত হইয়াছিলেন। কয়েক বৎসর গত হইল তর্কালঙ্কার মহাশয় কাশীলাভ করিয়াছেন।

চন্দ্রনাথ বসু। ১২৫২ সালের ১৭ই ভাদ্র ইনি হুগলি জেলার অন্তর্গত কৈকালা গ্রামে জন্মগ্রহণ করেন। চন্দ্রনাথ বাবু দক্ষিণ রাঢ়ীয়কায়স্থ। ১৮৬৬ খ্রীষ্টাব্দে চন্দ্রনাথ বাবু এম্ এ ও ১৮৬৭ খ্রীষ্টাব্দে বি এল্ পরীক্ষায় উত্তীর্ণ হন। ইনি প্রথমে কিছু দিন হাইকোর্টের ওকালতী, করেন, তাহার পর, ডেপুটি মাজিষ্ট্রেটি, সে কার্য্য ত্যাগ করিয়া জয়পুর কলেজের প্রিন্সিপাল হন। কিছু দিন পরে উহা ত্যাগ করিয়া বেঙ্গললাইব্রেরিয়ানের পদে নিযুক্ত হন। অবশেষে শিক্ষা-বিভাগের ডিরেক্টার ইঁহাকে গবর্ণমেণ্টের বাঙ্গালা অনুবাদকের কার্য্য প্রদান করেন। ইনি শকুন্তলা-তত্ত্ব, ত্রিধারা, পশুপতিসংবাদ, বেতালে বহু রহস্য, সাবিত্রীতত্ত্ব প্রভৃতি বাঙ্গলা গ্রন্থ ও শিশু পাঠ্য কয়েকখানি পুস্তক রচনা করেন। ১৩১৭ সালে চন্দ্রনাথ বসু পরলোক গমন করিয়াছেন।

চন্দ্রমাধব ঘোষ। ১৮৩৯ খৃষ্টাব্দে পূর্ব্ব বঙ্গ বিক্রম-পুরের অন্তর্গত ষোলঘর গ্রামে শ্রীযুক্ত চন্দ্রমাধব ঘোষ মহাশয় জন্মগ্রহণ করেন। পিতার নাম রায় দুর্গাপ্রসাদ ঘোষ বাহাদুর। বঙ্গজ কায়স্থ। ১৮৫৯ খৃষ্টাব্দে চন্দ্রমাধববাবু পি এল্ (প্লিডার্সিপ্) পরীক্ষায় উত্তীর্ণ হন। তাহার পর, তদানীন্তন লিগেল্‌রিমেম্‌ব্রেন্সার্ বোফোর্ট সাহেব ইঁহাকে বর্দ্ধমানের সরকারী উকীল নিযুক্ত করেন। বর্দ্ধমানের মাজিষ্ট্রেট্ সাহেবের সহিত মতের মিল না হওয়ায় চন্দ্রমাধব বাবু ঐ পদ ত্যাগ করেন। তাহার পর, ইনি হাইকোর্টে ওকালতী করিতে আরম্ভ করেন। যখন প্রসিদ্ধ রেণ্টকেস্ হয়, সেই সময় ইনি দ্বারকানাথ মিত্রের সহকারীরূপে কার্য্য করেন। ক্রমে ইনি দিন দিন উন্নতি করিয়া উকীল শ্রেণীর শীর্ষস্থান অধিকার করেন। ১৮৮৪ খ্রীষ্টাব্দে চন্দ্রমাধব বাবু বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য মনোনীত হন। ইহার কিছু দিন পরে ইনি কলিকাতা হাইকোর্টের জজের পদ প্রাপ্ত হন। ১৮৮৫ খ্রীষ্টাব্দ হইতে ১৯০৩ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত ইনি এই পদে কার্য্য করেন। অবসরগ্রহণের অব্যবহিত পূর্ব্বে ছয় মাস ইনি হাইকোর্টের চিফ্ জষ্টিস্‌রূপে কার্য্য করিয়াছিলেন। যে বৎসর ইনি অবসর গ্রহণ করেন, ঐ বৎসরই গবর্মেণ্ট ইঁহাকে নাইট্ উপাধিতে ভূষিত করেন। ইনি এক জন তেজস্বী বিচার-পতি ছিলেন। এতদ্ভিন্ন ইনি পাশ্চাত্য শিক্ষা লাভ করিয়া ঠিক সেকেলে লোকের মত দিন যাপন করেন না, হিন্দুসমাজ যাহাতে সুসংস্কৃত হইয়া উন্নতির পথে ধাবিত হয়, তজ্জন্য অহরহ চিন্তা যত্ন করেন। ইঁহার কৃতী পুত্র শ্রীযুক্ত যোগেন্দ্রচন্দ্র ঘোষ ও পিতৃপদাঁর অনুসরণ করিয়া সমাজ সংস্কারে অগ্রসর।

চাঁদবিবি। ইঁহার অপর নাম চাঁদ সুলতানা। ইনি আহম্মদ-নগরের অধিপতি হুসেন নিজামশাহের কন্যা এবং বিজাপুর-রাজ আলি আদিল সাহের প্রেয়সী পত্নী। ইনি অসাধারণ রূপলাবণ্যবতী ছিলেন। ১৫৮০ খৃষ্টাব্দে যৌবনের প্রথমাংশে

শিষ্যগণের প্রদত্ত উপঢৌকন, এবং ধন-সম্পদসহ নবদ্বীপে ফিরিয়া আসেন। আসিয়াই শুনিলেন—তাঁহার পত্নী লক্ষ্মীদেবী সর্পাঘাতে কালগ্রাসে পতিত হইয়াছেন। বিশ্বম্ভর এই সংবাদে মস্তক অবনত করিলেন। এই সময় হইতেই তাঁহার সংসার-বৈরাগ্য উপস্থিত হইল। কিছু দিন পরে সনাতনপণ্ডিতের কন্যা বিষ্ণুপ্রিয়ার সহ বিশ্বম্ভরের পুনরায় বিবাহ হয়। এ বিবাহে তাঁহার অধিক আগ্রহ ছিল না, কিন্তু জননী ও বন্ধুগণের অনুরোধে বিবাহ করিতে হইল। কিছুকাল পরে বিশ্বম্ভর পিতৃকার্য্যের জন্য প্রসিদ্ধ তীর্থ গয়াধামে গমন করেন। সেখানে পিণ্ডদানকালে বিষ্ণুপাদপদ্মের আবরণ মুক্ত হইলে তিনি ভক্তি-গদগদচিত্তে কাঁদিয়া উঠেন। তাহার পর তিনি উন্মত্তের ন্যায় হরি হরি রবে চতুর্দ্দিক্ মুখরিত করিয়া তুলেন। এই সময় ঈশ্বরপুরীর সহিত তাঁহার পুনরায় সাক্ষাৎ হয়। পুরী তাঁহাকে দশাক্ষরী মন্ত্র প্রদান করেন। এইবার বিশ্বম্ভরের নব জীবন লাভ হইল। নবদ্বীপে ফিরিয়া আসিলে লোকে দেখিল, যে বিশ্বম্ভর গয়াধামে গিয়াছিলেন, এখন আর সে বিশ্বম্ভর নাই, ইনি এক ভিন্ন ব্যক্তি। গয়া হইতে নবদ্বীপে আসার পর হইতেই বিশ্বম্ভরের ভগবৎ প্রেম বৃদ্ধি পায়। তিনি চতুষ্পাঠীতে অধ্যাপনা করিতে বসিয়া কেবল কৃষ্ণ নামের ব্যাখ্যা করিতেন। ইহাতে বিদ্যার্থিগণ ক্রমশঃ বিরক্ত হইতে লাগিল। এক দিন তিনি পড়াইতে বসিয়া কেবল হরি হরি বলিতে লাগিলেন। যাহাদের বিদ্যোপার্জ্জনে অধিক আসক্তি তাহারা পুঁথি বাঁধিয়া প্রস্থান করিল, কতকগুলি ভক্ত ছাত্র অধ্যাপক বিশ্বম্ভরকে পরিত্যাগ করিল না। তাহারা অধ্যাপকের সঙ্গে কীর্ত্তনে যোগ দিল। এই সময় বিশ্বম্ভরের অন্যান্য বন্ধুগণও যোগ দিলেন। ইহার কিছু দিন পরে বিশ্বম্ভরের বৈরাগ্যের মাত্রা বাড়িয়া উঠিল, তিনি একদিন শেষ রাত্রিতে উঠিয়া চিরদিনের জন্য প্রিয়তমা ভার্য্যা বিষ্ণুপ্রিয়া ও জননী শচীদেবীকে অকূল শোক-সাগরে ভাসাইয়া গৃহ ত্যাগ করিলেন। কাটোয়ায় গঙ্গাতীরে গিয়া কেশবভারতীর নিকট সন্ন্যাস গ্রহণ করেন। মানুষকে কৃষ্ণ চৈতন্য জন্মাইয়া ছিলেন বলিয়া ইহার সংন্যাসের পর, কৃষ্ণচৈতন্য নাম হইল। তিনি কৃষ্ণ প্রেমে উন্মত্ত হইয়া বৃন্দাবন অভিমুখে ধাবিত হন। ভক্তগণও তাঁহার পশ্চাৎ পশ্চাৎ ছুটিতে আরম্ভ করেন। উপবাসী অবস্থায় তিন দিন কাটোয়ার চৌদিকে ঘুরিয়া শান্তিপুরে অদ্বৈতের ভবনে গিয়া ভিক্ষা গ্রহণ করেন। সেখান হইতে নিত্যানন্দ প্রভৃতি যাবতীয় বন্ধু ও ভক্তগণের সহিত নীলাচলে গমন করেন। পুরীধামে পুরুষোত্তম দর্শনে তিনি প্রেমবিহ্বল অবস্থায় মূর্চ্ছিত হইয়াছিলেন। কিছুকাল নীলাচলে অবস্থিতির পর কৃষ্ণদাস নামক এক জন সরল-মতি ব্রাহ্মণকে লইয়া দক্ষিণাপথে যাত্রা করেন। তিনি নীলাচল হইতে যাত্রা করিয়া শ্রীকূর্ম্ম, রাজমহেন্দ্রী, শ্রীশৈল, কাঞ্চী, শ্রীরঙ্গম্ প্রভৃতি দক্ষিণভারতের যাবতীয় পুণ্য তীর্থে ভ্রমণ, করিয়া পুনরায় পুরীধামে প্রত্যাগমন করেন। পুরীতে কাশীমিশ্রের বাটীতে অবস্থানপূর্ব্বক কিছু দিন প্রেম ভক্তি বিতরণ করিয়া সেখান হইতে কাশী, প্রয়াগ, মথুরা প্রভৃতি পবিত্র তীর্থ সকল সন্দর্শনের পর বৃন্দাবনে কিছু কাল অবস্থিতি করেন। সেখান হইতে পুনরায় নীলাচলে আগমন করেন এবং দীর্ঘকাল ধারাবাহিকরূপে এখানে বঙ্গদেশ হইতে সমাগত ভক্তবৃন্দকেও উৎকলের জনসাধারণকে ভক্তি ও ভগবৎপ্রেম বিতরণ করিয়া ১৪৫৫ শকে আট-চল্লিশ বৎসর বয়সে তিরোভাব প্রাপ্ত হন। অন্তর্ধানের পূর্ব্ব হইতেই তিনি এক এক দিন কৃষ্ণপ্রেমে বিহ্বল হইয়া উন্মত্তের ন্যায় বেড়াইতেন। ভক্তগণ অনেক যত্নে তাঁহাকে বাঁচাইয়া রাখিয়াছিলেন। এক দিন তিনি ভ্রমণকালে রাত্রিতে ভক্তগণের অজ্ঞাতসারে যমুনা বলিয়া নীলাম্বুরাশি সমুদ্রে ঝাঁপ দেন। পরে তাঁহাকে পাওয়া গিয়াছিল। কেহ কেহ বলেন—"এই দিনই প্রেমভক্তির প্রদাতা চিরদিনের জন্য মর্ত্ত্যধাম পরিত্যাগ করেন।" আবার কেহ কেহ বলেন "ভক্তেরা আরও এক মাস তাঁহাকে বাঁচাইয়া রাখিয়াছিলেন। গৌড়ীয় বৈষ্ণব সম্প্রদায় ও

তাঁহাদের অনুগামিগণ শ্রীকৃষ্ণচৈতন্যকে ঈশ্বর বলিয়া বিশ্বাস করেন।

---

# ছ

ছত্রশাল। চৌহান-কুলোদ্ভব হরবংশীয় বুন্দীর এক জন বিখ্যাত রাজপুত-রাজ। ইঁহার পিতার নাম গোপীনাথ, পিতামহের নাম রতন। ইনি দিল্লীর সম্রাট্ ঔরঙ্গজেবের এক জন প্রধান সেনাপতি ছিলেন। বুন্দীর রাজবংশের ইতিবৃত্তে লিখিত আছে, ছত্রশাল তাঁহার জীবনে বায়ান্নটী যুদ্ধে অসাধারণ বীরত্ব ও সাহসিকতার পরিচয় দিয়াছিলেন। তিনি আপন রাজধানী বুন্দীতে ছত্রমহল নামক প্রাসাদ ও পাটন নামক স্থানে কেশবরায় নামক বিগ্রহের মন্দির নির্ম্মাণ করেন। ১৬৫৮ খ্রীষ্টাব্দে ছত্রশাল পরলোক গমন করেন।

---

# জ

জগৎশেঠ ফতেচাঁদ। শ্বেতাম্বর জৈনসম্প্রদায়-ভুক্ত রাজপুত-বংশে জগৎশেঠ ফতেচাঁদ জন্ম গ্রহণ করেন। ইঁহাদের পূর্ব্ব নিবাস রাজপুতানার যোধপুর-রাজ্যের অন্তর্গত নাগর নামক স্থানে ছিল। ১৬৫৩ খ্রীষ্টাব্দে ইঁহাদের পূর্ব্ব-পুরুষ হীরানন্দ সা পটনা নগরে আসিয়া বাস করেন। হীরানন্দ সার সাত পুত্র। ইঁহারা সকলে ভারতের নানাস্থানে মহাজনী ও হুণ্ডীর কাজ করিতেন। তন্মধ্যে হীরানন্দের জ্যেষ্ঠ পুত্র মাণিকচাঁদ ঢাকায় আসিয়া কুঠি স্থাপন করেন। এই মাণিকচাঁদ হইতেই শেঠ-বংশ সর্ব্বত্র বিখ্যাত হয়। তখন ঢাকায় রাজধানী ছিল। ১৭০৪ খ্রীঃ মুর্শিদকুলীখাঁ মুর্শিদাবাদে রাজধানী পরিবর্ত্তন করেন। মাণিকচাঁদও তাঁহার সহিত নূতন রাজধানী মুর্শিদাবাদে আসিয়া বাস করেন। এখানে টাকশাল স্থাপিত হইলে মাণিকচাঁদ তাহার কর্ত্তৃত্ব প্রাপ্ত হন। এতদ্ভিন্ন সমস্ত রাজস্ব মাণিকচাঁদের হাতে জমা হইত এবং মাণিকচাঁদের হাত দিয়াই দিল্লীর বাদসাব নিকট দেড় কোটি টাকা রাজস্ব পাঠান হইত। নবাবের টাকার প্রয়োজন হইলে মাণিকচাঁদের মুখাপেক্ষী হইতে হইত, কাজেই মাণিকচাঁদ অসাধারণ ক্ষমতাশালী হইয়া উঠিলেন। ১৭১৫ খ্রীষ্টাব্দে সম্রাট্ ফরুকশিয়ার, নবাব মুর্শিদকুলীখাঁর আবেদন মত মাণিকচাঁদকে শেঠ-উপাধি প্রদান করেন। মাণিকচাঁদের পুত্র-সন্তান ছিল না, তাঁহার ভগিনী ধনবাইএর সহিত ধন্দল-রাজবংশীয় রায় উদয়চাঁদের বিবাহ হয়। এই ধনবাইএর গর্ভে ফতেচাঁদ জন্ম গ্রহণ করেন। মাণিকচাঁদ ফতেচাঁদকে দত্তকরূপে গ্রহণ করেন। মাণিকচাঁদের মৃত্যুর পর, ফতেচাঁদ এক জন ধনকুবের হইয়া উঠেন। এক সময় দিল্লীশ্বর, নবাবমুর্শিদকুলীর উপর ক্রুদ্ধ হন এবং জগৎ-শেঠ ফতেচাঁদকেই বঙ্গের সিংহাসন প্রদান করিতে ইচ্ছা করেন। কিন্তু উচ্চহৃদয় ফতেচাঁদ তাহা স্বীকার করেন নাই, অধিকন্তু মুর্শিদকুলীর যাহাতে নবাবী থাকে তজ্জন্য দিল্লীশ্বরের নিকট আবেদন করিয়াছিলেন। সম্রাট্ তজ্জন্য সন্তুষ্ট হইয়া জগৎশেঠ ফতেচাঁদের নাম খোদিত একটী মরকতমণি উপহার প্রদান করেন। ১৭২৫ খৃষ্টাব্দে মুর্শিদকুলীর মৃত্যুর পর; সুজাউদ্দৌলা নবাব হন। তাঁহার সময়ে ফতেচাঁদ চারি জন প্রধান সচিবের অন্যতম ছিলেন। তাঁহার পরামর্শ মতই সমস্ত কার্য্য নির্ব্বাহ হইত। বঙ্গের রাজকোষ ফতেচাঁদের হস্তগত ছিল। ১৭৩৯ খ্রীষ্টাব্দে সরফরাজ খাঁ বঙ্গের মসনদে উপবেশন করেন। তিনি কিছু লম্পট-স্বভাব ছিলেন। এই লাম্পট্য লইয়াই জগৎশেঠ ফতেচাঁদের সহিত নবাবের বিবাদ হয়। ফতে-চাঁদের পুত্রবধূ অলোক-সামান্য রূপবতী ছিলেন, তেমন রূপবতী এদেশে আর কেহ ছিল না। তাঁহার উপর নবাব সরফরাজের লোভ উপস্থিত হয়। তিনি সেই সুন্দরীকে একবার দেখিতে চাহেন। জগৎশেঠ ফতেচাঁদ প্রথমে তাহাতে সম্মত হন নাই, শেষে অত্যাচারের ভয়ে একদিন সন্ধ্যা-কালে সেই সুন্দরীকে ক্ষণেকের জন্য নবাবের প্রাসাদে পাঠাইতে বাধ্য হইয়াছিলেন। কথিত আছে নবাব সরফরাজ সেই সুন্দরীকে স্পর্শ করেন নাই, একটী বার দেখিয়াছিলেন মাত্র কিন্তু

ইহাতে ধনকুবের ফতেচাঁদ আপনাকে অপমানিত বোধ করেন। তাহার পর, নবাব সরফরাজ, মুর্শিদ-কুলীখাঁর গচ্ছিত সাতকোটি টাকা ফতেচাঁদের নিকট চাহিয়া বসিলেন। ইহাতে জগৎশেঠ ফতেচাঁদ বিরক্ত হইয়া সরফরাজখাঁকে সিংহাসনচ্যুত করিবার জন্ম আলীবর্দ্দী-খাঁর সহিত মিলিত হইলেন। জগৎশেঠ ফতেচাঁদের সাহায্যে আলীবর্দ্দী বঙ্গের নবাব হইলেন। ১৭৪২ খ্রীষ্টাব্দে মরাঠাসর্দ্দার ভাস্কর পণ্ডিত মুর্শিদাবাদ লুণ্ঠন করিতে আসেন, সেবার জগৎশেঠের আড়াইক্রোর টাকা লুঠ হইয়াছিল। ১৭৪৪ খ্রীষ্টাব্দে জগৎশেঠ ফতেচাঁদের মৃত্যু হয়।

জগদীশচন্দ্র তর্কালঙ্কার। ইনি ন্যূনাধিক তিন শত বৎসর পূর্ব্বে অর্থাৎ পঞ্চদশ খ্রীষ্টাব্দের শেষ ভাগে নবদ্বীপে জন্ম গ্রহণ করেন। ইনি পাশ্চাত্য বৈদিকশ্রেণীস্থ ব্রাহ্মণ, চৈতন্ত মহাপ্রভুর শ্বশুর সনাতনমিশ্রের অধস্তন তৃতীয় পুরুষ যাদবচন্দ্র বিদ্যাবাগীশের পুত্র। জগদীশ বাল্যকালে অতিশয় দুষ্ট-স্বভাব ছিলেন। চঞ্চল বালক জগদীশ একদিন পাখীর ছানা পাড়িবার জন্য এক সুদীর্ঘ তাল গাছে উঠেন এবং বাসার মধ্যে হাত ঢুকাইয়া দিলে এক প্রকাণ্ড সর্প ফণা বিস্তার করিয়া তাঁহাকে দংশন করিতে উদ্যত হয়। এই আকস্মিক বিপদে জগদীশ বিচলিত হইলেন না, উপায় না দেখিয়া তিনি দৃঢ় মুষ্টিতে সাপের মুখ চাপিয়া ধরিলেন। সাপও লেজ দিয়া তাঁহার হাত জড়াইয়া ধরিল কিন্তু জগদীশ ইহাতে ভীত হইলেন না। তাল-বৃক্ষের ধারাল প্রান্তে ঘর্ষণ করিয়া সাপের গলা কাটিয়া মুণ্টী দূরে নিক্ষেপ করিলেন। অনতিদূরে বসিয়া এক সন্ন্যাসী এই ঘটনা দেখিতে ছিলেন। জগদীশ অবতরণ করিলে সন্ন্যাসী তাঁহার তীক্ষ্ণ বুদ্ধি ও সাহসের প্রশংসা করিয়া অধ্যয়ন করিতে উপদেশ দিলেন এবং বলিলেন "কালে তুমি একজন প্রধান পণ্ডিত হইবে।" সেই সময় জগদীশের বয়স অষ্টাদশ বৎসর, তখনও তাঁহার বর্ণ-পরিচয় হয় নাই, তিনি অল্প দিনের মধ্যে অক্ষর-পরিচয় ও ব্যাকরণ অভিধানাদি পাঠ শেষ করিলেন। তাহার পর, প্রগাঢ় অভিনিবেশ সহকারে প্রসিদ্ধ অধ্যাপক ভবানন্দ সিদ্ধান্ত বাগীশের নিকট ন্যায়শাস্ত্র অধ্যয়নে প্রবৃত্ত হইলেন। জগদীশ অত্যন্ত দরিদ্র ছিলেন, রাত্রিতে তৈল অভাবে বাঁশের পাতা জালিয়া তাহার আলোকে অধ্যয়ন করিতেন। কিন্তু এরূপ দারুণ কষ্টেও তিনি একদিনের জন্যও অধ্যয়ন হইতে বিরত হন নাই। পাঠ সমাপ্ত হইলে তিনি অর্থাভাবে চতুষ্পাঠী করিতে পারেন নাই, শেষে গ্রাম্য লোকে চাঁদা করিয়া তাঁহার চতুষ্পাঠী নির্ম্মাণ করিয়া দেয়। অল্প দিনের মধ্যেই তাঁহার চতুষ্পাঠী নানা দেশীয় ছাত্রে পরিপূর্ণ হইয়া উঠে। নব্যন্যায়ের অনুমান-দীধিতি অতিদুরূহ গ্রন্থ, অনেকে ঐ গ্রন্থের অর্থ হৃদয়ঙ্গম করিতে পারিত না। জগদীশ প্রথমেই ঐ গ্রন্থের টীকা রচনা করেন। তাহার পর, তিনি ব্যাপ্তিপঞ্চক, সিদ্ধান্তলক্ষণ, পক্ষতা, উপাধিবাদ, পূর্ব্বপক্ষ, সিংহব্যাঘ্র, ব্যধিকরণ ধর্ম্মাবচ্ছিন্নাভাব, অবচ্ছেদনিরুক্তি, বিশেষ-নিরুক্তি, কেবলান্বয়ী, কেবলব্যতিরেকী, সৎ-প্রতিপক্ষ প্রভৃতি বহুসংখ্যক গ্রন্থ রচনা করেন। এতদ্ভিন্ন তিনি কাব্যপ্রকাশের একখানি টীকা প্রণয়ন করেন। ঐ টীকার একখানি হস্তলিপি নবদ্বীপের বিখ্যাত নৈয়ায়িক পণ্ডিত হরিনাথ তর্কসিদ্ধান্তের গৃহে আছে। ১৫৭৯ শকে ঐ গ্রন্থ রচিত হয়, তখনও জগদীশ তর্কালঙ্কার জীবিত ছিলেন। এখন তাঁহার বংশধর ও জ্ঞাতিগণ নবদ্বীপে বাস করিতেছেন।

জগদীশচন্দ্র বসু। সাধারণের মধ্যে ইনি "জে সি বোস" নামে খ্যাত। জগদীশচন্দ্রবসু ঢাকা জেলার অন্তর্গত বিক্রমপুরে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ভগবান্ চন্দ্র বসু, জাতিতে কায়স্থ। ইনি কলিকাতা হইতে বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ইংলণ্ডে গমন করেন। সেখানে কেম্ব্রিজ বিশ্ববিদ্যালয়ে অধ্যয়ন করিয়া ১৮৮৪ খ্রীষ্টাব্দে বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন এবং লণ্ডন বিশ্ব-বিদ্যালয় হইতে B. S. C. উপাধি লাভ করেন। তাহার পর, ভারতবর্ষে আগমন করিয়া কলিকাতা প্রেসিডেন্সী-কলেজে প্রাকৃতিক বিজ্ঞান অধ্যাপনায় নিযুক্ত হন। তদবধি

উক্ত কার্য্যে নিযুক্ত আছেন। ইনি তাড়িত-বিষয়ে যে সকল নূতন তথ্য আবিষ্কার করিয়াছেন, তৎসম্বন্ধে ১৮৯৫ খ্রীষ্টাব্দে ধারাবাহিক প্রবন্ধ প্রকাশ করেন। তাহার পর, বসু মহাশয় পুনরায় ইংলণ্ডে গমন করেন এবং তত্রত্য বৈজ্ঞানিকমণ্ডলীতে বিশেষ সম্মান লাভ করেন। বিজ্ঞান আলোচনায় এবং বৈজ্ঞানিক পরীক্ষাদি কার্য্যে ইঁহার ন্যায় কোন ভারতবাসীই প্রতিষ্ঠা লাভ করিতে পারেন নাই। ইনি অনেক অনুসন্ধান ও পরীক্ষার ফলে এই সিদ্ধান্তে উপনীত হইয়াছেন যে,মনুষ্য এবং অন্যান্য জীবের ন্যায়, উদ্ভিদ্ এমন কি ধাতব পদার্থেরও প্রাণ আছে। ইঁহার আবিষ্কারে ইংলণ্ড ও ফ্রান্স প্রভৃতি দেশের বৈজ্ঞানিকগণ ইঁহার প্রতি শ্রদ্ধাবান্। মাতৃভাষায়ও ইঁহার অনুরাগের অভাব নাই। বিগত ১৯১১ খ্রীষ্টাব্দে ময়মনসিংহ নগরে বঙ্গীয়সাহিত্যসম্মিলনের চতুর্থ অধিবেশন হয়, তাহাতে বসু মহাশয় সভাপতির আসনে বৃত হইয়াছিলেন। ১৯০৩ খৃষ্টাব্দের ১লা জানুয়ারি তারিখে করোনেসন্ দরবার উপলক্ষে গবর্মেণ্ট ইঁহাকে সি, আই, ই. উপাধি প্রদান করিয়াছেন।

জগন্নাথতর্কপঞ্চানন। হুগলি জেলার অন্তর্গত কলিকাতার অনতিদূরে ভাগীরথীতীরস্থ সুবিখ্যাত ত্রিবেণী গ্রামে ১৬৯৫ খৃষ্টাব্দে রাঢ়ীয় ব্রাহ্মণকুলে জগন্নাথতর্কপঞ্চানন জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতার নাম রুদ্রদেব তর্কবাগীশ। রুদ্রদেবের আর্থিক অবস্থা অত্যন্ত শোচনীয় ছিল, তাহার উপর বৃদ্ধ বয়সে পত্নীবিয়োগ হওয়ায় তিনি অত্যন্ত ক্লেশে পতিত হন। পুত্রাদি না থাকায় বন্ধুগণের পরামর্শে তিনি ৬৪ বৎসর বয়ঃক্রমকালে বাসুদেব ব্রহ্মচারীর কন্যা অম্বিকা দেবীর পাণিগ্রহণ করেন। বিবাহের কয়েক বৎসর পরেই অম্বিকাদেবীর গর্ভে রুদ্রদেবের এক পুত্র জন্মিল। শ্বশুরের অনুরোধে রুদ্রদেব এই পুত্রের নাম রাখিলেন—জগন্নাথ। বৃদ্ধ বয়সের পুত্র বলিয়া রুদ্রদেব জগন্নাথকে বড় আদর করিতেন। আদর পাইয়া জগন্নাথ অত্যন্ত দুর্দ্ধর্ষ হইয়া উঠেন। প্রতিবেশীদের উপর অনেক সময় অত্যাচার করিতেন। ইহাতে পিতার নিকট তাঁহাকে প্রায়ই তিরস্কৃত হইতে হইত। সাত বৎসর বয়সে জগন্নাথ পিতার নিকট ব্যাকরণ পড়িতে আরম্ভ করেন। তিনি বাল্যকালে পাঠে বড় অনাবিষ্ট ছিলেন। একদিন পিতা রুদ্রদেব জগন্নাথের পাঠে অমনোযোগের জন্য প্রহার করিতে উদ্যত হন। তখন বালক জগন্নাথ বলেন "আমাকে ব্যাকরণের পড়া জিজ্ঞাসা করুন, যদি না বলিতে পারি প্রহার করিবেন।" তাহার পর, রুদ্রদেব যত গুলি ব্যাকরণের প্রশ্ন করেন, জগন্নাথ প্রত্যেক প্রশ্নের অতি সুন্দর উত্তর করেন। ইহাতে জগন্নাথের অসাধারণ মেধা ও অনন্য সাধারণ স্মৃতিশক্তির পরিচয় পাইয়া সকলে সন্তোষ লাভ করেন। আট-বৎসর বয়সে জগন্নাথের মাতৃ-বিয়োগ হয়। তাহার পর, তিনি বংশবাটী গ্রামে তাঁহার জ্যেষ্ঠতাত ভবদেব বিদ্যালঙ্কারের নিকট কাব্য অলঙ্কার ও স্মৃতিশাস্ত্র পাঠ করেন। পঞ্চদশ বৎসর বয়সে জগন্নাথের বিবাহ হয়, উহার কিছু দিন পরে ভবদেবের মৃত্যু হইলে কামালপুরনিবাসী রঘুদেববিদ্যাবাচস্পতির চতুষ্পাটীতে জগন্নাথ ন্যায়শাস্ত্র অধ্যয়ন করেন। ঐ সময় নবদ্বীপের জগদীশতর্কালঙ্কারের বংশীয় রমাবল্লভবিদ্যাবাগীশের সহিত এক সভায় জগন্নাথের তর্ক হয়, ইহাতে জগন্নাথ অসাধারণ বিচারশক্তির পরিচয় প্রদান করেন। এই ঘটনায় জগন্নাথ "তর্কপঞ্চানন" উপাধি প্রাপ্ত হন। ২৪ বৎসর বয়সে জগন্নাথের পিতৃ-বিয়োগ হয়। সুতরাং অর্থকৃচ্ছ্রতা নিবন্ধন জগন্নাথের দারুণ দুরবস্থা ঘটে। তিনি অতিকষ্টে ত্রিবেণীস্থ স্বীয় বাটীতে একটী চতুষ্পাঠী খুলেন। অল্প দিনের মধ্যে নানা দিগ্‌দিগন্ত হইতে ছাত্র আসিয়া তাঁহার চতুষ্পাটী পূর্ণ করিল, জগন্নাথ একজন দেশবিখ্যাত অধ্যাপক হইয়া উঠিলেন। জগন্নাথের বিদ্যা বুদ্ধির খ্যাতির জন্য দেশের প্রধান প্রধান লোকে তাঁহার অত্যন্ত সম্মান করিতেন। নদীয়ার মহারাজ কৃষ্ণচন্দ্ররায় তাঁহাকে উখড়া পরগণার সাত শত বিঘা ব্রহ্মত্র ভূমি প্রদান করেন। বর্দ্ধমানাধিপতি মহারাজ ত্রিলোক

চন্দ্র রায়বাহাদুর তাঁহার পাণ্ডুয়া পরগণার অন্তর্গত হেদুয়াপোতা গ্রাম ও অনেক ব্রহ্মত্র ভূমি এবং একটী প্রকাণ্ড পুষ্করিণী প্রদান করেন। মুর্শিদাবাদের নবাবের দেওয়ান রায় রাঁইয়া রাজা নন্দকুমার নবাবের সহিত তাঁহার পরিচয় করিয়া দেন। নবাব, তর্কপঞ্চাননের বিদ্যাবত্তার পরিচয়ে সন্তুষ্ট হইয়া তাঁহাকে যথেষ্ট পারিতোষিক প্রদান করিয়াছিলেন। শোভাবাজারের রাজা নবকৃষ্ণ তাঁহার প্রতি যথেষ্ট ভক্তিমান্ ছিলেন। তিনি তর্কপঞ্চাননের একটী ইষ্টকালয় বা পাকাবাটী প্রস্তুত করিয়া দিয়াছিলেন। তৎকালীন প্রসিদ্ধ ইংরেজ-মনীষিগণের সহিত ও তাঁহার বন্ধুত্ব ও হৃদ্যতা জন্মিয়াছিল। সদরদেওয়ানী আদালতের প্রধান বিচারপতি হ্যারিংটন্ সাহেব তাঁহার বিশেষ বন্ধু ছিলেন। তাহার পর, সুপ্রিমকোর্টের প্রধান বিচারপতি বিখ্যাত মনীষী সার্ উইলিয়ম্ জোন্স তর্কপঞ্চাননকে অত্যন্ত ভক্তি শ্রদ্ধা করিতেন, মধ্যে মধ্যে সস্ত্রীক ত্রিবেণীর বাটীতে আসিয়া তাঁহার সহিত সাক্ষাৎ করিয়া যাইতেন। দেশে ঐ সময়ে অত্যন্ত ডাকাতির প্রাদুর্ভাব হওয়ায় তর্কপঞ্চানন অত্যন্ত শঙ্কিত থাকিতেন; উহা অবগত হইয়া সার্ উইলিয়ম্ জোন্স নিজব্যয়ে কয়েক জন অস্ত্রধারী প্রহরী তাঁহার বাটীতে নিযুক্ত করিয়া দিয়াছিলেন। সে সময়ে গবর্মেণ্ট তর্কপঞ্চাননের দ্বারা দুরূহ ধর্ম্মশাস্ত্রের অনেক ব্যবস্থা অনুবাদ করাইয়া লইয়া ছিলেন। সার্ উইলিয়ম্ জোন্স প্রভৃতির অনুরোধে তর্কপঞ্চানন "অষ্টদেশ বিবাদের বিচারগ্রন্থ" ও "বিবাদভঙ্গার্ণব" নাম দুইখানি দায়সংক্রান্ত বৃহৎ গ্রন্থ সঙ্কলন করেন। এই দুই গ্রন্থ সঙ্কলন কালে তর্কপঞ্চানন গবর্মেণ্ট হইতে মাসিক ৭০০৲ টাকা ও গ্রন্থদ্বয় শেষ হইলে মাসিক ৩০০৲ টাকা অবসর বৃত্তি লাভ করেন। এতদ্ভিন্ন তিনি দুই খানি সংস্কৃত কাব্য ও ন্যায়শাস্ত্রের কয়েকখানি সংগ্রহ গ্রন্থ প্রণয়ন করিয়াছিলেন। তাঁহার বুদ্ধি ও স্মৃতি-শক্তি সংক্রান্ত অনেক গল্প প্রচলিত আছে, বাহুল্য ভয়ে এখানে তাহা উদ্ধৃত করিলাম না। তর্কপঞ্চানন মহাশয় যেমন অদ্বিতীয় পণ্ডিত ও দেশ বিখ্যাত অধ্যাপক ছিলেন, তদ্রূপ অতিদীর্ঘ জীবন ও ভোগ করিয়া গিয়াছেন। ১৮০৬ খ্রীষ্টাব্দে তর্কপঞ্চানন মহাশয়ের দেহান্তর হয়। ঐ সময় তাঁহার বয়স ১১১ বৎসর হইয়াছিল। এ বয়সেও তাঁহার দর্শন বা শ্রবণশক্তির কিছুমাত্র হ্রাস হয় নাই। তিনি তাঁহার পৈতৃক সম্পত্তির মধ্যে পিত্তলের অমৃতি, কয়েকটী জলপাত্র ও দশ বিঘা ব্রহ্মত্র ভূমি ও তৃণাচ্ছাদিত একখানি ভগ্ন গৃহ পাইয়াছিলেন কিন্তু মৃত্যুকালে তিনি দশটী পৌত্রকে একলক্ষ টাকা সমান অংশে ভাগ করিয়া দেন। আর তাঁহাদের জন্য মাসিক চারি হাজার টাকা আয়ের নিষ্কর ব্রহ্মত্র ভূমি রাখিয়া যান। এতদ্ভিন্ন দৌহিত্রদের ছত্রিশ হাজার টাকা ও নিজের শ্রাদ্ধাদির ব্যয় স্বতন্ত্র গচ্ছিত রাখেন।

জয়কৃষ্ণমুখোপাধ্যায়। ইনি ১৮০৮ খ্রীষ্টাব্দে হওড়া জেলার অন্তর্গত উত্তরপাড়ায় জন্ম গ্রহণ করেন। পিতার নাম জগন্মোহনমুখোপাধ্যায়, রাঢীয় শ্রেণীস্থ ব্রাহ্মণ। জয়কৃষ্ণ পিতার দ্বিতীয় পুত্র। ১৮২৫ খ্রীষ্টাব্দে জয়কৃষ্ণ সৈনিক বিভাগে কেরাণীর কার্য্য গ্রহণ করিয়া ভরতপুরে গমন করেন। ভরতপুরের রাজধানী অবরোধ কালে ইনি সেখানে উপস্থিত ছিলেন এবং লুণ্ঠিত অর্থের ভাগ পাইয়াছিলেন। তাহার পর, ১৮৩০ খ্রীষ্টাব্দের হুগলী কলেক্টরির রেকর্ড কিপারের কার্য্য গ্রহণ করেন। জয়কৃষ্ণ অত্যন্ত বিষয়বুদ্ধি- সম্পন্ন, তিনি উত্তরকালে সঞ্চিত অর্থ দ্বারা প্রভূত জমিদারি সম্পত্তি ক্রয় করেন এবং অত্যন্ত প্রতাপের সহিত ঐ জমিদারির শাসন কার্য্য নির্ব্বাহ করেন। তাহার পর, ১৮৬২ খ্রীষ্টাব্দের ৩১শে মার্চ্চ তারিখে তিনি জাল করা অপরাধে কারাদণ্ডে দণ্ডিত হন। বিলাত আপিলে নিম্ন আদালতের রায় রহিত হইল না বটে কিন্তু প্রিভিকাউন্সিলের বিচারকগণ ইঁহার নির্দ্দোষতা সম্বন্ধে এরূপ যুক্তিপূর্ণ মন্তব্য লিখিয়াছিলেন যে, তাহার ফলে গবর্ণমেণ্ট অবিলম্বে ইঁহাকে কারামুক্ত করিয়া দেন। তিনি কেবল বিষয়ী ছিলেন না, তাঁহার যথেষ্ট স্বদেশানুরাগও ছিল। ব্রিটিশ

ইণ্ডিয়ান্-এসোসিয়েসন্ সভার প্রতিষ্ঠাকল্পে ইনি এক জন প্রধান উদ্যোগী ছিলেন। তদ্ভিন্ন নিজ বাসস্থান উত্তরপাড়ায় একটী ইংরেজী বিদ্যালয় ও একটী সাধারণ পাঠাগার নির্ম্মাণ করিয়া গ্রামবাসীদের যথেষ্ট উপকার সাধন করিয়া গিয়াছেন। স্কুল্‌টী গবর্ণমেণ্ট কর্ত্তৃক পরিচালিত হইতেছে। ৭০ বৎসর বয়সে মুখোপাধ্যায় মহাশয় সম্পূর্ণ দৃষ্টিশক্তি-হীন হন কিন্তু তখনও তিনি নানাবিধ দেশহিতকর কার্য্যে সহায়তা করিতেন। এমন কি সাধারণ সভা সমিতিতেও উপস্থিত হইতেন। ১৮৮৮ খ্রীষ্টাব্দে ইঁহার মৃত্যু হয়। তাঁহার তিন পুত্র, তন্মধ্যে দ্বিতীয় রাজা শ্রীযুক্ত প্যারীমোহন মুখো-পাধ্যায় এম্, এ. বি, এল্. সি. আই ই মহোদয় বিদ্যা, বুদ্ধি, বদান্যতা ও উন্নত চরিত্র-গুণে শিক্ষিত জমিদার বর্গের আদর্শ-রূপে বিরাজমান। নবকৃষ্ণ এবং বিজয়কৃষ্ণের সন্তান-গণেরও অনেকেই সুশিক্ষিত ও দাতা।

জয়গোপাল তর্কালঙ্কার। ইনি নদীয়া জেলার অন্তর্গত বজরাপুর গ্রামে ১৭৭৫ খ্রীষ্টাব্দে জন্ম-গ্রহণ করেন। ইঁহার পিতা কেবলরাম তর্ক-পঞ্চানন নাটোরের রাজার সভাপণ্ডিত ছিলেন। কেবলরামের পাঁচ পুত্র, তন্মধ্যে জয়গোপাল কনিষ্ঠ। কেবলরাম বৃদ্ধ বয়সে ১৭৮৯ খ্রীষ্টাব্দে কনিষ্ঠ পুত্র জয়গোপালকে লইয়া কাশীবাসী হন। জয়গোপাল কাশীতে শিক্ষা লাভ করেন। সংস্কৃত-সাহিত্যে ইঁহার অসাধারণ ব্যুৎপত্তি জন্মে। ১৮০৩ খ্রীষ্টাব্দে পিতার মৃত্যু হইলে ইঁহার আর্থিক ক্লেশ উপস্থিত হয়। তাহার পর, ১৮০৫ খ্রীষ্টাব্দে ইনি শ্রীরামপুরের খৃষ্টান পাদরি কেরি সাহেবের অধীনে কর্ম্ম গ্রহণ করেন। ইঁহার সংস্কৃত-সাহিত্যে গভীর ব্যুৎপত্তির কথা প্রচারিত হইলে শিক্ষাবিভাগের কর্ত্তৃপক্ষ ইঁহাকে কলিকাতা সংস্কৃত-কলেজের কাব্য শাস্ত্রের অধ্যাপক নিযুক্ত করেন। ইনি ষোল বৎসর কাল সংস্কৃত-কলেজে অধ্যাপকের কার্য্য করেন। ঈশ্বরচন্দ্রবিদ্যাসাগর, তারা-শঙ্কর তর্করত্ন, মদনমোহন তর্কালঙ্কার, শ্রীশচন্দ্র বিদ্যারত্ন প্রভৃতি বিখ্যাত পাণ্ডিতগণ জয়গোপাল তর্কালঙ্কারের ছাত্র। ইনি তদানীন্তন কলিকাতার সুপ্রিম কোর্টে [illegible] পণ্ডিত ছিলেন। বিখ্যাত পাদরি [illegible] মার্শম্যান শ্রীরামপুরে বাঙ্গালা [illegible] স্থাপন করিলে কৃত্তিবাসের রামায়ণ ও কাশীরামের মহাভারত জয়গোপাল তর্কালঙ্কার কর্ত্তৃক পরিশোধিত হইয়া প্রথম প্রকাশিত হয়। তজ্জন্য অনেকে বলেন "কৃত্তি-বাস ও কাশীরামের মূল লেখা জয়গোপাল কর্ত্তৃক পরিবর্ত্তিত হইয়াছে। অতএব এই পরিবর্ত্তন বাঙ্গালা ভাষার মৌলিকতা নির্ণয়ের অন্তরায়-স্বরূপ হইয়াছে।" ১৮৪৪ খৃষ্টাব্দে জয়গোপাল পরলোক গমন করেন।

জয়চন্দ্র। কান্যকুব্জের শেষ স্বাধীন নরপতি। ইনি দিল্লীশ্বর শেষ অনঙ্গপালের অন্যতর দৌহিত্র। অপুত্রক অনঙ্গপাল জয়চন্দ্রকে উপেক্ষা করিয়া তাঁহার অপর দৌহিত্র পৃথ্বী-রাজকে আপনার সিংহাসন দান করিয়া যান। ইহাতে জয়চন্দ্র পৃথ্বীরাজের প্রতি জাতক্রোধ হন। তাহার পর, জয়চন্দ্র পৃথ্বীরাজকে অব-মানিত করিবার উদ্দেশ্যে নিজের অনুষ্ঠিত রাজসূয় যজ্ঞে পৃথ্বীরাজের মূর্ত্তি গড়িয়া দৌবারিকের স্থানে স্থাপন করেন। জয়চন্দ্রের সংযুক্তা নামে এক অলোকসামান্য রূপবতী কন্যা ছিল। জয়চন্দ্র এই যজ্ঞে সেই কন্যার স্বয়ম্বরেরও আয়োজন করেন। পৃথ্বীরাজের অসাধারণ বীরত্বের কথা শুনিয়া সংযুক্তা তাঁহার প্রতি অনুরাগিণী হন। পৃথ্বীরাজও সংযুক্তার রূপগুণের খ্যাতিতে তাঁহার প্রতি আসক্ত হইয়া পড়েন। তিনি সংযুক্তার কর গ্রহণের আশায় সসৈন্যে কান্যকুব্জে আগমন করেন এবং সৈন্যদিগকে কিঞ্চিদ্দূরে রাখিয়া একটী বেগবান্ অশ্বে আরোহণপূর্ব্বক ছদ্মবেশে যজ্ঞভূমির অতিনিকটে কোন স্থানে লুকাইয়া থাকেন। সংযুক্তা সমাগত রাজগণের মধ্যে পৃথ্বীরাজকে না দেখিয়া দ্বারস্থিত পৃথ্বীরাজের প্রতিমূর্ত্তির গলে বরমাল্য প্রদান করেন। ইহাতে জয়চন্দ্র সভামধ্যে অত্যন্ত লজ্জিত হন। এদিকে পৃথ্বীরাজ গুপ্তস্থান হইতে বহির্গত হইয়া সংযুক্তাকে আপনার পার্শ্বে অশ্বপৃষ্ঠে বসাইয়া বেগে প্রস্থান করেন। জয়চন্দ্রও

তৎক্ষণাৎ সসৈন্যে পশ্চাৎ ধাবন করিলেন। পথিমধ্যে উভয়পক্ষে যুদ্ধ হয় কিন্তু জয়চন্দ্র পরাজিত হইয়া প্রত্যাবর্ত্তন করেন। এই ঘটনায় পৃথ্বীরায়ের প্রতি জয়চন্দ্রের বিদ্বেষ সহস্র গুণে বাড়িয়া উঠিল। তিনি স্বয়ং বৈর-শোধনে অসমর্থ হইয়া গজনীর অধিপতি মহম্মদ ঘোরীকে শত্রু দমনের জন্য নিমন্ত্রণ করিয়া পাঠাইলেন। এই নিমন্ত্রণই ভারতবর্ষের পরাধীনতার কারণ হইল। পৃথ্বীরায়ের সহিত প্রথম বারের যুদ্ধে মহম্মদঘোরী পরাস্ত হইয়া পৃষ্ঠ প্রদর্শন করনে। দ্বিতীয় বারের যুদ্ধে জয়চন্দ্র সসৈন্যে তাঁহার সহিত যোগ দেওয়ায় পৃথ্বীরায় অসীম বিক্রমের সহিত যুদ্ধ করিতে করিতে বীরশয্যায় শয়নপূর্ব্বক সুরলোকে গমন করিলেন। হিন্দুর রাজধানী দিল্লী মুসলমানের কর গত হইল। রাজ্যলোলুপ মহম্মদ-ঘোরী পর বৎসর জয়চন্দ্রের রাজধানী কান্যকুব্জ আক্রমণ করিলেন। এইবার জয়চন্দ্র নিজের ঘোর অবিমৃশ্যকারিতার বিষয় চিন্তা করিয়া মর্ম্মাহত হইলেন। তিনি বুঝিতে পারিলেন, নির্বুদ্ধিতা প্রযুক্ত খাল কাটিয়া কুম্ভীর আনয়ন করিয়াছেন। তখন পৃথ্বীরায় ক্ষত্রোচিত বিক্রম প্রদর্শন করিয়া দেবলোকে গমন করিয়াছেন। ভারতবর্ষে এমন বীর আর কেহ নাই, যে শত্রু সেনার গতিরোধ করিবে। জয়চন্দ্র একবার শেষ চেষ্টা করিয়া দেখিবেন, নাহয় তিনিও পৃথ্বীরায়ের ন্যায় সম্মুখ যুদ্ধে বীরোচিত গতি লাভ করিবেন, এইরূপ স্থির করিয়া রাজ্য রক্ষার্থে সমর ক্ষেত্রে অবতীর্ণ হইলেন কিন্তু পরাজিত হইয়া কাপুরুষের ন্যায় প্রাণভয়ে পলায়ন করিতে গিয়া জলমগ্ন হইলেন। জ্ঞানকৃত পাপের প্রায়শ্চিত্ত হইল। জয়চন্দ্রের কৃতকর্ম্মের ফলে সুবিখ্যাত কান্যকুব্জ-রাজ্য জনমানবহীন ও শ্মশানে পরিণত হইল। জয়চন্দ্র ১১১৩ খ্রীষ্টাব্দে বিদ্যমান ছিলেন।

**জয়দেব।** ইনি সুপ্রসিদ্ধ গীত-গোবিন্দ নামক গীতি কবিতার রচয়িতা। অনুমান ১২শ খ্রীষ্টাব্দের প্রথম ভাগে জয়দেব বীরভূম জেলার অন্তর্গত কেন্দুবিল্ব (কেন্দুলি) নামক গ্রামে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতার নাম ভোজদেব ও মাতার নাম রামাদেবী। জয়দেব বাল্যকাল হইতে কৃষ্ণভক্ত। তিনি যৌবনের প্রারম্ভে গৃহত্যাগ পূর্ব্বক উৎকলের পুরীধামে গমনপূর্ব্বক জগন্নাথের সেবায় জীবন উৎসর্গ করেন। কোন ব্রাহ্মণ সন্তান না হওয়ায় জগন্নাথের আরাধনা করিয়া একটী কন্যা লাভ করেন। সেই কন্যার নাম পদ্মাবতী। পদ্মাবতী বিবাহযোগ্যা হইলে ব্রাহ্মণ ঐ কন্যাকে জগন্নাথের চরণে উৎসর্গ করিতে আসেন। তাহা দেখিয়া জগন্নাথ প্রত্যাদেশ করেন—জয়দেব নামে আমার এক সেবক সংসারধর্ম্ম বিসর্জ্জন করিয়া আমার নাম সার করিয়াছে, তাহাকে এই কন্যা সম্প্রদান কর, তাহা হইলেই আমি পরিতোষ লাভ করিব। ব্রাহ্মণ প্রত্যাদেশ শ্রবণ করিয়া কন্যাদানের জন্য জয়দেবের নিকট গমন করিলেন কিন্তু উদাসীন জয়দেব কোন প্রকারেই ঐ কন্যা গ্রহণে সম্মত হইলেন না। অগত্যা ব্রাহ্মণ কন্যাটী জয়দেবের নিকট রাখিয়া প্রস্থান করিলেন। জয়দেব নিতান্ত অপ্রস্তুত হইয়া পদ্মাবতীকে বলিলেন "তুমি কোথায় যাইবে বল, আমি তোমাকে সেখানে রাখিয়া আসি"। পদ্মাবতী কাতরস্বরে উত্তর করিলেন, "পিতা জগন্নাথের আদেশে তোমার হাতে আমাকে সমর্পণ করিয়াছেন, তুমিই আমার স্বামী, হৃদয়-সর্ব্বস্ব তুমি আমায় ত্যাগ করিলেও আমি ছাড়িব না, আমি আজীবন কায়মনোবাক্যে তোমার সেবা করিব।" পণ্ডিত জয়দেব পদ্মাবতীকে পরিত্যাগ করিতে পারিলেন না। তিনি পদ্মাবতীকে লইয়া সংসারী হইলেন। কিছুদিন পরে জয়দেব, রাধাকৃষ্ণ বিগ্রহ প্রতিষ্ঠিত করিলেন, তাঁহার হৃদয়ে কৃষ্ণপ্রেমের স্রোত বহিতে লাগিল। ঐ স্রোতে ভাসিতে ভাসিতে তিনি অপূর্ব্ব পীযূষ-পূরিত গীত গোবিন্দ রচনা করিলেন। একদিন তিনি খণ্ডিতা নায়িকার মধুর রসের বর্ণনা করিতে গিয়া "প্রিয়ে চারুশীলে" প্রমুখ গীত রচনা কালে "স্মর-গরল-খণ্ডনং মম শিরসি মণ্ডনং" এই পর্য্যন্ত লিখিয়া "দেহি পদপল্লব মুদারং" লিখিতে গিয়া ভাবিলেন "শ্রীমতী রাধা স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণের মস্তকে পা রাখিবেন এ ভাবের বর্ণনা সঙ্গত নহে"। এইরূপ চিন্তা

করিয়া পঙ্ক্তীর শেষ চরণ অসম্পূর্ণ রাখিয়াই স্নানার্থ বহির্গত হইলেন। কিছুক্ষণ পরে স্বয়ং ভগবান্ শ্রীকৃষ্ণ জয়দেবের মূর্ত্তিতে আসিয়া পদ্মাবতীর প্রদত্ত অন্ন ব্যঞ্জন ভোজন করিলেন। পদ্মাবতী তাঁহার বিশ্রামার্থ শয্যা প্রস্তুত করিয়া দিয়া প্রসাদ ভোজনে গেলেন। এদিকে ভগবান্ অসমাপ্ত কবিতার শেষে "দেহি পদপল্লবমুদারং" এই অংশ লিখিয়া রাখিয়া পদ্মাবতীর অজ্ঞাতসারে প্রস্থান করিলেন। পরক্ষণে প্রকৃত জয়দেব উপস্থিত। তিনি পদ্মাবতীকে আহার করিতে দেখিয়া বিস্মিত-ভাবে জিজ্ঞাসা করিলেন "পদ্মাবতী অদ্য তুমি আমার অগ্রেই ভোজন করিতেছ?" পদ্মাবতী ঈষৎ হাস্য করিয়া বলিলেন "সে কি ঠাকুর! এই যে আপনি ভোজনান্তে শয়ন করিতে গেলেন; আমি আপনার প্রসাদ ভোজনের-জন্য আসিলাম।" তাহার পর, জয়দেবের মনে সন্দেহ উপস্থিত হইল, তিনি পুথি খুলিয়া দেখেন ভগবান্ শ্রীহস্তে "দেহি পদ পল্লবমুদারং" এই কথা কয়টী লিখিয়া রাখিয়াছেনই জয়দেবের মনে আর সন্দেহ রহিল না, তিনি বুঝিলেন, এ সমস্তই ভগবানের লীলা। জয়দেব ভক্তি-গদ্ গদ্ স্বরে পদ্মাবতীকে সম্বোধন করিয়া বলিলেন—"পদ্মাবতি। তুমিই ধন্যা, তুমিই ভাগ্যবতী, যে তুমি চর্ম্মচক্ষে ভগবান্ শ্রীকৃষ্ণের দর্শন লাভ করিয়াছ এবং তাঁহার স্বয়ং দত্ত প্রসাদ ভোজন করিতেছ। অতএব আমিও তোমার প্রসাদ ভোজন করিব" এই বলিয়া পদ্মাবতীর ভুক্তাবশিষ্ট ভোজনে প্রবৃত্ত হইলেন। এই জয়দেব বঙ্গদেশের লক্ষ্মণসেনের সভাসদ্ ছিলেন। যখন নবদ্বীপে লক্ষ্মণসেনের রাজধানী ছিল, তখন জয়দেব মধ্যে মধ্যে কেন্দুবিল্ব হইতে আসিয় তাঁহার রাজধানী অলঙ্কৃত করিতেন। জয়দেব-চরিত প্রণেতার মতে জয়দেব পঞ্চদশ খ্রীষ্টাব্দে বিদ্যমান ছিলেন কিন্তু ঐ মত ইতিহাস-বিরুদ্ধ।

**জয়নারায়ণ ঘোষাল।** মহারাজ জয়নারায়ণ ঘোষালই ভূ-কৈলাসের রাজবংশের প্রতিষ্ঠাতা। ইনি ১১৬৯ সালের ৩রা আশ্বিন তারিখে রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণ বংশে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতার নাম কৃষ্ণচন্দ্র ও পিতামহের নাম কন্দর্প। এখন যেখানে কলিকাতার কেল্লা হইয়াছে, সেই স্থানে অর্থাৎ গোবিন্দপুরে কন্দর্পঘোষাল ও তৎপুত্র কৃষ্ণচন্দ্র ঘোষাল বাস করিতেন। ঐ স্থানেই জয়-নারায়ণের জন্ম হয়। জয়নারায়ণ ১৫ বৎসর বয়সে ইংরাজী, বাঙ্গালা, সংস্কৃত ও পারসী ভাষায় ব্যুৎপন্ন হন। ১১৭২ সালে জয়নারায়ণ মুর্সিদাবাদের নবাবের অধীনে কর্ম্ম গ্রহণ করেন। ১১৭৫ সালে সে কর্ম্ম হইতে অবসর গ্রহণ করিয়া গৃহে প্রত্যাগত হন। পরে যশোহরের রাজসংক্রান্ত গোলযোগ মিটাইতে যখন কলিকাতায় পুলিশ সুপারিণ্টেণ্ডেণ্ট কর্ণেল সেক্‌সপিয়ার্, কোম্পানি কর্ত্তৃক প্রেরিত হন, সেই সময়ে তিনি জয়-নারায়ণকে সহকারী রূপে লইয়া যান। ইঁহার কার্য্যে কোম্পানি এতদূর সন্তুষ্ট হইয়াছিলেন যে, ওয়ারেন্‌-হেষ্টিংস্ দিল্লীর বাদ্‌শা মহম্মদ জেহেন্দর সার নিকট হইতে জয়নারায়ণের জন্য একটী সনন্দ আনাইয়া দেন। সেই সনন্দ দ্বারা বাদ্‌শা ইঁহাকে মহারাজ বাহাদুর উপাধি দেন এবং তিনহাজারি মন্‌সবদারি পদে নিযুক্ত করেন। ইহার পর, জয়নারায়ন কোম্পানির অনেক কাজে অনেক বার সাহায্য করায় পুরস্কার লাভ করিয়া বিস্তর জমিদারি ক্রয় করেন। ইনি সৎকার্য্যে ও বহু অর্থ ব্যয় করিয়াছিলেন। বহু দেব দেবীর নিত্যসেবা ও বারাণসীধামের খ্রীষ্টান মিশনারি কর্ত্তৃক পরিচালিত জয়নারায়ণ-কলেজ, ইঁহার স্থায়ি কীর্ত্তির সাক্ষি-স্বরূপ বিদ্যমান রহিয়াছে। ইনি সংস্কৃত, বাঙ্গালা অনেকগুলি গ্রন্থ প্রণয়ন করেন। ১২২৮ সালে ৬৯ বৎসর বয়সে মহারাজ জয়নারায়ণঘোষাল বাহাদুর দেহ ত্যাগ করেন।

**জয়নারায়ণতর্কপঞ্চানন।** ইনি ২৪ পরগণার অন্তর্গত কলিকাতার দক্ষিণে মুচাদি গ্রামে ১২১১ শালে পাশ্চাত্য বৈদিক বংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম হরিশ্চন্দ্রবিদ্যাসাগর। জয়নারায়ণ শৈশবে পিতার নিকট মুগ্ধবোধ ব্যাকরণ অধ্যয়ন করেন। তাহার পর, ভবানীপুরনিবাসী রামতোষণ বিদ্যালঙ্কারের নিকট অলঙ্কারশাস্ত্র ও শালিখা-নিবাসী জগন্মোহন তর্কসিদ্ধান্তের নিকট

ন্যায়শাস্ত্র অধ্যয়ন করেন। প্রথম ইনি শালিখায় চতুষ্পাঠী স্থাপন করেন, পরে সেই চতুষ্পাঠী নারিকেল ডাঙ্গায় স্থানান্তরিত করেন। সংস্কৃত কলেজের দর্শনশাস্ত্রের অধ্যাপক নিমচাঁদ শিরোমণি পরলোক গমন করিলে ১৮৪০ খ্রীষ্টাব্দে তর্কপঞ্চানন মহাশয় ৮০ টাকা বেতনে তাঁহার পদে নিযুক্ত হন। ইনি দর্শনশাস্ত্রে অদ্বিতীয় পণ্ডিত ছিলেন। ইঁহার কলেজের ছাত্রের মধ্যে ঈশ্বরচন্দ্রবিদ্যাসাগর, দীনবন্ধুন্যায়রত্ন, তারা শঙ্কর তর্করত্ন ও চতুষ্পাঠীর ছাত্রের মধ্যে মহামহোপাধ্যায় মহেশচন্দ্র ন্যায়রত্ন, শ্রীনন্দন তর্ক বাগীশ, হরচন্দ্র বিদ্যাভূষণ প্রভৃতি প্রসিদ্ধ। ইনি কয়েকখানি দর্শনশাস্ত্রের গ্রন্থ রচনা করেন। ১৮৬৯ খীঃ তর্ক পঞ্চানন মহাশয় পেন্সন লইয়া কাশীতে গিয়া বাস করেন। ঐ সময় তিনি একখানি ন্যায় গ্রন্থ রচনা করিয়া কাশীনরেশকে উপহার প্রদান করেন। ১২৮০ শালে তর্ক পঞ্চানন মহাশয়ের কাশী প্রাপ্তি ঘটে।

জলধর সেন। ইনি ১২৬৮ সালে ১লা চৈত্র নদীয়া জেলার অন্তর্গত কুমারখালী গ্রামে জন্ম গ্রহণ করেন। পিতার নাম হলধর সেন। জাতিতে বঙ্গজ কায়স্থ। এফ্, এ পরীক্ষায় উত্তীর্ণ হইতে না পারিয়া সোমপ্রকাশ, গ্রামবার্ত্তা প্রভৃতি মাসিক পত্রে লিখিতেন। কিছু দিনের জন্য গ্রামবার্ত্তার সম্পাদন ও করিয়াছিলেন। তাহার পর, জননী কন্যা ও সহধর্ম্মিণীর মৃত্যুতে বৈরাগ্য অবলম্বনপূর্ব্বক কিছুকাল হিমালয় পর্ব্বতে ভ্রমণ করেন। সেখান হইতে ফিরিয়া মহিষা-দলে রাজার স্কুলে কাজ করেন। অনন্তর কয়েক বৎসর যথাক্রমে বসুমতী ও হিতবাদীর সম্পাদকতা করিয়া এক্ষণে ভারতবর্ষ নামক মাসিক পত্রের সম্পাদকের কার্য্যে ব্রতী আছেন। জলধরবাবুর হিমালয়ভ্রমণ ও ছোটকাকী প্রভৃতি উপন্যাস প্রসিদ্ধ।

জাহাঙ্গীর। সম্রাট্ আকবরের জ্যেষ্ঠ পুত্র। ইনি ১৫৬৯ খ্রীষ্টাব্দে ১৭ই সেপ্টেম্বর আকবরের প্রিয় মহিষী জয়পুর রাজ দুহিতা মরিয়ম জমানীর গর্ভে জন্ম-গ্রহণ করেন। ইঁহার মাতৃদত্ত নাম সেলিম। সম্রাট্ সেলিমকে বিবিধ শিক্ষা দিয়াছিলেন। কিন্তু তিনি যৌবনের প্রারম্ভ হইতে কুক্রিয়াসক্ত হইয়া পড়েন। সলিম্ যুদ্ধ বিদ্যা শিক্ষা করিয়া-ছিলেন। সম্রাট্ তাঁহাকে রাজা মানসিংহের সহিত বীরকেশরী মহারাণা প্রতাপসিংহের বিরুদ্ধে বিখ্যাত হল্দিঘাটার যুদ্ধে প্রেরণ করিয়াছিলেন। সে যাত্রা অতি কষ্টে সেলিমের জীবন রক্ষা হইয়াছিল। ১৬০৫ খ্রীষ্টাব্দে সেলিম পিতৃসিংহাসনে অভিষিক্ত হইয়া জাহাঙ্গীর অর্থাৎ বিশ্ববিজয়ী এই উপাধি ধারণ করেন। তিনি সম্রাট্ পদে অভিষিক্ত হইয়া সুশাসনের অনেক আভাস দিয়াছিলেন। কিন্তু তাঁহার সকল অভি প্রায় কার্য্যে পরিণত হয় নাই। তাঁহার পুত্র খশরু এক সময় বিদ্রোহী হইয়াছিলেন কিন্তু সম্রাট্ সৈন্যগণের সহ লাহোরে গিয়া তাঁহাকে বন্দীকৃত করেন। জাহাঙ্গীর বিলাসিতা ও জাঁক জমক ভাল বাসিতেন। জাহাঙ্গীরের পত্নীগণের মধ্যে মীর্জা গয়াসবেগের কন্যা নুরমহল প্রধান। তিনি অলোক সামান্য রূপবতী ছিলেন তজ্জন্য সম্রাট্ তাঁহায় নুরজাহান অর্থাৎ ভুবনালোক নাম রাখেন। সম্রাট্ নুরজাহানকে এত ভালবাসি-তেন যে, তাঁহার পরামর্শ ব্যতীত কোন কার্য্যই করিতেন না। এমন কি স্বুবর্ণ মুদ্রার উপরে সম্রাটের পার্শ্বে নুরজাহানের মূর্ত্তি অঙ্কিত থাকিত। শেষে তিনি নুরজাহানের হস্তের পুত্তলিকা-স্বরূপ হইয়াছিলেন। নুরজাহানের জন্য তাঁহার অকরণীয় কিছুই ছিল না। জাহাঙ্গীর জীবনে অনেক নিষ্ঠুরতা করিয়াছেন। ভ্রষ্টচরি-ত্রতার জন্য শেষে তাঁহার বিদ্যানুরাগ ও যুদ্ধ-নৈপুণ্য প্রভৃতি লোকের তত মনোযোগ আকর্ষণ করিতে পারে নাই। জাহাঙ্গীর নুরজাহানের পিতা মীর্জাগয়াসবেগকে প্রধান মন্ত্রী নিযুক্ত করিয়াছিলেন। তিনি একজন চতুর ও প্রবীণ রাজনীতিজ্ঞ ছিলেন। গয়াসবেগের মৃত্যুর পর নুরজাহান আপন জামাতা ও সম্রাটের অন্যতম পুত্র সাহরিয়ারকে রাজ্য দিতে চেষ্টা করেন। ইহার পূর্ব্বে নুরজাহান স্বয়ং উদ্যোগ করিয়া সম্রাটের জ্যেষ্ঠ পুত্র শাহজাহানকে রাজ্যের ভাবী উত্তরাধিকারী মনোনীত করিয়াছিলেন। তজ্জন্য তাঁহার সে সঙ্কল্প সিদ্ধ হয় নাই। জাহাঙ্গীর

বাল্যকাল হইতেই মাদক দ্রব্য ভাল বাসিতেন। উহাই তাঁহার মৃত্যুর কারণ হইয়াছিল। তিনি শেষ বয়সে হাঁপানি কাশে দুর্ব্বল হইয়া পড়েন। একদা মৃগয়া করিতে গিয়া একটী হরিণকে আহত করেন, মৃগ দৌড়িয়া মৃগীর নিকট গিয়া প্রাণ ত্যাগ করে। এই দৃশ্য দেখিয়া তিনি জীবনে হতাশ হন এবং ১০৩৭ হিজিরা ২৮শে সফর তারিখে সম্রাট জাহাঙ্গীর প্রাণ ত্যাগ করেন।

জীব গোস্বামী। ইনি ১৪৪৫ শকাব্দে পূর্ব্ব বঙ্গের চন্দ্রদ্বীপে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম বল্লভ। ইঁহার পূর্ব্ব-পুরুষগণ কর্ণাটী ব্রাহ্মণ। ইঁহারা কোন্ সূত্রে বঙ্গদেশে আসিয়া বাস করেন, তাহা জানা যায় না। ইনি শৈশবে অতি উত্তমরূপ সংস্কৃত-ভাষা শিক্ষা করেন। কিছুকাল ফতেয়াবাদ (ভুবণায়) অবস্থিতি করিয়াছিলেন। তাহার পর, রামকেলিতে আসিয়া তাঁহার জ্যেষ্ঠতাতদ্বয় রূপ ও সনাতনের সহিত বাস করেন। মহাপ্রভু যখন রামকেলিতে আগমন করেন, তখন জীব বালক কিন্তু তাঁহাকে দেখিয়া জীবের মনে কেমন যেন একটা অনুরাগ জন্মে। তাহার পর, রূপ, সনাতন ও বল্লভ বৃন্দাবন গমন করেন। সেখান হইতে নীলাচলে যাইবার সময় একবার রামকেলিতে আগমন করেন। এই সময় জীবের পিতা বল্লভের মৃত্যু হয়। ইহার পর, জীব বৃন্দাবনে গমন করিবার জন্য ব্যাকুল হইয়া উঠেন। প্রতিবেশিগণ ভাবিল, রূপ ও সনাতনের ন্যায় জীবও বুঝি সংসার ত্যাগ করিবেন। তাহার পর, জীব একবার জন্মস্থান চন্দ্রদ্বীপে গমন করেন। সেখানে রাত্রিতে মহাপ্রভুও নিত্যানন্দকে স্বপ্নে দেখিয়া তিনি নবদ্বীপ অভিমুখে যাত্রা করেন। পথে ফতেয়াবাদ (ভুবণার বাটীতে) কয়েক দিন ছিলেন। জীব বড় সুন্দর, বড় প্রিয়দর্শন ছিলেন। নবদ্বীপবাসীরা তাঁহাকে বড় প্রীতির চক্ষে দেখিল। নিত্যানন্দ তাঁহাকে লইয়া মহাপ্রভুর প্রত্যেক লীলাস্থল দেখাইলেন। শ্রীবাসাদি ভক্তগণ তাঁহাকে অত্যন্ত সমাদর করিলেন। এক দিন জীব নিত্যানন্দ প্রভুকে বলিলেন, "তিনি নীলাচলে যাইতে চাহেন, অথবা যদি কৃপা হয়, তবে চির দিনের জন্য তাঁহার সহিত বাস করেন।" নিত্যানন্দ প্রভু বলিলেন, "না, তুমি নীলাচলেও যাইও না, আমার সহিতও বাস করিও না, তুমি বৃন্দাবনে গমন কর। কারণ মহাপ্রভু তোমাদের বংশের লোকদের বৃন্দাবনেই স্থান নির্দ্দেশ করিয়াছেন।" তিনি জীবকে আর একটী আদেশ করিলেন, "নীলাচলে মহাপ্রভুর সহিত বাসুদেবসার্ব্বভৌমের যে তর্ক হয়, যাহাতে সার্ব্বভৌম পরাজিত হন। প্রভুর সেই মত সার্ব্বভৌম আপনার প্রিয় শিষ্য মধুসূদনবাচস্পতিকে শিক্ষা দিয়াছেন। বাচস্পতি এখন কাশীতে অবস্থিতি করিতেছেন। তুমি বৃন্দাবন যাইবার কালে বেদান্ত অধ্যয়নের জন্য কিছুকাল সেখানে বাস কর এবং সেই সূত্রে মহাপ্রভুর মত অবগত হও। তাহার পর, বৃন্দাবনে যাইবে।" জীব নিত্যানন্দের আদেশ শিরোধার্য্য করিয়া কাশী অভিমুখে যাত্রা করিলেন। সেখানে তপনমিশ্রের বাটীতে অবস্থিতি করিয়া বাচস্পতির নিকট বেদান্ত অধ্যয়ন করিলেন। তিনি ন্যায় বেদান্তে অতিশয় ব্যুৎপন্ন হইয়া বৃন্দাবন গমন করিলেন। তাঁহার জ্যেষ্ঠতাতদ্বয় রূপও সনাতন তাঁহাকে পাইয়া পরম পুলকিত হইলেন। এইবার শ্রীরূপ জীবকে মন্ত্রদান করিলেন। জীবের যেমন অগাধ পাণ্ডিত্য ছিল, তেমন তিনি অনেক গ্রন্থ রচনা করিয়া গিয়াছেন। জীব গোস্বামী বৃন্দাবনে অবস্থিতি কালে নিম্নলিখিত গ্রন্থগুলি রচনা করেন। ১। ষট্‌সন্দর্ভ (দার্শনিক)। ২। গোপালচম্পূ। ৩। গোবিন্দবিরুদাবলী। ৪। হরিনামামৃত ব্যাকরণ। ৫। ধাতুসূত্রমালিকা। ৬। মাধবমহোৎসব। ৭। সঙ্কল্পকল্পবৃক্ষ। ৮। শ্রীরাধাকৃষ্ণের করপদচিহ্ন-বিনির্ণয়। ৯। উজ্জ্বলনীলমণির টীকা। ১০। ভক্তিরসামৃত সিন্ধুর টীকা। ১১। গোপালতাপনী উপনিষদের টীকা। ১২। ব্রহ্মসংহিতোপনিষদের টীকা। ১৩। অগ্নিপুরাণীয় গায়ত্রীভাষ্য। ১৪। বৈষ্ণবতোষণী (ভাগবতের টীকা) ১৫। ভাগবতসন্দর্ভ।

১৬। মুক্তাচরিত্র। ১৭। সারসংগ্রহ। জীবের রচিত গ্রন্থের মধ্যে এই কয়খানি প্রসিদ্ধ। এতদ্ভিন্ন তিনি ক্ষুদ্র ক্ষুদ্র স্তবাদি অনেক রচনা করিয়াছিলেন। তিনি বৃন্দাবনে অবস্থিতিকালে অনেক দিগ্বিজয়ী পণ্ডিতকে বিচারে পরাস্ত করিয়াছিলেন। ১৫৪০ শকাব্দে বৈষ্ণবজগতের এক জন প্রধান উপদেষ্টা জীবগোস্বামী তিরোভাব প্রাপ্ত হন।

জোন্স। (সার্ উইলিয়ম্) ইনি ১৭৪৬ খ্রীষ্টাব্দে ইংলণ্ডে জন্ম গ্রহণ করেন। তিন বৎসর বয়সে তাঁহার পিতৃ-বিয়োগ হয়। তাঁহার মাতাই তাঁহার শিক্ষার ভার গ্রহণ করেন। কারণ তাঁহার জননী অত্যন্ত বুদ্ধিমতী ও জ্ঞানবতী ছিলেন। জোন্স শৈশব হইতে গ্রীক্, লাটিন্, ফ্রেঞ্চ, জর্মান্ প্রভৃতি সমুদয় প্রতীচ্য ভাষা ও সংস্কৃত, আরবী, পার্সী, হিব্রু প্রভৃতি প্রাচ্য ভাষা সকল শিক্ষা করেন। হারোর বিদ্যালয়ের প্রধান শিক্ষক ডাক্তার থ্যাকার বলিয়াছিলেন,—"জোন্সকে উলঙ্গ এবং নিরাশ্রয় অবস্থায় সলিস্‌বরির প্রান্তরে ছাড়িয়া দিলেও সে অর্থ এবং যশের পথ খুঁজিয়া লইতে পারিবে। অর্থাৎ সে ভবিষ্যতে এক জন সঙ্গতিশালী ধনবান্ ব্যক্তি হইবে।" জোন্স যৌবনের প্রারম্ভে অক্‌সফোর্ড বিশ্ববিদ্যালয়ে শিক্ষা লাভ করেন। ১৭৭৪ খ্রীষ্টাব্দে তিনি ব্যবহারাজীব (ব্যারিষ্টার্) শ্রেণীভুক্ত হন। ১৭৭৩ খ্রীষ্টাব্দে জোন্স লর্ড অসবর্টনের চেষ্টায় বঙ্গদেশের সুপ্রিম কোর্টের জজ্ নিযুক্ত হন। তাহার পরই তাঁহাকে নাইট্ উপাধি দ্বারা বিভূষিত করা হয়। তিনি কলিকাতা আগমনের পর মৃত্যু পর্য্যন্ত একাদশ বর্ষকাল অবিশ্রান্ত প্রাচ্য সাহিত্য অধ্যয়ন করিয়াছিলেন। তিনি প্রতীচ্য ও প্রাচ্য ভাষা সংক্রান্ত অনেক পুস্তক লিখিয়াছেন। ইউরোপীয় ও ভারতীয় আইন-সংক্রান্ত তাঁহার অনেক গ্রন্থ আছে। তিনি নানা ভাষার চর্চ্চা করিতেন বলিয়া ব্যবহার-[illegible] বা বিচার কার্য্যে অমনোযোগী ছিলেন না। [illegible] প্রাচ্য-সাহিত্য-সেবী ব্যক্তিদিগকে একত্র করিয়া এসিয়া মহাদেশের পুরাতত্ত্ব, দর্শন, বিজ্ঞান, [illegible] ও ইতিহাস চর্চ্চার জন্য [illegible] স্থাপন করেন। ভারতবর্ষের তাৎকালীন গবর্ণর জেনেরালের ইচ্ছাক্রমে সার্ উইলিয়ম্ জোন্সই তাহার সভাপতি মনোনীত হন। পরে সেই সভাই "এসিয়াটিক্-সোসাইটী" নামে বিখ্যাত হয়। এই সভা হইতে ভারতীয় সাহিত্য ও পুরাতত্ত্বের কিরূপ উপকার সাধিত হইয়াছে তাহা বর্ণন করা যায় না। এখনও এই সভা (এসিয়াটিক সোসাইটি) হইতে প্রকাশিত পুস্তকাবলী (বিব্লোথিকা-ইণ্ডিকা-গ্রন্থ) পাঠ করিয়া ইউরোপ ও আমেরিকায় পণ্ডিতগণ হিন্দুদিগের সাহিত্য ও পুরাতত্ত্ব সকল অবগত হইয়া থাকেন। এ পর্য্যন্ত যে সকল কৃতবিদ্য বিচারপতি কলিকাতা হাইকোর্টের বিচারকের পদ অলঙ্কৃত করিয়াছেন, তন্মধ্যে সার্ উইলিয়ম্ জোন্সই সর্ব্বপ্রধান। তিনি এসিয়া-মহাদেশের সাহিত্যকে বিশেষতঃ সংস্কৃত-ভাষাকে অত্যন্ত ভাল বাসিতেন। ১৭৯৫ খ্রীষ্টাব্দের ২৭ এপ্রেল সামান্য জ্বর রোগে সার্ উইলিয়ম্ জোন্স কলিকাতা নগরীতে প্রাণত্যাগ করেন। তাঁহার সমাধি-স্তম্ভের উপর নিম্নলিখিত কবিতাটী লিখিত আছে। উহার বঙ্গানুবাদ এই;—

"এক মানবের মর্ত্ত্যাংশ এই স্থানে নিহিত আছে, তিনি ঈশ্বরকে ভয় করিতেন, মৃত্যুকে নহে। তিনি তাঁহার স্বাধীনতা রক্ষা করিয়া ছিলেন। তিনি অর্থ অন্বেষণ করিতেন না। অধার্ম্মিক ও কুক্রিয়াসক্ত লোক ব্যতীত অন্য কাহাকেও তিনি আপন অপেক্ষা নীচ এবং জ্ঞানী ও ধার্ম্মিক ব্যতীত অন্য কাহাকে তিনি আপন অপেক্ষা উচ্চ মনে করিতেন না"।

---

# ঝ

ঝিন্দনকুমারী (মহারাণী) ইনি পঞ্জাবকেশরী মহারাজ রণজিৎসিংহের মহিষী এবং মহারাজ দলিপ সিংহের জননী। [illegible] মহিষীগণের মধ্যে ঝিন্দনকুমারীই [illegible] ও রণজিতের [illegible] ছিলেন। [illegible] কাবুলের [illegible] হাজামার [illegible] ঝিন্দন দলিপ [illegible]

সিংহকে প্রদান করেন। এই সংবাদে মহারাজ রণজিৎসিংহ এতদূর সন্তুষ্ট হইয়াছিলেন যে, তিনি রাজকোষ উন্মুক্ত করিয়া অকাতরে দরিদ্রদিগকে ধন দান করেন এবং ১০১টী শিখ তোপ গভীর নিনাদে এই সুসংবাদ দিগ্‌দিগন্তে বিঘোষিত করে। মহারাজ রণজিৎসিংহের পরলোক গমনের পর, যথাক্রমে খড়্গসিংহ, নওনিহাল সিংহ ও সেরসিংহ পঞ্জাবের রাজপদে প্রতিষ্ঠিত হন। সেরসিংহের মৃত্যুর পর, পঞ্চমবর্ষীয় শিশু দলিপসিংহ পঞ্জাবের সিংহাসনে অধিরূঢ় হইলেন। মহারাণী ঝিন্দন তাঁহার অভিভাবিকা-রূপে রাজকার্য্য পর্য্যালোচনা করিতে লাগিলেন। হীরাসিংহ উজীর-পদে প্রতিষ্ঠিত হইলেন। মহারাণী ঝিন্দনের চরিত্র অতিবিচিত্র। ইঁহার পুরুষোচিত অটলতা সহিষ্ণুতা নির্ভীকতা ছিল এবং ইনি অত্যন্ত তেজস্বিনী ছিলেন। মহারাণী ঝিন্দন প্রোৎসাহিনী শক্তি সঞ্চালনে সৈন্যগণের নিয়ত উৎসাহ বর্দ্ধন করিতেন। অদ্ভুত মনস্বিতা-গুণে অনেকে তাঁহাকে ইংলণ্ডেশ্বরী এলিজাবেথের সহিত তুলনা করিয়া থাকেন। তিনি প্রতিদিন দরবারে বসিয়া সর্দ্দার ও পঞ্চায়ত অর্থাৎ খালসা-সৈন্যের অধিনায়কগণের সহিত মন্ত্রণা করিয়া অতিদক্ষতার সহিত রাজকার্য্য সম্পাদন করিতেন। কিন্তু মহারাণী ঝিন্দন এত গুণে গুণবতী হইলেও ইন্দ্রিয় লালসাকে দমন করিতে পারেন নাই। লালসিংহ নামক একটী সুন্দর যুবাকে তিনি বড়ই ভাল বাসিতেন। মহারাণী ঝিন্দনের কৃপাপাত্র লালসিংহ শেষে তাঁহার প্রাসাদেই স্থান প্রাপ্ত হন, এমন কি তিনি রাজ্যের প্রধান উজীরের পদে পর্য্যন্ত প্রতিষ্ঠিত হইয়াছিলেন। ইহাতে খালসা সৈন্য মহারাণীর প্রতি অতিশয় বিরক্ত হইয়া উঠে। এই ঘটনায় পঞ্জাবে অন্তর্বিদ্রোহ উপস্থিত হওয়ায় অনেক বুদ্ধিমান্ ক্ষমতাপন্ন লোক ঘাতুকের হস্তে প্রাণদান করেন। শেষে ইংরাজ-গবর্ণমেন্ট পঞ্জাবের শাসনভার আপন হস্তে গ্রহণ করেন। মহারাণী ঝিন্দন প্রথমে বার্ষিক দেড় লক্ষ টাকা বৃত্তি পাইয়া সেখোপুর দুর্গে বাস করিতে থাকেন। শেষে তিনি ইংরেজ-গবর্ণমেন্টের বিরুদ্ধে ষড়যন্ত্র করেন, এই অপবাদে পঞ্জাব হইতে বারাণসীতে বাস করিবার অনুমতি পান। এদিকে রণজিৎমহিষীর পঞ্জাব হইতে নির্ব্বাসনে খালসা-সৈন্য নিতান্ত অসন্তুষ্ট হইয়া উঠে। নিরপেক্ষ ইতিহাস লেখকগণ বলেন "লর্ড ডালহৌসী কর্ত্তৃক মহারাণী ঝিন্দনের নির্ব্বাসনই দ্বিতীয় শিখযুদ্ধের কারণ। তাহার পর, শিশু মহারাজ দলিপ সিংহ ফতেপুরে প্রেরিত হন। মহারাণী ঝিন্দন বারাণসী হইতে চুণার দুর্গে নীত হন। তাঁহাকে সেখানে বন্দিনী অবস্থায় বড় ক্লেশ পাইতে হয়। তজ্জন্য তিনি চুণার দুর্গ হইতে কৌশলে পলায়নপূর্ব্বক দুর্গম বন্ধুর পথ অতিক্রম করিয়া নেপালে উপস্থিত হন এবং নেপাল-রাজের আশ্রয় ভিক্ষা করেন। নেপালের তদানীন্তন প্রধান মন্ত্রী জঙ্গবাহাদুর তৎক্ষণাৎ তাঁহাকে নেপালস্থ রেসিডেণ্টের হস্তে অর্পণ করেন। এই ব্যাপার জ্ঞাত হইয়া গবর্ণমেণ্ট, মহারাণী ঝিন্দনের অবশিষ্ট সম্পত্তি বাজেয়াপ্ত করিয়া মাসিক এক সহস্র টাকা বৃত্তি দিয়া তাঁহাকে নেপালেই বাস করিবার আদেশ দেন। ১৮৬১ খৃষ্টাব্দে দলিপসিংহ নিজ সম্পত্তির মীমাংসা ও জননীর একটা বন্দোবস্ত করিতে ভারতে আগমন করেন। গবর্ণর্ জেনেরাল, ঝিন্দনকে নেপাল হইতে আসিবার অনুমতি দেন। মহারাণী পুত্র মুখ দর্শনে মহাপুলকিত হইয়া বলেন "আমি আর পুত্রের সহিত বিচ্ছিন্ন হইব না।" এই সময় মহারাণীর সৌন্দর্য্যরাশি কতকটা হ্রাস প্রাপ্ত হইয়াছিল। দুর্ব্বিসহ চিন্তাভারে তাঁহার শরীর ক্ষীণ হইয়া পড়িয়াছিল। তাহার পর, তিনি চুণার দুর্গে যে সকল অলঙ্কার মণি মুক্তাদি ফেলিয়া আসিয়াছিলেন, তাহা তাঁহাকে প্রদত্ত হইল। এ দিকে দলিপসিংহ শীঘ্র লণ্ডনে যাইবার জন্য আদিষ্ট হইলেন। মহারাণী ঝিন্দনও অনেক অনুচর অনুচরীসহ দলিপের সঙ্গে বিলাত যাত্রা করিলেন। প্রথমে দলিপসিংহ ও মহারাণী ঝিন্দন এক বাটীতেই বাস করিতেন, শেষে মহারাণী ঝিন্দনের প্রভাবে খৃষ্টধর্ম্মে দীক্ষিত

মহারাজ দলিপ সিংহের ধর্মভাব শিথিল হইতেছে দেখিয়া উভয়কে পৃথক্ পৃথক্ রাখা হয়। ১৮৬৩ খ্রীষ্টাব্দে মহারাণী ঝিন্দন লণ্ডননগরীতে প্রাণত্যাগ করেন। যত দিন ঐ শব সৎকারার্থ ভারতবর্ষে আনীত না হয়, তত দিন উহা কেনশালের সমাধি-ক্ষেত্রে রক্ষিত হইয়াছিল। ১৮৬৪ খৃষ্টাব্দে মহারাজ দলিপসিংহ তাঁহার মাতার মৃতদেহ লইয়া বোম্বাই নগরে উপস্থিত হন এবং নর্ম্মদাতীরে সৎকার সম্পন্ন করিয়া নর্ম্মদা সলিলে ভস্ম নিক্ষেপ করেন। এইরূপে পঞ্জাবের অসামান্য সৌন্দর্য্য-প্রতিমা বীরকেশরী রণজিৎমহিষী সৌভাগ্যের উচ্চতম অবস্থা হইতে ভাগ্যচক্রের আবর্ত্তনে সকল অবস্থায় পতিত হইয়া অবশেষে বিদেশে সংসার হইতে বিদায় গ্রহণ করিলেন।

---

# ট

টড্। (কর্ণেল, জেমস্ টড্) ইনি ১৭৮২ খ্রীষ্টাব্দে ইংলণ্ডে জন্ম গ্রহণ করেন। টড্ ভারতবর্ষে আসিয়া অন্যান্য কার্য্য করার পর, গবর্ণমেণ্ট কর্ত্তৃক রাজপুতানার রেসিডেণ্ট নিযুক্ত হইয়া উদয়পুরে বাস করেন। তিনি রাজপুত জাতির বীরত্বে ও মহত্ত্বে বিমোহিত হইয়া ঐ জাতির পুরাবৃত্ত অনুসন্ধানে প্রবৃত্ত হন এবং বহু পরিশ্রম ও যত্ন করিয়া ইংরাজী ভাষায় "রাজস্থানের ইতিহাস" নামক সুপ্রসিদ্ধ গ্রন্থ প্রণয়ন করেন। ১৮৩৫ খৃষ্টাব্দের ১৭ই নবেম্বর টড্ পরলোক গমন করিয়াছেন।

টলেমি। ইনি এক জন প্রসিদ্ধ গ্রীক্ জ্যোতির্ব্বিদ্। টলেমি খ্রীষ্টীয় দ্বিতীয় শতাব্দীতে মিসর-দেশে বিদ্যমান ছিলেন। ইঁহার রচিত জ্যোতিষ ও ভূগোলবিষয়ক বহু গ্রন্থ অদ্যাপি বিদ্যমান আছে। ঐ সকল গ্রন্থ বহুকাল পর্য্যন্ত ইউরোপ ও আরব প্রভৃতি দেশে অভ্রান্ত ও সর্ব্বোৎকৃষ্ট বলিয়া পরিগণিত ছিল।

টিপুসুলতান। ইনি মহীশূররাজ হায়দরআলির পুত্র। ১৭৪৯ খ্রীষ্টাব্দে টিপুর জন্ম হয়। নয় বৎসর বয়সের সময় টিপু পিতার সহিত মার্হাট্টাদের হস্তে বন্দী হন। পরে সন্ধি হইলে আবার পিতার সহিত মুক্তি লাভ করেন। টিপু এক জন বীরপ্রকৃতি অসাধারণ বিক্রমশালী পুরুষ ছিলেন। বহু যুদ্ধে তিনি জয় লাভ ও বহু রাজ্য অর্জ্জন করেন। টিপুর অত্যাচারে হিন্দু ও খ্রীষ্টানগণ অত্যন্ত বিচলিত হইয়া উঠে। ইংরেজগণ স্বয়ং প্রস্তাব করিয়া যে টিপুর সহিত সন্ধি করিয়াছিলেন, সেই টিপু ইংরেজ-জাতির সহিত সমরে জীবন বিসর্জ্জন করিতে বাধ্য হন। তখন হইতে মহীশূরে মুসলমান-প্রভুত্ব বিলুপ্ত হয়। ইংরেজগণ মহীশূরের প্রাচীন রাজবংশীয় একটী শিশুকে সিংহাসনে অভিষিক্ত করিয়া তাঁহাকে মহীশূর-রাজ্য প্রদান করেন। টিপুর বংশধরেরা বৃত্তি লইয়া প্রথমে বেলোড়ে, তাহার পর, সেখান হইতে স্থানান্তরিত হইয়া কলিকাতার সন্নিহিত টালিগঞ্জে বাস করিতেছেন।

টেনিসন্ (আল্‌ফ্রেড্) ইনি ১৮০৯ খৃষ্টাব্দের ৬ই আগষ্ট লিঙ্কন সায়ারের অন্তর্গত সমার্স বি নামক স্থানে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা ধর্ম্মযাজকের (রেক্টারের) কার্য্য করিতেন। টেনিসন্ পিতার তৃতীয় পুত্র। প্রথমে লাউথ্ নামক স্থানে ইঁহার পিতার নিকট শিক্ষা লাভ করেন। তাহার পর, কেম্ব্রিজবিশ্ববিদ্যালয়ের অন্তর্গত ট্রিনিটি কলেজে প্রবিষ্ট হন। বাল্যকাল হইতেই ইঁহার কবিতা রচনায় আগ্রহ ছিল। ইঁহার কবিতার সৌরভ দেশ মধ্যে পরিব্যাপ্ত হইলে ১৮৫০ খ্রীষ্টাব্দে ওয়ার্ডস্‌ওয়ার্থের মৃত্যুতে ইংলণ্ডের রাজকবির পদ শূন্য হওয়ায় টেনিসন্ সেই পদে নিযুক্ত হন। ইঁহার কৃত কাব্য ও নাটকের মধ্যে নিম্নলিখিত পুস্তকগুলি প্রসিদ্ধ। (১) দি প্রিন্সেস্ (২) ইন্ মেমোরিয়াম্ (৩) মড্, (৪) আইডিল্‌স্ অব্ দি কিং (৫) ইনক্ আর্ডেন্ (৬) কুইন্ মেরী (৭) হ্যারল্ড্ (৮) বেকেট্, (৯) দি কাপ্, (১০) দি ফরেষ্টার্স (১১) দি প্রমিস্ অব্ মে (১২) দি ফলকন্। এতদ্ভিন্ন ইনি বাল্যকাল হইতে শেষ বয়স পর্য্যন্ত অনেক কবিতা রচনা করেন। ১৮৮৪ খ্রীষ্টাব্দে টেনিসন্ লর্ড শ্রেণীতে

উন্নীত হন। ১৮৯২ খৃষ্টাব্দের ৬ই অক্টোবর এই ঋষি দেহত্যাগ করেন।

---

# ড

ডফ্। (রেভারেণ্ড ডাক্তার আলেক্‌জাণ্ডার ডফ্) ইনি ১৮০৬ খৃষ্টাব্দে স্কট্‌লণ্ডে জন্ম গ্রহণ করেন। ১৮২৯ খৃষ্টাব্দে ইংরাজী শিক্ষা দ্বারা ভারতবাসীকে খৃষ্টান করিবার উদ্দেশ্যে আগমন করেন। ঐ উদ্দেশ্যে রেঃ ডাঃ ডফ্ ফ্রিচর্চ্চ-ইন্‌ষ্টিটিউসন্ নামক বিদ্যালয় স্থাপন করেন। কলিকাতা-বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা বিষয়ে ইনি বিশেষ সহায়তা করিয়াছিলেন। ১৮৪৫ খৃষ্টাব্দ হইতে ১৮৪৯ খৃষ্টাব্দ পর্য্যন্ত ইনি কলিকাতা রিভিউ পত্রের সম্পাদকতা করেন। এতদ্ভিন্ন খ্রীষ্টান ধর্ম্ম প্রচার উদ্দেশ্যে ইনি অনেক গ্রন্থ ও পুস্তিকা প্রকাশিত করিয়াছিলেন। ডফ্ সাহেবের কলিকাতা অবস্থানকালে স্বতঃ পরতঃ অনেকগুলি হিন্দু যুবক খৃষ্টধর্ম্ম অবলম্বন করিয়াছিল। ১৮৬৩ খৃষ্টাব্দ পর্য্যন্ত কার্য্য করিয়া ডফ্ স্বদেশে প্রত্যাবর্ত্তন করেন। ১৮৭৮ খ্রীষ্টাব্দের ১২ই ফেব্রুয়ারি ইনি পরলোক গমন করেন। কলিকাতা নিমতলা-ষ্ট্রীটে ইঁহার প্রতিষ্ঠিত ফ্রিচর্চ্চইন্‌ষ্টিটিউসন্ এক্ষণে হেদুয়া পুষ্করিণীর পূর্ব্ব দিকে স্থাপিত জেনেরাল্‌এসেম্ব্রিজস্ ইন্‌ষ্টিটিউসনের সহিত মিলিত হইয়া স্কটিস্‌চার্চ্চ কলেজে পরিণত হইয়াছে।

ডফরিন্ (লর্ড) ইনি ১৮২৬ খৃষ্টাব্দে জন্মগ্রহণ করেন। কানাডার গবর্ণর জেনেরাল্ ও অন্যান্য উচ্চ কার্য্য করিয়া ১৮৮৪ খ্রীষ্টাব্দের ১৩ই ডিসেম্বর ভারতবর্ষের ভাইসরয় পদে নিযুক্ত হইয়া কলিকাতায় আগমন করেন। ১৮৮৮ খ্রীষ্টাব্দের ১০ই ডিসেম্বর কর্ম্ম ত্যাগ করিয়া ইনি ইংলণ্ডে প্রত্যাবর্ত্তন করেন। এই কার্য্যকালের মধ্যে ইনি রাওলপিণ্ডিতে দরবার করিয়া আফগানি স্থানের আমীর আবদুররহমানকে অভ্যর্থনা করেন। ব্রহ্মদেশের রাজা থিব ইংরাজবণিক্‌দিগের প্রতি অত্যাচার করিতেন বলিয়া তাঁহার রাজ্য ব্রিটিশসাম্রাজ্যভুক্ত করেন এবং গোয়ালিয়রের রাজাকে গোয়ালিয়র-দুর্গ প্রত্যর্পণ করিয়া দেশীয় রাজন্যবর্গের অনুরাগভাজন হন এবং মহারাণী ভারতেশ্বরীর রাজ্যের পঞ্চাশৎ-বার্ষিক উৎসব মহাসমারোহে সম্পন্ন করেন। ইনি ইংলণ্ডে প্রত্যাবর্ত্তন করিয়াই "মার্কুইস্ অব্ ডফরিণ এণ্ড আভা" এই উপাধি দ্বারা ভূষিত হন।

ডাল্‌হৌসি (লর্ড) ইনি হার্ডিংটন্‌সায়ারে কলস-টাউনের ব্রোণের উত্তরাধিকারিণীর তৃতীয় পুত্র। ১৮১২ খ্রীষ্টাব্দের ২২শে এপ্রেল তারিখে ইঁহার জন্ম হয়। লর্ড ডালহৌসী ১৮৪৮ খৃষ্টাব্দের ১২ই জানুয়ারি তারিখে লর্ড হার্ডিঞ্জের (প্রথম হার্ডিঞ্জ) নিকট হইতে ভারতের শাসন ভার গ্রহণ করেন। ইঁহার শাসনকালের অধিকাংশ যুদ্ধ বিগ্রহে অতিবাহিত হয়। প্রথম মূলতানের অবাধ্য শাসনকর্ত্তা মূলরাজকে যুদ্ধে নিহত করিয়া মূলতান পঞ্জাব-রাজ্যের অধীন করেন। দ্বিতীয় শিখ যুদ্ধে ইংরেজগণ জয়ী হইলে ইনি ঘোষণা পত্র প্রচার করিয়া পঞ্জাব ব্রিটিশসাম্রাজ্য ভুক্ত করিয়া লয়েন। দ্বিতীয় ব্রহ্ম-যুদ্ধের পর, ইংরেজগণ কর্ত্তৃক জিত ব্রহ্মদেশের কিয়দংশ ইংরেজের শাসনাধীন করেন। সাতারার রাজার দত্তকপুত্র অসিদ্ধ করিয়া সাতারা ব্রিটিশ-ভারতের অন্তর্গত করিয়া লয়েন। হায়দরাবাদের নিজামের নিকট হইতে বাঁকী টাকার জন্য তাঁহার রাজ্যের অন্তর্গত বেরার্, নলদুর্গ, রইচর, দোয়াব প্রভৃতি স্থান ইংরাজের পক্ষে গ্রহণ করেন। পেশওয়া বাজীরাওর মৃত্যু হইলে তৎপুত্র নানাসাহেবের বৃত্তি রহিত করেন। ঝাঁসি ও নাগপুরের রাজদ্বয় অপুত্রক অবস্থায় মৃত্যু মুখে পতিত হইলে লর্ড ডাল্‌হৌসি তাঁহাদের পোষ্যপুত্র অসিদ্ধ করিয়া ঐ দুইটী রাজ্য ব্রিটিশসাম্রাজ্যভুক্ত করেন। অযোধ্যার নবাব ওয়াজিদ-আলী রাজ্যশাসনে অনুপযুক্ত বলিয়া তাঁহাকে নবাবী হইতে বিচ্যুত ও ১২ লক্ষ টাকা বার্ষিক বৃত্তি প্রদান-পূর্ব্বক কলিকাতায় বাস করিতে আদেশ দেন ও অযোধ্যা ব্রিটিশ সাম্রাজ্যভুক্ত করিয়া লয়েন। এই সকল ব্যাপারে নিরন্তর লিপ্ত থাকিলেও লর্ড ডাল্‌হৌসির সময়ে অনেক

সংকার্য্যের অনুষ্ঠান হইয়াছিল। তাঁহারই সময়ে ভারতবর্ষে রেলওয়ে ও টেলিগ্রামের সূত্রপাত হয়, দুই পয়সায় টিকিটে ভারতের সর্ব্বত্র ডাকে চিঠি যাইবার নিয়ম প্রবর্ত্তিত হয়, বহুসংখ্যক সুদীর্ঘ রাজপথ প্রস্তুত হয়, ক্ষেত্রে জল সেচনের নিমিত্ত অনেক খাল খনিত হয়। তাঁহারই শাসনকালে সার্ চার্লস্‌-উড্ সাহেবের যত্নে এদেশে অপেক্ষাকৃত বাহুল্যরূপে শিক্ষা-বিস্তার হয়। তাঁহার অনুমতিতে কলিকাতা, বোম্বাই ও মান্দ্রাজ এই তিনটী মহানগরে তিনটী প্রেসিডেন্সী কলেজ্ স্থাপিত হয়। ১৮৫৩ খৃষ্টাব্দে কোম্পানি আর বিশ বৎসরের জন্য এক নূতন সনন্দ প্রাপ্ত হন। তদনুসারে বাঙ্গালার লেপ্টণাণ্ট গবর্ণর-পদের সৃষ্টি হয় এবং সার্ ফ্রেডারিক হ্যালিডে প্রথম ছোটলাট নিযুক্ত হন। ১৮৫৬ খ্রীষ্টাব্দে ডাল্‌হৌসির সময়ে 'বিধবা-বিবাহ' আইন বিধিবদ্ধ হয়। লর্ড ডালহৌসি ১৮৫৬ খ্রীষ্টাব্দে পদ ত্যাগ করিয়া ইংলণ্ডে গমন করেন। ১৮৭০ খ্রীষ্টাব্দের ১৯শে ডিসেম্বর তিনি দেহ ত্যাগ করেন।

ডিমস্থিনিস্। ইউরোপের অন্তর্গত গ্রীস্‌দেশের প্রসিদ্ধ বাগ্মী ডিমস্থিনিস্ খৃঃ পূঃ ৩৮৫ অব্দে জন্ম গ্রহণ করেন। শৈশবে পিতৃ-বিয়োগ হওয়ায় বাল্যকালে ইনি অধিক শিক্ষা লাভ করিতে পারেন নাই। অনন্তর বয়োবৃদ্ধির সহিত চিত্ত-চাঞ্চল্য দূরীভূত হইলে ডিমস্থিনিস্ অতিযত্ন ও পরিশ্রম সহকারে বিদ্যার্জ্জন করেন। অতঃপর ইনি দেশ মধ্যে এক জন বিখ্যাত বক্তা হইবার জন্য যত্নবান্ হন। কথিত আছে, ডিমস্থিনিস্ বক্তৃতা-শক্তি অভ্যাসের নিমিত্ত সাগরতীরে গমন করিয়া নির্জ্জনে উচ্চৈঃস্বরে বক্তৃতা করিতেন। ইনি অতিশয় অধ্যয়নশীল ছিলেন। পাছে অধ্যয়নের ব্যাঘাত হয়, এই আশঙ্কায় ভূগর্ভস্থ একটী বিজন প্রকোষ্ঠে বসিয়া নিবিষ্ট মনে অধ্যয়ন করিতেন। নিজের ভাষা বিশুদ্ধ করিবার অভিপ্রায়ে একখানি উৎকৃষ্ট গ্রন্থ আট দশবার নকল করিয়াছিলেন। ইঁহার উদ্দীপনাময়ী বক্তৃতায় উত্তেজিত হইয়া গ্রীকগণ মাসিডনপতি প্রবিজয়ী ফিলিপের বিরুদ্ধে অস্ত্র ধারণ করে। অনেকবার তাহাদের মৃত্যুর পর, অন্তিপিটার ইঁহার জীবননাশের চেষ্টা করেন। ডিমস্থিনিস্ পলায়ন করিয়া এক দেবমন্দিরে আশ্রয় গ্রহণ করেন এবং খৃঃ পূঃ ৩২২ অব্দে বিষপানে আত্মহত্যা করেন।

---

# ত

তাতা। পারসীক-কুলোদ্ভব জাম্‌শেঠ্‌জী নসর-ওয়ান্‌জী তাতা ১৮৩৯ খৃষ্টাব্দে বোম্বাই প্রদেশের অন্তর্গত নওসারী নামক প্রাচীননগরীতে তাতা কোম্পানি স্থাপিত করেন। ইনি অনেক স্থানে কল কারখানা করিয়া স্বাধীন উপায়ে সংসার-যাত্রা নির্ব্বাহের পথ প্রশস্ত করিয়াছেন। তাতা ইউরোপের বহু দেশ ভ্রমণ করিয়াছেন। ভারতীয় যুবকগণ যাহাতে বৈজ্ঞানিক শিক্ষা পাইয়া দেশ-জাত দ্রব্যের ব্যবসায় বিস্তার করিতে পারেন এমন একটী অনুষ্ঠানকল্পে ইনি গবর্ণমেণ্টের হস্তে বিস্তর অর্থ অর্পণ করেন। যত দিন এই রূপ অনুষ্ঠান সংঘটিত না হয়, ততদিন পর্য্যন্ত ভারতীয় যুবকগণ যাহাতে ইংলণ্ডে যাইয়া উপযুক্ত শিক্ষা পায়, তাহারও আর্থিক ব্যবস্থা করিয়া গিয়াছেন। মহীশূর রাজ্যের বাঙ্গালোরে মধ্যপ্রদেশের নাগ-পুরে, ইঁহার প্রস্তাবিত বিদ্যালয় ও কারখানা প্রতিষ্ঠিত হইয়াছে। অনেক ভারতীয় যুবক ঐ সকল স্থানে শিক্ষা পাইতেছে।

তানসেন। ইনি ভারতবর্ষের এক জন অদ্বিতীয় গায়ক। তানসেন ১৬শ খৃষ্টাব্দে সম্রাট্ আক-বরের সময়ে বিদ্যমান ছিলেন। প্রথমে ইনি গোঁড়া হিন্দু ছিলেন, বৃন্দাবনে গিয়া হরিদাস স্বামীর শিষ্যত্ব গ্রহণ করিয়াছিলেন। তাহার পর, ভাটের বাঘেলার রাজা রামচাঁদের আগ্রহে তাঁহার সভাসদ্ হন। কথিত আছে, রাজা রামচাঁদ ইঁহার সংগীতে বিমুগ্ধ হইয়া ভিন্ন ভিন্ন সময়ে প্রায় দুই কোটি মুদ্রা পারি-তোষিক প্রদান করেন। তাহার পর, সম্রাট্ আকবরের নির্ব্বন্ধে তানসেন অনিচ্ছা সত্ত্বেও দিল্লীর সভায় আগমন করেন। কিংবদন্তী এইরূপ যে, সম্রাট্ আকবরের একটী রূপবতী যুবতী কন্যা তানসেনের মধুর সংগীতে বিমোহিত

হইয়া তাঁহাতে আত্মসমর্পণ করে এবং তানসেনও ঐ সুন্দরীর রূপে আত্মহারা হইয়া আপনাকে তাঁহার চরণে উৎসর্গ করেন। সম্রাট্ এই সংবাদ অবগত হইয়া উভয়ের পরিণয় ক্রিয়া সম্পাদন করেন। তানসেন মুসলমান-ধর্ম্ম গ্রহণ করিলে তাঁহার নাম হয় মীঞা তানসেন। কথিত আছে, দীপক গাহিতে গাহিতে ব্রহ্মরন্ধ্রে অগ্নি প্রজ্বলিত হওয়ায় তানসেনের মৃত্যু হয়। অনন্তর তাঁহার আদিলীলাক্ষেত্র গোয়ালিয়রে মহাসমারোহে সমাধি হয়। এখনও অসংখ্য সংগীত-সাধক তানসেনের সমাধিস্থান সন্দর্শনের নিমিত্ত গোয়ালিয়রে গিয়া থাকেন। তানসেন অনেক রাগ রাগিণী আবিষ্কার করিয়াছিলেন। এখনও তানসেনের বংশধর বিদ্যমান আছেন। প্রসিদ্ধ গায়ক সুরতসেন তাঁহার বংশধর।

তারানাথতর্কবাচস্পতি। বর্দ্ধমান জেলার অন্তর্গত কালনা গ্রামে ১৮১২ খৃষ্টাব্দে তারানাথ জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতার নাম কালিদাস সার্ব্বভৌম। রাঢ়ীয় শ্রেণীস্থ-ব্রাহ্মণ। ইঁহার পূর্ব্ব পুরুষেরা বাঙ্গালদেশ বরিশাল জেলার বৈচণ্ডীগ্রাম হইতে উঠিয়া আসিয়া কালনায় গঙ্গাতীরে বাস করেন। তজ্জন্য ইঁহাদের বাড়ীকে কাল্‌নার লোকেরা বাঙ্গাল ভট্টাচার্য্যিদের বাড়ী বলে। বাল্যকালে তারানাথের বিদ্যাশিক্ষায় প্রগাঢ় অভিনিবেশ ছিল। প্রথমে তাঁহার সংস্কৃতশিক্ষা গৃহেই হইয়াছিল। তাহার পর, কলিকাতা সংস্কৃত কলেজে বিশেষ অধ্যবসায়ের সহিত ছয় বৎসর অধ্যয়ন করেন এবং সর্ব্বোচ্চ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া 'তর্কবাচস্পতি' উপাধি প্রাপ্ত হন। তাহার পর, কাশীধামে গিয়া কয়েক বৎসর বেদান্তাদি শাস্ত্র অধ্যয়ন করেন। তর্কবাচস্পতি মহাশয় কাশী হইতে প্রত্যাগত হইয়া কাল্‌নার বাটীতে চতুষ্পাঠী স্থাপনপূর্ব্বক অধ্যাপনা আরম্ভ করেন। সেই সময়ে তিনি কাহারও প্রতিগ্রহ করিতেন না, নিজে ব্যবসায় বাণিজ্য করিয়া তাহার যে উপস্বত্ব পাইতেন, তদ্বারা সংসার খরচ ও চতুষ্পাঠীর ব্যয় নির্ব্বাহ করিতেন। নেপাল হইতে শাল কাঠ আনাইতেন, রাঢ়দেশের চাউল, শান্তি-পুর, ফরাসডাঙ্গার কাপড়, কাশ্মীরী শাল প্রভৃতি আনিয়া বিক্রয় করিতেন। এতদ্ভিন্ন বীরভূমে বিঘা প্রতি ৵০ খাজনায় দশ হাজার বিঘা জমি লইয়া লাঙ্গল গরু ও মুনিষ রাখিয়া কৃষিকার্য্যও চালাইতেন। কিছুদিন পরে কলিকাতা সংস্কৃত কলেজের ব্যাকরণশাস্ত্রের প্রধান অধ্যাপকের পদশূন্য হইলে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের আগ্রহে তর্কবাচস্পতি মহাশয় ঐ পদে নিযুক্ত হন। এই সময় হইতে ইনি প্রতিগ্রহ করিতে আরম্ভ করেন। এ দিকে কলেজের কার্য্যে অধিক সময় ব্যাপৃত থাকায় ব্যবসায় কার্য্যের প্রতি লক্ষ্য রাখিতে পারিতেন না। বিস্তর টাকার শাল কীটদষ্ট হওয়ায় লক্ষাধিক টাকার দায়ী হইয়া পড়েন। ইঁহার দেনার সংবাদ পাইয়া সংস্কৃতকলেজের তদানীন্তন প্রিন্সিপাল কাউয়েল সাহেব ইঁহাকে সংস্কৃত-পুস্তক সকল মুদ্রিত করিয়া প্রকাশ করিবার পরামর্শ দেন। তদনুসারে তর্কবাচস্পতি মহাশয় সংস্কৃত পুস্তক সকল মুদ্রিত করিতে আরম্ভ করেন। ঐ সকল পুস্তকের গবর্ণমেণ্ট যত খণ্ড ক্রয় করিতেন, তাহাতেই প্রায় মুদ্রণ-ব্যয় উঠিয়া যাইত, অবশিষ্ট পুস্তকের মূল্য লাভস্বরূপ তর্কবাচস্পতি মহাশয় প্রাপ্ত হইতেন। ইহাতে অল্প দিনের মধ্যে দেনা শোধ হওয়ায় তিনি বিশেষ লাভবান্ হন। ইনি পাণিনীয় সিদ্ধান্তকৌমুদীর অতিসংক্ষিপ্ত সরলা নাম্নী টীকা, শব্দস্তোম-মহানিধি ও বাচস্পত্য অভিধান, আশুবোধ ব্যাকরণ এবং কাব্য ও দর্শনশাস্ত্র সংক্রান্ত কয়েক-খানি গ্রন্থের টীকা রচনা করেন। তর্কবাচস্পতি মহাশয়ের 'বাচস্পত্য' অভিধান সঙ্কলনই প্রধান কীর্ত্তি, কিন্তু দুঃখের বিষয় উহাতে গবেষণার ( Research) কোন পরিচয় নাই। এক একটী শব্দের অর্থ লিখিতে গিয়া যথাদৃষ্ট বহু শাস্ত্রের বচন উদ্ধৃত করিয়াছেন কিন্তু উহার পৌর্ব্বাপর্য্য, প্রামাণিকতা, অপ্রামাণিকতা, ব্যাখ্যার তাৎপর্য্য, আধ্যাত্মিক অর্থ প্রভৃতি কিছুই নির্ণয় করিতে চেষ্টা করেন নাই। এতদ্ভিন্ন অনেক কৃত্রিম প্রক্ষিপ্ত বচন তাঁহার অভিধানে স্থান প্রাপ্ত হইয়াছে। যাহা হউক, তিনি নানা শাস্ত্রের বহুসংখ্যক সংস্কৃতগ্রন্থ প্রকাশ করিয়া

সংস্কৃত শিক্ষার যথেষ্ট সাহায্য করিয়াছেন। তিনি প্রথমে সমাজ-সংস্কারক প্রথিতনামা ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের সহিত বিধবাবিবাহ ও বহুবিবাহরাহিত্য বিষয়ে যোগ দান করেন। শেষে মতের পরিবর্ত্তন ঘটায় উহার প্রতিবাদ করিয়া গ্রন্থ লিখিয়াছিলেন। তাঁহার জামাতা জনাই (ইদানীং কলিকাতা) নিবাসী শ্রীযুক্ত কিশোরীলাল মুখোপাধ্যায় মহাশয় বলেন, "তর্কবাচস্পতি মহাশয় পাক কার্য্যে বিশেষ পারদর্শী ছিলেন। একবার তিনি কলিকাতায় শ্বশুর বাটীতে আসিয়া দেখেন পরিবারবর্গ কালনার বাটীতে, একাকী তর্কবাচস্পতি মহাশয় বাসায় আছেন। সুতরাং তর্কবাচস্পতি মহাশয় স্বয়ংই পাক করিতে গেলেন, তিনি এত সুন্দর রূপে নানাবিধ ব্যঞ্জন পাক করিয়াছিলেন যে, মুখুয্যে মহাশয় বলেন ওরূপ সুস্বাদু পাক তিনি আর কখনও খান নাই"। তর্কবাচস্পতি মহাশয় শেষ জীবনে কাশী বাস করেন, সেখানেই তাঁহার পরলোক প্রাপ্তি ঘটে।

তারাশঙ্করতর্করত্ন। নদীয়া জেলার অন্তর্গত নবদ্বীপের সন্নিহিত কুঁচকুলি গ্রামে অনুমান ১৮৩০ খ্রীষ্টাব্দে তারাশঙ্করতর্করত্ন জন্মগ্রহণ করেন। পিতার নাম মধুসূদনচট্টোপাধ্যায় রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণ। ইঁহার পিতার আর্থিক অবস্থা ভাল ছিল না। ইনি বাল্যকালে নিজগ্রামস্থ পাঠশালায় পড়া শেষ করিয়া কলিকাতা সংস্কৃত কলেজে প্রবিষ্ট হন। কলেজে পাঠকালে তারাশঙ্কর একজন মেধাবী ছাত্র বলিয়া পরিগণিত ছিলেন। ইনি সংস্কৃত কলেজ হইতে তর্করত্ন উপাধি প্রাপ্ত হন এবং সংস্কৃত কলেজের লাইব্রেরিয়ানের কর্ম্ম গ্রহণ করেন। যে সময়ে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, মদনমোহনতর্কালঙ্কার দ্বারকানাথ বিদ্যাভূষণ প্রভৃতি পণ্ডিতগণ দেশে বিশুদ্ধ সাধু বাঙ্গালা প্রচলনের জন্য লেখনী পরিচালনা করেন, তখন তারাশঙ্করতর্করত্ন ও তাঁহাদের একজন প্রধান সহকারী ছিলেন। ইনি সোমপ্রকাশ নামক সাপ্তাহিক পত্রের নিয়মিত লেখক ছিলেন। তাহারপর, ১৮৫৪ খ্রীষ্টাব্দে মহাকবি বাণভট্ট বিরচিত কাদম্বরীর গদ্যানুবাদ প্রকাশ করেন। উহার কিছুকাল পরেই প্রসিদ্ধ লেখক জনসন্ কৃত র‍্যাসেলাসের বঙ্গানুবাদ করেন। তারাশঙ্কর দুইবার দার পরিগ্রহ করিয়াও পুত্র মুখ দর্শন করিতে পারেন নাই। ইনি কাদম্বরী গ্রন্থকে এত ভালবাসিতেন যে, তাঁহার একমাত্র কন্যার নাম কাদম্বরী রাখিয়াছিলেন। তারাশঙ্কর মৃত্যুর কিছুকাল পূর্ব্বে গোয়াড়ি কৃষ্ণনগরে একটী সুন্দর বাটী নির্ম্মাণ করাইয়াছিলেন কিন্তু তাহাতে বাস করা তাঁহার ভাগ্যে ঘটে নাই। তর্করত্ন মহাশয় যৌবনের শেষ সীমায় পদার্পণ না করিতেই পরলোক গমন করেন।

তারিণীচরণ চট্টোপাধ্যায়। ইনি অম্বিকা কালনার সন্নিহিত ডেবেটোন গ্রামে ১৮৩১ খ্রীষ্টাব্দে জন্ম গ্রহণ করেন। পিতার নাম শশিশেখর চট্টোপাধ্যায়, রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণ। শশিশেখরের কয়েক ঘর ধনাঢ্য ব্রাহ্মণ শিষ্য ছিল। ঐ সকল শিষ্য গুরু শশিশেখরকে বার্ষিক বাহা প্রদান করিতেন তাহাতেই তাঁহার সুখে স্বচ্ছন্দে সংসার-যাত্রা নির্ব্বাহ হইত। তারিণীচরণ যখন এক বৎসরের শিশু, সেই সময় তাঁহার পিতৃবিয়োগ হয়। তাহার পর, তাঁহার জননী তারিণীচরণকে লইয়া তাঁহার পিত্রালয়ে নবদ্বীপে আগমন করেন। ইঁহার মাতুলেরা চারি ভ্রাতা, তম্মধ্যে প্রথম মাধবচন্দ্রবিদ্যারত্ন ও দ্বিতীয় কৃষ্ণকান্তশিরোরত্ন মহাশয়, ইহারা দুই ভাই শাস্ত্রব্যবসায়ী ছিলেন। ইঁহাদের মধ্যে শিরোরত্ন মহাশয়ের ইচ্ছা তারিণীচরণ ব্রাহ্মণ পণ্ডিত হইয়া শিষ্যদিগকে মন্ত্র প্রদানপূর্ব্বক তাঁহাদের নিকট হইতে প্রণামী আদায় করিয়া স্বচ্ছন্দে দিনপাত করেন। তিনি তদনুসারে তারিণীচরণকে মুগ্ধবোধ ব্যাকরণ পড়াইতে আরম্ভ করেন কিন্তু যতই বয়স বাড়িতে লাগিল, ততই তারিণীচরণের ব্রাহ্মণ-পণ্ডিতের যাচ্ঞা বৃত্তির উপর ঘৃণা জন্মিতে লাগিল। তিনি নবপ্রচলিত প্রতীচ্য শিক্ষার পক্ষপাতী হইয়া উঠিলেন। তারিণীচরণ বাল্যকাল হইতেই স্বাধীনচেতা, এই স্বাধীনচিত্ততাই কালে তাঁহাকে উচ্চপদবীতে সমারূঢ় করিয়াছিল। তাঁহার বয়স যখন ১২।১৩ বৎসর, সেই সময়

তাঁহার মাতুলালয়ে একটী বিবাহ উপলক্ষে মাতুলবাটীর বালক ও যুবকেরা শাল জামিয়ার গায়ে দিয়া পথ আলো করিয়া চলিল কিন্তু তারিণীচরণ সামান্য পরিচ্ছদে বিবাহোৎসবে যোগদান করিতে যাইতেছেন, দেখিয়া তাঁহার জননী তাঁহার কোন ভ্রাতৃবধূর নিকট হইতে একখানি জামিয়ার লইয়া তারিণীচরণকে সেই দিনের জন্য গায়ে দিয়া যাইতে অনুরোধ করিলেন। তাহাতে তারিণীচরণ জননীকে জিজ্ঞাসা করিলেন, "তুমি জামিয়ার পাইলে কোথায়? আমাদের ত জামিয়ার নাই। আমি বেশভূষার জন্য পরের দ্রব্য ব্যবহার করা অপমানের কার্য্য মনে করি। আমার নিজের যে মলিন বস্ত্র আছে, তাহা পরিধান করিয়া দশের নিকট যাইতে আমি লজ্জিত নই। তবে তোমার সন্তোষের জন্য এই পর্য্যন্ত বলিতে পারি যে আমি বাঁচিয়া থাকিলে কালে স্বোপার্জ্জিত অর্থে জামিয়ার কিনিয়া আগে তোমাকে ব্যবহার করাইয়া পরে নিজে ব্যবহার করিব"। তিনি পুত্রের ঐরূপ কথা শুনিয়া আর কিছু বলিতে সাহস করেন নাই। তারিণীচরণের মাতা স্বামিত্যক্ত সম্পত্তির কিছুই লইয়া আসিতে পারেন নাই, সুতরাং পাঠকালে তারিণীচরণকে অনেক কষ্টভোগ করিতে হইয়াছিল। তিনি কিছু দিন পরেই মাতুলগণের অনভিমতে কৃষ্ণনগর-কলেজের অধ্যক্ষের শরণাপন্ন হন এবং তাঁহার প্রযত্নে উক্ত কালেজে প্রবেশ করেন। কৃষ্ণনগর কলেজে পাঠকালে তারিণীচরণকে অশন বসন ও পাঠ্য পুস্তকাদির জন্য যথেষ্ট ক্লেশ পাইতে হইয়াছিল। তিনি কখন কখন মাতার নিকট হইতে গোপনে কিছু কিছু সাহায্য পাইতেন। তদ্ভিন্ন কখন অর্দ্ধাশনে দিন অতিবাহিত করিতে হইত, কখনও বা এক পয়সার মুড়ি খাইয়া দিন কাটিত। প্রতিভাগুণে তিনি অল্পদিনের মধ্যেই সিনিয়র্ স্কলার্সিপ্ প্রাপ্ত হন। যাহা হউক, অনেক দুঃখ ও অভাবের মধ্যে থাকিয়াও কেবল অধ্যবসায়-বলে তিনি কালেজের শিক্ষা সমাপ্ত করিতে পারিয়াছিলেন। কলেজ ত্যাগ করিয়া তারিণীচরণ নিতান্ত নিঃসহায় অবস্থায় কলিকাতায় আসিয়া চাকরির অনুসন্ধানে প্রবৃত্ত হন। এই সময় তাঁহার পিতার কয়েকটী ধনী ব্রাহ্মণ-শিষ্য তাঁহার নিকট আসিয়া তাঁহাকে মন্ত্রগুরু হইবার জন্য অনুরোধ করিতে লাগিলেন। এমন কি, "আপনি নিজের পায়ে নিজে কুঠারাঘাত করিতেছেন এবং হাতের লক্ষ্মী পায়ে ঠেলিতেছেন" ইত্যাদি বাক্যে তাঁহাকে পুনঃ পুনঃ অনুযোগ করিতে লাগিলেন। কিন্তু পুরুষকারের একনিষ্ঠ উপাসক তারিণীচরণ অটল। তিনি তাঁহাদিগকে সতেজে উত্তর দিলেন;—"কর্ণের নিকট দুই একটী শব্দ উচ্চারণ করিয়া ঐ প্রকার শিষ্যের নিকট হইতে অর্থ অপহরণ করা অপেক্ষা চিরকাল দারিদ্র্য দুঃখে নিপীড়িত থাকা সহস্র গুণে শ্রেয়ঃ। আমার এমন শিক্ষা বা বিদ্যা নাই যাহাতে আমি আপনাদের গুরুপদবাচ্য হইতে পারি। অতএব আমি অনুমতি দিতেছি, আপনারা স্বতন্ত্র গুরু গ্রহণ করিয়া আমাকে পরিত্যাগ করুন"। শিষ্যগণ ব্যর্থমনোরথ হইয়া প্রতিনিবৃত্ত হইলে তারিণীচরণ অনেক চেষ্টাতে ফোর্ট-উইলিয়ম্ কলেজে সামান্য কেরানিগিরি চাকরিতে প্রবেশ করেন। প্রতিভা, উদ্যম ও পরিশ্রমের গুণে ক্রমশঃ তাঁহার পদোন্নতি হইতে লাগিল। অবশেষে তিনি সংস্কৃত কলিজিয়েট্-স্কুলের প্রধান শিক্ষক ও ভূগোল ইতিহাসের অধ্যাপক নিযুক্ত হন। ঐ সময় প্রথিতনামা ঈশ্বরচন্দ্রবিদ্যাসাগর মহাশয় সংস্কৃত কলেজের অধ্যক্ষ ছিলেন। তিনি তারিণীবাবুর গুণে মোহিত হইয়া তাঁহাকে অত্যন্ত ভাল বাসিতেন। কিছুদিন পরে তারিণীবাবু ভূগোলপ্রবেশ, ভূগোলবিবরণ ও ভারতবর্ষের ইতিহাস নামক তিনখানি পুস্তক রচনা করেন। এই তিনখানি পুস্তক বহুকাল স্কুলসমূহের একমাত্র পাঠ্যরূপে নির্দ্দিষ্ট ছিল। কয়েক বৎসরের পর, তারিণীবাবুর জীবনে আর একটী বিশেষ ঘটনা ঘটে। কলিকাতার সন্নিহিত কোন ব্রাহ্মণ-জমিদারবংশের এক বিধবা স্বামিধনে বঞ্চিত হইয়া তাঁহার শরণাপন্না হইলে, তিনি তাঁহার সম্পত্তি দেওয়াইবার জন্য ঐ প্রবল ভূম্যধিকারিগণের বিপক্ষতাচরণে প্রবৃত্ত হন। এমন কি, এই ঘটনায় তাঁহাকে ঘোর বিপদে পতিত হইতে হইয়াছিল। তিনি অসাধারণ

শক্তিগুণে আত্মরক্ষা করিয়া ঐ শরণাগতাকে সম্পত্তি দেওয়াইয়াছিলেন। এজন্ত তাঁহাকে অনেকদিন হাইকোর্টে মোকদ্দমা করিতে হইয়াছিল। তারিণীবাবুর জননীর শ্বাসের ব্যাধি ছিল, তারিণীবাবুও ৩৯ বৎসর বয়সে ঐ ব্যাধিতে আক্রান্ত হইয়া অসময়ে পেন্‌সন্ লইতে বাধ্য হন। শেষ বয়সে ভগ্নশরীরেও নবদ্বীপে বাস কালে তিনি ঐ গ্রামের উন্নতিকল্পে অবশিষ্ট জীবনটুকু নিয়োজিত করিয়াছিলেন। তারিণীবাবুর যত্নেই নবদ্বীপে রাস্তা ঘাট, পোষ্টঅফিস মিউনিসিপালিটি এবং উচ্চশ্রেণীর ইংরাজীবিদ্যালয় প্রতিষ্ঠিত হয়। এই সকল সাধারণের হিতকর কার্য্য সম্পাদন করিতে গিয়া অনেক সময় তাঁহার খ্রীষ্টান মিশনরি ও রাজপুরুষদের সহিত সংঘর্ষ উপস্থিত হইত কিন্তু তেজস্বী তারিণী বাবু কখন ও কোন ঘটনায় পশ্চাৎপদ হন নাই। তিনি পেনসন্ লইয়া ২৬ বৎসর বাঁচিয়াছিলেন। আমরা পাঠাবস্থায় তাঁহার শেষ জীবনের কার্য্যকলাপ প্রত্যক্ষ করিয়াছি। তাঁহার শিক্ষা এতই পূর্ণ ছিল এবং তাঁহাতে এতই মনুষ্যত্বের বিকাশ হইয়াছিল যে, কখনও কোন কার্য্যে তাঁহার হৃদয়ের সংকীর্ণতা বা অনুদারতা লক্ষ্য করি নাই। তাঁহার জ্যেষ্ঠ পুত্র শ্রীযুক্ত অশ্বিনীকুমার চট্টোপাধ্যায় বি, এল্ কৃষ্ণনগর জজ কোর্টের উকীল।

তারাবাই। ইনি মহারাষ্ট্র-নায়ক রাজারামের জ্যেষ্ঠা পত্নী ও প্রসিদ্ধ বীর শিবাজীর পুত্রবধূ। তারাবাই বুদ্ধিমতী রাজনীতি-নিপুণা বীরবালা ছিলেন। তাঁহারই উৎসাহ-বাক্যে প্ররোচিত হইয়া মহারাষ্ট্র-সৈনিকগণ কর্ত্তৃক মোগল সম্রাট্ ঔরঙ্গজেব পরাভূত হন। ১৭৫৩ খ্রীষ্টাব্দের পর ৭০ বৎসর বয়সে এই মহীয়সী মহিলা পরলোক গমন করেন।

তুকারাম। ইনি মহারাষ্ট্র-দেশীয় একজন পরম-ভক্ত। ১৫৮৮ খ্রীষ্টাব্দে মহারাষ্ট্র দেশের রাজধানী পুণা নগরীর আট ক্রোশ পশ্চিম-উত্তর কোণে ইন্দ্রায়ণী নদীর তীরে দেহু নামক গ্রামে শূদ্র জাতীয় এক বণিক্ গৃহে ইঁহার জন্ম হয়। শৈশব হইতেই তুকারাম সরল ও সাধু ছিলেন। প্রথম জীবনে তিনি বাণিজ্য দ্বারা কিছু ধনোপার্জ্জন করিয়াছিলেন। শেষে তিনি তাঁহার পূর্ব্বপুরুষ-প্রতিষ্ঠিত বিঠোবা দেবের সেবায়ই মন প্রাণ সমর্পণ করেন। তুকারাম অত্যন্ত পরোপকারী ছিলেন, তাঁহার শক্তি সত্ত্বে কখনও পরোপকারে বিরত হইতেন না। তুকারামের দুই পত্নী, জ্যেষ্ঠা রুক্মাবাই কাশরোগে গতাসু হন। কনিষ্ঠা অবলাবাই ধনিকন্যা, তিনি স্বামীর সংসারের প্রতি অনাস্থা দেখিয়া সর্ব্বদা ভৎ'সনা করিতেন। জ্ঞাতিগণ ও তাঁহাকে মিষ্টবাক্যে তিরস্কার করিত কিন্তু কিছুতেই কিছু হইল না। বিঠোবা দেব ভিন্ন তিনি সংসারের সকল বস্তুই অকিঞ্চিৎকর মনে করিতেন। উপর্য্যুপরি সংসারের কয়েকটী লোকের মৃত্যুতে তাঁহার বিরাগ আরও বাড়িতে লাগিল, তিনি তাঁহার উপাস্য দেব ব্যতীত অন্য কিছুই জানিতেন না। ক্রমে তাঁহার ভক্তি ও জ্ঞান লক্ষ্য করিয়া অনেক সাধু সন্ন্যাসী উপদেশ গ্রহণের নিমিত্ত তাঁহার নিকট আসিত। স্বয়ং মহারাষ্ট্র-রাজ ছত্রপতি শিবাজী তাঁহাকে পুণা রাজধানীতে লইয়া যাইবার জন্য ছত্র, চামর, যান, বাহন প্রেরণ করিলেন। কিন্তু বিষয়-বিরক্ত তুকারাম বিষয়ীর সংসর্গে যাইতে সম্মত হইলেন না। তাহার পর, তিনি নামদেবের অভঙ্গের ন্যায় শ্রুতি পুরাণ ও ভগবদ্গীতার ভাবার্থ অবলম্বন পূর্ব্বক নূতন নূতন অভঙ্গ (গীতি) রচনা করিয়া বিঠোবার চরণে উৎসর্গ করিতেন। ১৬৫৯ খ্রীষ্টাব্দে তুকারাম মহাপ্রস্থান করেন। তাঁহার অভঙ্গ সকল বেদ, পুরাণের ন্যায় মহারাষ্ট্র দেশে সমাদৃত। এখনও তুকারামের বংশধরগণ মহারাষ্ট্র-দেশে বিদ্যমান আছেন।

তুলসীদাস। ইনি হিন্দুস্থানের সর্ব্বপ্রধান ভক্ত কবি। তুলসীদাস ১৫৮৯ সংবতে দো-আবের অন্তর্গত তরী নামক গ্রামে পরাশর-গোত্রসম্ভূত সরযূপারী ব্রাহ্মণকুলে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতার নাম আত্মারাম শুকুল ও জননীর নাম হুলসী। ইনি জ্যেষ্ঠানক্ষত্রের শেষে মূলা নক্ষত্রের প্রথমে ভূমিষ্ঠ হন। পূর্ব্বে হিন্দুদের বিশ্বাস ছিল, ঐ সময়ে জন্ম গ্রহণ করিলে পিতৃহন্তা হয়। তজ্জন্য তুলসী পিতা কর্ত্তৃক পরিত্যক্ত হন। এরূপ শিশুকে অন্য কোন গৃহস্থ প্রতিপালন করিতে চাহিত না। তিনি

সৌভাগ্যক্রমে ঐ সময়ে এক সাধুর দৃষ্টিতে পতিত হন। ঐ সাধু তাঁহাকে প্রতিপালন ও শিক্ষা দান করেন। তিনি হিন্দী উর্দ্দু ও অতিসামান্য সংস্কৃত শিখিয়াছিলেন। বাল্যকালে তাঁহার নাম ছিল "রামবোলা" গুরু তাঁহার তুলসীদাস নামকরণ করেন। গুরুর যত্নে পরে তিনি আপন গৃহেই স্থান প্রাপ্ত হন। কিছুদিন পরে তুলসিদাস রামোপাসক পরমভক্ত দীনবন্ধু পাঠকের রত্নাবলী নাম্নী সুন্দরী কন্যাকে বিবাহ করেন। রত্নাবলী কেবল রূপবতী ছিলেন না, তিনি ভক্তি এবং জ্ঞানেও বিভূষিতা ছিলেন। যথাসময়ে রত্নাবলীর গর্ভে তুলসীদাসের এক পুত্র জন্মে। তুলসীদাস একদণ্ডও পত্নীকে ছাড়িয়া থাকিতে পারিতেন না। দিন দিন তিনি অত্যন্ত স্ত্রৈণ হইয়া পড়িলেন। একদিন রত্নাবলী তুলসীকে কিছু না বলিয়া বাপের বাড়ী চলিয়া গেলেন। তাহাতে তুলসী অত্যন্ত চিন্তিত হইয়া পত্নীর পাছে পাছে শ্বশুর বাড়ীতে গিয়া উপস্থিত হইলেন। উহা দেখিয়া রত্নাবলী কিঞ্চিৎ বিরক্ত হইয়া বলিলেন ;

"লাজ ন লাগত আপু কী ধোরে আয়েহু সাথ।
ধিক্ ধিক্ ঐসে প্রেমকী কহা ক হৌং মৈং নাথ॥
অস্থিচর্ম্মময় দেহ মম তা মোং জৈসী প্রীতি।
তৈসী জোং শ্রীরাম মহং হোত নতৌ ভবভীতি॥"

তোমার কি লজ্জা হয় না যে, তুমি আমার পাছু পাছু ছুটিয়া আসিয়াছ। নাথ! তোমার এরূপ প্রেমকে ধিক্, আমার অস্থিচর্ম্মময় দেহভার, উপর তোমার যেরূপ প্রীতি, এরূপ প্রেম যদি শ্রীরামের উপর থাকিত, তাহা হইলে তোমার ভবভয় থাকিত না। পত্নীর মিষ্ট ভর্ৎসনায় তুলসী দাসের চৈতন্য হইল। তিনি পত্নীর দিকে আর চাহিলেন না। রত্নাবলী তাঁহাকে থাকিয়া আহারাদি করিবার জন্য কত সাধাসাধনা করিলেন, কোনই ফল হইল না। তখনই তুলসীদাস রামনাম আশ্রয় করিয়া সন্ন্যাসী হইলেন। তিনি অযোধ্যায় ও বারাণসীতে অনেক দিন ছিলেন। তাহার পর, মথুরা, বৃন্দাবন, কুরুক্ষেত্র, প্রয়াগ, পুরুষোত্তম দর্শন করিয়া দেশে ফিরিলেন। বহুদিন অতীত হইয়াছে, তুলসী বার্দ্ধক্যে পদার্পণ করিয়াছেন, বাড়ী ঘর শ্বশুরবাড়ী কিছুই তাঁহার মনে নাই। একদিন তিনি শ্বশুরালয়ে আসিয়া অতিথি হইয়াছেন। তাঁহার বৃদ্ধা পত্নীই তাঁহার অতিথি সৎকার করিতে আসিলেন। তুলসীদাস স্বহস্তে পাক করিতে প্রবৃত্ত হইলেন। প্রথমে তাঁহার পত্নী তাঁহাকে চিনিতে পারেন নাই, শেষে দুই একটী কথার পর বুঝিলেন ইনিই তাঁহার হৃদয়সর্ব্বস্ব। রত্নাবলী আপন মনোভাব গোপন করিয়া বলিলেন ; "ঠাকুর! একটী মরিচ আনিয়া দিব? তুলসী উত্তর করিলেন না! আমার ঝুলিতেই মরিচ আছে। একটু কর্পূর আনিয়া দিব, উত্তর হইল, না! আমার ঝুলিতেই কর্পূর আছে। তাহার পর রত্নাবলী তুলসীদাসের চরণ ধৌত করিতে চাহিলেন, তাহাতেও তিনি সম্মত হইলেন না। রত্নাবলী বিনিদ্র নয়নে রাত কাটাইলেন ; পরদিন আত্মপরিচয় দিয়া তাঁহার সঙ্গিনী হইতে চাহিলেন। তুলসীদাস কোন প্রকারেই তাহাতে সম্মত হইলেন না। শেষে রত্নাবলী বলিলেন, "ঠাকুর! একটী মরিচ হইতে একটু কর্পূর পর্য্যন্ত তোমার ঝুলির মধ্যে স্থান প্রাপ্ত হইয়াছে, আর আমি তোমার প্রিয়তমা পত্নী আমাকে সঙ্গে রাখিতে তুমি আপত্তি করিতেছ। হয় আমাকে তোমার ঝুলির মধ্যে স্থান দাও, না হয় সর্ব্বত্যাগী হইয়া শ্রীরামে প্রেম কর।" তুলসীদাস স্বীকার করিলেন, তাঁহার পত্নী তাঁহার অপেক্ষা জ্ঞানবতী। তাহার পর, তিনি ঝুলি কন্থা ত্যাগপূর্ব্বক প্রথমে ভৃগুর আশ্রম, হংসনগর, পারাশরিয়া প্রভৃতি পুণ্য স্থান দর্শন করিয়া গায়ঘাটের রাজা গম্ভীরদেবের আতিথ্য স্বীকার করেন। সেখান হইতে ব্রহ্মেশ্বর শিব দর্শন করিয়া আরা জেলার ব্রহ্মপুরে উপস্থিত হন। সেখান হইতে কাণ্ট ব্রহ্মপুরে এক আহীরের গৃহে অতিথি হন। তাহার পর, তুলসীদাস বেলাপতৌত নামক স্থানে গমন করিলে পণ্ডিত গোবিন্দ মিশ্র নামক এক শাকদ্বীপী ব্রাহ্মণ ও রঘুনাথসিংহ নামক এক ক্ষত্রিয় তাঁহাকে পরম সমাদরে গ্রহণ করেন। তুলসীদাসের ইচ্ছানুসারে বেলাপতৌত গ্রাম রঘুনাথপুর নামে খ্যাত হয়। উহার নিকটবর্ত্তী কায়থগ্রামের জোরাবর

সিংহ নামক এক ক্ষত্রিয় তাঁহার নিকট দীক্ষিত হন। তুলসী অযোধ্যায় আসিয়া ভগবান্ রামচন্দ্রের প্রত্যাদেশে রামায়ণ রচনা করিতে প্রবৃত্ত হন। তাঁহার রচিত গ্রন্থের মধ্যে নিম্নলিখিত পুস্তকগুলি প্রসিদ্ধ। ১। রামলীলানহছু। ২। বৈরাগ্যসন্দীপনী। ৩। বরবেরামায়ণ। ৪। পার্ব্বতীমঙ্গল। ৫। জানকীমঙ্গল। ৬। রামাজ্ঞা। ৭। দোহাবলী। ৮। কবিত্ত-রামায়ণ। ৯। গীত রামায়ণ। ১০। কৃষ্ণ-গীতাবলী। ১১। বিনয় পত্রিকা। ১২। রাম-চরিত-মানস। এই সকল পুস্তক ভিন্ন তিনি আরও অনেক কবিতা লিখিয়া ছিলেন। তুলসীদাসের ভাষা সরল ও মধুর। তিনি রামানুজ-সম্প্রদায়স্থ বিশিষ্টা-দ্বৈতবাদী বৈষ্ণব হইলেও শঙ্করাচার্য্যের অদ্বৈতবাদে অনাস্থাবান্ ছিলেন না। তুলসীদাস শঙ্করের মতকে নির্বিশেষাদ্বৈতবাদ বলিতেন। ১৬৮০ সংবতে বারাণসীধামে শাকদ্বীপী ব্রাহ্মণ সম্প্রদায়ের প্রতিষ্ঠিত লোলার্ককুণ্ডের সন্নিহিত অসিসঙ্গম তীর্থে তাঁহার দেহান্ত হয়।

ত্রৈলিঙ্গস্বামী। ইনি যোগনিষ্ঠ সুপ্রসিদ্ধ সন্ন্যাসী। স্বামীজী ১৫২৯ শকাব্দে দক্ষিণাপথের হোলিয়া নামক স্থানে ব্রাহ্মণবংশে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতৃদত্ত নাম ত্রৈলিঙ্গধর। ত্রৈলিঙ্গধর ৪০ বৎসর বয়সে পিতৃহীন হন। তাহার পর, মাতার নিকট কিছুদিন যোগ শিক্ষা করেন। ৪২ বৎসর বয়সে মাতৃবিয়োগ হইলে মাতার সৎকার করিতে শ্মশানে আসেন, সেখান হইতে আর গৃহে গমন করেন না। তাঁহার ভ্রাতা শ্মশানে কুটীর নির্ম্মাণ করিয়া দেন। তিনি ২০ বৎসর পর্য্যন্ত সেখানেই যোগ সাধনা করেন। তাহার পর, ভগীরথস্বামী নামক এক যোগনিষ্ঠ সন্ন্যাসীর সহিত ইঁহার সাক্ষাৎ হয়, তাঁহার নিকট দীক্ষিত হইয়া আরও কিছু কাল যোগ অভ্যাস করেন এবং পুষ্কর তীর্থে বাস করেন। কয়েক বৎসর পরে, কাশীতে আগমন করেন। বারাণসীর লোকেরা ইঁহাকে ত্রৈলিঙ্গ স্বামী নামে আহ্বান করে। কিছুকাল পরে পুনরায় দক্ষিণাপথের সেতুবন্ধ-রামেশ্বর তীর্থ দর্শনে গমন করেন। সেখানে অঙ্করাও নামক এক ব্রাহ্মণ তাঁহার নিকট দীক্ষিত হন। ঐ তীর্থে তাঁহার দেশের লোকেরা স্বামীজীকে দেখিতে পাইয়া পুনরায় গৃহস্থাশ্রম প্রবেশের জন্য পুনঃ পুনঃ অনুরোধ করে কিন্তু স্বামীজী সেতুবন্ধ রামেশ্বর ত্যাগ করিয়া সুদামাপুরীতে গমন করেন। সেখান হইতে নেপালে গিয়া কিছুকাল যোগাভ্যাস করেন। নেপাল হইতে তিব্বত, তিব্বত হইতে মানসসরোবরে অবস্থান করিয়া কিছু কাল যোগের অনুষ্ঠান করেন। তাহার পর, মধ্যপ্রদেশের নর্ম্মদাতটে মার্কণ্ডেয় ঋষির আশ্রমে অবস্থান কালে খাকী বাবা তাঁহার সঙ্গী হন। সেখানে ধনী দরিদ্র অসংখ্য লোক তাঁহার সহিত সাক্ষাৎ করিত। তাহার পর পুনরায় কাশীতে আসিয়া প্রথম তুলসীদাসের বাগানে, তাহার পর, লোলার্ককুণ্ডে, তাহার পর, দশাশ্বমেধে অবস্থিতি করিতেন। ইনি কাশীর পঞ্চগঙ্গা ঘাটে লাট নামক পাষাণময় এক শিবলিঙ্গ স্থাপন করেন। স্বামীজী জীবনের শেষ পর্য্যন্ত কাশীতে ছিলেন। এখানে পৃথিবীর সর্ব্বজাতীয় সকল ধর্ম্মাবলম্বী লোকই ইঁহার সহিত আসিয়া সাক্ষাৎ করিত। ইনি ধর্ম্ম-বিষয়ে অনেক সংশয়ের মীমাংসা করিয়া দিতেন। কখন কখন দারুণ শীতে জল মধ্যে, দারুণ গ্রীষ্মে দ্বিপ্রহরে উত্তপ্ত বালুকায় শয়ন করিয়া থাকিতেন। ইঁহার আশ্চর্য্য যোগ-শক্তির সম্বন্ধে অনেক গল্প শুনিতে পাওয়া যায়। স্বামীজী মহাবাক্য-রত্নাবলী নামক একখানি গ্রন্থ প্রণয়ন করেন। উহাতে তত্ত্বজ্ঞান সংক্রান্ত অনেক অমূল্য উপদেশ আছে। আমি (এই ঐতিহাসিক ও আধুনিক জীবন-চরিতের লেখক) পাঠাবস্থায় কাশীতে অবস্থানকালে কয়েকবার স্বামীজীর দর্শন লাভে কৃতার্থ হইয়াছিলাম। ১৮০৯ শকাব্দের পৌষী শুক্লা একাদশীর দিন সায়ংকালে স্বামীজী কলেবর ত্যাগ করেন। ভক্তদের সংগৃহীত জন্ম তারিখ যদি অভ্রান্ত হয়, তাহা হইলে বলিতে হইবে স্বামীজী ২৮০ বৎসর জীবলোকে অবস্থান করিয়াছিলেন।

ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায়। ইনি ১২৫৪ শালে ২৪ পরগণার অন্তর্গত রাহুতা গ্রামে জন্মগ্রহণ করেন। ত্রৈলোক্যবাবু বহুকষ্টে বিদ্যাশিক্ষা করিয়াছিলেন। তাহার পর, ভারতবর্ষে নানা-

বিভাগে সরকারী চাকুরী করিয়া শেষে ইংলণ্ডে গমন করেন। সেখান হইতে আসিয়া মিউ-জিয়মে অনেক দিন কাজ করেন। এখন ইনি পেন্‌সন লইয়াছেন। ইঁহার কৃত কঙ্কাবতী, ফোক্‌লাদিগম্বর ও ভিজিট্‌ টু-ইউরোপ প্রভৃতি বাঙ্গালা ও ইংরাজী পুস্তক প্রসিদ্ধ।

---

## থ

থিবো—(জর্জ্জ ফ্রেডারিক উইলিয়াম্) ইনি ১৮৪৮ খ্রীষ্টাব্দে জর্ম্মান-রাজ্যের অন্তর্গত ড্রেজেনবার্গ নগরে জন্ম গ্রহণ করেন। ইনি স্বদেশেই অন্যান্য বিদ্যার সহিত সংস্কৃত ভাষা শিক্ষা করিয়াছিলেন। ১৮৭১ খ্রীষ্টাব্দে থিবো সাহেব ইংলণ্ডে আগমন করেন এবং প্রোফেসর্ ম্যাক্সমূলারের অধীনে কিছুকাল কার্য্য করেন। ১৮৭৫ খ্রীষ্টাব্দে বেণারস কলেজের সংস্কৃত ও ইংরাজী ভাষার অধ্যাপক নিযুক্ত হইয়া আসেন। ১৮৭৯—১৮৮৮ পর্য্যন্ত ঐ কলেজের অধ্যক্ষতা করেন। ১৮৮৮—১৮৯৫ পর্য্যন্ত এলাহাবাদের মিউরসেণ্ট্রাল্ কলেজের অধ্যাপকতা করেন। তাহার পর-কলিকাতা বিশ্ববিদ্যালয়ের রেজিষ্ট্রার হন। কিছুদিন পূর্ব্বে রেজিষ্ট্রারের কার্য্য হইতে অবসর গ্রহণ করিয়া-ছিলেন। বর্ত্তমান ইউরোপীয় মহাসমর আরম্ভের কিছুদিন পূর্ব্বে থিবো সাহেব স্বদেশ (জর্ম্মণ রাজ্যে) ফিরিয়া যান। এই ফর্ম্মার অর্ডার দিবার পূর্ব্বে সংবাদ পাওয়া গেল, তিনি ইহলোক ত্যাগ করিয়াছেন। থিবো সাহেব নিম্নলিখিত গ্রন্থ সকল প্রকাশ করিয়াছেন। ১। ইংরাজী অনুবাদ সহিত বৌধায়ন-প্রণীত শুল্বসূত্র। ২। ইংরাজী অনুবাদ সহিত অর্থসংগ্রহ। ৩। সানুবাদ বরাহমিহির কৃত পঞ্চসিদ্ধান্তিকা। ৪। সানুবাদ শঙ্কর-ভাষ্যসহ বেদান্তসূত্র। ৫। সানুবাদ রামানুজ-ভাষ্যসহ বেদান্তসূত্র। এতদ্ভিন্ন গ্রিফিথ সাহেবের সহিত বেণারস সংস্কৃত সিরিজের সম্পাদন করিয়াছেন এবং ভারতীয় জ্যোতিষ বিষয়ক বহু প্রবন্ধ লিখিয়াছেন।

---

## দ

দণ্ডী। ইনি সংস্কৃত ভাষায় অলঙ্কার গ্রন্থ কাব্যাদর্শ ও দশকুমারচরিত নামক গদ্যময় আখ্যায়িকা রচনা করিয়াছেন। ইহার ভাষা অতি সুললিত এবং মধুর। দণ্ডীর অসাধারণ পাণ্ডিত্য দেখিয়া সকলেই ইহাকে মহাকবি বলিয়া স্বীকার করেন। প্রত্নতত্ত্ববিদ্‌গণ বহু গবেষণা দ্বারা নির্ণয় করিয়া-ছেন খ্রীষ্টীয় ৬ষ্ঠ শতাব্দীর কোন অংশে দণ্ডী মহারাষ্ট্র দেশে জন্মগ্রহণ করেন। ইনি সংসার-ত্যাগী, সুতরাং ইহার জীবনের বৃত্তান্ত কিছু জানা যায় না। কথিত আছে, দণ্ডী নিয়ত চংক্রমণশীল হইলেও বর্ষার চারি মাস এক এক গৃহস্থের ভবনে বাস করিতেন। ঐ সময়ের মধ্যে এক একটী রাজকুমারের বৃত্তান্ত লিখিয়া ঐ গৃহস্থের ভবনে পরিত্যাগ করিয়া যাইতেন। এই রূপে দশটী বর্ষায় দশটী কুমারের গল্প লিখিত হয়। কোন ব্যক্তি ঐ দশটী রাজকুমারের বৃত্তান্ত সংগ্রহ করিয়া "দশ-কুমারচরিত" নামে গ্রন্থ প্রচার করেন। এখন যে দশকুমারচরিত গ্রন্থ পাওয়া যায়, উহাতে আটটী কুমারের বৃত্তান্ত আছে, দুইটী বিলুপ্ত হইয়া গিয়াছে। পরবর্ত্তী কোন পণ্ডিত উত্তরপীঠিকা লিখিয়া গ্রন্থের উপসংহার করিয়াছেন। [এই কবির বিস্তৃত বিবরণ কাশীমবাজার রাজবাটী হইতে প্রকাশিত "উপাসনা" নামক মাসিক পত্রের ২য় বর্ষ ২য় সংখ্যায় মল্লিখিত "মহাকবি দণ্ডী" শীর্ষক প্রবন্ধে পাঠ করুন।]

দয়ানন্দ সরস্বতী। ইনি ১৮২৭ খ্রীষ্টাব্দে কাঠিয়া-বাড় প্রদেশের অন্তর্গত মোর্ভি রাজ্যের অধীন কোন একটী নগরে উদীচ্য ব্রাহ্মণকুলে জন্ম-গ্রহণ করেন। ইঁহার পিতা কুশীদজীবীর ব্যবসায় করিতেন। আট বৎসর বয়সে দয়ানন্দের উপনয়ন হয়। উপবীত গ্রহণের পর ইনি সন্ধ্যা, বন্দনা ও যজুর্ব্বেদ সংহিতার রুদ্রাধ্যায় অভ্যাস করেন। তাহার পর ইনি ব্যাকরণ পাঠ এবং বৈদিক শ্লোকাদি কণ্ঠস্থ করিতেন। এক দিন পিতার সহিত শিব-মন্দিরে শিবার্চ্চনা করিতে গিয়া শিবলিঙ্গের দেবত্ব সম্বন্ধে সন্দেহ প্রকাশ করেন। কিন্তু পিতা ইহাকে নানারূপে বুঝাইতে

চেষ্টা করিলেন, কিন্তু তাহাতে কোন ফল হইল না। তাহার পর, পিতা ইঁহার বিবাহ দিতে চান কিন্তু দয়ানন্দ বিবাহ করিতে সম্মত হন না। ২১ বৎসর বয়সে ইনি গৃহ ত্যাগ করেন। শৈল নামক স্থানে লালা ভকতরাম নামক এক পণ্ডিত ব্রাহ্মণের নিকট দীক্ষাগ্রহণ করিয়া সন্ন্যাসী হন। ঐ সময় ইঁহার শুদ্ধচৈতন্যস্বামী নাম হয়। যখন দয়ানন্দ সিদ্ধপুরে গমন করেন, তখন ইঁহার পিতা সপরিবারে আসিয়া ইঁহাকে গৃহে লইয়া যাইতে চেষ্টা করেন। কিন্তু দয়ানন্দ কৌশলে তাঁহাদের হস্ত হইতে মুক্ত হইয়া প্রস্থান করেন। তাহার পর, বড়োদা নগরীর চেতন-মঠে ব্রহ্মানন্দস্বামীর নিকট বেদান্ত শিক্ষা করেন। তাহার পর, কাশী যান, তত্রত্য সচ্চিদানন্দপরমহংসের পরামর্শে নর্ম্মদার তীরস্থ চানোরকন্যালীতে গিয়া যোগ শিক্ষা করেন। তাহার পর, ব্যাসাশ্রমে যোগানন্দের নিকট কিছুদিন যোগ অভ্যাস করেন। ইহার পর, অপর দুইজন যোগীর নিকট যোগের গুপ্ত বিষয় শিক্ষা করিয়া যোগের কোন নূতন প্রণালী শিক্ষার নিমিত্ত রাজপুতনার অন্তর্গত অর্ব্বুদ পর্ব্বতে গমন করেন। তাহার পর হরিদ্বার, কাশ্মীর শ্রীনগর, রুদ্রপ্রয়াগ, অগস্ত্যাশ্রম, অমর কণ্টক প্রভৃতি বহু স্থানে ভ্রমণ করেন। দয়ানন্দ অত্যন্ত বলিষ্ঠ ও প্রচুর আহার করিতে পারিতেন। শেষ বয়সে কেবল দুগ্ধ ও অন্ন আহার করিতেন। অবশেষে অন্নও ত্যাগ করিয়াছিলেন। ইনি মূর্ত্তি পূজা মানিতেন না, সর্ব্বত্র একেশ্বর বাদ প্রচার করিতেন। ইহার মূর্ত্তি সৌম্য ও চিত্তাকর্ষক ছিল। দয়ানন্দ ভারতের বোম্বাই, মান্দ্রাজ, রাজপুতানা, পঞ্জাব বাঙ্গালা প্রভৃতি বহু স্থানে নিজ মত প্রবর্ত্তিত করিয়াছিলেন। যেখানে যাইতেন, সেখানেই আর্য্যসমাজ প্রতিষ্ঠা করিতেন। ইনি ঋগ্বেদ-ভাষ্যভূমিকা প্রভৃতি কতিপয় গ্রন্থরচনা করিয়াছিলেন। দয়ানন্দস্বামী উনষাট বৎসর বয়সে আজমীর নগরে দেহত্যাগ করেন।

**দামোদর মুখোপাধ্যায়।** ইনি ১২৫৯ সালের ২রা ফাল্গুন নদীয়া জেলার অন্তর্গত কৃষ্ণনগরে মাতুল গৃহে জন্মগ্রহণ করেন। প্রসিদ্ধ বাঙ্গালা ব্যাকরণ প্রণেতা ৺লোহারামশিরোরত্ন মহাশয় ইঁহার মাতুল। ইনি রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণ। দামোদর বাবু বহরমপুর কলেজে শিক্ষা লাভ করেন। বাঙ্গালা, সংস্কৃত ও ইংরাজী ভাষায় ইঁহার বিশেষ অধিকার ছিল। ইনি একজন নিষ্ঠাবান্ হিন্দু ও অতিশয় বিনয়ী ছিলেন। মুক্তহস্ততা নিবন্ধন সময়ে সময়ে ইঁহাকে অর্থকৃচ্ছ্রতা অনুভব করিতে হইত। সাধারণের মধ্যে ইনি প্রসিদ্ধ ঔপন্যাসিক বলিয়াই সমাদৃত ছিলেন। নিম্নলিখিত উপন্যাস গুলি ইঁহার রচিত। ১। মৃন্ময়ী। ২। মা ও মেয়ে। ৩। দুই ভগিনী। ৪। বিমলা। ৫। কর্ম্মক্ষেত্র। ৬। শান্তি। ৭। সোণার কমল। ৮। শুক্লবসনা সুন্দরী। ৯। যোগেশ্বরী। ১০। অন্নপূর্ণা। ১১। সপত্নী। ১২। নবাব-নন্দিনী। ১৩। ললিতমোহন। ১৪। অমরাবতী। ১৫। নবীনা। এতদ্ভিন্ন কয়েকটী সংস্কৃতটীকা ও বঙ্গানুবাদের সহিত ভগবদ্গীতার একটী উৎকৃষ্ট সংস্করণ প্রকাশ করেন। জীবনের শেষভাগে দামোদর বাবু অন্ধ হন। ১৩১৪ সালের শ্রাবণ মাসে ইঁহার দেহান্ত হয়।

**দাশরথি রায়।** বর্দ্ধমান জেলার অন্তর্গত কাটোয়ার সন্নিহিত বাঁধমূড়া গ্রামে ১২১২ সালে দাশরথি জন্ম গ্রহণ করেন। পিতার নাম দেবীপ্রসাদ রায়, রাঢ়ীয় শ্রেণীস্থ-ব্রাহ্মণ। ইনি বাল্যকালে মাতুলালয় পীলাগ্রামে থাকিয়া সামান্য বাঙ্গালা লেখা পড়া শিক্ষা করেন। তাহার পর, ঐ গ্রামে অক্ষয়া পাটনী নাম্নী এক রমণীর কবির দলের ছড়া বাঁধিতে আরম্ভ করেন। একদিন দাশরথি বিজনগরা গ্রামে কবির দল লইয়া গাইতে যান। প্রতিপক্ষ রামপ্রসাদস্বর্ণকার তাঁহাকে সভামধ্যে অতিকটু কথায় গালি দেয়। ইহাতে বিজনগরা নিবাসী পুরোহিত কেদারনাথ ভট্টাচার্য্য দাশরথিকে ডাকিয়া বলেন "তুমি ব্রাহ্মণ সন্তান, তোমার এ কাজ কেন? তুমি পরের অকথায় কুকথায় গালি খাও, ইহা শুনিতে আমাদের কষ্ট হয়। তুমি গলায় দড়ি দিয়ে মরগে"। এই ঘটনার সংবাদ পাইয়া দাশরথির মাতুল কাষ্ঠশালী

কুঠীর দেওয়ান্ রামজীবন চক্রবর্ত্তী দাশরথিকে লইয়া গিয়া ঐ কুঠীতে ৩৲ টাকা মাসিক বেতনে কর্ম্ম করিয়া দেন কিন্তু দাশরথি সর্ব্বদা অন্যমনস্ক থাকায় এবং অনবরত ভুল করায় ম্যানেজার কয়েক মাসের মধ্যে তাঁহাকে কর্ম্মচ্যুত করিয়া বিদায় দেন। শেষে শুনা যায় দাশরথি চাকুরির অবস্থায় ও কবির দল ছাড়েন নাই। সন্ধ্যাপরে অক্ষয়া পাট্‌নী তাঁহাকে লইয়া গিয়া কবিগান করিত, সকালে রাখিয়া যাইত। উহা শুনিয়া দাশরথির মাতুল রামজীবন দাশরথিকে ডাকিয়া বলেন "যাও তোমার আর মুখ দর্শন করিব না"। ইহাতে দাশরথি তাঁহার নিকট হইতে বিদায় লইয়া পীলার নিকটে কোন ক্ষুদ্র গ্রামে একখানি ঘর ভাড়া করিয়া থাকিয়া কবির ছড়া বাঁধিতেন, এবং গান করিতেন। সে সময়েও প্রতিপক্ষের নিকট হইতে তাঁহাকে অনেক গালি খাইতে হইত। এই জন্যই বোধ হয় কবিগান করা ভদ্রলোকের পক্ষে নিন্দনীয় ছিল। তাহার পর, একদিন দাশরথির পিতা দাশরথির মাতুলের সাহায্যে পুনরায় দাশরথিকে ধরিয়া আনিয়া অতি কাতর ভাবে কতকগুলি উপদেশ দেন। সেই দিন দাশরথি প্রতিজ্ঞা করেন 'আর কবিগান করিবেন না'। তাহার পর হইতে তিনি পাঁচালী রচনা ও পাঁচালী গান করিতে আরম্ভ করেন। ইহাতে তাঁহার ক্রমেই প্রতিষ্ঠা বাড়িতে থাকে। নবদ্বীপের শ্রীরামশিরোমণি প্রভৃতি ভারত বিখ্যাত অধ্যাপকবর্গ তাঁহার পাঁচালী গানে মোহিত হইয়া তাঁহাকে প্রশংসা করিতেন এবং পুরস্কার প্রদান করিতেন। প্রথম অবস্থায় তিনি একরাত্রি পাঁচালী গাইলে ৫।৬ টাকা পারিশ্রমিক পাইতেন, শেষে তাঁহার খ্যাতি বৃদ্ধি পাইলে তদপেক্ষা অনেক অধিক টাকায় তাঁহার বায়না হইত। দাশরথি স্বভাবকবি, তাঁহার কবিপ্রতিভা ছিল, তাহা কেহ অস্বীকার করিতে পারিবেন না। তবে তিনি তাঁহার শিক্ষা, সংসর্গ ও রুচির অনুরূপ যে সকল রচনা রাখিয়া গিয়াছেন তাহা সুশিক্ষিত এবং কৃতবিদ্য সমাজে তেমন আদর পাইবার যোগ্য নহে। তাঁহার অধিকাংশ গানে শ্লেষগুলি নীচভাব ও অশ্লীলতাপূর্ণ। দাশরথির প্রথম জীবনের গান অপেক্ষা শেষ জীবনের গান গুলি অপেক্ষাকৃত উচ্চভাবপূর্ণ। তিনি পৌরাণিক ও লৌকিক ঘটনা অবলম্বন করিয়া বহুসংখ্যক গীত রচনা করেন। উহা এখন দাশরথির পাঁচালী নামে মুদ্রিত ও প্রকাশিত হইয়াছে। ১২৬৪ সালের ২রা কার্ত্তিক দাশরথি রায় পরলোক গমন করিয়াছেন। তাঁহার একমাত্র কন্যা কালিকাসুন্দরী দেবীর নবদ্বীপের মাধবচন্দ্র বিদ্যারত্ন মহাশয়ের পুত্র দুর্গাদাস বন্দ্যোপাধ্যায়ের সহিত বিবাহ হইয়াছিল। ১২৬৫ সালে কালিকাসুন্দরী দেবী এবং ১৩০৬ সালে দাশরথিরায়ের সহধর্ম্মিণী প্রসন্নময়ী দেবী ইহলোক ত্যাগ করিয়াছেন।

দিগম্বর মিত্র। ইনি ১৮১৭ খ্রীষ্টাব্দে কলিকাতার সন্নিহিত কোন্নগর গ্রামে দক্ষিণরাঢ়ীয় কায়স্থ কুলে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম শিবচরণ মিত্র। মিত্র মহাশয় কলিকাতা শ্যামপুকুরে থাকিতেন। দিগম্বর বাল্যকালে পিতার নিকটে থাকিয়া হেয়ার-স্কুলে ও হিন্দু কলেজে অধ্যয়ন করেন। শিক্ষা শেষে প্রথমে ইনি মুর্শিদাবাদের কলেক্টরের অধীনে কর্ম্মগ্রহণ করেন। পরে কাশিমবাজারের রাজা কৃষ্ণনাথের গৃহশিক্ষক নিযুক্ত হন। মিত্র মহাশয় শিক্ষা-নৈপুণ্যে রাজার শ্রদ্ধা আকর্ষণ করিয়াছিলেন। রাজা কৃষ্ণনাথ প্রাপ্তবয়স্ক হইয়া মিত্রমহাশয়কে স্বকীয় বিপুল ধন সম্পত্তির ম্যানেজার পদে প্রতিষ্ঠিত করেন। সেই সময়ে একটী সাময়িকপত্রে প্রকাশিত হয় যে, রাজা কৃষ্ণনাথ দিগম্বরমিত্রকে লক্ষ টাকা দান করিয়াছেন। কথাটী প্রকৃত পক্ষে সত্য নহে, কিন্তু রাজা কৃষ্ণনাথ এতই উচ্চমনা ছিলেন যে, তিনি ঐ সংবাদ পাঠ করিয়া সত্য সত্যই মিত্র মহাশয়কে লক্ষ টাকা দান করিলেন। ঐ টাকা মূলধন করিয়া মিত্র মহাশয় নীল ও রেশমের ব্যবসায় আরম্ভ করিলেন। এই ব্যবসায়ে প্রথম প্রথম তিনি কিছু ক্ষতিগ্রস্ত হন, শেষে স্বীয় বুদ্ধিবলে প্রচুরপরিমাণে লাভবান্ হন। মিত্র মহাশয় সেই সঞ্চিত অর্থ দ্বারা ২৪ পরগণা যশোহর, বরিশাল ও কটক জেলায় প্রভৃত জমিদারি ক্রয় করেন এবং তাহার উত্তরূপ

শাসনের ব্যবস্থা করিয়া একজন শ্রেষ্ঠ ভূম্যধিকারী হন। তিনি যে কেবল অসাধারণ বিষয়-বুদ্ধি-সম্পন্ন ছিলেন তাহা নহে, মিত্র মহাশয় একজন উৎকৃষ্ট রাজনীতিজ্ঞ এবং স্বদেশানুরাগী ছিলেন। ১৮৫১ খ্রীষ্টাব্দে তিনি ব্রিটিশ ইণ্ডিয়ান্ এসোসিয়েসনের সহকারী সম্পাদক পদে প্রতিষ্ঠিত হন। অবশেষে উহার সভাপতি পদেও বৃত হইয়াছিলেন। ১৮৬৪ খ্রীষ্টাব্দে সংক্রামক জ্বরের কারণ অনুসন্ধান উদ্দেশে একটী কমিশন গঠিত হয়। মিত্র মহাশয় ঐ কমিশনের একজন সদস্য ছিলেন। বহু অনুসন্ধান দ্বারা তিনি এই সিদ্ধান্তে উপনীত হন যে, রেলপথ নির্ম্মাণ দ্বারা মাঠের স্বাভাবিক পয়ঃপ্রণালী অবরুদ্ধ হওয়ায় ম্যালেরিয়ার উৎপত্তি হইয়াছে। এ মত যদিও তখন সর্ব্ববাদিসম্মত-রূপে পরিগৃহীত হয় নাই, কিন্তু এখন যতই অনুসন্ধান বৃদ্ধি হইতেছে ততই এই মতেরই সমীচীনতা উপলব্ধি হইতেছে। ১৮৬৬ খ্রীষ্টাব্দে উড়িষ্যায় ভয়ানক দুর্ভিক্ষ হয়, মিত্র মহাশয় ইহাতে গবর্ণমেণ্টের অনেক সাহায্য করিয়াছিলেন। ইনি তিনবার বঙ্গীয় ব্যবস্থাপক-সভার সদাস্যরূপে মনোনীত হন এবং বাঙ্গালিদিগের মধ্যে ইনিই সর্ব্বপ্রথম কলিকাতার সেরিফের পদ লাভ করেন। ১৮৭৬ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারি মিত্র মহাশয় সি, এস্, আই উপাধি ও ১৮৭৯ খ্রীষ্টাব্দে ২০শে এপ্রেল রাজা উপাধি প্রাপ্ত হন। তিনি রাজা উপাধি ভোগ করিতে পারেন নাই, উপাধি প্রাপ্তির দিবসেই তাঁহার দেহাত্যয় ঘটে। এখন তাঁহার জ্যেষ্ঠ পুত্র কুমার শ্রীযুক্ত মন্মথনাথ মিত্র ও তৎপুত্রগণ শ্রীমান্ শরৎকুমার, বসন্তকুমার প্রভৃতি এবং কনিষ্ঠ পুত্র কুমার শ্রীযুক্ত নরেন্দ্রনাথ মিত্র ও তৎপুত্র শ্রীমান্ হিরণ্যকুমার মিত্র বর্ত্তমান।

দীনবন্ধু মিত্র। ইনি ১৮২৯ খ্রীষ্টাব্দে নদীয়া জেলার অন্তর্গত চৌবেড়িয়া গ্রামে দক্ষিণরাঢ়ীয় কায়স্থ বংশে জন্মগ্রহণ করেন। পিতার নাম কালাচাঁদ মিত্র। দীনবন্ধু অল্প বয়সে হেয়ার স্কুলে প্রবিষ্ট হন। তাহার পর, বৃত্তি পাইয়া হিন্দু কলেজে অধ্যয়ন করেন। ১৮৫৫ খ্রীষ্টাব্দে দীনবন্ধুর কলেজের পাঠ সমাপ্ত হয়। তাহার পর, ১৫০্ টাকা বেতনে তিনি পাটনায় পোষ্টমাষ্টারের কার্য্যে নিযুক্ত হন। ক্রমে পদোন্নতি হওয়ায় তিনি ইন্স্পেকটিং পোষ্টমাষ্টার (পোষ্ট মাষ্টার জেনারেলের সহকারী) পদে উন্নীত হন। ১৮৭১ খ্রীষ্টাব্দে ইনি যুদ্ধের ডাকের বন্দোবস্ত করিবার জন্য কাছাড় গমন করেন। সেখান হইতে প্রত্যাগমনের পর, গবর্ণমেণ্ট ইঁহার প্রতি সন্তুষ্ট হইয়া ইঁহাকে "রায় বাহাদুর" উপাধি প্রদান করেন। ইহার অব্যবহিত পরেই ডিরেক্টর জেনারেলের সহিত পোষ্টমাষ্টার জেনারেলের কোন সূত্রে বিবাদ উপস্থিত হয়। দীনবন্ধু—পোষ্টমাষ্টার জেনারেলের সাহায্য করায় তাঁহাকে ডাকবিভাগ ছাড়িয়া কার্য্যান্তরে নিযুক্ত হইতে হয়। পূর্ব্ব হইতে বহুশ্রমে ইঁহার স্বাস্থ্য নষ্ট হয়, এই ঘটনায় তাঁহার আরও শরীর ভাঙ্গিয়া যায়। ১৮৭৩ খ্রীষ্টাব্দের ১লা নবেম্বর তিনি ইহলোক ত্যাগ করেন। মিত্র মহাশয় অত্যন্ত উদারপ্রকৃতি ও বন্ধুবৎসল ছিলেন। তাঁহার বন্ধুগণের মধ্যে প্রসিদ্ধ ঔপন্যাসিক ৺বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ই প্রধান। মিত্র মহাশয় সামাজিক দুর্নীতি নিবারণের জন্য যে সকল কাব্য নাটক রচনা করিয়াছেন, উহা তাঁহার অক্ষয়কীর্ত্তি। তিনি নিম্নলিখিত পুস্তক সকল রচনা করেন। যথা,—১। নীলদর্পণ। ২। নবীন তপস্বিনী। ৩। বিয়ে পাগলা বুড়ো। ৪। সধবার একাদশী। ৫। লীলাবতী। ৬। সুরধুনী। ৭। জামাই বারিক। ৮। দ্বাদশ কবিতা। ৯। কমলে কামিনী। ১০। যমালয়ে জীয়ন্ত মানুষ। ১১। পোড়া মহেশ্বর। ১২। কুড়ে গরুর ভিন্ন মাঠ। ১৩। পদ্য সংগ্রহ। ইঁহার সন্তান-ভাগ্য অতি উত্তম। মিত্র মহাশয়ের সাত পুত্র ও এক কন্যা জন্মে। তন্মধ্যে চতুর্থ পুত্র ব্যতীত সকলেই বিদ্যমান। ইঁহারা সকলেই পিতার মুখ উজ্জ্বল করিয়াছেন। প্রথম পুত্র শ্রীযুক্ত চারুচন্দ্র মিত্র ও দ্বিতীয় পুত্র শ্রীযুক্ত শরচ্চন্দ্র মিত্র পোষ্টমাষ্টার। তৃতীয় পুত্র "আকিঞ্চন" নামক উৎকৃষ্ট কবিতা গ্রন্থের প্রণেতা—শ্রীযুক্ত বঙ্কিমচন্দ্র মিত্র, কলিকাতা ছোট আদালতের জজ। পঞ্চম শ্রীযুক্ত কিরণচন্দ্র মিত্র ডাক বিভাগেই কার্য্য করেন।

ষষ্ঠ শ্রীযুক্ত ললিতচন্দ্র মিত্র কলিকাতা মিউনিসিপালিটির লাইসেন্স বিভাগের কর্ত্তা। সপ্তম শ্রীযুক্ত জ্যোতিশ্চন্দ্র মিত্র কলিকাতা হাইকোর্টের আসিষ্টাণ্ট রেজিষ্টার্। জামাতা শ্রীযুক্ত দেবেন্দ্র বিজয়বসু মহাশয় প্রসিদ্ধ লেখক ও সবজজের পদ অলঙ্কৃত করিয়া আছেন। এতদ্ভিন্ন তাঁহার পৌত্রগণও উদীয়মান।

দীনেশচন্দ্র সেন। ইনি ১৭৮৮ শকের ১৭ই কার্ত্তিক ঢাকা জেলার অন্তর্গত বগজুরী গ্রামে মাতুলালয়ে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ঈশ্বরচন্দ্র সেন, জাতিতে বৈদ্য। ইঁহার পিতা ইংরাজী ও বাঙ্গালা ভাষায় ব্যুৎপন্ন একজন সাত্ত্বিক-ভাবাপন্ন ভগবদ্‌ভক্ত ব্যক্তি ছিলেন। দীনেশ বাবু ঢাকা কলেজ্ হইতে বি,এ. পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ত্রিপুরা-উচ্চশ্রেণী-ইংরাজী বিদ্যালয়ের হেড্‌মাষ্টারের পদগ্রহণ করেন। তাহার পর, কিছুকাল হবিগঞ্জ-স্কুলের হেড্‌মাষ্টারি করিয়া ছিলেন। শৈশব হইতেই ইঁহার কবিতা লেখায় অনুরাগ জন্মে। তাহার ফলে বহু কবিতা রচনা করিয়াছিলেন, সে সমুদয় মুদ্রিত হয় নাই। ত্রিপুরায় যখন দীনেশবাবু শিক্ষকতা কার্য্য করেন, তখন প্রাচীন বাঙ্গালা সাহিত্যের অনুসন্ধানে ইঁহার প্রবৃত্তি হয়, এ পর্য্যন্ত ইনি ঐ কার্য্যেই নিরত আছেন। এক কথায় বলিতে গেলে দীনেশবাবু বাঙ্গালা সাহিত্যের আলোচনায়ই জীবন উৎসর্গ করিয়াছেন। ইঁহার ধন, মান, যশ, যাহা কিছু সমস্তই বাঙ্গালা সাহিত্যের সেবা দ্বারা লাভ হইয়াছে। মা ষষ্ঠীর কৃপায় দীনেশবাবুর সংসার পুত্র, কন্যা, পৌত্র, পৌত্রী, দৌহিত্র, দৌহিত্রীতে পরিপূর্ণ। একমাত্র সাহিত্য-চর্চ্চা দ্বারাই ইনি অতি উত্তমরূপে ইঁহাদের প্রতিপালন, শিক্ষাদান ও নিত্য নৈমিত্তিক ব্যয় নির্ব্বাহ করিতেছেন। দীনেশ বাবুর সাহিত্য-চর্চ্চায় পরিতুষ্ট হইয়া গবর্মেণ্ট ইঁহাকে মাসিক ২৫৲ টাকা বৃত্তি প্রদান করিতেছেন। এতদ্ভিন্ন ইনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অধিকাংশ পরীক্ষায় বাঙ্গালা-প্রশ্ন-রচয়িতা, প্রবেশিকা-পরীক্ষার বাঙ্গালার প্রধান পরীক্ষক, বিশ্ববিদ্যালয়ের বাঙ্গালা-ভাষার লেক্‌চারার্ এবং বাঙ্গালা ভাষার রিডার্ নিযুক্ত আছেন। এই সাহিত্য-চর্চ্চার ফলে ইঁহার খ্যাতি ও যথেষ্ট হইয়াছে। ইনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সদস্য ও এসিয়াটিক্-সোসাইটির বিশেষ-সভ্য। গবর্মেণ্ট ইঁহার বাঙ্গালা সাহিত্য-চর্চ্চার পুরস্কার-স্বরূপ ইঁহাকে "রায় সাহেব" উপাধি প্রদান করিয়াছেন। দীনেশ বাবু নিম্নলিখিত পুস্তক সকল প্রণয়ন করিয়াছেন। যথা ;— ১। কুমার ভূপেন্দ্র সিংহ। ২। বঙ্গভাষা ও সাহিত্য। ৩। রামায়ণী কথা। ৪। বেহুলা। ৫। ফুল্লরা। ৬। সতী। ৭। ধরাদ্রোণ ও কুশধ্বজ। ৮। জড়ভরত। ৯। সুকথা। ১০। তিন বন্ধু। ১১। পত্রসন্দর্ভ। ১২। History of Bengali Language & Literature ১৩। Typical Selections from old Bengali Literature ( 2 parts) ১৪। Vaisnava Literature

দুর্গাচরণ লাহা। ইনি ১৮২২ খ্রীষ্টাব্দের ২৩শে নবেম্বর চুঁচুড়া নগরীতে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ৺প্রাণকৃষ্ণ লাহা। ইঁহারা সপ্তগ্রামের সুবর্ণবণিক্ বংশ-সম্ভূত। দুর্গাচরণ-বাল্যকালে শিবঠাকুরের গলিতে গোবিন্দ বসাকের স্কুলে শিক্ষা আরম্ভ করেন। উহার দুই বৎসর পরেই হিন্দু-কলেজে প্রবিষ্ট হন। ইঁহার পাঠাবস্থায় ডেভিড্‌হেয়ার্, রাজা রাম মোহন রায় প্রভৃতি স্বনাম ধন্য পুরুষগণ হিন্দু কলেজের শিক্ষকতা কার্য্যে ব্রতী ছিলেন। জ্ঞানেন্দ্রমোহন ঠাকুর, রাজেন্দ্রলাল মিত্র প্রমুখ ব্যক্তিগণ দুর্গাচরণের সহাধ্যায়ী। হিন্দু কলেজের শিক্ষা পরিসমাপ্তির অল্পদিন পূর্ব্বে ইঁহার পিতা কার্য্য শিক্ষা দিবার নিমিত্ত ইঁহাকে নিজের অফিসে লইয়া যান। দুর্গাচরণের বিষয়-বুদ্ধি ও কার্য্য-তৎপরতা দেখিয়া তিনি বেশ বুঝিতে পারিয়াছিলেন, ইঁহাদ্বারা অফিসের আশাতীত উন্নতি হইবে। কালে তাহাই হইয়াছিল। ১৮৫৩ খ্রীষ্টাব্দে পিতার মৃত্যুর পর, দুর্গাচরণ অফিসের নেতা হইয়া ব্যবসায়ের অভূতপূর্ব্ব উন্নতি করেন। এই সময়ে ইঁহার অনুজদ্বয় শ্যামাচরণ লাহা ও জয়গোবিন্দ লাহা ইঁহার অফিসের কার্য্যে বিশেষ সাহায্য করিয়াছিলেন। ইনি কাপড়,

ছাতা, লোহা, তাঁবা, করুগেট্-আয়রন্, গালা, রঙ্, বিলাতী মাটী প্রভৃতি অনেক প্রকার দ্রব্যের কারবার করিতেন। এই সকল বস্তুর ব্যবসায়ে যথেষ্ট লাভ হইত। ক্রমে দুর্গাচরণ কলিকাতা মহানগরীর সর্ব্বশ্রেষ্ঠ ধনী বলিয়া পরিগণিত হইলেন। এ সময় তিনি অনেক জমিদারি ক্রয় করেন। কলিকাতা সহরে ও মফস্বলে তাঁহার প্রভূত ভূসম্পত্তি রহিয়াছে। দুর্গাচরণ কেবল নিজের ব্যবসায় বাণিজ্য এবং জমিদারি লইয়াই থাকিতেন না, তাঁহাকে অনেক সাধারণ হিতকর কার্য্যেও যোগদান করিতে হইত। তিনি একজন ন্যায়পরায়ণ, সত্যবাদী পরামর্শদাতা ছিলেন। এজন্য সর্ব্বশ্রেণীর লোকে সকল বিষয়ে তাঁহার পরামর্শ লইয়া কার্য্য করিত। ভারত গবর্মেণ্ট দুর্গাচরণকে উত্তমরূপ চিনিয়াছিলেন, তজ্জন্য অনেক সময়ে অনেক কার্য্যে দুর্গাচরণের পরামর্শ গ্রহণ করিতেন। তিনি অল্প বয়সে অনারারি প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট্ হন। তাহার পর, কলিকাতার জষ্টিস্ অব্‌দিপিস্ নিযুক্ত হইয়াছিলেন। কিছুদিন পরে, তাঁহাকে পোর্টকমিসনার্ করা হয়। ভারতবাসীদের মধ্যে তিনিই সর্ব্বপ্রথম এই পদে বৃত হন। ১৮৭৪ খ্রীষ্টাব্দে দুর্গাচরণ বঙ্গীয় ব্যবস্থাপক-সভার এবং ১৮৮২ ও ১৮৮৮ খ্রীষ্টাব্দে বড়লাটের ব্যবস্থাপক সভার অন্যতম সদস্য-পদ প্রাপ্ত হন। ১৮৮২ খ্রীষ্টাব্দে তিনি কলিকাতার সেরিফ পদে প্রতিষ্ঠিত হইয়াছিলেন। ১৮৮৪ খ্রীষ্টাব্দে দুর্গাচরণ সি, আই, ই, উপাধি, ১৮৮৭ খ্রীষ্টাব্দে রাজা উপাধি লাভ করেন। ১৮৯১ খ্রীষ্টাব্দে ইঁহাকে "মহারাজ" উপাধি দ্বারা ভূষিত করা হয়। তিনি দুইবার ব্রিটিশ্ ইণ্ডিয়ান্ এসোসিয়েসনের সভাপতি হইয়াছিলেন এবং কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সদস্য ছিলেন। তাঁহার দান ও নিতান্ত অল্প ছিল না। সাধারণতঃ দরিদ্রও বিদ্যার্থিগণ তাঁহার নিকট অনেক সাহায্য প্রাপ্ত হইত। তদ্ভিন্ন সমগ্র বাঙ্গালা দেশের মধ্যে দরিদ্র সন্তানগণ যাহাতে বিদ্যাশিক্ষা করিতে পারে, তজ্জন্য তিনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের হস্তে ৫০,০০০ টাকা দান করেন। তিনি দরিদ্র-বালক-প্রতিপালনী সভায় ও সুবর্ণবণিক্ সভায় অনেক টাকা দান করেন এবং সুবর্ণবণিক সভার সভাপতি ও মেওহাঁসপাতালের গবর্ণর্ ছিলেন। এইরূপ বহুবিধ কার্য্য করিয়া মহারাজ দুর্গাচরণ ১৯০২ খৃষ্টাব্দে পরলোক গমন করেন। তাঁহার দুই পুত্র জ্যেষ্ঠ রাজা শ্রীযুক্ত কৃষ্ণদাস লাহা ও কনিষ্ঠ রাজা শ্রীযুক্ত হৃষীকেশ লাহা সি, আই, ই। মহারাজ দুর্গাচরণের মধ্যম ভ্রাতা শ্যামাচরণ লাহা ইংলণ্ডে গমন করিয়াছিলেন। তিনি চক্ষু চিকিৎসার হাঁসপাতাল নির্ম্মাণের জন্য গবর্মেণ্টের হস্তে বহু অর্থ দান করেন, এবং তিনি মহারাজ দুর্গাচরণের জীবৎকালেই গতাসু হন। ইঁহার পুত্র শ্রীযুক্ত চণ্ডীচরণ লাহা এখন বিদ্যমান। মহারাজ দুর্গাচরণের কনিষ্ঠ ভ্রাতা জয়গোবিন্দ লাহাও তাঁহার জ্যেষ্ঠের অপেক্ষা অল্প প্রসিদ্ধ ছিলেন না। তিনি প্রথমে বঙ্গীয় ব্যবস্থাপক-সভার সভ্য হন, তাহার পর, দুইবার বড়লাট বাহাদুরের সভার অন্যতম সদস্য নিযুক্ত হইয়াছিলেন। জয়গোবিন্দ বাবু কলিকাতা সহরের সেরিফ এবং বিটিশ্-ইণ্ডিয়ান্-এসোসিয়েসনের ভাইস্ প্রেসিডেণ্ট হইয়াছিলেন। এতদ্ভিন্ন তিনি বেঙ্গল ন্যাস্নাল্ চেম্বার্স অফ্ কমার্সের সভাপতি ও প্রেসিডেন্সী জেলের একজন পরিদর্শক ছিলেন এবং আলিপুর পশুশালার কার্য্য নির্ব্বাহক সমিতির সভ্য ও মেওহাঁসপাতারের গবর্ণরের পদে প্রতিষ্ঠিত হইয়াছিলেন। এই সকল কার্য্য অতি দক্ষতার সহিত সম্পাদন করায় গভর্মেণ্ট তাঁহাকে সি, আই, ই, উপাধি প্রদান করেন। তাঁহার দান ও নিতান্ত অল্প ছিল না। তিনি মৃত্যুর কিছু পূর্ব্বে দুর্ভিক্ষের সময় দরিদ্র লোকদিগকে রক্ষার জন্য গবর্মেণ্টের হস্তে এক লক্ষ টাকা দান করেন। তাঁহার পুত্র শ্রীযুক্ত অম্বিকাচরণ লাহা পিতৃপদবীর অনুসরণে প্রয়াসী। অম্বিকাচরণের দুই পুত্র, জ্যেষ্ঠ শ্রীমান্ সত্যচরণ লাহা এম্, এ, কনিষ্ঠ শ্রীমান্ বিমলাচরণ লাহা বি, এ. পরীক্ষায় উত্তীর্ণ হইয়া পালি-ভাষায় এম্, এ. পড়িতেছেন।

দুর্গাদাস লাহিড়ী। ইনি ১২২০ সালের ১৫ই বৈশাখ তারিখে বর্দ্ধমান জেলার অন্তর্গত চক্-

ব্রাহ্মণবেড়িয়া গ্রামে জন্ম গ্রহণ করেন। পিতার নাম সুধারাম লাহিড়ী; বারেন্দ্রশ্রেণীস্থ-ব্রাহ্মণ। ১২১৩ সালে ইনি "অনুসন্ধান" নামক পাক্ষিকপত্র বাহির করিয়া অতিদক্ষতার সহিত পরিচালন করেন। তাহার পর, বঙ্গবাসী-অফিষের সম্পাদকীয় বিভাগে কয়েক বৎসর কার্য্য করেন। এখন ইনি "পৃথিবীর ইতিহাস" লিখিতেছেন। ইঁহার কৃত স্বাধীনতার ইতিহাস, রাণীভবানী, বাঙ্গালীর গান প্রভৃতি পুস্তক প্রসিদ্ধ। দুর্গাদাস বাবু শুধু লেখক নহেন,তিনি একজন উদারচেতা প্রসিদ্ধ বাগ্মী।

দেবপ্রসাদ সর্ব্বাধিকারী। ইনি ১৮৬২ খ্রীষ্টাব্দের ডিসেম্বর মাসে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতা কলিকাতার সুপ্রসিদ্ধ ডাক্তার রায় সূর্য্যকুমার সর্ব্বাধিকারী বাহাদুর। জাতিতে দক্ষিণ রাঢ়ীয় কায়স্থ। সর্ব্বাধিকারি-বংশ অতিবিখ্যাত। ইঁহার এক পূর্ব্বপুরুষ মুর্শিদাবাদের নবাবের খালসার দেওয়ান ছিলেন। তিনি কোন বিশেষ-কার্য্যাপলক্ষে হুগলী জেলার খানাকুল কৃষ্ণনগরের সন্নিহিত রাধানগরে আগমন করিয়া সেখানেই বাসভবন প্রতিষ্ঠিত করেন। সুতরাং অধুনা কলিকাতার অধিবাসী হইলেও ইঁহারা রাধানগরের সর্ব্বাধিকারী নামেই বিশ্রুত। ইনি বাল্যকালে রামেশ্বরপুর মধ্যশ্রেণীস্থ ইংরাজী-বিদ্যালয়ে শিক্ষা আরম্ভ করেন, তাহার পর, নানাস্থানে অধ্যয়নের পর, ১৮৮৩ খ্রীষ্টাব্দে প্রেসিডেন্সী কলেজ্ হইতে এম্.এ. পরীক্ষায় উত্তীর্ণ হন। সর্ব্বাধিকারী মহাশয় ঐ বৎসরেই বি, এল্. পরীক্ষায় কৃতকার্য্য হইয়া এটর্ণি অফিষে প্রবেশ করেন। ১৮৮৮ খৃষ্টাব্দে ইনি এটর্ণি পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ব্যবসায় আরম্ভ করিয়াছেন। এখন ইনি "মিত্র এবং সর্ব্বাধিকারী" নামক প্রসিদ্ধ এটর্ণি অফিষের অংশীদার। সর্ব্বাধিকারী মহাশয় ১৮৯০ খৃষ্টাব্দে কলিকাতা মিউনিসিপালিটির কমিসনর্ ও ১৮৯৫ খৃষ্টাব্দে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সদস্য মনোনীত হন। উহার কয়েক বৎসর পরে ইনি "ল ফ্যাকাল্‌টি" ও "সিণ্ডিকেটের" সদস্য নির্ব্বাচিত হইয়াছিলেন। সর্ব্বাধিকারী মহাশয় নানাবিধ দেশহিতকরকার্য্যে নিয়ত যোগদান করেন। ইনি ইণ্ডিয়া-ক্লাবের সেক্রেটরি ও ইণ্ডিয়ান্ মিউজিয়ামের কোষাধ্যক্ষ নিযুক্ত আছেন। এতদ্ভিন্ন মান্দ্রাজ্-দুর্ভিক্ষ-নিবারিণী সভা, সুরাপান নিবারণী সভা, বাল্য-বিবাহ-নিবারণী সভা, ইণ্ডিয়ান্-আসোসিয়েসন্, ইউনিভার্সিটি ইন্‌ষ্টিটিউট্, ন্যাসনাল্-কংগ্রেস্, সাহিত্যসভা, সাহিত্যপরিষৎ-প্রভৃতি বহুবিধ উন্নতিকর সভা সমিতির সহিত ঘনিষ্ঠভাবে সংশ্লিষ্ট। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রতিনিধি-রূপে ইনি দুই বার বঙ্গীয়ব্যবস্থাপক-সভার সদস্য নির্ব্বাচিত হন। এবং কলিকাতা পোলিস্‌বিল্, এক্‌সাইজ বিল্ ও কলিকাতা ইম্‌প্রুভ্‌মেণ্ট বিল্ সম্পর্কে বিশেষ যত্ন ও পরিশ্রম করিয়া সাধারণের অধিকার লাভের অনুকূলে অনেকাংশে কৃতকার্য্য হন। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পক্ষ হইতে ইনি বিগত বর্ষে লণ্ডনস্থ ইউনিভার্সিটি-কংগ্রেসের প্রতিনিধি নির্ব্বাচিত হইয়া ইউরোপে গমন করেন। সেখান হইতে প্রত্যাগত হইলে বর্ত্তমান ১৮১৪ খ্রীষ্টাব্দের প্রারম্ভে ভারতের রাজপ্রতিনিধি লর্ড হার্ডিঞ্জ ইঁহাকে কলিকাতা ইউনিভার্সিটির ভাইস্‌চ্যান্সেলার্ নিযুক্ত করিয়াছেন। সর্ব্বাধিকারী মহাশয় বিদ্বান্, পূতচরিত্র, বিনয়ী ও গম্ভীর প্রকৃতি। ইনি আইন ব্যবসায়ী হইলেও কাহাকেও মোকদ্দামায় লিপ্ত হইতে পরামর্শ দেন না। ইংরাজী ও বাঙ্গালা ভাষায় বক্তৃতা করিতে সর্ব্বাধিকারী মহাশয় অতিশয় দক্ষ। কি ব্যবস্থাপক সভায়, কি মিউনিসিপাল্ সভায়, কি বিশ্ববিদ্যালয়ে সকল স্থলেই ইনি নির্ভীক-হৃদয়ে আপন মন্তব্য প্রকাশ করেন। ইঁহার পরোপকারিতা গুণ প্রসিদ্ধ।

দেবীপ্রসন্ন রায় চৌধুরী। ইনি ১২৬০ সালের ২৩শে পৌষ তারিখে পূর্ণিমা তিথিতে জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺রামচন্দ্র চৌধুরী। জাতিতে বঙ্গজ কায়স্থ। নিবাস ফরিদপুর জেলার অন্তর্গত উলপুর। ইঁহার শিক্ষা কলিকাতায় সম্পন্ন হয়। কিশোর বয়সেই দেবীপ্রসন্ন বাবুর পরিণয় ক্রিয়া সম্পন্ন হয়। যৌবনের প্রারম্ভে ইনি ব্রাহ্ম ধর্ম্মে দীক্ষিত হইয়া কলিকাতায় অবস্থানপূর্ব্বক সাহিত্য-সেবাব্রত গ্রহণ করেন। বাঙ্গালা ১২৮৯ সনে দেবীপ্রসন্ন বাবু প্রথম "নব্যভারত" নামক

মাসিক পত্র প্রকাশ করেন। বর্ত্তমান ১২২১ সনে উহা দ্বাত্রিংশদ্বর্ষে পদার্পণ করিল। ইঁহার গ্রন্থ-রাজির বিক্রয়ে যাহা আয় হয়, তদ্দ্বারা ইনি নিজের সংসার প্রতিপালন, সন্তানাদির শিক্ষা-দান, দুঃস্থ ও নিরাশ্রয়গণের প্রতিপালন, আতিথ্য, দুর্ভিক্ষক্লিষ্ট নরনারীগণের সাহায্য প্রভৃতি সম্পন্ন করেন। শুনিতে পাই দেবীপ্রসন্ন বাবুর বাটী হইতে অভ্যাগত কখনও বিমুখ হয় না। ইনি ফরিদপুর জেলায় অন্তঃপুর স্ত্রী-শিক্ষা প্রচলন করিয়া অসংখ্য অজ্ঞানান্ধ রমণীর জ্ঞান লাভের সহায়তা করিয়াছেন। অল্পদিন হইল ইঁহার ধর্ম্মপরায়ণা সহধর্ম্মিণী কমলকামিনী রায় চৌধুরাণী এক পুত্র ও এক কন্যা রাখিয়া পরলোক গমন করিয়াছেন। ইঁহার পুত্র শ্রীযুক্ত প্রভাতকুসুম রায় চৌধুরী ( বার্-য্যাট-ল ) নানা-বিধ দেশহিতকর কার্য্যে যোগদান করিয়া সর্ব্ব-সাধারণের মধ্যে পরিচিত হইয়াছেন। দেবী-প্রসন্ন বাবু নিম্নলিখিত গ্রন্থ সকল রচনা করিয়া-ছেন। ১। শরচ্চন্দ্র। ২। বিরাজমোহন। ৩। সন্ন্যাসী। ৪। ভিখারী। ৫। যোগ-জীবন। ৬। অপরাজিতা। ৭। মুবলা। ৮। নবলীলা। ৯। পুণ্যপ্রভা। ১০। সোপান। ১১। বিবেকবাণী। ১২। প্রসাদ। ১৩। বিবাহ-সংস্কার। ১৪। সান্ত্বনা। ১৫। স্মৃতি। ১৬। দীপ্তি। ১৭। জ্যোতিকণা। ১৮। উৎকল-ভ্রমণ।

**দেবী সিংহ।** ইনি মুর্শিদাবাদ—নসীপুর—রাজ-বংশের প্রতিষ্ঠাতা। ইঁহার পূর্ব্বপুরুষেরা পাণিপথে বাস করিতেন। ১৭৫৬ খ্রীষ্টাব্দে দেবীসিংহ বঙ্গদেশে আগমন করেন। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানি ১৭৭৩ খ্রীষ্টাব্দে বাঙ্গালা দেশের রাজস্ব গ্রহণ সম্বন্ধে এক অভিনব প্রণালী প্রতিষ্ঠিত করেন। এই সময়ে দেবীসিংহ রাজস্ব বিভাগের দেওয়ানী পদে নিযুক্ত হইয়া কোম্পানির রাজস্ব বহুল পরিমাণে বৃদ্ধি করিয়া আদায় করেন। এই রাজস্ব আদায় কার্য্যে প্রজাদের উপর যথেষ্ট অত্যাচার করা হইয়াছিল। ১৭৮১ খ্রীষ্টাব্দে ইনি পূর্ণিয়া, রংপুর, দীনাজপুর জেলার ইজারা গ্রহণ করেন। এই ইজারা গ্রহণ দ্বারা দেবীসিংহ প্রভূত পরিমাণে অর্থ সঞ্চয় করেন। ১৭৮৩ খ্রীষ্টাব্দে রংপুরের প্রজাবর্গ প্রকাশ্যভাবে ইঁহার বিরুদ্ধাচরণ করিলে দেবীসিংহকে দেওয়ানী পদ হইতে অবসর গ্রহণ করিতে হয়। তাহার পর, ইঁহার অনুষ্ঠিত কার্য্যের অনুসন্ধানের জন্য একটী কমিসন্ নিয়োগ করা হয়। গবর্ণর জেনেরল্ সার্জন্-সোর্ এই সিদ্ধান্তে উপনীত হন যে, অত্যন্ত গুরুতর অপরাধগুলি দেবীসিংহের বিরুদ্ধে প্রমাণিত হয় নাই। ১৮০৫ খ্রীষ্টাব্দের ১৮ই এপ্রেল দেবীসিংহ পরলোক গমন করেন। ইঁহার মৃত্যুর পর, ইঁহার ভ্রাতা বাহাদুরসিংহ ইঁহার উত্তরাধিকারী হন। বাহাদুরসিংহ পরলোক-গমন করিলে তদীয় পুত্র রাজা বাহাদুর উদ্মন্ত সিংহ এই বংশের প্রতিনিধিত্ব লাভ করেন। উদ্মন্ত সিংহের মৃত্যুর পর তদীয় ভ্রাতুষ্পুত্র কিষণচাঁদ সিংহ উত্তরাধিকারী হন। তাঁহার মৃত্যুর পর, তাঁহার পুত্র কীর্ত্তিচাঁদ সিংহ রাজপদে প্রতিষ্ঠিত হন। ১২৬৪ খ্রীষ্টাব্দে কীর্ত্তিচাঁদ সিংহের দেহান্তর হইলে তদীয়পুত্র বর্ত্তমান মহারাজ শ্রীযুক্ত রণজিৎ সিংহ বাহাদুর নসীপুর রাজবংশের প্রতিনিধিরূপে রাজপদে প্রতিষ্ঠিত হইয়াছেন। ইনি প্রথমে বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য হন। তাহার পর বড়লাট বাহাদুরের সভার সদস্য পদে বৃত হইয়াছেন।

**দেবেন্দ্রনাথ ঠাকুর।** ইনি ১৮১৭ খ্রীষ্টাব্দে কলিকাতা পাথুরিয়াঘাটার বিখ্যাত ঠাকুর বংশে জন্মগ্রহণ করেন। দেবেন্দ্রনাথ প্রসিদ্ধ দ্বারকানাথ ঠাকুরের জ্যেষ্ঠ পুত্র। ইনি শৈশবে মহাত্মা রামমোহন রায় কর্ত্তৃক প্রতিষ্ঠিত পাঠশালায় অধ্যয়ন করেন। তাহার পর, হিন্দু কলেজে প্রবিষ্ট হন। হিন্দু কলেজে অধ্যয়ন কালেই ইঁহার মনের মধ্যে ধর্ম্ম সম্বন্ধে স্বাধীনচিন্তা উপস্থিত হয়। ইঁহার স্নেহময়ী পিতামহীর মৃত্যু হইলে সৎকার করিতে গিয়া শ্মশানেই দেবেন্দ্রনাথের হৃদয়ে বৈরাগ্য ভাব জন্মে। তাহার পর, তিনি রামমোহন রায়ের প্রতিষ্ঠিত তত্ত্ববোধিনী সভার সভ্য হন। তাহার পর, ক্রমে ক্রমে তত্ত্ব-চিন্তায় তাঁহার অনুরাগ বৃদ্ধি হইতে থাকে। তিনি পৌরাণিক ও তান্ত্রিক উপাসনা পরিত্যাগ করিয়া উপনিষদ্‌গম্য ব্রহ্ম

চিন্তায় মনোনিবেশ করেন। এই সময় দেবেন্দ্রনাথ সংস্কৃত, পার্শী, ইংরাজী ও বাঙ্গালা ভাষায় বিশেষভাবে অনুশীলন করেন। প্রসিদ্ধ ডফ সাহেব অত্যন্ত তেজের সহিত খ্রীষ্টধর্ম্ম প্রচার আরম্ভ করিলে দেবেন্দ্রনাথ তাঁহার বিরুদ্ধে বক্তৃতা করেন। তাহার পর, তাঁহার পিতা দ্বারকানাথ ঠাকুর তাঁহাকে বিষয় কর্ম্ম দেখিতে আদেশ দেন, কিন্তু বিষয় কর্ম্ম না দেখিতেন এমন নহে, কিন্তু ধর্ম্ম বিষয়েই তাঁহার অভিনিবেশ অধিক ছিল। ১৭৬৮ শকে ১০ই মাঘ ব্রাহ্ম-সমাজও নূতন প্রণালীর ব্রহ্মোপাসনা পদ্ধতি প্রতিষ্ঠিত হইল। দেবেন্দ্রনাথই প্রথম এই সমাজের গুরুভার স্বীয় স্কন্ধে গ্রহণ করেন। কিছুকাল পরে কেশবচন্দ্র সেন দেবেন্দ্রনাথের সহিত আসিয়া যোগ দেন। কয়েকবৎসর অতীত হইলে উপবীত ধারণ লইয়া কেশবচন্দ্রের সহিত দেবেন্দ্রনাথের মতভেদ উপস্থিত হয়। কেশবচন্দ্র কয়েকটী যুবক সহ আদি-ব্রাহ্ম-সমাজ ত্যাগ করিয়া নববিধান সমাজ গঠন করেন। দেবেন্দ্রনাথ এই মনোমালিন্যে বিরক্ত হইয়া ব্রহ্ম চিন্তার নিমিত্ত হিমালয় পর্ব্বতে গমন করেন। তিনি সর্ব্বদা পূত-অন্তঃকরণে কালযাপন করিতেন। দেবেন্দ্রনাথ ব্রাহ্মধর্ম্ম বিষয়ক অনেক গ্রন্থ রচনা করিয়াছিলেন। পিতার মৃত্যুর পর, তিনি পিতৃ-ঋণের কড়া-ক্রান্তি পর্য্যন্ত পরিশোধ করিয়া এবং ডিষ্ট্রীক্ট চ্যারিটী ফণ্ডে পিতার প্রতিশ্রুত লক্ষ টাকা দান করিয়া জীবনে যে অপূর্ব্ব সাধুতা ও মহৎ দৃষ্টান্ত প্রদর্শন করিয়াছেন, এরূপ দৃষ্টান্ত অতি বিরল। দেবেন্দ্রনাথ আদি ব্রাহ্ম-সমাজের স্রষ্টা ও পালয়িতা। তিনি যে সমুন্নত নীতির বীজ রোপিত করিয়া গিয়াছেন, তদ্দারা বঙ্গীয় সমাজের যথেষ্ট উপকার সাধিত হইয়াছে। বোলপুরে শান্তিনিকেতন প্রতিষ্ঠা তাঁহার অন্যতম প্রধান কীর্ত্তি। এতদ্ভিন্ন তিনি জন সাধারণের উপকার্থ অনেক ত্যাগ স্বীকার করিয়াছেন। ১৯০৫ খ্রীষ্টাব্দের ১৯শে জানুয়ারি তিনি পার্থিব দেহ পরিত্যাগ করিয়াছেন। নব্য-সমাজে দেবেন্দ্রনাথ "মহর্ষি" আখ্যায় প্রসিদ্ধ। তাঁহার আটপুত্র, পাঁচ কন্যা। পুত্রগণের মধ্যে মহাত্মা শ্রীযুক্ত দ্বিজেন্দ্রনাথ ঠাকুর, সিবিলিয়ান্ শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর, সুলেখক ৺হেমেন্দ্রনাথ ঠাকুর, সংস্কৃত নাটক সমূহের অনুবাদক শ্রীযুক্ত জ্যোতিরিন্দ্র নাথ ঠাকুর, এবং কবিবর শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর প্রসিদ্ধ।

দ্বারকানাথ মিত্র। ইনি ১৮৩৩ খ্রীষ্টাব্দে হুগলি জেলার অন্তর্গত আগুন্সী গ্রামে দক্ষিণ রাঢ়ীয় কায়স্থ-কুলে জন্মগ্রহণ করেন। ইহার পিতা একজন মোক্তার ছিলেন, যদিও তাঁহার আর্থিক অবস্থা তত সচ্ছল ছিল না। কিন্তু তিনি পুত্র দ্বারকানাথকে রীতিমত শিক্ষা দিয়াছিলেন। হুগলী কলেজে ও হিন্দু কলেজে অধ্যয়ন কালে দ্বারকানাথের অসাধারণ প্রতিভার পরিচয় পাওয়া যায়। ইনি বেকন্ বিষয়ক যে ইংরাজী প্রবন্ধটী রচনা করেন, তাহাতে হিন্দু কলেজের প্রবন্ধ-লেখক ছাত্রগণের শীর্ষস্থান অধিকার করিয়াছিলেন। ১৮৫৫ খ্রীষ্টাব্দে ইনি কলিকাতার অন্যতর ম্যাজিষ্ট্রেট কিশোরীচাঁদ মিত্রের অধীনে দ্বিভাষীর কার্য্যে প্রথম প্রবিষ্ট হন। উহার কিছুদিন পরে প্লিডারসিপ্ পরীক্ষা প্রদান করিয়া দেওয়ানী আদালতে ওকালতি আরম্ভ করেন। ১৮৬২ খ্রীষ্টাব্দে হাইকোর্ট স্থাপিত হইলে ইনি হাইকোর্টে প্রবিষ্ট হন। এবং তদানীন্তন ব্যবহারাজীবগণের অগ্রগণ্য হইয়া উঠেন। ১৮৬৫ খ্রীষ্টাব্দে যখন পনর জন জজের সমক্ষে বিখ্যাত "রেণ্টকেস্" বিচারাধীন হয়, তখন প্রজাপক্ষে দ্বারকানাথ সাতদিন ধরিয়া ক্রমান্বয়ে যেরূপ তীক্ষ্ণবুদ্ধি, বিচক্ষণতা ও তেজস্বিতার সহিত আপন মত সমর্থন করেন তাহাতে কি বিচারপতিগণ, কি ব্যবহারাজীবগণ, কি জনসাধারণ, সকলেই তাঁহার অসাধারণ তীক্ষ্ণবুদ্ধি দেখিয়া বিস্মিত হইয়াছিলেন। কিছুকাল এইরূপ ব্যবহারাজীবের কার্য্য করার পর, ১৮৬৭ খ্রীষ্টাব্দে শম্ভুনাথ পণ্ডিতের মৃত্যুতে হাইকোর্টে একটী বিচারকের পদ শূন্য হয়। দ্বারকানাথ ঐ পদে প্রতিষ্ঠিত হন। তিনি বিচারপতির পদ প্রাপ্ত হইয়া ব্যবহারশাস্ত্রে অনন্যসাধারণ জ্ঞান, তর্কশক্তি ও নির্ভীকতার যেরূপ পরিচয় দিয়াছিলেন, তাহা শুধু বাঙ্গালী কেন, অনেক ইংরেজ বিচারকের পক্ষেও দুর্লভ। প্রসিদ্ধ অসতী কেসের বিচারকালে হাইকোর্টে এই নিষ্পত্তি হয়

যে, হিন্দু বিধবা অসতী হইলেও বিষয় চ্যুত হইবে না। এই বিচারের বিরুদ্ধে ফুল বেঞ্চে আপীল করা হয়। দ্বারকানাথ ফুলবেঞ্চের অন্যতম জজ ছিলেন। তাঁহার সহকারী বিচারপতিগণ হাই-কোর্টের রায় বাহাল রাখেন। কিন্তু দ্বারকানাথ অতি সুন্দর যুক্তি প্রদর্শন পূর্ব্বক ভিন্নমত প্রকাশ করিয়া ব্যবহার শাস্ত্রে অসাধারণ দক্ষতার পরিচয় দিয়াছিলেন। তিনি সাত বৎসর কাল হাইকোর্টের বিচারপতি পদে অধিষ্ঠিত ছিলেন। দ্বারকানাথ যেমন প্রতিভাশালী, তেমনি পাঠানুরক্ত। তিনি একজন প্রত্যক্ষবাদী এবং মানব প্রেমিক ফরাসী পণ্ডিত কোম্তের মতাবলম্বী ছিলেন। ইংরাজী সাহিত্যে দ্বারকানাথের গভীর অধিকার ছিল এবং গণিত ও বিজ্ঞান শাস্ত্রেও তাঁহার পারদর্শিতা অল্প ছিল না। তিনি অতিশয় মাতৃভক্ত ছিলেন। ইংরাজী বিদ্যালয় ও দাতব্য ঔষধালয় স্থাপন ও অন্যান্য দেশহিতকর কার্য্য দ্বারা স্বীয় জন্মভূমির যথেষ্ট উপকার সাধন করিয়া গিয়াছেন। ১৮৭৪ খ্রীষ্টাব্দে দ্বারকানাথের দেহান্তর হয়।

দ্বারকানাথ বিদ্যাভূষণ। ইনি ১২২৭ সালে কলিকাতার দক্ষিণ পূর্ব্বস্থিত চিংড়িপোতা গ্রামে জন্মগ্রহণ করেন। পিতার নাম হরচন্দ্র ন্যায়রত্ন। ইনি দাক্ষিণাত্য বৈদিক শ্রেণীস্থ-ব্রাহ্মণ। দ্বারকানাথ গ্রাম্য পাঠশালায় অধ্যয়ন শেষ করিয়া চতুষ্পাঠীতে সংস্কৃত শিক্ষা আরম্ভ করেন। তাহার পর, কলিকাতা সংস্কৃত কলেজে অধ্যয়ন পূর্ব্বক ১৮৪৫ খ্রীষ্টাব্দে শেষ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া "বিদ্যাভূষণ" উপাধি লাভ করেন। প্রথমে ইনি ফোর্ট-উইলিম কলেজে অতি সামান্য বেতনে কিছুকাল কার্য্য করিয়া সংস্কৃত কলেজের লাইব্রেরিয়ানের পদ প্রাপ্ত হন। শেষে সংস্কৃত কলেজের ব্যাকরণ শাস্ত্রের অধ্যাপকর পদে ২৮ বৎসর কাল কার্য্য করিয়া অবসর গ্রহণ করেন। ইনি বহুকাল সুপ্রসিদ্ধ সোমপ্রকাশ পত্রের সম্পাদক ছিলেন এবং কল্পদ্রুম নামক একখানি মাসিক পত্র প্রকাশ করিয়াছিলেন। এতদ্ভিন্ন বিদ্যাভূষণ মহাশয় নিম্নলিখিত পুস্তকগুলি রচনা করেন। ১। রোম ও গ্রীসের ইতিহাস। ২। নীতিসার। ৩। বিশ্বেশ্বর বিলাপ। ৪। ভূষণসার ব্যাকরণ। ১২৯১ সালে ইনি পরলোক গমন করিয়াছেন।

দ্বারকানাথ সেন। ইনি ১২৫০ সালের ১৭ই ভাদ্র তারিখে ফরিদপুর জেলার অন্তর্গত খান্দারপাড় গ্রামে জন্মগ্রহণ করেন। পিতার নাম রাজীবলোচন সেন, জাতিতে বৈদ্য। পুরুষানুক্রমে ইঁহাদের বংশে সংস্কৃত-চর্চ্চা রহিয়াছে। দ্বারকানাথের পূর্ব্বপুরুষগণ আয়ুর্ব্বেদ শাস্ত্রে অসাধারণ পণ্ডিত ছিলেন। মহম্মদপুরের রাজা সীতারাম রায়ের সভার প্রধান রাজবৈদ্য অভিরাম কবীন্দ্র ও রস-সম্প্রদায়ের নেতা চিকিৎসক-চূড়ামণি শঙ্কর কবিরাজ দ্বারকানাথের উর্দ্ধতন পুরুষ। কুমারটুলির সুপ্রসিদ্ধ কবিরাজ গঙ্গাপ্রসাদ সেন মহাশয় দ্বারকানাথের পিতামহ রামসুন্দর কবিচন্দ্রের ছাত্র। দ্বারকানাথ বাল্যকালে তাঁহার খুল্লতাত শ্রীকান্ত কবিরঞ্জনের নিকট ব্যাকরণ কাব্যাদি পড়িতে আরম্ভ করেন। তাহার পর, বিক্রমপুরের চন্দ্রমণি ন্যায়ভূষণ ও নন্দকুমার বিদ্যালঙ্কার প্রভৃতির নিকট ন্যায়দর্শন অধ্যয়ন করিয়া পরে মুর্শিদাবাদের সুপ্রসিদ্ধ গঙ্গাধর কবিরাজের নিকট চিকিৎসা শাস্ত্র পাঠ করেন। ত্রিশ বৎসর বয়সে দ্বারকানাথ কলিকাতায় আসিয়া চিকিৎসা-ব্যবসায়ে প্রবৃত্ত হন। অল্পদিনের মধ্যেই ইঁহার যশ সর্ব্বত্র বিস্তৃত হইয়া পড়ে। ১৯০১ খ্রীষ্টাব্দে মেবারের যুবরাজ পীড়িত হইলে যশস্বী কবিরাজ দ্বারকানাথ ইংরেজ গবর্মেণ্ট কর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া তাঁহার চিকিৎসার জন্য উদয়পুরে গমন করেন। তথায় ইঁহার চিকিৎসার সফলতায় পরিতুষ্ট হইয়া মহারাণা ইঁহাকে রাজসম্মান-স্বরূপ খেলাত দেন। এইরূপে অযোধ্যা, জয়পুর, আওয়াগড় প্রভৃতি ভারতের অন্যান্য স্থানের সামন্ত নৃপতিগণ কর্ত্তৃকও সসম্মানে আহূত হইয়া তাঁহাদের চিকিৎসার্থ গমন করেন। সকল স্থলেই ইঁহার চিকিৎসার সাফল্য দর্শনে ও অসামান্য পাণ্ডিত্যে আকৃষ্ট হইয়া ১৯০৬ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারি তারিখে ইংরাজ গবর্মেণ্ট ইঁহাকে "মহামহোপাধ্যায়" উপাধি প্রদান করেন। আয়ুর্ব্বেদীয় চিকিৎকগণের মধ্যে ইনিই সর্ব্বপ্রথম এই উপাধিলাভ করেন। কবিরাজ দ্বারকানাথ

সেন মহাশয় যে কেবল একজন বিখ্যাত চিকিৎসকই ছিলেন তাহা নহে, তিনি একজন বিখ্যাত অধ্যাপকও ছিলেন। নানাদিগ্‌দেশীয় বিদ্যার্থিগণ তাঁহার নিকট থাকিয়া আয়ুর্ব্বেদ ও অন্যান্য শাস্ত্র অধ্যয়ন করিত। তাঁহার সময়েই আয়ুর্ব্বেদের বহুল প্রচার আরম্ভ হয়। তিনিই আয়ুর্ব্বেদের প্রতি শিক্ষিত সম্প্রদায়ের দৃষ্টি আকর্ষণ করেন। তাঁহার পূর্ব্বে কবিরাজদের মধ্যে কাহারও ফি ১৬৲ টাকা ছিল না। ১৩১৫ সালে মহামহোপাধ্যায় কবিরাজ দ্বারকানাথ সেন কবিরত্ন, কলিকাতায় সজ্ঞানে গঙ্গালাভ করিয়াছেন। দ্বারকানাথের মৃত্যুর পর, দেশের লোকে তাঁহার প্রতি যেরূপ সম্মান প্রদর্শন করিয়াছে, অন্য কোন কবিরাজের ভাগ্যে এরূপ সম্মান আর কখনও ঘটে নাই। এ সম্মান—তাঁহার মর্ম্মর-মূর্ত্তি স্থাপন। সাধারণের প্রদত্ত অর্থে দ্বারকানাথ-স্মৃতি-সমিতির উদ্যোগে এই মূর্ত্তি বিডন উদ্যানে প্রতিষ্ঠিত হইয়াছে। অধুনাতন আয়ুর্ব্বেদের যে দিগ্‌ব্যাপিনী প্রতিষ্ঠা, মহামতি গঙ্গাধর তাহার প্রাণ-প্রতিষ্ঠা করেন, দ্বারকানাথের সময়ে তাহার অভ্যুদয় হয়, এবং দ্বারকানাথের জ্যেষ্ঠ পুত্র গবর্মেণ্ট কর্ত্তৃক বৈদ্যরত্ন উপাধিতে ভূষিত কবিরাজ শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ সেন বিদ্যাভূষণ মহাশয় উহা জগতের সর্ব্বত্র প্রতিষ্ঠিত করিতে চেষ্টা করিতেছেন।

**দ্বিজেন্দ্রলাল রায়।** সাধারণতঃ ইনি ডি, এল্ রায় নামেই সমধিক প্রসিদ্ধ। দ্বিজেন্দ্রলাল ১২৭০ সালের জুলাই মাসে নদীয়া জেলার অন্তর্গত কৃষ্ণনগর সহরে বারেন্দ্র-শ্রেণীস্থ ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করেন। ইনি নদীয়ার মহারাজের দেওয়ান্ স্বর্গীয় কার্ত্তিকচন্দ্র রায় মহাশয়ের কনিষ্ঠ পুত্র। ইঁহার জ্যেষ্ঠ ভ্রাতা শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রলাল রায় এবং মধ্যম ভ্রাতা শ্রীযুক্ত হরেন্দ্রলাল রায় প্রভৃতিও সাহিত্যসেবী। দ্বিজেন্দ্রলাল ১২৯১ সালে প্রেসিডেন্সী কলেজ্ হইতে এম্, এ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া কৃষিবিদ্যা শিক্ষার্থ ষ্টেট্-স্কলারসিপ্ লইয়া ইংলণ্ডে গমন করেন। সেখান হইতে পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ভারতে আগমন করেন। তাহার পর, কিছুদিন সেটেলমেণ্টের কার্য্য করিয়া ডেপুটী মাজিষ্ট্রেট হন। এই সময়ে ইনি ভারতী, নব্যভারত, প্রবাসী প্রভৃতি মাসিক পত্রিকায় লিখিতে প্রবৃত্ত হন। তাহার পর, দ্বিজেন্দ্রলাল অনেক কাব্য নাটক রচনা করেন। ইনি কলিকাতার প্রসিদ্ধ হোমিওপ্যাথি ডাক্তার শ্রীযুক্ত প্রতাপচন্দ্র মজুমদার মহাশয়ের কন্যার পাণিগ্রহণ করেন। সরকারী কার্য্য হইতে অবসর গ্রহণের পূর্ব্বেই ইঁহার পত্নী কয়েকটী পুত্র কন্যা রাখিয়া পরলোক গমন করেন। গুরুতর পরিশ্রমে স্বাস্থ্যভঙ্গ হওয়ায় ইনি পেন্‌সন্ লইয়া সাহিত্য চর্চ্চায় মনোনিবেশ করেন। বিগত ১৩২০ সনের আষাঢ় মাসে ইনি পরলোক-গমন করিয়াছেন। মৃত্যুর পূর্ব্বে ইনি "ভারতবর্ষ" নামক একখানি সচিত্র বৃহৎ মাসিক পত্র প্রকাশের উদ্যোগ করেন কিন্তু উক্ত পত্র প্রকাশিত হইবার পূর্ব্বেই তাঁহাকে ইহলোক ত্যাগ করিতে হয়। দ্বিজেন্দ্রলাল একজন সুকবি ছিলেন। ইদানীং এক সম্প্রদায়ের সাহিত্যিক তাঁহাকে কবিবর রবীন্দ্রনাথের প্রতিপক্ষ বলিয়া সম্মান করিতেন। তিনি নিম্নলিখিত গ্রন্থ সকল প্রণয়ন করেন। ১। আর্য্যগাথা। ২। আষাঢ়ে। ৩। কল্কি অবতার। ৪। হাসির গান। ৫। ত্র্যহস্পর্শ। ৬। বিরহ। ৭। পাষাণী। ৮। তারাবাই। ৯। রাণাপ্রতাপ। ১০। দুর্গাদাস। ১১। নুরজাহান। ১২। সাজাহান। ১৩। মেবারপতন। ১৪। ভীষ্ম। ইনি "পূর্ণিমা মিলন নামক সাহিত্যিকগণের সম্মিলনের অন্যতম প্রতিষ্ঠাতা।

---

## ধ

**ধর্ম্মপাল।** ইনি খ্রীষ্টীয় নবম শতাব্দীতে আবির্ভূত হন। ইঁহার পিতা গোপাল পালবংশের ও পাল-রাজ্যের প্রতিষ্ঠাতা। পাল বংশীয়গণ বৌদ্ধধর্ম্মাবলম্বী ছিলেন, সুতরাং ইঁহারা কোন্ বর্ণ বা কোন্ কুলে জন্মগ্রহণ করিয়াছিলেন, তাহা জানা যায় না। মগধ প্রদেশের ওদন্তপুরীতে ইঁহাদের রাজধানী ছিল। পালবংশীয়গণ বৌদ্ধমতাবলম্বী হইলেও ব্রাহ্মণ এবং শ্রমণ উভয়কেই

শ্রদ্ধা করিতেন। তাঁহাদের প্রস্তরখণ্ডে ও তাম্রশাসনে উৎকীর্ণ যে সকল দানপত্র আবিষ্কৃত হইয়াছে, তাহা পাঠে অবগত হওয়া যায়, পাল-বংশীয় নৃপতিগণ ব্রাহ্মণ ও শ্রমণ উভয়কেই সম্মান করিতেন। তাঁহারা শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণদিগকে অনেক ভূমি দান করিয়াছিলেন। সেনবংশের অভ্যুদয়ে পালবংশের অধঃপতন হয়। খ্রীষ্টীয় দ্বাদশ শতাব্দীতে বক্তিয়ার খিলিজী কর্ত্তৃক পাল-বংশের সম্পূর্ণ উচ্ছেদ সংসাধিত হইয়াছিল।

ধর্ম্মরক্ষিত। ইনি যোনদেশীয় বৌদ্ধস্থবির। খ্রীঃ পূঃ তৃতীয় শতাব্দীতে ধর্ম্মাশোক কর্ত্তৃক অপরান্ত প্রদেশে (সুরাট্ ও তন্নিকটবর্ত্তী স্থানে) বৌদ্ধধর্ম্ম প্রচারার্থ প্রেরিত হন। ধর্ম্মরক্ষিত যখন বৌদ্ধ-ধর্ম্মের উপদেশ প্রদান করিতেন, তখন তাঁহার বক্তৃতা শুনিবার জন্য প্রত্যহ ৭০ হাজার লোক সমবেত হইত। ইঁহার উপদেশে আকৃষ্ট হইয়া ঐ দেশের অসংখ্য ক্ষত্রিয়, বৌদ্ধধর্ম্মে দীক্ষিত হইয়াছিলেন। যখন ঐ প্রদেশে মহাস্তূপ স্থাপিত হয়, তখন নানা দেশ হইতে বৌদ্ধ যাজকগণ সশিষ্য ঐ স্থানে উপস্থিত হন। সেই সময়ে কৌশাম্বী মন্দির হইতে ৬০ হাজার যাজক ও উজ্জয়িনীর দক্ষিণগিরি হইতে ৪০ হাজার ছাত্র ধর্ম্মরক্ষিতের নিকট সমাগত হন।

---

## ন।

নগেন্দ্রনাথ ঘোষ। ইনি ১৭৮৮ শকাব্দে কলিকাতা নগরে দক্ষিণ রাঢ়ীয় কায়স্থ-কুলে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ভগবতীপ্রসন্ন ঘোষ। তিনি হাইকোর্টের উকীল ছিলেন। নগেন্দ্রনাথ ১৮৭১ খ্রীষ্টাব্দে এফ্, এ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া চতুর্থস্থান অধিকার করেন। তাহার পর সিবিলসার্ব্বিস্ পরীক্ষা প্রদানের নিমিত্ত ইংলণ্ডে গমন করেন। ঐ পরীক্ষায় উত্তীর্ণ হইতে না পারিয়া ব্যারিষ্টার হইয়া স্বদেশে সমাগত হন। ১৮৭৬ খ্রীষ্টাব্দে ইনি হাইকোর্টে ব্যবসায় করিতে আরম্ভ করেন। আইন অপেক্ষা সাহিত্যের প্রতিই ইঁহার সমধিক অনুরাগ ছিল। কিছুদিন পরে ইনি বিদ্যাসাগর-প্রতিষ্ঠিত মেট্রপলিটান্ কলেজের ইংরাজী সাহিত্য ও ইতিহাসের অধ্যাপকের পদ গ্রহণ করেন। শেষে ঐ কলেজের অধ্যক্ষের পদে প্রতিষ্ঠিত হন। ইনি যেমন ইংরাজী ভাষায় সুপণ্ডিত তেমনি স্বাধীনচেতাঃ ছিলেন। নগেন্দ্রনাথ মিউনিসিপাল্ কমিসনার্ ও বিশ্ববিদ্যালয়ের সদস্য ও সিণ্ডিকেটের মেম্বর পদে প্রতিষ্ঠিত হইয়াছিলেন। প্রথমে তিনি ইণ্ডিয়ান্‌মিরার্ বেঙ্গলী প্রভৃতি পত্রে প্রবন্ধ লিখিতেন। তাহার পর ইণ্ডিয়ান্ একো নামক পত্রের সম্পাদকতা করেন। ১৮৮৩ খ্রীষ্টাব্দে ইণ্ডিয়ান্-নেশান্ নামক সংবাদপত্র প্রচার করিয়া জীবনের শেষ পর্য্যন্ত উহার সম্পাদকের কার্য্যে ব্রতী ছিলেন। নগেন্দ্রনাথ ইংলণ্ডে গমন করিলে ও হিন্দুধর্ম্মে আস্থা পরিত্যাগ করেন নাই। ইংলণ্ড হইতে আগমন করিয়া যথাবিধি প্রায়শ্চিত্তের অনুষ্ঠান করিয়াছিলেন। কি বিনয়, কি শিষ্টাচার, কি সরলতা, কি পরোপকারিতা, সকল গুণেই তিনি বিভূষিত ছিলেন। জীবনের শেষ কয়েক বৎসর তিনি এলাহাবাদের "রাধাস্বামী" সম্প্রদায় ভুক্ত হইয়াছিলেন। প্রাতঃকালে স্নানের পর, তিনি গৃহের কপাট বন্ধ করিয়া কিছুক্ষণ যোগের অনুষ্ঠান করিতেন এবং ভগবদ্গীতাদির আলোচনা করিতেন। তাঁহার লিপিনৈপুণ্য অসাধারণ ছিল। তিনি ইংরাজী ভাষায় কৃষ্ণদাস পাল ও মহারাজ নবকৃষ্ণের জীবনবৃত্তান্ত লেখেন। ১৯০৯ খ্রীষ্টাব্দের ৫ই এপ্রেল নগেন্দ্রনাথ দেহত্যাগ করেন। ইঁহার মৃত্যুর অব্যবহিত পরেই বঙ্গ-দেশের ছোটলাট সার্ এডওয়ার্ড বেকার্ সাহেব একটী প্রশংসা-সূচক মন্তব্য লিপিবদ্ধ করিয়া সংবাদ-পত্রে প্রকাশ করেন। এরূপ সম্মান লাভ রাজকীয় প্রসিদ্ধ কর্ম্মচারী ব্যতীত অন্যের ভাগ্যে কদাচিৎ ঘটিয়া থাকে।

নগেন্দ্রনাথ বসু। ইনি ১৭৮৮ শকাব্দে কলিকাতা নগরীতে দক্ষিণ রাঢ়ীয় কায়স্থকুলে জন্ম গ্রহণ করেন। নগেন্দ্রবাবু আকৈশোর সাহিত্যসেবী। প্রবেশিকা-পরীক্ষা প্রদানের পূর্ব্বে ইনি বাঙ্গালা সাহিত্যের সেবায় নিরত হন। ঐ সময়ে ইনি কিছু কিছু সংস্কৃত, ইংরাজী, পার্সী, ফরাসী, জর্ম্মন্ প্রভৃতি ভাষার অনুশীলন করিয়াছিলেন

প্রথমে ইনি বঙ্গালা ভাষায় কয়েকখানি কাব্য, নাটক রচনা করেন। তাহার পর, শ্রীযুক্ত রঙ্গলাল মুখোপাধ্যায় মহাশয় প্রসিদ্ধ বিশ্বকোষ অভিধানের অবর্ণ পর্য্যন্ত প্রকাশ করিয়া বিরত হইলে, নগেন্দ্রবাবু ঐ অভিধানের প্রকাশের ভার গ্রহণের জন্য তাঁহার নিকট পত্র লেখেন। রঙ্গলালবাবু সানন্দে ঐ কার্য্যের ভার নগেন্দ্রবাবুর প্রতি অর্পণ করেন। দুই বৎসর গত হইল, ইনি বিশ্বকোষ সম্পাদন শেষ করিয়াছেন। এই বৃহৎ কার্য্য কি পর্য্যন্ত পরিশ্রম, অর্থব্যয় ও মস্তিষ্কের পরিচালনা করিতে হইয়াছে, তাহা ভাবিলে বিস্মিত হইতে হয়। এতদ্ভিন্ন নগেন্দ্রবাবু প্রত্নতত্ত্ব-বিষয়ে অনেক গবেষণা করিয়াছেন। ইনি বঙ্গীয়-সাহিত্যপরিষৎ হইতে প্রকাশিত কাশী-পরিক্রমা, নবদ্বীপ,পরিক্রমা, রসমঞ্জরী, চৈতন্যমঙ্গল প্রভৃতি কয়েকখানি বাঙ্গালা গ্রন্থ এবং অনেকদিন ধরিয়া ইনি বঙ্গীয়-সাহিত্য-পরিষদের মুখপত্র "বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ পত্রিকা"র সম্পাদন কার্য্য নির্ব্বাহ করিয়াছেন। কয়েক বৎসর হইতে ইনি আর একটী গুরুতর কার্য্যে হস্তক্ষেপ করিয়াছেন। ঐ কার্য্যটী "বঙ্গের জাতীয় ইতিহাস" সংগ্রহ। এপর্য্যন্ত উক্ত গ্রন্থাবলীর কয়েক কাণ্ড বাহির হইয়াছে। নগেন্দ্রবাবু বঙ্গীয় এসিয়াটিক সোসাইটীর সদস্য ও কায়স্থ পত্রিকার ও কায়স্থসভার সম্পাদক। রংপুরের শিক্ষিত-সম্প্রদায় ও পণ্ডিতগণ ইহাকে ইহার জ্ঞানের নিদর্শন "প্রাচ্যবিদ্যা-মহার্ণব" উপাধি প্রদান করিয়াছেন।

নন্দকুমার রায়। ইনি অনুমান ১৭০৫ খৃষ্টাব্দে রাঢ় দেশের (বর্ত্তমান বীরভূম জেলার) ভদ্রপুর (ভাদুর) গ্রামে জন্মগ্রহণ করেন। পিতার নাম পদ্মনাভরায়, রাঢ়ীয়-শ্রেণী-স্বব্রাহ্মণ। পদ্মনাভ মুর্শিদকুলীখাঁর অধীনে ফতেসিংহ, ঘোঁরাঘাট ও সাতশইকা পরগণার আমীনের কার্য্যে নিযুক্ত ছিলেন। ঐ সকল পরগণার রাজস্ব আদায় করাই আমীনের কার্য্য ছিল। নন্দকুমার পিতার নিকট থাকিয়া রাজস্ব আদায় ও উহার হিসাব রাখা প্রভৃতি কার্য্য শিক্ষা করেন। তিনি যখন পিতাকে ঐ সকল কার্য্যে সাহায্য করেন, তখন পিতা তাঁহার অপূর্ব্ব প্রতিভার পরিচয় পাইয়া অতিশয় সন্তুষ্ট হন। অনন্তর, তিনি পিতার সহকারী নায়েব-আমীন হন। ক্রমে তাঁহার কার্য্য-দক্ষতার সংবাদ নবাব মুর্শিদকুলীখাঁর কর্ণগোচর হইল। নবাব আলিবর্দ্দীখাঁর সময়ে নন্দকুমার প্রথম হিজলী ও মহিষাদল, এই দুই পরগণার রাজস্ব আদায়ের জন্য আমীন নিযুক্ত হন। তাহার পর, নন্দকুমার নানাকার্য্যের পর, নবাব সিরাজ-উদ্দৌলার সময়ে হুগলীর ফৌজদার ইয়ার বেগ খাঁর অধীনে দেওয়ানী পদপ্রাপ্ত হন। এই সময়ে তিনি দেওয়ান নন্দকুমার নামে অভিহিত হন। নানা ঘটনার পর, নন্দকুমার কিছু দিন পরে হুগলীর ফৌজদার পদে নিযুক্ত হন। নবাব সিরাজ-উদ্দৌলার পদ-চ্যুতির পর নন্দকুমার ক্লাইবের দেওয়ানী পদ লাভ করেন। কতবার নন্দকুমারের অভ্যুদয় হয়, কতবার তাঁহার পদচ্যুতি ঘটে। কিছু দিন পরে তিনি নবাব মিরজাফরের অধীনে খালসার দেওয়ানী পদপ্রাপ্ত হন। এই নবাব মিরজাফরই বাদসা সাহ-আলমকে লিখিয়া দেওয়ান্ নন্দকুমারকে মহারাজ উপাধি প্রদান করাইয়াছিলেন। নবাব মির্জাফরের মৃত্যুর পর, নন্দকুমার খালসার দেওয়ানী হইতে অপসৃত হন। কিন্তু তাহার পর হইতে বিশেষ কার্য্যে নিযুক্ত না হইলেও বাঙ্গালার নবাব ও কোম্পানির কোন না কোন কার্য্যে লিপ্ত ছিলেন। কিছু দিন পরে তিনি নানা কৌশলেও অর্থ সাহায্যে নবাব নজম উদ্দৌলার নাবালক পুত্র মোবারক-উদ্দৌলাকে বাঙ্গালার নবাবী পাওয়াইয়া দেন এবং স্বীয় পুত্র গুরুদাসকে খালসার দেওয়ানী কার্য্য দেওয়ান। অবশেষে গবর্ণর্ হেষ্টিংসের বিরুদ্ধে তাঁহাকে অভ্যুত্থান করিতে হয়। এই হেষ্টিংসের দোষ প্রমাণ করিতে গিয়াই তিনি ঘোর বিপদে পতিত হন। তিনি কোন কোন কাউন্সিলের মেম্বরের সাহায্য পাইলেও হেষ্টিংস ও তাঁহার বন্ধুগণ নন্দকুমারের প্রতি জাতক্রোধ হন। বঙ্গদেশের রাজ-কার্য্যে দুইটী দল গঠিত হয়। তাঁহার বিপক্ষ দলে কোন কোন ক্ষমতাপন্ন বাঙ্গালী, এমন কি তাঁহার জামাতা পর্য্যন্ত ছিলেন। অবশেষে মহারাজ নন্দকুমারের উপর

জাল করার অভিযোগ উপস্থিত হয়। তাঁহার দোষ সাব্যস্ত হইলে ইংলণ্ডের আইন-অনুসারে তাঁহার ( ফাঁসি ) প্রাণদণ্ড হয়। নন্দকুমার যে সকল গুরুতর রাজ-কার্য্যে লিপ্ত ছিলেন, তাহাতে যদি ও তাঁহার পক্ষে সম্পূর্ণ নিরপেক্ষ ভাবে জীবন যাপন অসম্ভব ছিল। তথাপি তিনি যতদূর সম্ভব, আস্তিক, পরোপকারী ও আত্ম-গৌরব এবং হিন্দুর গৌরব রক্ষার পক্ষে বদ্ধপরিকর ছিলেন। বীরভূম জেলার ভাদুর গ্রামে তাঁহার কৃত দেব-মন্দির ও জলাশয় প্রভৃতি অদ্যাপি বিদ্যমান আছে। কলিকাতায় তাঁহার পুত্র রাজা গুরু-দাসের নামে একটী রাজপথ দেখিতে পাওয়া যায়। তাঁহার দৌহিত্র রাজা মহানন্দের অধস্তন বংশধর মুর্শিদাবাদ কুঞ্জঘাটার বাটীতে আছেন। এখন কুমার শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ রায় এই বংশের প্রতিনিধি।

নরেন্দ্রনাথসেন। ইনি ১৮৪৩ খ্রীষ্টাব্দের ফেব্রুয়ারি মাসে কলিকাতা কলুটোলার বৈদ্যজাতীয় সেন বংশে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতা প্রসিদ্ধ হরিমোহনসেন মহাশয় জয়পুরের মহারাজের প্রধান মন্ত্রী ছিলেন। নরেন্দ্রনাথ পিতার চতুর্থ পুত্র ইঁহার অপর ভ্রাতৃগণ জয়পুরের মহারাজের মন্ত্রি-সভার সদস্যও অন্যান্য কার্য্যে বৃত হইয়া জয়পুরে বাস করিতেন। নরেন্দ্রনাথ প্রথমে হিন্দু কলেজে অধ্যয়ন করেন। তাহার পর, কাপ্তেন পামারের নিকটে কয়েক বৎসর ইংরাজী সাহিত্য ও অন্যান্য বিষয়ে শিক্ষা লাভ করিয়াছিলেন। তাঁহার যেরূপ সহায় সম্পদ্ ছিল, তাহাতে ইচ্ছা করিলে কোন উচ্চ কর্ম্মে নিযুক্ত হইতে পারি-তেন। কিন্তু তিনি বাল্যকাল হইতেই স্বাধীন-চেতাঃ, ধনোপার্জ্জন অপেক্ষা জ্ঞান-চর্চ্চা এবং দেশের উন্নতি ও সমাজের হিত সাধন করাই তাঁহার প্রধান লক্ষ্য ছিল। তিনি প্রথমে সংবাদপত্রে নানাবিধ প্রবন্ধ লিখিতেন। তাহার পর, উনিশ বৎসর বয়সে আন্‌লি নামক এক এটর্ণির অফিসে কার্য্যশিক্ষার জন্য প্রবেশ করেন। ঐ সময়ে কিশোরীচাঁদমিত্র-সম্পাদিত ইণ্ডিয়ান্ ফিল্ড নামক সংবাদপত্রের লেখকরূপে ঐ পত্রের সহিত সংশ্লিষ্ট, হন। ১৮৬১ খ্রীষ্টাব্দে মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের অর্থানুকূল্যে ইণ্ডিয়ান্ মিরার্ নামক সংবাদ পত্র প্রকাশিত হয়। নরেন্দ্র নাথ নিয়মিত রূপে উহাতে প্রবন্ধ লিখিতেন। ১৮৬৩ খ্রীষ্টাব্দে উহার সম্পাদক মনোমোহন ঘোষ ইংলণ্ডে গমন করিলে নরেন্দ্রনাথের উপর ঐ পত্রের ভার ন্যস্ত হয়। উহার পূর্ব্বেই নরেন্দ্রনাথ হাইকোর্টের এটর্নি হন। ১৮৮৯ খ্রীষ্টাব্দে ঐ পত্রের একমাত্র স্বত্বাধিকারী হইয়া নরেন্দ্রনাথ উহার সম্পাদন ভার গ্রহণ করেন। জীবনের শেষ মুহূর্ত্ত পর্য্যন্ত তিনি উহার সম্পাদক ছিলেন। ১৮৯৭ হইতে ১৮৯৯ পর্য্যন্ত নরেন্দ্র নাথ মিউনিসিপালিটির প্রতিনিধিরূপে বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য থাকিয়া স্বদেশের অনেক হিত সাধন করিয়াছেন। ইনি বিদেশে গিয়া শিল্পশিক্ষার্থী যুবকগণের সাহায্য-সভার সভা-পতি। গীতাসভাও ইঁহারই সভাপতিত্বে প্রতি-ষ্ঠিত হইয়াছিল। তত্ত্ববিদ্যা-সভার ও ইনি সভাপতি ছিলেন। এতদ্ভিন্ন নরেন্দ্রনাথ শিল্প, বিজ্ঞান, সাহিত্য, সমাজ, নীতিও ধর্ম্ম সংস্কার সম্বন্ধীয় যাবতীয় সভা সমিতির নেতৃত্ব করিতেন। কি সংবাদ পত্রে, কি ব্যবস্থাপক সভায়, কি সাধারণ সভা সমিতিতে নরেন্দ্রনাথ নির্ভীক-হৃদয়ে অতিতেজস্বিতা সহকারে আপন মত প্রকাশ করিতেন। তাঁহার হৃদয় সরল উদার ও মহত্ত্ব-পূর্ণ ছিল। চরিত্রের নির্ম্মলতা, দেশানুরাগ, রাজ-ভক্তি ও পরোপকারিতা গুণে তিনি হিন্দু সমাজের আদর্শ ছিলেন। ১৯০৮ খ্রীষ্টাব্দে নরেন্দ্রনাথ "রায় বাহাদুর" উপাধি প্রাপ্ত হন। তিনি কেবল রাজ-প্রসাদ বলিয়াই এ উপাধি গ্রহণ করিয়া ছিলেন, নচেৎ উহা অপেক্ষা তিনি অনেক বড় উপাধি পাইবার যোগ্য। ১৩১৮ শালের বৈশাখ মাস হইতে তিনি "সুলভ সমাচার" নামক আর একখানি বাঙ্গালা সাপ্তা-হিক পত্র প্রকাশ করেন। এই পত্রের প্রথম বর্ষ শেষ হইলে নরেন্দ্রনাথ ইহলোক পরিত্যাগ করিয়াছেন। এখন তাঁহার জ্যেষ্ঠ পুত্র হাই-কোর্টের এটর্ণি শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ সেন ইণ্ডিয়ান্-মিরারের সম্পাদকের কার্য্য নির্ব্বাহ করিতে-ছেন।

**নর্থব্রুক।** লর্ডনর্থব্রুক ১৮২৬ খ্রীষ্টাব্দের ২২শে জানুয়ারি জন্ম গ্রহণ করেন। কিছুকাল ইংলণ্ডে রাজ কার্য্য করিয়া ১৮৭২ খ্রীষ্টাব্দের মে মাসে ভাইসরয় হইয়া ভারতবর্ষে আগমন করেন। ইঁহার ভারত-শাসন কালে যে সকল ঘটনা ঘটিয়া ছিল, তন্মধ্যে ·বিহারের দুর্ভিক্ষ দমন, বড়োদার গায়কবার মলহররাওর বিরুদ্ধে অভিযোগ উপস্থিত হইলে তাঁহাকে রাজ্যচ্যুত করিয়া ১৮৭৮ খ্রীষ্টাব্দে বড়োদার সিংহাসনে ঐ বংশীয় বালক সয়াজী গায়কবারকে প্রতিষ্ঠিত করা,এবং ইন্‌কম ট্যাক্‌স উঠাইয়া দেওয়াই প্রধান। ইঁহার সময়েই ইংলণ্ডের যুবরাজ ( পরে, সপ্তম এড্‌ওয়ার্ড ) ভারতবর্ষে আগমন করেন। লর্ড-নর্থব্রুক বিপত্নীক ছিলেন, তজ্জন্য তাঁহার কন্যা মিস্ বেয়ারিং গবর্মেণ্ট হাউসের সামাজিক ব্যাপারে কর্ত্রী ছিলেন। তুলার শুল্‌ক সম্বন্ধে ভারত সচিবের সহিত মতভেদ হওয়ায় লর্ড নর্থব্রুক ১৮৭৬ খ্রীষ্টাব্দে ১২ই এপ্রেল কার্য্য ত্যাগ করিয়া ইংলণ্ডে গমন করেন। ১৯০৪ খ্রীষ্টাব্দের ১২ই নবেম্বর তাঁহার দেহাত্যয় হইয়াছে।

**নবকৃষ্ণদেব।** মুর্শিদাবাদ জেলার অন্তর্গত কানসোণা গ্রামে দেব-উপাধি বিশিষ্ট এক ঘর মৌলিক কায়স্থ বাস করিতেন। তাঁহারা প্রথমে ২৪ পরগণা জেলার অন্তর্গত মুড়াগাছায়, তাহার পর, সুতানুটী গোবিন্দপুরে আসিয়া বাস করেন। ঐ দেব-বংশে কামিনীকান্ত দেব জন্মগ্রহণ করেন। তিনি মোগল সরকারে কাজ করিয়া ব্যাবহর্ত্তা উপাধি লাভ করেন। তাঁহার পুত্র রামচরণ দেব কটকের নূতন সুবাদার নবাব মনির্ উদ্দী-নের দেওয়ান পদে নিযুক্ত হইয়া কর্ম্ম-স্থলে গমন কালে পথিমধ্যে পিণ্ডারী দস্যুগণ কর্তৃক নিহত হন। নবকৃষ্ণ এই রামচরণ দেবের কনিষ্ঠ পুত্র। অল্পবয়সে ইঁহার পিতৃ-বিয়োগ হয়। ইঁহার জননী সাংসারিক অসচ্ছলতা সত্বে ও অতি যত্নে ইঁহার উর্দ্দু ও পারস্য ভাষা শিক্ষার ব্যবস্থা করেন। অতি শীঘ্রই নবকৃষ্ণ উর্দ্দু ও পারস্য ভাষায় বিশেষ ব্যুৎপন্ন হন। এই সময়ে কলিকাতায় সুবর্ণবণিক্-জাতীয় লকুধর নামে একধনী বাস করিতেন। তাঁহার ধন গৌরব এত ছিল যে, ইষ্টইণ্ডিয়া কোম্পানি তাঁহার নিকট হইতে সময়ে সময়ে অনেক লক্ষ টাকা ধার লইতেন। উক্ত লকুধরই লর্ড ক্লাইবের মুচ্ছুদ্দি ছিলেন। তিনিই প্রথমে লর্ড ক্লাইবের সহিত নবকৃষ্ণের পরিচয় করিয়া দেন। ইনি কিছু দিন লর্ডক্লাইবের পারস্য ভাষার শিক্ষক ছিলেন। তাহার পর, ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির মুন্সীপদে নিযুক্ত হন। লর্ডক্লাইব নবকৃষ্ণের অসাধারণ বুদ্ধিমত্তা ও কার্য্য-দক্ষতা দেখিয়া ইঁহাকে অনেক বিশ্বস্ত কার্য্যে নিযুক্ত করেন। নবকৃষ্ণ, ক্লাইবের উপহার লইয়া হালসীবাগানে অবস্থিত ও কলিকাতা আক্রমণের নিমিত্ত সমাগত নবাব সিরাজ-উদ্দৌলার শিবিরে গমন করেন এবং তাঁহার গতিবিধির গুপ্ত সংবাদ আনিয়া দেন। ক্লাইবের সহিত মিরজাফরের ও সম্মিলন ইনিই ঘটাইয়া দেন। উভয়ের মধ্যে সুবেদারি সম্বন্ধে যে অঙ্গীকার পত্র লিখিত হয়, উহার ভিতরে ও নবকৃষ্ণ ছিলেন। মিরকাশিমের সহিত যুদ্ধের সময় ইনি মেজর এডামসের সঙ্গে ছিলেন। সম্রাট্ শাহআলম্ ও অযোধ্যার নবাবের মধ্যে যে সন্ধি সংস্থাপিত হয়, তাহার মধ্যে ও নবকৃষ্ণ ছিলেন। বারাণসী রাজ্য-সম্বন্ধে রাজা বলবন্ত সিংহের সহিত ও বিহার সম্বন্ধে রাজা সেতাব রায়ের সহিত যে চুক্তি হয়, তাহার মূলে ও ইনি ছিলেন। ১৭৬৬ খ্রীষ্টাব্দে ক্লাইভ্ সম্রাট্-শাহ আলমের নিকট হইতে নবকৃষ্ণকে রাজা বাহাদুর ও মন্‌সর পঞ্চ হাজারী উপাধি এবং সেই সঙ্গে তিনহাজার অশ্বারোহী, পাল্‌কিঝালরদার, ও নাকাড়া রাখিবার অধিকার আনাইয়া দেন। পরবৎসর পুনরায় ক্লাইভ্ সম্রাটের নিকট নব-কৃষ্ণের জন্য মহারাজ বাহাদুর ও ছয় হাজারী উপাধি এবং চারিহাজার অশ্বারোহী রাখিবার অধিকার ও পারস্য ভাষায় নাম খোদিত একটী সুবর্ণপদক নবকৃষ্ণকে অর্পণ করেন। এই উপলক্ষে ক্লাইভ্ ইঁহাকে সম্মানসূচক পরিচ্ছদ, রত্নভূষণ, তরবারি ঢাল,অশ্ব, হস্তী প্রভৃতি দান করেন এবং প্রাসাদ দ্বার রক্ষার জন্য সিপাহী নিযুক্ত রাখেন। খেলাৎ গ্রহণের পর, মহারাজ নবকৃষ্ণদেব বাহা-দুর মহা সমারোহে গজপৃষ্ঠে আরোহণ করিয়া

স্বীয় প্রাসাদে প্রত্যাগমন করেন। ১৭৭৮ খ্রীষ্টাব্দে ক্লাইভ ইঁহাকে সুতানুটির জমিদারি স্বত্ব প্রদান করিয়াছিলেন। কলিকাতার সমস্ত ধনী সমবেত হইয়া উহার প্রতিবাদ করেন কিন্তু ক্লাইভ্‌ সে প্রতিবাদ গ্রাহ্য করেন নাই। মহারাজ নবকৃষ্ণ নিম্নলিখিত রাজকীয় কার্য্যালয়গুলির অধ্যক্ষ ছিলেন। ১। মুন্সীদপ্তর অর্থাৎ পারস্যভাষা বিভাগের সেক্রেটারির অফিষ। ২। আরজবেগী দপ্তর অর্থাৎ যেখানে আবেদন সকল গৃহীত হইত। ৩। জাতিমালা কাছারি আর্থাৎ যেখানে জাতি-ঘটিত অভিযোগের বিচার হইত। ৪। খাজানাখানা অর্থাৎ যেখানে কোম্পানীর টাকা রক্ষিত হইত। ৫। মাল আদালত ২৪ পরগণার রাজস্ব সম্বন্ধীয় বিচারালয়। ৬। তহশীলদপ্তর অর্থাৎ ২৪ পরগণার কলেকটরের অফিষ। নিজ প্রাসাদে বসিয়াই মহারাজ নবকৃষ্ণ এই সকল কার্য্য পর্য্যবেক্ষণ করিতেন। ১৭৮০ খ্রীষ্টাব্দে গবর্ণর জেনারেল্‌ হেষ্টিংস ইঁহাকে বৰ্দ্ধমানের মহারাজ তেজশ্চন্দ্রের অভিভাবক ও বৰ্দ্ধমান-ষ্টেটের ম্যানেজার নিযুক্ত করেন। ১৭৯৭ খ্রীষ্টাব্দে মহারাজ নবকৃষ্ণের দেহাত্যয় ঘটে। মহারাজ গুণগ্রাহী ও দাতা ছিলেন। অনেক বিখ্যাত সংস্কৃত পণ্ডিত ইঁহার সভা অলঙ্কৃত করিতেন। ইনি প্রভূত অর্থব্যয়ে সংস্কৃত ভাষাও পারস্য ভাষায় লিখিত অনেক গ্রন্থের হস্তলিপি সংগ্রহ করেন। মহারাজ নবকৃষ্ণ বহুদিন পুত্রমুখ দর্শনে বঞ্চিত ছিলেন। তাহার পর, তিনি জ্যেষ্ঠ ভ্রাতা রামসুন্দরদেবের পুত্র গোপীমোহনকে দত্তক রূপে গ্রহণ করেন। পরে ১৭৮১ খ্রীষ্টাব্দে ইঁহার রাজকৃষ্ণ নামে পুত্র জন্মে। বিষয় লইয়া ইঁহারা দুইজনে সুপ্রিম কোর্টে অনেক অর্থব্যয় করিয়া মোকদ্দমা করেন। শেষে বিষয়-সম্পত্তি সমান অংশে বিভক্ত হয়। রাজকৃষ্ণ ও রাজা বাহাদুর উপাধি লাভ করেন। তাঁহার আট পুত্র যথা ;—শিবকৃষ্ণ কালীকৃষ্ণ, দেবীকৃষ্ণ অপূর্ব্বকৃষ্ণ, মাধবকৃষ্ণ, কমলকৃষ্ণ, নরেন্দ্রকৃষ্ণ, ও যাদবকৃষ্ণ। রাজা রাজকৃষ্ণদেবের ষষ্ঠ পুত্র মহারাজ কমলকৃষ্ণদেবেও ও তৎপুত্র রাজা বিনয়কৃষ্ণদেব অধুনা সৰ্ব্বজন পরিচিত। তিনি বিদ্যানুরাগী গুণগ্রাহী ও যশস্বী ছিলেন। রাজা রাজকৃষ্ণ দেবের সপ্তম পুত্র মহারাজ সার্ নরেন্দ্রকৃষ্ণ দেব বাহাদুর কে, সি, আই,। তৎপুত্র গোপেন্দ্রকৃষ্ণ দেব ডিষ্টিকট জজের পদ হইতে অবসর গ্রহণ করিয়া রাজা উপাধি লাভ করিয়াছেন।

নবীনচন্দ্র দাস। ইনি ১৮৫৩ খ্রীষ্টাব্দে পূর্ব্ববঙ্গ চট্টগ্রামের অন্তর্গত আলামপুর গ্রামে বৈদ্যবংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম মাগনচন্দ্র দাস। নবীনচন্দ্র ১৮৬৯ খ্রীষ্টাব্দে চট্টগ্রাম জেলা স্কুল হইতে এণ্ট্রান্স পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়া মাসিক ১৪৲ টাকা বৃত্তি প্রাপ্ত হন। ইঁহার সহাধ্যায়ী চট্টগ্রাম নিবাসী পার্সিভেল সাহেব (H. M. Percival) ও ঐ বৎসর মাসিক ১৪৲ টাকা বৃত্তি পাইয়া ঢাকা কলেজে ভর্ত্তি হন এবং পরে গিলক্রাইষ্ট বৃত্তি লাভ করিয়া ইংলণ্ডে গমন করেন। নবীনচন্দ্র প্রেসিডেন্সী কলেজ্‌ হইতে এল্‌ এ, বি, এ ও এম্‌ এ পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়া বৃত্তি প্রাপ্ত হন। ১৮৭৭ খ্রীষ্টাব্দে ইনি বি এল্‌ পরীক্ষা প্রদান করিয়া কলিকাতা-বিশ্ববিদ্যালয়ের সর্ব্ব প্রথম স্থান অধিকার করেন। ১৮৭৮ খ্রীষ্টাব্দে নবীনচন্দ্র চট্টগ্রাম কলেজের আইনের অধ্যাপক নিযুক্ত হন। ১৮৭৯ খ্রীষ্টাব্দে তদানীন্তন বঙ্গের লেপ্‌টনেণ্ট গবর্ণর সার্ আস্‌লি ইডেন সাহেব কর্ত্তৃক ইনি ডেঃ মাজিষ্ট্রেট্ ও ডেঃ কলেক্টর পদে নিযুক্ত হন। ইনি ৩১ বৎসর কাল ঐ পদে কার্য্য করেন এবং দুই বার অস্থায়ি ভাবে জিলার মাজিষ্ট্রেটের কার্য্য ও করিয়া ছিলেন। নবীন বাবু যে তাঁহার কর্ম্ম জীবনে শুধু চাকুরিই করিয়াছেন তাহা নহে, তাঁহার অবসর সময়ের এক মুহূর্ত্ত ও সাহিত্য-চর্চ্চা ব্যতীত অন্য কার্য্যে ব্যয়িত হয় নাই। ইনি নিম্ন লিখিত গ্রন্থগুলি প্রণয়ন করিয়াছেন। ১। কালিদাস কৃত রঘুবংশের বঙ্গানুবাদ। ২। ভারবিকৃত কিরাতার্জ্জুনীয় কাব্যের বঙ্গানুবাদ। ৩। মাঘকৃত শিশুপালবধ কাব্যের কিয়দংশের বঙ্গানুবাদ। ৪। আশাকুসুম (বাঙ্গালা পদ্য) ৫। শোকগীতি (গ্রেসাহেবের ইংরাজী পদ্যের বঙ্গানুবাদ।) ৬। ক্ষেমেন্দ্রকৃত চারুচর্য্যা

শতকের বঙ্গানুবাদ। ইংরাজী গ্রন্থ। যথা;

১। Ancient Geography of Asia with a map

২। Miracles of Buddha (ইংরাজী পদ্য)

৩। A note on the antiquity of Ramayana

নবীন বাবুর বাঙ্গালা ও ইংরাজীগ্রন্থ সমূহ পাঠ করিয়া কি, এ দেশবাসী, কি, ইউরোপবাসী সকলেই মুক্তকণ্ঠে প্রশংসা করিয়াছেন। নবদ্বীপের পণ্ডিত-মণ্ডলী ইঁহার কৃত সংস্কৃত কাব্যের অনুবাদ পাঠে মুগ্ধ হইয়া ইঁহাকে "কবিগুণাকর" উপাধি প্রদান করিয়াছেন। ইনি পূর্ব্ববঙ্গের পাঠ্য-নির্ব্বাচন সমিতির সদস্য ও বঙ্গীয় সাহিত্য পরিষদের চট্টগ্রামশাখার সভাপতি। ইঁহার অবসর গ্রহণের পর, গবর্মেণ্ট ইঁহার রাজকার্য্যে অভিজ্ঞতা স্মরণ করিয়া ইঁহাকে নব প্রতিষ্ঠিত পূর্ব্ববঙ্গ-ব্যবস্থাপক সভার সদস্য মনোনীত করেন। নবীন বাবু অসাধারণ অধ্যবসায়শীল। এই প্রবীণ বয়সে সময়ে সময়ে আধিদৈবিক সন্তাপে সন্তপ্ত হইয়াও বাণীর সেবা পরিত্যাগ করেন নাই। এখন রুগ্নদেহে ও "প্রভাত" নামক একখানি মাসিক পত্রের সম্পাদন কার্য্য নির্ব্বাহ করিতেছেন। নবীন বাবু আস্তিক ও নির্ম্মলচরিত্র।

নবীনচন্দ্রসেন। ইনি ১৭৬৮ শকাব্দের ২৯শে মাঘ বুধবার চট্টগ্রাম জেলার অধীন রাউজান থানার অন্তর্গত নয়াপাড়া গ্রামে বৈদ্যবংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম গোপীমোহন রায়। জননীর নাম রাজরাজেশ্বরী। নবীন চন্দ্রের বংশ-পরম্পরাগত উপাধি রায় কিন্তু তিনি স্বেচ্ছা-ক্রমে স্কুলে ভর্ত্তি হইবার সময় রায় কাটাইয়া সেন উপাধি গ্রহণ করেন। ইঁহার শিক্ষা চট্টগ্রামের পাঠশালা হইতে আরম্ভ করিয়া কলিকাতা জেনেরল্ এসেম্বিলি কলেজে শেষ হয়। ১৮৬৮ খ্রীষ্টাব্দে ইনি বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন। স্কুলে অধ্যয়ন কালে শিক্ষকেরা ইঁহাকে দুষ্টের শিরোমণি (Wicked the Great) উপাধি প্রদান করিয়াছিলেন। ইঁহার লিখিত প্রবাসীর পত্র পাঠ করিলে যৌবনে ও যে ইনি তত সংযত ছিলেন বলিয়া বোধ হয় না। নবীন বাবুর পিতা ওকালতি করিয়া যথেষ্ট অর্থ উপার্জ্জন করিলেও মৃত্যুকালে কিছু রাখিয়া যান নাই। তজ্জন্য কলিকাতায় পাঠাবস্থায় ও নবীনবাবুকে বিশেষ অর্থ কৃচ্ছ্রতা অনুভ করিতে হইয়াছিল। তিনি গৃহ-শিক্ষকতা করিয়া পড়ার খরচ সঙ্কুলন করিতেন। ১৮৬৬ খ্রীষ্টাব্দে প্রতিযোগী পরীক্ষায় উত্তীর্ণ হইয়া নবীন বাবু ডেপুটি মাজিষ্ট্রেট্ হন। প্রবীণ বয়স পর্য্যন্ত উক্ত কার্য্যে নিযুক্ত থাকিয়া অবসর গ্রহণ করেন। বাল্যকাল হইতেই নবীন বাবুর কবিতা লেখায় অত্যন্ত অনুরাগ ছিল। তাহারই ফলে তিনি কালে বঙ্গের অন্যতম শ্রেষ্ঠ কবি বলিয়া দেশময় প্রসিদ্ধি লাভ করিয়াছিলেন। তিনি কর্ম্ম জীবন ও অবসর গ্রহণ করিয়া যে সকল কবিতা ও কাব্য লিখিয়া গিয়াছেন, তাহা পাঠ করিলে মুগ্ধ হইতে হয়। তিনি যথার্থই স্বভাবকবি ছিলেন। ১৯০৯ খ্রীষ্টাব্দে নবীন বাবু চট্টগ্রামস্থ স্বীয় ভবনে দেহত্যাগ করিয়াছেন। নবীন বাবুর বিরচিত নিম্নলিখিত গ্রন্থগুলি প্রসিদ্ধ। ১। অবকাশরঞ্জিনী। ২। পলাশির যুদ্ধ। ৩। রঙ্গমতী। ৪। রৈবতক। ৫। কুরুক্ষেত্র। ৬। প্রভাস। ৭। অমিতাভ। ৮। ভানুমতী ৯। গীতা। ১০। চণ্ডী। ১১। খৃষ্ট। ১২। প্রবাসের পত্র।

নানক। ইনি শিখধর্ম্মের প্রবর্ত্তক। লাহোর নগরের পাঁচ ক্রোশ দক্ষিণে তালবন্তী (আধুনিক নাম নানকানা) গ্রামে ১৪৪৯ খ্রীষ্টাব্দে নানক জন্ম গ্রহণ করেন ইঁহার পিতার নাম কালুবেদী এবং মাতার নাম ত্রিপতা। জাতিতে ক্ষত্রিয়। নানক বাল্যকালে অতি-শান্তস্বভাব ছিলেন এবং কিছু সংস্কৃত, পারসী ও উর্দ্দু ভাষা শিখিয়াছিলেন। যৌবনের নানকের সংসারের প্রতি অনাস্থা ও সাধু-সান্ন্যাসীদিগের প্রতি অত্যধিক অনুরাগ দেখিয়া কালুবেদী কুপিত ও দুঃখিত হন এবং সংসারে আস্থা স্থাপন করিয়া অন্যান্য লোকের ন্যায় কাজ কর্ম্ম না করিলে গৃহ পরিত্যাগ করিতে হইবে, তাহা ও বলিয়া দেন। নানক ঐ আদেশ শুনিয়া বিংশ বৎসর বয়ঃক্রম-কালে ভগিনী

নানকীর গৃহে গমন করেন। তথায় ভগিনীও ভগিনীপতির উপদেশে একখানি মুদি দোকান খুলেন। ঐ দোকানে বিলক্ষণ লাভ হইতে লাগিল, তাহা দেখিয়া ভগিনী নানকী নাণককে সুলক্ষণা নাম্নী এক কন্যার সহিত বিবাহ দেন: শ্রীচন্দ্র ও লক্ষীদাস নামে নাণকের দুই পুত্র জন্মে। দ্বিতীয় পুত্রের জন্ম কালে তাঁহার ধর্ম্মভাব অত্যন্ত প্রবল হয়। তিনি যুবতী পত্নী শিশু সন্তান ও আত্মীয় স্বজনের মায়া পরিত্যাগপূর্ব্বক নানাদেশে ভ্রমণ করেন। যেখানে যান সেখানেই ধর্ম্মের বাহ্য আড়ম্বর। তিনি মক্কা নগরে অবস্থান কালে এক দিন তিনি মস্‌জিদের দিকে পা করিয়া শয়ন করেন। এক মোল্লা তাহাতে বিরক্ত হইয়া নানককে তিরস্কার করেন। তাহা শুনিয়া নানক বলেন "মোল্লাজী দয়া করিয়া সেই দিকে আমার পা দুখানি সরাইয়া রাখুন, যেদিকে ঈশ্বর নাই।" মোল্লা তখন অপ্রতিভ হইলেন। তাহার পর, তিনি ধর্ম্মার্থ দেশ ভ্রমণের আবশ্যকতা না দেখিয়া গৃহে ফিরিয়া আসিলেন এবং করতালপুর নামক গ্রামে বাসভবন প্রস্তুত করিয়া স্ত্রী পুত্রাদির সহিত অনাসক্ত ভাবে কালযাপন করিতে লাগিলেন। ইনি অতিপবিত্র ও অমায়িক-স্বভাব ছিলেন। সর্ব্বদা সৎকার্য্য ও ঈশ্বরের উপাসনায় জীবনের অবশিষ্ট কাল অতিবাহিত করিয়াছিলেন। ১৫৩৯ খ্রীষ্টাব্দে নাণক ইহ লোক ত্যাগকরেন। তিনি হিন্দু মুসলমান্ সকলেরই শ্রদ্ধার পাত্র ছিলেন।

নানাফর্‌নবিশ। ইনি মহারাষ্ট্রীয় ব্রাহ্মণ। ইঁহার প্রকৃত নাম কালাজীজনার্দ্দন। কালাজী জনার্দ্দন ১৭৪১ খ্রীষ্টাব্দে জন্ম গ্রহণ করেন। ১৭৬১ খ্রীষ্টাব্দে যখন প্রথম মাধোরাও পেশোয়া হন, তখন তাঁহার অভিভাবক ও পিতৃব্য রঘুনাথ রাও ইঁহাকে ফর্দ্দনবিশ কার্য্যে নিযুক্ত করেন। ১৭৭২ খ্রীষ্টাব্দে মাধোরাও এর মৃত্যু হইলে ক্রমে ক্রমে নানা মহারাষ্ট্র-রাজ্যের পরিচালক হইয়া উঠেন। সন্ধি, বিগ্রহ ও যান সমস্তই ইঁহার পরামর্শে সম্পন্ন হইত। ১৮০০ খ্রীষ্টাব্দে ইঁহার মৃত্যু হয়। ইঁহার ন্যায় সাহসী কর্ম্মকুশল রাজনীতিবিদ্ মহারাষ্ট্রদেশে আর কেহ জন্মগ্রহণ করেন নাই।

নিউটন। ইনি ইংলণ্ড দেশের লিন্‌কলন্ প্রদেশের কোলস্‌টারওয়ার্থ গির্জ্জার এলাকাভূক্ত উলথর্প নামক একটী ক্ষুদ্র পল্লীতে ১৬৪২ খ্রীষ্টাব্দে ২৫শে ডিশেম্বর জন্মগ্রহণ করেন। নিউটন্ যখন মাতৃগর্ভে তখন তাঁহার পিতার মৃত্যু হয়। দ্বাদশ বর্ষ বয়সে ইনি গ্রান্থামের ব্যাকরণ-বিদ্যালয়ে প্রবেশ করেন। ১৬৬০ খ্রীষ্টাব্দে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হন। ১৬৬১ খ্রীষ্টাব্দে সবসিজার হইয়া বিনা বেতনে বিদ্যালয়ে থাকিয়া বিদ্যাশিক্ষা করিবার অনুমতি পান। ১৬৬৪ খ্রীষ্টাব্দে ইনি শিক্ষিত-শ্রেণীভুক্ত হয়েন এবং ১৬৬৫ খ্রীষ্টাব্দে বি, এ. উপাধি প্রাপ্ত হন। ইনি বহু বৈজ্ঞানিক নূতন তথ্য আবিষ্কার করেন। তন্মধ্যে মাধ্যাকর্ষণ শক্তিই প্রধান। এই মাধ্যাকর্ষণ-শক্তি সর্ব্বপ্রথম ভারতবর্ষে সিদ্ধান্তশিরোমণি গ্রন্থ-প্রণেতা ভাস্করাচার্য্য কর্ত্তৃক অপরিস্ফুট ভাবে আবিষ্কৃত হয়। তাঁহার পর, সার্ আইজাক্ নিউটন অতি বিস্তৃত ভাবে উক্ত তত্ত্ব প্রকাশ করেন। ১৭২৭ খ্রীষ্টাব্দে এই মহা বৈজ্ঞানিক মানবলীলা সংবরণ করেন।

নিজাম উলমুলক্ আসফ জাহ। ইনি দক্ষিণাপথের নিজাম রাজ্যের প্রতিষ্ঠাতা। ইঁহার পিতা গাজিউদ্দীন সম্রাট্ আলমগীরের প্রিয়পাত্র ছিলেন এবং উক্ত সম্রাটের অধীনে সেনাপতির কার্য্য করিতেন। সম্রাট্ ফরকশিয়ারের রাজত্ব কালে ইনি প্রথম পাঁচ হাজারি হইতে সাত হাজারী মনসব দারের পদ প্রাপ্ত হন। তাহার পর, দক্ষিণাপথের সুবেদার হন। তাহার পর, দিল্লীর সম্রাট্ তাঁহাকে উজীরপদ প্রদান করেন। কিছু দিন পরে মহারাষ্ট্রীয়গণ বিদ্রোহী হইলে তিনি নিজ পুত্র গাজীউদ্দীন্‌কে আপনার প্রতিনিধিরূপে উজিরি পদে নিযুক্ত করিয়া দক্ষিণাপথে গমন করেন। নিজাম মালব অভিমুখে যাত্রা করিলে তাঁহার শত্রুপক্ষের প্ররোচনায় সম্রাট্ মহম্মদশাহ নিজাম পুত্রকে উজিরি পদ হইতে অপসৃত করেন। ঐ সংবাদ পাইয়া তিনি দিল্লীর পদোন্নতির আশা পরিত্যাগ করিয়া স্বয়ং দক্ষিণাপথে রাজ্য স্থাপনে কৃতসঙ্কল্প হইলেন। ইহাই বর্ত্তমান নিজাম রাজ্য। নিজাম তাঁহার

জীবনে কখনও দিল্লীর সম্রাটের বিরুদ্ধাচারী হন নাই। তিনি রাজ্য শাসন সংক্রান্ত অনেক নূতন নিয়ম করেন। সম্রাট্‌ মহম্মদ শাহের মৃত্যুর ৩৭ দিন পরে নিজাম উল্‌ মুল্‌ক আসফজাহ ১৭৪৮ খ্রীষ্টাব্দের ২২শে মে তারিখে ইহলোক ত্যাগ করেন।

**নিত্যানন্দ প্রভু।** রাঢ়দেশে বীরভূম জেলার অন্তর্গত প্রাচীন একচাকা গ্রামে ১৩৯৫ শকে মাঘ মাসে শুক্লা ত্রয়োদশী তিথিতে নিত্যানন্দ জন্মগ্রহণ করেন। পিতার নাম হাড়াইপণ্ডিত ও মাতার নাম পদ্মাবতী। নিতাইএর বাল্য-কালে খেলা ধূলায় দ্বাদশ বৎসর অতিবাহিত হয়। তাঁহার বয়স দ্বাদশ বৎসর হইলেও ষোড়শবর্ষীয়ের মত দেখাইত। কিছুকাল তিনি ব্যাকরণাদি শাস্ত্র অধ্যয়ন করেন। তাহার পর, ১৪১০ শকের অগ্রহায়ণ মাসে এক তেজস্বী সন্ন্যাসী হাড়াইপণ্ডিতের গৃহে অতিথি হন। বিদায় কালে তিনি হাড়াই পণ্ডিতের নিকট নিতাইকে ভিক্ষা চাহিলেন। হাড়াই অম্লান-বদনে নিতাইকে ভিক্ষা দিলেন। সন্ন্যাসী যখন নিতাইকে লইয়া চলিলেন, তখন হাড়াই পণ্ডিত ও তাঁহার পত্নী পদ্মাবতী ভূমে গড়া-গড়ি দিয়া কাঁদিতে লাগিলেন। আর উপায় কি? একচাকা গ্রাম শোকে আচ্ছন্ন হইল, সকলেই বিলাপ ও পরিতাপ করিতে লাগিল। নিত্যানন্দ চিরদিনের জন্য একচাকা গ্রাম ত্যাগ করিলেন, আর গৃহে ফিরিলেন না। তিনি যথা-রীতি সন্ন্যাস অবলম্বন করিলেন। নিত্যানন্দের গুরুর নাম লক্ষীপতি। নিত্যানন্দ বিংশতি বৎসর পর্য্যন্ত নানাতীর্থে ভ্রমণ করিয়া অবশেষে বৃন্দাবনে উপস্থিত হইলেন। ঐ সময় চৈতন্য-মহাপ্রভুর গুরু ঈশ্বর-পুরী বৃন্দাবনে ছিলেন। একটী তরুণ সন্ন্যাসী উন্মত্তের ন্যায় শ্রীকৃষ্ণকে অন্বেষণ করিয়া বেড়াইতেছেন দেখিয়া তিনি নিত্যানন্দকে ডাকিয়া বলিলেন "ওহে সন্ন্যাসি যুবক, এখানে কেন ঘুরিতেছ। তোমায় কানাই, নবদ্বীপে শচীর ঘরে জন্ম লইয়াছেন, যাও, সেখানে তিনি তোমার অপেক্ষা করিতেছেন। নিতাই নবদ্বীপ অভিমুখে ছুটিলেন। নন্দন আচার্য্যের ঘরে ১৪৩০ শকে চৈতন্যমহাপ্রভু নিতাইয়ের সহিত গিয়া সাক্ষাৎ করিলেন। উভয়ের সম্মিলন হইল। শেষে নিতাইয়ের সহিত মহাপ্রভুর আর কোন স্বাতন্ত্র্য রহিল না। লোকে বলিতে লাগিল "নিতাই গৌর দুই ভাই, একে অন্যে ভেদ নাই।" তাহার পর, নিতাই হরিনাম প্রচারে ব্রতী হইলেন। ঐ সময়ে নবদ্বীপে জগাই মাধাই নামে দুইটি ঘোর পাষণ্ড বড়ই অত্যাচার আরম্ভ করিয়াছিল। তাহারা মদিরা পানে উন্মত্ত হইয়া পথে পথে ঘুরিয়া বেড়াইত। কুলবধূরা তাহাদিগকে দেখিলে দূর হইতে ভয়ে পলায়ন করিত। বৈষ্ণব দেখিলে তাহারা উহাদিগকে আক্রমণ করিত। মহাপ্রভুর ইঙ্গিতে নিত্যানন্দ তাহাদিগকে হরিনাম প্রদানের জন্য গমন করি-লেন। তাহারা নিত্যানন্দকে দেখিয়াই আক্রমণ করিল এবং একটা কলশীর কাণা ছুড়িয়া মারিল। নিত্যানন্দের মস্তক হইতে দর্‌ দর্‌ করিয়া রুধির ধারা নির্গত হইতে লাগিল। কিন্তু তিনি অটল, নিজের শরীরের প্রতি কিছুমাত্র লক্ষ্য নাই, কেবল বলিতে লাগিলেন "বাপু! মারিলে মারিলে তাহাতে ক্ষতি নাই, হরিনাম কর, এস, তোমা-দিগকে আলিঙ্গন করি।" নিত্যানন্দের ঐরূপ নির্বিকার ভাব দেখিয়া সেই পাষণ্ডদ্বয়ের মানসিক পরিবর্ত্তন হইল, তাহারা শেষে পরমভক্ত হইয়া-ছিল। চৈতন্য মহাপ্রভু সন্ন্যাসী হইয়া হরিনাম প্রচার করিতে লাগিলেন। তাঁহার দৃষ্টান্তে তাঁহার পার্শ্বদগণের অধিকাংশই সংসারে বীতরাগ হইলেন। লোকের গৃহস্থ-ধর্ম্মের প্রতি ক্রমশঃ অনাস্থা জন্মিতে লাগিল। মহাপ্রভু দেখিলেন এ স্রোত না ফিরাইলে দেশের কল্যাণ নাই। তাঁহার সমকক্ষ ব্যক্তির দৃষ্টান্ত ব্যতীত অপরের কার্য্য দেখিয়া লোকে মুগ্ধ হইবে না। তজ্জন্য তিনি নীলাচলে অবস্থান কালে নিত্যানন্দের দুটি হাত ধরিয়া বলিলেন; "ভাই! জীবের উদ্ধারের জন্য তোমার জন্ম, জীবের হিতের জন্য তুমি বিবাহ কর। লোকে দেখুক বিবাহ করিলেও ধর্ম্ম নষ্ট হয় না।" যদিও বিবাহ করা নিত্যা-নন্দের অভিপ্রেত ছিল না, কিন্তু তিনি চৈতন্য মহাপ্রভুর আদেশ অবহেলা করিতে ইচ্ছা করি-

লেন না। নিত্যানন্দ গৌড়দেশে প্রত্যাগমন করিলেন। সপ্তগ্রামের সুবর্ণবণিক-কুল-সম্ভূত উদ্ধারণদত্ত নিত্যানন্দের পরমভক্ত সখা। তিনি সেই পরম সুহৃদ্ উদ্ধারণ দত্তের সহিত কালনার সন্নিহিত অম্বিকায় আসিয়া উপস্থিত হইলেন। তাঁহার রূপ দেখিয়া অম্বিকার আবাল বৃদ্ধ বনিতা সকলেই মোহিত হইল। দৈবাৎ পথে সূর্য্যদাস পণ্ডিতের সহিত তাঁহার সাক্ষাৎ হইল। তিনি নিত্যানন্দকে গৃহে লইয়া গেলেন। সূর্য্যদাসের পত্নী নিত্যানন্দের রূপ দর্শনে মুগ্ধ হইলেন। তিনি নিজের বিবাহযোগ্যা সুন্দরী কন্যাটিকে এই যুবার হস্তে সম্প্রদান করিবার জন্য ব্যস্ত হইলেন। সূর্য্যদাস লোক-লজ্জায় বিশেষতঃ আত্মীয় স্বজনের অসম্মতিতে এই অজ্ঞাতকুলশীল যুবককে কন্যা দান করিতে পারিলেন না। নিত্যানন্দ সূর্য্যদাস পণ্ডিতের গৃহ হইতে বিদায়গ্রহণ করিয়া উদ্ধারণ দত্তের সহিত গঙ্গাতীরে আসিয়া বাস করিতে লাগিলেন। শেষে সূর্য্যদাস নিত্যানন্দ প্রভুর অলৌকিক শক্তির পরিচয় পাইয়া তাঁহাকে কন্যা সম্প্রদান করেন। এইরূপে উদাসীন অবধূত নিত্যানন্দ গৃহী হইলেন। তথা হইতে তিনি পত্নীসহ খড়দহে আসিয়া বাস করিলেন এবং ঐস্থানে শ্যামসুন্দরের সেবা প্রকাশ করিলেন। নিত্যানন্দের দুই ভার্য্যা। তন্মধ্যে জ্যেষ্ঠা বসুধার গর্ভে বীরভদ্র নামক পুত্র ও গঙ্গা নামে কন্যা জন্মগ্রহণ করেন। এই বীরভদ্র হইতেই রাঢ়ীয় শ্রেণীস্থ-ব্রাহ্মণের বীরভদ্রী থাকের সৃষ্টি হইয়াছে। সূর্য্যদাস নন্দিনী জাহ্নবী রামভদ্র নামক একটী বালককে পোষ্যপুত্র গ্রহণ করেন। নোতা, বীরচন্দ্রপুর ও খড়দহের গোস্বামিগণ বীরভদ্রের বংশধর বলিয়া পরিচয় প্রদান করেন। কলিকাতা বৈষ্ণব সম্মিলনীর সহকারী সভাপতি শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী ও খড়দহের যাদবকিশোর গোস্বামী প্রভৃতি এই বংশ উজ্জ্বল করিয়াছেন। বাঘনাপাড়ার গোস্বামিগণ রামভদ্রের বংশধর ও বলাগড়ের গোস্বামিগণ গঙ্গাদেবীর সন্তান বলিয়া পরিচিত। নিত্যানন্দ প্রভু চৈতন্যমহাপ্রভুর তিরোভাবের পর যত দিন জীবিত ছিলেন, তত দিন অন্তরে বাহিরে তিনি কেবল মহাপ্রভুকে দর্শন করিতেন। ১৪৫৬ শকে নিত্যানন্দ প্রভুর তিরোভাব হয়।

নীলাম্বর মুখোপাধ্যায়। ইনি ১৮৪২ খ্রীষ্টাব্দে রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণ-বংশে জন্ম গ্রহণ করেন। কলিকাতা সংস্কৃত কলেজে এম্, এ, পরীক্ষার সৃষ্টি হইলে সর্ব্ব প্রথমে ১৮৬৫ খ্রীষ্টাব্দে ইনি সংস্কৃত ভাষায় এম্, এ, পরীক্ষা প্রদান করিয়া প্রথম বিভাগে উত্তীর্ণ হন। ১৮৬৬ খ্রীষ্টাব্দে বি, এল, পরীক্ষায় কৃতকার্য্যতা লাভ করেন। ১৮৬৯ খ্রীষ্টাব্দে কাশ্মীর-রাজ্যের প্রধান মন্ত্রী ও রাজস্ব সচিবের পদ প্রাপ্ত হন। ১৮৮৬ খ্রীষ্টাব্দে সেখান হইতে অবসর গ্রহণ করেন। ১৮৯৬ খ্রীষ্টাব্দে ইনি পুনরায় কলিকাতা মিউনিসিপালিটির ভাইস্ চেয়ারম্যানের পদে নিযুক্ত হন। ১৮০৯ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারি গবর্মেণ্ট কর্ত্তৃক ইনি সি, আই, ই, উপাধি দ্বারা ভূষিত হন। অল্পদিন হইল, মুখোপাধ্যায় মহাশয় শেষোক্ত কার্য্য হইতে অবসর গ্রহণপূর্ব্বক কলিকাতা হেদুয়া পুষ্করিণীর উত্তরতীরস্থ নিজ বাটীতে বাস করিয়া অবসর বৃত্তি ভোগ করিতেছেন।

নুরজাহান। ইনি এক দরিদ্র অথচ সম্ভ্রান্ত পারসীকের বংশে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা মির্জা-গিয়াস্। গিয়াস সস্ত্রীক ভারতবর্ষে আগমন কালে পথিমধ্যে কান্দাহারের এক মরুভূমিতে ইঁহার জন্ম হয়। দারিদ্র্য বশতঃ ইঁহারা এই সদ্যঃ প্রসূত শিশু কন্যাটী পরিত্যাগ করিয়া আসিতে প্রস্তুত হন। কিন্তু ইঁহাদের সঙ্গী একজন সওদাগর এই কন্যাটীর পালন ভার গ্রহণ করিয়া উহাকে মাতা পিতার সহিত আগ্রা-সহরে আনয়ন করেন। কন্যাটী অলোক-সামান্য রূপবতী। যৌবনাগমের সঙ্গে সঙ্গে সেই রূপ উছলিয়া উঠিল। দিল্লীশ্বর আকবরের জ্যেষ্ঠ পুত্র সেলিম (পরে জাহাঙ্গীর) এই দরিদ্র পারসীক-তনয়া মেহেরুন্নিসার রূপ লাবণ্যে মুগ্ধ হইয়া ইহার পরিণয়ের জন্য ব্যগ্র হইলেন। আকবর উহা জানিতে পারিয়া শের আফগান নামক এক বীরপুরুষের সহিত ইঁহার বিবাহ দেন। এবং সেলিমের চক্ষুর অগোচরে রাখিবার জন্য শের আফগানকে বর্দ্ধমানের শাসনকর্ত্তার

পদে নিযুক্ত করেন। আকবরের মৃত্যুর পর, সেলিম জাহাঙ্গীর নাম ধারণ পূর্ব্বক দিল্লীর সিংহাসনে প্রতিষ্ঠিত হইলেন। তিনি মেহেরুন্নিসার রূপ ভুলিতে পারেন নাই। প্রথমে শের আফগানের সহিত বিবাহ-বন্ধন ছেদন করাইতে চেষ্টা করেন। তাহাতে কৃতকার্য্য না হইয়া অবশেষে ঘাতুকের সাহায্যে শের আফগানকে নিহত করিয়া বিধবা মেহেরুন্নিশার পাণিগ্রহণ করেন। এই বিবাহের সময় ১৬১৫ খ্রীষ্টাব্দে মেহেরুন্নিশা নুরজাহান (ভুবনালোক) নাম প্রাপ্ত হন। এই জাহাঙ্গীরের প্রেয়সী পত্নী নুরজাহান সম্রাট্ জাহাঙ্গীরের উপর যেরূপ প্রভুত্ব বিস্তার করিয়াছিলেন, বোধ হয় জগতে কোনও রমণী স্বামীর উপর এত প্রভুত্ব করিতে পারেন নাই। জাহাঙ্গীরের মৃত্যুর পর, ইনি বাৎসরিক ২৫ লক্ষ টাকা বৃত্তি লইয়া হিন্দু বিধবার ন্যায় ব্রহ্মচর্য্য অবলম্বন করিয়াছিলেন। ১৬৪৬ খ্রীষ্টাব্দে ইঁহার মৃত্যু হয়। লাহোর নগরে সম্রাট্ জাহাঙ্গীরের সমাধির পার্শ্বে ইঁহাকে সমাহিত করা হইয়াছে।

নৃপেন্দ্রনারায়ণভূপ বাহাদুর। ইনি ১৮৬২ খ্রীষ্টাব্দের অক্টোবর মাসে জন্মগ্রহণ করেন। কিশোর বয়সে ও যৌবনের প্রারম্ভে বেনারসের ওয়ার্ড-ইন্‌ষ্টিটিউটে এবং পরে বাঁকীপুর ও পাটনায় শিক্ষিত হন। ১৮৮০ খ্রীষ্টাব্দে মহারাজ বাহাদুর উপাধি ও ১৮৮৩ খ্রীষ্টাব্দে কোঁচবিহারের রাজ-সিংহাসন প্রাপ্ত হন। ১৮৮৭ খ্রীষ্টাব্দে জি, সি, এস্, আই এবং ১৮৮৮ খ্রীষ্টাব্দে সি, বি উপাধিতে ভূষিত হন। ইনি ষষ্ঠ বেঙ্গল অশ্বারোহী সেনাদলের অনারারি কর্ণেল ও ভারতেশ্বরের এডিকং ছিলেন। জেনেরাল্ ইয়েট্ম্যান্ বিগস্ সাহেবের সহিত ইনি টিরা যুদ্ধে সৈনিক কর্ম্মচারিরূপে উপস্থিত ছিলেন। ১৮৭৮ খ্রীষ্টাব্দে ইনি নববিধান ব্রাহ্ম-সমাজের প্রতিষ্ঠাতা কেশবচন্দ্র সেনের কন্যা সুনীতিদেবীকে বিবাহ করেন। মহারাণী সুনীতিদেবী ১৮৮৭ খ্রীষ্টাব্দে সি, আই সম্মানের অধিকারিণী হন। মহারাজ নৃপেন্দ্র নারায়ণভূপ বাহাদুর একজন বিখ্যাত মৃগয়াপটু এবং টেনিস্ পোলো প্রভৃতি ক্রীড়ায় বিশেষ পারদর্শী ছিলেন। ——— ইঁহার সুশাসনে বিশেষ সমৃদ্ধি লাভ করিয়াছে। ইনি বহুবার ইংলণ্ডে গমন করিয়াছেন এবং রাজদরবারে এবং লোক-সমাজে প্রভূত সম্মান প্রাপ্ত হইয়াছেন। ইংলণ্ডেই ইঁহার দেহান্তর ঘটিয়াছে। ইঁহার জ্যেষ্ঠ পুত্রের দেহান্তর ঘটায় সংপ্রতি ইঁহার মধ্যম পুত্র মহারাজ জিতেন্দ্রনারায়ণ ভূপ বাহাদুর কোঁচবিহারের সিংহাসন প্রাপ্ত হইয়াছেন। ইনি বরোদার মহারাজ সয়াজী গাঁয়কবারের জামাতা। এখন গায়কবার-নন্দিনী ইন্দিরাদেবী কোঁচবিহারের মহারাণী।

নেপোলিয়ন্ বোনাপার্টি। ইনি একজন জগদ্বিখ্যাত বীর। ১৭৬৯ খ্রীষ্টাব্দে কর্সিকাদ্বীপের এজেসি নগরে জন্মগ্রহণ করেন। নেপোলিয়নের জন্মের দুই বৎসর পূর্ব্বে ফরাসীরা এজেসি অধিকার করে। সুতরাং নেপোলিয়ন্ ফরাসী প্রজা হইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন। নেপোলিয়নের পিতা চার্লস্-বোনাপার্টি প্রথমে ব্যবহারাজীব (উকিল) ছিলেন। কর্সিকা আক্রান্ত হইলে তিনি ওকালতী ছাড়িয়া সৈনিক বৃত্তি অবলম্বন করেন। নেপোলিয়ন্ দশবৎসর বয়সে সৈনিক-বিদ্যালয়ে প্রবিষ্ট হইয়া পঞ্চদশ বৎসর তথায় শিক্ষা লাভ করেন। পরে শেষ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া সৈনিক-শ্রেণীভুক্ত হন। ১৭৯৬ খ্রীষ্টাব্দে ইনি ফ্রান্সের রাজধানী প্যারীনগরীর বিদ্রোহ দমন করিয়া বিশেষ পরিচিত হন। পর বৎসর নেপোলিয়ন্ ইটালিদেশস্থ ফরাসী সৈন্যের অধ্যক্ষ হইয়া গমন করেন। এবং দেড় বৎসরের মধ্যে অষ্ট্রীয়ার সেনাদল বিধ্বস্ত করিয়া তাহাদিগকে ইটালী হইতে দূরীভূত করিয়া দেন। এইরূপে ইটালীতে ফ্রান্সের প্রভুত্ব স্থাপিত হইলে নেপোলিয়ান্ স্বদেশে অদ্বিতীয় লোক বলিয়া পরিগণিত হইলেন। ১৭৯৮ খ্রীষ্টাব্দে ইনি ইজিপ্ট দেশ (মিশর) জয় করিতে গিয়া সেখানে ফ্রান্সের আধিপত্য স্থাপন করেন। পর বৎসর, নেপোলিয়ান্ ফ্রান্সে প্রত্যাবৃত্ত হইয়া কন্‌সল্ উপাধি গ্রহণপূর্ব্বক দেশের রাজকার্য্যের প্রধান পদ স্বহস্তে গ্রহণ করেন। ১৮০৪ খ্রীষ্টাব্দে ইনি ফ্রান্সের রাজ পদে অধিরূঢ় হন। এই সময়ে ইউরোপের অন্যান্য নরপতিগণ

ইঁহার বিরুদ্ধে অস্ত্রধারণ করিয়া একে একে প্রায় সকলেই পরাভূত হন। ১৮১২ খ্রীষ্টাব্দে ইনি পাঁচলক্ষ সৈন্য লইয়া রুশিয়া জয় করিতে গমন করেন। দারুণ শীতের প্রকোপে অধিকাংশ সৈন্য ধ্বংসপ্রাপ্ত হইলে পাঁচহাজার সৈন্য লইয়া অতিকষ্টে দেশে প্রত্যাবর্ত্তন করেন। তাহার পর, ইউরোপের রাজন্যবর্গ মিলিত হইয়া দশলক্ষাধিক সৈন্য সহ ফ্রান্স আক্রমণ করিলে, অগত্যা নেপোলিয়ন্ নৃপতিগণের অনুমতি ক্রমে সিংহাসন পরিত্যাগপূর্ব্বক এল্‌বা দ্বীপে গমন করেন। পরবৎসর, ইনি পুনরায় ফ্রান্সে আগমন করেন। জন-সাধারণ ইঁহাকে সম্রাট্ বলিয়া গ্রহণ করিয়া ইঁহার পক্ষাবলম্বন করে। ইউরোপের রাজন্যবর্গ দেখিলেন ফ্রান্সের জনসাধারণ পুনরায় নেপোলিয়নকে রাজপদে বরণ করিল। তখন তাঁহারা পুনরায় ইঁহার বিরুদ্ধে অস্ত্রধারণ করিলেন। নেপোলিয়ান্ জর্ম্মনির সৈন্য বিধ্বস্ত করিয়া অগ্রসর হইলে ওয়াটার্লুর ক্ষেত্রে বিখ্যাত বীর আর্থার ওয়েসলি ( ডিউক অব্‌ওয়েলিংটন ) কর্ত্তৃক পরাজিত হইয়া ইংরেজের হস্তে আত্মসমর্পণ করেন। অতঃপর নেপোলিয়ন্ জীবনের অবশিষ্ট ভাগ সেণ্টহেলেনাদ্বীপে অবরুদ্ধ থাকিয়া ১৮২১ খ্রীষ্টাব্দে দেহত্যাগ করেন।

---

## প।

**পদ্মিনী।** সুপ্রসিদ্ধা রাজপুত-মহিলা। ইনি চিতোররাজের পিতৃব্য ও অভিভাবক ভীমসিংহের সহধর্ম্মিণী। ইঁহার অলোক-সামান্য রূপ লাবণ্যের সংবাদে বিচলিত হইয়া দিল্লীশ্বর আলাউদ্দিন চিতোর আক্রমণ করেন এবং বলিয়া পাঠান "একবার রাণী পদ্মিনীকে দর্পণে দর্শন করিতে পাইলেই কৃতার্থ হইয়া সসৈন্যে ফিরিয়া যাইব"। সরলমতি ভীমসিংহ চিতোরের কল্যাণ কামনায় ঐ প্রস্তাবে সম্মত হন। তাহার পর, আলাউদ্দিন দুর্গমধ্যে প্রবেশ করিয়া মুকুরে অসূর্য্যম্পশ্যা পদ্মিনীর ছায়া মাত্র দর্শন করিয়া বিমুগ্ধ হন এবং কৌশলে মহারাজ ভীমসিংহকে বন্দী করিয়া লইয়া যান। পদ্মিনী পিতৃব্য গোরা ও ভ্রাতুষ্পুত্র বাদলের সহিত পরামর্শ করিয়া আলাউদ্দিনের নিকট সংবাদ পাঠান—'পদ্মিনী স্বামীর মুক্তির জন্য আত্মদানে প্রস্তুত আছেন। তিনি পরিচারিকাগণ সহ সম্রাটের শিবিরে উপস্থিত হইবেন।' সম্রাট্ ঐ প্রস্তাবে আহ্লাদিত হইয়া পদ্মিনীর আগমন প্রতীক্ষা করিয়া রহিলেন। নির্দ্দিষ্ট সময়ে সাত শত শিবিকা দুর্গ হইতে বহির্গত হইল। একবার শেষ সাক্ষাতের ছলে শিবিকা ভীমসিংহের তাঁবুতে প্রবেশ করিল। একখানি শিবিকা হইতে স্ত্রীবেশী একজন রাজপুত যোদ্ধা অবতরণ করিলে ভীমসিংহ তাহাতে আরোহণ পূর্ব্বক নির্ব্বিঘ্নে দুর্গে গিয়া উপস্থিত হইলেন। সাক্ষাতে বিলম্ব দেখিয়া যেই আলাউদ্দিন সেখানে উপস্থিত হইলেন, অমনি অতর্কিতভাবে রাজপুত যোদ্ধা সকলে তাঁহাকে আক্রমণ করিল। তাঁহার সৈন্য সকল ছত্রভঙ্গ হইয়া চতুর্দ্দিকে পলায়ন করিল। অতঃপর, আলাউদ্দিন্ বিফল-মনোরথ হইয়া দিল্লীতে প্রত্যাগমন করিলেন। পুনরায় বহু সৈন্য সংগ্রহ করিয়া পর বৎসর চিতোর আক্রমণ করেন। এই বারের যুদ্ধে বহু রাজপুত সমরে প্রাণত্যাগ করে। অবশেষে চিতোর রক্ষার আর উপায় নাই দেখিয়া ভুবনমোহিনী সুন্দরী পদ্মিনী অন্যান্য রাজপুত ললনাগণের সহিত নানাবিধ সুন্দর বেশভূষায় সজ্জিত হইয়া প্রফুল্লচিত্তে চিতায় প্রবেশ করিয়া ভস্মীভূতা হন।

**পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়।** ইনি ১৮৬৭ খ্রীষ্টাব্দের ডিসেম্বর মাসে ভাগলপুরে জন্মগ্রহণ করেন। পূর্ব্বনিবাস কলিকাতার সন্নিহিত হালিসহর। ১৮৮৭ খ্রীষ্টাব্দে ইনি বি. এ. পরীক্ষায় উত্তীর্ণ হন। তাহার পর, কাশীধামে সংস্কৃত অধ্যয়ন করেন। প্রথমে ইনি শিক্ষকতা ও অফিসের কার্য্যে জীবনের কিয়দংশ অতিবাহিত করিয়াছিলেন, তাহার পর, যথাক্রমে "বঙ্গবাসী" "বসুমতী" ও "হিতবাদী" পত্রের সম্পাদকতা করেন। এখন নায়ক নামক একখানি দৈনিক পত্রের সম্পাদন করিতেছেন এবং দৈনিকচন্দ্রিকা নামক দৈনিক পত্রিকাখানি ও ইঁহার সম্পাদকতায় প্রকাশিত হইতেছে। পাঁচকড়ি বাবু একজন বিখ্যাত বক্তা,

ইংরাজী বাঙ্গালা উভয় ভাষাতেই তিনি বক্তৃতা করিতে পারেন। ইনি নিম্নলিখিত গ্রন্থগুলি প্রণয়ন করিয়াছেন ;—১। আইন আকবরীর বঙ্গানুবাদ। ২। মহারাণী ভিক্টোরিয়ার জীবন-চরিত। ৩। উমা। ৪। রূপ লহরী। এতদ্ভিন্ন ইনি চৈতন্যচরিতামৃতের একটী সংস্করণ বাহির করিয়াছেন।

পাঁচকড়ি দে। কলিকাতার সন্নিহিত ভবানীপুরে সন ১২৮১ সালে ৭ই জ্যৈষ্ঠ বুধবার প্রাতে ইনি জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম ৺কেদারনাথ দে। ইনি একজন প্রখ্যাতনামা ঔপন্যাসিক। "মায়াবী" "পরিমল" "নীলবসনা সুন্দরী" "জীবন্মৃত-রহস্য' প্রভৃতি অনেকগুলি উপন্যাস প্রণয়ন করিয়া ইনি যশস্বী হইয়াছেন। বঙ্গীয় পাঠকবর্গের নিকটে উপন্যাস গুলির বিপুল প্রভাব দেখা যায় ; এবং হিন্দী উর্দ্দু, মরাঠী ও গুজরাটী প্রভৃতি ভাষায় অনুবাদিত হইয়াছে। ইঁহার তিন কন্যা, এক পুত্র। কলিকাতার সম্পৎশালী সম্ভ্রান্ত পরিবারের মধ্যে কন্যাগণ পরিণীতা, পুত্রটী শিক্ষাধীন। ইনি ছত্রিশ বৎসর বয়ঃক্রমে যখন ধন জন-সম্মান সর্ব্ব-সৌভাগ্যের পথে ক্রমশঃ অগ্রসর হইতেছেন, সেই সময়ে সন ১৩১৬ সাল ৩০শে শ্রাবণ রাত্রি শেষে সহসা হৃদয়াঘাতে ইঁহার পত্নী বিয়োগ ঘটে। এই মর্ম্ম-পীড়াদায়ক শোকে ইনি সর্ব্ব কর্ম্মে উদাসীন হইয়া পড়েন, আর বিবাহ করেন নাই। সংসারের নশ্বরত্ব দেখিয়া ইঁহার মনে এই সময়ে প্রবল ধর্ম্ম-ভাবের উদয় হয় এবং তীর্থাদি ভ্রমণে কিছু কাল কাটাইয়া গাজীপুরে নাদযোগী সিদ্ধপুরুষ সরকার সাহেবের নিকটে যোগধর্ম্মে দীক্ষিত হন। এক্ষণে ইনি উপনিষদ্, বেদান্ত-শাস্ত্র ও বৈষ্ণব সাহিত্যাদির আলোচনা লইয়াই জীবনের অধিকাংশ সময় পবিত্র ভাবে অতিবাহিত করেন। পৃথিবীর শোক দুঃখ দেখিয়া পূর্ব্বে ইনি কতকটা দুঃখবাদী নাস্তিক প্রকৃতির ছিলেন বটে, কিন্তু এখন নিজে দারুণ শোক পাইয়াও বলেন পৃথিবীর এই শোক দুঃখ আপাত-কঠোর পরিণামে অমৃতপ্রসূ, পিতার প্রহারের ন্যায় ভগবানের করুণাধারাই ধরাতে বহিয়া আনিতেছে, এবং এই শোক দুঃখের তমিস্রা মধ্যেই ভাস্বর ভাস্করের ন্যায় ভগবান্ আত্মপ্রকাশ করেন—শোকী দুঃখী ধন্য হয়। মানব-জীবনে সম্মান, বিদ্যা, যশঃ সম্পদাদি লাভ—প্রকৃত লাভ নহে, ভগবদ্ভক্তিই প্রকৃত লাভ ; তাহা যদি না হয়, তাহা হইলে যেমনই হউক না কেন—তাহা ব্যর্থ জীবন। যিনি যাহাই করুন, ভগবানে আত্ম-সমর্পণ ব্যতীত কাহারও শান্তিলাভের দ্বিতীয় পন্থা নাই।

পাণিনি। ইনিই অষ্টাধ্যায়ী ব্যাকরণ-সূত্রের প্রণেতা। গান্ধার অর্থাৎ পাঞ্জাবের উত্তর প্রদেশের অন্তর্গত শালাতুর গ্রামে অন্যন খ্রীঃ পূঃ চতুর্থ শতাব্দীতে মহর্ষি পাণিনি শাকদ্বীপীয় ব্রাহ্মণ-বংশে দাক্ষীদেবীর গর্ভে জন্মগ্রহণ করেন। ইনি শিক্ষালাভার্থ পাটলিপুত্র নগরে বিখ্যাত পণ্ডিত বর্ষ উপাধ্যায়ের শিষ্যত্ব গ্রহণ করেন। কথিত আছে ;—অনেক দিন অধ্যয়নের পর, প্রতিপক্ষ বিদ্যার্থিগণের সহিত ব্যাকরণ শাস্ত্রের বিচারে পরাস্ত হইয়া নির্বেদ প্রাপ্ত হন। তাহার পর, গুরুপত্নীর উপদেশে হিমালয়ে প্রদেশে তপস্যা করিয়া মহাদেবকে প্রসন্ন করেন। এবং তাঁহার প্রসাদে অ, ই, উণ্ ইত্যাদি প্রকার সাঙ্কেতিক সূত্রলাভ করেন। ঐসূত্র উপজীব্য করিয়া অষ্টাধ্যায়ী ব্যাকরণ রচনা করেন। ভাষাতত্ত্ববিৎ পণ্ডিতগণের মতে এই ব্যাকরণই পৃথিবীর সমুদয় ভাষার ব্যাকরণের মধ্যে শ্রেষ্ঠ ও পরিপূর্ণ। ইহার ভাষ্য ও বৃত্তি অন্যূন দশগাড়ী পুস্তক হইবে। কথিত আছে ; অরণ্যবহুল শালাতুর গ্রামেবাস কালে পাণিনিমুনি ব্যাঘ্র কর্ত্তৃক নিহত হইয়াছিলেন।

পীটার্ দি গ্রেট্। ইনি রুষিয়ার খ্যাতনামা সম্রাট্। ১৬৭২ খ্রীষ্টাব্দে ইঁহার জন্ম হয়। ইনি অনেক বাধা বিঘ্ন অতিক্রম পূর্ব্বক সাম্রাজ্য লাভ করেন। রুষিয়ায় জাহাজ না থাকায় বহির্বাণিজ্যের অসুবিধা হইত, তজ্জন্য ইনি দেনমার্ক হইতে ছদ্মবেশে জাহাজ নির্ম্মাণ-বিদ্যা শিক্ষা করিয়া গিয়া দেশের লোককে জাহাজ নির্ম্মাণে প্রবৃত্ত করেন। রুষিয়ার বর্ত্তমান রাজধানী সেন্টপিটার্স্বর্গ (পেট্রোগ্রাড্) ইঁহারই প্রতিষ্ঠিত। ইনি জন্মভূমির ও প্রজা-পুঞ্জের উপকারার্থ যথেষ্ট যত্ন

ও পরিশ্রম করিয়া ছিলেন। ১৭২৫ খ্রীষ্টাব্দে ইনি পরলোক গমন করেন।

পৃথ্বীরায়। ইনি দিল্লীর শেষ হিন্দু রাজা। চৌহান বংশীয় রাজা বিশালদেব ১১৫১ খ্রীষ্টাব্দে দিল্লী জয় করেন। দিল্লীশ্বর অনঙ্গপাল বিশালদেবের তনয় সোমেশ্বরের হস্তে স্বীয় কন্যা সম্প্রদান করিয়া এবং 'এই কন্যার গর্ভে যে পুত্র জন্ম গ্রহণ করিবে' সেই উত্তরকালে দিল্লীর সিংহাসনের অধিকারী হইবে, এইরূপ অঙ্গীকার করিয়া বিজেতার সহিত সন্ধি স্থাপন করেন। এই দম্পতি হইতে ১১৫৯ খ্রীষ্টাব্দে পৃথ্বীরায়ের জন্ম হয়। ইনি অধিকাংশ সময় দিল্লী নগরীতে অবস্থান করিতেন। মাতামহ অনঙ্গপাল ও ইঁহাকে যথেষ্ট স্নেহ করিতেন। তিনি অপুত্রক অবস্থায় মৃত্যুশয্যায় শয়ন করিয়া পূর্ব্ব প্রতিশ্রুতি অনুসারে পৃথ্বীরায়কে দিল্লীর সিংহাসন প্রদান করিয়া যান। পিতার মৃত্যুর পর, পৃথ্বীরায়ই আজমীরের সিংহাসন ও প্রাপ্ত হন। ইনি দিল্লীতে থাকিয়াই উভয় রাজ্যশাসন করিতেন। দিল্লীতে পৃথ্বীরায় যে বিশাল দুর্গ নির্ম্মাণ করেন, অদ্যাপি তাহা "রায়পিথোরা" নামে খ্যাত। চিতোরের অধিপতি সমরসিংহের সহিত ইঁহার ভগিনীর বিবাহ হয়। ইহার পর, ইনি অনেক রাজ্য জয় করেন। পৃথ্বীরায় মহাসমারোহে অশ্বমেধ যজ্ঞ সম্পন্ন করিয়াছিলেন। দিল্লীশ্বর অনঙ্গপালের অপর দৌহিত্র জয়চন্দ্র এই ঘটনায় পৃথ্বীরায়ের প্রতি বিদ্বেষভাবাপন্ন হইয়া উঠিলেন। তিনি মহাসমারোহে রাজসূয় যজ্ঞ আরম্ভ করিলেন। এই যজ্ঞে অধীন সামন্ত রাজগণকে যথাযোগ্য কার্য্যে নিযুক্ত করেন, কিন্তু পৃথ্বীরায়কে অবমানিত করিবার উদ্দেশ্যে দারপালের কার্য্যে নিযুক্ত করিয়া নিমন্ত্রণ পত্র পাঠাইলেন। পৃথ্বীরায় এই অবমাননা-জনক নিমন্ত্রণ গ্রহণ করিলেন না। তাহার পর, জয়চন্দ্র পৃথ্বীরায়ের এক প্রতিমূর্ত্তি নির্ম্মাণ করাইয়া তাঁহাকেই দ্বারপাল নিযুক্ত করিলেন। জয়চন্দ্রের সংযুক্তা নামে পরম রূপবতী এক কন্যা ছিল। এই যজ্ঞে কান্যকুব্জরাজ জয়চন্দ্র সেই কন্যার স্বয়ম্বরের আয়োজন করেন। সংযুক্তা পূর্ব্ব হইতেই পৃথ্বীরায়ের প্রতি অনুরাগিণী ছিলেন। উহা জানিতে পারিয়া পৃথ্বীরায় সসৈন্যে কান্যকুব্জে আগমন করেন এবং সৈন্যগণকে মধ্যপথে লুকাইয়া রাখিয়া স্বয়ং যজ্ঞভূমির অতিনিকটে প্রচ্ছন্নভাবে থাকেন। সংযুক্তা স্বয়ম্বর-সভায় পৃথ্বীরায়কে দেখিতে না পাইয়া উপস্থিত রাজন্যবর্গের প্রতি উপেক্ষা প্রদর্শনপূর্ব্বক দ্বারস্থিত পৃথ্বীরায়ের প্রতিমূর্ত্তির গলদেশে বরমাল্য প্রদান করিলেন। এদিকে উপযুক্ত অবসর পাইয়া পৃথ্বীরায় সংযুক্তাকে অশ্বপৃষ্ঠে নিজের পার্শ্বে বসাইয়া অশ্বকে কশাঘাত করিলেন। জয়চন্দ্রের সৈন্যগণ তাঁহার গতিরোধ করিতে পারিল না। তিনি সপ্তম দিবসে সংযুক্তাকে লইয়া দিল্লীতে উপস্থিত হইলেন। এই ঘটনায় অবমানিত ও জাতক্রোধ হইয়া জয়চন্দ্র বৈরনির্য্যাতনের নিমিত্ত মহম্মদঘোরীকে দিল্লী আক্রমণের জন্য আহ্বান করিয়া পাঠাইলেন। উহাই ভারতের পরাধীনতার প্রথম কারণ হইল। মহম্মদ ঘোরী প্রথমবারে পৃথ্বীরায় কর্ত্তৃক সম্পূর্ণ পরাজিত হইলেও শেষে শত্রু হস্তে নিহত হন। বিখ্যাত হিন্দী কবি চাঁদভাট "পৃথ্বীরায় রাসো" নামক ঐতিহাসিক কাব্যে এই সকল কথা বিবৃত করিয়াছেন।

প্যারীচরণ সরকার। ইনি কলিকাতা চোরবাগানে ১৮১৩ খ্রীষ্টাব্দে জন্ম গ্রহণ করেন। হিন্দু কলেজে অধ্যয়নকরিয়া সিনিয়ার স্কলার্সিপ পরীক্ষায় উত্তীর্ণ হন এবং ৪০৲ টাকা মাসিক বৃত্তিপান। প্রথমে বারাশত গবর্ণমেণ্ট স্কুলে পরে হেয়ার স্কুলে অতিযোগ্যতার সহিত কার্য্য করিয়া প্রেসিডেন্সী কলেজর অধ্যাপক পদে নিযুক্ত হন। ইনি অনেক প্রকার দেশহিতকর কার্য্যে ব্রতী ছিলেন। ফাষ্টবুক, সেকেণ্ড বুক্ প্রভৃতি অতিসুন্দর শিশু-পাঠ্য ইংরাজী পুস্তক সকল রচনা করিয়াছিলেন। ১৮৭৫ খ্রীষ্টাব্দে ৫২ বৎসর বয়সে বহুমূত্র-রোগে ইঁহার মৃত্যু হয়।

প্যারীচাঁদ মিত্র। ইনি ১২২১ শালে কলিকাতা নিমতলার মিত্রবংশে জন্মগ্রহণ করেন। হিন্দু কলেজে পাঠ শেষ করিয়া কলিকাতা পাবলিক্ লাইব্রারির ডেপুটী লাইব্রারিয়ান্ হন। শেষে

লাইব্রারিয়ান্ পর্য্যন্ত হইয়াছিলেন। তাহার পর, চাকুরিতে জবাব দিয়া ব্যবসায় কার্য্য আরম্ভ করেন। ইহাতে তিনি প্রভূত অর্থ ও সম্মান লাভ করিয়া ছিলেন। ইনি ইংরাজী ও বাঙ্গালা কয়েকখানি মাসিক-পত্র ও পুস্তক বাহির করেন। ইঁহার প্রণীত "আলালের ঘরের দুলাল" বাঙ্গালা ভাষার পদ-বিন্যাসের এক নূতন পথ প্রদর্শন করে। ইনি বঙ্গীয় ব্যবস্থাপক সভায় থাকিয়া পশু-ক্লেশ নিবারণের জন্য আইন প্রণয়ন করাইয়াছিলেন। প্যারী বাবু একজন থিয়োজ-ফিষ্ট ছিলেন। ১৮৮৩ খ্রীষ্টাব্দে ইঁহার মৃত্যু হয়।

প্রতাপরুদ্র। ইনি উড়িষ্যাদেশের রাজা। খ্রীষ্টীয় পঞ্চদশ শতাব্দীর প্রথম ভাগে প্রাদুর্ভূত হন। ইনি বিদ্যানুরাগী ধর্ম্মশীল ও ন্যায়পরায়ণ ছিলেন। চৈতন্য মহাপ্রভু পুরুষোত্তম-ক্ষেত্রে গিয়া হরিনাম ও ভক্তি-তত্ত্ব প্রচার আরম্ভ করিলে ইনি তাঁহার সহিত সাক্ষাৎ করিতে অভিলাষ প্রকাশ করেন। মহাপ্রভু বিষয়ীর সংসর্গে যাইতে অস্বীকার করিলে স্বয়ং প্রতাপরুদ্রই পথিমধ্যে তাঁহার সহিত সাক্ষাৎ করেন এবং মহাপ্রভুর ভক্তিভাবে বিমোহিত হইয়া তাঁহার শিষ্যত্ব গ্রহণ করেন। শেষে রাজ সুলভ ভোগ বিলাস পরিত্যাগ পূর্ব্বক সংসারে বীতস্পৃহ হইয়া ধর্ম্ম-সাধনে প্রবৃত্ত হন। ইঁহার যত্নাতিশয়ে উৎকলে বৈষ্ণব-ধর্ম্মের বহুল প্রচার হয়।

প্রতাপসিংহ। ইনি ভারতের সুবিখ্যাত মেওয়ার রাজ্যের মহারাণা। ইঁহার পিতা উদয়সিংহ অন্যান্য রাজপুত নরপতিদের ন্যায় মোগল বাদশাহ আকবরের সহিত বৈবাহিক-সূত্রে আবদ্ধ হওয়া অতীব ঘৃণাজনক মনে করায় তাহাতে অসম্মত হন। সুতরাং আকবর ১৫৬৮ খ্রীষ্টাব্দে চিতোর আক্রমণ করিয়া বিধ্বস্ত করেন। উদয় সিংহ সপরিবারে আরাবল্লী পর্ব্বতে যাইয়া আশ্রয় গ্রহণ করেন। ইহার চারি বৎসর পরে উদয়সিংহ পরলোক গমন করিলে তাঁহার উপযুক্ত পুত্র প্রতাপসিংহ চিতোরের মহারাণা হন এবং রাজপদে অভিষিক্ত হইয়াই প্রতিজ্ঞা করেন 'যতদিন চিতোর উদ্ধার করিতে না পারিব, ততদিন আরণ্যব্রত অবলম্বনে দিন যাপন করিব।' ইহারপর, হইতে পর্ণকুটীর রাজপ্রাসাদ, বৃক্ষপত্র ভোজন-পাত্র, তৃণরাজি রাজশয্যা হয়। মোগল সেনাপতি জয়পুররাজ মানসিংহ স্থানান্তর গমনকালে প্রতাপসিংহের অতিথি হন। প্রতাপ মোগল-বাদশাহের কুটুম্ব বলিয়া তাঁহার সহিত আহার করিতে অসম্মত হওয়ায় মানসিংহ প্রতিজ্ঞা করেন—'এই অপমানের প্রতিশোধ লইবেন।' তাহার পর, মানসিংহ ও সেলিম অসংখ্য সৈন্য লইয়া হলদি ঘাট নামক গিরিসঙ্কটে প্রতাপকে আক্রমণ করেন। প্রতাপ দ্বাবিংশতি সহস্র সেনা লইয়া যুদ্ধে প্রবৃত্ত হন। এই যুদ্ধে অসীম বীরত্ব প্রদর্শন পূর্ব্বক প্রতাপ হতাবশিষ্ট আট হাজার সৈন্য লইয়া যুদ্ধক্ষেত্র হইতে প্রত্যাগত হন। ইহার পর, প্রতাপ পিতৃরাজ্য উদ্ধারের জন্য সমস্ত জীবনব্যাপী যে সকল যুদ্ধ বিগ্রহ ক্লেশ স্বীকার করিয়াছিলেন, সেই সকল কাহিনী ইতিহাসে বিস্তৃত ভাবে বর্ণিত আছে। প্রতাপ পিতৃ-রাজ্যের অধিকাংশ উদ্ধার করিয়াছিলেন। অতর্কিত ভাবে মানসিংহের রাজ্য আক্রমণ করিয়া বিধ্বস্ত করিয়াছিলেন কিন্তু পৈতৃক রাজধানী চিতোর উদ্ধার করিতে পারিলেন না বলিয়া অত্যন্ত ক্ষুণ্ণমনে কালযাপন করেন। তিনি পার্ব্বত্য প্রদেশে নূতন রাজধানী স্থাপন করিয়া পিতার নামে ঐ রাজধানীর নাম রাখেন উদয়পুর। ১৫৯৭ খ্রীষ্টাব্দে প্রতাপ প্রিয় জন্মভূমি ও আত্মীয় স্বজনকে শোক সাগরে ভাসাইয়া স্বর্গারোহণ করেন। জগতে যত দিন বীরত্বের সম্মান থাকিবে, ততদিন প্রতাপের নাম স্বর্ণাক্ষরে লিখিত থাকিবে।

প্রতাপাদিত্য। ইনি বঙ্গের বিখ্যাত বীর ও রাজা। প্রতাপাদিত্য খ্রীষ্টীয় ষোড়শ শতাব্দীর শেষভাগে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম বিক্রমাদিত্য। জাতিতে বঙ্গজ কায়স্থ। প্রতাপাদিত্যের পিতা বাঙ্গালার সুলতান সুলেমান দায়ুদের অধিকার কালে একজন উচ্চ রাজকর্ম্মচারী ছিলেন। দায়ুদের পতন হইলে তিনি প্রভূত ধন লইয়া সুন্দরবনে পলায়ন করেন এবং ঐ জঙ্গলে অনেক ভূ-সম্পত্তি অর্জ্জন

করেন। প্রতাপ বাল্যকাল হইতেই বীরত্বের অনুরাগী ছিলেন এবং মুসলমানের অধীনতাপাশ ছেদনের নিমিত্ত পিতাকে পরামর্শ দেন। পিতা পুত্রকে মোগল বাদশাহের প্রতাপ ও ঐশ্বর্য্য প্রত্যক্ষ করাইবার জন্য দিল্লী ও আগ্রায় প্রেরণ করেন। ইহাতে বিপরীত ফল হয়। তিনি বাদশাহের সৈন্য দর্শনে বীরমদে মাতিয়া উঠেন। পিতা পরলোক গমন করিলে প্রতাপ রাজা হইয়া আপন স্বাধীনতা ঘোষণা করেন। সম্রাট্ আকবর এই সংবাদ পাইয়া ইঁহাকে শাসনের নিমিত্ত বাঙ্গালার সুবাদারের প্রতি আদেশ প্রদান করেন। প্রতাপ মোগল সৈন্যকে পরাস্ত করিয়া প্রসিদ্ধ হইয়া উঠিলেন। কেহ কেহ বলেন "তিনি গৌড়নগরের যশঃ হরণ করিয়া স্বীয় রাজধানীর নাম যশোহর রাখেন। বসন্তরায় নামে প্রতাপের এক পিতৃব্য ছিলেন, কোন কারণে প্রতাপ তাঁহার মস্তক ছেদন করেন। বসন্তরায়ের পুত্র কচুরায় প্রতাপের পত্নীর করুণায় পরিত্রাণ পাইয়া পলায়ন পূর্ব্বক দিল্লীশ্বর জাহাঙ্গীরের শরণাগত হন। সম্রাট্ কচুরায়ের সহিত সসৈন্যে মানসিংহকে প্রতাপের দমনের নিমিত্ত প্রেরণ করেন। মানসিংহ প্রথমে প্রতাপের নিকট পরাস্ত হন, শেষে বিজয়ী মোগলসৈন্য প্রতাপকে বন্দীকৃত করে। কথিত আছে, দিল্লীতে লইয়া যাইবার কালে পথে প্রতাপের মৃত্যু হয়।

প্রসন্নকুমার ঠাকুর। ইনি কলিকাতার প্রসিদ্ধ ঠাকুর বংশে ১৮০৩ খ্রীষ্টাব্দে জন্মগ্রহণ করেন। প্রসন্নকুমার গোপীমোহন ঠাকুরের কনিষ্ঠ পুত্র। স্বয়ং ধনবান্ হইলেও কলিকাতা সদর দেওয়ানী আদালতে ওকালতী করিয়া প্রভূত অর্থসঞ্চয় করিয়াছিলেন। ইনি ওকালতী ব্যবসায়ে বৎসরে দেড় লক্ষ টাকা উপার্জ্জন করিতেন। প্রসন্নকুমারঠাকুর বঙ্গীয় ব্যবস্থাপক-সভার অন্যতম সদস্য ছিলেন এবং বাঙ্গালীর মধ্যে প্রসন্নকুমারই প্রথম বড়লাটের কাউন্সিলের সদস্য নিযুক্ত হন কিন্তু পীড়িত হইয়া ঐ সভার কার্য্যে যোগদান করিতে পারেন নাই। ১৮৬৬ খ্রীষ্টাব্দে গবর্মেণ্ট ইঁহাকে সি,এস্, আই, উপাধিতে ভূষিত করেন। ইনি মাতৃভক্ত ও পরম দেশহিতৈষী ছিলেন। ১৮৩৮ খ্রীষ্টাব্দে গবর্মেণ্ট লাখরাজ ভূমি বাজেয়াপ্ত করিবার প্রস্তাব করিলে যে আন্দোলন হয়, ইনি তাহার প্রধান উদ্যোগী। শেষে ৫০ বিঘার অনধিক লাখেরাজ ভূমির বাজেয়াপ্ত রহিত হয়। ১৮৬৮ খ্রীষ্টাব্দে ইনি দেহত্যাগ করেন। মৃত্যুকালে ইনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ে আইনশিক্ষার উন্নতিকল্পে তিন লক্ষ টাকা, মূলাজোড় সংস্কৃত বিদ্যালয়ের গৃহনির্ম্মাণের নিমিত্ত পঞ্চত্রিংশ হাজার টাকা, দাতব্য চিকিৎসালয় প্রতিষ্ঠার জন্য এক লক্ষ টাকা ও অনুগত আত্মীয় স্বজনের জন্য এক লক্ষ টাকা ও ভৃত্যদের জন্য এক লক্ষ টাকা দান করিয়া যান। ইঁহার একমাত্র পুত্র জ্ঞানেন্দ্রমোহন ঠাকুর খ্রীষ্টধর্ম্মে দীক্ষিত হওয়ায় ইনি ভ্রাতুষ্পুত্র যতীন্দ্রমোহন ঠাকুরকে সমস্ত বিষয় দান করিয়া যান। শেষে প্রিবিকাউন্সিলের বিচারে তাঁহার উইলের অন্য আকারে নিষ্পত্তি হয়।

প্রসন্নকুমার সর্ব্বাধিকারী। ইনি ১৮২৫ খ্রীষ্টাব্দে হুগলী জেলার অন্তর্গত রাধানগর গ্রামে জন্মগ্রহণ করেন। পিতার নাম যদুনাথ সর্ব্বাধিকারী। জাতিতে দক্ষিণরাঢ়ীয় কায়স্থ। ইনি খিদিরপুরে থাকিয়া অনুজগণের সহিত হিন্দুকলেজে অধ্যয়ন করেন। প্রসন্নকুমার অধ্যায়নান্তে স্বর্ণপদক ও সিনিয়র্ স্কলারসিপ্ পরীক্ষায় সাহিত্য ও বিজ্ঞান-চর্চ্চার উপকারিতা সম্বন্ধে প্রবন্ধ লিখিয়া উত্তীর্ণ ছাত্রগণের শীর্ষস্থান অধিকার করেন। তিনি প্রথমে ঢাকা কলেজে কিছুকাল শিক্ষকতা করেন, তাহার পর, সংস্কৃত কলেজের শিক্ষক ও তৎপরে ঐ কলেজের অধ্যক্ষ হন। তাঁহার ন্যায় ছাত্রবৎসল অধ্যাপক অতি অল্পই দেখা যাইত। জননীর ন্যায় তিনি ছাত্রগণের সুখ দুঃখের চিন্তা ও অশেষ প্রকারে তাহাদের অভাব পূরণের চেষ্টা করিতেন। তিনি স্বগ্রাম রাধানগরে একটী উচ্চশ্রেণী-ইংরাজী-বিদ্যালয় স্থাপন পূর্ব্বক স্বদেশের দরিদ্র বালকদের শিক্ষার পথ উন্মুক্ত করেন। তিনি প্রত্যক্ষ ও গুপ্তভাবে স্বগ্রামবাসী অনেক ব্যক্তির অভাব মোচন করিতেন। সংস্কৃত-কলেজ হইতে তিনি প্রেসিডেন্সী-কলেজের ইংরাজী সাহিত্য ও

ইতিহাসের অধ্যাপক হন। তাহার পর, বর্দ্ধমান বিভাগের স্কুল ইন্স্পেক্টরের পদে কিছুদিন কার্য্য করেন। পরে বহরমপুর কলেজের অধ্যক্ষ-পদে নিযুক্ত হন। তিনি পাটীগণিত ও বীজগণিত নামক দুইখানি পুস্তক লেখেন। কিছুকাল অবসর-বৃত্তি ভোগ করিয়া ১৮৮৬ খ্রীষ্টাব্দে প্রসন্নকুমার দেহত্যাগ করেন। শোভা-বাজারের রাজা বিনয়কৃষ্ণ দেব বাহাদুর ইঁহার জামাতা।

প্রাণকৃষ্ণ আচার্য্য। ইনি ১৮৮৩ শকাব্দের ১০ই ভাদ্র রবিবার উত্তরবঙ্গের পাবনা নগরীতে সরযূপারী গ্রহবিপ্রবংশে জন্মগ্রহণ করেন। ইঁহার উর্দ্ধতন অষ্টম পুরুষ মীনকেতন মজুমদার মহাশয় মুর্শিদাবাদের নবাবের অধীনে বিভার-পোলিসের একজন প্রধানতম কর্ম্মচারী ছিলেন। তিনি অনেক টাকা ও ভূসম্পত্তি অর্জ্জন করিয়া ছিলেন। তাঁহার প্রতিষ্ঠিত 'মীনকেতনদিয়া' গ্রাম অদ্যাপি পাবনা জেলায় বিদ্যমান রহিয়াছে। কথিত আছে, ইঁহাদের পূর্ব্ব বাস মুর্শিদাবাদের সন্নিহিত কোন গ্রামে ছিল, মীনকেতন মজুমদারই প্রথম পাবনায় বসতি স্থাপন করেন। মীন-কেতনের জ্যেষ্ঠ পুত্র মথুরানাথ শান্তি-প্রিয় ছিলেন। তিনি রাজসেবায় বীতস্পৃহ হইয়া পাবনার সন্নিহিত প্রতাপপুর গ্রামে বাস করেন। ইঁহার বংশে প্রসিদ্ধ পণ্ডিত হরগোবিন্দ সিদ্ধান্তবাগীশ জন্মগ্রহণ করেন। এক সময়ে হরগোবিন্দ সিদ্ধান্তবাগীশের বৃহৎ চতুষ্পাঠীতে নানাদিগ্‌দেশীয় বিদ্যার্থিগণ বিবিধ শাস্ত্র অধ্যয়ন করিত। মীনকেতনের দ্বিতীয় পুত্র চতুরানাথ ও তৃতীয় পুত্র পঞ্চানন এবং তাঁহাদের পুত্রগণও ও নবাব দরবারেরই কর্ম্মচারী ছিলেন। শেষে আর কেহ চাকুরী করিতে না পাবায় ক্রমে অবস্থা মন্দ হয়। মীনকেতনের তৃতীয় পুত্র পঞ্চাননের বংশধরগণ অদৃষ্টের প্রতি ধিক্কার প্রদান করিয়া নবাবদত্ত "মজুমদার" উপাধি পরিত্যাগ পূর্ব্বক কুলোপাধি অবলম্বন করেন। এই পঞ্চাননের অধস্তন সপ্তম পুরুষ প্রাণকৃষ্ণের পিতা হরেকৃষ্ণ আচার্য্য মহাশয় ফরিদপুর জেলার অন্তর্গত মেঘনা-গ্রামনিবাসী গৌরচাঁদ বিদ্যা-লঙ্কার মহাশয়ের কন্যা শ্রীযুক্তা বিন্ধ্যবাসিনী দেবীর পাণিগ্রহণ করেন। এই বিন্ধ্যবাসিনী দেবীই আচার্য্য প্রাণকৃষ্ণের জননী। গৌরচাঁদ বিদ্যালঙ্কার মহাশয় অতি সুপুরুষ ও সুপণ্ডিত ব্যক্তি ছিলেন। তিনি যেখানে যাইতেন, সেখানেই তাঁহার মুখে নৈষধ-চরিত কাব্যের সরস ব্যাখ্যা শুনিবার জন্য আগ্রহের সহিত তত্রত্য শিক্ষিত মণ্ডলী আসিয়া সমবেত হইতেন। প্রাণকৃষ্ণের পিতা হরেকৃষ্ণ আচার্য্য মহাশয় জীবনের শেষ ভাগে চরম দৈন্যদশায় উপনীত হইয়াছিলেন, এমন কি তাঁহাকে ঘটী-বাটী প্রভৃতি গৃহসামগ্রী পর্য্যন্ত বিক্রয় করিয়া দিনপাত করিতে হইয়াছিল। তিনি দুইটী পুত্র রাখিয়া পরলোক গমন করেন। তন্মধ্যে প্রাণকৃষ্ণ জ্যেষ্ঠ। ইনি এয়োদশ বৎসর বয়সে মধ্যবাঙ্গালা ছাত্রবৃত্তি পরীক্ষায় উত্তীর্ণ হইয়া মাসিক ৪৲ টাকা বৃত্তি প্রাপ্ত হন। তাহার পর, পাবনা জেলা-স্কুল্ হইতে এণ্ট্রান্সপরীক্ষায় উত্তীর্ণ হইয়া মাসিক ১৫৲ টাকা বৃত্তি লাভ করেন। এফ্, এ পরীক্ষায় ইনি বিশ্ববিদ্যালয়ের সমস্ত পরীক্ষার্থীর মধ্যে পঞ্চম স্থান অধিকার করেন এবং মাসিক ২৫৲ টাকা বৃত্তি পান। বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হইয়া মেডিক্যাল্ কলেজে প্রবেশ করেন। ১৮৯০ খ্রীষ্টাব্দে ইনি মেডিক্যাল্ কলেজে এম, বি, পরীক্ষায় দ্বিতীয় স্থান অধিকার করেন। এই মেডিক্যাল্ কলেজের পরীক্ষা সমূহে ছয়টী স্বর্ণ ও রৌপ্য মেডেল্ প্রাপ্ত হন এবং গুডিব স্কলার্সিপ্ লাভ করিয়াছিলেন। মেডিক্যাল্ কলেজের উত্তীর্ণ ছাত্রগণের মধ্যে যিনি সর্ব্বাপেক্ষা অধিক মেডেল পান, তাঁহাকে নবাব আবদুলগণি-স্কলার্সিপ্ প্রদত্ত হয়। ইনি যথানিয়মে সে স্কলার্সিপ্ ও প্রাপ্ত হইয়াছিলেন। পাঠাবস্থায়ই ডাক্তার প্রাণকৃষ্ণ ব্রাহ্ম ধর্ম্মে দীক্ষিত হন এবং ব্রাহ্ম-ধর্ম্মের বিধি-অনুসারে ১৮৯৪ খ্রীষ্টাব্দে ঢাকা-জেলার অন্তর্গত ভাটপাড়ার জমিদার কালী-নারায়ণগুপ্ত মহাশয়ের কন্যা এবং সার্ কৃষ্ণ-গোবিন্দ গুপ্ত কে, টি, মহাশয়ের সর্ব্বকনিষ্ঠা ভগিনী শ্রীমতী সুবালা দেবীর পাণিগ্রহণ করেন। ইনি কলিকাতার সুপ্রসিদ্ধ ডাক্তার

গণের অন্যতম এবং চিকিৎসা-বিজ্ঞানে ইঁহার গভীর অধিকার। বাঙ্গালাদেশের সর্ব্বত্রই ডাক্তার প্রাণকৃষ্ণ একজন সুবিবেচক চিকিৎসক বলিয়া প্রখ্যাত। ইনি সংসারী হইলেও দিবা-রাত্রি অর্থ-লোভে ঘুরিয়া বেড়ান না, আধ্যাত্মিক বিষয়েও ইঁহার বিলক্ষণ লক্ষ্য আছে। ইনি নিরা-মিষাশী ও বিশুদ্ধ-চরিত্র। অনেক সময় ব্রহ্মো-পাসনা পরোপকার প্রভৃতি কার্য্যে লিপ্ত থাকিয়া জীবন অতিবাহিত করেন। ইঁহার উপার্জ্জিত অর্থের এক কপর্দ্দক ও অপব্যয়িত হয় না। কতকগুলি দরিদ্র বিদ্যার্থীকে ইনি নিজব্যয়ে এফ,এ, বি,এ, ও এম্,এ, পড়াইতেছেন। রাজ-পুত্তানার দুর্ভিক্ষের সময় ইনি ইঁহার সহধর্ম্মিণীর নামে কিঞ্চিদধিক এক বৎসর কাল মাসিক এক-শত টাকা হিসাবে দান করিয়াছিলেন। এতদ্ভিন্ন প্রত্যেক দুর্ভিক্ষের সময়ই যথাশক্তি দান করেন এবং শিল্পশিক্ষার্থ আমেরিকাগামী দুই একটী ছাত্রেরও সাহায্য করিয়াছিলেন। ইনি এখন কলিকাতার অধিবাসী। ইঁহার একটী কন্যা ও দুইটী পুত্র। কন্যাটী মেট্রিকুলেশন্ পরীক্ষায় বিশ্ব-বিদ্যালয়ের সমস্ত পরীক্ষার্থিনীদের মধ্যে প্রথম স্থান অধিকার করিয়া মাসিক ২০৲ টাকা বৃত্তি প্রাপ্ত হইয়াছে।

প্রেমচাঁদ তর্কবাগীশ। ইনি ১৮০৬ খ্রীষ্টাব্দে বর্দ্ধমান জেলার অন্তর্গত শাকনাড়া গ্রামে জন্ম গ্রহণ করেন। পিতার নাম রামনারায়ণ ভট্টাচার্য্য, রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণ। ইনি প্রথমে চতুষ্পাঠীতে কিছু দিন অধ্যয়ন করিয়া পরে সংস্কৃত কলেজে পাঠ সমাপ্ত করেন। এডুকেশন কমিটি ইঁহাকে "তর্কবাগীশ" উপাধি প্রদান করেন। পাঠান্তে তর্কবাগীশ মহাশয় সংস্কৃত কলেজের অলঙ্কার শাস্ত্রের অধ্যাপক নিযুক্ত হন। ইঁহার কৃত পূর্ব্বনৈষধ, রাঘবপাণ্ডবীয় প্রভৃতি কয়েকখানি গ্রন্থের টীকা বিদ্যমান আছে। ১২০৩ সালে ইঁহার কাশীধামে মৃত্যু হয়।

প্রেমচাঁদ রায়চাঁদ। ইনি বম্বে নিবাসী একজন বদান্য বণিক্। শিক্ষার উন্নতিকল্পে বম্বেবিশ্ব-বিদ্যালয়ের কর্ত্তৃপক্ষের হস্তে (২২,০০০০০) বাইশ লক্ষ টাকা ও কলিকাতা বিশ্ববিদ্যালয়ের কর্ত্তৃ-পক্ষকে (২,০০০০০) দুই লক্ষ টাকা দান করেন। কলিকাতা বিশ্ববিদ্যালয় ১৮৬৬ খ্রীষ্টাব্দে ২১শে জুলাই তারিখে এই দান প্রাপ্তি স্বীকার করেন। বিশ্ববিদ্যালয়ের ঐ টাকা দ্বারা বার্ষিক শত করা পাঁচ টাকা সুদের গবর্মেন্ট পেপার ক্রয় করিয়াছিলেন। প্রতি বৎসর প্রেমচাঁদ রায়চাঁদ নামক পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রকে ঐ কোম্পানির কাগজের সুদ দশহাজার টাকা বৃত্তি দেওয়া হইত। ঐ নিয়ম পরিবর্ত্তিত হইয়াছে। এখন অন্য নিয়মে দেওয়া হইয়া থাকে।

---

## ফ।

ফণিভূষণ মুখোপাধ্যায়। ইনি ১৮৬০ খ্রীষ্টাব্দে নদীয়া জেলার অন্তর্গত জয়দিয়া গ্রামে রাঢ়ীয় শ্রেণীস্থ-ব্রাহ্মণ বংশে জন্মগ্রহণ করেন। ইঁহার পূর্ণ নাম অনেকেই জানেন না, শিক্ষিত সমাজে ইনি মিঃ পি, বি, মুখার্জ্জী বি, এস্,, সি, এম, আর, এ, এস, নামে এবং সাধারণের মধ্যে মিঃ পি, মুখার্জ্জী, মুখার্জ্জী সাহেব এবং ফণি সাহেব ইত্যাদি নামে বিখ্যাত। মুখোপাধ্যায় মহাশয় ১৮৭৩ খ্রীষ্টাব্দ হইতে ১৮৮৩ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত ঢাকা কলিজিয়েট্ স্কুল ও ঢাকা কলেজে অধ্যয়ন করেন। মধ্য ইংরাজী ও মধ্যবাঙ্গলা পরীক্ষায় মাসিক ৫৲ এণ্ট্রান্স পরীক্ষায় মাসিক ২০৲ টাকা বৃত্তিপ্রাপ্ত হন। তাহার পর, ইউরোপ যাত্রা করেন এবং পাঁচ বৎসর কাল লণ্ডন ইউনিভার্সিটি-কলেজে অধ্যয়ন করেন। সেখানে বার্ষিক ১০০ পাউণ্ড হিসাবে গিল্ ক্রাইষ্ট স্কলারসিপ্ পাইয়াছিলেন। সেখানকার পরীক্ষায় রসায়ন-শাস্ত্রে সুবর্ণপদক দর্শন-শাস্ত্রে পারিতোষিক, প্রাণিবিদ্যা ও অস্থি-বিদ্যায় অনার্ সার্টিফিকেট্ প্রাপ্ত হন। বি, এস্, সি, পরীক্ষায় ইনি উদ্ভিদ্‌বিদ্যা ও দর্শনশাস্ত্রে অনার্ পাইয়াছিলেন। সেখান হইতে প্রত্যাগত হইয়া ১৮৮৩ খ্রীষ্টাব্দে এডুকেশন্ সার্ভিসে প্রবেশ করেন। ১৮৮৪ খ্রীষ্টাব্দে মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের দৌহিত্রী এবং জানকীনাথ ঘোষাল মহাশয়ের প্রথমা কন্যা শ্রীমতী হিরণ্ময়ী দেবীর পাণিগ্রহণ করেন। ইনি প্রথমে রাজ-

সাহী কলেজে ১৮৮৩ খ্রী: হইতে ১৮৮৭ খ্রী: অব্দ পর্য্যন্ত, তাহার পর, হুগলী কলেজে ১৮৮৭ খ্রী: অব্দ হইতে ১৮৯৬ খ্রী: অব্দ পর্য্যন্ত, তাহার পর, কলিকাতা প্রেসিডেন্সী কলেজে ১৮৯৬ খ্রী: অব্দ হইতে ১৯০১ খ্রী: অব্দ পর্য্যন্ত অধ্যাপকের কার্য্য করেন। ১৯০১ খ্রী: অব্দ হইতে প্রেসিডেন্সী বিভাগের স্কুল সমূহের ইন্স্পেক্টরের পদে নিযুক্ত হন। এ পর্য্যন্ত উক্ত কার্য্যেই ব্রতী আছেন। মধ্যে ১৯০৭ খ্রী: অব্দ হইতে দুই বৎসর কাল ডেপুটেসনে ইউনিভার্সিটি ইন্স্পেক্টরের পদে কার্য্য করিয়া ছিলেন। মুখোপাধ্যায় মহাশয় কলিকাতা-বিশ্ববিদ্যালয়ের সদস্য, লণ্ডন-রয়াল্-এসিয়াটিক্-সোসাইটি ও বঙ্গীয় এসিয়াটিক্-সোসাইটির সভ্য। এতদ্ভিন্ন লিগ্ অব্ দি এম্পায়ারের কলিকাতার অন্যতম প্রতিনিধি। ইনি স্বাধীনচেতা: এবং অনেক ইউরোপীয়ান্ অপেক্ষাও তেজস্বী। অনেকে বলেন "মুখার্জী সাহেবের মুখে তাঁহারা কখনও হাসি দেখেন নাই", হইতে পাবে, তাঁহারা হয়ত যখন দেখিয়াছেন, তখন তাঁহাব মুখে হাসি ছিলনা, কিন্তু লেখক স্বচক্ষে তাঁহাকে স্মিত-মুখে সম্ভাষণ করিতে দেখিয়াছেন। তিনি অত্যন্ত রাশভারি লোক, যিনি যতই চপল-প্রকৃতি ও হাস্য-প্রবণ হউন না কেন, তাঁহার সাক্ষাতে গেলে তাঁহার আপনা আপনিই কেমন যেন একটু সংযম আসিয়া পড়ে। এক জন শিক্ষা বিভাগের অবসর প্রাপ্ত অধ্যাপক বলিয়া ছিলেন "আমি পেড়লার সাহেবের সহিত অনায়াসে স্বাধীনভাবে আলাপ করিতে পারি কিন্তু মিঃ পি, মুখার্জীর সম্মুখে কথা বলিতে গেলে যেন বুকের মধ্যে দুরু দুরু করে।" যাহা হউক, মুখুয্যে সাহেব নির্ম্মলচরিত্র ও স্পষ্ট বক্তা। তাঁহার হৃদয়ে ক্ষুদ্রতা স্থান পায়না। তাঁহার অনুরূপা সহধর্ম্মিণী শ্রীমতী হিরণ্ময়ী দেবী বিদুষী ও সুলেখিকা। তিনি অনেক গ্রন্থ রচনা ও নানা মাসিক পত্রে বহু প্রবন্ধ প্রকাশ করিয়া যশস্বিনী হইয়াছেন। এতদ্ভিন্ন তিনি ছায়ার ন্যায় ভর্তৃ-সন্নিহিতা থাকিয়া জনসাধারণের অজ্ঞাতসারে এদেশীয় নারী-জাতির শিক্ষা বিষয়ে যথেষ্ট পরিশ্রম করিতেছেন। ইনি কিছুকাল ভারতী নাম্নী মাসিক পত্রিকার সম্পাদন কার্য্য নির্ব্বাহ করিয়াছিলেন।

ফাহিয়ান্। চীনদেশীয় বৌদ্ধপরিব্রাজক। ইনি ৩৯৯ খ্রী: অব্দে ভারতবর্ষে আগমন করেন। ভারতের বহু প্রদেশ, বঙ্গদেশ, যবদ্বীপ প্রভৃতি স্থানের সুখ, সমৃদ্ধি, উদারতা, ধর্ম্মভাব প্রভৃতি দেখিয়া বিস্মিত হন। ইঁহার ভ্রমণ বৃত্তান্তের নাম ফো-কুও-কি।

—

# ব।

বক্তিয়ার খিলিজি। ইনি ভারতবর্ষে মুসলমান রাজ্যের প্রতিষ্ঠাতা মহম্মদঘোরীর একজন সেনাপতি। ইনি ১১৯৭ খ্রী: অব্দে অযোধ্যা ও মগধ জয় করেন। কথিত আছে—তিনি শুনিতে পান বাঙ্গালা দেশে সৈন্য বল নাই, বিশেষত: রাজা বৃদ্ধ, মন্ত্রীরা উদাসীন। এই সুযোগে বঙ্গালা জয় করিবার জন্য বক্তিয়ার বাঙ্গালা অভিমুখে যাত্রা করেন। বনমধ্যে সৈন্যদিগকে লুকাইয়া রাখিয়া স্বয়ং সপ্তদশ অশ্বারোহী সহ রাজ-ভবনে প্রবেশ করেন। এদিকে অশীতিপর বৃদ্ধ রাজা লক্ষ্মণ সেন ত্রস্ত হইয়া পশ্চাৎ দ্বার দিয়া সপরিবারে পলায়ন করেন। এই রূপে ১১৯৯ খ্রীষ্টাব্দে বিনা বাধায় বাঙ্গালার রাজধানী নবদ্বীপ বক্তিয়ারের করগত হয়। কেহ কেহ বলেন, "এই ঘটনা কিংবদন্তী মাত্র, উহার মূলে কোন সত্য নাই।" অত:পর, বক্তিয়ার কামরূপ জয় করিতে গিয়া বিফল-মনোরথ হন এবং একজন বিশ্বাসঘাতক অনুচরের হস্তে মৃত্যুমুখে পতিত হন।

বেথুন—জন্ এলিয়ট্ ড্রিঙ্কওয়াটার্। ইনি ১৮০১ খ্রীষ্টাব্দে ইংলণ্ড দেশে জন্মগ্রহণ করেন, এবং ১৮২৭ খ্রীষ্টাব্দে ব্যারিষ্টারি পরীক্ষায় উত্তীর্ণ হন। ১৮৪৮ খ্রীষ্টাব্দের এপ্রেল মাসে ইনি ভাইস্রয়ের কাউন্সিলের আইন-সদস্য হইয়া এদেশে আগমন করেন। ইনি কাউন্সিল্ অফ্ এডুকেশনের প্রেসিডেন্ট ছিলেন। এদেশীয় বালিকাগণের বিদ্যাশিক্ষার্থ ১৮৪৯ খ্রীষ্টাব্দের ৭ই মে তারিখে ইনি কলিকাতা নগরীতে স্থানীয় শিক্ষিত ব্যক্তিদের

সহিত মিলিত হইয়য়া একটী বালিকা বিদ্যালয়ের প্রতিষ্ঠা করেন এবং উহার ব্যয় নির্ব্বাহার্থ অর্থ সাহায্য করেন। উহা বেথুন স্কুল্ নামে প্রসিদ্ধ হয়। ঐ বিদ্যালয় এখন কলেজে পরিণত ইয়াছে। এখন গবর্মেণ্টই সমুদয় ব্যয়ভার গ্রহণ করিয়াছেন। ১৮৬২ খ্রীষ্টাব্দের ১২ই আগষ্ট বেথুন সাহেব পরলোক গমন করিয়াছেন।

বেণ্টিক (লর্ড উইলিয়াম্)। ইনি ১৭৭৪ খ্রীষ্টাব্দে ১৪ই সেপ্টেম্বর্ জন্মগ্রহণ করেন। ১৮২৮ খ্রীঃ অব্দ হইতে ১৮৩৫ খ্রীঃ অব্দ পর্য্যন্ত ভারতবর্ষের গবর্ণর্ জেনেরাল্ ছিলেন। ইনি অতি শান্তিপ্রিয় রাজ-প্রতিনিধি। ইঁহার সময়ে যুদ্ধ বিগ্রহ অতিসামান্য হইয়াছিল। ব্যয়বাহুল্য-হেতু কোষাগার শূন্য হওয়ায় ইনি নানা উপায়ে আয় বৃদ্ধি করেন। বেণ্টিকের শাসনকালে লোক-শিক্ষা বিষয়ে নূতন পন্থা আবিষ্কৃত হয়। ইঁহার সময়ে স্থির হয় "ইংরেজী ভাষাতেই লোকের সাহিত্য, বিজ্ঞান, গণিত, ইতিহাস শিক্ষা হওয়া উচিত।" পাশ্চাত্য চিকিৎসা-প্রণালী শিক্ষার জন্য ইঁহার সময়ে কলিকাতা মেডিক্যাল্ কলেজ্ প্রতিষ্ঠিত হয়। বেণ্টিকের কার্য্যত্যাগের এক বৎসর পূর্ব্বে মেকলে সাহেব আইন-সচিব হইয়া ভারতবর্ষে আগমন করেন। ১৮৩৯ খ্রীঃ অব্দের ১৭ই জুন বেণ্টিকের মৃত্যু হয়।

বেশান্ত (অন্নবাসন্তী) ইনি ১৮৪৭ খ্রীঃ অব্দে ১লা অক্টোবর জন্মগ্রহণ করেন। তাহার পর, ইংলণ্ড ফ্রান্স ও জর্ম্মণীতে শিক্ষালাভ করেন। রেভারেণ্ড ফ্রাঙ্ক সাহেবের সহিত ইঁহার বিবাহ হয়। ১৮৬৭ খ্রীঃ অব্দে আদালতের সাহায্যে উক্ত বিবাহ বন্ধন ছিন্ন করিয়া ইনি নাস্তিকতা ও সাধারণ-তন্ত্রতার প্রচারে প্রবৃত্ত হন। তাহার পর. মাডামব্লাভাস্কির গ্রন্থ আলোচনায় ইঁহার মনের ভাব পরিবর্ত্তিত হয়। ইনি নাস্তিকতা পরিত্যাগ পূর্ব্বক ঈশ্বর-বিশ্বাসিনী ও ধর্ম্মে আস্থাবতী হন। কিছুদিন পরে মাদামব্লাভস্কির শিষ্যা হইয়া থিয়োসফিক্যাল্-সোসাইটিতে যোগ দান করেন। ইঁহার পাণ্ডিত্য ও বক্তৃতাশক্তি অসাধারণ। ইঁহার ভাব ও ভাষার এত প্রভাব যে, উহা শুনিলে শ্রোতৃগণ সেই ভাবে প্রণোদিত না হইয়া থাকিতে পারেন না। এখন ইনি হিন্দুবিধবার ন্যায় আহারাদি করেন। কাশীর সেণ্ট্রাল্ হিন্দুকলেজ্ প্রতিষ্ঠাই ইঁহার প্রধান কীর্ত্তি।

ব্লাভাস্কি—হেলানা বা পেট্রোভন। ইঁহার পূর্ব্বপুরুষ জর্ম্মন্-জাতীয় হইলেও ইঁহারা রুসিয়ায় বাস করেন। ব্লাভাস্কি রুষিয়ায় জন্মগ্রহণ করিয়াছিলেন। ১৮৩১ খ্রীঃ অব্দে ১৭ বৎসর বয়ঃক্রম কালে ৬০ বর্ষীয় এক পুরুষের সহিত ইঁহার বিবাহ হয়। অল্পদিন পরেই এই বিবাহ-বন্ধন ছিন্ন হয়। তাহার পর, ইনি কখনও প্রকৃতবেশে কখনও ছদ্মবেশে ইউরোপ এসিয়া ও আমেরিকায় অনেক স্থান পরিভ্রমণ করেন। আমেরিকায় থাকিতে ইনি প্রেততত্ত্বের আলোচনা করেন এবং কর্ণেল্ অলকটের সহিত একত্র হইয়া থিয়োসফিক্যাল্ সোসাইটির প্রতিষ্ঠা করেন। ব্লাভাস্কি অনেক অলৌকিক ব্যাপার প্রদর্শন করিয়াছেন, তৎসমুদয় সত্য না হইলেও ইনি যে এক অলৌকিক মানসিক শক্তি-সম্পন্না মহিলা তদ্বিষয়ে সন্দেহ নাই। ১৮৯১ খ্রীষ্টাব্দে ব্লাভাস্কি ইংলণ্ডে দেহত্যাগ করিয়াছেন।

---

# ভ।

ভট্টি। ইনি অনুমান ৭ম খ্রীষ্টাব্দে গুর্জ্জর রাজ্যের রাজধানী বলভী নগরীতে জন্ম গ্রহণ করেন। প্রসব-বেদনায় জননী দেহত্যাগ করিলে ইঁহার তত্ত্বজ্ঞানী পিতা শ্রীস্বামী অচিরে প্রব্রজ্যা অবলম্বন করেন। বলভীর তদানীন্তন অধিপতি রাজা নরেন্দ্র সেন এই সদ্যোজাত শিশুকে আনয়ন করিয়া প্রতিপালন ও শিক্ষা দান করেন। ভট্টি কৃতবিদ্য হইলে রাজা তাঁহার হস্তে আপন পুত্রদিগের শিক্ষাভার অর্পণ করেন। ভট্টি রাজকুমারগণের ব্যাকরণ শিক্ষা দিতে আরম্ভ করিলে একদিন গুরু শিষ্যের মধ্য দিয়া একটী হস্তিশাবক চলিয়া যায়। এইরূপ ঘটনা ঘটিলে প্রচলিত নিয়ম অনুসারে যে শাস্ত্রের অধ্যাপনা হইতেছিল, এক বৎসর কাল সেই শাস্ত্রের পাঠ বন্ধ থাকে। এদিকে ভট্টি রাজার নিকট প্রতিশ্রুত আছেন যে, একবৎসরের মধ্যে রাজকুমারগণের ব্যাকরণ শাস্ত্রে ব্যুৎপন্ন করিয়া দিবেন। অগত্যা

তিনি ব্যাকরণ অধ্যাপনায় অসমর্থ হইয়া অধিকাংশ ব্যাকরণ-সূত্রের উদাহরণ-যুক্ত ভট্টি নামে রাম-চরিত বিষয়ক মহাকাব্য রচনা করিয়া রাজকুমার-দিগকে শিক্ষা দেন। এই কাব্যের শেষ শ্লোকে ভট্টি তাঁহার প্রতিপালয়িতা এবং প্রভুর উদ্দেশ্যে কৃতজ্ঞতা জ্ঞাপন করিয়াছেন।

ভবভূতি—ইনি অনুমান ৮ম খ্রীষ্টাব্দের শেষভাগে মধ্যভারতবর্ষের বিদর্ভ (বেরাড়) প্রদেশের অন্তর্গত পদ্মপুর নগরে (এই স্থানটী এখন বম্বে যাইবার রেলপথের বাম পার্শ্বে চান্দুর ষ্টেসনের নিকট) জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম ভট্টনীল কণ্ঠ ও মাতার নাম জাতুকর্ণী। ইঁহারা বংশানু-ক্রমে বেদজ্ঞ ও যাজ্ঞিক ছিলেন। ইনি সুপ্রসিদ্ধ বীরচরিত, উত্তরচরিত ও মালতীমাধব এই তিনখানি নাটক রচনা করেন।

ভবানন্দমজুমদার—ইনি নদীয়ার রাজবংশের প্রতি-ষ্ঠাতা, আদিশূর আনীত পঞ্চব্রাহ্মণের অন্যতম ভট্ট নারায়ণের বংশ-সম্ভূত, রাঢ়ীয়-শ্রেণীস্থ ব্রাহ্মণ। ইনি অত্যন্ত মেধাবী ও সংস্কৃত-ভাষায় ব্যুৎপন্ন ছিলেন। প্রথমে সপ্তগ্রামের ফৌজদারের অনুগ্রহে পারস্যভাষা শিক্ষা করিয়া কাননগোর পদ ও মজুমদার উপাধি প্রাপ্ত হন। তাহার পর, যশোহরাধিপতি প্রতাপাদিত্যকে দমন করিবার জন্য যখন দিল্লীর সম্রাট, জাহাঙ্গীরের প্রধান সেনাপতি মানসিংহ সসৈন্যে বাঙ্গালা দেশে আগমন করেন, তখন ভবানন্দমজুমদার সৈন্যদিগের আহারাদি প্রদান ও অন্য নানা প্রকারে সাহায্য করায় মানসিংহ যুদ্ধ জয়ের পর ইঁহাকে সঙ্গে করিয়া দিল্লী উপস্থিত হন। মানসিংহের চেষ্টায় ইনি দিল্লীশ্বর জাহাঙ্গীরের নিকট হইতে ১৬০৬ খ্রীষ্টাব্দে বাঙ্গালা-দেশের চৌদ্দটী পরগণার ফরমান প্রাপ্ত হইয়া স্বদেশে প্রত্যাবর্ত্তন করেন। তাহার পর, মাটীয়ারি নামক স্থানে অট্টালিকা নির্ম্মাণ করিয়া সেখানে বাস করেন। ইনি পরলোক গমন করিলে ইঁহার পুত্র গোপাল রাজপদ লাভ করেন। কবিবর ভারতচন্দ্র যে 'অন্নদামঙ্গল' কাব্য লিখিয়া অমরতা লাভ করিয়াছেন। এই ভবানন্দ মজুমদারই সেই কাব্যের নায়ক।

ভবানী (রাণী)—ইনি, রাজসাহী জেলার অন্তর্গত ছাতিমগ্রাম নিবাসী বারেন্দ্র-শ্রেণীস্থ ব্রাহ্মণ-কুল-সম্ভূত আত্মারাম চৌধুরীর কন্যা। ইঁহার জননীর নাম কস্তুরী দেবী। সুপ্রসিদ্ধ নাটোর রাজবংশে রাজা রামজীবনের পুত্র রাজা রামকান্তের সহিত ইঁহার বিবাহ হয়। ১১৫৩ শালে রাজা রামকান্ত দেহ ত্যাগ করিলে বিধবা রাণী ভবানী বিষয়ের উত্তরাধিকারিণী হন। তখন নাটোর রাজের জমি-দারির বাৎসরিক আয় ছিল দেড় ক্রোর টাকা। তন্মধ্যে নবাব সরকারের দেয় ৭০ লক্ষ টাকা বাদে রাণী ভবানী অবশিষ্ট টাকা ধর্ম্মকার্য্যে ও লোক-হিতার্থে ব্যয় করিতেন। স্বয়ং কঠোর-ব্রতাবলম্বিনী ব্রহ্মচারিণী থাকিয়া অতিযোগ্যতা সহকারে রাজকার্য্য পরিচালনা করিতেন। ইঁহার সৎকীর্ত্তি ও দান অনন্ত। ইনি কাশীধামে দেব-প্রতিষ্ঠা, জলাশয় খনন ও অন্নদানে বিপুল অর্থ ব্যয় করেন। ১৭৫৩ খ্রীষ্টাব্দে রাণী ভবানী কাশীধামে ভবানীশ্বর নামে শিবপ্রতিষ্ঠা করেন। কাশীর প্রসিদ্ধ দুর্গাবাড়ী ও দুর্গাকুণ্ড ইঁহারই ব্যয়ে নির্ম্মিত এবং কাশীতে রাণী ভবানীর অন্নসত্র ও অতিবিখ্যাত। এতদ্ভিন্ন কেশবের ঘাট, মন্দির, ধর্ম্মশালা ও পঞ্চ-ক্রোশী রাজপথ নির্ম্মাণে ও বহু অর্থ ব্যয়িত হয়। মুর্শিদাবাদের সন্নিহিত বড়নগরে ও ইঁহার কীর্ত্তি অল্প নহে। সেখানে ইঁহার প্রতিষ্ঠিত ভবানীশ্বর শিব ও রাজরাজেশ্বরী মূর্ত্তি প্রসিদ্ধ। তদ্ভিন্ন তিনি ঐ স্থানে আরও অনেক দেব দেবীর মন্দির প্রতিষ্ঠা করিয়াছিলেন। রাণী ভবানীর একমাত্র কন্যা তারাদেবীর প্রতিষ্ঠিত গোপালমূর্ত্তি বড়নগরে বিদ্যমান। রাণী ভবানী অনেক ব্রাহ্মণকে ভূমি দান করিয়াছিলেন। এতদ্ভিন্ন রোগার্ত্তের রোগ মোচন ও পশু, পক্ষী, কীট, পতঙ্গ প্রভৃতির আহারের জন্য ধন ব্যয় করিতেন। কথিত আছে; ইনি সমস্ত জীবনে দান ও পুণ্যকার্য্যে পঞ্চাশকোটি টাকা ব্যয় করেন। রাণী ভবানীর কোন পুত্র সন্তান হয় নাই, মহাসাধক মহারাজ রামকৃষ্ণ ইঁহার দত্তক পুত্র। তিনি রাণী ভবানীর জীবৎ কালেই পরলোক গমন করেন। রাণী ভবানী ৭৯ বৎসর বয়সে ভাগীরথী তীরে বড়নগরে দেহ বিসর্জ্জন করেন।

ভারতচন্দ্র রায়—হাওড়া জেলার মধ্যে ভুরস্যুট পরগণার অন্তর্গত পেঁড়ো-বসন্তপুরে রাজা নরেন্দ্র নারায়ণ রায় নামে এক জমিদার বাস করিতেন। ইনি রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণ। ভারতচন্দ্র তাঁহার কনিষ্ঠ পুত্র। পেঁড়ো গ্রামের একখণ্ড ভূমি লইয়া বিবাদ হওয়ায় বর্দ্ধমানের তদানীন্তন নাবালক রাজা তিলকচন্দ্রের জননী মহারাণী বিষ্ণুকুমারী ভুরস্যুট পরগণা খাসদখল করিয়া লওয়ার হুকুম দেন। রাজা নরেন্দ্রনারায়ণ এই দুঃসংবাদ পাইয়াই সপরিবারে পলায়ন করেন। ভারতচন্দ্র মাতুলালয়ে নয়াপাড়া গ্রামে অবস্থান কালে তাজপুরের সংস্কৃত চতুষ্পাঠীতে ব্যাকরণ,অভিধান, কাব্য অধ্যয়ন করেন। এই সময় তাজপুরের সমীপস্থ সারদা গ্রামে নরোত্তম আচার্য্যের কন্যার সহিত তাঁহার বিবাহ হয়। ইতিমধ্যে রাজা নরেন্দ্রনারায়ণ বর্দ্ধমানের মহারাণীর অনুগ্রহে পেঁড়োগ্রামে আসিয়া পুনরায় বাস স্থাপন করেন। ভারতচন্দ্র বাটী ফিরিলেন কিন্তু তাঁহার অপর তিন সহোদরের তিরস্কারে গৃহে তিষ্টিতে পারিলেন না। তাঁহারা বলিতে লাগিলেন "পারসী না পড়িয়া শুধু সংস্কৃত শিখিয়া কি হইবে? সংস্কৃত শিখিলে পুরুৎবামনের কাজ করিতে হয়। জমিদারের ছেলে শেষে কি পুরুতের কাজ করিবি। এ ত বড়ই অসভ্রমের কথা।" দ্বিতীয়ঃ ভারতচন্দ্র নিজেদের অপেক্ষা অপকৃষ্ট কুলে বিবাহ করিয়াছেন উহাও তাঁহাদের অত্যন্ত ক্রোধের কারণ হইয়াছে। তজ্জন্য ও তাঁহারা ভারতচন্দ্রের প্রতি যারপর নাই আক্রোশ প্রকাশ করিতে লাগিলেন। অভিমানী ভারতচন্দ্র মনঃকষ্টে গৃহত্যাগ করিয়া দেবানন্দপুরের মুন্সী বাবুদের বাটীতে আশ্রয় গ্রহণ করিলেন। মুন্সী বাড়ীর কর্ত্তা রামচন্দ্র, মুন্সীর অনুগ্রহে ভারতচন্দ্র পাঁচ বৎসর কাল সেখানে অবস্থিতি করিয়া পারসী ভাষায় এক প্রকার ব্যুৎপন্ন হন। তাহার পর, তিনি পেঁড়োগ্রামে আপন বাটীতে ফিরিয়া আসিলেন। এই সময় তাঁহার পিতা নরেন্দ্রনারায়ণরায় বর্দ্ধমানের মহারাজের নিকট হইতে কিছু ভূমি ইজারা লয়েন। প্রথম প্রথম উহার খাজনা রীতিমত দাখিল করিতেন কিন্তু শেষে নানা কারণে খাজনা দিতে বিলম্ব হওয়ায় বর্দ্ধমান রাজসরকার নরেন্দ্রনারায়ণরায়ের ইজারা রহিত করিবার উপক্রম করিলেন। নরেন্দ্রনারায়ণরায় বর্দ্ধমানের মহারাজকে সকল অবস্থা বুঝাইয়া বলিবার জন্য ভারতচন্দ্রকে বর্দ্ধমানে প্রেরণ করেন। প্রথম বারে ইহাতে ফল হইয়াছিল, পুনরায় যখন খাজনা বাঁকী পড়িল, তখন মহারাজ নরেন্দ্রনারায়ণের ইজারা লোপ করিলেন। ভারতচন্দ্র ইহাতে আপত্তি করায় তাঁহার কারাদণ্ড হইল। কিছুদিন পরে ভারতচন্দ্র কারাধ্যক্ষের কৃপায় মুক্তি পাইয়া পুরুষোত্তমধামে গমনপূর্ব্বক সন্ন্যাসী সাজিয়া বৈষ্ণব দলে মিশিলেন। কিয়ৎকাল পরে বৈষ্ণবগণের সহিত বৃন্দাবন যাত্রা করেন। রঘুনাথ নামে তাঁহার এক ভৃত্য বরাবর তাঁহার সঙ্গে ছিল। সে বৃন্দাবনের পথে খানাকুল কৃষ্ণনগরে গোপীনাথজীর মন্দিরে ভারতচন্দ্রকে সংকীর্ত্তনে মত্ত রাখিয়া গোপনে ঐ গ্রামবাসী ভারতচন্দ্রের শ্যালিকাপতিকে সংবাদ দিল। তিনি ভারতচন্দ্রকে লইয়া গিয়া সংসারী করিলেন। পঁচিশ বৎসর পরে ভারতচন্দ্রের স্ত্রীর সহিত মিলন হইল। তাহার পর ভারতচন্দ্র স্ত্রীকে শ্বশুর বাটীতে রাখিয়া ফরাসডাঙ্গানিবাসী ফরাসী-গভর্মেণ্টের দেওয়ান ইন্দ্রনারায়ণ চৌধুরীর নিকট চাকুরীর উমেদারী করিতে লাগিলেন। ঐ সময় নদীয়ার মহারাজ কৃষ্ণচন্দ্র রায় ফরাসডাঙ্গা আসিলে পূর্ব্বোক্ত ইন্দ্রনারায়ণ চৌধুরী ভারতচন্দ্রকে মহারাজের সহিত পরিচয় করাইয়া দেন। মহারাজ ভারতচন্দ্রের কবিত্ব-শক্তির কথা শুনিয়া তাঁহাকে কৃষ্ণনগরে লইয়া যান এবং গুণাকর উপাধি প্রদানপূর্ব্বক মাসিক ৪০৲ টাকা বেতন ধার্য্য করিয়া দেন। ভারতচন্দ্র মহারাজের সভাকবি হইয়া অন্নদামঙ্গল ও বিদ্যাসুন্দর রচনা করেন। ইহাতে মহারাজ কৃষ্ণচন্দ্র অতিশয় সন্তুষ্ট হইয়া ছয়শত টাকা করে মূলাজোর গ্রাম তাঁহাকে ইজারা দেন এবং বাটী নির্ম্মাণের নিমিত্ত একশত টাকা প্রদান করেন। তাহার পর, ভারতচন্দ্র পত্নীকে লইয়া আসিয়া মূলাজোড় গ্রামে বাস করিতে থাকেন। এই সময়ে তাঁহার রসমঞ্জরী প্রণীত হয়। কিছুদিন পরে বর্গীর হাঙ্গামায় আশঙ্কিত হইয়া বর্দ্ধমানের

মহারাণী মহারাজ তিলকচন্দ্রের জননী মহারাজ কৃষ্ণচন্দ্রের নিকট হইতে রামদেবনাগের নামে মূলাজোড় গ্রাম পত্তনি লয়েন। উহার পরিবর্ত্তে মহারাজ কৃষ্ণচন্দ্র, ভারতচন্দ্রকে গুস্তে গ্রামে ও মূলাজোড়ে ১৩ বিঘা জমি নিষ্কর প্রদান করেন। পত্তনিদার রামদেবনাগ মূলজোড় গ্রামবাসীদের উপর অত্যাচার আরম্ভ করিলে ভারতচন্দ্র নাগাষ্টক রচনা করিয়া মহারাজ কৃষ্ণচন্দ্রের নিকট পাঠাইয়া দেন। তিনি বর্দ্ধমানের মহারাণীর নিকট ঐ কবিতা সকল পাঠাইয়া দিলে নাগের অত্যাচার প্রশমিত হয়। ১৬৮২ শকে ৪৮ বৎসর বয়সে ভারতচন্দ্র পরলোক গমন করেন। ভারতচন্দ্র অন্নদামঙ্গল কাব্য লিখিয়া নিজেকে ও নদীয়া-রাজবংশকে অমর করিয়া গিয়াছেন। তিনি সংস্কৃতজ্ঞ লেখক, তাঁহার লেখা যেমন বিশুদ্ধ তেমনি মধুর। তিনি বাঙ্গালায় তদানীং সর্ব্বপ্রধান কবির আসন লাভ করিয়াছিলেন।

ভারবি—মহাকবি ভারবি অনুমান খ্রীষ্টীয় পঞ্চম শতাব্দীর শেষভাগে দক্ষিণ ভারতের মহারাষ্ট্র দেশে আবির্ভূত হইয়াছিলেন। ইনি মহাভারতীয় বন-পর্ব্বের একটী ঘটনা অবলম্বনপূর্ব্বক কিরাতার্জ্জুনীয় নামে মহাকাব্য রচনা করেন। কিরাতার্জ্জুনীয় অতি উৎকৃষ্ট কাব্য। এরূপ অর্থ গাম্ভীর্য্য সংস্কৃত ভাষায় অতি অল্প কাব্যেই দেখিতে পাওয়া যায়। ভারবি রচিত অন্য কোন কাব্য ছিল কি না জানা যায় না। মল্লিখিত ভারবির সংক্ষিপ্ত জীবনবৃত্তান্ত ১৩২০ সনের ভারতবর্ষ নামক মাসিক পত্রে শ্রাবণ সংখ্যায় পাঠ করুন।

ভাস্করাচার্য্য—ইনি ১০৩৬ শকাব্দে দক্ষিণাপথের অন্তর্গত বীজ্জলবীর গ্রামে জন্মগ্রহণ করেন। পিতার নাম মহেশ্বর দৈবজ্ঞ। ইহার কৃত প্রথম গ্রন্থ "লীলাবতী" দ্বিতীয় গ্রন্থ "বীজগণিত" ও তৃতীয় গ্রন্থ "সিদ্ধান্তশিরোমণি"। কথিত আছে, ভাস্করাচার্য্যের স্ত্রীর নাম লীলাবতী। তিনি আপন প্রিয়তমা পত্নীর নাম চিরস্মরণীয় করিবার জন্য স্বরচিত পাটীগণিত গ্রন্থের লীলাবতী নাম করণ করেন। এই গ্রন্থের সূত্র সকল গ্রন্থকার স্বয়ং রচনা করেন। স্বামীর প্রশ্নানুযায়ী লীলাবতী ঐ সূত্রানুসারে অঙ্ক কষিয়া উদাহরণ সন্নিবেশিত করেন। তজ্জন্য প্রত্যেক উদাহরণ শ্লোকে লীলাবতীকে নানা বিশেষণে বিশেষিত করিয়া গ্রন্থকার এক এক সুন্দর সংস্কৃত কবিতায় প্রশ্ন করিয়াছেন। সিদ্ধান্ত-শিরোমণিই ইঁহার প্রধান গ্রন্থ। এই গ্রন্থে গ্রন্থকার পাণ্ডিত্যের পরাকাষ্ঠা প্রদর্শন করিয়াছেন। পাশ্চাত্য ভাষায় কৃতবিদ্য ব্যক্তিগণ জানেন নিউটন মাধ্যাকর্ষণ-শক্তি আবিষ্কার করেন। সিদ্ধান্ত শিরোমণি পাঠে জানা যায় নিউটনের জন্মগ্রহণের বহু পূর্ব্বে ভাস্করাচার্য্য উহা আবিষ্কার করিয়াছিলেন। ভাস্করাচার্য্যের অধস্তন পুরুষগণও মহাপণ্ডিত ছিলেন।

ভাস্করানন্দ স্বামী—কানপুর জেলার অন্তর্গত মৈথিলীপুর গ্রামে ১৮৩৩ খ্রীষ্টাব্দে কান্যকুব্জ-ব্রাহ্মণ-বংশে মতিরাম নামে এক শিশুর জন্ম হয়। ইনি বাল্যকাল হইতেই চিন্তাশীল ছিলেন। মতিরাম সপ্তদশ বৎসর বয়সে গৃহত্যাগ করিয়া নানাতীর্থ ভ্রমণ করেন এবং শিক্ষার নিমিত্ত কাশী প্রভৃতি নানা স্থানে গুরুর অনুসন্ধানে প্রবৃত্ত হন কিন্তু যেখানে যান সেখানেই দেখেন অধ্যাপকগণ ঘোর বিষয়াসক্ত। তাঁহারা পরমার্থ ছাড়িয়া সামান্য অর্থের চিন্তায় ব্যাপৃত। তাহার পর, কাশীধাম হইতে হরিদ্বারে গমন করেন। সেখানে দেখেন একটী শান্তমূর্ত্তি অধ্যাপক অহোরাত্র অধ্যাপনায় নিযুক্ত। তাঁহার কোন সংস্থান নাই। ধর্ম্মাত্মা ব্যক্তিরা যাহা প্রদান করেন, তাহাই তাঁহার জীবিকার উপায়। তিনি অধিক পাইলেও আহ্লাদে আত্ম-বিস্মৃত হন না, না পাইলেও তিনি দুঃখিত নন। মতিরাম মাসাবধি ইঁহার কার্য্যকলাপ পুঙ্খানুপুঙ্খরূপে পর্য্যবেক্ষণ করিয়া ইঁহাকে গুরুপদে বরণ করেন। তখন এই অধ্যাপকের সন্নিধানে প্রায় শতসংখ্যক ব্রহ্মচারী, দণ্ডী গৃহী, প্রভৃতি অধ্যয়ন করিতেন। এই অধ্যাপকের নাম অনন্তরাম মিশ্র, ইনি শাকদ্বীপীয় ব্রাহ্মণ। উক্ত অধ্যাপকের নিকট মতিরাম পাণিনীয় ব্যাকরণ, মহাভাষ্য, বেদান্ত ও উপনিষৎ অধ্যয়ন করেন। তাহার পর, ২৭ বৎসর বয়সে সন্ন্যাস গ্রহণপূর্ব্বক ভাস্করানন্দ স্বামী নামে পরিচিত হন। ইনি দীর্ঘকাল মৌনাবলম্বন পূর্ব্বক যোগ করেন এবং রেশ-

সহিষ্ণুতা অভ্যাসের নিমিত্ত ইনি অনাবৃত মস্তকে অনাবৃত পদে ও অনাবৃত দেহে অবস্থিতি করিতেন। ভাস্করানন্দ নানাদেশ ভ্রমণ করিয়া কাশী দুর্গাবাড়ীর সন্নিহিত আনন্দবাগে অবস্থিতি করেন। ভারতের অসংখ্য রাজা, মহারাজ ও বিষয়ী লোক ইহার শিষ্যত্ব গ্রহণ করিয়াছিল। প্রতিদিন দলে দলে হিন্দু, বৌদ্ধ, জৈন, পার্সী, ইংরেজ সকলেই ইহাকে দর্শন করিতে আসিত। ইহার বিভবের অভাব ছিল না, কিন্তু চেলা নামধারী সেবকেরাই তাহা ভোগ করিত, ইনি সে সমুদয়ের প্রতি ভ্রূক্ষেপও করিতেন না। ১৮৯৯ খ্রীষ্টাব্দে ইনি দেহত্যাগ করেন। ইহার তিনটী প্রস্তরময়ী মূর্ত্তি বিদ্যমান আছে।

ভাস্কোডিগামা। ইনি একজন প্রসিদ্ধ পোর্ত্তুগীজ নাবিক। উত্তমাশা অন্তরীপ পরিবেষ্টনপূর্ব্বক ১৪৯৮ খ্রীষ্টাব্দের ২০শে মে তারিখে দক্ষিণাপথের পশ্চিমোপকূলস্থ কালিকট্‌-নগরে অবরোহণ করেন। ইহার পূর্ব্বে ভারত মহাসাগরের বাণিজ্য, আরববাসী বণিকেরা একচেটিয়া করিয়াছিল। সুতরাং তাহারা প্রথম হইতেই ভাস্কোডিগামার বিরুদ্ধাচরণ করে, কিন্তু কালিকটের তদানীন্তন জমোরিন উপাধিধারী রাজা বোধ হয় ভাস্কোডিমাগার প্রতি সদ্ব্যবহারই করিয়াছিলেন। তিনি ভাস্কোডিগামার হস্তে পোর্ত্তুগালের রাজার নামে পত্র দেন, তাহার মর্ম্ম এই :—

"আপনার পরিজনভুক্ত ভাস্কোডিগামা আমার রাজ্যে আসিয়া আমাকে অত্যন্ত আনন্দিত করিয়াছেন। আমার অধিকারে দারুচিনি, লবঙ্গ, আদ্রক ও নানাবিধ মরিচ প্রচুর পরিমাণে জন্মে। আমি আপনার রাজ্য হইতে সুবর্ণ, রজত, প্রবাল, ও রক্তবস্ত্র পাইতে ইচ্ছা করি।" ভাস্কোডিগামা তিনবার ভারতবর্ষে আগমন করেন। ১৮২৭ খ্রীষ্টাব্দে কোচিননগরে ইহার মৃত্যু হয়।

ভিক্টোরিয়া (ভারতেশ্বরী) ইনি ১৮১৯ খ্রীষ্টাব্দের ২৪শে মে তারিখে জন্ম গ্রহণ করেন। পিতৃব্য চতুর্থ উইলিয়মের মৃত্যু হইলে ইনি আইন অনুসারে ইংলণ্ডেশ্বরী হইয়া সিংহাসনে অধিরূঢ় হন। ১৮৩৭ খ্রীষ্টাব্দের ২৮শে জুন ইহার অভিষেক ক্রিয়া সম্পন্ন হয়। ১৮৪০ খ্রীষ্টাব্দের ২০শে ফেব্রুয়ারী তারিখে সাক্‌স্‌কোবার্গ ও গথার প্রিন্স এলবার্টের সহিত ইহার শুভ পরিণয় হয়। অনন্তর-স্বামীর দেহাত্যয় ঘটিলে ১৮৬১ খ্রীষ্টাব্দের ১৪ই ডিসেম্বর হইতে ইনি ব্রতধারিণী হইয়া রাজকার্য্য সম্পন্ন করিতে থাকেন। ১৮৫৮ খ্রীষ্টাব্দে ভারতবর্ষে সিপাহী বিদ্রোহের পর ইনি ইষ্টইণ্ডিয়া-কোম্পানীর হস্ত হইতে স্বয়ং ভারত-শাসনভার গ্রহণ করেন। এই সময় হইতে গভর্ণর জেনারালকে "ভাইসরয়" নামক অতিরিক্ত উপাধি প্রদত্ত হয়। ঐ বৎসর ১লা নবেম্বর তারিখে প্রথম ভাইসরয় লর্ড ক্যানিং এলাহাবাদ সহরে একটী দরবার করিয়া মহারাণীর স্বাক্ষরিত এক ঘোষণাপত্র পাঠ করেন। এই ঘোষণাপত্রে মহারাণী স্পষ্টাক্ষরে বলিয়াছিলেন যে, অতঃপর ভারতীয় প্রজাগণ ব্রিটিস্ প্রজার সহিত সমান অধিকার পাইবেন, এবং যোগ্যতা থাকিলে জাতি-ধর্ম্ম-নির্ব্বিশেষে সকল প্রজাই রাজকার্য্যে প্রবেশ করিতে পারিবেন। ১৮৭৭ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারী ভিক্টোরিয়া ভারতেশ্বরী উপাধি গ্রহণ করেন। মহারাণীর চারি পুত্র ও চারি কন্যা জন্মগ্রহণ করেন। ইহাদের সকলেই প্রায় প্রসিদ্ধ। মহারাণীর জ্যেষ্ঠ পুত্র এলবার্ট এড্‌ওয়ার্ড। ইনিই সপ্তম এড্‌ওয়ার্ড নাম ধারণ করিয়া ১৯০১ খ্রীষ্টাব্দের ২৩শে জানুয়ারি ইংলণ্ডের সিংহাসনে অভিষিক্ত হন। ১৯১২ খ্রীষ্টাব্দের ১৪ই জানুয়ারি ইহার দেহাত্যয় ঘটিয়াছে। ইহার দ্বিতীয় পুত্র পঞ্চম জর্জ বর্ত্তমান সময়ে সম্রাট্ পদে আসীন। ১৮৮৭ খ্রীষ্টাব্দে মহারাণীর রাজত্বকালের পঞ্চাশৎবার্ষিক উৎসব সম্পন্ন হয় এবং ১৮৯৭ খ্রীষ্টাব্দে ইহার রাজত্বের ষষ্ঠিতম বার্ষিক উৎসব সুসম্পন্ন হয়। ১৯০১ খ্রীষ্টাব্দের ২২শে জানুয়ারী এই পুণ্যবতী মহারাণী পুরলোক গমন করেন। ইহার পরলোকগমনে কি ব্রিটিশ প্রজা, কি ভারতীয় প্রজা, সকলেই যেন মাতৃহারার ন্যায় শোকাচ্ছন্ন হইয়াছিল। ৬৪ বৎসর কাল রাজ্যশাসন কোন ইংলণ্ডীয় বা ভারতীয় রাজার ভাগ্যে ঘটে নাই। মহারাণী ভিক্টোরিয়ার

সময়ে ইউরোপে অনেক রাজনৈতিক পরিবর্ত্তন ঘটিয়াছিল। অনেক রাজা রাজ্যের কিয়দংশ হইতে ভ্রষ্ট হইয়াছিলেন। কোন কোন রাজ্যে রাজতন্ত্রের পরিবর্ত্তে প্রজাতন্ত্র স্থাপিত হইয়াছিল, কিন্তু মহারাণীর অসীম পুণ্যবলে তাঁহার অধিকৃত রাজ্যে কোন অবনতি ঘটে নাই। অধিকন্তু অনেক দেশ ব্রিটিশ রাজ্যভুক্ত হইয়াছিল।

ভূদেব মুখোপাধ্যায়। ইনি ১৮২৫ খ্রীষ্টাব্দের ২৫শে মার্চ্চ কলিকাতা মহানগরীতে জন্মগ্রহণ করেন। পিতার নাম বিশ্বনাথ তর্কভূষণ, মাতার নাম ব্রহ্মময়ী দেবী। ভূদেব প্রথমে সংস্কৃত কলেজে ও পরে হিন্দু কলেজে অধ্যয়ন করেন। ইনি হিন্দু কলেজে পাঠকালে মাসিক ৪০্ টাকা বৃত্তি ও নানাবিধ পুরস্কার পাইয়াছিলেন। কবিবর মাইকেল মধুসূদন দত্ত প্রভৃতি ইঁহার সহাধ্যায়ী ছিলেন। ইনি প্রথমে ৫০্ টাকা মাসিক বেতনে গবর্মেণ্ট স্কুলে চাকুরিতে প্রবেশ করেন, পরে বিদ্যাবত্তা ও কার্য্যদক্ষতার পরিচয় প্রদান করিয়া স্কুল-ইন্‌স্পেক্টরের পদ লাভ করেন। কার্য্য-ত্যাগ কালের অব্যবহিত পূর্ব্বে ছয় মাস কাল অস্থায়িরূপে ডিরেক্টারের পদ পর্য্যন্ত প্রাপ্ত হইয়াছিলেন। ইনি বাঙ্গালা ভাষায় কতকগুলি পুস্তক প্রণয়ন করেন। তন্মধ্যে প্রাকৃতিক-বিজ্ঞান, ক্ষেত্রতত্ত্ব, ইংলণ্ডের ইতিহাস, পুরাবৃত্তসার, রোমের ইতিহাস প্রভৃতি স্কুলপাঠ্য ও শিক্ষাবিষয়ক প্রস্তাব, পুষ্পাঞ্জলি, আচারপ্রবন্ধ প্রভৃতি সাধারণ পাঠ্য পুস্তক প্রসিদ্ধ। ইনি প্রসিদ্ধ এডুকেশন গেজেটের সম্পাদক ছিলেন। ইঁহার সর্ব্বপ্রধান কীর্ত্তি, সংস্কৃত শাস্ত্রের অধ্যাপনার উন্নতিকল্পে দুই লক্ষ টাকা দান। ইনি পিতার নামে 'বিশ্বনাথ ট্রষ্ট ফাণ্ড' নামে একটী ফণ্ড গঠন করিয়া গিয়াছেন। উহা হইতে বৎসর বৎসর সংস্কৃত চতুষ্পাঠীর অধ্যাপকদের বৃত্তি দেওয়া হয়। এতদ্ভিন্ন ভূদেব বাবু পিতার নামে চুঁচুড়া নগরীতে বিশ্বনাথ চতুষ্পাঠী ও মাতার নামে ব্রহ্মময়ী ভেষজালয় নামক দাতব্য ঔষধালয় প্রতিষ্ঠা করিয়া গিয়াছেন।

## ম।

মণীন্দ্রচন্দ্র নন্দী—(মহারাজ) ইনি কাশীমবাজারের বর্ত্তমান মহারাজ। কাশীমবাজারে তিলি জাতীয় কৃষ্ণকান্তনন্দীর এক মুদী-দোকান ছিল। তজ্জন্য সাধারণতঃ তিনি কান্তমুদী নামে খ্যাত হইতেন। কৃষ্ণকান্ত বুদ্ধিমান্, সাহসী ও পরোপকারী ছিলেন। যখন ওয়ারেন্‌হেষ্টিংস্ কাশীমবাজারে ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর অধীনে কর্ম্ম করিতেন, সেই সময়ে সিরাজুদ্দৌলা সেখানকার ইংরাজদিগকে ধরিয়া বধ করিবার জন্য আদেশ দেন। সেই ঘোর বিপদের সময়ে কান্ত বাবু ওয়ারেন্ হেষ্টিংসকে আপনার দোকান মধ্যে নিরাপদ্ স্থানে গোপন করিয়া রাখিয়া তাঁহার প্রাণরক্ষা করেন। হেষ্টিংস্, কান্তবাবুর মহোপকার বিস্মৃত হন নাই। তিনি গবর্ণর-জেনেরাল্ হইয়া আসিয়াই কান্ত বাবুকে আপনার দেওয়ান পদে নিযুক্ত করেন। কিছু দিন পরে হেষ্টিংসের অনুগ্রহে বাবু কৃষ্ণকান্তনন্দী কোম্পানি বাহাদুরের নিকট গাজিপুর ও আজম-গড় জেলার অন্তর্গত "তুহা বেহার" পরগণা জায়গীর স্বরূপ প্রাপ্ত হন। কান্তবাবু হেষ্টিংসের দক্ষিণ হস্ত-স্বরূপ ছিলেন। ১১৯৫ সালে কান্ত বাবু পরলোক গমন করেন। তাঁহার পুত্র লোকনাথ রাজাবাহাদুর উপাধি প্রাপ্ত হন। তাঁহার পুত্র হরিনাথ ১৮২৫ খ্রীষ্টাব্দের ২৮শে ফেব্রুয়ারি রাজাবাহাদুর উপাধি লাভ করিয়া ১৮৩২ খ্রীষ্টাব্দে লোকান্তর গমন করেন। তাঁহার পুত্র কৃষ্ণনাথ ১৮৪১ খ্রীষ্টাব্দে রাজাবাহাদুর উপাধি লাভ করেন। রাজা কৃষ্ণনাথ বাহাদুর শিক্ষা বিস্তারের নিমিত্ত বহু অর্থ দান করেন। তাহার পর, ১৮৪৪ খ্রীষ্টাব্দের ৩১শে অক্টোবর তারিখে তিনি আত্মহত্যা করেন। উত্তরকালে তাঁহার বিপুল বিভব তাঁহার বিধবা পত্নী মহারাণী স্বর্ণময়ীর হস্তগত হয়। সুপ্রসিদ্ধা মহারাণী স্বর্ণময়ী সমস্ত জীবনব্যাপী দান-পুণ্যে অসংখ্য ধন বিনিয়োগ করেন। ১৮৯৮ খ্রীষ্টাব্দে এই দানশীলা মহিলা অপুত্রকাবস্থায় পরলোক গমন করিলে তাঁহার শ্বশ্রূঠাকুরাণী রাণী হরসুন্দরী

বিষয়ের অধিকারিণী হন। কাশীবাসিনী রাণী হরসুন্দরী বৃদ্ধাবস্থায় বিষয়লালসা পরিত্যাগ করিয়া সমস্ত সম্পত্তি তাঁহার দৌহিত্র এবং ভাবী উত্তরাধিকারী মণীন্দ্রচন্দ্রকে প্রদান করেন। ৩৮ বৎসর বয়ঃক্রমকালে মণীন্দ্রচন্দ্র বিপুল সম্পদের অধিকারী হইয়া কাশীমবাজার রাজবাটীতে আসিয়া বাস করেন। "মহারাণী স্বর্ণময়ীর উত্তরাধিকারীকে "মহারাজ" উপাধি প্রদানের নিমিত্ত গবর্ণমেণ্ট প্রতিশ্রুত ছিলেন। সেই প্রতিশ্রুতি পালনের অবসর প্রাপ্ত হইয়া গবর্ণমেণ্ট ১৮৯৮ খ্রীষ্টাব্দের ৩০শে মে তারিখে মণীন্দ্রচন্দ্রকে মহারাজ বলিয়া স্বীকার করেন। এই অষ্টাদশ বৎসরকাল মহারাজ মণীন্দ্রচন্দ্র কাশীমবাজারের রাজবংশের প্রতিনিধিরূপে যে সকল মহাদান ও কীর্ত্তিকলাপের অনুষ্ঠান করিতেছেন, তাহাতে এই বংশ দিন দিন অধিকতর গৌরবান্বিত হইতেছে। তিনি বাঙ্গালা সাহিত্য ও সাহিত্যিকগণের পরম হিতৈষী বন্ধু ও আশ্রয়দাতা। ১৯০৭ খ্রীষ্টাব্দের নবেম্বর মাসে তাঁহার কাশীমবাজারস্থ প্রাসাদে সর্ব্বপ্রথম সাহিত্য-সম্মিলনের অধিবেশন হয়। তিনি শিক্ষার উন্নতিকল্পে গবর্ণমেণ্টের হস্তে বিপুল সম্পত্তি দান করিয়াছেন। ইঁহারই দত্ত ভূমির উপরিভাগে বঙ্গীয় সাহিত্য-পরিষৎ প্রতিষ্ঠিত হইয়াছে। ইঁহার স্বভাব অতিশয় নির্ম্মল, হৃদয় দয়া দাক্ষিণ্য ও উপচিকীর্ষায় পরিপূর্ণ। ইনি বৈষ্ণব-ধর্ম্মে অনুরক্ত। মহারাজ মনীন্দ্রচন্দ্র নিরহঙ্কার ও আড়ম্বরশূন্য। আজ কাল ইনি কিসে শিক্ষার অভ্যুদয়, দেশের উন্নতি ও সাহিত্যের বিকাশ হয়, তজ্জন্য নিরন্তর চিন্তা করেন। কি বাঙ্গালা দেশে, কি ভারতের অন্যান্য অংশে ইঁহার মহাসম্মান দৃষ্ট হয়। ইতিপূর্ব্বে মহারাজ মনীন্দ্রচন্দ্র বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য ছিলেন, এখন ইনি ভারত-গবর্ণমেণ্টের কৌন্সিলের সদস্য। বিগত পরশ্ব: ১লা জুন (১৯১৫ খ্রী:) তারিখে ইনি সম্রাটের জন্মদিনে কে,সি,আই, ই, উপাধি লাভ করিয়াছেন। এখন ইনি মহারাজ সার্ মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর কে, সি, আই, ই।

মতিলাল রায়। ইনি বর্দ্ধমান জেলার অন্তর্গত ভাতশালা গ্রামে ১২৪৯ খ্রীষ্টাব্দে বারেন্দ্রশ্রেণীস্থ ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম মনোহর রায়। ইনি প্রথম নবদ্বীপ মিশনারি স্কুলে কিছু দিন পাঠ করেন। তাহার পর কিছুকাল মাষ্টারি ও কেরাণীগিরি করিয়া যাত্রার দল করেন। যাত্রার দল করিয়া মতিলাল রায় যেরূপ খ্যাতি ও অর্থোপার্জ্জন করিয়াছেন, এরূপ অতি অল্প লোকেরই ঘটে। ইনি রামবনবাস, রাবণবধ, দ্রৌপদীর বস্ত্রহরণ, গয়াসুরের হরিপাদপদ্মলাভ, নিমাই সন্ন্যাস প্রভৃতি কয়েকটী পালা রচনা করিয়াছেন। ১৩১৫ সালে কাশীধামে ইঁহার দেহত্যাগ ঘটিয়াছে।

মতিলাল শীল। ১৭৯১ খ্রীষ্টাব্দে কলিকাতা কলুটোলায় সুবর্ণবণিকবংশে মতিলালশীল জন্ম গ্রহণ করেন। পিতার নাম চৈতন্যচরণ শীল। ইনি বাল্যকালে গুরুমহাশয়ের পাঠশালায় বাঙ্গালা শিক্ষা করিয়া গবর্ণমেণ্ট কেল্লায় কেরাণীগিরি ও গুদাম সরকারের কাজে নিযুক্ত হন। এই কাজ করিতে করিতে কর্ক ও বোতলের ব্যবসায় আরম্ভ করেন। তাহার পর, ১৮২৩ খ্রীষ্টাব্দে তিনটী হৌসের মুৎসুদ্দি এবং অন্যান্য দ্রব্যের ব্যবসায় আরম্ভ করেন। এই সকল ব্যবসায়ে তিনি আশাতীত অর্থের অধিকারী হন। মতিলাল শীলের জীবৎকালে তাঁহার ন্যায় ধনী অতি অল্পই ছিল। তিনি সৎকার্য্যে ও পরোপকারে বহু অর্থ প্রদান করিয়া গিয়াছেন। শিক্ষার উন্নতিকল্পে তিনি ১৮৪২ খ্রীষ্টাব্দে কলিকাতা নগরীতে "শীল্‌স্ ফ্রি কলেজ" স্থাপন করেন। প্রথমে ইহার বেতন মাসিক ১৲ টাকা ছিল। তাহার পর অবৈতনিক হয়। এই কলেজ্ রক্ষার জন্য ইনি যথেষ্ট মূলধনস্বরূপ প্রদান করেন। ১৮৪৬ খ্রীষ্টাব্দে ইনি বেলঘরিয়া রেলওয়ে ষ্টেসনের নিকট একটী অতিথিশালা স্থাপন করেন। এখানে প্রতিদিন অনেক অতিথি পান ভোজনে পরিতৃপ্ত হইয়া থাকে। তাহার পর, ইনি কলিকাতা মেডিকাল-কলেজ, স্থাপনের জন্য বিস্তৃত ভূমিখণ্ড দান করেন। ইঁহার হিন্দুধর্ম্মে যথেষ্ট অনুরাগ ছিল। ইনি ধনী বলিয়া যেরূপ

বিখ্যাত ছিলেন, সাধুতার জন্য তদপেক্ষা অধিক প্রসিদ্ধ ছিলেন। ১৮৪৪ খ্রীষ্টাব্দের ২০শে মে ৬৩ বৎসর বয়সে ইনি পরলোক গমন করেন।

মদনমোহন তর্কালঙ্কার। ইনি ১২২২ সালে নদীয়া জেলার অন্তর্গত বিল্বগ্রামে রাঢ়ীয় ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম রামধন চট্টোপাধ্যায়। মদনমোহন বাল্যকালে পাঠশালায় শিক্ষা লাভ করেন। তাহার পর, সংস্কৃত-কলেজে প্রবেশ করেন। এখান হইতে ব্যাকরণ, সাহিত্য, স্মৃতি, দর্শনাদি শাস্ত্রের পরীক্ষা প্রদান করিয়া প্রথম "কাব্যরত্নাকর" উপাধি প্রাপ্ত হন। শেষে কোন সভায় শাস্ত্রীয় বিতর্কে কৃতিত্ব প্রদর্শন করায় বন্ধুগণ ইঁহাকে 'তর্কালঙ্কার' উপাধি প্রদান করেন। তদবধি ইনি উক্ত উপাধিতেই প্রসিদ্ধ হন। কলেজে অধ্যয়ন-কালে বিদ্যাসাগর মহাশয়ের সহিত ইঁহার প্রগাঢ় বন্ধুত্ব জন্মে। পাঠাবস্থায় ইনি সংস্কৃত 'রসতরঙ্গিণী' ও 'বাসবদত্তা' কাব্যের পদ্যানুবাদ করেন। শিক্ষা শেষে ১৫৲ টাকা মাসিক বেতনে প্রথমে গবর্ণমেণ্ট পাঠশালায় প্রবিষ্ট হন। তাহার পর, যথাক্রমে বারাসত গবর্ণমেণ্ট স্কুলে, ফোর্ট-উইলিয়ম্ কলেজে ও কৃষ্ণনগর কলেজে কার্য্য করিয়া অবশেষে ৯০৲ টাকা মাসিক বেতনে কলিকাতা সংস্কৃত কলেজের সাহিত্য-শাস্ত্রের অধ্যাপকের পদ প্রাপ্ত হন। মদনমোহন যেমন অতিপ্রিয়দর্শন ছিলেন, তেমনি তাঁহার কাব্যশাস্ত্রের ব্যাখ্যাও সরস ছিল। অনেকে সেক্সপীয়ারের ব্যাখ্যা ত্যাগ করিয়া তাঁহার মধুর সংস্কৃত কাব্য ব্যাখ্যা শুনিতে আসিত। ইনি স্ত্রী-শিক্ষার পক্ষপাতী ছিলেন। বেথুন সাহেব যখন বালিকাবিদ্যালয় প্রতিষ্ঠিত করেন, তখন হিন্দু-সমাজের অনেকেই স্কুলে কন্যা প্রেরণে অসম্মত ছিলেন কিন্তু পণ্ডিত মদনমোহন তর্কালঙ্কারই সর্ব্বাগ্রে স্বীয় কন্যাকে বিদ্যালয়ে প্রেরণ করেন। কলিকাতায় অবস্থান কালে ইনি সর্ব্বজন প্রসিদ্ধ শিশুশিক্ষা ১ম ভাগ, ২য় ভাগ ও ৩য় ভাগ রচনা করেন। শিশু পাঠ্য এমন সুন্দর পুস্তক আর নাই। অনেকের মত এই যে বিদ্যাসাগর মহাশয় যেমন অনুবাদ ও সরল ব্যাখ্যায় কৃতী ছিলেন, মদনমোহনও তেমনই কবিতা রচনায় নিপুণ। বিদ্যাসাগর মহাশয় অপেক্ষাও মদনমোহন বড় কবি। দুঃখের বিষয় তিনি অধিক লিখিয়া যাইতে পারেন নাই। কলিকাতা হইতে তিনি দেড়শত টাকা বেতনে জজ্-পণ্ডিতের পদ প্রাপ্ত হইয়া মুর্শিদাবাদে যান। সেখান হইতে ডেপুটী মাজিষ্ট্রেট হইয়া কান্দি মহকুমার ভার প্রাপ্ত হন। ১২৬৪ সালে কান্দিতেই তাঁহার মৃত্যু হয়।

মধুসূদন কিন্নর। সাধারণতঃ ইনি মধুকান নামে প্রসিদ্ধ। ইনি ১২২৫ সালে যশোর জেলার বনগ্রাম মহকুমার অন্তর্গত উলুশিয়া গ্রামে জন্মগ্রহণ করেন। পিতার নাম তিলককিন্নর। লোকে বলে ইঁহার অক্ষর-পরিচয় ছিল না, অথচ পণ্ডিতজনোচিত মধুর পদ বিন্যাসপূর্ব্বক সঙ্গীত রচনা করিতে পারিতেন। ঢাকার ছোটখাঁ ও বড়খাঁর নিকট ইনি রাগরাগিণী শিক্ষা করেন এবং রাধামোহন বাউলের নিকট ঢপ্ শিক্ষা করেন। ইঁহার সঙ্গীতের শেষে সূদন এই ভণিতাযুক্ত আছে। ৫৫ বৎসর বয়সে ইঁহার মৃত্যু হয়।

মধুসূদন দত্ত (মাইকেল)। যশোর জেলার অন্তর্গত সাগরদাঁড়ি গ্রামে ১৮২৪ খ্রীষ্টাব্দে দক্ষিণরাঢ়ীয় কায়স্থকুলে মধুসূদন জন্মগ্রহণ করেন। পিতার নাম রাজনারায়ণ দত্ত ও মাতার নাম জাহ্নবী দাসী। মধুসূদনের পিতা রাজনারায়ণ দত্ত কলিকাতা সদরদেওয়ানী আদালতের উকীল ছিলেন। মধুসূদন বাল্যা-বস্থায় পিতার নিকট থাকিয়া হিন্দুকলেজে অধ্যয়ন করিতেন। পাঠদ্দশায় ইনি এক জন উৎকৃষ্ট ছাত্র বলিয়া পরিগণিত ছিলেন এবং ইংরেজী ভাষায় বিশেষ ব্যুৎপন্ন ছিলেন। তদ্ভিন্ন ইনি লাটিন এবং গ্রীক্ ভাষাও শিক্ষা করিয়া ছিলেন। ১৮৪৩ খ্রীষ্টাব্দে মধুসূদন খ্রীষ্টধর্ম্ম অবলম্বনপূর্ব্বক মান্দ্রাজে গমন করেন এবং ইংরেজী পদ্য লিখিয়া যশস্বী হন। ইঁহার পর, মান্দ্রাজ কলেজের ইউরোপীয় অধ্যক্ষের কন্যার পাণিগ্রহণ করেন। কিছুকাল পরে ইঁহার সহিত বিবাহ-বন্ধন ছিন্ন করিয়া হেনরিয়েটা

নাম্নী এক শ্বেতাঙ্গমহিলাকে পত্নীভাবে গ্রহণ করিয়া তাঁহার সহিত কলিকাতায় আগমন করেন এবং পোলিস্-আদালতে কেরাণীর কার্য্যে নিযুক্ত হন। কেরাণী হইতে পরে দোভাষীর কার্য্য লাভ করেন। তাহার পর, ১৮৬২ খ্রীষ্টাব্দে আইন-শিক্ষার নিমিত্ত সস্ত্রীক ইংলণ্ডে গমন করেন। সেখানে দারুণ অর্থকৃচ্ছ্রতায় পতিত হইয়া কলিকাতায় ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের নিকট দয়া ভিক্ষা করিয়া পত্র লেখেন। বিদ্যাসাগর মহাশয় ইঁহার যথেষ্ট অর্থ সাহায্য করিয়াছিলেন। ব্যারিষ্টারি পরীক্ষায় উত্তীর্ণ হইয়া মধুসূদন কলিকাতা হাইকোর্টে প্রবেশ করেন। ইনি যেমন নীতিভ্রষ্ট, তেমনই অমিতব্যয়ী ছিলেন। এই সকল কারণে তাঁহার শেষ জীবন বড়ই দুঃখময় হইয়াছিল। কবিত্বের দিক্ দিয়া দেখিতে গেলে অবশ্যই স্বীকার করিতে হইবে, তাঁহার প্রতিভায় একটী অসাধারণত্ব ছিল, যাহা সচরাচর দেখা যায় না। তিনি প্রথমে বাঙ্গলা ভাষায় অমিত্রাক্ষর ছন্দের প্রবর্ত্তন করেন। তাঁহার মেঘনাদবধ কাব্য তাঁহার অক্ষয়-কীর্ত্তি। বাঙ্গালা ভাষায় এরূপ কাব্য আর একখানিও দেখা যায় না। তিনি সমস্ত জীবনে নিম্নলিখিত গ্রন্থ সকল প্রণয়ন করেন। ১। মেঘনাদবধ। ২। শর্ম্মিষ্ঠা নাটক। ৩। পদ্মাবতী নাটক। ৪। তিলোত্তমাসম্ভব কাব্য। ৫। একেই কি বলে সভ্যতা। ৬। বুড়ো সালিকের ঘাড়ে রোঁ। ৭। ব্রজাঙ্গনা কাব্য। ৮। কৃষ্ণকুমারী নাটক। ৯। বীরাঙ্গনা কাব্য। ১০। হেক্টর বধ। ১১। মায়াকানন। ১২। চতুর্দ্দশপদী কবিতাবলী।

মনোমোহন ঘোষ। ইনি ঢাকা জেলার বিক্রমপুরে বঙ্গজ কায়স্থবংশে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা রামলোচন ঘোষ সদরওয়ালা ছিলেন। তিনি কৃষ্ণনগর সহরে বসতি স্থাপন করিয়াছিলেন। মনোমোহন প্রথমে কৃষ্ণনগর কলিজিয়েট্ স্কুলে পরে কলিকাতা প্রেসিডেন্সী কলেজে অধ্যয়ন করেন। ১৮৬২ খ্রীষ্টাব্দে মনোমোহন সিবিল্-সার্ব্বিস্ পরীক্ষা প্রদানের উদ্দেশ্যে ইংলণ্ডে গমন করেন। উক্ত পরীক্ষায় সফলকাম হইতে না পারিয়া ব্যারিষ্টার্ হইয়া কলিকাতায় আগমন করেন। অল্পদিনের মধ্যেই ইনি কলিকাতা হাইকোর্টে বিশেষ প্রতিষ্ঠা লাভ করেন। ঘোষ মহাশয় অসাধারণ বাগ্মী, অনেক বিখ্যাত মোকদ্দমায় স্বীয় পক্ষকে জয়ী করিয়া যশস্বী হইয়াছিলেন। ইনি অতিশয় পরোপকারী ছিলেন, বিনা পারিশ্রমিকে অনেক নিঃস্ব ব্যক্তির পক্ষ সমর্থন করিতেন। ইনি স্বদেশহিতৈষী ও জাতীয় মহাসমতির এক জন পৃষ্ঠপোষক ছিলেন। প্রসিদ্ধ ব্যারিষ্টার লালমোহন ঘোষ ইঁহার কনিষ্ঠ ভ্রাতা ছিলেন।

মনোমোহন বসু। ২৪ পরগণা জেলার অন্তর্গত ছোট জাগুলিয়া গ্রামে কায়স্থ-কুলে ১২৫২ সালে মনোমোহন জন্মগ্রহণ করেন। ইনি স্কুল্-পাঠ্য ছোট ছোট পুস্তক ও অনেকগুলি নাটক রচনা করিয়াছেন। যথা:—১। পদ্যমালা ১ম ভাগ। ২। পদ্যমালা ২য় ভাগ। ৩। রামাভিষেক নাটক। ৪। সতী নাটক। ৫। হরিশ্চচন্দ্র নাটক। ৬। প্রণয়-পরীক্ষা ইত্যাদি। কয়েক বৎসর হইল, ইনি পরলোক গমন করিয়াছেন।

ময়রা (লর্ড)। ১৭৫৪ খ্রীষ্টাব্দের ৯ই ডিসেম্বর ইনি জন্মগ্রহণ করেন। ১৮১৩ খ্রীষ্টাব্দের ৪ঠা অক্টোবর গভর্ণর্‌জেনেরালের পদে অধিষ্ঠিত হইয়া ভারতবর্ষের আগমন করেন। ইঁহার শাসনকালে তিনটী শক্তির (যথা:—নেপাল, পিণ্ডারীদস্যু, ও মার্হাট্টা) সহিত কোম্পানির সংঘর্ষ উপস্থিত হয় এবং তিনটিকেই পরাভূত করিয়া ইনি ইংরেজ রাজ্যের সীমা বিস্তৃত করেন এবং উহাকে সুদৃঢ় করেন। লর্ড ময়রা ১৮২৩ খ্রীষ্টাব্দে পদ ত্যাগ করেন এবং ১৮২৬ খ্রীষ্টাব্দের নবেম্বর মাসে ইটালির নেপলস্ নগরে দেহ ত্যাগ করেন।

মহম্মদ। ইনি মুসলমান ধর্ম্মের প্রবর্ত্তক। মহম্মদ ৫৭০ খ্রীষ্টাব্দে আরবের অন্তর্গত মক্কানগরে জন্মগ্রহণ করেন। শৈশবে পিতৃবিয়োগ হওয়ায় বিদ্যাশিক্ষা ইঁহার ভাগ্যে ঘটিয়া উঠে নাই। ইনি প্রথমে উষ্ট্রচালকের কার্য্যে নিযুক্ত হন। ইঁহার প্রভু ইঁহাকে সর্ব্বদা নগর হইতে নগরান্তরে প্রেরণ করিতেন। এইরূপে পঁচিশ বৎসর পর্য্যন্ত নানা কষ্টে ইনি জীবন অতিবাহিত

করেন। তাহার পর, খদিজা নাম্নী এক ধনবতী বিধবা মহিলা ইহার সুন্দর আকৃতি ও সাধুতায় মুগ্ধ হইয়া ইহাকে আত্মদান করেন। ঐ সময় হইতে মহম্মদের গ্রাসাচ্ছাদনের চিন্তা দূর হয়। মহম্মদ স্বভাবতঃ চিন্তাশীল ছিলেন। ঐ সময়ে বিভিন্ন সম্প্রদায়ের পৌত্তলিক আরববাসীদের পরস্পর ধর্ম্মকলহ দেখিয়া ব্যথিত-হৃদয়ে তিনি এই চিন্তা করিতেন;—"যদি এই সকল সম্প্রদায়কে কোনরূপে এক ধর্ম্মসূত্রে গ্রথিত করা যায়, তাহা হইলে দেশের যথার্থ মঙ্গল সাধিত হইতে পারে।" অতঃপর মহম্মদ ৪০ বৎসর বয়সের সময়ে একেশ্বরবাদ প্রচার করিতে আরম্ভ করিলেন। প্রথমে ইহার পত্নী আর এক ব্যক্তি মাত্র এই মত গ্রহণ করেন। ক্রমে ইহার শিষ্য সংখ্যা বৃদ্ধি প্রাপ্ত হইতে থাকে। ঐ সময় মক্কাবাসীরা ইহার বিরোধী হয় এবং নানাবিধ অত্যাচার আরম্ভ করে। অবশেষে মহম্মদ প্রাণরক্ষার উপায় না দেখিয়া ৬২২ খ্রীষ্টাব্দে মদীনা নগরে পলায়ন করিতে বাধ্য হন। ইনি অল্পকালের মধ্যে সমগ্র আরবদেশ অধিকার করিয়া নিজের আবিষ্কৃত ধর্ম্ম মত প্রচার করিতে আরম্ভ করেন। তাঁহার উপদেশ সকল যে গ্রন্থে লিপিবদ্ধ হইয়াছে, উহার নাম কোরাণ। মুসলমান শব্দের অর্থ ভক্ত। মহম্মদের মদিনা পলায়নের তারিখ হইতে মুসলমানেরা তাঁহাদের হিজিরা অব্দের গণনা করেন। কথিত আছে;—৬৩২ খৃষ্টাব্দে কোন রমণী বিষ প্রয়োগ মহম্মদের জীবন নাশ করে।

মহেন্দ্রলাল সরকার। ইনি ১৮৩৩ খ্রীষ্টাব্দের নবেম্বর মাসে কলিকাতা নগরীতে সদ্গোপ-কুলে জন্মগ্রহণ করেন। ইনি ১৮৬৩ খ্রীষ্টাব্দে এম্ ডি, পরীক্ষায় উত্তীর্ণ হন। প্রথমে ডাক্তার মহেন্দ্রলাল হোমিওপ্যাথি মতে চিকিৎসার বিরোধী ছিলেন, পরে [illegible]৭ খ্রীষ্টাব্দ হইতে প্রকাশ্যভাবে হোমিওপ্যাথি মতে চিকিৎসা আরম্ভ করেন। ইহাতে ডাক্তার সরকারের অসাধারণ খ্যাতি ছিল। ইনি চিকিৎসা সংক্রান্ত একখানি মাসিক পত্র প্রকাশ করেন এবং ১৮৭৬ খ্রীষ্টাব্দে সাধারণের অর্থ সাহায্যে কলিকাতার বৌবাজার ষ্ট্রীটে বিজ্ঞান-সভা প্রতিষ্ঠিত করেন। এই বিজ্ঞান-সভা ডাক্তার সরকারের অক্ষয়-কীর্ত্তি। এখানে পাশ্চাত্য-বিজ্ঞানের অধ্যাপনাও হয়। ১৮৮৭ খ্রীষ্টাব্দে মহেন্দ্রলাল কলিকাতার সেরিফ-পদে প্রতিষ্ঠিত ছিলেন। ১৮৮৭ খ্রীঃ হইতে ১৮৯৩ খ্রীঃ অব্দ পর্য্যন্ত ইনি বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য পদে প্রতিষ্ঠিত হন। ১৮৮৩ খ্রীষ্টাব্দে ইনি সি,আই, ই, উপাধি ও ১৮৯০ খ্রীষ্টাব্দে বিশ্ববিদ্যালয় হইতে ডি, এল, উপাধি লাভ করেন। ইনি কেবল চিকিৎসা-বিদ্যায় পারদর্শী ছিলেন না, প্রাকৃতিক বিজ্ঞান ও ইংরাজী সাহিত্যে ইঁহার গভীর অধিকার ছিল। ১৯০৪ খ্রীষ্টাব্দের ২৬শে ফেব্রুয়ারি ডাক্তার সরকার পরলোক গমন করিয়াছেন। এখন ইঁহার উপযুক্ত পুত্র ডাক্তার অমৃতলাল সরকার পিতৃ-পদবীর অনুসরণ করিয়া পিতার সৃষ্ট চিকিৎসা-সংক্রান্ত মাসিক পত্রখানির পরিচালনা করিতেছেন।

মাঘ। খ্রীষ্টীয় নবম শতাব্দীতে মহাকবি মাঘ দক্ষিণ-ভারতের গুর্জ্জর প্রদেশে জন্মগ্রহণ করেন। ইঁহার প্রণীত "শিশুপালবধ" কাব্য অতি প্রসিদ্ধ। কবি এই কাব্যে অসাধারণ পাণ্ডিত্যের পরিচয় প্রদান করিয়াছেন। মাঘ স্বরচিত শিশুপালবধ কাব্যের শেষে আত্ম-পরিচয় প্রদান করিয়াছেন। তিনি লিখিয়াছেন, —"শ্রীধর্ম্মনাভ নামক রাজার সুপ্রভদেব নামে এক সর্ব্বাধিকারী বা প্রধান মন্ত্রী ছিলেন। তাঁহার পুত্র দত্তক, দত্তকের পুত্র মাঘ কবি-কীর্ত্তি লাভের দুরাশায় লক্ষ্মীপতি শ্রীকৃষ্ণের চরিত্র বর্ণনে মনোহর এই শিশুপাল-বধ নামক কাব্য রচনা করিলেন।" ভোজ প্রবন্ধ পাঠে জানা যায়, মাঘের অনেক পৈতৃক-সম্পত্তি ছিল, তিনি দান কার্য্যে সমস্তই নিঃশেষ করিয়াছিলেন। মৃত্যুর অব্যবহিত পূর্ব্বে তিনি অতিশয় অভাবগ্রস্ত হইয়া ধারানগরীতে ভোজ-রাজের নিকট সস্ত্রীক সাহায্যপ্রার্থী হইয়া আসেন। তিনি তখন অত্যন্ত দুর্ব্বল, সুতরাং স্বয়ং উপস্থিত হইতে না পারিয়া পত্নীকে রাজ-সভায় প্রেরণ করেন। রাজা মাঘের নাম শুনিয়া সাদরে তাঁহার পত্নীর হস্তে বহু সহস্র স্বর্ণমুদ্রা প্রদান করেন। কবি-পত্নী রাজসভা

হইতে বহির্গত হইলে যাচকগণ তাঁহাকে ঘিরিয়া ধরে। তিনি যখন স্বামীর নিকটে আসিলেন, তখন তাঁহার কপর্দ্দকমাত্রও ছিল না। কবি-পত্নী স্বামীর ভক্ষ্য দ্রব্য ক্রয় করিবার অর্থ পর্য্যন্ত রাখিতে পারেন নাই। মাঘ নিজের অনুরূপ সহধর্ম্মিণীর এই অসাধারণ বদান্যতায় অতিশয় সন্তুষ্ট হইলেন। তাঁহার জীবন পুনরায় অর্থ সংগ্রহ করিয়া ভক্ষ্য দ্রব্য ক্রয়ের অবসর দিল না, তিনি প্রফুল্লমুখে তৎক্ষণাৎ গতাসু হইলেন। পুণ্যতোয়া নর্ম্মদাতীরে তাঁহার অন্ত্যেষ্টি ক্রিয়া সম্পন্ন হয়। [ভারতী পত্রিকায় মল্লিখিত মাঘকবির বিস্তৃত জীবনবৃত্তান্ত পাঠ করুন।]

মাধবরাও ট্যাঞ্জোর। ইনি ১৮২৮ খ্রীষ্টাব্দে মহারাষ্ট্রীয় ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করেন। মাধবরাও মান্দ্রাজ নগরে শিক্ষা প্রাপ্ত হইয়া প্রথমে ত্রিবাঙ্কুরের রাজা রাম বর্ম্মার শিক্ষক নিযুক্ত হন। ত্রিশ বৎসর বয়সে ইনি ত্রিবাঙ্কুর রাজ্যের দেওয়ানের পদে উন্নীত হন। ১৮৭২ খ্রীষ্টাব্দে রাজার সহিত মতের মিল না হওয়ায় ইনি প্রচুর মাসিক বৃত্তি লইয়া কর্ম্ম ত্যাগ করেন। পর বৎসর ইনি হোলকারের দেওয়ান্ রূপে নিযুক্ত হইয়া ঐ রাজ্যের বিবিধ উন্নতি-সাধন করেন। ১৮৭৫ খ্রীষ্টাব্দে বড়োদার মল্হার রাওএর রাজ্যচ্যুতি ঘটিলে মাধবরাও বর্ত্তমান গায়কবারের দেওয়ান্ ও প্রতিনিধি শাসনকর্ত্তার পদে প্রতিষ্ঠিত হন। ইঁহার কার্য্যকালে বরোদার শাসনকার্য্যের নানা প্রকার সংস্কার সংশোধিত হইয়াছিল। ১৮৭৭ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারি ইনি রাজা উপাধি প্রাপ্ত হন। ১৮৮২ খ্রীষ্টাব্দে মাসিক বৃত্তির পরিবর্ত্তে ইনি প্রচুর পরিমাণে পারিতোষিক গ্রহণ করিয়া বরোদার রাজকার্য্য হইতে অবসর গ্রহণ করেন। ইনি দুইবার ভারত গবর্মেণ্টের ব্যবস্থাপক সভার সদস্যপদ গ্রহণের নিমিত্ত অনুরুদ্ধ হন, কিন্তু ঐ পদ গ্রহণ করেন নাই। ১৮৮৯ খ্রীষ্টাব্দে রাজা মাধবরাও শিক্ষা সংক্রান্ত একখানি গ্রন্থ প্রণয়ন করেন। ১৮৯১ খ্রীষ্টাব্দের এপ্রেল মাসে ইনি মান্দ্রাজে দেহত্যাগ করেন।

মাধবাচার্য্য। ইনি খ্রীষ্টীয় চতুর্দ্দশ শতাব্দীর মধ্যভাগে দক্ষিণাপথে বেদজ্ঞ ব্রাহ্মণবংশে জন্মগ্রহণ করেন। মাধবচার্য্য বিজয়নগরের রাজা হরিহর ও বীরবুক্কের প্রধান মন্ত্রী ও সেনাপতি ছিলেন। ইঁহারই রণ-কৌশলে মুসলমান্‌গণ গোমন্তক-রাজ্য (বর্ত্তমান গোয়া) হইতে বিতাড়িত হয়। ইঁহার রাজনীতি-জ্ঞান ও বিক্রম অপেক্ষাও পাণ্ডিত্য অধিক ছিল। ইঁহার প্রণীত "সর্ব্বদর্শনসংগ্রহ" একখানি উৎকৃষ্ট দার্শনিক গ্রন্থ। এই গ্রন্থে মাধবাচার্য্যের সময়ে যে সকল দর্শন প্রচলিত ছিল, তাহাদের প্রায় সমুদয়ের মতই বিবৃত হইয়াছে। কেহ কেহ বলেন "মাধবের নামান্তর সায়ণ।" এই সায়ণা-চার্য্যই চতুর্বেদের টীকা রচনা করিয়াছেন। টীকা না থাকিলে বর্ত্তমান সময়ে বেদের সম্যক্ আলোচনা অসম্ভব হইত।

মানসিংহ। ইনি রাজপুতনার অম্বররাজ্যের অধি-পতি বিহারিমল্লের পুত্র ও ভগবান দাসের পৌত্র। মানসিংহ মোগলসম্রাট্ আকবরের শ্যালক এবং আকবরের পুত্র সম্রাট্ জাহাঙ্গীর ও মানসিংহের ভগিনীকে বিবাহ করিয়াছিলেন। সম্রাট্ আকবর মানসিংহের অসীমবীরত্বে ও অসাধারণ কার্য্যদক্ষতায় অতিশয় সন্তুষ্ট ছিলেন। আবগানেরা বিদ্রোহী হইলে মানসিংহ শাসনকর্ত্তা হইয়া কাবুলে গমন করেন। ইনি কিছু দিন দক্ষিণাপথের সুবাদার ছিলেন। বাঙ্গালায় পাঠানেরা বিদ্রোহী হইলে আকবর মানসিংহকে বঙ্গরাজ্যের সুবাদার করিয়া প্রেরণ করেন। মানসিংহই প্রথম রাজমহলে বঙ্গের রাজধানী স্থাপন করেন। আকবরের মৃত্যু হইলে সেলিম জাহাঙ্গীর নাম ধারণপূর্ব্বক দিল্লীর সিংহাসনে অধিরোহণ করিলে বঙ্গের যশোহরাধিপ প্রতাপাদিত্য প্রবল হইয়া স্বাধীনতা অবলম্বন করেন। বাঙ্গালার নবাব প্রতাপাদিত্যের নিকট কর গ্রহণে অসমর্থ হইলে জাহাঙ্গীর পুনরায় মানসিংহকে বাঙ্গালার সুবাদার করিয়া পাঠান। মানসিংহ প্রতাপাদিত্যকে পরাজিত ও বন্দীকৃত করেন। এই সময় নদীয়া রাজ-বংশের পূর্ব্বপুরুষ ভবানন্দমজুমদার মানসিংহের সাহায্য করায় মানসিংহ ভবানন্দকে লইয়া দিল্লী উপস্থিত হন এবং সম্রাট্ ভবানন্দকে বাঙ্গালার চতুর্দ্দশটি পরগণার আধিপত্য ও মজুমদার উপাধি প্রদান করেন।

মিগাস্থিনিস্। প্রসিদ্ধ গ্রীকবীর সেলিউকসের (সৈল্যকেশ বা পর্ব্বতকেশ্বরের) প্রেরিত একজন রাজদূত। ইনি গ্রীঃ পূর্ব্ব ৩০৬ হইতে ২৯৮ অব্দ পর্য্যন্ত মগধরাজ চন্দ্রগুপ্তের সভায় ছিলেন এবং ভারতবর্ষের তৎকালীন অবস্থা সম্বন্ধে এক গ্রন্থ লিখিয়া গিয়াছেন। তাঁহার লিখিত গ্রন্থ হইতে ভারতের অনেক প্রাচীন বিবরণ জানা যায়।

মিণ্টো (লর্ড)। ইনি ভারতের ভূতপূর্ব্ব গভর্ণর্-জেনেরাল্ লর্ড মিণ্টোর প্রপৌত্র ও ভারতবর্ষের ভাইস্রয়। লর্ড মিণ্টো ১৮৪৫ খ্রীষ্টাব্দের ৯ই জুলাই জন্ম গ্রহণ করেন। ১৯০৫ খ্রীষ্টাব্দের ৭ই নবেম্বর ইনি ভারতের ভাইসরয় পদে আসীন হন। এই বৎসরের শেষে ইংলণ্ডের যুবরাজ সস্ত্রীক ভারত ভ্রমণ করিতে আসেন। ১৯০৭ খ্রীষ্টাব্দের প্রারম্ভে আবগানিস্থানের আমীর হবিবুল্লা ইঁহারই নিমন্ত্রণে ভারতবর্ষে পর্য্যটন করিতে আগমন করেন। লর্ড মিণ্টো দেশের অবস্থা দর্শনে বিস্ফোরক আইন ও রাজদ্রোহ-সংক্রান্ত আইন প্রভৃতি বিধিবদ্ধ করিতে বাধ্য হন। ইনি উদারনীতিক দলভুক্ত না হইলেও শাসনকার্য্যে সম্যক্ উদারতার পরিচয় প্রদান করিয়া গিয়াছেন। ইঁহারই প্রস্তাবে বঙ্গীয় ব্যারিষ্টার্ শ্রীযুক্ত সত্য প্রসন্ন সিংহ (মিঃ এস, পি, সিংহ) শাসক-সমিতিতে আইন সচিব রূপে নিযুক্ত হন। ইনি ভারতে আসিয়া অন্যান্য যে সকল গুরুকার্য্য করিয়াছেন, সমস্তই প্রশংসনীয়। ইনি কথা বলিতেন অল্প, কিন্তু কাজ করিতেন অধিক। লর্ড মিণ্টো ১৯১০ খ্রীষ্টাব্দের নবেম্বর মাসে কার্য্য হইতে অবসর গ্রহণ করিয়াছেন।

মিল্টন (ইংলণ্ডের বিখ্যাত কবি)। ইনি ১৬০৮ খ্রীষ্টাব্দে জন্ম গ্রহণ করেন। মহাবীর ক্রমওয়েল, ইংলণ্ডের শাসনভার গ্রহণ করিলে কবিবর মিল্টন্ তাঁহার ল্যাটিন্-সেক্রেটরির পদ গ্রহণ করেন। তিনি অতিশয় পরিশ্রম সহকারে বিশেষ নিপুণ্যের সহিত এই কার্য্য নির্ব্বাহ করেন। শেষ বয়সে ইনি নেত্রহীন হন। ঐরূপ দৃষ্টিশক্তিবিহীন অবস্থায় কবিবর মিল্টন জগদ্বিখ্যাত "প্যারাডাইজ্লষ্ট" নামক কাব্য রচনা করেন। এই সময়ে তাঁহার কন্যারা সময়ে সময়ে লেখকের কার্য্যে সহায়তা করিতেন। ১৬৭৪ খ্রীষ্টাব্দে কবিবর মিল্টন ইহলোক পরিত্যাগ করেন।

মীরাবাই। ন্যূনাধিক ১৪২৫ খ্রীষ্টাব্দে মীরাবাই মারবারের রাঠোরবংশীয় এক সামন্ত রাজার গৃহে জন্ম গ্রহণ করেন। ইনি ভুবনবিখ্যাত সুন্দরী ছিলেন। মেওয়ারের সুপ্রসিদ্ধ বীর এবং মেওয়ার রাজ্যের অধিপতি রাণা কুম্ভের সহিত ইঁহার বিবাহ হয়। বিবাহের পর, শ্বশুরালয়ে আসিয়া মীরা সর্ব্বদা সেই বৃন্দাবনবিহারী কৃষ্ণের আরাধনায় মনপ্রাণ সমর্পণ করেন। তাঁহার সংসার-ধর্ম্ম অথবা স্বামীর প্রতি কোনই আকর্ষণ ছিল না, দিবারাত্রি ইষ্টদেবের ভজন পূজনেই নিযুক্ত থাকিতেন। ইহাতে তাঁহার শাশুড়ী রাণা কুম্ভের জননী বিরক্ত হইয়া রাজ-অন্তঃপুরের বাহিরে তাঁহার বাসস্থান নির্দ্দেশ করেন। মীরা তাঁহার আদেশ অনুসারে সন্তুষ্ট-চিত্তে সামান্য কুটীরে বাস করিয়া বৈষ্ণব সাধু সন্ন্যাসীদের সহিত ধর্ম্মালাপে ও ইষ্টদেবের আরাধনায় নিরত থাকিতেন। মীরা সুকবি ও সুগায়িকা ছিলেন। তিনি প্রতিদিনই অসংখ্য কবিতা রচনা করিতেন এবং স্বয়ং সংগীত রচনা করিয়া গান করিতেন। রাণা কুম্ভ তাঁহাকে সংসারে লিপ্ত করিতে না পারিয়া ধর্ম্মকার্য্যের জন্য কয়েক লক্ষ সুবর্ণমুদ্রা প্রদান করিয়াছিলেন। পুণ্যবতী মীরা সেই অর্থ দ্বারা তীর্থযাত্রীদের সুবিধার জন্য অনেক ধর্ম্মশালা নির্ম্মাণ করাইয়া দেন। তিনি সাধু-সন্ন্যাসীদের সহিত পদব্রজে বহু তীর্থ পর্য্যটন করেন। তাঁহার প্রেম সীমাবদ্ধ ছিল না, তিনি সমস্ত মানবকেই সেই ভগবানের অংশ ভাবিয়া প্রেমের চক্ষে দেখিতেন। মীরার রচিত অনেক কবিতা ও সংগীত অদ্যাপি রাজপুতানা ও বৃন্দাবন প্রভৃতি তীর্থক্ষেত্রে গীত হইয়া থাকে। দ্বারকাতীর্থে প্রেমময়ী মীরার জীবন শেষ হয়।

মুকুন্দরাম চক্রবর্ত্তী (কবিকঙ্কণ)। অনুমান ১৫৪৭ খ্রীষ্টাব্দে মুকুন্দরাম চক্রবর্ত্তী বর্দ্ধমান জেলার অন্তর্গত দামুন্যাগ্রামে রাঢ়ীয়শ্রেণীস্থ ব্রাহ্মণকুলে

জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতার নাম হৃদয় মিশ্র এবং জননীর নাম দৈবকী। মামুদসরিফ নামক এক মুসলমান্ ডিহিদারের অত্যাচারে উৎপীড়িত হইয়া মুকুন্দরাম সপরিবারে দামুন্যা পরিত্যাগ পূর্ব্বক আড়রা (মেদিনীপুর জেলার ঘাটাল মহুকুমার অন্তর্গত) গ্রামের জমিদার বাঁকুড়ারায়ের শরণাগত হন এবং স্বরচিত কয়েকটী কবিতা দ্বারা বাঁকুড়ারায়ের সংবর্দ্ধনা করেন। উক্ত জমিদার বাঁকুড়ারায় উহাতে সন্তুষ্ট হইয়া অনুগ্রহ প্রদর্শনপূর্ব্বক কবির হস্তে নিজ পুত্র রঘুনাথের শিক্ষার ভার অর্পণ করেন। ইহাতে দরিদ্র মুকুন্দরামের অন্নচিন্তা দূর হয়, তিনি চণ্ডীকাব্য রচনায় প্রবৃত্ত হন। পূর্ব্বে ইঁহার জগন্নাথমঙ্গল রচিত হইয়াছিল। এই চণ্ডীকাব্য রচনা করিয়া মুকুন্দরাম "কবিকঙ্কণ" উপাধি প্রাপ্ত হন। বাঙ্গালা ভাষায় চণ্ডীকাব্যের রচনা-প্রণালী অতি চমৎকার। কবি যেমন ভাবুক, তেমনই পদবিন্যাসে সুনিপুণ ছিলেন। ইনি তাঁহার সমসাময়িক সমাজের একটী নিখুঁত চিত্র অঙ্কিত করিয়া গিয়াছেন। এই কবির বংশধরেরা অদ্যাপি বর্দ্ধমান জেলায় ছোটবৈনান গ্রামে বাস করিতেছেন।

মুকুন্দরাম রায়। খ্রীষ্টীয় সপ্তদশ শতাব্দীর প্রারম্ভে বঙ্গদেশে বঙ্গজ কায়স্থকুলে দে-বংশে মুকুন্দরাম রায় জন্ম গ্রহণ করেন; ইনি এক জন পরাক্রান্ত গুণগ্রাহী ও দানশীল রাজা ছিলেন। ইঁহার প্রদত্ত দেবত্রা ও ব্রহ্মত্রা ভূমি অদ্যাপি স্থানীয় ব্রাহ্মণগণ ভোগ করিতেছেন। ভূষণা নগরী ইঁহার রাজধানী ছিল। ফরিদপুর জেলার অন্তর্গত চন্দনা নদীর অনতিদূরে অদ্যাপি নিবিড় জঙ্গলাকীর্ণ ভূষণা নগরীর নষ্টাবশেষ বিদ্যমান রহিয়াছে। মুকুন্দরামরায়ের পুত্র শত্রুজিৎ রায় শত্রুজিৎপুর নামে একটী গ্রাম প্রতিষ্ঠা করেন। এখনও ভূষণার কয়েক ক্রোশ দূরে মধুমতী নদীর তীরে উক্ত গ্রাম বর্ত্তমান আছে।

মেট্‌কাফ্—চার্লস্। ইনি ১৭৮৫ খ্রীষ্টাব্দের ৩০শে জানুয়ারি কলিকাতা নগরীতে জন্ম গ্রহণ করেন। ১৮৩৫ খ্রীষ্টাব্দে লর্ড উইলিয়ম্ বেণ্টিক মহোদয় পদ ত্যাগ করিয়া গমন করিলে ইনি কিছু দিন ভারতবর্ষের গবর্ণর্ জেনেরালের পদে প্রতিনিধিরূপে নিযুক্ত হইয়াছিলেন। মেটকাফ্ সাহেব এতদ্দেশীয় মুদ্রাযন্ত্রকে পূর্ণ স্বাধীনতা প্রদান করিয়া অক্ষয় যশ লাভ করিয়াছেন। তাঁহার স্মরণার্থ কলিকাতা নগরীতে মেটকাফ হল্ নামক একটী পাঠাগার স্থাপিত হইয়াছে। কিছু কাল পূর্ব্বে ভূতপূর্ব্ব ভাইসরয় লর্ড কার্জ্জন এই পাঠাগারের "ইম্পিরিয়েল্-লাইব্রেরি" এই রূপ নামকরণ করেন। ১৮৪৫ খ্রীষ্টাব্দে মেটকাফ-'ব্যারণ' উপাধি প্রাপ্ত হন। পর বৎসর তাঁহার দেহাত্যয় হয়।

মেয়ো (লর্ড)। ইনি ১৮২২ খ্রীষ্টাব্দের ২১শে ফেব্রুয়ারি তারিখে লর্ড মেয়ো আয়র্লণ্ডে জন্ম গ্রহণ করেন। ১৮৬৯ খ্রীষ্টাব্দের ১২ই জানুয়ারি হইতে ১৮৭২ খ্রীষ্টাব্দের ৮ই ফেব্রুয়ারি পর্য্যন্ত ইনি ভারতবর্ষের গবর্ণর জেনেরাল্ ও রাজ-প্রতিনিধির পদে অধিষ্ঠিত ছিলেন। ইনি আন্দামানে বন্দিনিবাস পরিদর্শনকালে তত্রত্য একজন মুসলমান বন্দীকর্ত্তৃক ছুরিকাঘাতে নিহত হন। ইঁহার শাসনকালে আফ্‌গানিস্থানের আমীর সের আলী নিমন্ত্রিত হইয়া ১৮৬৯ খ্রীষ্টাব্দে আম্বালার দরবারে উপস্থিত হন। এবং ইনিই আজমীড় রাজকুমার কলেজের প্রতিষ্ঠা করেন। এতদ্ভিন্ন ইঁহার শাসনকালে মহারাণীর দ্বিতীয় পুত্র ডিউক্ অফ্ এডিন্‌বরা ভারতবর্ষ সন্দর্শনের নিমিত্ত শুভাগমন করেন।

ম্যাক্সমূলার্। সুপ্রসিদ্ধ জর্ম্মাণ-পণ্ডিত ম্যাক্সমূলার্ ১৮২৩ খ্রীষ্টাব্দের ৬ই ডিসেম্বর জর্ম্মাণ-দেশের ডেশাউ নগরে জন্ম গ্রহণ করেন। ১৮৪১ খ্রীষ্টাব্দে লাইপ্‌জিগ্ নগরে শিক্ষা লাভ করেন। ১৮৪৩ খ্রীষ্টাব্দে ইনি "ডক্টর্ অফ ফিলোজফি" উপাধিতে ভূষিত হন। বার্লিন্ নগরে বপ্ ও সেলিং এবং প্যারিস্ নগরে অধ্যাপক বর্ণুফ্ ইঁহাকে সংস্কৃত-ভাষা শিক্ষা দেন। ১[illegible] খ্রীষ্টাব্দে ইনি ইংলণ্ডে আগমন করিয়া অক্স্‌ফোর্ড নগরে বাস করেন। কিছুকাল পরে ইষ্ট-ইণ্ডিয়া-কোম্পানির আদেশে সায়ণ ভাষ্যের সহিত সমগ্র ঋগ্বেদের একটী সংস্করণ প্রকাশ করেন। ১৮৬৮ খ্রীষ্টাব্দ হইতে অধ্যাপক ম্যাক্সমূলার্

অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ের ভাষাতত্ত্বের অধ্যাপনায় ব্রতী হন। প্রাচ্যভাষায় ইঁহার জীবৎকালে ইঁহার ন্যায় পণ্ডিত কেহই ছিলেন না। ইনি দেবভাষাকে (সংস্কৃত ভাষাকে) ও ভারতীয় সংস্কৃত ভাষাবিৎ পণ্ডিতগণকে বিশেষ শ্রদ্ধার চক্ষে দেখিতেন। ভারতবর্ষের প্রতি ইঁহার অসাধারণ অনুরাগ ছিল। অধ্যাপক ম্যাক্স-মূলার নিম্নলিখিত গ্রন্থগুলি প্রণয়ন করিয়া গিয়াছেন। যথা;— ১। হিতোপদেশের ইংরাজী অনুবাদ। ২। প্রাচীন সংস্কৃত-সাহিত্যের ইতিহাস। ৩। ধর্ম্মের উৎপত্তি ও বৃদ্ধি। ৪। ভাষাবিজ্ঞান। ৫। ধর্ম্মবিজ্ঞান। ৬। ভারতবর্ষ আমাদিগকে কি শিক্ষা দিতে পারে? ৭। বিবিধ প্রবন্ধ। ৮। রামকৃষ্ণের জীবনবৃত্তান্ত ও উপদেশ। ৯। এই সকল ভিন্ন প্রাচ্য দেশীয় গ্রন্থাবলীর সম্পাদন কার্য্য নির্ব্বাহ করেন।

---

## য।

যতীন্দ্রনাথ রায় চৌধুরী। সম্রাট্ আকবরের সময়ে বাঙ্গালার শেষ পাঠান রাজা দাউদ খাঁ রাজ্যচ্যুত হইলে বারোভূঁয়ারা পরস্পর কলহ করিয়া দেশে ঘোর অশান্তি উৎপাদন করিয়াছিল। শেষে সকলেই প্রায় প্রতাপাদিত্যের বশে আসেন। চন্দ্রদ্বীপের রাজা কন্দর্প-নারায়ণের সময়ে প্রতাপাদিত্যের পিতা রাজা বিক্রমাদিত্য ও তাঁহার খুড়ো বসন্ত রায় পূর্ব্ববঙ্গ হইতে দলবল সহ উঠিয়া আসিয়া যশোরে নূতন সমাজ স্থাপন করেন। ইঁহাদের সঙ্গে যাঁহারা আসেন, তাঁহাদের মধ্যে ভবানী দাস রায় চৌধুরী প্রধান কুলীন ছিলেন। ইনি রাজা প্রতাপাদিত্যের জ্ঞাতি। তিনি সপ্তদশ শতাব্দীর প্রথম ভাগে এক বিস্তৃত জমিদারীর স্বত্বাধিকারী হন। এবং খুলনা জেলার অন্তর্গত শ্রীপুরে বাস করেন। তাঁহার মৃত্যুর পর, তদীয় পুত্রগণের মধ্যে পরস্পর কলহ উপস্থিত হওয়ায় ভবানীদাসের তৃতীয় পুত্র কৃষ্ণদাস শ্রীপুর পরিত্যাগপূর্ব্বক কাঠুরিয়া গ্রামে মাতামহালয়ে আসিয়া আশ্রয় গ্রহণ করেন এবং মাতামহের সম্পত্তি প্রাপ্ত হন। কৃষ্ণদাসের মৃত্যুর পর, তাঁহার জ্যেষ্ঠ পুত্র রঘুনাথ অন্য ভ্রাতাদিগকে বঞ্চিত করিয়া নিজেই সমস্ত সম্পত্তি গ্রহণ করেন এবং টাকীতে আসিয়া বাস করেন। কালক্রমে এই বংশের অনেক উত্থান পতন ঘটিয়াছে। এই বংশে রামকান্ত রায়চৌধুরী জন্মগ্রহণ করেন। তিনি মাতার যত্নে বাল্যকালে পার্সী ভাষায় শিক্ষিত হইয়াছিলেন। রামকান্ত বুদ্ধিমান্ চতুর ও কার্য্যদক্ষ ছিলেন। তিনি ভারতবর্ষের প্রথম গবর্ণর জেনেরাল্ হেষ্টিংসের মুন্সী ছিলেন। রামকান্ত স্বীয় চেষ্টায় এক বিস্তৃত জমিদারী সৃষ্টি করেন। তাঁহার জ্যেষ্ঠ পুত্র শ্রীনাথমুন্সী (রায়চৌধুরী) তাঁহার মৃত্যুর পর সুপ্রসিদ্ধ কালীনাথ মুন্সী (রায়চৌধুরী) জমিদারির পরিচালক হন। তাঁহার অনেক সৎকার্য্যের কথা শুনিতে পাওয়া যায়। তিনি বিদ্যালয় স্থাপন, রাজপথ নির্ম্মাণ, জলাশয়-খনন ও অতিথি-সেবা প্রভৃতি লোক-হিতকর অনেক কার্য্য দ্বারা বিশেষ যশস্বী হন। এই কালীনাথ (মুন্সীর) রায়চৌরীর ভ্রাতা মথুরানাথ (মুন্সী) রায়চৌধুরী। রায় যতীন্দ্রনাথ চৌধুরী এই মথুরানাথ রায়চৌধুরী মহাশয়ের উত্তরাধিকারী ও এই জমিদার বংশের বর্ত্তমান প্রতিনিধি। ইনি ১২৬৯ সালের ১২ই মাঘ জন্মগ্রহণ করেন। ১৮৭৫ খ্রীষ্টাব্দে হেয়ার স্কুলে ভর্ত্তি হন এবং ১৮৮০ খ্রীঃ অব্দে ঐ স্কুল্ হইতে এণ্ট্রান্স পরীক্ষা প্রদান করিয়া উত্তীর্ণ হন। তাহার পর, প্রেসিডেন্সী কলেজে প্রবেশ করেন। সেখান হইতে এফ্ এ, বি এ, পরীক্ষায় কৃতকার্য্য হইয়া ১৮৮৬ খ্রীষ্টাব্দে এম্ এ, পরীক্ষা প্রদান করেন এবং তাহাতে সফলতালাভ করেন। রায়চৌধুরী মহাশয় ১৮৮৮ খ্রীঃ অব্দে রীপণ কলেজ হইতে 'ল' (বিধি শাস্ত্রের) পরীক্ষায় উত্তীর্ণ হন। কলেজ্ ত্যাগের পরও ইনি গৃহে পদার্থবিদ্যা (Physics রসায়ন (Chemistry) ও শারীর-তত্ত্বের (Physiology) আলোচনা করেন। তাহার পর, শ্রীযুক্ত শীতলচন্দ্র বিদ্যা-ভূষণ মহাশয়ের নিকট বেদান্তদর্শন এবং

৺প্রসন্নকুমার তর্কনিধি মহাশয়ের নিকট ন্যায়-দর্শন অধ্যয়ন করেন। ইঁহার বিদ্যা-চর্চ্চায় গভীর অনুরাগ। এমন বিদ্বৎ-সমাজ অথবা সভা সমিতি অতি অল্পই দেখিতে পাওয়া যায়, যাহার সহিত রায়চৌধুরী মহাশয়ের যোগ নাই। বিশেষ প্রতিবন্ধক ব্যতীত ইনি কখনো কোন সভা সমিতিতে অনুপস্থিত হন না। ইনি বৎসরের অধিকাংশ সময় বরাহনগরের বাটীতে অবস্থিতি করেন। জ্ঞান-চর্চ্চা ব্যতীত ইঁহার অন্য কোন আমোদ প্রমোদ নাই। নিরন্তর ভাগীরথী কল্লোল-শীতল প্রাসাদ-সন্নিহিত অসংখ্য জ্ঞানগর্ভ পুস্তকপূর্ণ নিজ পাঠাগারে বসিয়া পাঠ নিরত থাকেন। ইনি যেমন মিষ্টভাষী তেমনি নিরহঙ্কার। এইরূপ আদর্শচরিত্রের জমিদার বাঙ্গালায় বড় অধিক নাই। ইঁহার ধর্ম্মনিষ্ঠা ও জ্ঞানচর্চ্চা দেখিলে ইঁহাকে রাজর্ষি বলিয়া মনে হয়। রায়চৌধুরী মহাশয় দানাদি সংকর্ম্ম এত সংগোপনে করেন যে অনেক সময়ে তাহা জানা যায় না। ইনি টাকী গবর্ণমেণ্ট স্কুলের ছাত্রগণের জন্য হিন্দু ছাত্রাবাস নির্ম্মাণ করিয়াছেন। এতদ্ভিন্ন নিজ জমিদারীতে কয়েকটী বিদ্যালয় স্থাপন করিয়াছেন এবং বরাহনগরে মহাকালীপাঠশালার আদর্শে একটী বালিকাবিদ্যালয় প্রতিষ্ঠা করিয়াছেন। কয়েক বৎসর হইতে ইনি বঙ্গীয় সাহিত্য পরিষদের কর্ণধারের (সম্পাদকের) পদ অলঙ্কৃত করিয়া আছেন।

যতীন্দ্রমোহনঠাকুর (মহারাজ) ইনি কলিকাতা পাথুরিয়াঘাটার ঠাকুর বংশে ১৮৩১ খ্রীষ্টাব্দে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম হরকুমার ঠাকুর। যে সময়ে এদেশে বিশ্ববিদ্যালয়ের সৃষ্টি হয় নাই, সেই সময়ে হিন্দু কলেজে ইঁহার পাঠ শেষ হয়। তাহার পর, গৃহে ইংরাজ শিক্ষকের ও সংস্কৃতজ্ঞ পণ্ডিতের নিকট ইংরাজী ও সংস্কৃত ভাষা শিক্ষা করেন। ২৭ বৎসর বয়সে পিতৃবিয়োগ হয়। তাহার পর, ইনি খুল্লতাত প্রসন্নকুমার ঠাকুরের নিকট বিষয় কার্য্য শিক্ষা করেন। প্রথমে ইনি ব্রিটিশ ইণ্ডিয়ান্ এসোসিয়েসনের সম্পাদক হন। কিছু দিন পরে বঙ্গীয়ব্যবস্থাপক-সভার সভ্য ও তাহার পর বড় লাটের ব্যবস্থাপক-সভার সদস্য পদে বৃত হন। ১৮৭১ খ্রীষ্টাব্দে বড় লাট লর্ড মেয়ো ইঁহাকে রাজা বাহাদুর উপাধি ও দিল্লীর প্রথম দরবার কালে লর্ড লিটন ইঁহাকে মহারাজ উপাধি প্রদান করেন। ১৮৭৯ খ্রীষ্টাব্দে সি, এস্, আই, ও ১৮৮২ খ্রীষ্টাব্দে কে, সি, এস্, আই উপাধি লাভ করেন। ১৮৯০ খ্রীঃ ইনি মহারাজ বাহাদুর ও ১৮৯১ খ্রীষ্টাব্দে পুরুষানুক্রমিক মহারাজ উপাধি প্রাপ্ত হন। ইনি বিধবাদের দুঃখ দূরীকরণার্থ লক্ষ টাকা মেও-হাঁসপাতালের জন্য দশ হাজার টাকা দান করিয়া গিয়াছেন। এতদ্ভিন্ন দাতব্য-সভার হস্তে আট হাজার টাকা ন্যস্ত রাখিয়াছেন। মহারাজ যতীন্দ্রমোহন হিন্দুধর্ম্মে প্রগাঢ় আস্থাবান্ ছিলেন। ইঁহার সংগীত ও সাহিত্যে অত্যন্ত অনুরাগ ছিল। ইঁহার পুস্তকালয়ে অসংখ্য মূল্যবান্ গ্রন্থ আছে। কয়েক বৎসর গত হইল, মহারাজ যতীন্দ্রমোহন পরলোকগমন করিয়াছেন।

যাদবেশ্বর তর্করত্ন। রংপুর জেলার অন্তর্গত ইটাকুমারী গ্রামে অধিকরণ-কৌমুদী প্রণেতা উদীচ্য ভট্টাচার্য্য রামকৃষ্ণের বংশে ১৭৭১ শকের ২২শে চৈত্র শ্রীযুক্ত যাদবেশ্বর তর্করত্ন মহাশয় জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺আনন্দেশ্বর ভট্টাচার্য্য। ইঁহারা বারেন্দ্রশ্রেণীস্থ ব্রাহ্মণ। পঞ্চমবর্ষ বয়সে তর্করত্ন মহাশয়ের পিতৃ বিয়োগ হয়। প্রথমে ইঁহার বৃদ্ধা-পিতামহী এবং তাঁহার পরলোকগমনের পর রংপুর রাধাবল্লভের জমিদার শ্রীযুক্ত অন্নদাপ্রসাদ সেন মহাশয়ের জ্যেষ্ঠতাত পত্নী শ্রীমতী প্রসন্নময়ী দাসী মহোদয়া তর্করত্ন মহাশয়ের রক্ষণাবেক্ষণ করেন। ইনি বৈয়াকরণ হরগোবিন্দ সিদ্ধান্তের নিকট কলাপ ব্যাকরণ, শ্রীধর বিদ্যালঙ্কার মহাশয়ের নিকট অলঙ্কার ও কাব্য, কমলেশ্বর ভট্টাচার্য্য মহাশয়ের নিকট স্মৃতি, মহামহোপাধ্যায় কৈলাসচন্দ্র শিরোমণি মহাশয়ের নিকট ন্যায়-শাস্ত্র ও বিশুদ্ধানন্দ সরস্বতীর নিকট দর্শন-শাস্ত্র অধ্যয়ন করেন। তর্করত্ন মহাশয় অনেক বিখ্যাত স্মার্ত্ত ও নৈয়ায়িকের সহিত বিচারে

সূক্ষ্মবুদ্ধির পরিচয় প্রদান করিয়া যশস্বী হইয়াছেন। অতঃপর তর্করত্ন মহাশয় তাঁহার জীবনের ঘটনা সম্বন্ধে স্বহস্তে যাহা লিখিয়াছেন তাহার সংক্ষিপ্ত মর্ম্ম এই ;—তাঁহার বয়স যখন পঞ্চবিংশ বৎসর, সেই সময় মহারাষ্ট্র-দেশীয়া বিদুষী ব্রাহ্মণ-কুমারী রমাবাই কলিকাতায় আগমন করেন। কলিকাতার পণ্ডিত-সমাজ, রমাবাইর অসামান্য স্মরণ-শক্তি, বিশুদ্ধ সংস্কৃত উচ্চারণ, সমস্যা-পূরণের অপূর্ব্ব ক্ষমতা, সর্ব্বোপরি তাঁহার দেহের কমনীয় কান্তি দর্শনে বিমুগ্ধ হন এবং সকলে সমবেত হইয়া তাঁহাকে 'সরস্বতী' উপাধি প্রদানপূর্ব্বক সম্মানিত করেন। সেই সময় তর্করত্ন মহাশয় কলিকাতায় উপস্থিত ছিলেন। তিনি রংপুরে ফিরিয়া গিয়া রমার গুণকীর্ত্তন করিলে তত্রত্য শিক্ষিতবৃন্দ সাদরে রমাবাই সরস্বতীকে নিমন্ত্রণ করিয়া পাঠাইলেন। রংপুর সহরের একটী তরুণী বিধবা জমিদার-পত্নীর বিজন আবাসে রমার অবস্থিতির স্থান নির্দ্দিষ্ট হয়। সেখানেই যৌবনোন্মুখী রমার সহিত যুবা তর্করত্ন মহাশয়ের পরিচয়। ক্রমে সেই পরিচয় গাঢ়তর হইয়া প্রণয়ে পরিণত হয়। উভয়েই শিক্ষিত এবং পূতচিত্ত সুতরাং এই প্রণয়ে আবিলতার লেশমাত্রও ছিল না, ইঁহারা সেই সময়ে কেবল বিবাহদিনের প্রতীক্ষা করিতে ছিলেন। রংপুরের সংস্কারপ্রয়াসী কৃতবিদ্য ব্যক্তিরাও 'মহারাষ্ট্র-ব্রাহ্মণ-কুমারীর সহিত বাঙ্গালী ব্রাহ্মণের একটা যৌন সম্বন্ধ হইয়া যাউক', এই-রূপ অভিপ্রায় প্রকাশ করিতে লাগিলেন। শেষে যাঁহারা অগ্নির উদ্দীপক, তাঁহারাই আবার নির্ব্বাপয়িতা হইলেন। তর্করত্ন মহাশয় কামাখ্যার পথে রমার সঙ্গী শ্রীনিবাসশাস্ত্রীর অরুন্তুদ বাক্যে ব্যথিত হইয়া নির্ব্বিণ্ণ-হৃদয়ে কোন গ্রাম্য কালিকা-মন্দিরে বসিয়া ইষ্ট মন্ত্র জপ করিতেছেন, এই সময়ে তিনি শিবিকায় আরোপিত হইয়া রংপুরে আনীত হইলেন। আসিয়া দেখেন "হিরণ্ময়ী শতদলকের অঙ্কমা" তাঁহার পঞ্চদশবর্ষীয়া বালিকা বধূ নূপুরধ্বনিতে গৃহকুট্টিম মুখরিত করিয়া বিরাজ করিতেছেন। তর্করত্ন মহাশয় তখন বাহিরে ধীর গম্ভীর কিন্তু তাঁহার অভ্যন্তরে হা হুতাশ। এই সময়ে তর্করত্ন মহাশয়ের গৃহলক্ষ্মী যেরূপ, সাধ্বী-জনোচিত প্রতিভার পরিচয় দিয়াছিলেন, তাহা অত্যন্ত প্রশংসনীয়। তিনি কোন উগ্র চিকিৎসা-প্রণালী অবলম্বন না করিয়া প্রচুর সোহাগা লইয়া স্বামীর ভাঙ্গামন যোড়া দিতে বসিয়া গেলেন। তিনি প্রতিদিন নানা উপস্কর দ্বারা কচি পাঁঠার মাংস পাক করিয়া স্বামীকে ভোজন করাইতেন। ইহাতে রমার বিরহে তর্করত্ন মহাশয়ের দেহে যে কৃশতা জন্মিয়াছিল, তাহা ক্রমে ক্রমে অপনীত হইল। তর্করত্ন মহাশয় অল্পদিনের মধ্যেই বিলক্ষণ পরিপুষ্ট হইয়া উঠিলেন। তাঁহার নবীনা গৃহিণী কিছুই যেন শুনেন নাই—এইরূপ ভান করিয়া সর্ব্বদা ছায়ার ন্যায় স্বামীর সঙ্গিনী হইয়া থাকিতেন। এইরূপে কোমল চিকিৎসায় তর্করত্ন মহাশয়ের ভাঙ্গা মন জোড়া লাগিয়া গেল। এখন হয়ত, কেহ হাতুড়ী পিটিলেও বুঝিতে পারিবেন না, তাঁহার মনের কোন্ অংশ টুটিয়াছিল। তাহার পর, তর্করত্ন মহাশয়ের প্রতিভাশালিনী পত্নীর মনে হইল—একটু হইলেই ত রমা সর্ব্বনাশ করিয়াছিল। আচ্ছা, রমা আমা অপেক্ষা কিসে বড় ? ক্ষণকাল চিন্তার পর, কারণ বুঝিতে পারিলেন। তিনি মনে মনে প্রতিজ্ঞা করিলেন ;—

... ... ... ... ...

"শিখিব সে দিব্য মন্ত্র যাহার মোহন বলে,
ধনী হতে ধনী তুমি
যাহার অভাবে মম ;
প্রভাহীন রূপরাশি আঁখি দুটী অন্ধসম।"

পূর্ব্বেই তাঁহার অক্ষর পরিচয় ছিল। এইবার তিনি স্বামীর পদতলে বসিয়া বাঙ্গালা ও সংস্কৃতভাষা শিক্ষার জন্য বদ্ধপরিকর হইলেন। কয়েক বৎসরের শিক্ষায় তিনি কিরূপ বিদুষী ও সুলেখিকা হইয়াছেন, তাহা নাসিকপত্রের পাঠক মাত্রেই অবগত আছেন।

তর্করত্ন মহাশয় জীবনে অনেক কাজ করিয়াছেন এবং অনেক সম্মান লাভ করিয়াছেন। তিনি রংপুরের অন্যতম অনারারি মাজিষ্ট্রেট, ডিষ্ট্রীক্ট বোর্ডের মেম্বর ও মিউনিসিপাল্ কমিসনার্। ১৮২৫ শকাব্দে নবদ্বীপের পণ্ডিতসমাজ তাঁহার পাণ্ডিত্য ও কবিত্বের পুরস্কার-স্বরূপ তাঁহাকে 'পণ্ডিতরাজ' উপাধি প্রদান করিয়া-

ছেন। প্রথম জুবিলিতে তিনি ভাইস্‌রয়ের লেভিতে মহামহোপাধ্যায়গণের সমশ্রেণীতে আসন প্রাপ্ত হন। ১৯০৫ খ্রীষ্টাব্দে গবর্ণমেণ্ট ইঁহাকে 'মহামহোপাধ্যায়' উপাধি প্রদান করিয়াছেন। কবিবর পণ্ডিতরাজ অকপট ও স্বাধীনচেতাঃ। তিনি সংস্কৃত ভাষায় নিম্নলিখিত গ্রন্থ সকল রচনা করিয়াছেন। যথা;—

১। চন্দ্রদূত। ২। প্রশান্তকুসুম। ৩। অশ্রু-বিসর্জ্জন। ৪। অশ্রুবিন্দু। ৫। রত্নকোষ। ৬। সুভদ্রাহরণ। ৭। রাজ্যাভিষেক-কাব্য।

পণ্ডিতরাজ স্বয়ংই কেবল কবি নহেন, তাঁহার সহধর্ম্মিণী পণ্ডিত-রাণী মাননীয়া শ্রীমতী জগদীশ্বরী দেবীও মহিলা-কবিদের মধ্যে উচ্চ আসন অধিকার করিয়াছেন। স্থানাভাবে এখানে তাঁহার অমিত্রাক্ষর ছন্দে রচিত "দ্রৌপদী" নামক কাব্যের কিয়দংশ উদ্ধৃত করিতে পারিলাম না।

যামিনীভূষণ রায়। ইনি ১২৮৬ সালের ১৭ই আষাঢ় খুলনা জেলার অন্তর্গত পয়োগ্রামে বৈদ্যকুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺পঞ্চানন কবিচিন্তামণি। যামিনীভূষণ সাউথ্ সুবার্বণ স্কুলে প্রথম পাঠ আরম্ভ করেন এবং ১৯০০ খ্রীষ্টাব্দে সংস্কৃত কলেজ্ হইতে সংস্কৃত এম্, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন। তাহার পর, মেডিক্যাল্ কলেজে প্রবেশ করেন এবং নিয়মিত সময় পর্য্যন্ত সেখানে অধ্যয়ন করিয়া ১৯০৫ খ্রীষ্টাব্দে এম্ বি, পরীক্ষায় কৃতকার্য্যতা লাভ করেন। এখন অনেকে পাশ্চাত্য-চিকিৎসা অপেক্ষা দেশীয় চিকিৎসার অধিক পক্ষপাতী। তজ্জন্য পাশ্চাত্য-চিকিৎসা বিদ্যায় পারদর্শী রায় যামিনীভূষণ, নিজ বংশ-পরম্পরাগত দেশীয় চিকিৎসাশাস্ত্র অধ্যয়নের নিমিত্ত সমুৎসুক হন। ইনি প্রথমে ভবানীপুরের প্রসিদ্ধ চিকিৎসক ইঁহার পিতা ৺পঞ্চানন কবিচিন্তামণি মহাশয়ের নিকট আয়ুর্ব্বেদশাস্ত্র অধ্যয়নে প্রবৃত্ত হন এবং মহামহোপাধ্যায় ৺বিজয়রত্ন সেন কবিরঞ্জন মহাশয়ের নিকট ইঁহার পাঠ সমাপ্ত হয়। গুরুর নিকট হইতে ইনি চিকিৎসা-শাস্ত্রে পারদর্শিতার নিদর্শনস্বরূপ কবিরত্ন উপাধি লাভ করেন। তাহার পর হইতে কবিরাজ শ্রীযুক্ত যামিনীভূষণ চিকিৎসা কার্য্যে নিরত হন। প্রাচ্য ও প্রতীচ্য উভয়বিধ চিকিৎসা-বিদ্যায় অভিজ্ঞতা-নিবন্ধন এত অল্প সময়ের মধ্যে ইঁহার এই নগরীতে খ্যাতি প্রতিপত্তি লাভ হইয়াছে যে, এরূপ অতি অল্প চিকিৎসকের ভাগ্যেই ঘটে। প্রতিদিন ইঁহার গৃহে চিকিৎসার্থীর অত্যন্ত জনতা হইয়া থাকে। কবিরাজ শ্রীযুক্ত যামিনীভূষণ কবিরত্ন পরম দয়ালু চিকিৎসক। নিঃস্ব চিকিৎসার্থিগণ সর্ব্বদা ইঁহার দয়ার পরিচয় পাইয়া থাকেন। চিকিৎসা শাস্ত্রে অসাধারণ ব্যুৎপত্তি নিবন্ধন বিশ্ব-বিদ্যালয়ের সভ্যগণ ইঁহাকে সদস্যপদে নির্ব্বাচিত করিয়াছেন। কলিকাতা—বিশ্ববিদ্যালয়ে ইনিই একমাত্র কবিরাজ সদস্য। ইনি প্রথম ভাগ ও দ্বিতীয় ভাগ এই দুইখণ্ডে বিভক্ত 'স্বাস্থ্যনীতি' নামক গ্রন্থ রচনা করিয়াছেন, উহা কবিরাজ মহাশয়ের চিকিৎসা-বিদ্যায় গভীর জ্ঞানের পরিচায়ক।

যিশুখৃষ্ট। ইনি খ্রীষ্টধর্ম্মের প্রবর্ত্তক। কিঞ্চিন্ন্যূন দুই সহস্র বৎসর পূর্ব্বে জুড়িয়ার অন্তর্গত ন্যাজেরেথ নগরে কুমারী মেরীর গর্ভে যিশুখৃষ্ট জন্মগ্রহণ করেন। কথিত আছে;—যিশু কোন মানবের ঔরস-জাত নহেন। পরমেশ্বরের এক দূত অপরিণীতা মেরীকে স্বপ্ন দেখান, তাহাতেই মেরীর গর্ভের সঞ্চার হয় এবং সেই গর্ভে যিশুর জন্ম হয়। খৃষ্টধর্ম্মাবলম্বীরা ইঁহাকে ঈশ্বরের পুত্র বলেন। যিশুর জন্ম হইলে শিশুহন্তা হেরল্ডের ভয়ে তাঁহাকে ইজিপ্টে লুকাইয়া রাখা হইয়াছিল। যিশু শৈশব হইতেই সুশীল ও ধার্ম্মিক ছিলেন। তিনি চতুর্দ্দশ বৎসর বয়সে গৃহ পরিত্যাগপূর্ব্বক কিছুকাল য়িহুদীদিগের ধর্ম্মশাস্ত্র পাঠ করেন। তাহার পর, দীক্ষা গুরুর নিকট দীক্ষা গ্রহণ করিয়া ত্রিংশৎবর্ষ পর্য্যন্ত অনন্যমনে ধর্ম্মসাধন করেন। কিছুকাল পরে তিনি এক নূতন ধর্ম্ম প্রচারে প্রবৃত্ত হন। তিনি যে সকল উপদেশ প্রদান করেন, তাহার সারমর্ম এই;—"এক অদ্বিতীয় পরমেশ্বরে বিশ্বাস কর। সকল মানবকেই ভ্রাতৃভাবে দর্শন কর। ঈর্ষ্যা দ্বেষ,

কাম, ক্রোধ পরিত্যাগ কর। সর্ব্বদা ক্ষমাশীল হইয়া পবিত্রভাবে জীবন-যাপন কর।" যিশু তিন বৎসর মাত্র এই ধর্ম্ম প্রচার করেন। ধীবর প্রভৃতি ইতরজাতীয় দ্বাদশ জন লোক তাঁহার প্রিয় শিষ্য হয়। এই নূতন মত প্রচার করায় যিহুদীরা তাঁহার প্রতি ক্রোধান্ধ হইয়া উঠে। যিশু নানাপ্রকার অলৌকিক ব্যাপার প্রদর্শন করেন কিন্তু য়িহুদীরা তাহাতে বিশ্বাস করিল না। তাহারা যিশুর প্রাণ বধের নিমিত্ত ঘোর চক্রান্ত করিল। যিশুর বিরুদ্ধে রাজদ্বারে অভিযোগ হইল। তাঁহার দ্বাদশ জন প্রিয় শিষ্যের মধ্যে অন্যতম জুড়স্-ইস্কারিয়ট্ নামক একজন শিষ্য ইঁহাকে ধরাইয়া দেয়। পণ্টিয়াস্-পাইলেট্ নামক বিচারকের বিচারে যিশুর প্রাণদণ্ডের আদেশ হয়। য়িহুদীরা ক্রুস্ নামক যন্ত্রে ইঁহাকে পেরেক বিদ্ধ করিয়া ইঁহার হত্যা করে। এইরূপে খৃষ্টধর্ম্মের প্রবর্ত্তয়িতার জীবন শেষ হয়। যিশুর জন্মদিন হইতে খৃষ্টাব্দের গণনা আরম্ভ হইয়াছে। ইঁহার মৃত্যুর দিন "গুড্ ফ্রাইডে" নামে অভিহিত হয়। কথিত আছে;—ইনি ইঁহার মৃত্যুর তৃতীয় দিবসে সমাধি হইতে উত্থিত হইয়া জননী মেরী ও ম্যাক্‌ডোলেন্ প্রভৃতিকে দর্শন দিয়াছিলেন।

যোগেন্দ্রচন্দ্র বসু। বর্দ্ধমান জেলার অন্তর্গত ইলসবা-গ্রামে কায়স্থ-বংশে মাতুলালয়ে ১২৬১ সালের ১৬ই পৌষ ইনি জন্মগ্রহণ করেন। ইঁহার পৈতৃক বাসস্থান বর্দ্ধমান জেলার অন্তর্গত বেড়্গ্রাম। পিতার নাম মাধবচন্দ্র বসু। যোগেন্দ্রচন্দ্র কিছুকাল গ্রাম্য বাঙ্গালা-বিদ্যালয়ে অধ্যয়ন করিয়া হুগলী ব্রাঞ্চ-স্কুলে প্রবেশ করেন এবং সেখান হইতে এণ্ট্রান্স পরীক্ষায় উত্তীর্ণ হইয়া হুগলী কলেজে ভর্ত্তি হন। এফ্, এ. পরীক্ষা দিয়াই ইঁহাকে কলেজ পরিত্যাগ করিতে হইয়াছিল। কিছু দিন জনাই মধ্য-ইংরাজী স্কুলে শিক্ষকতা করেন। তাহার পর, আইন শিক্ষার জন্য এলাহাবাদে কিছু দিন থাকেন। পরে পুনরায় চুঁচুড়ায় আসিয়া সাধারণী পত্রিকার সহকারী সম্পাদক হন। তাহার পর, ১২৮৭ সালে কলিকাতায় আসিয়া বঙ্গবাসী সংবাদ পত্র প্রচার করেন। ইনি নিম্নলিখিত পুস্তকগুলি রচনা করিয়াছেন। যথা;—১। মডেলভগিনী। ২। রাজলক্ষ্মী। ৩। বাঙ্গালীচরিত। ৪। নেড়া হরিদাস। এতদ্ভিন্ন ইনি লুপ্তপ্রায় অনেকগুলি বাঙ্গালা ও ইংরাজী পুস্তক প্রকাশিত করিয়া তাহাদের মৃত্যুর হস্ত হইতে রক্ষা করিয়াছেন। ইঁহার যত্নে বঙ্গবাসী অফিস হইতে প্রকাশিত শাস্ত্র গ্রন্থ দ্বারা দেশের সাধারণ লোকের শাস্ত্রের মর্ম্ম বুঝিবার পক্ষে যথেষ্ট সহায়তা হইয়াছে।

যোগেন্দ্রনাথ বিদ্যাভূষণ। নদীয়া জেলার অন্তর্গত সুবর্ণপুর গ্রামে অনুমান ১৮৫০ খৃঃ অব্দে রাঢ়ীয় ব্রাহ্মণকুলে ইনি জন্মগ্রহণ করেন। সংস্কৃত কলেজে ইঁহার বিদ্যা শিক্ষা হয়। যোগেন্দ্রনাথ সংস্কৃত এম্, এ, পরীক্ষায় উত্তীর্ণ হইয়া প্রাচীন সংস্কৃত শাস্ত্রের আলোচনায় নিরত হন। ইনি প্রথমে মদনমোহন তর্কালঙ্কার মহাশয়ের এক কন্যার পাণিগ্রহণ করেন। কেহ কেহ বলেন "বিদ্যাভূষণ মহাশয় তর্কালঙ্কার মহাশয়ের অপরা বিধবা তনয়াকেও পত্নীত্বে পরিগ্রহ করিয়াছিলেন। ইনি "আর্য্যদর্শন" নামে এক মাসিক পত্র প্রকাশ করেন। এক সময়ে ঐ পত্রের অত্যন্ত খ্যাতি ছিল। ১৯৮০ খ্রীঃ অব্দে বিদ্যাভূষণ মহাশয় ডেপুটী মাজিষ্ট্রেট হন। অনেক দিন ঐ কার্য্যে ব্রতী থাকিয়া ভগ্ন স্বাস্থ্য হওয়ায় ঐ কার্য্য ত্যাগ করিতে বাধ্য হন। তিনি নিম্নলিখিত পুস্তকগুলি প্রণয়ন করেন। যথা;—১। গারিবল্ডীর জীবনবৃত্তান্ত। ২। ওয়ালসের জীবনবৃত্ত। ৩। ম্যাটসিনির জীবন-বৃত্তান্ত। ৪। জনষ্টুয়ার্ট মিলের জীবনবৃত্ত। ৫। আত্মোৎসর্গ। হৃদয়োচ্ছ্বাস। ৮। কীর্ত্তিমন্দির। ১০। শান্তিপাগল। ১১। জ্ঞান-সোপান। ১২। চিন্তাতরঙ্গিণী। ১৩। শিক্ষা-সোপান। ১৪। সমালোচনামালা। ১৫। আইনসংগ্রহ। ১৬। মদনমোহন তর্কালঙ্কারের জীবনচরিত। ১৩১১ সালের ৩০শে জ্যৈষ্ঠ ইনি পরলোক গমন করিয়াছেন।

—

## র।

রঘুনন্দন ভট্টাচার্য্য (স্মার্ত্ত)। অনুমান ১৪১৯ কিংবা ২০ শকাব্দে নবদ্বীপে রাঢ়ীয়শ্রেণীস্থ ব্রাহ্মণকুলে রঘুনন্দন জন্মগ্রহণ করেন। পিতার নাম হরিহর ভট্টাচার্য্য। ইঁহারা বন্দ্যঘাটী গাঁই। রঘুনন্দন অসাধারণ প্রতিভাশালী মহাপণ্ডিত ছিলেন। তিনি জীবনে অসংখ্য গ্রন্থ পাঠ করিয়াছিলেন। তিনি শ্রৌতসূত্র হইতে আরম্ভ করিয়া প্রাচীন স্মৃতিসংহিতা জ্যোতিষ, পুরাণ, তন্ত্র প্রভৃতি শাস্ত্রের আলোচনাপূর্ব্বক যে অষ্টাবিংশতি তত্ত্বে বিভক্ত নব্যস্মৃতি গ্রন্থ রচনা করিয়া গিয়াছেন। এখন তদনুসারেই এক আসাম ব্যতীত সমুদয় বঙ্গের বিধি ব্যবস্থা চলিতেছে। শুনা যায়, রঘুনন্দনের জীবৎকালে কেহ তাঁহার মত গ্রহণ করে নাই। নবদ্বীপের দেবী তর্কালঙ্কার বঙ্গের নানা প্রদেশের অনেক ছাত্রকে এই নব্যস্মৃতি অধ্যাপনা করেন এবং ইহা স্ব স্ব প্রদেশে চালাইবার জন্য উপদেশ প্রদান করেন। তাহাতেই রঘুনন্দনের অভিনব ব্যবস্থাশাস্ত্র সর্ব্বত্র প্রচারিত ও প্রচলিত হয়. প্রসিদ্ধ শূলপাণি ভট্টাচায্য রঘুনন্দনের ছাত্র।

রঘুনন্দন রায় (রায় রায়ান্)। অনুমান খৃষ্টীয় সপ্তদশ শতাব্দীর শেষভাগে মুর্শীদকুলিখাঁর সময়ে বারেন্দ্র-ব্রাহ্মণ-কুল-সম্ভূত রঘুনন্দন বিদ্যমান ছিলেন। ইনিই প্রধানতঃ নাটুর রাজবংশের প্রতিষ্ঠা করেন। পুঁঠিয়ার জমিদার দর্পনারায়ণ ঠাকুরের সময়ে রঘুনন্দন তাঁহার পক্ষের উকীলরূপে মুর্শিদাবাদ নবাব দরবারে উপস্থিত থাকিতেন। তখন ডাহাপাড়ানিবাসী কায়স্থবংশীয় দর্পনারায়ণ রায় নবাব সরকারে কাননগোঁর কার্য্য করিতেন। কিছুদিন পরে রঘুনন্দন কাননগোঁ দর্পনারায়ণের কৃপাভাজন হইয়া সহকারী কাননগোঁর পদ প্রাপ্ত হন। তাহার পর, নবাব সরকারে তিনি বিশেষভাবে পরিচিত হন। নবাব মুর্শীদকুলিখাঁ ইঁহারই সাহায্যে বাদসাহের নিকট প্রেরণীয় কাগজ পত্রে কাননগোঁর মোহর অঙ্কিত করাইয়াছিলেন। এইরূপে নানাবিধ উপকার দ্বারা রঘুনন্দন নবাবের প্রিয়পাত্র হইয়া উঠেন। কিছু দিন পরে কানুনগো দর্পনারায়ণের মৃত্যু হইলে নবাব মুর্শীদকুলিখাঁ সহকারী কানুনগো এই রঘুনন্দনকে তাঁহার দেওয়ান্ পদে প্রতিষ্ঠিত করেন। রঘুনন্দন চতুর বুদ্ধিমান্ ও কার্য্যদক্ষ ছিলেন। বরাবর রঘুনন্দনের প্রতি নবাবের অনুগ্রহ-দৃষ্টি ছিল। সুতরাং কোন জমিদার নিঃসন্তান, অবস্থায় পরলোকগমন করিলে, অথবা নবাবের বিদ্রোহী হইয়া কর প্রদান না করিলে, তৎক্ষণাৎ নবাব উক্ত জমিদারের জমিদারী রঘুনন্দনকে প্রদান করিতেন। এইরূপে অল্প দিনের মধ্যেই ভাটুরিয়া, রাজসাহী, ভূষণা প্রভৃতি বড় বড় পরগণা সকল রঘুনন্দনের হস্তগত হয়। তিনি আপন ভ্রাতা রামজীবনের নামে ঐ সকল বিস্তৃত ভূভাগ বন্দোবস্ত করিয়া লয়েন। এইরূপে পুঁঠিয়া-রাজের উকীল রঘুনন্দন লক্ষ্মীর পরম-কৃপাভাজন হইয়া উঠেন। নবাব তাঁহাকে "রায়রায়ান্" উপাধি প্রদান করেন। তাঁহার পূর্ব্বে বাঙ্গালার কোন ব্যক্তি এই উপাধি প্রাপ্ত হন নাই।

রঘুনাথ-শিরোমণি (কাণাভট্ট)। ইনি অনুমান ১৪২০ শকাব্দে নবদ্বীপে বিদ্যমান ছিলেন। কথিত আছে;—শ্রীহট্ট জেলার এক দরিদ্র ব্রাহ্মণ সপরিবরে গঙ্গাস্নান করিবার জন্য নবদ্বীপে আসিতেছিলেন। পথে তাঁহার মৃত্যু হয়। বিধবা ব্রাহ্মণী একটী শিশু পুত্র লইয়া নবদ্বীপে আসেন। দেশে তাঁহার কোন বিত্ত-বিভব ছিল না, সঙ্গীরাও বাটী যাইবার সময় সেই নিরুপায়া দরিদ্রাকে কোন কথা জিজ্ঞাসা করিল না। তিনি নবদ্বীপেই রহিয়া গেলেন। চতুষ্পাঠীর ছাত্রদের জন্য গঙ্গা জল বহন করিয়া যে দুই চারিটী পয়সা পাইতেন, তাহাতেই অতি ক্লেশে তাঁহার জীবিকা-নির্ব্বাহ হইত। একদিন রঘুনাথের জননী তদানীন্তন নবদ্বীপের প্রধান পণ্ডিত বাসুদেব সার্ব্বভৌমের চতুষ্পাঠীতে জল দিতে গিয়াছেন। চঞ্চল শিশু রঘুনাথও তাঁহার সঙ্গে আছেন। রঘুনাথ শিশু-সুলভ চপলতা-বশতঃ দৌড়াইয়া সার্ব্বভৌমের বাটীর মধ্যে প্রবেশ করিলেন। সার্ব্বভৌম-গৃহিণী কেবল গঙ্গা স্নান করিয়া গৃহে ফিরিয়াছেন। তিনি শিশুকে দেখিয়া বলিলেন "বাবা! টোলের

পড়ুয়াদের ঘর থেকে একটু আগুন আন্‌ত, উনোন জ্বালিব"। শিশু রঘুনাথ, চতুষ্পাঠীর ছাত্রদের নিকটে গিয়া বলিলেন "একটু আগুন দাও।" একটী ছাত্র উনোন হইতে এক হাতা জ্বলন্ত অঙ্গার লইয়া বলিল "হাত পাত।" প্রত্যুৎপন্নমতি শিশু বালুকার রাশি হইতে অঞ্জলি পুরিয়া বালুকা লইয়া হাত পাতিয়া বলিল "দাও" দূর্‌ হইতে সার্ব্বভৌম ব্যাপার দেখিয়া বুঝিতে পারিলেন, 'বালক অসাধারণ বুদ্ধিমান, কালে একজন বিখ্যাত লোক হইবে।' তিনি বালকের জননী দুঃখিনী বিধবাকে ডাকিয়া দয়া প্রদর্শনপূর্ব্বক তাঁহার পুত্রের অধ্যাপনা ভার গ্রহণ করিলেন। বালক অ, আ, ক, খ ইত্যাদি বর্ণমালা অভ্যাস করিতে গিয়া ক্রমান্বয়ে প্রশ্ন করিতে লাগিল, আগে 'ক' না বলিয়া 'খ' বলি না কেন? সার্ব্বভৌমকে ঐ সকল প্রশ্নের উত্তর দিতে গিয়া বর্ণ পরিচয়ের সঙ্গে সঙ্গে সংস্কৃত ব্যাকরণ শিক্ষা দিতে হইল। তাহার পর, বালক ন্যায়শাস্ত্র অধ্যয়ন করিতে আরম্ভ করিল। বালকের যেরূপ প্রখর বুদ্ধি, তাহাতে সকল প্রশ্নের উত্তর সার্ব্বভৌমের নিকট তৎক্ষণাৎ না পাইয়া তাহার হৃদয় তৃপ্ত হইত না। তাহার পর, জ্ঞানার্জ্জনের নিমিত্ত যুবা রঘুনাথ মিথিলা অভিমুখে যাত্রা করিলেন। সেখানে বিখ্যাত নৈয়ায়িক পক্ষধর মিশ্রের চতুষ্পাঠীতে ন্যায় দর্শন অধ্যয়ন করিতে আরম্ভ করিলেন। তখন পক্ষধর মিশ্রই মিথিলার সর্ব্বপ্রধান নৈয়ায়িক, কথায় কথায় অধ্যাপকের সহিত রঘুনাথের তর্ক হইত। ইহাতে ছাত্রগণ ও অধ্যাপক রঘুনাথের প্রতি মহাবিরক্ত হইয়া উঠিলেন। এমন কি, নানা কটুবাক্য প্রয়োগে, রঘুনাথকে স্বীয় চতুষ্পাঠী হইতে নিষ্কাষিত করিবার চেষ্টা পর্য্যন্ত করিয়াছিলেন। কিন্তু অধ্যাপক পক্ষধর মিশ্র মুখে যাহাই বলুন না কেন, এই একনেত্র যুবার বুদ্ধির তীক্ষ্ণতা দেখিয়া মনে মনে বিস্মিত হইতেন। যুবকের পাঠ সমাপ্ত হইল, এইবার অধ্যাপকের অনুমতি লইয়া গৃহে প্রত্যাগমন করিবেন। এই সময় অধ্যাপক মিথিলার প্রচলিত পদ্ধতি অনুসারে রঘুনাথকে সমস্ত পুস্তক রাখিয়া যাইতে আদেশ করিলেন। রঘুনাথ শুনিয়া অবাক্‌, তিনি বহু কষ্টে তৎকালীন প্রচলিত সমস্ত ন্যায়-গ্রন্থের অনুলিপি করিয়াছিলেন। এখন সে সমস্তই পরিত্যাগ করিয়া যাইতে হইবে, ভাবিয়া তাঁহার মনে কষ্ট হইল। তাহার পর, তিনি একটু চিন্তা করিয়া সগর্ব্বে বলিলেন,—"ভবো ? পুস্তক সকল কাড়িয়া লইলেন, বটে কিন্তু হৃদয় হইতে মুছিয়া লইতে পারিবেন না।" তাহার পর, তিনি নবদ্বীপে ফিরিয়া আসিয়া স্মৃতি-শক্তির সাহায্যে সমস্ত গ্রন্থ লিখিয়া ফেলিলেন। এইরূপে অসামান্য প্রতিভার গুণে রঘুনাথ কর্ত্তৃক মিথিলা হইতে ন্যায়শাস্ত্র নবদ্বীপে আনীত হইল। রঘুনাথের বিদ্যাবুদ্ধি সকল অবগত হইয়া অনেকে তাঁহার নিকট অধ্যয়নের জন্য উৎসুক হইল। কিন্তু রঘুনাথ অকিঞ্চন, তাঁহার এমন একটু স্থান পর্য্যন্ত ছিল না, যেখানে বসিয়া অধ্যাপনা করেন। তখন নবদ্বীপে হরিঘোষ নামে একটী সম্পন্ন গোপ ছিল। সে রঘুনাথকে একখানি গোগৃহ ছাড়িয়া দিল, তাহাতে বসিয়া রঘুনাথ পড়াইতে আরম্ভ করিলেন। সমস্ত দিন ও রাত্রির প্রথমার্দ্ধ পর্য্যন্ত ঐ গৃহে অসংখ্য ছাত্রের কলরব শ্রুত হইত। তজ্জন্য অদ্যাপি যে স্কুল্‌ বা কলেজে অধিক ছাত্রের ভিড় হয়, লোকে তাহাকে "হরি ঘোষের গোহাল বলে।" পক্ষধরমিশ্র যে, অনুমান দীধিতি নামক গ্রন্থ প্রণয়ন করিয়াছিলেন। রঘুনাথ তাহার মত খণ্ডনপূর্ব্বক—"দীধিতি-চিন্তামণি" গ্রন্থ লেখেন। এতদ্ভিন্ন ইঁহার আরও অনেক ন্যায়গ্রন্থ আছে।

রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়। বর্দ্ধমান জেলার অন্তর্গত কালনার নিকটবর্ত্তী বাকুলিয়া গ্রামে ১৭৪৮ শকাব্দে রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণ কুলে রঙ্গলাল জন্মগ্রহণ করেন। পিতার নাম রামনারায়ণ বন্দ্যোপাধ্যায়। প্রথমে মিশনরি-স্কুলে রঙ্গলালের শিক্ষা আরম্ভ হয়, পরে হুগলী কলেজে কিছুকাল অধ্যয়ন করেন। বাল্যকাল হইতেই ইঁহার কবিতা রচনায় অনুরাগ ছিল। ক্রমে সেই অনুরাগ বৃদ্ধিপ্রাপ্ত হয়। বন্দ্যোপাধ্যায় মহাশয় প্রথমে এডুকেশন গেজেটের সহকারী সম্পাদক, তাহার পর ইনকম টেক্স অফিসের এসেসর, শেষে

ডেপুটী ম্যাজিষ্ট্রেট পদে কার্য্য করেন। ইনি নিম্নলিখিত গ্রন্থগুলি রচনা করিয়াছেন। যথা ;— ১। পদ্মিনী উপাখ্যান। ২। কর্ম্মদেবী। ৩। শূরসুন্দরী। ৪। কুমার সম্ভব কাব্যের পদ্যানুবাদ। ১৮৮৭ খ্রীঃ অব্দের মে মাসে ইনি পরলোক গমন করিয়াছেন।

রণজিৎ সিংহ। ইনি ১৭৮০ খ্রীষ্টাব্দে পঞ্জাবের অন্তর্গত গুজ্‌রান্‌ওয়ালা নামক স্থানে শিখবংশে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতামহ ছত্রসিংহ ও ইঁহার পিতা মানসিংহ শিখদের চকিয়া মিসিলের (সম্প্রদায়ের) অধিনায়ক ছিলেন। ১৭৯২ খ্রীষ্টাব্দে ইঁহার পিতার মৃত্যু হইলে ইনি অপ্রাপ্তবয়স্ক অবস্থায় মাতার সাহায্যে পিতৃপদে অভিষিক্ত হন। ইনি অতিশয় পরাক্রান্ত ও রণকুশল ছিলেন। রণজিৎ অধিকাংশ শিখসম্প্রদায়কে একসূত্রে আবদ্ধ করেন এবং সমস্ত পঞ্জাব, আফগানিস্থান ও কাশ্মীর জয় করিয়া এক বিরাট শিখ-সাম্রাজ্য প্রতিষ্ঠা করেন। তাহার পর, ইনি শতদ্রুর পূর্ব্বভাগস্থ শিখরাজ্যগুলির উপর লোলুপ দৃষ্টি করিলে সেই সেই রাজ্যের অধীশ্বরেরা ভীত হইয়া ইংরেজদিগের আশ্রয় গ্রহণ করেন। রণজিৎ ইংরাজগণের শক্তি সামর্থ্য অবগত ছিলেন। তিনি ইঁহাদের সহিত বিবাদে প্রবৃত্ত না হইয়া ১৮০৯ খ্রীষ্টাব্দে ইংরাজগণের সহিত একটী সন্ধি করেন। তিনি আমরণ এই সন্ধির নিয়ম ভঙ্গ করেন নাই।

রসময় মিত্র। ইনি ১৮৫৯ খ্রীষ্টাব্দের কার্ত্তিক মাসে বর্দ্ধমান জেলার অন্তর্গত চাণক নামক গ্রামে উত্তররাঢ়ীয় কায়স্থ-বংশে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম নবদ্বীপচন্দ্র মিত্র। পঞ্চম বর্ষ বয়সে রসময় বাবুর পিতৃ-বিয়োগ হয়। পাঠশালার শিক্ষা শেষ হইলে ইনি বীরভূম জেলা স্কুলে ভর্ত্তি হন। ইঁহার বীরভূমে অধ্যয়ন কালে সুপ্রসিদ্ধ ব্যারিষ্টার মিঃ সত্যপ্রসন্ন সিংহ (এস্, পি, সিংহ) ইঁহার সহাধ্যায়ী ছিলেন। ইনি উক্ত স্কুল হইতে এণ্ট্রান্স-পরীক্ষা প্রদান করিয়া মাসিক ১৫৲ টাকা বৃত্তি সহ উত্তীর্ণ হন। তাহার পর, হুগলীকলেজ, হইতে এফ্,এ, পরীক্ষা দিয়া মাসিক ২০৲ টাকা বৃত্তি লাভ করেন। তাহারপর, ১৮৮৩ খ্রীষ্টাব্দে বি-এ, পরীক্ষা দিয়া গণিত-শাস্ত্রের অনারে প্রথম স্থান অধিকার করায় সুবর্ণপদক ও মাসিক ২৫৲ টাকা বৃত্তি প্রাপ্ত হন। অনন্তর, যথাসময়ে এম্-এ, পরীক্ষায় কৃতকার্য্যতা লাভ করিয়া বিশ্ব-বিদ্যালয়ের পাঠ শেষ করেন। মিত্র মহাশয় যখন হুগলী কলেজে অধ্যয়ন করেন, তখন প্রতিভা ও সদ্ব্যবহারের গুণে সকল অধ্যাপকই ইঁহাকে ভাল বাসিতেন এবং কলেজের অধ্যক্ষ ডব্লিউ গ্রিফিথস্, মিত্র মহাশয়কে বিশেষ স্নেহের চক্ষে দেখিতেন। তাঁহারই সাহায্যে ইনি গবর্মেণ্ট সার্বিসে প্রবেশ করেন। হুগলী-নর্ম্যাল-বিদ্যালয়ের গণিত শিক্ষকের পদ শূন্য হইলে ইনি প্রথম ঐ পদে নিযুক্ত হন। তাহার পর, আরা জেলা স্কুলের অতিরিক্ত শিক্ষকের পদ লাভ করেন। সেখান হইতে কলিজিয়েট্-স্কুলের দ্বিতীয় শিক্ষকের পদে উন্নীত হইয়া হুগলীতে আগমন করেন। পূর্ব্বোক্ত ডব্লিউ গ্রিফিথস্ সাহেব যখন প্রেসিডেন্সী কলেজের অধ্যক্ষ, সেই সময়ে তিনি মিত্র মহাশয়কে হেয়ার্ স্কুলের দ্বিতীয় শিক্ষকের পদে আনয়ন করেন। কার্য্য-দক্ষতাগুণে অল্পদিনের মধ্যেই ইনি হেয়ার্ স্কুলের প্রধান শিক্ষকের পদে উন্নীত হন। ১৯০০ খ্রীষ্টাব্দে মিত্র মহাশয় হিন্দু স্কুলের প্রধান শিক্ষকের পদে নিযুক্ত হন। কি কার্য্য-ব্যবস্থা, কি অধ্যাপনা-নৈপুণ্য, কি ছাত্র-শাসন সকল বিষয়েই ইনি অসাধারণ দক্ষতা প্রকাশ করিয়া প্রভূত যশোলাভ করিয়াছেন। ইঁহার সময়ে হিন্দু স্কুলের যেরূপ ছাত্র-সংখ্যার বৃদ্ধি ও উত্তম ফল হইয়াছে, পূর্ব্বে কখনো এরূপ হয় নাই। ইঁহার কার্য্যকালে এ পর্য্যন্ত চারিবার হিন্দু স্কুলের পরীক্ষোত্তীর্ণ ছাত্রেরা বিশ্ববিদ্যালয়ের প্রথম স্থান অধিকার করিয়াছে, এবং অন্যান্য বারেও প্রথম স্থান লাভ করিতে না পারিলেও মাসিক বিংশতি মুদ্রাবৃত্তি অনেকেই প্রাপ্ত হইয়াছে। এই সকল কারণে, গবর্মেণ্ট ইঁহার প্রতি সন্তুষ্ট হইয়া ১৯০৯ খ্রীষ্টাব্দে ইঁহাকে "রায়বাহাদুর" উপাধি দ্বারা সম্মানিত করিয়াছেন। ইনি ইংরাজি-সাহিত্যে এম্-এ, হইলেও গণিত-শাস্ত্র, সংস্কৃত-সাহিত্য, ইতিহাস-ভূগোল প্রভৃতিতেও বিলক্ষণ ব্যুৎপন্ন। ইঁহার অনুবাদ শিক্ষার পুস্তক ও ইংরাজী ব্যাকরণ,

শিক্ষা-বিভাগে অত্যন্ত সমাদৃত। মিত্র মহাশয় যেমন বিনয়ী, তেমনি শিষ্টাচার-সম্পন্ন। ইনি এক জন পরমপ্রেমিক বৈষ্ণব। ইঁহার সুমধুর কীর্ত্তন শুনিবার জন্য আবাল-বৃদ্ধ-বনিতা যেন উদ্‌গ্রীব। মিত্র মহাশয় যখন বৈষ্ণব কবিদের পদাবলীর বিশেষণ গুলির বাঙ্গালায় ও ইংরাজীতে ব্যাখ্যা করিয়া বুঝাইয়া দেন, তখন পাষাণ হৃদয়ও সরস হইয়া উঠে, পাষণ্ডের মনও ক্ষণকালের জন্য ভক্তি-রসের তরঙ্গে উদ্বেল হয়। ইঁহার চৈতন্য মহাপ্রভুর প্রতি অচলা ভক্তি ও গভীর বিশ্বাস। মহাপ্রভু যেখানে সন্ন্যাস গ্রহণ করিয়াছিলেন, ইঁহার জন্মভূমি সেই কাটোয়া নগরীর সন্নিহিত বলিয়াই হউক, অথবা মহাপ্রভুর কৃপা-বশতঃই হউক, চৈতন্য মহাপ্রভুর নামে মিত্র মহাশয় আপনা ভুলিয়া, সংসার ভুলিয়া প্রেমে বিভোর হইয়া পড়েন। ইহা ইঁহার পূর্ব্বজন্মার্জ্জিত সুকৃতির ফল ব্যতীত আর কি বলা যায়। রসময় বাবু ও বি, ব্যানার্জির স্বত্বাধিকারী অভয়বাবু ইঁহারা দুইজনে অভিন্ন হৃদয় বন্ধু। উভয়ে মহাপ্রভুর পরমভক্ত এবং উভয়েই মহাপ্রভুর নাম-কীর্ত্তনে বড়ই আসক্ত।

রমাবাই সরস্বতী। ইনি ১৮৫৮ খ্রীষ্টাব্দে মহারাষ্ট্র-দেশে কোঙ্কণস্থ-ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম অনন্তশাস্ত্রী। রমা শৈশব হইতেই পিতার নিকট সংস্কৃত ব্যাকরণ কাব্য অধ্যয়ন করেন। তীর্থ-যাত্রায় নির্গত হইলে ইঁহার মাতা পিতার বিয়োগ হয়। তাহার পর, রমা সপ্তদশ বৎসর বয়সে কনিষ্ঠ ভ্রাতা ও শ্রীনিবাসশাস্ত্রী নামক একটী পণ্ডিতের সহ ভ্রমণার্থ বাঙ্গালা দেশ অভিমুখে যাত্রা করেন। কলিকাতায় আগমন করিলে অত্রত্য পণ্ডিতবর্গ রমার বিশুদ্ধ সংস্কৃত উচ্চারণ, অসাধারণ স্মরণশক্তি, সমস্যা পূরণের ক্ষমতা ও তদুপরি অপূর্ব্ব রূপ লাবণ্য দর্শনে মুগ্ধ হইয়া ইঁহাকে 'সরস্বতী' উপাধি প্রদান করেন। তাঁহার পর, রমা কৃষ্ণনগর রাজবাটী ও পরে রংপুরে গমন করেন। সেখানে শ্রীযুক্ত যাদবেশ্বর তর্করত্ন (পরে মহামহোপাধ্যায়) মহাশয়ের সহিত সদ্ভাব ও প্রণয় হয়। এমন কি পরস্পর বিবাহের কথা পর্য্যন্ত হইয়াছিল। পরে যুবক তর্করত্ন মহাশয়ের পঞ্চদশবর্ষীয়া বধূ পিত্রালয় হইতে আগমন করিলে বিবাহ প্রস্তাব-ভঙ্গ হয়। ইহার পর, শ্রীহট্টের এম্-এ, পাস একটী শূদ্র যুবার সহিত রমার বিবাহ হয়। বিবাহের তিন বৎসর পরে রমা বিধবা হন। তাহার পর, ১৮৮১ খ্রীষ্টাব্দে পুণা নগরীতে রমা 'আর্য্যমহিলাসমাজ' প্রতিষ্ঠা করেন। তাহারপর, ১৮৮৩ খ্রীষ্টাব্দে ইনি ইংলণ্ডে গমন করেন; এবং সেখানে খ্রীষ্টধর্ম্মে দীক্ষিতা হন। ১৮৮৪ হইতে ১৮৮৬ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত ইনি চেল্‌টেন্‌হামে লেডিস্ কলেজে সংস্কৃত ভাষার অধ্যাপনা করেন। তাহার পর, কিণ্ডার-গার্টেন প্রণালীর অধ্যাপনা শিক্ষার জন্য আমেরিকায় গমন করেন। অনন্তর বোষ্টন নগরে হিন্দু বালবিধবার কল্যাণকল্পে ইনি রমাবাই এসোসিয়েসন্ স্থাপিত করেন। তাহার পর, সেখান হইতে ভারতবর্ষে প্রত্যাগত হইয়া বম্বে নগরীতে একটী বিধবা-নিবাস প্রতিষ্ঠিত করেন। পরে উহার "সারদাসদন" নাম দিয়া পুণানগরীতে তুলিয়া লওয়া হইয়াছে। শ্রীমতী রমাবাই সরস্বতী "নারী-ধর্ম্ম" নামক একখানি গ্রন্থ প্রণয়ন করিয়াছেন।

রমেশচন্দ্র দত্ত। ইনি ১৮৪৮ খ্রীষ্টাব্দে কলিকাতা রামবাগানে কায়স্থকুলে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম ঈশানচন্দ্র দত্ত। ১৮৬৯ খ্রীষ্টাব্দে ইনি, সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও বিহারিলাল গুপ্তের সহিত সিবিল্‌সার্বিস্ পরীক্ষা প্রদানের নিমিত্ত ইংলণ্ডে গমন করেন। উক্ত পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রগণের মধ্যে রমেশচন্দ্র তৃতীয় স্থান অধিকার করেন। ইনি বঙ্গদেশে কার্য্য প্রাপ্ত হন এবং বিভাগীয় কমিসনারের পদে পর্য্যন্ত উন্নীত হইয়াছিলেন। কার্য্য হইতে অবসর গ্রহণ করিয়া কিছুকাল লণ্ডন-ইউনিভার্সিটি কলেজে ভারতবর্ষের ইতিহাস অধ্যাপনা করেন। তাহার পর, কিয়ৎকাল বড়োদা-রাজ্যের রাজ-সচিবের কার্য্য করিয়াছিলেন। ইনি নিম্নলিখিত বাঙ্গালা গ্রন্থ প্রণয়ন করিয়াছিলেন। ১। মাধবীকঙ্কণ। ২। জীবনসন্ধ্যা। ৩। জীবনপ্রভাত। ৪। সংসার ও সমাজ। ৫। ঋগ্‌বেদের বঙ্গানুবাদ। এতদ্ভিন্ন ইঁহার রচিত কয়েকখানি ইংরাজী গ্রন্থও আছে। রমেশচন্দ্রদত্তই সর্ব্বপ্রথম বঙ্গীয় সাহিত্য পরিষদের

সভাপতি পদে বৃত হন। এবং ১৮৯২ খ্রীষ্টাব্দে ইনি সি, আই, ই, উপাধিলাভ করেন। ১৩১৬ সালের ১৩ই অগ্রহায়ণ ইঁহার মৃত্যু হইয়াছে।

রমেশচন্দ্র মিত্র। ইনি ১৮৪০ খ্রীষ্টাব্দে ২৪ পরগনা জেলার অন্তর্গত রাজারহাট বিষ্ণুপুর গ্রামে কায়স্থ বংশে জন্মগ্রহণ করেন। ২১ বৎসর বয়সে কলিকাতা সদর দেওয়ানী আদালতে ওকালতি ব্যবসা আরম্ভ করেন। তাহার পর, উক্ত আদালতে দেড় বৎসর কার্য্য করিয়া প্রায় বারো বৎসর কাল হাইকোর্টে ব্যবসা করেন। ঐ সময় রমেশচন্দ্র কলিকাতা হাইকোর্টের উকীলগণের শীর্ষস্থান অধিকার করিয়াছিলেন। ১৮৭১ হইতে ১৮৯০ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত ইনি হাইকোর্টের অন্যতম জজের পদে কার্য্য করেন। এই কালের মধ্যে মিত্র মহাশয় দুইবার হাইকোর্টে অস্থায়ীভাবে প্রধান বিচারপতির পদে প্রতিষ্ঠিত হইয়াছিলেন। বাঙ্গালী জজের মধ্যে ইনিই প্রথম এই সম্মান প্রাপ্ত হন। এই পদে অবস্থিতি কালে বিচারপতি মিত্র মহাশয় তীক্ষ্ণ-বুদ্ধি ও বিধিশাস্ত্রে গভীর জ্ঞান ও তেজস্বিতার পরিচয় প্রদান করিয়াছিলেন। ইনি পাবলিক্‌সার্বিস্‌কমিসনের সভ্য ও বড় লাটের কাউন্সিলের সদস্য ছিলেন। মিত্র মহাশয় প্রথমে নাইট্‌, পরে কে, সি, আই, ই, উপাধিপ্রাপ্ত হন। ১৮৯৯ খৃষ্টাব্দের ১৩ই জুলাই ইনি দেহ ত্যাগ করেন।

রবিবর্ম্মা (রাজা)। ১৮৪৮ খ্রীষ্টাব্দের মে মাসে দক্ষিণ-ভারতের ত্রিবিন্দ্রম্‌ সহরের সন্নিহিত কিলিমন্নুর গ্রামে রবিবর্ম্মা জন্মগ্রহণ করেন। রবিবর্ম্মা যে বংশে জন্মিয়াছিলেন, এই বংশ ত্রিবাঙ্কুরের রাজদত্ত জায়গীর-ভোগী। ইঁহার মাতাও শিক্ষিতা, তিনি কবিতা লিখিয়া যশস্বিনী হইয়াছিলেন। বাল্যকাল হইতেই রবিবর্ম্মার চিত্র-বিদ্যায় অনুরাগ ছিল। ১৩ বৎসর বয়সে ইনি ত্রিবাঙ্কুরে গমন করেন। মহারাজ ইঁহার অল্প বয়সে অঙ্কিত কয়েকখানি চিত্র পাইয়া অত্যন্ত আহ্লাদিত হন এবং ইঁহাকে চিত্রাঙ্কন-বিদ্যায় বিশেষ উৎসাহ প্রদান করেন। অষ্টাদশ বৎসর বয়সে রবিবর্ম্মা ত্রিবাঙ্কুরের মহারাজের এক ভগিনীকে বিবাহ করেন। ১৮৬৮ খ্রীষ্টাব্দে থিয়োডোর জেন্‌সেন্‌ নামক এক ইংরেজ চিত্রকর ত্রিবাঙ্কুরের রাজদরবারে উপস্থিত হন এবং রাজপরিবারের চিত্র অঙ্কিত করেন। এই সময় রবিবর্ম্মা তাঁহার নিকট তৈলচিত্রণ শিক্ষা করেন। ইহার পূর্ব্বে ইনি জলমিশ্রিত বর্ণে চিত্রণ করিতেন। ইহার পর ইনি ক্রমশঃ চিত্র অঙ্কনে অসাধারণ খ্যাতি লাভ করেন। ত্রিবাঙ্কুর, বড়োদা, মহীশূর—প্রভৃতি রাজ্যের রাজপরিবারের চিত্র অঙ্কিত করিয়া রবিবর্ম্মা বহু স্বর্ণপদক ও প্রচুর পুরস্কার লাভ করেন। এতদ্ভিন্ন মান্দ্রাজ ও বম্বের গবর্ণরের ন্যায় রাজপুরুষগণ এবং স্যার্‌ রাজা মাধবরাও ট্যাঞ্জোরের ন্যায় দেশীয় রাজ-মন্ত্রিগণ ইঁহাকে যথেষ্ট সম্মান প্রদান করিয়াছিলেন। তদ্ভিন্ন ইনি মান্দ্রাজ ও কলিকাতার প্রদর্শনী-সমূহেও যথেষ্ট স্বর্ণ ও রৌপ্যপদক পুরস্কার প্রাপ্ত হন। রবিবর্ম্মা ভারতীয় লুপ্ত-প্রায় চিত্রবিদ্যার এক সঞ্জীবতা প্রদান করিয়া গিয়াছেন। গবর্মেণ্ট ইঁহাকে রাজা উপাধি প্রদান করেন। ১৯০৭ খ্রীষ্টাব্দে রবিবর্ম্মা ইহলোক ত্যাগ করিয়াছেন।

রবীন্দ্রনাথ ঠাকুর। ইনি মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুরের কনিষ্ঠ পুত্র। ১২৬৮ সালের ২৫শে বৈশাখ রবীন্দ্রনাথ কলিকাতায় জন্মগ্রহণ করেন। ইনি কলিকাতা নর্ম্ম্যাল্‌ স্কুল সংসৃষ্ট মডেল স্কুলে পাঠ আরম্ভ করেন এবং এখানেই বিদ্যালয়ের পাঠ শেষ করেন। শেষে পিতার সহিত বোলপুরে, ও হিমালয়-শিখরে বাসকালে এবং আমেদাবাদে ইঁহার দ্বিতীয় অগ্রজ সত্যেন্দ্রনাথ ঠাকুরের সন্নিধানে অবস্থিতিকালে যথাক্রমে সংস্কৃত ও ইংরাজী ভাষা শিক্ষা করিয়াছিলেন। ১৬ বৎসর বয়স হইতেই ইনি ভারতী পত্রিকায় প্রবন্ধ লিখিতে আরম্ভ করেন। ইহার পর ইনি লণ্ডন নগরে যাইয়া তত্রত্য ইউনিভার্সিটি কলেজে কিছুকাল ইংরাজী-সাহিত্য অধ্যয়ন করেন। পরে আর একবার ইনি ইউরোপে গমন করিয়াছিলেন। রবীন্দ্রনাথ কিশোর বয়স হইতে এ পর্য্যন্ত অসংখ্য কবিতা, সঙ্গীত, নাটক, উপন্যাস রচনা করিয়াছেন। নব্যশিক্ষিত অনেক যুবা সাহিত্যিক তাঁহার অত্যন্ত গোঁড়া। তাঁহার

বন্ধু-ভাগ্যও কম নহে। নাটোরের মহারাজ শ্রীযুক্ত জগদিন্দ্রনাথ রায় এবং ত্রিপুরার মহারাজ প্রভৃতির ন্যায় ভূম্যধিকারী ও ভূপতিগণ তাঁহার প্রিয়সুহৃদ্। তাঁহার চেহারায় ও কণ্ঠস্বরে এমন একটু বিশেষত্ব আছে, যাহাতে নরনারী নির্ব্বিশেষে সকলেই তাঁহার পক্ষপাতী হইয়া পড়ে। কলিকাতার কোন স্থানে তাঁহার বক্তৃতা হইবে, এই কথা প্রচার হইলে তিন ঘণ্টা পূর্ব্ব হইতে নব-সভ্যতাসম্পন্ন শিক্ষিতা মহিলাদের এত ভিড় হয় যে, সেখানে পুরুষের প্রবেশের সম্ভাবনা অতি অল্পই থাকে। শুনা যায়, কবিবর আমেরিকায় গমন করিলে তত্রত্য রমণীগণ তাঁহাকে বড়ই আদরের চক্ষে দেখিয়া ছিলেন। এমন কি, ল্যাণ্ড-লেডী তাঁহার নিকট ভাড়া লইতে চাহে নাই, অনেক সাধ্য সাধনা করিয়া কবিবরকে বাড়ী-ভাড়া গছাইতে হইয়াছিল। তরুণীগণ কবিবরের মুখে যিশুখ্রীষ্টের মুখচ্ছবি অবলোকন করিয়া ভয় ও বিস্ময়ে বিহ্বল হইতেন। যৌবনোন্মুখী বালিকারা তাঁহার সহিত কথা বলিতে সাহস করিত না, দূর হইতে মুখের সৌন্দর্য্য পান করিয়া নীরবে চলিয়া যাইত। 'নোবল্ প্রাইজ্' পাওয়ার পর হইতে কবিবর রবীন্দ্রনাথ সম্মানের ভারে চলৎশক্তি-রহিত হইয়াছেন। তিনি আমেরিকা হইতে কলিকাতায় পৌছিলে নব্য সাহিত্যিকদল তাঁহাকে অভিনন্দিত করিবার নিমিত্ত চতুর্দ্দিকে ছুটাছুটি করিতে লাগিলেন। কবিবর বিপদ্ গণিয়া বোলপুরে পলায়ন করিলেন। সেখানে গিয়াও কি নিস্তার আছে? আবার সাহিত্যিকের দল স্পেশাল্ ট্রেণে বোলপুরে গিয়া হাজির। কবিবর চুপে চুপে আগ্রায় তাজমহল দেখিতে গিয়াছেন, সেখানকার বাঙ্গালীগণ উহা কি প্রকারে জানিতে পারিয়াছিলেন, অমনি খোঁজ, খোঁজ, রব পড়িয়া গেল। ঠাকুর-কবি অতি সন্তর্পণে সেখান হইতে পলায়ন করিয়া তবে অব্যাহতি পাইলেন। রবীন্দ্রনাথ ক্ষণজন্মা পুরুষ, দিন কত মাসিক-সাহিত্যে ও সংবাদ-পত্রে অন্য কথা অতি অল্পই থাকিত, কেবল রবীন্দ্রনাথের গুণাবলীর বিবিধ ভঙ্গীতে নানাছন্দে উল্লেখ প্রবন্ধ সমূহের প্রধান অঙ্গ ছিল। বিশ্ববিদ্যালয়েও ইঁহার খাতির কম নহে। ইঁহার সঙ্কলিত কতকগুলি গ্রাম্য-বাঙ্গালা শব্দের তালিকা বাঙ্গালা এম্, এ, পরীক্ষার পাঠ্যশ্রেণী ভুক্ত হইয়াছে। কবিবর রবীন্দ্রনাথ গতবর্ষে কলিকাতা-বিশ্ববিদ্যালয় হইতে "ডক্টর্ অফ্ লিটারেচার্" এবং গভর্মেণ্ট হইতে "নাইট্" উপাধি লাভ করিয়াছেন।

রাখালদাস ন্যায়রত্ন। ইনি ১২৩৬ সালের ২৮শে ভাদ্র জেলা ২৪ পরগণার অন্তর্গত ভট্টপল্লী গ্রামে পাশ্চাত্য বৈদিকশ্রেণীস্থ ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করেন। ন্যায়রত্ন মহাশয় ভট্টপল্লীর জয়রাম ন্যায়ভূষণ মহাশয়ের নিকট ব্যাকরণ, কাব্য ও হলধর তর্কচূড়ামণি মহাশয় এবং যদুনাথ সার্ব্বভৌম মহাশয়ের নিকট ন্যায়শাস্ত্র অধ্যয়ন করেন। ইনি আস্তিক্য, সদাচার, অধ্যাপনানিষ্ঠা প্রভৃতি গুণে ব্রাহ্মণ-পণ্ডিত কুলের শিরোমণি ছিলেন। "মহামহোপাধ্যায়" উপাধির সৃষ্টি হইলে বঙ্গের যে কয়জন অধ্যাপক প্রথম বৎসরে গবর্মেণ্ট হইতে এই উপাধি লাভ করেন, তন্মধ্যে ন্যায়রত্ন মহাশয়ই অগ্রবর্ত্তী ছিলেন। ইনি সংস্কৃত ভাষায় নিম্নলিখিত গ্রন্থ সকল প্রণয়ন করিয়াছিলেন। ১। বদরত্ন। ২। জীবাণুত্ববাদ। ৩। অদ্বৈতবাদ-খণ্ডন। ৪। মায়াবাদনিরাস। বিগত ১৩২১ সালের কার্ত্তিক মাসে ন্যায়রত্ন মহাশয় কাশীলাভ করিয়াছেন। ন্যায়রত্ন মহাশয়ের কনিষ্ঠ ভ্রাতা স্বর্গীয় তারাচরণ তর্করত্ন মহাশয়ও একজন অসাধারণ পণ্ডিত ও অসাধারণ তার্কিক ছিলেন। তিনি ১২৪৩ সালের চৈত্র মাসে ভট্টপল্লীতে জন্মগ্রহণ করেন। তর্করত্ন মহাশয় জয়রাম ন্যায়ভূষণ মহাশয়ের নিকট ব্যাকরণ, কাব্য, অলঙ্কার, রাখালদাস ন্যায়রত্ন মহাশয়ের নিকট ন্যায়শাস্ত্র এবং বিশুদ্ধানন্দ স্বামীর নিকট পূর্ব্বমীমাংসা ও বেদান্তদর্শন অধ্যয়ন করেন। তিনি যেমন শাস্ত্রীয় বিচারে তেমনি সমস্যা-পূরণ ও দ্রুত কবিতা-রচনায় কৃতী ছিলেন। কাশীরাজের সভায় তিনিই সর্ব্বপ্রথম বাঙ্গালী সভাপণ্ডিত নিযুক্ত হন। দয়ানন্দ সরস্বতীর সহিত বিচার করিয়া তর্করত্ন মহাশয় বেদে সাকারোপাসনার অস্তিত্ব সিদ্ধ করিয়াছিলেন। তিনি নিম্ন লিখিত সংস্কৃত গ্রন্থ

সকল রচনা করেন। ১। খণ্ডনপরিশিষ্ট। ২। তর্করত্ন। ৩। শৃঙ্গারতিলক। ৪। কাননশতক। ৫। কলাতত্ত্ব। ৬। ঈশোপনিষদ্ভাষ্য। ৭। সামবেদভাষ্য। ৮। মুক্তিমীমাংসা। ৯। রামজন্মভাণ। ১০। নীতিদীপিকা। তর্করত্ন মহাশয় ৪৪ বৎসর মাত্র জীবিত ছিলেন, এই অনতি-দীর্ঘ-কালের মধ্যে তিনি এত কার্য্য করিয়া গিয়াছেন। তাঁহার তৃতীয় পুত্র পণ্ডিত শ্রীযুক্ত প্রিয়নাথ তত্ত্বরত্ন মহাশয় বর্দ্ধমানের মহারাজের সভাপণ্ডিত এবং সর্ব্বকনিষ্ঠ পুত্র মহামহোপাধ্যায় শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণ মহাশয় কলিকাতা সংস্কৃত কলেজের দর্শনশাস্ত্রের অধ্যাপক।

রাজকৃষ্ণ রায়। ইনি ১২৬২ সালে জন্মগ্রহণ করেন। শৈশবেই ইঁহার মাতৃ পিতৃ বিয়োগ হয়। এক মাতৃষ্বসা ইহাকে প্রতিপালন করেন। ইনি প্রথমে অনেকগুলি নাটক ও কবিতা পুস্তক রচনা করিয়াছিলেন। প্রবীণ বয়সে বাল্মীকি রামায়ণ ও কৃষ্ণদ্বৈপায়ন-প্রণীত মহাভারতের বাঙ্গালা-পদ্যে অনুবাদ করেন। দারিদ্র্য রায় মহাশয়ের চির সহচর ছিল। ১৩০০ সালের ২৮শে ফাল্গুন ইনি পর-লোক গমন করিয়াছেন।

রাজনারায়ণ বসু। ইনি ১৮২৬ খ্রীষ্টাব্দে কলিকাতার দক্ষিণে বোড়াল গ্রামে কায়স্থকুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম নন্দকিশোর বসু। রাজনারায়ণ বাবু শৈশব হইতেই অতিশয় বিদ্যানুরাগী ছিলেন। অল্প বয়সে হিন্দুকলেজের শেষ পরীক্ষায় উত্তীর্ণ হন এবং বাটীতে মুন্সীর নিকট কিছুকাল পারস্য-ভাষা অধ্যয়ন করেন। ইনি মেদিনীপুর গভর্মেণ্ট স্কুলের প্রধান শিক্ষকের পদ প্রাপ্ত হইয়া অনেক দিন মেদিনীপুরে অবস্থিতি করিয়া ছিলেন। রাজনারায়ণ বাবু যৌবনে ব্রাহ্মধর্ম্মে দীক্ষিত হইয়া স্ত্রীশিক্ষা-বিস্তারও সুরাপান নিবারণ প্রভৃতি নানা কার্য্যে বিশেষ যত্ন ও পরিশ্রম করেন। ইনি যেমন সরল, তেমনি নীতিমান্ ছিলেন। শেষ জীবনে বসু মহাশয় দেওঘরে অবস্থিতি করিতেন। ১৯০০ খ্রীষ্টাব্দের ১৬ই সেপ্টেম্বর ইঁহার পরলোক প্রাপ্তি হইয়াছে। বসু মহাশয় নিম্নলিখিত গ্রন্থগুলি প্রণয়ন করেন। ১। ধর্ম্মতত্ত্বদীপিকা। ২। ব্রহ্ম-সাধন। ৩। হিন্দুধর্ম্মের শ্রেষ্ঠতা। ৪। সেকাল ও একাল। ৫। ব্রাহ্মসমাজের বক্তৃতা।

রাজেন্দ্রচন্দ্র মিত্র। ইনি ১৭৬৯ শকাব্দের ১৮ই চৈত্র ২৪ পরগণা জেলার অন্তর্গত রাজপুর গ্রামে দক্ষিণরাঢ়ীয় কায়স্থ-বংশে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম রামকুমার মিত্র। রাজপুরের মিত্রবংশ অতি প্রসিদ্ধ। রাজেন্দ্রচন্দ্র বড় বংশের সন্তান হইলেও নিঃস্ব ছিলেন, পিতার এরূপ অবস্থা ছিল না যে, কলিকাতায় রাখিয়া পুত্রকে শিক্ষিত করেন। সুতরাং আত্ম-প্রেরণায় নিঃসম্বল অবস্থায় বালক রাজেন্দ্রচন্দ্র বাটী হইতে একাকী কলিকাতায় আসিয়া উপস্থিত হন এবং প্রতিভা ও অধ্যবসায়ের প্রভাবে ভীষণ দারিদ্র্যের সহিত সংগ্রাম করিয়া এণ্ট্রান্স্ পরীক্ষায় কৃতকার্য্য হইয়া মেডিকাল্ কলেজে প্রবেশ করেন। তিনি মেডিকাল্ কলেজের প্রত্যেক পরীক্ষায় বৃত্তি ও প্রত্যেক বিষয়ে সুবর্ণপদক ও রৌপ্যপদক পুরস্কার লাভ করিয়া সসম্মানে চিকিৎসা-বিদ্যার শেষ পরীক্ষায় উত্তীর্ণ হন। ডাক্তার রাজেন্দ্রচন্দ্র প্রথমে শিক্ষা-বিভাগে কার্য্যগ্রহণ করেন। কিছুকাল হুগলী কলেজে প্রোফেসরের কার্য্য করিয়া অপেক্ষাকৃত অধিক বেতনে ডাক্তারের কার্য্যে নিযুক্ত হইয়া আণ্ডামান্ দ্বীপে গমন করেন। বোধ হয় তাঁহার পূর্ব্বে ঐরূপ হিংস্র অপরাধি-পূর্ণ ভয়-সঙ্কুল স্থানে কোন বাঙ্গালী গমন করেন নাই। রাজেন্দ্রচন্দ্র তেজস্বী ও অসাধারণ সাহসী ছিলেন। যেমন সুদীর্ঘ বলিষ্ঠ গৌরবর্ণদেহ, তেমনি তাঁহার প্রতিভা-মণ্ডিত মুখশ্রী ছিল। তিনি দৃঢ়প্রতিজ্ঞ, কিছুতেই পশ্চাৎপদ হইতেন না। এই বিদেশ গমনে তাঁহার কিশোর বয়স্কা সহধর্ম্মিণীই একমাত্র সঙ্গিনী ছিলেন। সেই কঠোর-দণ্ডে দণ্ডিত এবং চিরনির্ব্বাসিত কয়েদীদিগের বাসস্থানের অনতিদূরেই তাঁহার বাসস্থান ছিল। মিত্র-গৃহিণীও স্বামীর সম্পূর্ণ অনুরূপা। তাঁহার সাহস, ধৈর্য্য পতিসেবা অসাধারণ। যখন ডাক্তার মিত্র নিয়মিত সময়ে কয়েদীদিগের পরিদর্শন করিতে যাইতেন, তখন তাঁহাকে একাকিনী স্বামীর আগমন পথ প্রতীক্ষা করিয়া ভয়ে ভয়ে সময়

কাটাইতে হইত। এইরূপ সুখে দুঃখে চারি বৎসর কাল সেই আত্মীয়-বন্ধু-বান্ধব-বিহীন দ্বীপ ভূমিতে অতিবাহিত করিয়া ডাক্তার মিত্র সেখানকার কার্য্য পরিত্যাগ পূর্ব্বক স্বদেশে ফিরিয়া আসেন এবং তাহার পর হইতে সুদীর্ঘকাল কলিকাতা মহানগরীতে স্বাধীনভাবে চিকিৎসা ব্যবসায় করিয়া যথেষ্ট খ্যাতি অর্থ ও সম্মানলাভ করিয়াছিলেন। তাঁহার হাতযশ উত্তম ছিল। তিনি অনেক কঠিন পীড়াগ্রস্তকে রক্ষা করিয়া খ্যাতি লাভ করিয়াছিলেন। তাঁহার নিকট ধনী দরিদ্র ভেদ ছিল না। অনেক সময় তিনি ধনীকে উপেক্ষা করিয়া দরিদ্রের বাড়ীতে যাইতেন। ডাক্তার রাজেন্দ্রচন্দ্রের এমনি পরোপচিকীর্ষ-বুদ্ধি ছিল যে, হয়ত অনেক দর্শনীর টাকা উপেক্ষা করিয়া বিনা ভিজিটে বিপন্ন ভদ্রলোকের বাটীতে দিনের মধ্যে পাঁচবার গিয়াও চিকিৎসা করিয়াছেন। তিনি মতে Positivist সম্ভববাদী ছিলেন; পূজা, আহ্নিক, জপ, তপ বেশী করিতেন না। কিন্তু সমাজে তিনি একজন অত্যন্ত রক্ষণশীল হিন্দু ছিলেন। শুনা যায় ডাক্তার মিত্র সংগোপনে অনেককে সাহায্য করিতেন। কয়েকটী অনাথা বিধবা তাঁহার নিকট মাসিক বৃত্তি পাইত। এতদ্ভিন্ন তিনি কতকগুলি ছাত্রের শিক্ষার ব্যয়ভার বহন করিতেন। তন্মধ্যে তিনটী ডাক্তারি পরীক্ষায় পাস হইয়া কার্য্যক্ষেত্রে প্রবেশ করিয়াছেন। গুণী, গুণগ্রাহী, পরোপকারী স্বাধীনচেতাঃ ডাক্তার রাজেন্দ্রচন্দ্র উন্নতির উচ্চ-সোপানে আরোহণ করিয়া কালের অলঙ্ঘ্য শাসনে বিজয়ী বীরের ন্যায় ইনি সহধর্ম্মিণী, একটী কন্যা ও একটী পুত্র রাখিয়া বিগত ১৯১১ খৃঃ অব্দের ১২ই সেপ্টেম্বর তারিখে অনন্তধামে প্রস্থান করিয়াছেন। ইহার রচিত নিম্নলিখিত পুস্তক গুলি প্রসিদ্ধ। (১) ধাত্রী বিদ্যা (২) লক্ষণতত্ত্ব (৩) সবিরাম ও অবিরাম জ্বর এবং বঙ্গের কয়েকটী পীড়া। ইহার পুত্র শ্রীমান্ প্রভাতচন্দ্র মিত্র এখন মেডিক্যাল্ কলেজের ষষ্ঠবার্ষিক শ্রেণীর ছাত্র।

রাজেন্দ্রচন্দ্র শাস্ত্রী। ইনি ১৭৮১ শকাব্দের ফাল্গুন মাসে ২৪ পরগণা জেলার অন্তর্গত নারায়ণপুর গ্রামে বাদীয় শ্রেণীর ব্রাহ্মণ-বংশে মাতামহালয়ে জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺নসিরাম বন্দ্যোপাধ্যায়। ইহার বয়স যখন ছয় মাস সেই সময়ে কলিকাতায় পিতৃগৃহে আনীত হন। ইনি প্রথমে আহীরিটোলা বঙ্গবিদ্যালয়ে, তাহার পর, সংস্কৃত কলেজে অধ্যয়ন করেন। শাস্ত্রী মহাশয় ১৮৮৩ খ্রীষ্টাব্দে সংস্কৃত এম, এ, পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রগণের মধ্যে প্রথম স্থান অধিকার করেন এবং সুবর্ণপদক ও প্রথমশ্রেণীর বৃত্তি প্রাপ্ত হন। তাহার পর, সংস্কৃত কলেজের অধ্যাপক নিযুক্ত হন, এবং ঐ কার্য্য করিতে করিতে "রায়চাঁদ প্রেমচাঁদ" পরীক্ষা দিয়া দশ হাজার টাকা পুরস্কার লাভ করেন। ইহার কিছু দিন পরে ওরিয়েণ্টোল্ কলেজের অধ্যক্ষের পদে নিযুক্ত হইয়া লাহোর গমন করেন। ঐ স্থান শাস্ত্রী মহাশয়ের ভাল না লাগায় ওখান হইতে ফিরিয়া আসেন এবং ১৮৮৬ খ্রীষ্টাব্দে বেঙ্গল-গবর্মেণ্টের অনুবাদক কার্য্যালয়ে দ্বিতীয় সহকারীর পদে নিযুক্ত হন। ঐ কার্য্য হইতে বেঙ্গল গবর্মেণ্টের পুস্তকালয়াধ্যক্ষ ও তথা হইতে বেঙ্গলি অনুবাদকের পদলাভ করিয়াছেন। শাস্ত্রী মহাশয় একজন সুপণ্ডিত ব্যক্তি। ইংরাজী ও সংস্কৃত ভাষায় ইহার যথেষ্ট খ্যাতি। ইনি ন্যায়শাস্ত্রের "ভাষা-পরিচ্ছেদ" নামক গ্রন্থের বাঙ্গালা অনুবাদ করিয়াছেন। এবং বাঙ্গালা ও ইংরাজী ভাষায় অনেক প্রবন্ধ লিখিয়াছেন। কয়েক বৎসর পূর্ব্বে গবর্মেণ্ট ইহাকে "রায় বাহাদুর" উপাধি দ্বারা ভূষিত করিয়াছেন। ইনি সাহিত্যসভার সম্পাদক, সেণ্ট্রাল-টেক্সট্‌বুক্-কমিটির মেম্বর ও কলিকাতা-বিশ্ববিদ্যালয়ের সদস্য।

রাজেন্দ্রনারায়ণ সেন। ইনি মুর্শিদাবাদ জেলার অন্তর্গত শ্রীরামপুর গ্রামে বৈদ্যবংশে ১২৭০ সালের ৩রা চৈত্র জন্মগ্রহণ করেন। পিতার নাম জগন্মোহন সেন কবিরাজ। রাজেন্দ্র নারায়ণ যে অত্যন্ত মেধাবী তাহা গুরুমহাশয়ের পাঠশালার পাঠ কালেই সকলে জানিতে পারিয়া ছিল। ইনি প্রথমে পিতার নিকট মুগ্ধবোধ ব্যাকরণ পড়িতে আরম্ভ করেন। তাহার পর, পিতার ছাত্র যদুকৃষ্ণ চক্রবর্ত্তী, রাধাগোবিন্দ দাস প্রভৃতির সমীপে ব্যাকরণ, অভিধানও কয়েক-

খানি কাব্য অধ্যয়ন করেন। অনন্তর, সৈদাবাদে স্বর্গীয় সুপ্রসিদ্ধ গঙ্গাধর কবিরাজ মহাশয়ের নিকট অধ্যয়নের নিমিত্ত গমন করেন। সেখানে থাকিয়া সেন মহাশয় প্রথমে মহাকাব্য, দর্শন, স্মৃতি উপনিষদ্-প্রভৃতি শাস্ত্র অধ্যয়ন করেন। তাহার পর, চিকিৎসা শাস্ত্র পাঠ আরম্ভ করেন। টীকা টিপ্পন সহ সুশ্রুত, চরক ও অন্যান্য যাবতীয় চিকিৎসাশাস্ত্র-সংক্রান্ত গ্রন্থ-সকল পাঠ করিয়া সুপণ্ডিত হন। ইনি রাজসাহী জেলার অন্তর্গত পুঁটিয়ার ভূম্যধিকারিণী মহারাণী শরৎসুন্দরীর জীবৎকালে তত্রত্য প্রধান চিকিৎসকের পদ অধিকার করেন। পরে সেখানে কোন অসুবিধা না থাকিলেও শিক্ষা এবং বিদ্যাচর্চ্চার সমধিক উন্নতি কামনায় শ্রীমতী রাণী হেমন্ত কুমারী দেবী মহোদয়াকে আশ্রয় করিয়া কলিকাতায় আগমন করেন। এখন কলিকাতার সর্ব্বশ্রেষ্ঠ কবিরাজগণের মধ্যে ইনি অন্যতম। কবিরাজ রাজেন্দ্রনারায়ণ সেন মহাশয় ধীমান্ বিজ্ঞ ও মিষ্টভাষী। ইনি প্রথমে যখন চিকিৎসা আরম্ভ করেন, তখন ইঁহার দর্শনী ছিল দুই টাকা, এক্ষণে ষোল টাকা হইয়াছে। ইঁহার বসন্তরোগ-চিকিৎসা গ্রন্থ মুদ্রিত হইয়াছে, অন্যান্য গ্রন্থ এখনও মুদ্রিত হয় নাই।

রাজেন্দ্রলাল মল্লিক। (রাজা বাহাদুর) ইনি কলিকাতার সুবিখ্যাত ধনী সুবর্ণবণিক্-জাতীয় নীলমণি মল্লিকের দত্তক পুত্র। ১৮১৯ খ্রীষ্টাব্দের ২৪শে জুন রাজেন্দ্রলাল জন্মগ্রহণ করেন। ইঁহার বয়স যখন তিন বৎসর সেই সময়ে ইঁহার পিতা নীলমণিমল্লিক পরলোক গমন করেন। তাহার পর, যখন ইঁহার মাতার সহিত বৈষ্ণবদাস মল্লিকের বিষয় ঘটিত মোকদ্দমা হয়, তখন রাজেন্দ্রলাল নাবালক। সার্ জেম্‌স্-ওয়েয়ার্ হগ্ ইঁহার অভিভাবকরূপে সুপ্রিমকোর্ট কর্ত্তৃক নিযুক্ত ছিলেন। তাহার পর, বয়ঃপ্রাপ্ত হইলে রাজেন্দ্রলাল স্বয়ংই পিতৃ-পরিত্যক্ত সম্পত্তির ভার গ্রহণ করেন। ইনি ইংরাজী, সংস্কৃত ও পার্সী ভাষায় শিক্ষিত হইয়াছিলেন। ইঁহার দয়া-দাক্ষিণ্য ও যথেষ্ট ছিল। ১৮৬৬ খ্রীষ্টাব্দে উড়িষ্যায় ভয়ঙ্কর দুর্ভিক্ষ উপস্থিত হয়। কলিকাতায় আগত সেই সকল দুর্ভিক্ষ-পীড়িতের জন্য রাজেন্দ্রলাল অন্নসত্র খুলিয়া বহু অর্থ ব্যয়ে উহাদের প্রাণ রক্ষা করেন। প্রাণিবিদ্যার অনুশীলনে ও নানা জন্তুর পরিপালনে ইঁহার সবিশেষ অনুরাগ ছিল। ইঁহার বাটীতে একটী প্রাণিশালা ছিল, তাহাতে অনেক দুর্ল্লভ জীব জন্তু প্রতিপালিত হইত। রাজেন্দ্রলাল মল্লিকের চোরবাগানের বাটী কলিকাতার দ্রষ্টব্য পদার্থের অন্যতম। এই প্রাসাদ বহু ব্যয়ে মর্ম্মর-প্রস্তর দ্বারা নির্ম্মিত হইয়াছিল এবং ইহা বহুবিধ তৈল-চিত্র ও পাষাণ-মূর্ত্তিতে অলঙ্কৃত। মল্লিক মহাশয় ১৮৬৭ খ্রীষ্টাব্দে "রায় বাহাদুর"ও ১৮৭৮ খ্রীষ্টাব্দে "রাজাবাহাদুর" উপাধিতে ভূষিত হন।

রাজেন্দ্রলাল মিত্র। ১৭৪৩ শকের ৫ই ফাল্গুন রাজেন্দ্রলাল কলিকাতার সন্নিহিত শুঁড়া গ্রামে কায়স্থ-কুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম জনমেজয় মিত্র। একাদশ বৎসর বয়সে রাজেন্দ্রলাল ইংরাজি স্কুলে ভর্ত্তি হন। কিছু কাল অধ্যয়নের পর, প্রথমে ইনি ডাক্তারি পড়িতে আরম্ভ করেন। তাহার পর, পিতার পরামর্শে ডাক্তারি ছাড়িয়া আইন-শিক্ষায় প্রবৃত্ত হন। ইনি আইনের পরীক্ষা প্রদান করেন কিন্তু উত্তরের কাগজ হারাইয়া যাওয়ায় উক্ত পরীক্ষায় কৃতকার্য্য হইতে পারেন নাই। ২৩ বৎসর বয়সে রাজেন্দ্রলাল এসিয়াটিক-সোসাইটির লাইব্রেরিয়ান্ ও আসিষ্টাণ্ট সেক্রেটারির পদে নিযুক্ত হন। ঐ সময়ে ইনি আশানুরূপ পুস্তক পাঠের অবসর প্রাপ্ত হন এবং নানা বিষয়ে জ্ঞান-সঞ্চয়ের জন্য বদ্ধপরিকর হন। তখন হইতেই রাজেন্দ্রলাল সংস্কৃত, বাঙ্গালা, ইংরাজী পার্সী উর্দ্দু, হিন্দী, গ্রীক্, লাটিন্ ফরাসী জার্ম্মান্ প্রভৃতি ভাষা-শিক্ষা করিতে আরম্ভ করেন এবং এসিয়াটিক্-সোসাইটির জর্ণালে গবেষণামূলক অনেক প্রবন্ধ লেখেন। ইনি সংস্কৃত, বাঙ্গালা ও ইংরাজী ভাষায় সর্ব্বশু‍ ১১৮ খানি গ্রন্থ সম্পাদন ও প্রণয়ন করেন তন্মধ্যে ইঁহার বিবিধার্থ-সংগ্রহ, রহস্য-সন্দ মীবারের ইতিহাস, শিবাজীর জীবনচরিত প্রভৃ

প্রসিদ্ধ। মিত্র মহাশয় শেষে এসিয়াটিক্‌-সোসাইটির সভাপতির পদে ও বৃত হইয়াছিলেন। তাহার পর, ব্রিটিস্‌-ইণ্ডিয়ান্‌-এসোসিয়েসনের সভাপতি ও অবশেষে ওয়ার্ড ইন্‌ষ্টিটিউসনের তত্ত্বাবধায়ক নিযুক্ত হন। ১৮৭৫ খ্রীঃ অব্দে বিশ্ব-বিদ্যালয় ইহাকে "ডি, এল্‌" (ডাক্তার অব্‌ল) উপাধি প্রদান করেন। ১৮৮৪ খ্রীষ্টাব্দে ইনি গবর্মেণ্ট হইতে রাজা উপাধি লাভ করেন। ১৮৯১ খ্রীঃ অব্দের ২৪শে জুলাই ডাক্তার রাজা রাজেন্দ্রলাল পরলোক গমন করিয়াছেন।

রাধাকান্ত দেব (রাজা)। ইনি কলিকাতা শোভা-বাজারের মহারাজ নবকৃষ্ণ দেবের পৌত্র এবং রাজা গোপীমোহনের এক মাত্র পুত্র। রাধাকান্ত ১৭৮৪ শকাব্দের ১১ই মার্চ্চ জন্মগ্রহণ করেন। ইনি সংস্কৃত, আরবী, পারসী ও ইংরাজী ভাষায় ব্যুৎপন্ন ছিলেন। "শব্দকল্পদ্রুম" নামক সংস্কৃত অভিধান প্রণয়ন করিয়া মনীষী রাধাকান্তদেব অবিনশ্বর কীর্ত্তি রাখিয়া গিয়াছেন কিন্তু বেতন-ভোগী পণ্ডিত রাখিয়া এই সুবৃহৎ গ্রন্থ সঙ্কলন করায় ইহাতে নব্যপ্রণালীর কোন গবেষণার পরিচয় নাই। পণ্ডিতগণ অমূলক সমূলক যাহা কিছু সংস্কৃত ভাষায় পাইয়াছেন, তাহাই উদ্ধৃত করিয়া গিয়াছেন। তথাপি ইঁহার জীবৎকালের পক্ষে এ কার্য্য অতি মহৎ হইয়াছিল বলিতে হইবে। প্রভূত অর্থব্যয় ৪৬ বৎসরের পরিশ্রমে এই অভিধান প্রকাশিত ও বিনামূল্যে বিতরিত হইয়াছিল। ১৮৩৭ খ্রীষ্টাব্দে এই মহৎ কার্য্যের জন্য গবর্মেণ্ট কর্ত্তৃক ইনি "রাজা বাহাদুর" উপাধি দ্বারা ভূষিত হন। ১৮৬০ খ্রীঃ অব্দে কলিকাতা-বাসিগণ ইঁহার পাণ্ডিত্যের পুরস্কারস্বরূপ ইঁহাকে একখানি অভিনন্দন প্রদান করেন এবং সংগৃহীত অর্থ দ্বারা ইঁহার একখানি তৈলচিত্র প্রস্তুত করেন। ঐ তৈল-চিত্রখানি এখন এসিয়াটিক সোসাইটির একটী প্রকোষ্ঠে রাখা হইয়াছে। ১৮৬৪ খ্রীষ্টাব্দে রাজা রাধাকান্তদেব বাহাদুর ধর্ম্মসাধন মানসে বৃন্দাবন গমন করেন। ১৮৬৬ খ্রীষ্টাব্দে ইনি কে, সি, এস, আই উপাধি দ্বারা ভূষিত হন। ১৮৬৭ খ্রীঃ অব্দের ১৯শে এপ্রেল রাধাকান্তদেবের দেহান্তর হয়। ইঁহার ন্যায় পুত্র চরিত্র উন্নতমনা মনীষী বঙ্গদেশে অতি অল্পই জন্মগ্রহণ করিয়াছেন।

রামকৃষ্ণ (পরমহংস) ১৮৩৩ খ্রীঃ অব্দের ২০শে ফেব্রুয়ারি হুগলী জেলার অন্তর্গত কামারপুকুর গ্রামে ইনি জন্মগ্রহণ করেন। পিতার নাম ক্ষুদিরাম চক্রবর্ত্তী। ইনি পিতার কনিষ্ঠ পুত্র। শৈশবে ইঁহার নাম ছিল "গদাধর"। বাল্য-কালে গদাধরের কোনরূপ লেখা পড়া শিক্ষা হয় নাই। যৌবনের প্রারম্ভে ইনি কলিকাতার নিকটবর্ত্তী ভাগীরথী-তীরস্থ দক্ষিণেশ্বর নামক স্থানে কলিকাতার রাণীরাসমণির প্রতিষ্ঠিত কালীমূর্ত্তির পূজারি নিযুক্ত হন। এই স্থানেই গদাধরের হৃদয়ে ধর্ম্ম-ভাবের আবির্ভাব হয়। ইনি যদিও মন্ত্র তন্ত্র বিশেষ কিছু জানিতেন না কিন্তু বিনা মন্ত্রেই তন্ময় ভাবে ইঁহার অভীষ্ট দেবতা কালীর উপাসনা করিতেন। এই সময় হইতেই ইঁহার নাম হয় "রামকৃষ্ণ"। রামকৃষ্ণ কামিনী কাঞ্চন পরিত্যাগ করিয়াছিলেন। যৌবনের প্রারম্ভেই ইনি ইঁহার ভার্য্যা শ্রীমতী সারদাদেবীর অনুমতি লইয়া তাঁহার সঙ্গ ত্যাগ করেন। রামকৃষ্ণের ধনে অণুমাত্র আসক্তি ছিল না, ইনি মৃৎখণ্ড ও স্বর্ণমুদ্রা সমান চক্ষে দেখিতেন। ইনি কোন বিশেষ ধর্ম্ম-সম্প্রদায়ভুক্ত ছিলেন না, হিন্দু, বৌদ্ধ, খ্রীষ্টান, মুসলমান্‌ প্রভৃতি সকল ধর্ম্মের প্রতিই সমাদর প্রদর্শন করিতেন। পূর্ব্বেই বলা হইয়াছে, ইঁহার গুরুর নিকটে কোন শিক্ষা দীক্ষা ছিল না, অথচ কৃতবিদ্য ব্যক্তির ন্যায় অতি সরল ভাষায় সর্ব্বজন পরিচিত দৃষ্টান্ত দ্বারা জনসাধারণকে উদার ধর্ম্ম-ভাবে অনুপ্রাণিত করিতেন। রামকৃষ্ণ স্বয়ং সংগীত করিতে পারিতেন এবং সংকীর্ত্তনের সময় আত্ম বিস্মৃত হইয়া কেবল মা, মা, বলিয়া কাঁদিতেন। তখন তাঁহার নয়ন হইতে অজস্র অশ্রুধারা নির্গত ও শরীর রোমাঞ্চিত হইত। শুনা যায় ইঁহার নিকট হইতেই নববিধান প্রবর্ত্তক ব্রাহ্ম কেশবচন্দ্র সেন ঈশ্বরকে মাতৃভাবে চিন্তা করা শিক্ষা করেন। অনেক শিক্ষিত ব্যক্তি রামকৃষ্ণের সময়োপযোগী—ধর্ম্মোপদেশের পক্ষ পাতী ছিলেন। এখন রামকৃষ্ণসম্প্রদায়ের শিষ্য

সংখ্যা নিতান্ত অল্প নহে। ইঁহারা ভারতের নানা স্থানে আশ্রম খুলিয়া বিপন্ন, রোগকাতর, দুর্ভিক্ষ-ক্লিষ্ট নরনারীগণের রক্ষা করিতেছেন। ১৮৮৬ খ্রীঃ অব্দের ১৬ই আগষ্ট এই মহাত্মা রামকৃষ্ণ মর্ত্ত্যলীলা সংবরণ করিয়াছেন।

রামকৃষ্ণরায় (মহারাজ) ইনি নাটোরের প্রথম রাজা রামজীবনের দত্তক পৌত্র ও রাজা রামকান্তের ও রাণীভবানীর দত্তক পুত্র। রামকৃষ্ণ প্রাপ্ত বয়স্ক হইলে রাণী ভবানী ইঁহার হস্তে জমিদারি পরিচালনের ভার অর্পণ করিয়া বড়নগরে গঙ্গাতীরে বাস করেন। রামকৃষ্ণ রাজপদ লাভ করিলে মোগলসম্রাট্ সাহ আলম্ কর্ত্তৃক ইনি "মহারাজাধিরাজ পৃথ্বীপতিবাহাদুর" উপাধিতে ভূষিত হন। এই সময়ে চিরস্থায়ী বন্দোবস্ত প্রচলিত হয়। মহারাজ রামকৃষ্ণের অধীন তালুকদারগণ কোম্পানির সহিত সাক্ষাৎ সম্বন্ধে রাজস্ব প্রদানের বন্দোবস্ত করেন, এবং মহারাজ রামকৃষ্ণের দেয় করও বর্দ্ধিত করা হয়। ইহাতে মহারাজ রামকৃষ্ণ আপত্তি করেন। কিন্তু কোম্পানিবাহাদুর সে আপত্তিতে কর্ণপাত না করায় তাঁহার হৃদয়ে নির্ব্বেদ উপস্থিত হয়। তিনি বিষয়কার্য্যে বৈরাগ্য অবলম্বনপূর্ব্বক তপ জপে মনোনিবেশ করেন। কথিত আছে, অমুক পরগণা নীলামে বিক্রীত হইতেছে, এইরূপ সংবাদ কর্ম্মচারীরা মহারাজকে প্রদান করিলে তিনি তৎক্ষণাৎ জয়কালীর মন্দিরে বিশেষ পূজার আদেশ প্রদান করিতেন। এই সময়ে নাটোর রাজের সম্পত্তি গ্রহণ করিয়া বাঙ্গালাদেশে অনেকে জমিদার হন। দিন দিন অতিদ্রুত জমিদারি সকল হস্তান্তর হইতেছে দেখিয়া রাণী ভবানী পুনরায় বিষয়-ভার গ্রহণের নিমিত্ত সমুৎসুক হন কিন্তু কোম্পানি বাহাদুর, তাঁহার সে চেষ্টা ফলবতী হইতে দেন নাই। ১৭৯৫ খ্রীষ্টাব্দে রাণী ভবানীর জীবৎকালে মহারাজ রামকৃষ্ণের দেহাবসান হয়। মহারাজ রামকৃষ্ণ বিষয়-কার্য্যে সুদক্ষ বলিয়া প্রশংসিত হইতে পারেন নাই কিন্তু তিনি একজন মহাসাধক বলিয়া জনসাধারণের শ্রদ্ধা আকর্ষণ করিয়াছিলেন। মহারাজ রামকৃষ্ণের দুই পুত্র বিশ্বনাথ ও শিবনাথ। বিশ্বনাথের দত্তক পুত্র মহারাজ গোবিন্দনাথ, তাঁহার দত্তক পুত্র মহারাজ গোবিন্দচন্দ্র তাঁহার দত্তক পুত্র মহারাজ শ্রীযুক্ত জগদিন্দ্রনাথ রায়বাহাদুর। ইনি কৃতবিদ্য বিনয়ী ও অমায়িক-স্বভাব। সংগীত ও সাহিত্যে জগদিন্দ্রনাথের যথেষ্ট অনুরাগ। ইঁহার বাঙ্গালা-রচনা বাঙ্গালী পাঠকগণের সুপরিচিত। মহারাজ জগদিন্দ্রনাথ বড় তরফের রাজা বলিয়া খ্যাত। মহারাজ রামকৃষ্ণের কনিষ্ঠ পুত্র রাজা শিবনাথ, তাঁহার দত্তক পুত্র রাজা আনন্দনাথ। আনন্দ-নাথের চারি পুত্র, রাজা চন্দ্রনাথ, কুমুদনাথ, নগেন্দ্রনাথ ও রাজা যোগেন্দ্রনাথ। যোগেন্দ্রনাথের পুত্র কুমার জিতেন্দ্রনাথ এবং জিতেন্দ্রনাথের পুত্র কুমার শ্রীমান্ বীরেন্দ্রনাথ রায়। কুমার বীরেন্দ্রনাথ বুদ্ধিমান্, বিনয়ী, উন্নতমনা, এবং দৃঢ় প্রতিজ্ঞ। যে সকল সদ্‌গুণ থাকিলে মানব পার্থিব জগতে উন্নতির উচ্চসোপানে আরূঢ় হইতে পারে, তৎসমস্তই বীরেন্দ্রনাথে বিদ্যমান। বীরেন্দ্রনাথ বিগত ১৯১৪ খ্রীঃ অব্দে কলিকাতা হিন্দুস্কুলে হইতে মেট্রিকুলেসন্ পরীক্ষা প্রদান করিয়া কৃতকার্য্য হইয়াছেন। তাহার পর, প্রেসিডেন্সী কলেজে প্রবিষ্ট হইয়া ইণ্টারমিডিয়েট্ পরীক্ষার জন্য প্রস্তুত হইতেছেন।

রামগতি ন্যায়রত্ন। ইনি ১২৩৮ সালের ২৮শে আষাঢ় হুগলী জেলার অন্তর্গত ইল্‌ছোবা গ্রামে রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম হলধরচূড়ামণি। ন্যায়রত্ন মহাশয় বাল্যে পাঠশালার পাঠ শেষ করিয়া সংস্কৃত কলেজে ব্যাকরণ, অলঙ্কার প্রভৃতি শাস্ত্র অধ্যয়ন করেন। প্রথমে ইনি হুগলী নর্ম্যাল্ বিদ্যালয়ের দ্বিতীয় পণ্ডিতের পদে নিযুক্ত হন। পরে বহরম্‌পুরকলেজের অধ্যাপকের পদ প্রাপ্ত হন। ন্যায়রত্ন মহাশয় নিম্নলিখিত গ্রন্থগুলি প্রণয়ন করেন। যথা;— অন্ধকূপহত্যার ইতিহাস। ২। বস্তুবিচার। ৩। রোমাবতী উপাখ্যান। ৪। দময়ন্তী। ৫। বাঙ্গালাব্যাকরণ। ৬। বাঙ্গালার ইতিহাস। ৭। বাঙ্গালা সাহিত্যবিষয়ক প্রস্তাব। ইঁহার শেষোক্ত গ্রন্থখানি বহু পরিশ্রমের ফল।

রামগোপাল ঘোষ। ১২২১ সালের আশ্বিনমাসে কলিকাতা নগরীতে রামগোপাল কায়স্থ বংশে জন্মগ্রহণ করেন। পিতার নাম গোবিন্দচন্দ্র ঘোষ। পিতার অবস্থা ভাল না থাকায় বাল্যকালে রামগোপাল বিদ্যা-শিক্ষা করিতে পারেন নাই। শেষে হিন্দু কলেজের অধ্যক্ষের কৃপায় ইনি অবৈতনিক ছাত্ররূপে হিন্দুকলেজে প্রবিষ্ট হন। ইংরাজীশিক্ষার পূর্ব্ব হইতেই রামগোপালের উচ্চারণ উৎকৃষ্ট ছিল, তাহার উপর হিন্দুকলেজের পঞ্চম শিক্ষক হেনরি ডিরোজিও কর্ত্তৃক প্রতিষ্ঠিত স্বতন্ত্র শ্রেণীতে পাঠ করিয়া ইঁহার ইংরাজী-সাহিত্যে সমধিক ব্যুৎপত্তি, স্বাধীনভাব ও বক্তৃতাশক্তি জন্মিয়াছিল। কলেজ ত্যাগের পর, রামগোপাল প্রথম অফিষের মুৎসুদ্দি, তাহার পর, উহার অংশীদার, শেষে স্বয়ং কুঠী স্থাপন করেন। ইনি বক্তৃতা ও লেখনীর সাহায্যে স্বদেশের অনেক উপকার করিয়া গিয়াছেন। অনেক সময় গভর্মেণ্ট পর্য্যন্ত ইঁহার কথায় পরিচালিত হইতেন। মৃত্যুর পূর্ব্বে ইনি আগেকার সঞ্চিত তিন লক্ষ টাকার মধ্যে দাতব্য-চিকিৎসালয়ে ২০ হাজার এবং বিশ্ববিদালয়ে ৪০ হাজার টাকা দান করেন। বন্ধুগণের নিকট ৪০ হাজার টাকা পাওনা ছিল; ঐ টাকার দাবি ত্যাগ করিয়া খতপত্র ছিঁড়িয়া ফেলেন। ১২৭৫ শালে ৫৪ বৎসর বয়সে ইঁহার দেহাবসান হয়।

রামতনু লাহিড়ী। ইনি ১৮১৩ খ্রীষ্টাব্দের ডিশেম্বর মাসে নদীয়া জেলার অন্তর্গত কৃষ্ণনগর সহরে বারেন্দ্রশ্রেণীস্থ ব্রাহ্মণবংশে জন্ম গ্রহণ করেন। প্রথমে কলিকাতা হেয়ার্ স্কুলে পরে হিন্দুকলেজে প্রবেশ করেন। রামতনু বাবু ও হেনরি ডিরোজিওর ছাত্র ছিলেন।, এই কলেজেই ইনি ১৮৪৩ খ্রীঃ অব্দে ৩০৲ টাকা মাসিক বেতনে অষ্টতম শিক্ষকের পদে নিযুক্ত হন। পরে রামতনু বাবু কৃষ্ণনগরে, বর্দ্ধমানে, উত্তরপাড়ায়, বারাসত প্রভৃতি স্থানে কার্য্য করিয়া পুনরায় কৃষ্ণনগরে গমন করেন এবং ১৮৬৫ খ্রীষ্টাব্দের নভেম্বর মাসে ইনি পেন্সন্ গ্রহণ করেন। মধ্যে রামতনু বাবু টিপুসুলতানের বংশধরগণের শিক্ষক হইয়া রসাপাগলায় কিছু কাল বাস করেন। অবসর গ্রহণের পর, ১০ বৎসর কাল ইনি গোবরডাঙ্গার নাবালক জমিদারদের অভিভাবক-রূপে নিযুক্ত ছিলেন। রামতনু বাবু ব্রাহ্মধর্ম্ম অবলম্বন পূর্ব্বক উপবীত পরিত্যাগ করিয়াছিলেন। ইনি সরল, সত্যবাদী ও নৈতিক চরিত্র-সম্পন্ন বলিয়া ইঁহাকে সকলেই শ্রদ্ধা করিত। প্রসিদ্ধ পুস্তক-বিক্রেতা এস্ কে, লাহিড়ী ইঁহার পুত্র।

রামদাস সেন। ইনি ১২৫২ শালের ২৬শে অগ্রহায়ণ মুর্শিদাবাদ বহরমপুর নগরে বঙ্গজ কায়স্থবংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম লালমোহন সেন। তিনি স্থানীয় একজন জমিদার ছিলেন। তিন বৎসর বয়সে রামদাসের পিতৃবিয়োগ হয়। বহরমপুর কলেজে ইঁহার শিক্ষা লাভ হইয়াছিল রামদাস বাবু অতিশয় বিদ্যানুরাগী ও প্রত্নতত্ত্ববিৎ বলিয়া বিখ্যাত ছিলেন। ইটালির ফ্লরেন্স নগরের ওরিয়েণ্ট্যাল্ একাডেমী হইতে ইনি "ডাক্তার" উপাধি প্রাপ্ত হন। ইঁহার পুস্তকালয়ে বহুবিধ দুর্লভ গ্রন্থ বিদ্যমান আছে। ইনি নিম্নলিখিত পুস্তক সকল প্রণয়ন করেন। ১। ঐতিহাসিক রহস্য। ২। ভারত-রহস্য। ৩। রত্ন-রহস্য। ৪। বুদ্ধদেব। ১২৯৪ সালের ৩রা ভাদ্র ডাক্তার রামদাস সেন পরলোক গমন করিয়াছেন।

রামদাস স্বামী। ১৬৯৮ খ্রীঃ অব্দে মান্দ্রাজ প্রদেশের অন্তর্গত কৃষ্ণানদীর তীরস্থ জাম্বগ্রামে ব্রাহ্মণকুলে রামদাসের জন্ম হয়। ইঁহার পিতার নাম সূর্য্যজীপন্থ ও মাতার নাম রাণুবাই। মাতা পিতা উভয়েই রামভক্ত বলিয়া ইঁহার রামদাস নাম রাখা হয়। বাল্যকাল হইতে রামদাস স্বামীর সংসারে আসক্তি ছিলনা। বিবাহের পূর্ব্বক্ষণে পুরোহিত মহাশয় কন্যাকর্ত্তাকে বলিলেন, "সাবধান বিবাহের লগ্ন যেন উত্তীর্ণ না হয়"। রামদাসের কর্ণেতে আর কোন কথা প্রবেশ করিল না, কেবল সাবধান শব্দ শুনিয়া তাঁহার মনে হইল, এ সংসারে আমি যেন বাসনার অগ্নিতে দগ্ধ না হই, এই জন্যই আমাকে সাবধান করা হইতেছে। বিবাহ-সভায় পরমা লাবণ্যবতী কন্যা ও নানা যৌতুক সামগ্রী, আত্মীয় বন্ধুবান্ধব, সমস্ত পরিত্যাগ

পূর্ব্বক রামদাস গৃহত্যাগী হইলেন পরে আর তিনি গৃহে ফেরেন নাই। মহারাষ্ট্রপতি শিবাজী ইঁহার নিকট দীক্ষিত হন। বিপদে সম্পদে তিনি রামদাসস্বামীর অনুমতি ব্যতীত কার্য্য করিতেন না। শিবাজী গুরুর সম্মানার্থ ১৫৭২ শকে গাারোনি নামক স্থানে একটী মন্দির নির্ম্মাণ করাইয়া দেন। এই মন্দিরে রামদাসস্বামীর অভীষ্টদেবী আঞ্জু বাই প্রতিষ্ঠিত আছেন। ইঁহার প্রণীত "দাসবোধ" প্রভৃতি কয়েকখানি পরমার্থ-তত্ত্ব সংক্রান্ত গ্রন্থ বিদ্যমান আছে। ১৮৮৭ খ্রীঃ অব্দে রামদাসস্বামী দেহ ত্যাগ করিয়াছেন।

রামদুলাল সরকার। কলিকাতা দমদমার নিকটবর্ত্তী রেকজানি নামক গ্রামে বলরামসরকার নামে এক ব্যক্তি বাস করিতেন। ইনি অতিশয় দরিদ্র ছিলেন। একটী ক্ষুদ্র পাঠশালার সামান্য আয়ে ইঁহার কোনরূপে দিন চলিত। ১৭৫৯ খ্রীঃ অব্দে বর্গীর ভয়ে গর্ভবতী স্ত্রীকে লইয়া পলাইয়া আসিবার কালে এক বিস্তীর্ণ প্রান্তর মধ্যে ইঁহার একটী পুত্র জন্মে, ইঁহারই নাম শেষে রামদুলাল সরকার হয়। কলিকাতায় অবস্থানকালে শৈশবেই ইঁহার মাতা পিতার মৃত্যু হয়। একটী শিশুভ্রাতা ও একটি শিশু ভগিনীর সহিত মাতামহ রামসুন্দর বিশ্বাসের দ্বারে উপস্থিত হন। মাতামহের অবস্থাও অতিশোচনীয় ছিল, এমন কি মুষ্টি ভিক্ষা দ্বারা তাঁহার দিনপাত হইত। এখানেই রামদুলাল বাল্যকালে প্রতিপালিত হন। মাতামহের মৃত্যু হইলে ইঁহার মাতামহী কলিকাতার বিখ্যাত ধনী মদনমোহন দত্তের বাটীতে পাচিকার কার্য্যে নিযুক্ত হন। রামদুলাল ঐ স্থানেই আশ্রয় প্রাপ্ত হন এবং কিঞ্চিৎ বাঙ্গালা লেখা পড়া ও ইংরাজীতে সামান্য কথাবার্ত্তা বলিতে শিখেন। মদনমোহন দত্ত প্রথমে ইঁহাকে বিনা বেতনে শিক্ষানবিশিতে, পরে মাসিক ৫৲ টাকা বেতনে, তৎপরে, ইঁহার কার্য্যে সন্তুষ্ট হইয়া মাসিক ১০৲ টাকা বেতনে বিল্‌সরকারের কার্য্যে নিযুক্ত করেন। একদিবস প্রভুর অজ্ঞাতসারে রামদুলাল প্রভুর চৌদ্দ হাজার টাকা দিয়া এক জলমগ্ন জাহাজ নীলামে ক্রয় করেন। পরক্ষণেই এক সাহেব উপস্থিত হইয়া রামদুলালকে ভয় প্রদর্শনপূর্ব্বক ঐ জাহাজ স্বয়ং লইতে চেষ্টা করেন। শেষে কৃতকার্য্য হইতে না পারিয়া এক লক্ষ চৌদ্দ হাজার টাকায় ঐ জাহাজ রামদুলালের নিকট ক্রয় করেন। রামদুলাল ইচ্ছা করিলে একলক্ষ টাকা স্বয়ং গ্রহণ করিতে পারিতেন এবং তাঁহার প্রভুও তাহাতে কোন আপত্তি করিতে পারিতেন না। কিন্তু তিনি তাহা না করিয়া প্রভুর হস্তে একলক্ষ চৌদ্দ হাজার টাকা অর্পণ করিলেন এবং সমস্ত বৃত্তান্ত তাঁহার নিকট নিবেদন করিলেন। রামদুলালের প্রভু মদন-মোহনদত্ত এই ঘটনায় অতিশয় সন্তুষ্ট হইয়া বিশ্বাসের পুরস্কার স্বরূপ এক লক্ষ টাকা রামদুলালকে প্রদান করিলেন। এই টাকা দ্বারা ব্যবসায় করিয়া রামদুলাল অসংখ্য অর্থ উপার্জ্জন করেন। তিনি যেমন প্রভূত টাকা আয় করিতেন, তেমনি সদ্ব্যয় করিতেন। রামদুলাল সরকার মৃত্যুকালে এক কোটি তেইশ লক্ষ টাকা রাখিয়া যান। ইঁহার দুই পুত্র আশুতোষ দেব (সাতু বাবু) ও প্রমথনাথ দেব (লাটু বাবু) প্রসিদ্ধ ছিলেন।

রামনাথ তর্কসিদ্ধান্ত। ইনি সচরাচর বুনো রামনাথ নামে প্রসিদ্ধ। খ্রীষ্টীয় অষ্টাদশ শতাব্দীর শেষ ভাগে নবদ্বীপে রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণবংশে রামনাথ জন্ম গ্রহণ করেন। ইনি অতিশয় মেধাবী পুরুষ ছিলেন। রামনাথ প্রাচীন ন্যায় ও নব্য ন্যায় তন্ন তন্ন করিয়া পাঠ করিয়াছিলেন। তৎকাল প্রচলিত তাঁহার অপরিজ্ঞাত অথবা অনালোচিত একখানি ন্যায়-গ্রন্থও ছিল না। পাঠ শেষ হইলে ইনি 'তর্কসিদ্ধান্ত' উপাধি প্রাপ্ত হন। রামনাথ তর্কসিদ্ধান্ত যেমন অসাধারণ পণ্ডিত, তেমনি অসাধারণ স্বাবলম্বীও নিস্পৃহ ছিলেন। ইনি ব্রাহ্মণ পণ্ডিত-সুলভ যাচ্ঞা-বৃত্তি একেবারে পরিবর্জ্জন করিয়াছিলেন। তজ্জন্য রামনাথ বর্ত্তমান নবদ্বীপ গ্রামের পশ্চিমাংশে ওলাদেবীর মন্দিরের সন্নিহিত তদানীন্তন একটী বনভূমিতে দুইখানি কুটীর নির্ম্মাণ করিয়া তাহাতে বাস করিতেন। এই স্থানটী বর্ত্তমান প্রবন্ধ লেখকের বাটী হইতে হাওড়বিধা ভূমি

দূরে অবস্থিত। বুনো রামনাথের বাস্তভিটায় বর্ত্তমান পাকা-টোল নির্ম্মিত হইয়াছে। রামনাথ তর্কসিদ্ধান্তের সহধর্ম্মিণীও পতিগতপ্রাণা এবং পতির চিন্তানুবর্ত্তিনী ছিলেন। তিনি এতদূর নিস্পৃহা ছিলেন যে, সধবার চিহ্ন শাঁখার পরিবর্ত্তে কুশদ্বারা দুগাছি বলয় নির্ম্মাণ করিয়া দুহাতে পরিতেন। কয়েক বিঘা ব্রহ্মত্রা ভূমি ও বাটীতে একটী তিন্তিরী বৃক্ষ ছিল, তাহাই তাঁহাদের জীবিকার সম্বল ছিল। ক্ষেত্রের ধান ভানিয়া যে তণ্ডুল হইত, তাহা আর স্বহস্তে রোপিত শাক শব্জীও তেঁতুলের পাতার অম্বল দ্বারাই তর্কসিদ্ধান্ত মহাশয় দৈনিক আহার শেষ করিতেন। তাঁহার চতুষ্পাঠী গৃহ ছিল না কিন্তু নবদ্বীপের সকল টোলের ছাত্রই তাঁহার নিকট পাঠ গ্রহণ করিতে আসিত। বাটীতে কয়েকটী নারিকেল তরু ছিল, তর্কসিদ্ধান্ত মহাশয় তাহার পত্র দ্বারা কতকগুলি ক্ষুদ্র ক্ষুদ্র আসন প্রস্তুত করিয়া রাখিয়া ছিলেন। তাহারই এক এক খানিতে উপবেশনপূর্ব্বক বিদ্যার্থিগণ বৃক্ষতলে বসিয়া তর্কসিদ্ধান্ত মহাশয়ের নিকট অধ্যয়ন করিত। একবার নদীয়ার মহারাজ শিবচন্দ্র রায় তর্কসিদ্ধান্ত মহাশয়ের খ্যাতি শুনিয়া তাঁহার চতুষ্পাঠীতে আসিয়াছিলেন। তর্কসিদ্ধান্ত মহাশয় তখন তন্ময়চিত্তে অধ্যাপনা করিতে ছিলেন, তাঁহার বাহ্য জ্ঞান ছিল না। ছাত্রেরা মহারাজের আগমন-বার্ত্তা জানাইলে তিনি একখানি নারিকেলপত্র-রচিত আসনে মহারাজকে বসিতে অনুরোধ করিলেন। মহারাজ আসন গ্রহণ করিয়া জিজ্ঞাসা করিলেন।"আপনার কিছু অসঙ্গতি আছে?" তর্কসিদ্ধান্ত মহাশয় উত্তর করিলেন "পাঠকালে যে, সকল দুরূহ স্থলে অসঙ্গতি ছিল, এখন আর তাহা নাই, অধ্যাপনা করিতে করিতে সকল স্থলই এক প্রকার সহজ হইয়া পড়িয়াছে।" বলা বাহুল্য, মহারাজ অসঙ্গতি শব্দটী "অভাব" অর্থে ব্যবহার করিয়াছিলেন। কিন্তু তর্কসিদ্ধান্ত মহাশয় তাহা "অসংলগ্ন" অর্থে গ্রহণ করিয়া তাহার উত্তর দিলেন। কারণ, তিনি অধ্যয়ন, অধ্যাপনা ব্যতীত অন্য কিছুই জানিতেন না, সুতরাং অসঙ্গতি শব্দের অসংলগ্ন অর্থই বুঝিয়া ছিলেন। তাহার পর, মহারাজ শিবচন্দ্র তাঁহাকে কিছু অর্থ অথবা ভূমি দান করিবার জন্য ইচ্ছা প্রকাশ করেন। তাহাতে পণ্ডিত রামনাথ বলেন—"মহারাজ আমি বেশ সুখে আছি, ভূমিতে ধান্য হয়, তাহার তণ্ডুলের অন্ন, বাটীতে যে শাক জন্মে তাহা এবং তিন্তিরি পত্রের যূষ ইহাতেই অতি উত্তম আহার সম্পন্ন হয়। আমাকে কিছু দান করিতে ইচ্ছা করিয়া আর আমাকে আকাঙ্ক্ষার অগ্নিতে দগ্ধ করিবেন না"। মহারাজ রামনাথের নিস্পৃহতা দেখিয়া মনে মনে অশেষ ধন্যবাদ প্রদান পূর্ব্বক নীরবে প্রস্থান করিলেন। একবার এক দিগ্‌বিজয়ী পণ্ডিত কলিকাতা শোভাবাজারের মহারাজ নবকৃষ্ণের সভায় আগমন করেন। তখন রাজা নবকৃষ্ণ অত্যন্ত ক্ষমতাপন্ন। তিনি নবদ্বীপের সমস্ত অধ্যাপককে সমবেত করেন। পূর্ব্বোক্ত দিগ্‌বিজয়ী পণ্ডিত ন্যায়শাস্ত্রের একখানি অপ্রচলিত গ্রন্থের একস্থানের পাঠ চুরি করিয়া একটী পূর্ব্বপক্ষ করায় কেহই উক্ত পূর্ব্বপক্ষের উত্তর করিতে পারেন না। রামনাথ ব্যতীত ক্রমে ক্রমে নবদ্বীপের সমস্ত পণ্ডিত পরাস্ত হন। তখন দিগ্বিজয়ী নবদ্বীপের পণ্ডিতগণকে'জয়পত্র' লিখিয়া স্বাক্ষর করিবার জন্য পীড়াপীড়ি আরম্ভ করিলেন। রামনাথ গৃহ ছাড়িয়া কোথায়ও যাইতেন না, তখন নবদ্বীপের পণ্ডিতবর্গ নিরুপায় হইয়া প্রভাতে গঙ্গাস্নানের ঘাট হইতে কৌশলে নৌকায় চড়াইয়া রামনাথ তর্ক-সিদ্ধান্তকে শোভাবাজারের রাজ-বাটীতে আনয়ন করেন। দিগ্‌বিজয়ী পূর্ব্বপক্ষ করিবামাত্র তর্কসিদ্ধান্ত মহাশয় অপলপিত অংশ আবৃত্তি করেন। কারণ সমুদয় নব্য ন্যায় ও প্রাচীন ন্যায় তাঁহার কণ্ঠস্থ ছিল। যেই তর্কসিদ্ধান্তের মুখে বিবাদীয়স্থলের সমস্ত অংশ উচ্চারিত হইল, অমনি সমস্ত অধ্যাপক ক্রুদ্ধ মধুমক্ষিকার মত দিগ্‌বিজয়ীকে আক্রমণ করিলেন। দিগ্‌বিজয়ী অপদস্থ হইয়া সভা পরিত্যাগ করেন। বুনো-রামনাথ যথার্থই জ্ঞানযোগী ছিলেন। গভীর জ্ঞানানুশীলনের সহিত এরূপ নিস্পৃহতার যোগ কদাচিৎ দৃষ্ট হয়।

রামনারায়ণ তর্করত্ন। ইনি ১৭৪৫ শকে ২৪ পরগণার অন্তর্গত হরিনাভি গ্রামে দাক্ষিণাত্যবৈদিক-শ্রেণীস্থ ব্রাহ্মণবংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম রামধনশিরোমণি। ইনি চতুষ্পাঠীতে পাঠ আরম্ভ করিয়া সংস্কৃতকলেজে শিক্ষা শেষ করেন। তাহার পর, সংস্কৃত কলিজিয়েট্ স্কুলের অন্যতম পণ্ডিতের পদে নিযুক্ত হন। রংপুরের জমিদার কালীচন্দ্র চৌধুরী এক সময়ে দুইটি প্রবন্ধের জন্য এক শত টাকা পুরস্কার ঘোষণা করিলে তর্করত্ন মহাশয় উক্ত জমিদার মহাশয়ের নির্দ্দিষ্ট বিষয়ানুযায়ী—"পতিব্রতোপাখ্যান" এবং "কুলীনকুলসর্ব্বস্ব" নাটক রচনা করিয়া প্রতিশ্রুত পুরস্কার লাভ করেন। তাহার পর, ইনি বেণীসংহার, রত্নমালা, মালতীমাধব, শকুন্তলা, এবং রুক্মিণীহরণ, এই ছয়খানি নাটক রচনা করেন। অনেক নাটক রচনা করায় শেষে ইনি 'নাটুকে রামনারায়ণ নামে খ্যাত হন। তর্করত্ন মহাশয় ১৮৮৫ খ্রীঃ অব্দে পরলোক গমন করিয়াছেন।

রামপ্রসাদ সেন। ২৪ পরগণা জেলার অন্তর্গত কুমারহট্টগ্রামে ১৬৪০—১৬৪৫ শকাব্দের মধ্যে রামপ্রসাদ জন্মগ্রহণ করেন। পিতার নাম রামরাম সেন। জাতিতে বৈদ্য। ইনি একজন স্বভাব-কবি ও কালীভক্ত ছিলেন। রাম-প্রসাদ অল্প বয়সে বাঙ্গালা পার্সী ও সংস্কৃত ভাষায় ব্যুৎপন্ন হন। পিতৃ-বিয়োগের পর, সংসারের অসচ্ছলতা-প্রযুক্ত রামপ্রসাদ কলিকাতা নগরীতে কোন ধনীর গৃহে মুহুরিগিরি কর্ম্ম গ্রহণ করেন। তাঁহার মন সংসারে আসক্ত ছিল না। তিনি খাতা লিখিতে বসিয়া খাতার চতুর্দ্দিকে কালী বিষয়ক সংগীতরচনা করিয়া লিখিয়া রাখিতেন। উহা দেখিয়া উক্ত ধনীর প্রধান কর্ম্মচারী তাঁহার প্রতি অত্যন্ত বিরক্ত হইয়া ঐ ঘটনা তাঁহার প্রভুকে জানান। কিন্তু তাঁহার প্রভু অভি-নিবেশ সহকারে ঐ গানগুলি পাঠ করিয়া মুগ্ধ হন এবং তাঁহাকে কর্ম্ম হইতে অবসর প্রদান করিয়া মাসিক ৩০৲ টাকা বৃত্তি নির্দ্ধারিত করিয়া দেন। ইহাতে রামপ্রসাদের অন্নকষ্ট দূর হয়। কুমারহট্ট—নদীয়ার মহারাজ কৃষ্ণচন্দ্রের জমিদারির অন্তর্গত ছিল। তিনি কোন কোন সময়ে কুমার-হট্টে আসিয়া বাস করিতেন। মহারাজ কৃষ্ণচন্দ্র রামপ্রসাদের গুণের পরিচয় পাইয়া অনেক সময় রামপ্রসাদের সহিত সংগীত ও সাহিত্য-চর্চ্চা করিতেন। কুমারহট্টে আজুগোঁসাই নামে এক ব্রাহ্মণ কবি ছিলেন। তিনি বৈষ্ণব-মতাবলম্বী, রামপ্রসাদ শাক্ত। মহারাজ এই শাক্ত বৈষ্ণবে দ্বন্দ্ব বাধাইয়া দিয়া আমোদ উপভোগ করিতেন। রামপ্রসাদের পত্নী বৃদ্ধ বয়সে গর্ভবতী হন। তজ্জন্য আজুগোঁসাই রামপ্রসাদকে লক্ষ্য করিয়া যে গানটী রচনা করেন। উহার এক পংক্তি নিম্নে উদ্ধৃত হইল।

"তুমি ইচ্ছা সুখে ফেলে পাশা
কাঁচায়েছ পাকাঘুটী।"

মহারাজ কৃষ্ণচন্দ্র রামপ্রসাদকে একশত বিঘা নিষ্কর ভূমি ও "কবিরঞ্জন" উপাধি প্রদান করিয়াছিলেন। রামপ্রসাদের অসংখ্য শ্যামা বিষয়ক সংগীত আছে এবং ভারতচন্দ্রের পূর্ব্বে তিনি বিদ্যাসুন্দর রচনা করেন। রামপ্রসাদ একজন সাধক ছিলেন। তিনি পঞ্চমুণ্ডীর উপর বসিয়া শব সাধনা করিতেন। তাঁহার বংশধরেরা অদ্যাপি কুমারহট্টে—বিদ্যমান আছেন।

রামমূর্ত্তি নাইডু। ইনি মান্দ্রাজ প্রদেশে অনুমান ১৮৭৯ খ্রীঃ অব্দে জন্মগ্রহণ করেন। জাতিতে ব্রাহ্মণ। পিতার নাম নারায়ন স্বামী। প্রথমে ইনি দুর্ব্বল ছিলেন, শেষে ব্যায়াম চর্চ্চাকরিয়া অসাধারণ বলিষ্ঠ হইয়াছেন। ইনি নানা দেশ ভ্রমণ করিয়াছেন। রামমূর্ত্তিই এখন ভারতবর্ষের প্রধান মল্ল।

রামমোহন রায়। হুগলী জেলার অন্তর্গত—রাধানগর গ্রামে ১৭৭৪ খ্রীষ্টাব্দে রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণকুলে রামমোহন রায় জন্মগ্রহণ করেন। পিতার নাম রামকান্ত বন্দ্যোপাধ্যায়। ইনি গুরুমহাশয়ের পাঠশালায় প্রথমে বাঙ্গালা শিক্ষা করেন। তাহার পর, পার্সী ভাষা কিছু পাঠ করিয়া নয় বৎসর বয়সে পাটনায় গিয়া আরবী ভাষা শিক্ষা করেন। এতদ্ভিন্ন ইনি কাশীধামে কিছুকাল সংস্কৃত-শাস্ত্র ও অধ্যয়ন করিয়াছিলেন। প্রথমে

রামমোহন হিন্দু দেবদেবীর পরম ভক্ত ছিলেন। শেষে ইঁহার মতের পরিবর্ত্তন হয়। উহা দেখিয়া পিতা ইঁহাকে গৃহ হইতে বহিস্কৃত করিয়া দেন। কথিত আছে, রামমোহন নানাদেশ পর্য্যটন করিয়া অবশেষে তিব্বতে গমন করেন। চারি বৎসর পরে সেখান হইতে গৃহে আগমন করেন। এবার পিতা ইঁহার প্রতি প্রসন্ন হইয়া ইঁহাকে সাদরে গ্রহণ করেন। পুনরায় ইনি প্রচলিত হিন্দু ধর্ম্মের বিরুদ্ধে মত প্রকাশ করিলে পিতা পুনরায় গৃহ হইতে দূরীভূত করিয়া দেন। এই সময় রামমোহন ইংরেজী-শিক্ষায় মনোযোগী হন এবং ইংরাজী ভাষায় উত্তমরূপ ব্যুৎপত্তি লাভ করেন। ১২২১ সালে রামমোহন ইংরেজ-গবমের্ণ্টের অধীনে কর্ম্ম গ্রহণ করেন। ইনি দশ বৎসর কাল রংপুরে ও ভাগলপুরে সেরেস্তাদারের কার্য্য করিয়া প্রভূত অর্থ উপার্জ্জন করেন এবং অনেক জমিদারি ক্রয় করেন। তাহার পর, কর্ম্ম ত্যাগ করিয়া ৪০ বৎসর বয়সে কলিকাতায় আগমন করেন এবং লোয়ার্ সার্কিউলার্ রোডে ইঁহার বাস ভবন প্রতিষ্ঠিত হয়। এই সময়ে ইনি ধর্ম্ম সম্বন্ধে তুমুল আন্দোলন উপস্থিত করেন। কিছুদিন পরে কলিকাতার দ্বারকানাথ ঠাকুর, প্রসন্নকুমার ঠাকুর, টাকীর কালীনাথ মুন্সী প্রভৃতির উদ্যোগে ১৮২৮ খ্রীঃ অব্দের ভাদ্রমাসে কলিকাতায় ব্রাহ্মসমাজ স্থাপন করেন। ১২৩০ সালে ইংরেজগভমের্ণ্টের সুপারিসে রামমোহন দিল্লীর বাদশাহকর্ত্তৃক "রাজা" উপাধিতে ভূষিত হন। ১২৩৮ শালে রামমোহন দিল্লীর বাদশাহের প্রতিনিধিরূপে ইংলণ্ডে গমন করেন। ইনি ইউরোপের নানাস্থান পর্য্যটন করেন। প্যারিস্ নগরে দুই মাস কাল ছিলেন। ১৮৩৩ খ্রীষ্টাব্দের ২৭শে সেপ্টেম্বর ইংলণ্ডের ব্রিষ্টলনগরে ইঁহার দেহপাত হয়। ব্রিষ্টল নগরেই ইনি সমাহিত হন। অদ্যাপি ইঁহার সমাধিস্তম্ভ বিদ্যমান আছে। ইনি সহমরণ-প্রথার বিরুদ্ধে আন্দোলন করায় সহমরণ প্রথা ভারত হইতে উঠিয়া যায়। রামমোহন [illegible] প্রকাশ করেন, তন্মধ্যে উপনিষৎ ও বেদান্তই বিশেষ উল্লেখযোগ্য। এ বিষয়ে শাকদ্বীপীয় ব্রাহ্মণকুল-সম্ভূত হিন্দুস্থানী পণ্ডিত-শিবপ্রসাদ মিশ্রই ইঁহার দক্ষিণ হস্ত-স্বরূপ ছিলেন। তাঁহারই সাহায্যে একেশ্বরবাদী রামমোহন ঐ সকল ধর্ম্মগ্রন্থের অনুবাদ সহ প্রকাশ করিতে সমর্থ হইয়াছিলেন। তদ্ভিন্ন রামমোহন নিম্ন-লিখিত গ্রন্থাদি রচনা করেন। যথা;—১। গায়ত্র্যা পরমোপাসনাবিধানম্। ২। বজ্রসূচী। ৩। ব্রহ্মোপাসনা ও ব্রহ্মসংগীত। ৪। গৌড়ীয়ব্যাকরণ। ৫। সহমরণবিষয়-প্রস্তাব। ৬। আত্মানাত্মবিবেক (সানুবাদ) ইত্যাদি। রামমোহন রায় তিন বিবাহ করেন। তন্মধ্যে তৃতীয়া পত্নীর গর্ভে রাধাপ্রসাদ ও রমাপ্রসাদ নামে দুই পুত্রের জন্ম হয়। এই রামমোহন রায়ই আধুনিক ব্রাহ্মধর্ম্মের প্রতিষ্ঠাতা।

রামানুজাচার্য্য। ইনি বিশিষ্টাদ্বৈতবাদের প্রতিষ্ঠাতা ও বৈষ্ণবধর্ম্মের আদিপ্রচারক। ১০১৭ খ্রীঃ অব্দের চৈত্রমাসে রামানুজাচার্য্য মান্দ্রাজ প্রদেশের চেঙ্গলপৎ জেলার অন্তর্গত শ্রীপেরম্বধূরম্ গ্রামে ব্রাহ্মণকুলে জন্ম গ্রহণ করেন। পিতার নাম কেশবযাজ্ঞিক এবং মাতার নাম কান্তিমতী। ইনি কাঞ্চী তীর্থে যাদবপ্রকাশ যতির নিকট বেদান্ত অধ্যয়ন করেন। অধ্যয়ন কালেই গুরুর সহিত শ্রুতির ব্যাখ্যা লইয়া মত-ভেদ উপস্থিত হয়। অদ্বৈতবাদী গুরু ছাত্রদের সহিত ষড়্‌যন্ত্র করিয়া রামানুজের প্রাণহানির চেষ্টা পর্য্যন্ত করিয়া-ছিলেন। কাঞ্চীতীর্থের কাঞ্চীপূর্ণ নামক একটী শূদ্র বৈষ্ণবের সংসর্গে ইঁহার ধর্ম্মভাব অধিকতর প্রবল হয়। শ্রীরঙ্গম্ যাইবার পথে পূর্ণাচার্য্যের নিকট ইনি দীক্ষিত হন। রামানুজ শ্রীরঙ্গমের প্রসিদ্ধ বৈষ্ণব-দার্শনিক যামুনাচার্য্যের সহিত সাক্ষাৎ করিতে গিয়া দেখেন তাঁহার মৃত দেহ সমাহিত হইতেছে। রামানুজ সেখান হইতে পুনরায় কাঞ্চীতে ফিরিয়া আসেন এবং পূর্ব্বের ন্যায় বরদরাজনামক বিষ্ণুমূর্ত্তির সেবায় নিরত হন। পরে রক্ষাম্বা নাম্নী স্বীয় পত্নীকে কৌশলে পিতৃগৃহে প্রেরণ করিয়া সন্ন্যাস গ্রহণ করেন। কিছু দিন পরে শ্রীরঙ্গমের অধিবাসী বৈষ্ণবগণ রামানুজকে বৈষ্ণবগণের অধিনায়ক পদে বরণ

করিয়া শ্রীরঙ্গমে লইয়া যান। বৈষ্ণবধর্ম্মের অভ্যুদয় হইতেছে, দেখিয়া বৈষ্ণববিদ্বেষী শৈব চোলরাজ কৃমিকণ্ঠ রামানুজকে ধরিয়া লইতে দূত পাঠান। রামানুজের গুরু পূর্ণাচার্য্য ও ভ্রাতুষ্পুত্র কুরেশ রামানুজের পরিবর্ত্তে চোলরাজের সভায় গমন করেন। এদিকে রামানুজ ছদ্মবেশে পলায়ন করেন। চোলরাজ কর্ত্তৃক কুরেশও পূর্ণাচার্য্যের চক্ষু উৎপাটিত হয়। এদিকে রামানুজ নানাস্থান ভ্রমণ পূর্ব্বক বহু শিষ্য সংগ্রহ করিয়া অবশেষে মহীশূর রাজ্যের অন্তর্গত তেজোনারায়ণপুরে বিষ্ণুমূর্ত্তি স্থাপনপূর্ব্বক কাল যাপন করেন। দ্বাদশ বৎসর পরে চোলরাজ কৃমিকণ্ঠের মৃত্যু হইলে বৈষ্ণবগণের আহ্বানে রামানুজ পুনরায় শ্রীরঙ্গমে গিয়া রঙ্গনাথের সেবাধ্যক্ষ হন। এখানেই তাঁহার জীবনের অবশিষ্ট ভাগ অতিবাহিত হয়। ইনি বৈষ্ণবধর্ম্মের প্রচারের নিমিত্ত সমস্ত ভারতবর্ষ ও কাশ্মীর প্রদেশে পরিভ্রমণ করেন। ব্রহ্মসূত্রের বিশিষ্টাদ্বৈত ভাষ্য ও অসংখ্য ধর্ম্মগ্রন্থ ও ধর্ম্মগ্রন্থের টীকা রচনা করেন। রামানুজের জীবৎকালে সমস্ত ভারতবর্ষে বৈষ্ণবধর্ম্মের জয়পতাকা উড্ডীন হইয়াছিল। ১২০ বৎসর বয়সে মহাপুরুষ রামানুজাচার্য্য বৈকুণ্ঠ যাত্রা করেন।

রামেন্দ্রসুন্দর ত্রিবেদী। ইনি ১২৭১ শালের ৫ই ভাদ্র তারিখে মুর্শিদাবাদ জেলার অন্তর্গত জেমোকান্দী গ্রামে বন্ধুন-গোত্রীয় জিঝোতিয়া ব্রাহ্মণবংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম গোবিন্দসুন্দর ত্রিবেদী। রামেন্দ্র বাবু ১৮৮৮ খ্রীষ্টাব্দে পদার্থবিদ্যাও রসায়নশাস্ত্রে পরীক্ষা প্রদান করিয়া রায়চাঁদ প্রেমচাঁদ বৃত্তি প্রাপ্ত হন। পাঠাবস্থায় ইনি সমস্ত পরীক্ষায়ই প্রথম ও দ্বিতীয় স্থান অধিকার করিয়াছিলেন। ইনি যথাক্রমে এণ্ট্রান্স, এফ্‌ এ, ও বি, এ, পরীক্ষার পরীক্ষক ও প্রধান পরীক্ষকের পদে বৃত হন। ত্রিবেদী মহাশয় ১৮৯২ খ্রীষ্টাব্দে রিপন্‌ কলেজের বিজ্ঞান-শাস্ত্রের অধ্যাপক পদে নিযুক্ত হন। এখন তিনি ঐ কলেজের অধ্যক্ষ পদে বৃত আছেন। ইনি অনেকদিন বঙ্গীয়-সাহিত্য-পরিষদের সম্পাদক ও পত্রিকা-সম্পাদক ছিলেন এবং এখনও ঐ সভার সংসৃষ্ট নানা কার্য্যে লিপ্ত আছেন। ত্রিবেদী মহাশয় এক প্রকার মাতৃভাষার চর্চ্চায়ই জীবন ন্যস্ত করিয়াছেন। ইঁহার রচিত নিম্নলিখিত পুস্তক সকল প্রসিদ্ধ। যথা; ১। কর্ম্মকথা। ২। চরিত কথা। ৩। জিজ্ঞাসা। ৪। প্রকৃতি। ৫। ঐতরেয় ব্রাহ্মণ (বঙ্গানুবাদ)।

রামেশ্বরসিংহ (মহারাজ)। খ্রীষ্টীয় ষোড়শ শতাব্দীর প্রথম ভাগে মধ্যভারতের খাণ্ডেবালা ব্রাহ্মণকুলসম্ভূত মহেশঠাকুর নামক একটী অধ্যাপক ত্রিহুতরাজ্যের তদানীন্তন রাজা ভবসিংহের পৌরোহিত্যে ব্রতী হইয়া ত্রিহুত রাজ্যে বাস করেন। তাঁহার অন্যতম কৃতবিদ্য ছাত্র রঘুনন্দন রায় দিগ্‌বিজয়ে বহির্গত হইয়া দিল্লীনগরীতে সম্রাট্‌ আকবরের সভায় উপস্থিত হন এবং শাস্ত্রীয় বিচারে সভাস্থ সমস্ত পণ্ডিতকে পরাজিত করিলে সম্রাট্‌ তাঁহার প্রতি সন্তুষ্ট হইয়া ত্রিহুতের প্রসিদ্ধ হাতী পরগণার জমিদারি স্বত্ব প্রদান করেন। দিগ্‌বিজয়ে বহির্গত, সম্পদে নিস্পৃহ রঘুনন্দন ঐ জমিদারি স্বয়ং গ্রহণ না করিয়া তাঁহার গুরু মহেশঠাকুরকে গুরু-দক্ষিণাস্বরূপ প্রদান করেন। এই মহেশঠাকুরই দরভঙ্গা-রাজবংশের প্রতিষ্ঠাতা। এই মহেশ ঠাকুর হইতে অধস্তন সপ্তদশ পুরুষ বর্ত্তমান মহারাজ রামেশ্বরসিংহ বাহাদুর। ইনি ১৮৫৯ খ্রীঃ অব্দের ডিসেম্বর মাসে জন্ম গ্রহণ করেন। ১৮৮৫ খ্রীঃ অব্দে ষ্টাটুচারি সিবিল্‌ সার্বিসে প্রবেশ করিয়া গভর্মেণ্টের অধীনে এ্যাসিষ্টাণ্ট ম্যাজিষ্ট্রেটের কার্য্যে নিযুক্ত হন। তাহার পর, ইঁহার জ্যেষ্ঠ ভ্রাতা মহারাজ সার্‌ লক্ষ্মীশ্বর সিংহ বাহাদুর পরলোক গমন করিলে ১৮৯৮ খ্রীষ্টাব্দের ১৬ই ডিসেম্বর তারিখে ইনি দরভঙ্গার রাজগদি প্রাপ্ত হন। গদি প্রাপ্তির পর ইনি অনেকবার বঙ্গীয় ব্যবস্থাপক-সভার সভ্য ও ভারতগবর্মেণ্টের কৌন্সিলের মেম্বর নিযুক্ত হইয়াছেন। এখন মহারাজ রামেশ্বর সিংহ বাহাদুর বিহার এবং উড়িষ্যা গবর্মেণ্টের কার্য্যকরী সমি[illegible] অন্যতম সদস্য। ১৯০৭ খ্রীষ্টাব্দের ২৮শে জুন তারিখে নির্দ্দিষ্ট হইয়াছে—দরভঙ্গার রাজবংশের প্রতিনিধিকে পুরুষানুক্রমে "মহারাজ বাহাদুর" উপাধি প্রদত্ত

হইবে। ইনি ব্রিটিশ-ইণ্ডিয়ান্ এসোসিয়েসনের ও বিহার জমিদার-সভার সভাপতি। এতদ্ভিন্ন মহারাজ রামেশ্বর সিংহ বাহাদুর-কলিকাতা বিশ্ববিদ্যালয়ে একটী পুস্তকাগার স্থাপনের নিমিত্ত কর্ত্তৃপক্ষের হস্তে লক্ষ টাকা প্রদান করিয়াছেন। ইনি সাধারণ হিতকর কার্য্যে অকাতরে অর্থ দান করেন। ধনে, মানে, বদান্যতায়, এখন মহারাজ সার্ রামেশ্বর সিংহ বাহাদুর কে, সি, আই, ই, মহোদয় বাঙ্গালা ও বিহার প্রদেশের জমিদারগণের শীর্ষস্থান অধিকার করিয়াছেন।

রাণী রাসমণি দাসী। কলিকাতা নগরীতে কৈবর্ত্ত বংশে কৃষ্ণরাম মাড়ের জন্ম হয়। কেহ কেহ বলেন "কৃষ্ণরাম বাঁশ বিক্রয়ের ব্যবসায় করিতেন; তাঁহার লোকেরা বাঁশের মাড় বাঁধিয়া গঙ্গা দিয়া ভাসাইয়া লইয়া বিক্রয় করিত, তজ্জন্য কৃষ্ণরাম দাসের "মাড়" উপাধি হয়। কৃষ্ণরামের জ্যেষ্ঠ পুত্র পিরীতরাম মাড়। ইনিই কলিকাতার এই বিখ্যাত জমিদার-বংশের প্রতিষ্ঠাতা। প্রীতিরাম বাবু কাষ্টাম্-হাউসে কর্ম্ম করিতেন। বেব-সাহেব কাষ্টাম্-হাউসের বড়কর্ত্তা ছিলেন। তিনি বিলাতে চাউল রপ্তানি করিতেন। দালালেরা তাঁহার নিকট হইতে প্রচলিত মূল্য অপেক্ষাও অধিক মূল্য লইয়া চাউল খরিদ করিয়া দিত। এক সময়ে বেব-সাহেবের লক্ষ মণ চাউলের প্রয়োজন হয়, তাহাতে প্রীতিরাম বাবু সাহেবকে বলেন "দালালেরা যে মূল্যে চাউল দিবে, আমি তদপেক্ষা কিছু অল্প মূল্যে দিব, অতএব চাউলের অর্ডার আমাকে দিউন, উহা শুনিয়া বেব-সাহেব প্রীতিরাম বাবুকেই লক্ষ মণ চাউলের অর্ডার দেন। শেষে তিনি দালালদের প্রার্থিত মূল্য অপেক্ষা অল্প মূল্যে চাউল পাইয়া বিশেষ সন্তুষ্ট হন, এবং প্রীতিরাম বাবুকে মণ প্রতি ।০ হিসাবে লাভ দেন। ইহাতে প্রীতিরাম বাবুর পঁচিশ হাজার টাকা লাভ হয়। পরে তিনি বেব-সাহেবের বিশ্বাসভাজন হইয়া দ্রব্যাদি খরিদের কার্য্যে লক্ষ লক্ষ টাকা লাভ করেন এবং ঐ টাকা দ্বারা সর্ব্ব-প্রথমে যশোর জেলার অন্তর্গত মকিমপুর পরগণা (১৬৫ নং তালুক) খরিদ করেন। এই প্রীতিরাম বাবুর দ্বিতীয় পুত্র রায় রাজচন্দ্র দাস। রাজচন্দ্র বাবু যেমন সুপুরুষ, তেমনি সত্যপ্রিয়, বিশ্বাসী এবং অঙ্গীকার-প্রতিপালক ছিলেন। তিনি ১২৪৩ সালে রাণী রাসমণিকে বিবাহ করেন। রাণী রাসমণি হালীসহরের সমীপবর্ত্তী কোণা-গ্রামনিবাসী হরেকৃষ্ণ দাস নামক এক দরিদ্র গৃহস্থের কন্যা। তিনি দরিদ্রের গৃহে জন্মগ্রহণ করিলেও অসামান্য রূপবতী, তেজস্বিনী এবং তীক্ষ্ণবুদ্ধিশালিনী ছিলেন। রাজচন্দ্র বাবু তাঁহার অনুরূপা পত্নীকে স্বয়ং কিছু লেখা পড়াও শিখাইয়া ছিলেন। ইঁহাদের দাম্পত্য প্রেম অতি সুন্দর ছিল। পত্নীর সহিত পরামর্শ না করিয়া রাজচন্দ্র বাবু কোন কার্য্যই করিতেন না। তিনি যথেষ্ট পৈতৃক-সম্পত্তি প্রাপ্ত হন। তাহার উপর বাণিজ্য দ্রব্য সহ জাহাজ ক্রয়ের কার্য্য করিয়া প্রভূত অর্থ উপার্জ্জন করেন। এমন দিন যাইত না, যে দিন তিনি ২০।২৫ হাজার টাকা না লাভ করিতেন। কোন কোন দিন তিনি লক্ষাধিক মুদ্রা পর্য্যন্ত লাভ পাইতেন। কলভিন্ কাভি কোম্পানি, হগ ডেভিসন্-কোম্পানি প্রভৃতি বড় বড় সাহেব-কোম্পানি তাঁহার নিকট হইতে টাকা ধার লইতেন। একবার তিনি বানাড কোম্পানিকে লক্ষ টাকা ঋণ দিতে প্রতিশ্রুত হন। যে দিন টাকা দিবার কথা তাহার পূর্ব্ব দিবস সংবাদ পান; উক্ত কোম্পানি দেউলিয়া হইয়াছে, তাহার পর, ঐ কোম্পানীর লোক টাকা লইতে আসিলে তিনি অম্লানবদনে টাকা দেন এবং বলেন "যায় টাকা যাইবে, কিন্তু প্রতিশ্রুতি-ভঙ্গ করিতে পারিব না।' শেষে ঐ কোম্পানি দেউলিয়া হওয়ায় রাজচন্দ্র বাবুর সমস্ত টাকা নষ্ট হয়। এক সময় দেওয়ান্ গঙ্গাগোবিন্দসিংহের টাকা ধার লইবার প্রয়োজন হয়। ট্রেজারির তদানীন্তন দেওয়ান্ রাধাকৃষ্ণবসাক রাজচন্দ্র বাবুর নিকট হইতে লক্ষ টাকা লইয়া গঙ্গাগোবিন্দ বাবুকে দেন। ইহাতে তিনি দালালি হিসাবে গঙ্গাগোবিন্দ বাবুর নিকট হইতে কয়েক হাজার টাকা লইয়াছিলেন। পরে রাজচন্দ্র বাবু ঐ ঘটনা শুনিয়া বলিয়াছিলেন—"গঙ্গাগোবিন্দ বাবু আমার নিকট টাকা চাহিলেই পাইতেন, দালালি হিসাবে

এক কপর্দ্দকও লাগিত না।" ইহা ব্যতীত তিনি এক যোগে দশ বারো লক্ষ টাকা অনেক কোম্পানিকেই সময়ে সময়ে ধার দিতেন। রাজচন্দ্র বাবু যেরূপ প্রভূত ধন উপার্জ্জন করিতেন, তেমনি সৎকার্য্যে উহা অজস্র ব্যয় করিতেন। তিনি ১৮৩৫ খ্রীঃ অব্দে লর্ড বেণ্টিঙ্কের সময়ে হাইকোর্টের দক্ষিণদিক্‌স্থিত *"বাবু-ঘাট" প্রতিষ্ঠা করেন। রাজচন্দ্র বাবুর প্রতিষ্ঠিত বলিয়াই উহার 'বাবুঘাট" নাম হয়।* এবং ঐ সময়েই আহিরীটোলাঘাট, নিমতলা-গঙ্গাযাত্রী-ঘাট এবং তাঁহার জানবাজারস্থিত বাটী হইতে বাবুঘাট পর্য্যন্ত দীর্ঘ এক রাজপথ নির্ম্মাণ করেন। এতদ্ভিন্ন যখন বেলেঘাটার খাল কাটা হয়, সেই সময়ে রাজচন্দ্র বাবু গবর্মেণ্টকে চারিশত বিঘা জমি দান করেন। 'লক্ষ টাকা গবর্মেণ্টের হস্তে অর্পণ করিলেই রাজচন্দ্র বাবু রাজা উপাধি পাইবেন' এই প্রস্তাব হয় কিন্তু তিনি ঐরূপ উপাধি গ্রহণে রাজচন্দ্র বাবু সম্মত হন নাই। নিম্নলিখিত ব্যক্তিগণ রাজচন্দ্র বাবুর বন্ধু ছিলেন। যথা ;—দ্বারকানাথ ঠাকুর, মধুসূদন সান্ন্যাল, রাজা রাধাকান্ত দেব, রাজা বৈদ্যনাথ রায়, দেওয়ান্ গঙ্গাগোবিন্দ সিংহ, এবং রাধাকৃষ্ণ বসাক। ইঁহাদের মধ্যে দ্বারকানাথ ঠাকুরের সহিতই রাজচন্দ্র বাবুর অধিক ঘনিষ্ঠতা ছিল। বিকালে প্রায়ই দুজনে এক সঙ্গে বেড়াইতে যাইতেন। ১৮৩৬ খ্রীঃ অব্দে, রাজচন্দ্র বাবু হঠাৎ সর্দ্দিগরমি হইয়া পরলোক গমন করেন। তখন রাণী রাসমণির বয়স কেবল ত্রিশ বৎসর অতিক্রম করিয়াছে। এই অনতিদীর্ঘ বয়সে তিনি বিপুল ঐশ্বর্য্যের অধিকারিণী হইয়া যেরূপ মহত্ত্ব, বুদ্ধিমত্তা ও তেজস্বিতা প্রদর্শন পূর্ব্বক নানাবিধ সৎকার্য্য দ্বারা চিরস্মরণীয় হইয়া গিয়াছেন, উহা সাধারণ রমণীতে প্রায় দেখিতে পাওয়া যায় না। রাণী রাসমণি বহুধূর্ত্তের কবল হইতে যে শুধু স্বামি-পরিত্যক্ত বিষয় রক্ষা করিয়াই ক্ষান্ত ছিলেন তাহা নহে, বহু পরিমাণে ঐ সম্পত্তি উন্নতি সাধন ও উহার আয়ের সদ্ব্যবহার ও করিয়াছিলেন। তিনি বারো মাস সমস্ত পূজা পার্ব্বণে বিপুল অর্থ ব্যয় করিতেন। কলিকাতার রাণী রাসমণির রজত-নির্ম্মিত-রথ বঙ্গদেশের সর্ব্বত্র অতি প্রসিদ্ধ। এই রথ তিনি তাঁহার বড় জামাতা বাবু রামচন্দ্র দাসের উদ্যোগে প্রচুর রৌপ্যরাশির দ্বারা নির্ম্মিত করাইয়াছিলেন। শারদীয় পূজায় রাণী রাসমণির বাটীতে অত্যন্ত ঘটা হইত। ঐ সময় তাঁহার বাটীর নিকটে রাজপথে অতিশয় বাদ্য-*ধ্বনি হইত। উহা সাহেবদিগের কর্ণে অসহ্য হওয়ায় তাঁহারা পুলিসের সাহায্যে উহা বন্ধ* করিয়া দেন। ঐ ঘটনায় রাণী রাসমণি অতি-শয় ক্রুদ্ধ হইয়া আদেশ প্রচার করেন—'আমার অধিকৃত পথে যেন কোন ইংরাজ পদার্পণ করিতে না পারে, বস্তুতঃ ঐ রাজপথ রাণীর নিজের ভূমির উপর দিয়া নির্ম্মিত হইয়াছিল। ইহাতে সাহেবদের অবাধ গমনে বাধা পড়িতে লাগিল, সুতরাং মহাগোলযোগ উপস্থিত হইল। শেষে পুলিস পক্ষ ক্রটী স্বীকার করিয়া আদেশ প্রত্যা-হার করিলেন। এক সময়ে গবর্মেণ্ট গঙ্গায় মাছ ধরিবার জন্য জেলেদের উপর কর ধার্য্য করেন। ইহাতে জেলেরা রাণী রাসমণির নিকট আসিয়া কাঁদিয়া পড়ে। রাণী রাসমণি কর-রহিত করিবার জন্য গবর্মেণ্টকে অনুরোধ করেন। কিন্তু অনুরোধ রক্ষিত হয় না। অবশেষে স্বয়ং দশ হাজার টাকা দিয়া নদীর ইজারা গ্রহণ করেন। তাহার পর, তিনি জলকর প্রথা রহিত করিবার জন্য পুনরায় গবর্মেণ্টের নিকট আবেদন করেন। গবর্মেণ্ট তাহাতেও কর্ণপাত করেন না। অবশেষে রাণী রাসমণি এক কৌশল আবিষ্কার করেন। বয়ায় বয়ায় লোহার শিকল বাঁধিয়া নদীমুখ বন্ধ করিয়া দেন। ইহাতে নৌকা জাহাজ প্রভৃতির গতিরোধ হয়। বণিক্‌গণ গবর্মেণ্টকে উহা জানাইলে গবর্মেণ্ট রাণী রাস-মণির নিকট ঐরূপ নদীমুখ বন্ধ করিবার কারণ জিজ্ঞাসা করিয়া পাঠান। রাণী উত্তর দেন—"আমি মাছের জন্য দশহাজার টাকায় নদী জমা লইয়াছি। নদীর উপর দিয়া নৌকা, জাহাজ প্রভৃতি যাতায়াত করিলে মাছ পলাইয়া যাইবে। সুতরাং মাছ আটকাইবার জন্য আমি নদীমুখ বন্ধ করিয়া রাখিব।" এই উত্তর শুনিয়া সকলে

স্তম্ভিত হইল। শেষে গভর্মেণ্ট বাধ্য হইয়া জলকর তুলিয়া দিলেন। রাণী রাসমণির বিষয় বুদ্ধি ও অল্প ছিল না। সিপাহী বিদ্রোহের সময় সকলেই ইংরেজ রাজত্বের উচ্ছেদ আশঙ্কা করিয়াছিল। সুতরাং কোম্পানির কাগজের দর খুব কমিয়া গেল। কিন্তু বুদ্ধিমতী রাণী রাসমণি উহার বিপরীত বুঝিয়াছিলেন। তিনি অল্প মূল্যে বিস্তর কোম্পানির কাগজ কিনিয়া রাখিলেন। শেষে সিপাহীবিদ্রোহের অবসানে কোম্পানির কাগজের দর বাড়িয়া গেল। ইহাতে তিনি প্রচুর লাভ পাইয়াছিলেন। সিপাহী মিউটনির সময়ে একদিন সন্ধ্যার পূর্ব্বে তাঁহার এক ভৃত্য তাঁহার ঠাকুর বাড়ী হইতে ঠাকুরের শীতলি লইয়া ব্রাহ্মণবাড়ী দিতে যাইতে ছিল। উহাতে নানাবিধ উৎকৃষ্ট ফল মূল, মিষ্টান্ন, ক্ষীর, ছানা, মাখন প্রভৃতি উপাদেয় দ্রব্য ছিল। রাস্তায় গোরারা উহা কাড়িয়া লইবার উপক্রম করিলে চাকর দৌড়াইয়া রাণীর বাটীর মধ্যে প্রবেশ করে। গোরারাও বহুসংখ্যক সমবেত হইয়া চাকরের পশ্চাৎ ধাবিত হয়। চাকর অদৃশ্য হয়, গোরারা অপর একজন চাকরকে কাটিয়া ফেলে, অসংখ্য ঝাড়, লণ্ঠন, চূর্ণ বিচূর্ণ করে, অনেক দ্রব্য নষ্ট করে। এই ঘটনায় রাণী রাসমণি পলায়ন করেন নাই, তিনি উন্মুক্ত তরবারি হস্তে সমস্ত দিনরাত্রি শয়ন গৃহদ্বারে বসিয়াছিলেন। কিন্তু তাঁহার বাটীতে আর কোন উপদ্রব হয় নাই। একবার রাণী রাসমণি বারাণসীতীর্থে গমনের সঙ্কল্প করেন। তখন ভারতে রেলপথ হয় নাই। সুতরাং ইঁহার গমনের জন্য প্রায় ত্রিশ খানি নৌকা প্রস্তুত হইল। বিস্তর অর্থ ও প্রয়োজনীয় দ্রব্যাদি লইয়া রাণী কাশী গমনের নিমিত্ত প্রস্তুত হইলেন। এমন সময় শুনিতে পাইলেন 'বঙ্গদেশে ভীষণ দুর্ভিক্ষ উপস্থিত, সহস্র সহস্র লোক অন্নাভাবে কালকবলে পতিত হইতেছে। তচ্ছ্রবণে তাঁহার হৃদয় আর্দ্র হইল, নয়ন বহিয়া অশ্রু পতিত হইতে লাগিল। তিনি তীর্থ দর্শনের সঙ্কল্প পরিত্যাগ করিলেন। রাণী কর্ম্মচারীদিগকে ডাকিয়া বলিলেন ;—"আমার তীর্থ গমনে যে অর্থ ব্যয়িত হইত, তাহা, অন্নকষ্ট-পীড়িত লোকদিগের সাহায্যার্থ প্রদান কর, উহাতেই আমার তীর্থ গমনের ফল হইবে।" ইহাতে সহস্র সহস্র দুর্ভিক্ষক্লিষ্ট লোক রক্ষা পাইয়াছিল। এইরূপ তেজস্বিতা, মহত্ব, বুদ্ধিমত্তা ও করুণার শত শত দৃষ্টান্ত রাণী রাসমণির জীবন-বৃত্তান্ত আলোচনা করিলে অবগত হওয়া যায়। ইঁহার যেমন ধর্ম্মে অটল বিশ্বাস, তেমনি দেব দ্বিজে অসীম ভক্তি ছিল। রাণী রাসমণি, মৃত্যুর তিন বৎসর পূর্ব্বে কলিকাতা নগরীর এগার মাইল উত্তরে গঙ্গা তীরে দক্ষিণেশ্বর নামক স্থানে তিনি নিস্তারিণী কালীমূর্ত্তি, রাধাকান্তজীউ নামক বিষ্ণুমূর্ত্তি, এবং যোগেশ্বর প্রভৃতি নামক দ্বাদশ শিব প্রতিষ্ঠা করেন এবং ঐ স্থানের দেব-সেবা ও অতিথি-সেবার ব্যয় নির্ব্বাহের জন্য দীনাজপুর জেলার অন্তর্গত তাঁহার অন্যতম জমিদারী শালবাড়ী পরগণা দেবোদ্দেশ্যে দান করিয়া যান। এখন দক্ষিণেশ্বর একটী তীর্থ ক্ষেত্রে পরিণত হইয়াছে। রাণী রাসমণির পুত্র হয় নাই, চারিটী কন্যা জন্মে। তাঁহাদের পুত্র পৌত্রাদি এক্ষণে বিদ্যমান। তাঁহার জ্যেষ্ঠা কন্যা স্বর্গীয়া পদ্মমণিদাসীর মধ্যম পুত্র শ্রীযুক্ত বলরাম দাস মহাশয় এখন এই বিস্তৃত বংশের প্রবীণ ও ধার্ম্মিক ব্যক্তি। ইনি নিরামিষাশী পরম ভগবদ্ভক্ত। ইঁহারই ঐকান্তিক যত্নে দক্ষিণেশ্বর কালীবাড়ী হইতে জীব বলি উঠিয়া গিয়াছে। এই মহৎ কার্য্য দ্বারা ইনি দেশের আপামর সাধারণের সাধুবাদ লাভ করিয়াছেন এবং করিতেছেন। ইঁহার চারি পুত্র ৺শিবকৃষ্ণ দাস, ৺শ্যামলালদাস শ্রীযুক্ত যোগেন্দ্রমোহন দাস ও শ্রীমান্ অজিতনাথ দাস। অজিতনাথ এই বংশের সমুজ্জ্বল রত্ন। ইনি কলিকাতা হিন্দু স্কুল হইতে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া প্রেসিডেন্সী কলেজে শিক্ষা লাভ করিয়াছেন। নির্ম্মলচরিত্র ও বিনয়নম্র ব্যবহারে ইনি সকলেরই প্রীতি-ভাজন। ইঁহার জ্ঞানানুরাগ, তীক্ষ্ণ-বুদ্ধি, বৈষয়িক কার্য্যে দক্ষতা ও সর্ব্বোপরি ধর্ম্মে অটল বিশ্বাস, ও অসীম দেবভক্তি অতীব প্রশংসনীয়।

রাসবিহারী ঘোষ। ইনি ১৮৩৫ খ্রীষ্টাব্দে বর্দ্ধমান জেলার অন্তর্গত খণ্ডঘোষ গ্রামে কায়স্থ কুলে জন্ম

গ্রহণ করেন। পিতার নাম জগদ্বন্ধু ঘোষ। ইনি ১৮৬৬ খ্রীষ্টাব্দে গণিতশাস্ত্রে এম্‌-এ, পরীক্ষায় প্রথম বিভাগে ও ১৮৮৪ খ্রীঃ ইনি ডি, এল্‌, পরীক্ষায় উত্তীর্ণ হন। ১৮৯৬ খ্রীঃ অব্দে গবর্মেণ্ট ইহাকে সি, আই,ই. উপাধি দ্বারা ভূষিত করেন। ১৮৯১ খ্রীঃ ইনি বড়লাটের সভার অন্যতম সদস্য মনোনীত হন। ১৯০৮ খ্রীঃ অব্দে ঘোষ মহাশয় মান্দ্রাজের জাতীয় মহা-সমিতির সভাপতি হইয়াছিলেন। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের হস্তে প্রথমে ইনি ২৫০০০৲ টাকা দান করেন। উহার সুদ হইতে প্রতি বৎসর বি, এ, পরীক্ষায় প্রথম স্থান প্রাপ্তা এদেশীয়া কোন মহিলাকে ইঁহার মাতার নামযুক্ত "পদ্মাবতী মেডেল" নামক একটী স্বর্ণপদক প্রদত্ত হইয়া থাকে। সম্প্রতি ইনি বিশ্ববিদ্যালয়ের হস্তে ১৫০০০০০৲ (পনর লক্ষ টাকা) দান করিয়া-ছেন। উহার দ্বারা কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বিজ্ঞান-শিক্ষা প্রদত্ত হইবে। গত বৎসর গবর্মেণ্ট ইহাকে নাইট্‌ উপাধি দ্বারা সম্মানিত করিয়াছেন। কি প্রতিভা, কি গভীর আইন জ্ঞান, কি বদান্যতা, সর্ব্ববিষয়ে ঘোষ মহাশয় শ্রেষ্ঠতম ব্যক্তি।

রিপন্ (লর্ড মার্ক্‌ইস্‌ অভ্‌) ইনি ১৮২৭ খ্রীষ্টাব্দের ২৪শে অক্টোবর জন্ম গ্রহণ করেন। পিতার মৃত্যুর পর ইনি তাঁহার পরিত্যক্ত সম্পত্তি সহ "আর্ল অভ্‌ রিপন্" উপাধি ও পিতৃব্যের মৃত্যুর পর, তাঁহার ত্যক্ত সম্পত্তি সহ "আর্ল ডি গ্রে" উপাধির অধিকারী হন। ১৮৫২ খ্রীঃঅব্দে ইনি লিবারেল্‌ দলভুক্ত হইয়া পার্লামেণ্টে প্রবেশ করেন। ক্রমশঃ উচ্চতর পদলাভ করিয়া ১৮৬৬ খ্রীষ্টাব্দে ভারতের ষ্টেট্‌ সেক্রেটারির পদ লাভ করেন। ১৮৬১ খ্রীষ্টাব্দে ইনি "মার্কুইস্‌ অভ্‌ রিপন্" উপাধি প্রাপ্ত হন। ১৮৮০ খ্রীষ্টাব্দের এপ্রেল মাসে ইনি ভারতবর্ষের গবর্ণর্‌ জেনেরাল্‌ ও ভাইসরয়ের পদ লাভ করিয়া এদেশে আগমন করেন। ইঁহার ন্যায় ভারতহিতৈষী এবং লোকপ্রিয় গবর্ণর-জেনারাল্‌ আর কখনও এদেশে আগমন করেন নাই। ইনি এদেশের বহু হিতানুষ্ঠান করিয়া গিয়াছেন, তন্মধ্যে নিম্নলিখিত কার্য্যগুলি বিশেষ উল্লেখ যোগ্য। ১। আফ্‌গান সমর জয়ও আফ্‌গান আমীরকে সিংহাসন দান। ২। লর্ড লিটন্ কর্ত্তৃক প্রত্যাহৃত সংবাদ পত্রের স্বাধীনতা পুনঃ প্রদান। ৩। স্বায়ত্ত-শাসন প্রণালীর প্রবর্ত্তন। ৪। জনসাধারণের মধ্যে শিক্ষা-বিস্তার। ৪। আন্তর্জাতিক মহাপ্রদর্শনী উদ্মোচন। ৬। ইলবার্ট বিলের সৃষ্টি। মহাত্মা লর্ড রিপন্ যদি বাধা প্রাপ্ত না হইতেন, তাহা হইলে তিনি তাঁহার ইচ্ছানুরূপ ইলবার্ট বিল্‌ পাস করিয়া যাইতে পারিতেন এবং এদেশের আরও অনেক হিতসাধন করিতে পারিতেন। ১৮৮৪ খ্রীষ্টাব্দের শেষ ভাগে লর্ড রিপন্ ভারতের শাসনভার ত্যাগ করিয়া স্বদেশে গমন করেন এবং ১৯০৯ খ্রীষ্টাব্দের জুলাই মাসে ইনি ইহলোক ত্যাগ করিয়াছেন।

---

# ল।

লক্ষ্মীবাঈ। ইনি মধ্যভারতের ঝাঁসীরাজ্যের শেষ নরপতি মহারাষ্ট্রের করহাট-ব্রাহ্মণ-কুলসম্ভূত রাজা গঙ্গাধর রাওএর মহিষী। ১৮৫৬ খ্রীষ্টাব্দে গঙ্গাধর রাও অকালে কালগ্রাসে পতিত হন এবং মৃত্যুর পূর্ব্বে একটী দত্তক পুত্র গ্রহণ করিয়া স্বরাজ্যস্থ রেসিডেণ্টকে এইরূপ অনুরোধ করিয়া যান যে, এই বালককে যেন রাজসিংহাসন প্রদান করা হয় এবং ইহার অপ্রাপ্ত-ব্যবহার কালে মহিষী লক্ষ্মীবাই যেন ইহার অভিভাবিকা-রূপে রাজ্য শাসন করেন। বিধবা লক্ষ্মীবাঈ স্বামীর আজ্ঞা শিরোধার্য্য করিয়া তাঁহার সহমরণে বিরত হন এবং দত্তক পুত্রের অভিভাবকরূপে রাজকার্য্য নির্ব্বাহ করিতে থাকেন। লর্ড ডালহৌসি গঙ্গাধরের দত্তক পুত্রের উত্তরাধিকার স্বত্ব অস্বীকার করিয়া ঝাঁসি ইংরেজ-রাজ্যভুক্ত করিয়া লইলে লক্ষ্মীবাই গবর্মেণ্টের বিরুদ্ধে সংগ্রাম ঘোষণা করেন। বীরবালা স্বয়ং অশ্বপৃষ্ঠে আরোহণপূর্ব্বক যোদ্ধ্‌বেশে রণক্ষেত্রে অবতরণ করিয়া ইংরাজ-সৈন্যকে পরাভূত করেন। ইনি যেরূপ অসাধারণ তেজস্বিতা ও অসীম বীরত্ব প্রদর্শন করিয়াছিলেন [illegible] পরে

বিদ্রোহী সিপাহীগণও বাণপুরের রাজা, রাণী লক্ষ্মীবাইর সহিত যোগ দেন। অবশেষে ১৮৫৮ খ্রীষ্টাব্দে গোয়ালিয়রের যুদ্ধে বিপক্ষের গুলির আঘাতে এই বীররমণী সমর-শয্যায় শয়ন করেন।

ললিতকুমার বন্দ্যোপাধ্যায়। ইঁহার নিবাস নদীয়া জেলার অন্তর্গত কাঁচকুলী গ্রামে। পিতার নাম শ্রীযুক্ত নবীনচন্দ্র বন্দ্যোপাধ্যায়। রাঢ়ীয়-শ্রেণীস্থ ব্রাহ্মণ। ললিতকুমার ১২৭৫ সালের ১৯শে কার্ত্তিক শান্তিপুরে মাতামহালয়ে জন্মগ্রহণ করেন। ইনি কৃষ্ণনগর কলিজিয়েট্ স্কুল্ হইতে এণ্ট্রান্স পরীক্ষা দিয়া মাসিক ১০৲ টাকা বৃত্তি লাভ করেন, এবং এফ্-এ, পরীক্ষায় কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উত্তীর্ণ ছাত্রগণের মধ্যে প্রথম স্থান অধিকার করেন এবং ডফ্-স্কলার্সিপ্ ও প্যাথেটিক প্রাইস্ প্রাপ্ত হন। কলিকাতা মেট্রপলিটান্ ইন্‌ষ্টিটিউসন্ হইতে বি-এ, পরীক্ষা প্রদান করিয়া দ্বিতীয় স্থান অধিকার করেন এবং ইংরাজী ও সংস্কৃত-ভাষায় প্রথম শ্রেণীর অনার্ প্রাপ্ত হন। তাহার পর, সংস্কৃত কলেজে সংস্কৃত এম্-এ, ও ইংরাজী এম্-এ, এক সঙ্গে পড়িতে আরম্ভ করেন কিন্তু দুই বিষয়ে যুগপৎ পরীক্ষা দেওয়ার নিয়ম না থাকায় শুধু ইংরাজী ভাষায় এম্-এ, পরীক্ষা প্রদান করিয়া উত্তীর্ণ হন। কলেজ্ ত্যাগের পর অবধি ইনি বরাবর কলেজের অধ্যাপকের কার্য্যে নিযুক্ত আছেন। (১) বরিশাল (২) ভাগলপুর (৩) বহরমপুর (৪) কুচবিহার (৫) রীপণ (৬) মেট্রপলিটান্ প্রভৃতি কলেজে অধ্যাপকের কার্য্য করিয়া এক্ষণে বঙ্গবাসী কলেজে অধ্যাপনা করিতেছেন। ইনি নানাবিধ সাময়িক পত্রে ইংরাজী ভাষায় ও বাঙ্গালা ভাষায় অনেক প্রবন্ধ লিখিয়া থাকেন। ইঁহার শিশুপাঠ্য পুস্তকের মধ্যে (১) ছড়া ও গান (২) আহ্লাদে আটখানা, প্রসিদ্ধ। এতদ্ভিন্ন (৩) ফোয়োরা (৪) অনুপ্রাস (৫) ব্যাকরণ-বিভীষিকা (৬) বানান-সমস্যা (৭) সাধুভাষা বনাম চলিত ভাষা, লিখিয়াছেন। ললিত বাবু যেমন সাহিত্যনিষ্ঠ, সাহিত্য-রসাস্বাদী, তেমনি উন্মুক্ত-হৃদয়। ইঁহার লেখা সরল এবং চিত্তাকর্ষক।

লালমোহন ঘোষ। ইনি ঢাকা জেলার অন্তর্গত কোন পল্লীগ্রামে সাহা-জাতীয় বণিক্‌কুলে জন্ম গ্রহণ করেন। লালমোহন বাবু ১৮৭০ খ্রীষ্টাব্দে প্রেসিডেন্সী কলেজ্ হইতে দর্শনশাস্ত্রে এম্, এ, পরীক্ষা প্রদান করিয়া প্রশংসার সহিত উত্তীর্ণ হন। তাহার পর, আইনের পরীক্ষায় কৃতকার্য্য হইয়া কলিকাতা হাইকোর্টে ওকালতি করিতে আরম্ভ করেন। হাইকোর্টে ইঁহার প্রতিষ্ঠা যথেষ্ট ছিল। ১৮৮৯ খ্রীঃ অব্দে ইনি কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্ত্তৃক ঠাকুর-ল লেকচারার্ নিযুক্ত হন। ১৯০৭ খ্রীঃ অব্দের ডিসেম্বর মাসে বিচারপতি— শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয় অবসর গ্রহণ করিলে ইনি অস্থায়িভাবে হাইকোর্টের জজের পদ প্রাপ্ত হন। এক্ষণে ইনি অবসর গ্রহণ করিয়াছেন।

লালবিহারী দে (রেভারেণ্ড) ইনি ১৮২৬ খ্রীষ্টাব্দে গন্ধবণিক্-বংশে জন্মগ্রহণ করেন। জেনেরেল্ এসেমব্লী-কলেজে শিক্ষা লাভ করিয়া ১৭ বৎসর বয়সে পাদরী ডফের নিকট খ্রীষ্টধর্ম্মে দীক্ষিত হন। কয়েক বৎসর খ্রীষ্টধর্ম্ম প্রচারকের কার্য্য করেন। ১৮৫৭ খ্রীষ্টাব্দে প্রচারকের কার্য্য হইতে অবসর গ্রহণ করিয়া শিক্ষাবিভাগে প্রবিষ্ট হন। হুগলী কলেজে ইতিহাস ও ইংরাজী সাহিত্যের অধ্যাপনায় ইঁহার জীবনের অনেকাংশ অতিবাহিত হয়। ৬৩ বৎসর বয়সে ইনি কার্য্য হইতে অবসর গ্রহণ করেন এবং ৬৮ বৎসর বয়সে ইঁহার দেহত্যাগ হয়। দে মহাশয় সুন্দর ইংরাজী লিখিতে পারিতেন। ইঁহার প্রণীত "গোবিন্দ সামন্ত", ও "ফোক্‌টেল্ অব্ বেঙ্গল" নামক গ্রন্থদ্বয় প্রসিদ্ধ।

লিটন্ (এড্‌ওয়ার্ড রবার্ট লর্ড) ইনি ১৮৩১ খ্রীষ্টাব্দের ৮ই ডিসেম্বর তারিখে লণ্ডন নগরে জন্মগ্রহণ করেন। অষ্টাদশ বৎসর বয়সে রাজকার্য্যে প্রবেশ করিয়া ক্রমশঃ উচ্চতর পদ লাভ করেন। ১৮৭৩ খ্রীষ্টাব্দে পিতার মৃত্যু হইলে ইনি পিতার লর্ড উপাধি প্রাপ্ত হন। ১৮৭৬ খ্রীষ্টাব্দে ইনি ভারতবর্ষের গভর্ণর্-জেনেরাল্ হইয়া এদেশে আগমন করেন। ইঁহার শাসন কালের নিম্নলিখিত কার্য্যগুলি উল্লেখযোগ্য। ১। ইংলণ্ডেশ্বরী মহারাণী ভিক্টোরিয়ার "ভারত-রাজরাজেশ্বরী"

উপাধি গ্রহণ উপলক্ষে দিল্লীতে দরবার। ২। আফগানিস্থানের যুদ্ধ ইত্যাদি। ৩। সংবাদ পত্রের স্বাধীনতাহরণ। ৪। অস্ত্র-আইন-প্রতিষ্ঠা। ১৮৮০ খ্রীষ্টাব্দে লর্ড লিটন্ পদত্যাগ করিয়া ইংলণ্ডে গমন করেন। ১৮৮৪ খ্রীষ্টাব্দে ইনি ফ্রান্সের রাজসভাস্থ ইংরাজ-দূত হইয়া প্যারী নগরীতে গমন করেন। ১৮৯১ খ্রীষ্টাব্দের ২৪শে নবেম্বর সেখানেই ইঁহার মৃত্যু হয়।

ল্যান্সডাউন্ মার্কুইস্ অভ্ (লর্ড)। ইনি ১৮৪৫ খ্রীষ্টাব্দে ১৪ই জানুয়ারি তারিখে জন্ম গ্রহণ করেন। প্রথমতঃ ইনি ইটন্ স্কুলে ও পরে অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ের ব্যালিয়ল্-কলেজে শিক্ষিত হন। ১৮৬৬ খ্রীষ্টাব্দে ইনি মার্কুইস্ উপাধি সহ পৈতৃক সম্পত্তির উত্তরাধিকার লাভ করেন। লিবারেলদলের মন্ত্রিত্বকালে ১৮৫৮ খ্রীষ্টাব্দে ইনি রাজকার্য্যে প্রবেশ করেন এবং উত্তরোত্তর পদোন্নতি হয়। ১৮৭২ খ্রীষ্টাব্দে ইনি সমরবিভাগের অণ্ডার সেক্রেটারি, ১৮৮০ খ্রীষ্টাব্দ হইতে ভারতের অণ্ডার সেক্রেটারির পদ প্রাপ্ত হন, কিন্তু প্রধান মন্ত্রী গ্ল্যাড্‌ষ্টোনের সহ মতভেদ হওয়ায় ঐ পদ ত্যাগ করেন। ১৮৮৩ খ্রীঃ হইতে ১৮৮৭ খ্রীঃ পর্য্যন্ত ইনি কানাডার গভর্ণররূপে কার্য্য করেন এবং তৎপরে ভারতবর্ষের গভর্ণর্ জেনেরাল্ হইয়া এদেশে আগমন করেন। ইঁহার শাসনকালের মধ্যে মণিপুরের যুদ্ধ ও মণিপুর রাজবংশের (দূর সম্পর্কীয়) জ্ঞাতি চন্দ্রচূড় নামক এক শিশুর মণিপুর রাজসিংহাসনে প্রতিষ্ঠাই প্রধান উল্লেখ-যোগ্য ঘটনা। ইনি পূর্ণ পাঁচ বৎসর ভারতবর্ষ শাসন করিয়া ১৮৯৩ খ্রীষ্টাব্দে স্বদেশে প্রতিগমন করেন। এখন ইনি লিবরেল্ দলের প্রাধান্য কালে পুনরায় লর্ড-সভায় প্রবেশ করিয়াছেন।

---

## ব।

বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়। ইনি ২৪ পরগণা জেলার অন্তর্গত কাঁঠালপাড়া গ্রামে রাঢ়ীয়শ্রেণীস্থ ব্রাহ্মণ-কুলে ১৮৩৮ খ্রীষ্টাব্দের ২৭শে জুন তারিখে জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺যাদবচন্দ্র চট্টোপাধ্যায়। বঙ্কিমচন্দ্র বাল্যকালে পাঠশালার শিক্ষা শেষ করিয়া প্রথমে হুগলী কলেজে ও তাহার পর, কলিকাতা হিন্দুকলেজে অধ্যয়ন করেন। ১৮৫৮ খ্রীষ্টাব্দে কলিকাতা বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হইলে এবং হিন্দুকলেজ্ প্রেসিডেন্সী কলেজে পরিণত হইলে ইনি প্রথম বৎসর কলিকাতা বিশ্ববিদ্যালয় হইতে প্রথম বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন। তাহার পর, বি-এল্, পরীক্ষায়ও কৃতকার্য্যতা লাভ করেন। সঙ্গে সঙ্গে গবর্মেণ্ট ইঁহাকে ডেপুটী মাজিষ্ট্রেট্ পদে নিযুক্ত করেন। অতিশয় বুদ্ধিমত্তাও দক্ষতার সহিত দীর্ঘকাল এই কার্য্য সম্পাদন করিয়া ১৮৯১ খ্রীষ্টাব্দে পেন্‌সন্ সহ অবসর গ্রহণ করেন। ইঁহার বয়স যখন একুশ বৎসর তখন ইঁহার কিশোরবয়স্কা পত্নী পরলোক গমন করিলে ইনি দ্বিতীয়বার, দারপরিগ্রহ করেন। এখন ইঁহার দ্বিতীয়া পত্নী, জ্যেষ্ঠা কন্যা ও দুইটী দৌহিত্র বিদ্যমান। ইনি অসাধারণ প্রতিশালী লেখক ছিলেন। বিদ্যাসাগর মহাশয়ের সংস্কৃতানুগত রীতির বাঙ্গালা ভাষা দেশে প্রচলিত হইলে ইনি, উক্ত সংস্কৃতানুগত রীতিরই অপেক্ষাকৃত সহজ দিক্ অবলম্বন করেন। ইঁহার ভাষায় একটা নূতনত্ব, ও চিত্তাকর্ষক ভাব লক্ষিত হয়। বঙ্কিমচন্দ্রের কল্পনা-শক্তিও অসীম ছিল। ইঁহার উপন্যাস পাঠ করিয়াই দেশের আপামর সাধারণ উপন্যাস-প্রিয় হইয়া উঠিয়াছে। ইঁহার লেখায় স্থানে স্থানে স্বদেশ-প্রেমের জলন্ত উদাহরণ পরিলক্ষিত হইয়া থাকে। বঙ্কিম বাবুর নিম্নলিখিত পুস্তক-গুলি বিশেষ উল্লেখযোগ্য। যথা;—১। দুর্গেশনন্দিনী। ২। কপালকুণ্ডলা। ৩। বিষবৃক্ষ। ৪। মৃণালিনী। ৫। চন্দ্রশেখর। ৬। কৃষ্ণকান্তের উইল্। ৭। দেবীচৌধুরাণী। ৮। আনন্দমঠ। ৯। সীতারাম। ১০। রজনী। ১১। যুগলাঙ্গুরীয়। ১২। রাধারাণী। ১৩। রাজসিংহ। ১৪। ইন্দিরা। ১৫। কমলাকান্তের দপ্তর। ১৬। লোকরহস্য। ১৭। বিবিধ প্রবন্ধ। ১৮। কৃষ্ণচরিত্র। ১৯। ধর্ম্মতত্ত্ব। ইনি কিছুকাল বঙ্গদর্শন নামক একটী মাসিকপত্র প্রচার করেন। ইঁহার চরম কালের আদেশ অনুসারে অদূর ভবিষ্যতে ইঁহার একখানি সম্পূর্ণ জীবন বৃত্তান্ত

প্রকাশিত হইবে। তাহাতেই নাকি, পুঙ্খানুপুঙ্খরূপে জীবনের সমুদায় ঘটনাবলী বিবৃত হইবে।

বরাহমিহিরাচার্য্য। ইনি খ্রীষ্টীয় ৫০৫ খ্রীষ্টাব্দে উজ্জয়িনী নগরীতে শাকদ্বীপীয় ব্রাহ্মণকুলে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতার নাম আদিত্যদাস দৈবজ্ঞ। আদিত্যদাস প্রথমে মগধ প্রদেশের অন্তর্গত পুষ্পপুরের (পাটনার) অধিবাসী ছিলেন, পরে উজ্জয়িনী নগরীতে গিয়া বাস করেন। বরাহমিহির প্রথমে পিতার নিকট অধ্যয়ন করেন। তাহার পর, কাপিত্থক নামক স্থানে গিয়া সূর্য্যদেবের উদ্দেশ্যে তপস্যা করেন এবং সূর্য্যদেব প্রসন্ন হইয়া বর প্রদান করিলে ইনি সর্ব্বশাস্ত্রের পারগামী হন। ইনি ভারতের সর্ব্বপ্রধান জ্যোতির্বিদ্ ছিলেন। ইঁহার প্রণীত গ্রন্থসমূহের মধ্যে পঞ্চ-সিদ্ধান্তিকা, বৃহজ্জাতক ও বৃহৎসংহিতার আলোচনা আজকাল পৃথিবীর সমস্ত সভ্য জনপদে হইতেছে। ৪৮৭ খ্রীষ্টাব্দে বরাহমিহিরের তিরোভাব হয়। (১৩১৭ সনের আশ্বিন সংখ্যা প্রবাসীপত্রে মল্লিখিত 'বরাহমিহির' শীর্ষক প্রবন্ধে ইঁহার জীবনবৃত্তান্ত পাঠ করুন।)

বাপুদেব শাস্ত্রী। ইনি ১৮২১ খ্রীষ্টাব্দে মহারাষ্ট্রদেশের অন্তর্গত পুণা নগরীতে কোঙ্কণস্থ ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম সীতারাম। ইনি বাল্যকালে পুণানগরীতে কিছু দিন শিক্ষালাভ করেন। তাহার পর ১৮৩১ খ্রীষ্টাব্দে পিতার সহিত নাগপুরে আসিয়া বাস করেন। এখানে তিনি পাণিনীয় ব্যাকরণ, লীলাবতী বীজগণিত প্রভৃতি কয়েকখানি গ্রন্থ অধ্যয়ন করেন। একদা সেহোরের পলিটিক্যাল্-এজেন্ট এল্, উইল্‌কিন্সন্ সাহেব নাগপুরে আগমন করেন এবং বাপুদেবের গণিতবিদ্যায় অসাধারণ পারদর্শিতা দর্শনে আনন্দিত হইয়া তথা হইতে ইঁহাকে সেহোরে লইয়া যান। শাস্ত্রী মহাশয় দুই বৎসর কাল প্রাতঃকালে তত্রত্য সংস্কৃত কলেজে সিদ্ধান্তশিরোমণি, সূর্য্যসিদ্ধান্ত প্রভৃতি জ্যোতিষ গ্রন্থ অধ্যয়ন করিতেন এবং বিকালে হিন্দী বিদ্যালয়ে পাটীগণিত ও বীজ-গণিতের অধ্যাপনা করিতেন। ঐ সাহেবের যত্নেই ইনি ১৮৪২ খ্রীঃ অব্দে বেণারস কুইন্স কলেজের সংস্কৃত-বিভাগে গণিত ও জ্যোতিষ শাস্ত্রের অধ্যাপক নিযুক্ত হন। শাস্ত্রী মহাশয় সংস্কৃত ভাষায় ও হিন্দী ভাষায় পাটীগণিত, বীজগণিত, ও ত্রিকোণমিতি গ্রন্থ রচনার পুরস্কার উত্তর-পশ্চিম প্রদেশের ছোটলাটের নিকট হইতে দুইবার কয়েক সহস্র মুদ্রা ও খেলাত প্রাপ্ত হইয়াছিলেন। ইনি লণ্ডন-রয়াল্-এসিয়াটিক্-সোসাইটি এবং কলিকাতার এসিয়াটিক্ সোসাইটির বিশিষ্ট সভ্য এবং কলিকাতা বিশ্ববিদ্যালয়ও ইঁহাকে সদস্যপদে বরণ করিয়া সম্মানিত করিয়াছিলেন। ১৮৭৮ খ্রীঃ অব্দে শাস্ত্রী মহাশয় গবর্মেণ্ট কর্ত্তৃক সি, আই, ই, উপাধি দ্বারা ভূষিত হন। তৎপরে 'মহামহোপাধ্যায়' উপাধির সৃষ্টি হইলে ইঁহাকে মহামহোপাধ্যায় উপাধি প্রদত্ত হইয়াছিল। পূজ্যপাদ পণ্ডিত বাপুদেবের ন্যায় বিখ্যাত জ্যোতির্ব্বিদ্ এ পর্য্যন্ত ইদানীন্তন কালে আর কেহ প্রাদুর্ভূত হয়েন নাই। ১৮৮০ খ্রীঃ অব্দে ও ১৮৮১ খ্রীঃ অব্দে বেণারস কলেজের সংস্কৃত-বিভাগে পাঠকালে এই প্রবন্ধ লেখকের পূজনীয় শাস্ত্রী মহাশয়ের নিকট অধ্যয়নের সৌভাগ্য ঘটিয়াছিল।

বিজয়চন্দ্র মজুমদার। ইনি সংবৎ ১৯১৮ অব্দের আশ্বিন মাসে (১৮৬১ খ্রীঃ অব্দের সেপ্টেম্বরে) ফরিদপুর জেলার অন্তর্গত খালকুলা গ্রামে বারেন্দ্রশ্রেণীস্থ ব্রাহ্মণকুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺হরচন্দ্র মজুমদার। ইঁহাদের বংশোপাধি মৈত্র, কিন্তু যখন ইঁহার বৃদ্ধ প্রপিতামহ রামকান্ত মজুমদার মহাশয় নাটোর অঞ্চল হইতে আসিয়া খালকুলায় বাস করেন, তখন মুসলমান আমলের নিয়ম অনুসারে গ্রাম-চালকের কার্য্যের জন্য 'মজুমদার' উপাধিপ্রাপ্ত হইয়াছিলেন। এখন ইঁহাদের বংশে সেই উপাধিই সুপ্রতিষ্ঠিত আছে। বিজয়চন্দ্র বাল্যকালে ইঁহাদের নিজ বাটীস্থ মধ্যইংরাজী বিদ্যালয়ে শিক্ষা লাভ করেন। তাহার পর, ১৮৮০ খ্রীঃ অব্দে হুগলী ব্রাঞ্চ স্কুল্ হইতে এণ্ট্রান্স ও ১৮৮৫ খ্রীঃ অব্দে কলিকাতা সিটি কলেজ হইতে বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন। পাঠাবস্থায়ই পিতার

প্রযত্নে পাবনা জেলার অন্তর্গত বেড়-ফরিদপুর গ্রামনিবাসী মহেশচন্দ্র রায়ের কন্যার সহিত ইঁহার বিবাহ হয়। অধ্যয়ন উপলক্ষে সর্ব্বদা বিদেশে বাস করার দরুণ প্রথমা পত্নীর সহিত বিজয়চন্দ্রের দেখা সাক্ষাৎ অতি অল্পই ঘটিত। যাহা হউক, যৌবনে পদার্পণ করিয়াই সর্ব্বদা গৃহ-কর্ম্মনিরতা ইহার সেই নিরীহস্বভাবা পত্নীটি জ্বররোগে গতাসু হন। তখন বিজয়চন্দ্র গৃহে ছিলেন না। বি, এ, পাসের পর বিপত্নীক বিজয়চন্দ্র দেশ ভ্রমণে বহির্গত হন। বাঙ্গালা-দেশের নানা স্থানে ভ্রমণ করিয়া উড়িষ্যা অভিমুখে যাত্রা করেন। সেই সময় প্রজাপতি ইঁহার স্কন্ধে আরোহণ করিয়া পুরীধামে লইয়া উপস্থিত করেন। স্বচ্ছসলিলা বৈতরণীর সহিত জলধির সম্মিলন দেখিয়াই বোধ হয় উদ্ভ্রান্ত-প্রেমিক বিজয়চন্দ্রের হৃদয়ে পরিণিনীষা জাগরিত হইয়া উঠে। তাহার পর, উড়িষ্যা-বিভাগের স্কুলসমূহের ইন্‌স্পেক্টর প্রসিদ্ধ মধুসূদন রাও মহোদয়ের কন্যার সহিত ইঁহার ব্রাহ্ম-সমাজের বিধান অনুসারে পরিণয়-ক্রিয়া সম্পন্ন হয়। ১৮৮৫ খ্রী: অব্দে ইনি বামড়ার রাজকুমারের গৃহশিক্ষক ও বামড়ার রাজা সার্ সুচলদেবের সেক্রেটারি নিযুক্ত হন। তাহার পর, ১৮৮৬ খ্রী: অব্দের শেষ ভাগে শোণপুরের রাজকুমারের (বর্ত্তমান মহারাজের) শিক্ষক নিযুক্ত হন। এই সময় ইঁহাকে শোণপুরের রাজসরকারের রাজকার্য্য ও কিছু কিছু করিতে হইত। ১৮৮৭ খ্রী: অব্দে বিজয়চন্দ্র সরকারি শিক্ষাবিভাগে শিক্ষক নিযুক্ত হন। পুরী জেলা স্কুল ও কটক-কলিজিয়েট্ স্কুলে শিক্ষকতা করিয়া ১৮৯২—১৮৯৫ পর্য্যন্ত সম্বলপুর জেলা স্কুলে হেড্ মাষ্টারের কার্য্য করেন। ১৮৯৫ খ্রী: অব্দে বি, এল্ পাস করিয়া সম্বলপুরে ওকালতী করেন। কয়েক বৎসর পরে হাইকোর্টের উকীল হন। ইনি প্রাচীন ধর্ম্ম, কাব্য ও ইতিহাস বিষয়ে বহু গবেষণাপূর্ণ প্রবন্ধ লিখিয়াছেন। ঐ সকল প্রবন্ধ ভারতবর্ষের ও ইউরোপের নানা সাময়িক পত্রে প্রকাশিত হইয়াছে। প্রাদেশিক প্রত্নতত্ত্ব অনুসন্ধানের ফলে ইনি ইংরাজী ভাষায় শোণপুরের ইতিহাস লিখিয়াছেন। বিজয়চন্দ্র মজুমদার রচিত ও সম্পাদিত নিম্নলিখিত পুস্তক-গুলি উল্লেখযোগ্য। ১। কথানিবন্ধ। ২। পঙ্ককমালা। ৩। ফুলশর। ৪। যজ্ঞভস্ম। ৫। কালিদাস। এতদ্ভিন্ন ইনি। ৬। থেরীগাথা ও ৭। উদানম্ এই দুই খানি পালি গ্রন্থের ও। ৮। সংস্কৃত গীতগোবিন্দের বঙ্গানুবাদ করিয়াছেন। ইঁহার একমাত্র কন্যা শ্রীমতী সুনীতিবালা ১৯১৪ খ্রী: অব্দে ইণ্টারমিডিয়েট্ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া এখন বি, এ পরীক্ষা প্রদানের জন্য প্রস্তুত হইতেছেন।

বিজয়চাঁদ মহাতাব (মহারাজাধিরাজ সার্)। ইনি ১৮৮১ খ্রীষ্টাব্দে বর্দ্ধমান রাজবাটীর দক্ষিণখণ্ডে জন্মগ্রহণ করেন। অতি শৈশবে মহারাজের জননী স্বর্গারূঢ় হন। ইঁহার পিতা রাজা বন-বিহারীকপূর্ বাহাদুরের ঐকান্তিক যত্নে মহা-রাজকে মাতৃবিয়োগ-জনিত ক্লেশ তেমন সহিতে হয় নাই। মহারাজাধিরাজ আপতাপচাঁদের অপুত্রক অবস্থায় মৃত্যু হইলে মহারাণী অধিরাণী বনদেয়ী দেবী ১৮৮৬ খ্রীষ্টাব্দের ৩১শে জুলাই তারিখে মহারাজ বিজয়চাঁদকে দত্তক পুত্র গ্রহণ করেন এবং রাজা বনবিহারীকপূর্ ইঁহার অভিভাবক নিযুক্ত হন। মহারাজ বিজয়চাঁদ প্রথমে ইংরেজ-শিক্ষয়িত্রীর হস্তে পরে গৃহশিক্ষক শ্রীযুক্ত রামনারায়ণ দত্তের নিকট শিক্ষা লাভ করেন। ১৮৯৭ খ্রীষ্টাব্দে ভারত গবর্মেণ্ট মহারাজ বিজয়চাঁদকে ছয় শত বন্দুকধারী সৈন্য ও উনপঞ্চাশটী কামান রাখিবার অধিকার প্রদান করেন। মহারাজ বিজয়চাঁদের পূর্ব্ব-পুরুষগণ পাঞ্জাব-প্রদেশস্থ ক্ষত্রিয়বংশ-সম্ভূত। সুতরাং এখনও ঐ প্রদেশেই এই বংশের বিবাহাদি সম্পন্ন হইয়া থাকে। ১৮৯৮ সালে লাহোর-নিবাসী রাওামল মেহেরার কনিষ্ঠা কন্যা শ্রীমতী রাধারাণী দেবীর সহিত মহারাজ বিজয়-চাঁদের শুভ পরিণয় সম্পন্ন হয়। ১৮৯০ খ্রীষ্টাব্দে মহারাজ কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হন। ১৯০০ খ্রীষ্টাব্দে ভারত-গভর্মেণ্ট মহারাজকে ইচ্ছামত লাট সাহেবের সহিত সাক্ষাৎ করিবার অধিকার প্রদান করেন।

১৯১৩ খ্রীষ্টাব্দে দিল্লীনগরীতে অভিষেক-দরবার উপলক্ষে গভর্মেণ্ট মহারাজ বিজয়চাঁদকে বংশানুক্রমিক মহারাজাধিরাজ বাহাদুর উপাধি প্রদান করেন। ১৯০৮ খ্রীষ্টাব্দে মহারাজাধিরাজ বিজয়চাঁদ বাহাদুর বঙ্গীয়-ব্যবস্থাপক সভার সভাপদে মনোনীত হন। ঐ বৎসরের ৭ই নভেম্বর তারিখে ইনি বঙ্গের ছোটলাট সার্ এণ্ড্রু ফ্রেজারকে আততায়ীর গুলির আঘাত হইতে রক্ষা করিয়া প্রভূত সাহসের পরিচয় প্রদান করেন। এই সাহসের ও রাজভক্তির পুরস্কার-স্বরূপ ১৯০০ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারি মহারাজ, কে, সি, আই, ই, এই উপাধি লাভ করিয়াছেন। ১৯১০ খ্রীষ্টাব্দে মহারাজ বিজয়চাঁদ বঙ্গীয় ব্যবস্থাপক সভাও জমিদারগণ কর্ত্তৃক বড়লাটের সভার অন্যতম সদস্যরূপে নির্ব্বাচিত হন। মহারাজ ১৯০৮ খ্রীষ্টাব্দে ইউরোপ ভ্রমণ করিয়া নানাবিষয়ে জ্ঞান লাভ করিয়াছেন। ইনি পরম আস্তিক ও নিষ্ঠাবান্ হিন্দু। ইঁহার বিদ্যানুরাগ ও যথেষ্ট। মহারাজ স্ত্রীশিক্ষার পক্ষপাতী এবং শিক্ষার বিস্তার বিষয়েও সৎকার্য্যে অকাতরে অর্থদান করেন। মহারাজ বর্ত্তমান ১৯১৫ খ্রীষ্টাব্দের বিগত এপ্রেল মাসে স্বীয় রাজধানীতে যে মহাসমারোহে সাহিত্য-সম্মিলনের উদ্যোগ করেন। উহাতে বঙ্গের অধিকাংশ কৃতবিদ্য সাহিত্যিক নিমন্ত্রিত হন। এই ব্যাপারে মহারাজের আদর আপ্যায়নে ও মধুর ব্যবহারে সকলেই প্রীত হইয়াছিলেন।

**বিদ্যাপতি ঠাকুর।** অনুমান ১৩২২ শকাব্দে বিদ্যাপতি ঠাকুর ত্রিহুতের তদানীন্তন রাজধানী গজরথপুরে (এই স্থানটী দরভঙ্গা নগরীর সন্নিহিত বাঘতী নদীর তীরে অবস্থিত) রাজা শিবসিংহের সভায় বিদ্যমান ছিলেন। ইঁহার জন্মভূমি দরভঙ্গা নগরীর পূর্ব্ব-উত্তর-কোণে জরাইল পরগণার অন্তর্গত বিসপী গ্রামে। বিদ্যাপতি এক জন অসাধারণ কবি। তিনি রাজা শিবসিংহের রাজ্য-প্রাপ্তির দুই বৎসর পূর্ব্বে সভাপণ্ডিত হন, তাহার পর, রাজা শিবসিংহ, তাঁহার মৃত্যুর পর, তাঁহার ভ্রাতা পদ্মসিংহ এবং পদ্মসিংহের মৃত্যুর পর, তাঁহার মহিষী বধূরাণী বিশ্বাসদেবীর সময় পর্য্যন্ত সভাপণ্ডিত থাকিয়া পরে বনৌলার রাজপণ্ডিত হন। এই সুদীর্ঘ কালের মধ্যে তিনি সংস্কৃত ও বাঙ্গালা ভাষায় অনেক গ্রন্থ লিখিয়াছিলেন। সংস্কৃত গ্রন্থের মধ্যে (১) পুরুষ পরীক্ষা, (২) শৈবসর্ব্বস্বসার (৩) লিখনাবলী প্রসিদ্ধ। বাঙ্গালা ভাষায় অথবা তদানীন্তন মৈথিলী ভাষায় তিনি যে সকল পদাবলী লিখিয়াছিলেন। এই পদাবলীর সংখ্যা কত তাহা ঠিক নির্ণয় করা যায় না। এ পর্য্যন্ত যে সকল পদাবলী আবিষ্কৃত হইয়াছে, তৎসমস্তই তাঁহার রচিত। ভূতপূর্ব্ব বিচারপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয়ের ব্যয়ে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্তের সম্পাদকতায় বঙ্গীয় সাহিত্যপরিষৎ কর্ত্তৃক বিদ্যাপতির পদাবলী প্রকাশিত হইয়াছে। প্রবাদ আছে, মহারাজ শিবসিংহের মহিষী বিখ্যাত সুন্দরী রাণী লছিমার সহিত কবি বিদ্যাপতির প্রণয় ছিল। তজ্জন্য সুরসিকা রাণী লছিমা বিদ্যাপতির কবিতার বড় পক্ষপাতিনী ছিলেন। শিবসিংহ জানিতে পারিয়া বিদ্যাপতিকে কারারুদ্ধ করেন। ইহাতে রাণী লছিমার প্রাণে বড়ই বাজিয়াছিল, তিনি প্রত্যহ প্রণয়ী কবির জন্য পরিচারিকাদের দ্বারা উৎকৃষ্ট মিষ্টান্ন, ফল, মূল ও খাদ্য প্রেরণ করিতেন এবং প্রাসাদের উপরিভাগে উঠিয়া কবিকে দেখা দিতেন। ইহাতে কবির পক্ষে কারাগৃহও প্রমোদ গৃহে পরিণত হইয়াছিল। লছিমাকে দেখিলেই কবির হৃদয়ে কবিতার উৎস উছলিয়া উঠিত। তিনি অনর্গল সরস কবিতা সকল রচনা করিয়া যাইতেন।

**বিমলা দাসগুপ্তা।** ইনি ঢাকা জেলার অন্তর্গত ভাটপাড়া গ্রামে বৈদ্যবংশে ১৭৯০ শকাব্দের ১২ই চৈত্র তারিখে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা স্বর্গীয় কালীনারায়ণ গুপ্ত মহাশয় ঢাকা জেলার অন্যতম জমিদার। তিনি একজন ঈশ্বরপরায়ণ আদর্শ ব্রাহ্ম ছিলেন। গুপ্ত মহাশয় ঢাকা নগরীতেই বাস করিতেন এবং পুত্র কন্যাদিগকে পরম যত্নে শিক্ষা দান করিয়াছিলেন। শ্রীমতী বিমলা বাল্যকাল হইতেই অত্যন্ত মেধাবিনী ও তীক্ষ্ণবুদ্ধি-সম্পন্না। সুতরাং ইনি একাদশবর্ষ বয়সে ঢাকা ফিমেল-স্কুল হইতে মধ

ইংরাজী ও মধ্যবাঙ্গালা পরীক্ষা প্রদান করিয়া উত্তীর্ণা হন এবং মাসিক পাঁচ টাকা বৃত্তি লাভ করেন। তাহার পর, সপ্তদশ বর্ষ বয়সে এণ্ট্রান্স পরীক্ষা পাস করিয়া কলিকাতা ডবটন্‌-কলেজে প্রবেশ করেন। ঐ কলেজে রীতিমত দুই বৎসর কাল এফ্‌ এ. পরীক্ষার পাঠ্য অধ্যয়ন করিলে কলিকাতা হাইকোর্টের সুপ্রসিদ্ধ উকীল দুর্গামোহন দাস মহাশয়ের জ্যেষ্ঠ পুত্র ব্যারিষ্টার মিঃ সত্যরঞ্জন দাসের সহিত ইঁহার পরিণয়ক্রিয়া সম্পন্ন হয়। ১৯০৫ খ্রীঃ অব্দে ইনি স্বামীর সহিত ইউরোপ ভ্রমণে গমন করেন এবং ইংলণ্ড ও ফ্রেঞ্চ দেশের নানা স্থান সন্দর্শন করিয়া সাংসারিক জীবনের বহুবিধ জ্ঞান লাভ করেন। ১৯০৮ খ্রীঃ অব্দের সেপ্টেম্বর মাসে বিমলার স্বামি-বিয়োগ হয়। স্বামি-বিয়োগের পর, ইনি আরও দুই বার ইউরোপে গমন করেন। শেষবারে ইনি জ্যেষ্ঠ ভ্রাতা ও ভ্রাতুষ্পুত্রীর সহিত নরওয়ে ও সুইডেন দেশ সন্দর্শন করিয়া আসিয়াছেন। শ্রীমতী বিমলা চিরকালই জ্ঞানার্থিনী ও পাঠানুরাগিণী, বিশেষতঃ এই স্বামি-বিয়োগের দারুণ ব্যথা জ্ঞান চর্চ্চার সাহায্যে উপশমিত করিবার নিমিত্ত উচ্চ জ্ঞানানুশীলনে জীবন ন্যস্ত করিয়াছেন। ইনি অত্যন্ত পরিশ্রম সহকারে সংস্কৃত-বিদ্যার-চর্চ্চায় নিরত আছেন। চতুষ্পাঠীতে যেরূপ অধ্যাপনা-প্রণালী প্রবর্ত্তিত আছে। সেই পদ্ধতি অনুসরণ পূর্ব্বক প্রথমে দুরূহ মুগ্ধবোধ ব্যাকরণ, অমরকোষ অভিধান, অধ্যয়ন করিয়া পরে কাব্য, অলঙ্কার ও ছন্দঃশাস্ত্র পাঠ করেন। কালিদাস, ভবভূতি, ভারবি, মাঘ, বাণভট্ট প্রভৃতি মহাকবিগণের অধিকাংশ গ্রন্থও অলঙ্কার-শাস্ত্র পুঙ্খানুপুঙ্খরূপে পাঠ করিয়াছেন। অচিরেই বেদের উপনিষদ্‌ ভাগও বেদান্ত দর্শন অধ্যয়ন করিবেন, এইরূপ সঙ্কল্প আছে। এই বিদুষী মহিলার ব্রহ্মনিষ্ঠা, পরোপচিকীর্ষা, দানশক্তি এবং গর্ব্বশূন্যতা অতি অপূর্ব্ব। পাঠকালে পাঠ্যবিষয়ের মধ্যে ভগবদ্ভক্তি, জীবে করুণা এবং পরার্থ আত্ম-বিসর্জ্জনের কোন কথা উপস্থিত হইলে ইঁহার হৃদয় ভক্তি-গদগদ ও নয়ন অশ্রুপূর্ণ হয়। ইনি মহৎ কার্য্যে প্রায়ই অর্থ দান করেন এবং ইঁহার অকিসু হইতে যাহা আয় হয়, তাহার প্রায় অর্দ্ধাংশ বালিকাদের শিক্ষায় ন্যস্ত করিয়াছেন। স্বয়ং নিরাড়ম্বরে জীবন যাপন করেন। ইনি ব্রাহ্ম-ধর্ম্মে বিশ্বাসিনী হইলেও ব্রাহ্মণ-বিধবার ন্যায় নিরামিষাশিনী। ইঁহার অহঙ্কারশূন্যতা ও বিনয়ের একটী দৃষ্টান্ত উল্লেখ করিতেছি। ভট্টপল্লী নিবাসী পণ্ডিত তারাপ্রসন্ন বিদ্যারত্ন মহাশয় কাব্য-শাস্ত্রের অধ্যাপনায় বিখ্যাত ও কলিকাতা সংস্কৃত কলেজের কাব্যশাস্ত্রের অধ্যাপক। ইনি অতি প্রাচীন, ইঁহার অপেক্ষা প্রাচীন কেহ সংস্কৃত কলেজে অধ্যাপক নাই। শ্রীমতী বিমলা দাস গুপ্তা একটী পণ্ডিতের হস্তে উক্ত তারাপ্রসন্ন বিদ্যারত্নের নিকট তাঁহার নিজের অনূদিত এক খণ্ড "উত্তররামচরিত" উপহার প্রেরণ করেন। বিদ্যারত্ন মহাশয় নিতান্ত সেকেলে খাজা পণ্ডিত পুস্তকখানি পাইয়াই বলিলেন "দাসগুপ্তা আকারান্ত কেন, গ্রন্থকার কি মেয়ে মানুষ?" উত্তর হইল, "হাঁ"। তাহার পর, তিনি বলিলেন "মেয়ে মানুষে উত্তরচরিতের অনুবাদ করে, এত বড় তাজ্জব ব্যাপার!" বলা বাহুল্য বিদ্যারত্ন মহাশয় অভিনব সভ্যতার কোন সংবাদ রাখেন না। তাঁহার সংস্কার আছে, গৃহ-কর্ম্মের নিমিত্তই বিধাতা নারীজাতির সৃষ্টি করিয়াছেন, তাঁহাদের অন্য কোন কর্ত্তব্য নাই। তাহার পর, তিনি পুস্তকখানি পুঙ্খানুপুঙ্খরূপে পাঠ করিয়া কিছু দিন পরে শ্রীমতী বিমলা দাসগুপ্তার জন্য সংস্কৃত-কবিতায় একখানি "প্রতিষ্ঠাপত্র" লিখিয়া পূর্ব্বোক্ত পণ্ডিতের হস্তে প্রদান করেন। উক্ত পণ্ডিত উহা পাঠ করিয়া দেখেন, বিদ্যারত্ন মহাশয় গ্রন্থকর্ত্রীকে "সরস্বতী" উপাধি প্রদান করিয়াছেন। তাহার পর, তিনি বলেন "মহাশয় গ্রন্থকর্ত্রী বড় বিনীত-স্বভাবা, তিনি উপাধি-আড়ম্বর পছন্দ করেন না। অতএব প্রতিষ্ঠাপত্রখানির উপাধির অংশটা বাদ দিয়া শুধু গ্রন্থ সম্বন্ধে আপনার মন্তব্য টুকু লিখিয়া দিউন।" বিদ্যারত্ন মহাশয় অতি বৃদ্ধ ভীমরথী হইয়াছে। তিনি মনে মনে ভাবিলেন, 'তবে বুঝি গ্রন্থকর্ত্রী আমার প্রদত্ত উপাধিতে শ্রদ্ধাবতী নহেন।' তিনি কিঞ্চিৎ ক্ষুব্ধভাবে বলিয়া উঠিলেন "আমি [illegible] তাঁহাকে

এই উপাধি দিয়াছি। কত লোক আমার সার্টি ফিকেট পাইবার জন্য লালায়িত। আমি যাহা লিখিয়াছি তাহার কোন পরিবর্ত্তন করিতে পারিব না, ইচ্ছা হয় লউন, না হয় ফেলিয়া দিউন।" পূর্ব্বোক্ত পণ্ডিত উভয় সঙ্কটে পড়িয়া দার্জিলিঙে শ্রীমতী বিমলা দাসগুপ্তাকে সকল কথা লিখিয়া পাঠাইলেন। তাহার উত্তরে গ্রন্থকর্ত্রী দাসগুপ্তা অতি নম্রভাবে লিখিলেন;—"***তিনি পরম জ্ঞানী প্রাচীন অধ্যাপক, আমার পিতৃবৎ পূজনীয়। পিতা কন্যাকে আদর করিয়া যে কোন নামে ডাকিতে পারেন। অতএব আমি তাঁহার নিকটেই "সরস্বতী" রহিলাম। অন্য কেহ যেন এ কথা না জানিতে পারে"। ঐ সময় হইতে প্রতিষ্ঠাপত্রখানি শ্রীমতী বিমলা দাসগুপ্তার সমীপে অজ্ঞাতভাবেই রহিয়াছে। এতদ্ভিন্ন বাঙ্গালা দেশের অনেক খ্যাতনামা মহামহোপাধ্যায় অধ্যাপক ইহার "মালবিকাগ্নিমিত্র" ও "উত্তররামচরিত" পাঠ করিয়া উচ্চ প্রশংসা করিয়া পত্র লিখিয়াছেন। ইনি রীতিশুদ্ধ সংস্কৃত গদ্য লিখিতে পারেন। একটী ফ্রেঞ্চদেশীয় উপন্যাসের ভাব গ্রহণ করিয়া সংস্কৃতভাষায় একখানি পুস্তক লিখিতে আরম্ভ করিয়াছেন। ইহা ব্যতীত ইহার বাঙ্গালা লেখাও সংস্কৃতানুগত রীতির অনুমোদিত। ইনি বাঙ্গালাভাষায় নিম্নলিখিত তিনখানি পুস্তক লিখিয়াছেন। (১) মালবিকাগ্নিমিত্র। (বঙ্গভাষায় অনূদিত। (২) উত্তররামচরিত। ( বঙ্গভাষায় অনূদিত ) (৩) নরওয়ে ভ্রমণ। ইহার মধ্যে বঙ্গভাষায় অনূদিত উত্তররামচরিত। ১৯১৪, ১৫,১৬,১৭ খ্রীষ্টাব্দের জন্য বিশ্ববিদ্যালয় কর্ত্তৃক মেট্রিকুলেশন্ পরীক্ষার্থিনী বালিকাদের বাঙ্গালা প্যাঠ্যরূপে নির্ব্বাচিত হইয়াছে। তৃতীয় "নরওয়ে ভ্রমণ" যন্ত্রস্থ।

**বিবেকানন্দ (স্বামী)।** ইনি ১৮৬৩ খ্রীষ্টাব্দের ১১ই জানুয়ারি তারিখে কলিকাতার অন্তর্গত সিমুলিয়া পল্লীতে কায়স্থকুলে জন্ম গ্রহণ করেন। পিতার নাম বিশ্বনাথ দত্ত। ইহার মাতা পিতার প্রদত্ত নাম নরেন্দ্রনাথ। বাল্যকাল হইতেই নরেন্দ্রনাথের ধর্মভাব অতি প্রবল ছিল, সময়ে সময়ে নির্জন স্থানে ধ্যানস্থ হইয়া থাকিতেন। তজ্জন্য পাঠদ্দশাতেই ইনি ব্রাহ্মসমাজের লোকের সহিত মিশিয়া ধর্ম্মতত্ত্বের অনুসন্ধান করিতেন এবং সংস্কৃতভাষা ও সংগীতশাস্ত্র শিক্ষা করিয়াছিলেন। তাহার পর, যথাসময়ে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বি, এ, পরীক্ষার উত্তীর্ণ হইয়া কিছু কাল এটর্ণির আর্টিকেল্ ছিলেন। ১৮৮১ খ্রীষ্টাব্দে প্রথম দক্ষিণেশ্বরবাসী রামকৃষ্ণ পরমহংসের সহিত ইহার সাক্ষাৎ হয়। ঐ মহাত্মা নরেন্দ্রনাথকে অতি স্নেহের চক্ষে দেখিয়াছিলেন। তাহার পর হইতে মহাত্মা রামকৃষ্ণ পরমহংসের পবিত্র সঙ্গগুণে ইহার বৈরাগ্য দিনদিন বৃদ্ধি পাইতে লাগিল, অর্থকরী বিদ্যায় আর কিছু মাত্র আস্থা রহিল না। ১৮৮৪ খ্রীঃ অব্দে নরেন্দ্রনাথ মহাত্মা রামকৃষ্ণ-পরমহংসের নিকট সন্ন্যাস ব্রত গ্রহণ করেন এবং তাঁহার পীড়িতাবস্থায় কাশীপুরে অবস্থান কালে একাগ্রচিত্তে তাঁহার সেবা শুশ্রূষা করেন। ঐ সময় ইহার ন্যায় আরও কয়েক জন শিক্ষিত যুবক সংসার ত্যাগ করিয়া মহাত্মা রামকৃষ্ণের সেবায় নিযুক্ত হন। ১৮৮৬ খ্রীষ্টাব্দে মহাত্মা রামকৃষ্ণ দেহমুক্ত হইবার পূর্ব্বে নরেন্দ্রনাথের উপর সমস্ত ভার অর্পণ করিয়া যান। তাহার পর, নরেন্দ্রনাথ হিমালয় প্রদেশের মায়াবতীতে রামকৃষ্ণ-মঠ প্রতিষ্ঠা করেন এবং কলিকাতার সন্নিহিত বরাহনগরে মঠ স্থাপন করিয়া সেখানে গুরুদেব রামকৃষ্ণের দেহভস্ম ও অস্থি রক্ষা করেন। এতদ্ভিন্ন ইনি বারাণসীধামে, মান্দ্রাজে, রামকৃষ্ণ-সেবাশ্রম স্থাপন করিয়া ইউরোপ ও আমেরিকায় নবীন হিন্দুধর্ম্ম প্রচারের নিমিত্ত গমন করেন। আমেরিকার নানা সহরে ইনি বক্তৃতা করেন এবং তত্রত্য অনেক নরনারী ইহার শিষ্যত্ব গ্রহণ করেন। তাহার পর, ভট্ট ম্যাকসমূলার ও ডয়শন প্রভৃতি ইউরোপীয় পণ্ডিতগণের সহিত পরিচিত হন। ইনি ধর্ম্মপ্রচারের সময়ে বিবেকানন্দস্বামী নামে প্রসিদ্ধি লাভ করেন। বিবেকানন্দ দ্বিতীয়বার পাশ্চাত্য দেশ হইতে প্রত্যাগত হইয়া বেলুড় মঠে অবস্থান করেন। তাহার পর, তিনি ১৯০২ খ্রীষ্টাব্দের ২রা জানুয়ারি ঐ স্থানেই সমাধিস্থ অবস্থায় দেহরক্ষা করেন।

বিশুদ্ধানন্দ (স্বামী)। ইনি এক কণোজীয় ব্রাহ্মণের পুত্র। ১৮২০ খ্রীঃ অব্দে দক্ষিণভারতের হায়দরাবাদে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতৃদত্ত নাম বংশীধর। বংশীধর পার্সী ও উর্দ্দু ভাষা শিক্ষা করিয়া নিজাম-রাজ্যে কর্ম্ম গ্রহণ করেন এবং কার্য্যদক্ষতায় ইনি নিজামের প্রিয়পাত্র হইয়া উঠেন। বংশীধর অশ্ব-চালনায় সুনিপুণ ছিলেন। একদা অশ্ববিষয়ক একটী বিবাদে ইনি পরাস্ত হন এবং তাহাতে ইঁহার হৃদয়ে দারুণ নির্ব্বেদ উপস্থিত হয়। তাহার পর, বংশীধর গৃহ ও সম্পত্তিতে অগ্নিসংযোগ করিয়া হায়দরাবাদ পরিত্যাগ করেন। বহু তীর্থস্থান পর্য্যটন পূর্ব্বক হরিদ্বার ও কাশীতে পাণিনীয় ব্যাকরণ, উপনিষদ ও বেদান্তশাস্ত্র অধ্যয়ন করিয়া সন্ন্যাস গ্রহণ করেন। ইঁহার নাম হয় "বিশুদ্ধানন্দ স্বামী।" স্বামীজীর গৃহী ও গৃহত্যাগী বহু শিষ্য ছিল। তিনি দেহত্যাগের পূর্ব্বপর্য্যন্ত ভারতের নানাদেশীয় বিদ্যার্থীকে বেদান্ত শাস্ত্র অধ্যাপন করেন। ইনি অহল্যাবাঈ প্রতিষ্ঠিত গৌড়-স্বামীর আসন পরিগ্রহ করিয়া আমরণ ঐ স্থানে অধিষ্ঠিত ছিলেন। ১৮৯৯ খ্রীঃ অব্দের এপ্রেল মাসে ইনি দেহমুক্ত হইয়াছেন।

বিশ্বম্ভর জ্যোতিষার্ণব। নবদ্বীপ নিবাসী সরযূপারী গ্রহবিপ্রকুল সম্ভূত শতানন্দসিদ্ধান্তবাগীশ মহাশয় অন্যূন ১২৫ বৎসর পূর্ব্বে তাঁহার কোন আত্মীয়ের অনুরোধে ফরিদপুর জেলার অন্তর্গত প্রাচীন ভূষণা নগরীর সন্নিহিত ধর্ম্মহাটী গ্রামে গিয়া কিছু কাল বাস করেন। তাহার পর, ঐ স্থান হইতে উঠিয়া আসিয়া উহার পাঁচ ক্রোশ পশ্চিম-উত্তর কোণে চান্দনা নদীর তীরে খালকুলা নামক একটী পল্লীতে আসিয়া বাসভবন প্রতিষ্ঠিত করেন। খালকুলা অপেক্ষাকৃত ক্ষুদ্র পল্লী হইলেও প্রাকৃতিক দৃশ্যে পরমরমণীয়। কলনাদিনী চন্দনা এই শস্য-শ্যামল ক্ষেত্র ও গুবাক-নারিকেল প্রভৃতি নানাবিধ তরুশ্রেণী-শোভিত পল্লীটীকে কঙ্কণের ন্যায় বেষ্টন করিয়া বহিয়া যাইতেছেন। সিদ্ধান্তবাগীশ মহাশয় ঐ স্থানে অবস্থান করিয়া পরমসুখে কালাতিপাত করিতে লাগিলেন। তাঁহার ধনেপুত্রে লক্ষ্মীলাভ হইল। তাঁহার পুত্রগণ সকলই কৃতবিদ্য ও উপার্জ্জনক্ষম হইলেন। তিনি পাঁচ পুত্রও কন্যাগণ রাখিয়া পরলোকে গমন করেন। ইঁহাদের মধ্যে জ্যেষ্ঠ উমাকান্ত বিদ্যালঙ্কার। উমাকান্তের চারি পুত্র। তন্মধ্যে প্রসিদ্ধ পীতাম্বরবিদ্যাবাগীশ মহাশয় তৃতীয়। বিদ্যাবাগীশ মহাশয়ের জ্যোতিষ-শাস্ত্রে কৃতিত্ব ও শান্তি স্বস্ত্যয়নে অসাধারণ সাফল্য দেখিয়া লোকে তাঁহাকে বাক্‌সিদ্ধ পুরুষ বলিত। উক্ত পীতাম্বর বিদ্যাবাগীশ মহাশয়ের চারিপুত্র। ইঁহারা সকলেই এখন পুনরায় পূর্ব্বপুরুষগণের চির-অধিষ্ঠিত বাগ্‌দেবীর পীঠস্থান নবদ্বীপে আসিয়া বাস করিতেছেন। এই ভ্রাতৃ-চতুষ্টয়ের মধ্যে স্বর্গীয় পণ্ডিত বিশ্বম্ভর জ্যোতিষার্ণব মহাশয় জ্যেষ্ঠ। ইনি ১৭৭৯ শকাব্দের (১২৬৪ শালের) ২৫শে কার্ত্তিক দিবা ১৩ দণ্ড ২৪ পলের সময় জন্মগ্রহণ করেন। শৈশব হইতেই ইনি অত্যন্ত মেধাবী ছিলেন। তিনি গ্রাম্য মধ্য-বাঙ্গালা ছাত্রবৃত্তি স্কুলে অধ্যয়ন কালে শ্রেণীর মধ্যে অপ্রতিদ্বন্দ্বী ছিলেন। যখন তিনি প্রথম শ্রেণীতে অধ্যয়ন করেন, তখন জেলার ম্যাজিষ্ট্রেট্‌ ভ্রমণে বাহির হইয়া তাঁহাদের বিদ্যালয় পরিদর্শন করিতে আসেন। তিনি পরীক্ষা করিয়া যে ছাত্র প্রথম স্থান অধিকার করিবে, তাহার জন্য দুই টাকা পুরস্কার হেড্‌মাষ্টারের হস্তে দিয়া যান। শেষে জ্যোতিষার্ণব মহাশয় সর্ব্ববিষয়ে প্রথম হইয়াও পুরস্কার প্রাপ্ত হন না। শিক্ষকগণের কৌশলে অন্য একটী সম্পন্ন লোকের পুত্র ঐ পুরস্কার লাভ করেন। সেই দিনই জ্যোতিষার্ণব মহাশয় স্কুল্‌ পরিত্যাগ করেন। হেড্‌মাষ্টার ও হেড্‌ পণ্ডিতের বহু সাধ্য সাধনায় ও পুনরায় স্কুলে যান না। তাহার পর, প্রথমে ইনি পিতার নিকট সংস্কৃত ব্যাকরণ পাঠ আরম্ভ করেন। পিতা পীতাম্বর বিদ্যাবাগীশ মহাশয় বহু কার্য্যে ব্যাপৃত থাকিতেন। তাঁহার পাণ্ডিত্যের খ্যাতির জন্য তিনি বহু রাজা জমিদারের বাটীতে নিত্য আহূত হইতেন। এতদ্ভিন্ন প্রত্যহ অনেক বিশিষ্ট ব্যক্তি শাস্ত্রোক্ত বিধি-ব্যবস্থা ও জ্যোতিষ-শাস্ত্র সংক্রান্ত কার্য্যের জন্য তাঁহার নিকটে আসিতেন। সুতরাং জ্যোতিষার্ণব মহাশয়ের [illegible] নিকটে

নিয়মিতরূপে অধ্যয়ন ঘটিয়া উঠিত না। তাহার পর, তিনি সন্নিহিত মেগচামী গ্রাম-নিবাসী ৺দুর্গাচরণ ন্যায়রত্ন ও বাগাটগ্রাম নিবাসী ৺রামচন্দ্র তর্কভূষণ মহাশয়ের নিকট কলাপ-ব্যাকরণ ও স্মৃতিশাস্ত্র অধ্যয়ন করেন। তাহার পর, পিতার নিকটে এবং অন্যান্য প্রদেশের অধ্যাপকগণের সমীপে পুঙ্খানুপুঙ্খরূপে জ্যোতিষ-শাস্ত্র পাঠ করিয়া একজন বিখ্যাত পণ্ডিত হইয়া উঠেন। তাঁহার অঙ্ক কষিবার শক্তি যেমন অসাধারণ ছিল, তেমনি স্মৃতি শক্তি প্রখর ছিল। তিনি অনেক কঠিন অঙ্ক মুখে মুখে কসিতেন, অনেক সভা সমিতিতে জ্যোতিষ-শাস্ত্র-সংক্রান্ত তর্ক উপস্থিত হইলে তদ্বিষয়ে নানাগ্রন্থের অসংখ্য বচন মুখে মুখে আবৃত্তি করিয়া যাইতেন। একবার একটী রাজবাটীতে বিবাহের যৌটক-বিচার উপলক্ষে একটী সভা হয়। যে কয়েকটী জ্যোতির্বিৎ পণ্ডিতও বিষয়ী লোক সেখানে সমবেত হইয়াছিলেন, তাঁহারা সকলেই জ্যোতিষার্ণব মহাশয়ের অসাধারণ পাণ্ডিত্য দেখিয়া মুগ্ধ হন। তিনি সেই সভায় জ্যোতিষ শাস্ত্রের চারি পাঁচ শত বচন মুখে মুখে আবৃত্তি করিয়া সকলকে তাহার ব্যাখ্যা করিয়া বুঝাইয়া দেন। জ্যোতিষার্ণব মহাশয় দশকর্ম্ম এবং বৈধক্রিয়ায়ও অত্যন্ত পারদর্শী ছিলেন। অনেক পুরোহিত সর্ব্বদা তাঁহার নিকট দশকর্ম্ম ও জলাশয়-প্রতিষ্ঠা, গৃহোৎসর্গ প্রভৃতি বৈধকার্য্যের দুরূহ অনুষ্ঠান-প্রণালী বুঝিয়া লইতে আসিতেন। তাঁহার নিকটে মন্ত্র উচ্চারণ করিতে গিয়া অনেক পুরোহিতকে থতমত খাইতে হইত। এরূপ বৎসর প্রায় যাইত না, যে বৎসরে তিনি জমিদার ও ধনী লোকের গৃহে ২০।২৫টী গ্রহযাগ না করিতেন। এক একটী গ্রহযাগে তিনি দক্ষিণায় ও স্বর্ণ-রৌপ্য বস্ত্র ও তামা পিত্তলের তৈজসপত্রে পাঁচ সাত শত টাকা পাইতেন। তাঁহার লিখিত একটী বড় জন্মপত্রিকার দক্ষিণা একশত হইতে আড়াইশত টাকা পর্য্যন্ত ছিল। তদ্ভিন্ন বিশেষভাবে লিখিলে উহা অপেক্ষাও অধিক দক্ষিণা পাইতেন। তিনি বঙ্গীয় এসিয়াটিক-সোসাইটীর অনুমতি অনুসারে জ্যোতিষের (১) রবিসিদ্ধান্তমঞ্জরী (২) বিদগ্ধতোষিণী ও (৩) সিদ্ধান্তরহস্য নামক গ্রন্থত্রয়ের সম্পাদন কার্য্য নির্ব্বাহ করেন এবং গুপ্তপ্রেশ পঞ্জিকার স্বত্বাধিকারিগণের অনুরোধে (৪) দিনকৌমুদী নামকগ্রন্থ বঙ্গানুবাদ সহ প্রকাশ করেন। জ্যোতিষার্ণব মহাশয় গুপ্তপ্রেশ পঞ্জিকার প্রতিষ্ঠাতা ৺দুর্গাচরণ গুপ্ত মহাশয়ের প্রার্থনায় প্রথমে গুপ্তপ্রেশ পঞ্জিকার গণনা কার্য্যের ভার গ্রহণ করেন। তাঁহার স্মৃতিশাস্ত্রের ব্যবস্থাগুলিতে এমন অভিজ্ঞতা ছিল যে, যে বার ব্যবস্থা-সংশোধকেরা তাঁহার ব্যবস্থা কাটিতেন, সেই বারই অন্য স্মার্ত্তদের দ্বারা উক্ত পঞ্জিকার ব্যবস্থার প্রতিবাদ হইত। তিনি সুদীর্ঘ ৩৯ বৎসর কাল গুপ্তপ্রেস-পঞ্জিকার প্রণয়নকার্য্য নির্ব্বাহ করেন। পত্নী-বিয়োগের পর হইতেই কিছু অসুস্থ হইয়া পড়েন। ইদানীং দূরতর স্থানে যাইতে পারিতেন না, নবদ্বীপে বসিয়াই ছাত্র অধ্যাপনা, পঞ্জিকাগণনা ও জ্যোতিষের বিধি-ব্যবস্থা প্রদান করিতেন। ইহাতেও প্রত্যহ তাঁহার নিকটে বিধি-ব্যবস্থা ও কোষ্ঠী-বিচারের জন্য চিঠিপত্র,মণি-অর্ডার রেজেষ্টারি পত্র অল্প আসিত না। শেষে যখন তিনি মস্তিষ্কের কার্য্যে প্রায় অক্ষম হন, তখন গবর্মেণ্টের নিকট বৃত্তির জন্য আবেদন করেন। প্রায় ৮।৯ মাস পরে ভারতের ষ্টেট-সেক্রেটারি তাঁহার জন্য মাসিক ২৫৲ টাকা বৃত্তি মঞ্জুর করেন। পরে জানা গেল, এদেশের বড় লোকেরা গবর্মেণ্টের জিজ্ঞাসার উত্তরে সকলেই তাঁহার গভীর পাণ্ডিত্য স্বীকার করিয়া মন্তব্য প্রকাশ করিয়াছিলেন। সংস্কৃতজ্ঞ পণ্ডিতগণের মধ্যে ইনিই প্রথম লিটারারি পেন্‌সন (সাহিত্যিক-বৃত্তি) প্রাপ্ত হন। কিন্তু এই বৃত্তি তিনি ছয় মাসের অধিক ভোগ করিতে পারেন নাই। বিগত ১৮১৯ শকাব্দের ভাদ্র মাসে পণ্ডিত বিশ্বম্ভর জ্যোতিষার্ণব মহাশয়, বিখ্যাত ভ্রাতৃগণ, ছয়টী পুত্র ও কন্যাদ্বয়কে শোকসাগরে নিমগ্ন করিয়া পরলোকে গমন করিয়াছেন।

বিহারিলাল গুপ্ত। ইনি সচরাচর বি, এল্ গুপ্ত নামে বিখ্যাত। বিহারিলাল ১৮৪৯ খ্রীঃ অব্দে কলিকাতার সন্নিহিত গরিফা গ্রামে বৈদ্যবংশে জন্মগ্রহণ করেন। পিতার নাম চন্দ্রশেখর

গুপ্ত। ইনি অভিভাবকগণের অজ্ঞাতসারে সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও রমেশচন্দ্র দত্তের সহিত সিবিল্-সার্বিস্ পরীক্ষা প্রদানের নিমিত্ত ইংলণ্ড যাত্রা করেন। ইঁহার পিতা চন্দ্রশেখর গুপ্ত মহাশয় পরে ঐ সংবাদ জানিতে পারিয়া ডায়মণ্ড-হারবারে গিয়া জাহাজ ধরেন কিন্তু পুত্রকে গৃহে ফিরাইতে না পারিয়া দুঃখিতচিত্তে প্রত্যাবৃত্ত হন। বিহারিলাল বন্ধুদ্বয়ের সহিত ১৮৬৯ খ্রীঃ অব্দে সিবিল্-সার্বিস্ পরীক্ষায় উত্তীর্ণ হন। ইনি ভারতবর্ষে আসিয়া বাঙ্গালা দেশের কয়েকটী স্থানে কার্য্য করিয়া ১৮৮১ হইতে ১৮৮৬ পর্য্যন্ত কলিকাতার অন্যতম ম্যাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হন। ঐ সময় দেশীয় সিবিলিয়ান্গণ ইউরোপীয় অপরাধিগণের আইন অনুসারে বিচার কার্য্যে অসমর্থ ছিলেন,—তৎসম্বন্ধে একটী মন্তব্য লিখিয়া ইনি তদানীন্তন ছোটলাট ইডেন্ সাহেবের নিকট প্রেরণ করেন। ইহাই ইল্‌বার্টবিলের মূলভিত্তি। উত্তরকালে ইনি ডিষ্ট্রীক্ট সেসন্‌জজ্ এবং লিগাল্-রিমেম্‌ব্রঞ্চের কার্য্য করিয়া অস্থায়িভাবে হাইকোর্টের জজের পদ লাভ করেন। তাহার পর, সরকারি কার্য্য হইতে অবসর গ্রহণ করিয়া কিছুদিন বড়োদার মহারাজের মন্ত্রিসভার অন্যতম সদস্য হইয়াছিলেন। এখন ইনি সম্পূর্ণ অবসর গ্রহণ করিয়াছেন।

বিহারিলাল চক্রবর্ত্তী। ইনি কলিকাতা নিমতলা পল্লীতে ১২৪২ সালে ৮ই জ্যৈষ্ঠ সুবর্ণবণিক্-যাজী ব্রাহ্মণকুলে জন্ম গ্রহণ করেন। পিতার নাম দীননাথ চক্রবর্ত্তী। বিহারিলাল সংস্কৃত কলিজিয়েট্ স্কুলে অধ্যয়ন করেন। ইনি সাধারণতঃ যাজনিক কার্য্য করিয়া জীবিকা-নির্ব্বাহ করিতেন। কিন্তু বিহারিলাল পুরোহিত হইলেও লোভী ছিলেন না। অল্পে সন্তুষ্ট ও স্বভাব-কবি ছিলেন। শুনা যায়, কবিবর রবীন্দ্রনাথের ইনি কবিতা-রচনায় পথ-প্রদর্শক। (১) সারদা-মঙ্গল। (২) বঙ্গসুন্দরী। (৩) প্রেমপ্রবাহিণী প্রভৃতি কয়েকখানি বাঙ্গালা কবিতা পুস্তক রচনা করেন। ১৩০১ সালের ১২ই জ্যৈষ্ঠ কবি বিহারিলাল পরলোক গমন করিয়াছেন।

বিহারিলাল সরকার। ইন ১২৬৯ সালের ২রা কার্ত্তিক হাবড়া জেলার অন্তর্গত আন্দুল গ্রামে কায়স্থ-কুলে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ৺উমাচরণ সরকার। ইনি বাল্যকালে কলিকাতা বহুবাজার বাঙ্গালা স্কুলে ছাত্রবৃত্তি—পরীক্ষার পাঠ্য পর্য্যন্ত অধ্যয়ন করেন। পরে জেনেরাল্ এসিম্বিলি কলেজিয়েট্ স্কুল্ হইতে এণ্ট্রান্স পরীক্ষায় পাস করিয়া ঐ কলেজে এফ্. এ, পরীক্ষার পাঠ্য পর্য্যন্ত পাঠ করেন। প্রথমে ইনি কলিকাতা-প্রেসে কার্য্যপরিদর্শকের পদে নিযুক্ত হন। তাহার পর, বঙ্গবাসী-কার্য্যালয়ে প্রবেশ করেন। বিহারী বাবু ২৫ বৎসরের অধিক কাল এই অফিসে কার্য্য করিতেছেন। তিনি এতদিন নামে সম্পাদক নহেন বটে কিন্তু কার্য্যতঃ তিনিই বঙ্গবাসী সংবাদপত্রের সম্পাদক এইরূপ লোকের বিশ্বাস। তিনি সংগীত রচনায় অতিশয় পটু। ইদানীং কলিকাতা ও তৎপার্শ্ববর্ত্তী স্থানে সভা সমিতি প্রভৃতিতে যে সকল সংগীত গীত হয়, উহার অধিকাংশই বিহারী বাবুর রচিত। তাঁহার সংগীতে সরলতা ও মাধুর্য্য আছে। এতদ্ভিন্ন তিনি নিম্নলিখিত গ্রন্থ সকল প্রণয়ন করিয়াছেন। যথা;—(১) শকুন্তলাতত্ত্ব (২) ইংরেজের জয় (৩) বিদ্যাসাগরের জীবনচরিত। (৪) তিতুমীর। বিহারী বাবু শুধু সংগীত রচয়িতা ও গদ্য-লেখক নহেন। সমালোচনায় ও বিহারী বাবুর অসাধারণ ক্ষমতা। তিনি এক-জন গোঁড়া হিন্দু।

বৈকুণ্ঠনাথ বসু। ইনি ১২৬০ সালের ভাদ্র মাসে জন্মাষ্টমীর দিবস কলিকাতায় কায়স্থ-বংশে ইঁহার জন্ম হয়। পিতার নাম শ্রীনাথ বসু। ২৪ পরগণার অন্তর্গত বহড়ু গ্রাম ইঁহাদের আদি বাসস্থান। বসু-বংশ বহড়ুর প্রসিদ্ধ জমিদার। ইনি ১৮৬৬ খ্রীঃ অব্দে এণ্ট্রান্স পরীক্ষায় উত্তীর্ণ হইয়া প্রেসিডেন্সী কলেজে প্রবিষ্ট হন। কলেজে অধ্যয়ন সমাপ্ত না হইতেই ১৮৭০ খ্রীষ্টাব্দের ১লা ডিসেম্বর তারিখে ইনি টাঁকশালের নায়েব-দেওয়ানের পদে নিযুক্ত হন। ১৮৮২ খ্রীঃ অব্দে ইনি কারেন্সী অফিসের ডেপুটী ট্রেজারারের পদ প্রাপ্ত হন। উহার পর বঙ্গদেশীয় গবর্মেণ্ট ইঁহাকে টাকশালের দেওয়ানী পদে নিযুক্ত করেন।

১৯০৫ খ্রীষ্টাব্দে ১লা অক্টোবর তারিখে ইনি পেন্সন্ গ্রহণ করিয়াছেন। ইনি সংগীত বিদ্যায় ও নাটক, প্রহসন রচনায় সিদ্ধ-হস্ত। বসু মহাশয় বহুদিন দায়িত্ব-পূর্ণ কার্য্যে নিযুক্ত থাকায় গবর্মেণ্ট কর্ত্তৃক "রায় বাহাদুর" উপাধিতে ভূষিত হইয়াছেন। ইনি শেয়ালদহের অনারারি ম্যাজিষ্ট্রেট, ও বেঙ্গল্-একাডেমী অব মিউজিক্ বিদ্যালয়ের অনারারি সেক্রেটারি। ইঁহার রচিত নিম্ন লিখিত-গ্রন্থগুলি প্রসিদ্ধ। (১) নাটবিকার। (২) ঠক্‌লে কে, (৩) যুগের হুজুগ (৪) পৌরাণিক পঞ্চরং (৫) বারবাহার (৬) গোবরগণেশ (৭) ষোলকড়াই-কাণা (৮) নাটসংহার (৯) অদলবদল। (১০ লছমী লীলা (১১) রামপ্রসাদ (১২) বসন্ত-সেনা (১৩) কৃষ্ণাষ্টমী (১৪) মান ইত্যাদি।

বৈকুণ্ঠনাথ সেন। ইনি ১৮৪৩ খ্রীষ্টাব্দে বর্দ্ধমান জেলার অন্তর্গত আলমপুর গ্রামে বৈদ্যবংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ৺ হরিমোহন সেন বরাট। সেন মহাশয় বহরমপুর জজ-আদালতে কর্ম্ম করিতেন এবং অতিশয় নিষ্ঠাবান্ হিন্দু বলিয়া সকলের নিকট সম্মানিত ছিলেন। শেষ জীবনে গঙ্গাতীরে অতিবাহিত করিবেন এই সঙ্কল্প করিয়া বহরমপুর নগরের সৈদাবাদ পল্লীতে বাসভবন প্রতিষ্ঠিত করিয়াছিলেন। পঞ্চম বর্ষ বয়ঃক্রম কালে বৈকুণ্ঠনাথ বিদ্যাশিক্ষার্থ পিতার নিকটে আগমন করেন। প্রথমে সৈদাবাদ বাঙ্গালা বিদ্যালয়ে, তাহার পর, ব্যাঞ্জেটিয়া কলেজে (পূর্ব্বে বহরমপুর কলেজ, কাশীমবাজারের সমীপবর্ত্তী ব্যাঞ্জেটিয়ায় ছিল) প্রবিষ্ট হন। ইনি ১৮৫৯ খ্রীষ্টাব্দে বহরমপুর কলেজ, হইতে এণ্ট্রান্স পরীক্ষা প্রদান করিয়া প্রথম বিভাগে উত্তীর্ণ হন এবং মাসিক ৮৲ টাকা বৃত্তি পান। দুই বৎসর পরে সিনিয়র ছাত্রবৃত্তি পরীক্ষায় উত্তীর্ণ হইয়া মাসিক ২০৲ টাকা বৃত্তি লাভ করেন। ১৮৬৩ সালে বি, এ. এবং ১৮৬৪ সালে বি, এল, পরীক্ষায় প্রথম স্থান অধিকার [illegible] এবং বিশ্ববিদ্যালয় হইতে একশত টাকা [illegible] স্বর্ণপদক প্রাপ্ত হন। বৈকুণ্ঠনাথের [illegible] জজকোর্টে কার্য্য করিলেও তাঁহার আর্থিক অবস্থা শোচনীয় ছিল, তজ্জন্য এক প্রকার দারিদ্র্যের সহিত সংগ্রাম করিয়াই বৈকুণ্ঠনাথকে পাঠাবস্থা অতিক্রম করিতে হইয়াছিল। বৈকুণ্ঠনাথ যে বৎসর বি, এল পরীক্ষায় উত্তীর্ণ হন, সেই বৎসরেই মার্চ্চ মাসে হাইকোর্টের উকীল শ্রেণীতে নাম রেজেষ্টরি করিয়া লয়েন। তাহার পর, বৈকুণ্ঠনাথ আগ্রা হাইকোর্টে গিয়া ওকালতী করিবার অভিপ্রায়ে উদ্দ্ শিক্ষার্থ দুই বৎসর কাল পূর্ণিয়ায় ওকালতী করেন। তাঁহার কনিষ্ঠ ভ্রাতার হঠাৎ পরলোক গমনে তাঁহার জননী তাঁহাকে আগ্রা যাইতে নিষেধ করেন। বৈকুণ্ঠনাথ জননীর আদেশ শিরোধার্য্য করিয়া ১৮৬৬ খ্রীষ্টাব্দে হইতে বহরমপুরেই ওকালতী করিতে আরম্ভ করেন। ক্রমে ক্রমে তিনি স্থানীয় বারের পরিচালক হইয়া উঠেন। কলিকাতা হাইকোর্টের প্রসিদ্ধ ব্যারিষ্টার জ্যাক্‌সন্ সাহেবের সহিত তাঁহার অনেকবার বাগযুদ্ধ হইয়াছে। জ্যাক্‌সন্ সাহেবও বৈকুণ্ঠনাথের বাগ্মিতাও অসাধারণ দক্ষতা দেখিয়া উচ্চ প্রশংসা না করিয়া থাকিতে পারেন নাই। বৈকুণ্ঠনাথ জীবনে অনেক ধন ও সম্মান উপার্জ্জন করিয়াছেন। তিনি বহরমপুর জেলেরও পাগলাগারদের পরিদর্শক, কংগ্রেসের-পৃষ্ঠপোষক, মুর্শিদাবাদ এসোসিয়েসনের সহকারী সভাপতি। সেন মহাশয় বহু সংকার্য্যের অনুষ্ঠান করিয়াছেন। মহারাণী ভিক্টোরিয়ার ভারতেশ্বরী উপাধি গ্রহণ উপলক্ষে তিনি গবর্মেণ্টের অনুমতি অনুসারে সম্মানসূচক এক প্রশংসা পত্র প্রাপ্ত হন। অনেক গ্রন্থকারকে তিনি গ্রন্থ প্রকাশের জন্য সাহায্য করিয়া থাকেন। এতদ্ভিন্ন তিনি মাতা পিতার নামে স্বীয় গ্রামে জলাশয় খনন প্রভৃতি সংকার্য্যের অনুষ্ঠান দ্বারা যশস্বী হইয়াছেন। আরও তিনি বহুবিধ সংকার্য্যে অকাতরে অর্থ দান করেন। রাজনীতি-ক্ষেত্রেও তিনি প্রথিতযশাঃ। কয়েক বৎসর পূর্ব্বে তিনি প্রাদেশিক সমিতির সভাপতি নির্ব্বাচিত হইয়াছিলেন।

বোপদেব। বিখ্যাত মুগ্ধবোধ ব্যাকরণের রচয়িতা সুপ্রতিষ্ঠিত গ্রন্থকার বোপদেব ১১৮২ শকাকে দক্ষিণাপথের দেবগিরি নগরে চিকিৎসা-শাস্ত্র ব্যব

সায়ী ব্রাহ্মণবংশে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম কেশব। (১) মুগ্ধবোধ ব্যাকরণ ব্যতীত ইনি (২) হরিলীলা, (৩) মুক্তাফল (৪) পরমহংসপ্রিয়া (৫) কবিকল্পদ্রুম, (৬) কাব্যকামধেনু রচনা করেন। কাহারও মতে ইনি শ্রীমদ্ভাগবতের একখানি উৎকৃষ্ট টীকা রচনা করিয়াছিলেন। উৎকলের পুরুষোত্তমক্ষেত্রের ভোগবর্দ্ধন(গোবর্দ্ধন) মঠের পীঠাধীশগণের নামের তালিকার মধ্যে বোপদেবের নাম দৃষ্ট হয়। সেখানকার ইদানীন্তন মঠাধীশ বলেন "বোপদেব শেষ জীবনে দেবগিরি হইতে আসিয়া পুরীর গোবর্দ্ধনমঠের পীঠাধীশ হন। এখানে থাকিয়াই তিনি বাঙ্গালী বিদ্যার্থিগণের মধ্যে মুগ্ধবোধ ব্যাকরণের প্রচার করিতে সমর্থ হইয়াছিলেন। এই গোবর্দ্ধন মঠেই বোপদেব দেহরক্ষা করিয়াছিলেন।"

ব্রজনাথ বিদ্যারত্ন। ইনি ১৩০৮ সালে নবদ্বীপে রাঢ়ীয় শ্রেণীস্থ-ব্রাহ্মণকুলে নদীয়ার রাজপুরোহিত-বংশে ব্রজনাথ বিদ্যারত্ন মহাশয় জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺লক্ষ্মীকান্ত ন্যায়ভূষণ। ব্রজনাথ বাল্যকালে ব্যাকরণ কাব্যাদি পাঠ করিয়া ন্যায়শাস্ত্র অধ্যয়ন করিতে আরম্ভ করেন। ন্যায়ের অনুমান খণ্ড শেষ হইবার কিছু পূর্ব্বে পিতার উপদেশে স্মৃতি-শাস্ত্র পাঠে প্রবৃত্ত হন। স্মৃতিশাস্ত্রের পাঠ সমাপ্ত হইলে কিছুকাল নদীয়ার মহারাজ ৺সতীশচন্দ্র রায় বাহাদুরের নিকটে ছিলেন। পঁয়ত্রিশ বৎসর বয়সে চতুষ্পাঠী খুলিয়া স্মৃতিশাস্ত্রের অধ্যাপনা আরম্ভ করেন। বঙ্গের নানাপ্রদেশীয় ছাত্র ইঁহার নিকট পাঠ আরম্ভ করিলে ইঁহার চতুষ্পাঠীর খ্যাতি সর্ব্বত্র বিকীর্ণ হয়। বঙ্গের প্রধান প্রধান স্মার্ত্ত ইঁহার ছাত্র। কলিকাতা সংস্কৃত কলেজের ভূতপূর্ব্ব অধ্যাপক মহামহোপাধ্যায় চন্দ্রকান্ত তর্কালঙ্কার, রংপুর কাঁকিনার রাজবাটীর সভাপণ্ডিত ৺শ্রীশ্বর বিদ্যালঙ্কার, নবদ্বীপের ভূতপূর্ব্ব প্রধান স্মার্ত্ত গবর্ণমেণ্ট বৃত্তিপ্রাপ্ত হরিশ্চন্দ্র তর্কালঙ্কার প্রভৃতি খ্যাতনামা পণ্ডিতগণ ইঁহার নিকট অধ্যয়ন করিয়াছিলেন। প্রতিবেশীদের মুখে শুনা যায় যৌবনে ইনি অতিশয় শাক্ত ছিলেন। এমন কি স্বীয় বাটীতে শারদীয় দুর্গা পূজায় স্বহস্তে ছাগ বলি প্রদান করিতেন। কিন্তু ইঁহার পৌত্র বলেন "আমাদের বংশ চিরকালই বিষ্ণূপাসক। নবদ্বীপ শাক্তপ্রধান স্থান বলিয়া এক সময়ে পিতামহদেব ঐরূপ ব্যবহার করিতেন"। কিন্তু বিদ্যারত্ন মহাশয় শেষ জীবনে কেবল বিষ্ণূপাসনা লইয়াই থাকিতেন। তিনি হরিভক্তি-প্রদায়িনী সভা স্থাপন করেন। ঐ সভা অতিশয় প্রসিদ্ধি লাভ করিয়াছিল। বিদ্যারত্ন মহাশয়ের ৮৫ বৎসর বয়সে পরলোক প্রাপ্তির পর তাঁহার জ্যেষ্ঠ পুত্র ৺মথুরানাথ পদরত্ন মহাশয় উহার সম্পাদক ছিলেন। এখন মথুরানাথ পদরত্ন মহাশয়ের পুত্র শ্রীযুক্ত সিতিকণ্ঠ বিদ্যাভূষণ উহার সম্পাদক ব্যাঘ্রমূর্ত্তি-সমাক্রান্ত সুন্দর তোরণযুক্ত ও সুষমাময়ী অট্টালিকায় হরিভক্তি-প্রদায়িনী সভার অধিবেশন হয়।

---

## শ।

শঙ্করাচার্য্য। অদ্বৈতবাদের প্রতিষ্ঠাতা ও ব্রহ্মসূত্রের ভাষ্যকার। ইনি খ্রীষ্টীয় অষ্টম শতাব্দীর শেষভাগে দক্ষিণভারতের কেরল-জনপদের অন্তর্গত কালাডি গ্রামে নম্বুত্তিরি-ব্রাহ্মণবংশে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতার নাম শিবগুরু ও জননীর নাম ভদ্রা। তিন বৎসর বয়সে শঙ্করের পিতৃ-বিয়োগ হয়। পঞ্চম বৎসর বয়সে গুরুকুল আশ্রয় করেন। সেখানে সাঙ্গবেদ ও উপনিষৎ ও ব্রহ্মসূত্রাদি পাঠ করিয়া গৃহে আগমনপূর্ব্বক জননীর শুশ্রূষায় নিযুক্ত হন। কিছুদিন পরে জননীর নিকট হইতে কৌশলে সন্ন্যাসের অনুমতি গ্রহণপূর্ব্বক নর্ম্মদা-তীরে গোবিন্দনাথ মুনির নিকট আসিয়া ব্রহ্মজ্ঞান-লাভও সন্ন্যাস আশ্রয় করেন। তাহার পর, বারাণসীধামে গিয়া সনন্দন-প্রভৃতি কয়েকটী শিষ্য সংগ্রহ করেন এবং শিষ্যগণ সহ বদরিকাশ্রমে গিয়া কিছুকাল অবস্থিতি করেন এবং ব্রহ্মসূত্রের অদ্বৈতভাষ্য এখানেই বিরচিত হয়। তাহার পর, পুনরায় বারাণসীধামে আসিয়া সেখান হইতে প্রয়াগে গমন করেন। ঐ তীর্থে গঙ্গা-যমুনার সঙ্গমে কুমারিল ভট্টের অন্তিম সময়ে তাঁহার

সহিত কিছু কথোপকথন হয়। তাহার পর, উক্ত কুমারিলভট্টের উপদেশ অনুসারে তদানীন্তন ভারতের প্রধান মীমাংসক মণ্ডন মিশ্রের সহিত বিচারের নিমিত্ত মাহিষ্মতী পুরীতে গমন করেন। সেখানে মীমাংসক মণ্ডনমিশ্রের সহিত শঙ্করের বিচার হয়। মণ্ডন মিশ্রের পত্নী উভয় ভারতী মধ্যস্থ থাকেন। তাহার পর, মণ্ডনমিশ্র পরাস্ত হইয়া অদ্বৈতবাদ গ্রহণ করিলে মর্ত্ত্য-লোকে অবতীর্ণা সরস্বতী-রূপিণী উভয়ভারতী অন্তর্হিতা হন। এদিকে মণ্ডন ও শঙ্করের শিষ্যত্ব অঙ্গীকার করিয়া দণ্ডকমণ্ডলু গ্রহণ করেন। তাহার পর, শঙ্কর, শ্রীপর্ব্বতে ও গোকর্ণতীর্থে গমন করেন। অনন্তর, শ্রীবলী নামক গ্রামে হস্তামলককে শিষ্যত্বে গ্রহণ করিয়া শৃঙ্গগিরিতে মঠ স্থাপন করেন। তাহার পর, জননীর আন্তরিক আহ্বানে পুনরায় জন্মভূমি কালাডি গ্রামে গিয়া দেখেন জননীর অন্তিম কাল উপস্থিত। তাহার পর, মাতার দেহপাত হইলে সন্ন্যাসীর পক্ষে নিষিদ্ধ হইলেও শঙ্কর পূর্ব্বপ্রতিজ্ঞা অনুসারে তাঁহার অন্ত্যেষ্টিক্রিয়া সমাপন করিয়া দিগ্‌বিজয়ে যাত্রা করেন। অনন্তর শঙ্কর দক্ষিণ-ভারত ও উত্তরভারতের নানাজনপদে নানা ধর্ম্মাবলম্বিগণের সহ বিচার বিতর্ক করেন এবং ঐ সকল জনপদবাসিগণের মধ্যে অদ্বৈতবাদ প্রচার ও অদ্বৈতমত প্রতিষ্ঠা করিয়া বহু সংখ্যক শিষ্য সহ কাশ্মীর অভিমুখে যাত্রা করেন। সেখানে শারদা-পীঠের চারি দ্বারস্থ পণ্ডিতগণের সহ বিচার ও তাঁহাদের মধ্যে অদ্বৈতবাদ প্রতিষ্ঠা করিয়া কাশ্মীর পরিত্যাগ পূর্ব্বক পুনরায় বদরিকাশ্রম দর্শন করিয়া কেদারতীর্থে গমন করেন। তাহার পর, কেদারতীর্থ ত্যাগ করিয়া কৈলাস পর্ব্বতে গমন করেন। সেখানে উপস্থিত হইয়া বাহিরের কার্য্য আহার বিহারাদি পরিহার পূর্ব্বক একমনে ব্রহ্ম-চিন্তায় নিরত হন। তাঁহার আত্মা পরমাত্মায় [illegible] হয়। দ্বাত্রিংশৎবর্ষের মধ্যে সমস্ত ভারতে, কাশ্মীরে বদরীবনে, কেদার ও কৈলাসে অদ্বৈতমত প্রতিষ্ঠা করিয়া শঙ্কর অন্তর্হিত হন। সেই ব্রহ্মজ্যোতিঃ পুনরায় ব্রহ্মেই বিলীন হয়।

শম্ভুনাথ পণ্ডিত। ইনি ১২২৬ সালে কলিকাতায় জন্মগ্রহণ করেন। পিতার নাম শিবনাথ পণ্ডিত। ইহাদের আদি নিবাস কাশ্মীর-প্রদেশ। ইহারা কাশ্মীরি-ব্রাহ্মণ। ইনি গৌরমোহন আঢ্যের স্কুলে ইংরাজী শিক্ষা আরম্ভ করেন, পরে নিজের যত্নে অভিজ্ঞ লোকদের নিকট ভাল ভাল ইংরাজী পুস্তক পাঠ করিয়াছিলেন। তাহার পর, স্কুল্ ত্যাগ করিয়া ২০৲ টাকা বেতনে কলিকাতা সদর-দেওয়ানী আদালতে মহাফেজের সহকারী নিযুক্ত হন। কিছুকাল পরে তত্রত্য জজ্ সার্ রবার্ট-বার্লো সাহেবের অনুগ্রহে ঐ আদালতের ডিক্রী-জারির মোহরের পদ লাভ করেন। এই কার্য্য করিবার সময়ে ইনি ডিক্রীজারির আইন-সংক্রান্ত এক নূতন পুস্তক প্রণয়ন করেন। ইহাতে পণ্ডিত শম্ভুনাথ গবর্মেণ্টের নিকট পরিচিত হন। কিছুদিন পরে চাকুরী ছাড়িয়া ওকালতী আরম্ভ করেন। এই কার্য্যে ইনি বিশেষ সূক্ষ্ম-দর্শিতা প্রদর্শন করায় প্রথমে গবর্মেণ্টের জুনিয়ার্ উকীল, পরে সিনিয়ার উকীল নিযুক্ত হন। কিছুকাল পরে শম্ভুনাথের গভীর আইন-জ্ঞান দর্শনে গবর্মেণ্ট ইহাকে প্রেসিডেন্সী-কলেজের ব্যবস্থা-শাস্ত্রের অধ্যাপক নিযুক্ত করেন। তাহার পর, ১২৬৯ সালে কলিকাতার হাইকোর্ট প্রতিষ্ঠিত হইলে ইনি বিচারপতির পদ প্রাপ্ত হন। শম্ভুনাথ সরলচিত্ত ও উন্নতমনাঃ ছিলেন। চাকরদের প্রতিও তিনি কখনও তুমি ভিন্ন, তুই শব্দ ব্যবহার করিতেন না। ইনি ভবানীপুর ব্রাহ্ম-সমাজের সভাপতি ছিলেন। ১২৭৪ সালে পণ্ডিত শম্ভুনাথ ৫৮ বৎসর বয়সে পরলোকে গমন করেন।

শরচ্চন্দ্র দাস। ইনি ১৮৪৯ খ্রীষ্টাব্দে চট্টগ্রাম নগরের সন্নিহিত চক্রশালা গ্রামে বৈদ্যবংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম মাগনচন্দ্র দাস। শরচ্চন্দ্র চট্টগ্রামে প্রাথমিক শিক্ষা লাভ করিয়া প্রেসিডেন্সী কলেজে প্রবেশ করেন। ১৮৭৪ খ্রীষ্টাব্দে ইনি দার্জ্জিলিঙ্‌ ভুটিয়া হাই-স্কুলের হেড্ মাষ্টারের পদে নিযুক্ত হন। এই স্থানে অবস্থান কালে ইনি তিব্বতীয়-ভাষা শিক্ষা করেন। ১৮৭৯ খ্রীষ্টাব্দে শরৎবাবু তাঁহার তিব্বতীয় ভাষার শিক্ষকের সহিত নিমন্ত্রিত হইয়া তিব্বতীয় জাতির আচার, ব্যবহার, সভ্যতা-প্রভৃতি বিষয়ে জ্ঞান

লাভার্থ তিব্বতের রাজধানী লাসা নগরীতে গমন করেন। বেঙ্গল-গবর্মেণ্টের অন্যতম সেক্রেটারি মেকলে সাহেবের সহিত ১৮৮৪ খ্রীষ্টাব্দে শরচ্চন্দ্র দাস সিকিমে গমন করেন। উহার পর বৎসর ১৮৮৫ খ্রীষ্টাব্দে চীনদেশের রাজধানী পিকিননগরে সমুপস্থিত হন। ১৮৮৬ খ্রীঃ অব্দে ইনি সি, আই, ই এবং ১৮৯৬ খ্রীঃ অব্দে "রায় বাহাদুর" উপাধি দ্বারা ভূষিত হন। ১৮৮৭ খ্রীষ্টাব্দে ইনি লণ্ডনের "রয়াল্‌জিওগ্রাফিকাল্‌ সোসাইটি" কর্ত্তৃক সাধারণের অজ্ঞাতভূমি তিব্বতের ভূসংস্থান ও হ্রদাদি আবিষ্কারের জন্য পুরস্কৃত হন। ১৮৯৯ খ্রীষ্টাব্দে উপরি উক্ত সোসাইটি ইঁহার লিখিত "তিব্বত-ভ্রমণ-বৃত্তান্ত" প্রকাশিত করেন। ১৮৯২ খ্রীষ্টাব্দে রায় শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস বাহাদুর কলিকাতা নগরীতে বুদ্ধিষ্ট-টেক্‌ষ্টবুক সোসাইটি নামক একটী সভা সংস্থাপন করিয়া বৌদ্ধধর্ম্মও বৌদ্ধসাহিত্য শিক্ষার পথ প্রশস্ত করেন। ইহার পূর্ব্বে এদেশে বৌদ্ধ-সাহিত্য অধিক প্রচারিত হয় নাই। এই সময়ে রায় শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস বাহাদুরের আবিষ্কৃত অনেক সংস্কৃতও পালি-ভাষায় রচিত বৌদ্ধসাহিত্য বুদ্ধিষ্টটেক্‌ষ্ট বুক্‌-সোসাইটি ও বঙ্গীয়-এসিয়াটিকসোসাইটি কর্ত্তৃক প্রকাশিত হয়। ১৯০২ খ্রীঃ অব্দে ইনি তিব্বতীয় ইংরাজী অভিধান সম্পূর্ণ করেন। উহার দুই বৎসর পরে রায় বাহাদুরের তিব্বতীয় সংস্কৃত অভিধান পরিসমাপ্ত হয়। এই দুইখানি অভিধান প্রণয়ন কালেই মহামহোপাধ্যায় শ্রীযুক্ত সতীশ-চন্দ্র বিদ্যাভূষণ এম্‌, এ পি-এচ্‌ডি ইঁহার সহায়তা করিয়াছিলেন। শেষোক্ত বৌদ্ধ সংস্কৃত অভিধান প্রণয়ন কালে আর একজন সংস্কৃতজ্ঞ পণ্ডিতও এই কার্য্যে সাহায্য করিয়াছিলেন। ১৯০৪ খ্রীষ্টাব্দে রায় শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস বাহাদুর সি, আই, ই, তিব্বতীয় অনুবাদকের পদ হইতে অবসর-বৃত্তি গ্রহণ করিয়া বিশ্রাম-সুখ উপভোগ করিতেছেন।

**শরৎসুন্দরী (মহারাণী)** রাজসাহী জেলার অন্তর্গত পুঁটিয়া রাজবংশের পাঁচ আনির ভূম্যধিকারিণী। কথিত আছে;—বৎসাচার্য্য নামক একটী সাত্ত্বিকপ্রকৃতির ব্রাহ্মণ পুঁটিয়ার সন্নিহিত একটী বনমধ্যে আশ্রম নির্ম্মাণ করিয়া ঈশ্বরোপাসনা করিতেন। বাঙ্গালার রাজস্বসংগ্রাহকগণ দিল্লীতে রাজস্ব প্রেরণ না করায় দিল্লীর সম্রাট্‌ তাঁহাদের শাসনের নিমিত্ত সৈন্য সহ এক সৈন্যাধ্যক্ষ প্রেরণ করেন। দৈবক্রমে তাঁহাদের তপ জপ-নিরত পূর্ব্বোক্ত ব্রাহ্মণের সহিত সাক্ষাৎ হয়। ব্রাহ্মণ ঐ সৈন্যাধ্যক্ষের অভীষ্ট-সিদ্ধি বিষয়ে সহায়তা করেন এবং উহার পুরস্কার-স্বরূপ লস্করপুর নামক পরগণা জমিদারী লাভ করেন। বৎসাচার্য্য বিষয়নিস্পৃহ, তিনি ঐ জমিদারীর প্রতি ভ্রূক্ষেপও করিলেন না। তদীয় সুচতুর পুত্র পীতাম্বর মোগলসম্রাটের অনুগ্রহভাজন হইয়া ঐ জমিদারীর অধিকারী হইলেন। পীতাম্বরের পরলোক গমনের পর, তাঁহার ভ্রাতা নীলাম্বর ঐ লস্করপুর পরগণার উত্তরাধিকার লাভ করেন। তাঁহার পুত্র আনন্দ দিল্লীশ্বর কর্ত্তৃক রাজা উপাধিতে ভূষিত হন। তাঁহার বংশধরগণের অন্যতম দর্পনারায়ণ ঠাকুর। এই দর্পনারায়ণ মুর্সিদকুলীখাঁর সময়ে মুর্শিদাবাদ নবাব সরকারে বিশেষ প্রতিপন্ন ছিলেন। দর্প-নারায়ণের বংশধরগণ ক্রমে ক্রমে বিষয়-সম্পদ্‌ বর্দ্ধিত করিয়া অনেক দেবালয়-প্রতিষ্ঠা, জলাশয়-খনন, অতিথিশালা নির্ম্মাণ ও দুঃস্থ এবং পীড়িত ব্যক্তিদের জন্য দাতব্য ঔষধালয়-স্থাপন-প্রভৃতি অনেক সৎকার্য্য দ্বারা বংশের গৌরব বৃদ্ধি করিয়া গিয়াছেন। এইবংশের অন্যতম প্রতিনিধি কুমার যোগেন্দ্রনারায়ণ রায় কলিকাতা ওয়ার্ড-ইন্‌ষ্টি-টিউসনে শিক্ষা লাভ করিয়া জীবনের প্রথমেই অনেক মহানুভাবতার পরিচয় প্রদান করিয়া-ছিলেন। কিন্তু অকালে তাঁহার পরলোকপ্রাপ্তি হওয়ায় তাঁহার সহধর্ম্মিণী শরৎসুন্দরী দেবীর হস্তে বিষয়ভার ন্যস্ত হয়। ইনি প্রকৃত ব্রহ্মচর্য্য-পালন এবং দয়া, দাক্ষিণ্য ও দানশীলতার জন্য অত্যন্ত খ্যাতি লাভ করিয়াছিলেন। শরৎসুন্দরী দেবী ১৮৭৫ খ্রীষ্টাব্দের মার্চ্চ মাসে "রাণী" উপাধি এবং ১৮৭৭ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারি "মহারাণী" উপাধিতে বিভূষিত হইয়াছিলেন। মহারাণী শরৎসুন্দরীর [illegible] পুঁটিয়া পাঁচ [illegible] বিষয় [illegible]

শাহজাহান। ইনি দিল্লীর মোগল সম্রাট্ আকবরের পৌত্র ও জাহাঙ্গীরের তৃতীয় পুত্র। ইঁহার জননী হিন্দু। ইনি রাজপুত জাতীয়া যোধপুরের রাজকন্যা যোধবাইর গর্ভে জন্ম গ্রহণ করেন। ১৬২৭ খ্রীষ্টাব্দে যখন জাহাঙ্গীরের মৃত্যু হয়, সেই সময়ে শাহাজাহান বিদ্রোহিভাবে দক্ষিণাপথে অবস্থান করিতেছিলেন। নুরজাহান সেই অবসরে আপন জামাতা (জাহাঙ্গীরের অন্যতম পুত্র) শাহরিয়াকে সম্রাট্ পদ প্রদানের চেষ্টা করিতেছিলেন। তাহা দেখিয়া আসফর্থা তাঁহাকে কৌশলে কারারুদ্ধ করিয়া শাহজাহানকে সত্বর আসিবার জন্য পত্র লেখেন। শাহজাহান ঐ পত্র পাইয়া অতিদ্রুত উত্তরাভিমুখে যাত্রা করেন এবং ১৮২৮ খ্রীষ্টাব্দের জানুয়ারি মাসে আগ্রা নগরীতে পিতৃসিংহাসনে প্রতিষ্ঠিত হইয়াই প্রচুর বৃত্তি নির্দ্ধারণ পূর্ব্বক নুরজাহানকে রাজকার্য্য হইতে অবসর প্রদান করেন এবং শাহরিয়া-প্রভৃতি রাজসিংহাসনের প্রতিদ্বন্দ্বী জাহাঙ্গীরের বংশধরগণের অধিকাংশকে নিপাত করিয়া আপনার সিংহাসন নিষ্কণ্টক করেন। সম্রাট্ শাহজাহান সিংহাসন আরোহণের পর বিদ্রোহিদমন ও রাজ্যবৃদ্ধির চেষ্টা করেন। তিনি কিয়ৎপরিমাণে রাজ্যবৃদ্ধি করিতে সমর্থ হইয়াছিলেন। ইনি সিংহাসনে আরোহণ কালে যেরূপ নির্দ্দয়তা ও কঠোর-হৃদয়তার পরিচয় প্রদান করিয়াছিলেন, উত্তরকালে তাহার সম্পূর্ণ পরিবর্ত্তন হইয়াছিল। শাহজাহান্ অতিশয় ধীরপ্রকৃতি ও ন্যায়পরতার সহিত রাজ্যশাসনে করিতেন। ইনি পিতামহ আকবরের নীতি অনুসরণপূর্ব্বক হিন্দু মুসলমানে কোনও পার্থক্য করিতেন না। কিন্তু সম্রাট্ শাহজাহান্ অত্যন্ত আড়ম্বরপ্রিয় ও ঐশ্বর্য্যপ্রদর্শনানুরাগী ছিলেন। ইনি চন্দ্রকান্ত, নীলকান্ত, মরকতমণি ও হীরক খচিত ময়ূরতক্ত নামক যে সিংহাসনের উপর বসিয়া রাজকার্য্য করিতেন, উহার নির্ম্মাণে ছয় কোটি টাকা ব্যয়িত হইয়াছিল। ইঁহার বিবাহের চতুর্দ্দশ বৎসর পরে ইঁহার প্রিয়া মহিষী মমতাজ কালকবলে পতিত হন। সম্রাট্ তাঁহার স্মরণার্থ তাঁহার সমাধির উপর তাজমহল নামক একটী [illegible] মন্দির নির্ম্মাণ করেন। উহাতে ত্রিশ লক্ষ টাকার অধিক ব্যয়িত হয়। এতভিন্ন তিনি আগ্রার দুর্গমধ্যে "মতিমসজিদ" দিল্লীতে পুনরায় রাজধানী স্থাপন মানসে মর্ম্মরপ্রস্তর নির্ম্মিত সুন্দর প্রাসাদ ও জুম্মামসজিদ্ নির্ম্মাণে বহু অর্থ-ব্যয় করিয়াছিলেন। ১৬৫৭ খ্রীষ্টাব্দে সম্রাট্ শাহজাহান কঠিন পীড়ায় আক্রান্ত হন। ইঁহার তৃতীয় পুত্র ঔরঙ্গজেব অন্যান্য ভ্রাতাকে পরাজিত ও পিতাকে প্রাসাদমধ্যে বন্দী অবস্থায় রাখিয়া আলমগীর (জগজ্জয়ী) নাম ধারণপূর্ব্বক সিংহাসনে আরোহণ করেন। ইহার পর, শাহজাহান্ আরও আট বৎসর কাল আগ্রার দুর্গে দুঃখময় জীবন যাপনপূর্ব্বক ১৬৬৬ খ্রীষ্টাব্দে বন্দিদশায় মৃত্যুমুখে পতিত হন।

শিবনাথ শাস্ত্রী। ইনি অনুমান ১৮৫০ খ্রীষ্টাব্দে ২৪ পরগণা জেলার অন্তর্গত জয়নগর মজিলপুর গ্রামে দাক্ষিণাত্য বৈদিক শ্রেণীস্থ ব্রাহ্মণকুলে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ৺হরানন্দ ভট্টাচার্য্য। শাস্ত্রীমহাশয় কলিকাতাস্থ সংস্কৃত কলেজে অধ্যয়ন করিয়া ১৮৭২ খ্রীষ্টাব্দে সংস্কৃত এম্, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন। তাহার পর, শিক্ষাবিভাগে কিছুকাল কার্য্য করিয়া সাধারণ ব্রাহ্মসমাজের আচার্য্যের পদে নিযুক্ত হন। সুদীর্ঘ কাল এই কার্য্যে ব্রতী থাকিয়া ইনি ব্রাহ্মধর্ম্ম প্রচার উদ্দেশ্যে ভারতবর্ষের নানাপ্রদেশে ভ্রমণ করিয়াছেন। ইনি একবার ইউরোপেও গমন করিয়াছিলেন। শাস্ত্রী মহাশয় উত্তম বক্তা, উত্তম কবি ও উত্তম লেখক। ইঁহার প্রণীত নিম্নলিখিত গ্রন্থগুলি প্রসিদ্ধ। যথা;—(১) মেজবৌ (২) নয়নতারা (৩) রায় মহাশয় (৪) রামতনু লাহিড়ীর জীবনচরিত (৫) নির্ব্বাসিতের বিলাপ (৬) পুষ্পমালা প্রভৃতি। এতভিন্ন ইঁহার রচিত বহুসংখ্যক ব্রাহ্মসংগীত আছে। শাস্ত্রী মহাশয়ের দুই বিবাহ এবং দুই পত্নীই এক্ষণে বিদ্যমান। ইনি অতিশয় উদার, পুত্র কন্যাদের ব্রাহ্মধর্ম্মানুমোদিত অসবর্ণ বিবাহও দিয়াছেন।

শিবাজী। ইনি মরাঠাবংশ-সম্ভূত এবং মহারাষ্ট্র রাজ্যের স্থাপয়িতা। যাদবরাও এবং শাহজী ভোঁস্লে নামক দুইটী মরাঠা বীরপুরুষ আহম্মদ নগরের মুসলমান রাজসরকারে সেনানায়কের কার্য্যে ব্রতী

ছিলেন। এই যাদবরাওয়ের কন্যা জিজীবাইএর সহিত শাহজীর বিবাহ হয়। এই দম্পতি হইতে ১৬২৭ খ্রীষ্টাব্দে পুনার সন্নিহিত শিউনরি দুর্গে শিবাজী জন্মগ্রহণ করেন। পুনা শাহজীর পৈতৃক জায়গীর। আহম্মদনগরের ধ্বংসের পর শাহজী বিজাপুরের সুলতানের অধীনে সেনাপতি নিযুক্ত হন। বিজাপুরের সুলতান কর্তৃক কর্ণাটবিজয়ে প্রেরিত হইয়া শাহজী দক্ষিণভারতে একটী ছোট রাজ্য স্থাপন করেন এবং তাঞ্জোর নগরে নিজের রাজধানী স্থাপন করিয়া বিজাপুরের সুলতানের অধীনে তাহার শাসন কার্য্যে প্রবৃত্ত হন। তিনি মহারাষ্ট্রদেশ পরিত্যাগ করিবার পূর্ব্বে পুণার শাসনভার ও অপ্রাপ্তবয়স্ক পুত্র শিবাজীর অভিভাবকত্ব দাদাজী কোন্দণ্ড নামক একটী বহুদর্শী ব্রাহ্মণ কর্ম্মচারীর হস্তে সমর্পণ করিয়া যান। দাদাজীর তত্ত্বাবধানে শিবাজী বাল্যকালেই অশ্বারোহণ, ধনুর্বিদ্যা, মল্লক্রীড়া, মৃগয়া প্রভৃতি বীরোচিত কার্য্যে বিলক্ষণ দক্ষ হইয়া উঠিলেন। তদানীন্তন কালে মরাঠা ক্ষত্রিয়দিগের মধ্যে লেখা পড়ার তত মর্য্যাদা ছিলনা, সম্ভ্রান্তবংশীয়েরা যুদ্ধবিদ্যাকেই সবিশেষ গৌরবজনক মনে করিতেন এবং তাহাই শিক্ষা করিতেন। এজন্য শিবাজীও লেখা পড়া শিক্ষা করেন নাই। তবে রামায়ণ, মহাভারত পাঠ শ্রবণে ইঁহার হৃদয়ে যে পুরুষকার ও প্রভুত্বের বীজ অঙ্কুরিত হইয়াছিল, তাহার ফলে মুসলমানের অত্যাচার হইতে দেববিগ্রহ ও গোব্রাহ্মণাদির প্রাণপণে রক্ষা করিতে প্রতিজ্ঞা করিয়াছিলেন। পুণার প্রত্যন্ত পর্ব্বতীয় প্রদেশে মাওয়ালি নামে এক অসভ্য জাতির বাস ছিল। শিবাজী তাহাদিগকে যুদ্ধবিদ্যা শিক্ষা দিয়া একটী সমর-কুশল যোদ্ধৃজাতিতে পরিণত করেন এবং তাহাদের সাহায্যে মুসলমান অধিকারে লুণ্ঠন আরম্ভ করেন। পরে ক্রমে ক্রমে গিরিদুর্গ সকল অধিকার করিতে আরম্ভ করিলেন। বিজাপুরের সুলতানকে পরাভূত করিয়া তাঁহার রাজ্যের অনেকাংশ অধিকার করিয়া লইলেন এবং মোগল সেনাপতি শায়েস্তা খাঁকে পরাস্ত করিয়া মোগল সম্রাটের ভীতির স্থান হইয়া উঠিলেন। পরে মোগল সম্রাট, ঔরঙ্গজেব রাজা জয়সিংহের মধ্যস্থতায় শিবাজীর সহিত সন্ধি করেন এবং ইঁহাকে নিমন্ত্রণ করিয়া দিল্লী রাজধানীতে পাঠান এবং কৌশলে বন্দী করেন। পরে ধূর্ত্ত শিবাজী দিল্লী হইতে পলায়ন করিয়া এক বৎসর পরে মহারাষ্ট্র প্রদেশে উপস্থিত হন। মোগল সম্রাট্ ঔরঙ্গজেবের ঐরূপ বিশ্বাসঘাতকতায় শিবাজীর হৃদয়ে দারুণ জিঘাংসা উদ্দীপ্ত হইয়া উঠিল। তিনি দ্বিগুণ উৎসাহে মোগল অধিকারে উপদ্রব ও লুণ্ঠন আরম্ভ করিলেন। ঔরঙ্গজেব শিবাজীর দমনে অকৃতকার্য্য হইয়া অবশেষে ১৬৬৮ খৃঃ অব্দে ইঁহার সহিত সন্ধি করেন। ইঁহাকে সন্তুষ্ট রাখিবার জন্য রাজা উপাধি এবং মোগলেরা যে সকল স্থান জয় করিয়া লইয়াছিলেন তাহা ফেরৎ দিলেন এবং বিজাপুর ও গোলকুণ্ডার সুলতানেরা ও স্ব স্ব রাজ্যের চৌথ ও সর্দ্দেশমুখী প্রদানের অঙ্গীকার করিয়া সন্ধি স্থাপন করিলেন। পূর্ব্বেই রায়গড়ে শিবাজী রাজধানী স্থাপন করিয়াছিলেন, এইবার তিনি রাজকোষ ও সৈন্যসামন্তের নিয়মিত রূপে বেতন প্রদানের ব্যবস্থা করিয়া আভ্যন্তরিক সংস্কার সাধন করিলেন। ১৬৭১ খ্রীষ্টাব্দে শাহজী পরলোক গমন করেন। উহার তিন বৎসর পরে শিবাজী মহারাজ উপাধি গ্রহণপূর্ব্বক মহাসমারোহে রায়গড়ের সিংহাসনে আরোহণ করেন। এই সময় শিবাজী অকাতরে দানাদি সৎকার্য্য করেন। ১৬৮০ খ্রীষ্টাব্দের ৫ই এপ্রেল তারিখে ছত্রপতি মহারাজ শিবাজী ত্রিপঞ্চাশৎ বর্ষ বয়সে স্বর্গারোহণ করেন।

শিশিরকুমার ঘোষ। যশোহর জেলার মাগুড়া গ্রামে ১৮৪২ খ্রীষ্টাব্দে ইনি দক্ষিণরাঢ়ীয় কায়স্থবংশে জন্ম গ্রহণ করেন। পিতার নাম হরিনারায়ণ ঘোষ। মাগুড়ার ঘোষবংশ বিখ্যাত জমিদার। শিশিরকুমার অত্যন্ত প্রতিভাশালী ছিলেন। বাল্যকালে পাঠশালা ও ইংরাজী বিদ্যালয়ে শিক্ষা লাভ করিয়া নিজে জ্ঞানচর্চ্চায় মনোনিবেশ করেন। ইনি যে বিষয় পাঠ করিতেন, তাহাতেই ব্যুৎপত্তি লাভ করিতেন। এইরূপে ইনি নানাবিষয়ে জ্ঞান লাভ করেন। অল্প বয়সে ইনি সঙ্গীত বিদ্যায় পারদর্শিতা লাভ কর

এবং সংগীত-বিষয়ক একখানি পুস্তক প্রণয়ন করেন। ইনি অত্যন্ত-করুণ-হৃদয় ছিলেন, বিপন্নের দুঃখ দর্শনে ইঁহার হৃদয় কাঁদিত। প্রজা-বর্গের প্রতি নীলকর সাহেবদিগের অত্যাচার দর্শনে অত্যন্ত কাতর-হৃদয় হন এবং ইহার ফলেই অমৃতবাজার পত্রিকার সৃষ্টি হয়। ইনি যেরূপ নির্ভীকভাবে এই পত্রে স্বীয় মত প্রকাশ করিতেন, তাহা পাঠ করিয়া সকলে স্তম্ভিত হইত। তাহার পর, ম্যালেরিয়ায় পীড়িত হইয়া ইনি ১৮৭১ খ্রীষ্টাব্দে কলিকাতায় উঠিয়া আসেন। সেই সময় হইতে অমৃতবাজার কলিকাতা হইতে প্রকাশিত হইতেছে। ইনি এক জন চৈতন্যমহাপ্রভুর পরমভক্ত বৈষ্ণব। ঘোষ মহাশয় (১) অমিয়নিমাইচরিত (২) অমিয়ভাণ্ডার (৩) কালাচাঁদগীতা (৪) লর্ডগৌরাঙ্গ প্রভৃতি কয়েকখানি গ্রন্থ প্রণয়ন করিয়াছেন। ইনি জীবনের শেষভাগে বৈষয়িক কার্য্যের সংস্রব পরিত্যাগ পূর্ব্বক ঈশ্বরচিন্তায় নিমগ্ন থাকিতেন। ইনি পরলোক গমনের কয়েক বৎসর পূর্ব্ব হইতে ইঁহার উপযুক্ত বিখ্যাত ভ্রাতা শ্রীযুক্ত মতিলাল ঘোষ মহাশয় অতি নৈপুণ্যের সহিত অমৃতবাজার পত্রিকার সম্পাদন কার্য্য নির্ব্বাহ করিতেছেন। ১৯১১ খ্রীঃ অব্দের ১০ই জানুয়ারি মঙ্গলবার ভক্ত শিশিরকুমার ইহলোক ত্যাগ করিয়াছেন।

**শৌরীন্দ্রমোহন ঠাকুর।** (রাজা সার্) ১৮৪০ খ্রীঃ অব্দে ইনি কলিকাতায় জন্ম গ্রহণ করেন। শৌরীন্দ্রমোহন হরকুমারঠাকুরের কনিষ্ঠ পুত্র ও মহারাজ বাহাদুর সার্ যতীন্দ্রমোহন ঠাকুরের কনিষ্ঠ ভ্রাতা। ইনি সঙ্গীত ও বাদ্যে অসাধারণ কৃতী ছিলেন। ১৮৮১ খ্রীঃ অব্দে শৌরীন্দ্র মোহন "বেঙ্গল একাডেমী অফ্ মিউজিক্" নামক সমিতি স্থাপন করেন। হিন্দুসঙ্গীত-শিক্ষা-[illegible]ানের ভিত্তি স্থাপন করাই শৌরীন্দ্রমোহনের [illegible] ছিল। ইনি ইহার এই মহান্ [illegible] পুরস্কার-স্বরূপ সভ্যজগতের রাজন্যবর্গও [illegible] এবং বৈজ্ঞানিক সভা হইতে বহু উপাধি [illegible] লাভ করিয়াছিলেন। ইনি [illegible] ইউনিভার্সিটি অফ্ অক্সফোর্ড হইতে "ডক্টর অফ্ মিউজিক্" উপাধি প্রাপ্ত হন। ১৮৮০ খ্রীষ্টাব্দে ইনি প্রথমে গবর্মেণ্ট কর্ত্তৃক সি, আই, ই, উপাধি ও পরে রাজা উপাধিতে ভূষিত হন। ১৮৮৪ খ্রীষ্টাব্দে রাজা শৌরীন্দ্রমোহন ঠাকুর সি, আই, ই, মহোদয় "নাইট্ ব্যাচেলার্ অফ্ ইউ-নাইটেড্ কিংডম্" উপাধি লাভ করেন। এ পর্য্যন্ত অন্য কোন ভারতবাসী এই উপাধি প্রাপ্ত হন নাই। ইনি কেবল সঙ্গীতশাস্ত্রে সুপণ্ডিত নহেন, নিজে সুবাদকও ছিলেন। নাট্যকলা সম্বন্ধেও ইঁহার অনেক কীর্ত্তি আছে। কিয়ৎকাল পূর্ব্বে ইনি পরলোক গমন করিয়াছেন।

**শ্যামাদাস কবিরাজ।** ইনি বর্দ্ধমান জেলার অন্তর্গত চুপী গ্রামে বৈদ্যবংশে ১৭৮৬ শকাব্দের ২১শে ফাল্গুন জন্মগ্রহণ করেন। পিতার নাম ৺অন্নদা-প্রসাদ গুপ্ত কবিরাজ। শ্যামাদাস বাল্যকালে স্বীয় গ্রামের মধ্য-ইংরাজী স্কুল্ হইতে মধ্য ইংরাজী পরীক্ষায় উত্তীর্ণ হইয়া পূর্ব্বস্থলীর ৺যদুনাথ বিদ্যারত্ন মহাশয়ের চতুষ্পাঠীতে ব্যাকরণ, কাব্য, অলঙ্কার শাস্ত্র অধ্যয়ন করেন। তাহার পর, বারাণসী ধামে দর্শন ও আয়ুর্ব্বেদ-শাস্ত্র পাঠ করেন। শ্যামাদাস বাল্যকাল হইতেই প্রতিভা-শালীও বুদ্ধিমান্ বলিয়া প্রশংসিত। তাহার উপর অতীব যত্নে শাস্ত্র-চর্চ্চা করায় বিলক্ষণ পণ্ডিত বলিয়া প্রসিদ্ধি লাভ করেন। ইঁহাদের পূর্ব্বপুরুষগণ আয়ুর্ব্বেদ শাস্ত্রে প্রবীণ ও সুচিকিৎ-সক বলিয়া প্রসিদ্ধ। তাঁহারা কৃষ্ণনগর, বর্দ্ধমান ও শেওড়াফুলি রাজবাটীর চিকিৎসক ছিলেন। শ্যামাদাসও পৈতৃকবৃত্তি অবলম্বন-পূর্ব্বক কলি-কাতায় আসিয়া ব্যবসায়ে প্রবৃত্ত হন। কয়েক বৎসরের মধ্যে ইঁহার অসাধারণ খ্যাতি প্রতিপত্তি হয়। এখন ইনি কলিকাতার সর্ব্বপ্রধান কবি-রাজগণের অন্যতম। ইনি শাস্ত্রের অধ্যাপনায় যেমন কৃতী, চিকিৎসা কার্য্যেও তেমনি পারদর্শী। শ্যামাদাস কবিরাজ, নানাশাস্ত্রের অধ্যাপনা করেন। ইঁহার ছাত্রগণ কলিকাতা সংস্কৃতকলেজ, সংক্রান্ত সংস্কৃত-সমিতি, ঢাকা সারস্বতসমাজ ও অন্যান্য স্থানে সাংখ্য, ব্যাকরণ, কাব্য প্রভৃতি নানা বিষয়ে পরীক্ষা প্রদান করিয়া উত্তীর্ণ হইয়াছেন। কবি-রাজ শ্যামাদাস, কলিকাতা সংস্কৃত-বোর্ড, লাহোর-

এঙ্গলো-বৈদিক সংস্কৃতকলেজ, ঢাকা সারস্বত-সমাজ প্রভৃতির পরীক্ষক। ইঁহার চিকিৎসার অত্যন্ত খ্যাতি। ভারতবর্ষের নানা স্থান হইতে ইঁহার আহ্বান হইয়া থাকে। জয়পুর, ময়ূরভঞ্জ-প্রভৃতি স্থানে ইনি চিকিৎসার্থ আহূত হইয়া থাকেন। কবিরাজ শ্যামাদাস, অত্যন্ত দয়ালু, অনেক সময়েই রোগীদের প্রতি ইনি যথেষ্ট করুণার পরিচয় প্রদান করিয়া থাকেন। ইঁহার চতুষ্পাঠীতে অনেকগুলি আয়ুর্ব্বেদ-বিদ্যার্থীও অন্য বিদ্যার্থী অবস্থান করিয়া অধ্যয়ন করে। ইহাদের আহারাদি সমস্ত ব্যয় ইনি প্রদান করিয়া থাকেন। ইনি নবদ্বীপ প্রভৃতি নানা বিদ্বৎ-সমাজ হইতে বাচস্পতি, শিরোমণি, সরস্বতী প্রভৃতি উপাধি লাভ করিয়াছেন। ইনি যে সকল পুস্তক লিখিয়াছেন, তন্মধ্যে নিম্নলিখিত গ্রন্থগুলি প্রসিদ্ধ। যথা;—(১) রক্ষিতরহস্য। (২) ন্যায়শাস্ত্রোপযোগিতা। (৩) অদৃষ্টরহস্য। (৪) সারমঞ্জরী-টীকা। (৫ কর্পূরস্তোত্রটীকা (৫) শিবসন্তোষ।

শ্রীশ্বর বিদ্যালঙ্কার। ইনি রংপুর জেলার অন্তর্গত ইটাকুমারী গ্রামে বারেন্দ্র-শ্রেণীস্থ ব্রাহ্মণকুলে ১৭৫৬ শকাব্দের ২৬শে ফাল্গুন জন্মগ্রহণ করেন। পিতার নাম ক্ষিতীশ্বর ভট্টাচার্য্য। অধিকরণমালা প্রণেতা উদীচ্য ভট্টাচার্য্য রামকৃষ্ণ এই বংশের প্রতিষ্ঠাতা। অল্প বয়সেই বিদ্যালঙ্কার মহাশয়ের মাতা পিতার পরলোক প্রাপ্তি ঘটে। বাল্য-কালে ইনি হরকান্ত বিদ্যাভূষণ, রামানন্দ পঞ্চানন, রুদ্রমঙ্গল ন্যায়ালঙ্কার প্রভৃতি অধ্যাপক-গণের নিকট ব্যাকরণ, কাব্য ও বাদার্থ অধ্যয়ন করেন। তাহার পর, কাঁকিনার রাজা শম্ভুচন্দ্র রায় চৌধুরী মহাশয়ের অর্থ-সাহায্যে ও যত্নে নবদ্বীপে আসিয়া সুপ্রসিদ্ধ ব্রজনাথ বিদ্যারত্ন মহাশয়ের চতুষ্পাঠীতে কয়েক বৎসর স্মৃতিশাস্ত্র অধ্যয়ন করেন। অনন্তর, পূর্ব্বোক্ত ভূম্যধিকারীর যত্নেই কিছুকাল কলিকাতা সংস্কৃত কলেজে অলঙ্কার-শাস্ত্র পাঠ করেন। তাহার পর, কাঁকিনিয়ায় প্রত্যাগত হইয়া তত্রত্য রাজবাটীর সভাপণ্ডিত-পদে বৃত হন। বিদ্যালঙ্কার মহাশয়, অতিশয় নিষ্ঠাবান্ অধ্যাপক ছিলেন। ইঁহার কবিত্বের খ্যাতি অসাধারণ। ইনি সংস্কৃত ভাষায় (১) বিজয়িনী কাব্য (২) দিল্লী মহোৎসব কাব্য (৩) হেমোদ্বাহ কাব্য (৪) শক্তিশতক এই কয়খানি গ্রন্থ রচনা করেন। এই সকল কাব্য দেশের প্রধান ব্যক্তিদের দ্বারা প্রশংসিত হইয়া অত্যন্ত খ্যাতি লাভ করিয়াছে। ইনি ১৩০৯ সালে কাঁকি-নিয়ায় স্বীয় বাটীতে সজ্ঞানে দেহ ত্যাগ করেন। ইনি গতাসু হইবার এক ঘণ্টা পরে ইঁহার পতি-ব্রতা সহধর্ম্মিণী ৺শ্যামাসুন্দরী দেবী মৃতপতির চরণতলে মস্তক রাখিয়া পার্থিব দেহ ত্যাগ করেন। এই পুণ্যশীল ভগবৎপরায়ণ দম্পতির পুত্র উপ-নিষদের উপদেশ প্রভৃতি গ্রন্থের প্রণেতা শ্রীযুক্ত কোকিলেশ্বর ভট্টাচার্য্য বিদ্যারত্ন এম্, এ, মহাশয় এখন কোঁচবিহারে অবস্থিতি করেন।

শ্রীকৃষ্ণ সার্ব্বভৌম। ইনি নদীয়ার মহারাজ রামজীবন রায়ের সভাপণ্ডিত ছিলেন। শ্রীকৃষ্ণ সার্ব্বভৌম মহাশয় একজন স্মার্ত্ত পণ্ডিত বলিয়া প্রসিদ্ধ হইলেও কাব্য-শাস্ত্রে ইঁহার অল্প খ্যাতি ছিল না। ইনি একজন উত্তম কবি ছিলেন। ১৬৪৩ শকাব্দে সার্ব্বভৌম মহাশয় প্রসিদ্ধ "পদাঙ্কদূত" নামক খণ্ডকাব্য রচনা করেন।

---

## ষ

ষষ্ঠীবর সেন। প্রায় তিন শত বৎসর পূর্ব্বে পূর্ব্ব-বঙ্গের দীনারদ্বীপে (দিনারদি) গ্রামে ইনি জন্ম-গ্রহণ করেন। সেন মহাশয় সমগ্র মহাভারত, রামায়ণ, পদ্মপুরাণের বাঙ্গালা পদ্যে অনুবাদ করেন। যাঁহারা ঐ সকল অনুবাদ পাঠ করিয়া-ছেন, তাঁহারা বলেন, ইঁহার রচনা অতিশয় সরল ও প্রাঞ্জল।

---

## স।

সংযুক্তা। প্রসিদ্ধ বীরললনা। ইনি ১১৭০ খ্রীঃ অব্দে কান্যকুব্জে জন্ম গ্রহণ করেন। ইঁহার পিতা কান্যকুব্জের অধিপতি জয়চন্দ্রের সহিত দিল্লীশ্বর পৃথ্বীরাজের শত্রুতা ছিল। কিন্তু সংযুক্তা বাল্যকাল হইতেই পৃথ্বীরাজের [illegible]

অনুরাগিণী ছিলেন। পৃথ্বীরাজও সংযুক্তার অলোক সামান্য রূপগুণশ্রবণে তাঁহার প্রতি অত্যন্ত আসক্ত হইয়াছিলেন। জয়চন্দ্র পৃথ্বীরাজকে অবমানিত করিবার উদ্দেশে এক রাজসূয় যজ্ঞের অনুষ্ঠান করেন এবং ঐ যজ্ঞ-সভায় সংযুক্তার স্বয়ম্বর কার্য্য নির্ব্বাহ করিতে সংকল্প করেন। তিনি পৃথ্বীরাজকে দ্বারবানের কার্য্য করিবার জন্য নিমন্ত্রণ করিয়া পাঠান। শেষে পৃথ্বীরাজ না আসায় পৃথ্বীরাজের একটী প্রতিমূর্ত্তি নির্ম্মাণ করিয়া দ্বারদেশে স্থাপন করেন। এদিকে সংযুক্তা সভাক্ষেত্রে পৃথ্বীরাজকে না দেখিয়া দ্বারবানরূপী পৃথ্বীরাজের গলদেশে বরমাল্য প্রদান করেন। এদিকে পৃথ্বীরাজ তাঁহার সৈন্যসকলকে দূরে রাখিয়া স্বয়ং একটী অশ্ব সহ যজ্ঞক্ষেত্রের সন্নিধানে লুক্কায়িত ছিলেন। তিনি সংযুক্তা বরমাল্য প্রদান করিবামাত্র অতর্কিত ভাবে উপনীত হইয়া সংযুক্তাকে অশ্বপৃষ্ঠে নিজের সম্মুখে স্থাপন পূর্ব্বক দ্রুতবেগে দিল্লী অভিমুখে প্রস্থান করেন।

সংসারচন্দ্র সেন। ইঁহার পৈতৃক বাসস্থান ২৪ পরগণা জেলার অন্তর্গত নাটাগোড়। কিন্তু সংসারচন্দ্র ১৮৪৬ খ্রী: অব্দে পিতার কর্ম্মস্থল আগ্রা নগরীতে জন্ম গ্রহণ করেন। পিতার নাম নীলাম্বর সেন। জাতিতে বৈদ্য। সংসারচন্দ্র ২০ বৎসর বয়সে জয়পুরের নোবল্‌স্-কলেজে প্রধান শিক্ষকের পদ লাভ করেন। পরে জয়পুরের মহারাজের প্রাইভেট্ সেক্রেটারি এবং শেষে প্রধান মন্ত্রীর পদে নিযুক্ত হন। ইঁহার কার্য্যনৈপুণ্যে পরিতুষ্ট হইয়া জয়পুরের মহারাজ ইঁহাকে জায়গীর ও বংশানুক্রমিক সর্দ্দার উপাধি প্রদান করেন। ১৮০৩ খ্রী: অব্দে ইংরাজ-গবর্মেণ্ট কর্ত্তৃক ইনি "রাওবাহাদুর" ও ১৯০৯ খ্রী: অব্দে "সি, আই, ই," উপাধি দ্বারা ভূষিত হন। ইংলণ্ডের যুবরাজ যখন ভারতবর্ষ পরিভ্রমণ উপলক্ষে জয়পুরে সমাগত হন, তখন ইনি M. V. O. উপাধি প্রাপ্ত হন। ১৯০৯ খ্রী: অব্দে রাও সংসারচন্দ্র সেন বাহাদুর সি, আই, ই, জয়পুরেই ইহসংসার ত্যাগ করিয়াছেন।

সক্রেটীজ্। ইনি গ্রীস্ দেশীয় সুপ্রসিদ্ধ দার্শনিক পণ্ডিত। অনুমান খ্রী: পূ: ৪৬৯ অব্দে এক দরিদ্রের গৃহে ইনি জন্মগ্রহণ করেন। ইঁহার পিতা সফ্রোনিক্সস্ ভাস্করবৃত্তি অবলম্বন করিয়া জীবিকা নির্ব্বাহ করিতেন। আথেন্স নগরের বালকেরা সে সময়ে যে সকল বিষয় শিক্ষা করিত, সক্রেটিজ্ তৎসমস্তই শিখিয়াছিলেন। তদ্ভিন্ন তিনি জ্যামিতিশাস্ত্র ও জ্যোতির্বিদ্যাতে বিশেষ ব্যুৎপন্ন হইয়াছিলেন। শিক্ষা সমাপ্তির পর, তিনি প্রথমে সৈনিক-বিভাগে প্রবেশ করেন এবং তিন বার যুদ্ধে অসাধারণ বীরত্ব, অসামান্য উদ্যমশীলতা এবং শীতাতপসহিষ্ণুতা প্রদর্শন করিয়া খ্যাতি লাভ করেন। তাহার পর, সক্রেটীজ্ সৈনিক-বিভাগের কার্য্য পরিত্যাগপূর্ব্বক আথেন্স নগরে স্থায়ী বাসভবন প্রতিষ্ঠা করেন এবং জনসাধারণকে ধর্ম্মতত্ত্ব, দর্শন, বিজ্ঞান, রাজনীতি প্রভৃতি নানাবিধ বিষয়ে উপদেশ প্রদান করিতে আরম্ভ করেন। ইহাতে অল্প দিনের মধ্যেই ইনি অত্যন্ত যশস্বী ও অসাধারণ খ্যাতিমান্ হইয়া উঠিলেন। অনেকে আসিয়া তাঁহার শিষ্যত্ব গ্রহণ করিতে লাগিল। সক্রেটীজ্ সংসারে যশস্বী ও সম্মানিত হইলেও গৃহে তাঁহার কিছু মাত্র সুখ, শান্তি ছিল না। তিনি যেমন ক্রোধ প্রভৃতি আভ্যন্তরিক রিপুগণকে বশীভূত করিয়া ছিলেন, তাঁহার ভার্য্যা জ্যান্তিপী তেমনি উহার সম্পূর্ণ বিপরীত-স্বভাবা ছিলেন। তিনি অত্যন্ত অপ্রিয়বাদিনী, সর্ব্বদাই স্বামীর প্রতি কটূক্তি করিতেন। কিন্তু সক্রেটীজ্ ইহাতে কিছুমাত্র বিরক্তি প্রকাশ করিতেন না। একদিন সক্রেটীজ্ পত্নীর বাক্যবাণ সহ্য করিতে না পারিয়া তাঁহার হস্ত হইতে অব্যাহতি লাভের নিমিত্ত গৃহ হইতে নিষ্ক্রান্ত হইলেন এবং দ্বারের বহির্ভাগে বসিয়া মনোযোগের সহিত পুস্তক পাঠ করিতে লাগিলেন। কটুভাষিণী জ্যান্তিপী ইহাতে সমধিক কুপিত হইয়া দ্রুতপদে গৃহের উপরিভাগে আরোহণ করিলেন এবং ক্ষিপ্রহস্তে এক গামলা ময়লা জল স্বামীর মস্তকে ঢালিয়া দিলেন। ইহাতেও সক্রেটীজের চিত্তবিকার উপস্থিত হইল না, তিনি স্মিতমুখে বলিলেন, "এত গুরু গম্ভীর মেঘ গর্জ্জনের পর, এক পশলা বৃষ্টি না হইলে শোভা পাইবে কেন?" কিছুদিন পরে সক্রেটীজের প্রতিপত্তিতে ঈর্ষাপরায়ণ

বিরুদ্ধবাদীরা ক্রমে ঘোর বিদ্বেষী হইয়া উঠিল এবং ইহার প্রাণহানির জন্য ষড়্‌যন্ত্র করিতে লাগিল। তাহার পর, প্রচলিত দেবতাদিগের প্রতি উপেক্ষা প্রদর্শন, যুবকদিগকে বিপথগামী করণ ইত্যাদি কতকগুলি অভিযোগ আনয়ন করিল। তাহার একটা বিচার-প্রহসনেরও অভিনয় হইল। বিচারকদের মধ্যে মতভেদ হইলেও অধিকাংশের মতে ইনি অপরাধী বলিয়া নির্দ্দিষ্ট হইলেন। ইহার প্রতি বিষপানে প্রাণদণ্ডের আদেশ হইল। খ্রীঃ পূঃ ৩৯৯ অব্দে মহাপণ্ডিত সক্রেটীজ্, শত্রুগণের প্রদত্ত হেমলক্ নামক হলাহল পানে ইহলোক ত্যাগ করেন।

সতীশচন্দ্র বিদ্যাভূষণ। ইনি ১৭৯২ শকাব্দের ১৫ই শ্রাবণ শনিবার সরযূপারী গ্রহবিপ্রকুলে জন্ম গ্রহণ করেন। পিতার নাম ৺ পীতাম্বর বিদ্যাবাগীশ। বিদ্যাবাগীশ মহাশয়ের পূর্ব্বপুরুষগণের বাস নবদ্বীপে ছিল। তাঁহার পিতামহ শেষ জীবনে ন্যূনাধিক ১২৫ বৎসর পূর্ব্বে কোন আত্মীয়ের অনুরোধে ফরিদপুর জেলার অন্তর্গত ধর্ম্মহাটী গ্রামে এবং তাহার পর, স্বচ্ছতোয়া চন্দনা নদীর তীরবর্ত্তী খালকুলা গ্রামে বাসভবন প্রতিষ্ঠা করেন। এখন পুনরায় ইহারা খালকুলা পরিত্যাগ পূর্ব্বক নবদ্বীপেই বাস করিতেছেন। সতীশচন্দ্র চতুর্দ্দশ বৎসর বয়ঃক্রম কালে গ্রাম্য বিদ্যালয় হইতে মধ্য-ইংরাজী ও মধ্যবাঙ্গালা পরীক্ষা প্রদান পূর্ব্বক প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়া বিভাগের মধ্যে সর্ব্বোচ্চ স্থান অধিকার করেন এবং মাসিক ৫৲ টাকা বৃত্তি লাভ করেন। উহার তিন বৎসর পরে নবদ্বীপ-হিন্দু-স্কুল্ হইতে এণ্ট্রান্স-পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়া দুই বৎসরের জন্য মাসিক ১৫৲ টাকা বৃত্তি প্রাপ্ত হন। তাহার পর, যথাসময়ে এফ,এ, বি, এ, ও এম্ এ, পরীক্ষায় উত্তীর্ণ হন। বি, এ, পরীক্ষায় সংস্কৃত অনার্সে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের মধ্যে দ্বিতীয় ও বঙ্গদেশের প্রথম স্থান অধিকার করিয়া একটা সুবর্ণপদক পুরস্কার প্রাপ্ত হন। কলিকাতা সংস্কৃত কলেজ্ হইতে এম্, এ, পরীক্ষায় উত্তীর্ণ হইবার পূর্ব্বেই নবদ্বীপ বিদগ্ধ-জননী সভা হইতে সংস্কৃত পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়া "বিদ্যাভূষণ" উপাধিতে ভূষিত হন। ১৮৯৩ খ্রীষ্টাব্দে ইনি কৃষ্ণনগর কলেজের প্রধান সংস্কৃতাধ্যাপকের পদে নিযুক্ত হইয়া তথায় চারি বৎসর কাল অধ্যাপনা করেন। ঐ সময়ে ইনি নবদ্বীপের প্রধান কবি শ্রীযুক্ত অজিতনাথ ন্যায়রত্ন ও প্রধান নৈয়ায়িক মহামহোপাধ্যায় শ্রীযুক্ত পণ্ডিত যদুনাথ সার্ব্বভৌম মহাশয়ের নিকটে যথাক্রমে সংস্কৃত কাব্য ও ন্যায়শাস্ত্র বিশেষ ভাবে অধ্যয়ন করেন। ১৮৯৭ খ্রীষ্টাব্দের জানুয়ারি মাসে বেঙ্গল গবর্মেণ্ট ইহাকে সহকারী তিব্বতীয় অনুবাদকের পদে নিযুক্ত করিয়া রায় শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস বাহাদুর সি, আই, ই, মহোদয়ের সহিত তিব্বতীয় ও বৌদ্ধ-সংস্কৃত অভিধান প্রণয়ন কার্য্যের ভার অর্পণ করেন। অভিধান প্রণয়ন কার্য্য উপলক্ষে ইহাকে দার্জ্জিলিঙে অবস্থান করিতে হয়। ঐ সময়ে তিব্বতের রাজধানী লাসা নগরীর সুশিক্ষিত বিখ্যাত লামা ফুন্‌ছোগওয়াংডান্ দার্জ্জিলিঙে বাস করিতেন। সতীশচন্দ্র, এই লামাকে নিয়মিত বেতন প্রদানপূর্ব্বক দেড় বৎসর কাল ইহার নিকটে তিব্বতীয় ভাষা শিক্ষা করেন। ইনি যে সকল গ্রন্থ অধ্যয়ন করেন, তন্মধ্যে "কাবাবদুন্‌দেন্" এবং "সেরাবডংবু" সমধিক উল্লেখ যোগ্য। অভিধান প্রণয়ন শেষ হইবার কিছুদিন পূর্ব্বে ১৯০০ খ্রীষ্টাব্দের ডিশেম্বর মাসে ইনি কলিকাতা সংস্কৃত-কলেজের সংস্কৃতাধ্যাপকের পদে নিযুক্ত হন। কলিকাতায় অবস্থান-কালে ইনি সিংহলও ব্রহ্মদেশীয় শ্রমণগণের নিকট পালিভাষা অধ্যয়ন করেন। তাহার পর, ইনি ১৯০১ খ্রীষ্টাব্দের নভেম্বর মাসে পালিভাষায় এম্ এ, পরীক্ষা প্রদানপূর্ব্বক প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়া একটী সুবর্ণপদক ও একশত টাকা পারিতোষিক লাভ করেন। ইহার পূর্ব্বে ভারতবর্ষ, সিংহল, কিংবা ব্রহ্মদেশ হইতে কেহ এই পরীক্ষা প্রদান করেন নাই। ভারতবর্ষে পরীক্ষক না পাওয়ায় কলিকাতা-বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষ ইংলণ্ডের ইণ্ডিয়া আফিসের লাইব্রেরিয়ান্ মিঃ টনি ও ক্যাম্ব্রিজের অধ্যাপক কাউয়েল সাহেবকে পরীক্ষক নির্ব্বাচন করত অনুরোধ

করেন। তাঁহারা লণ্ডন-ইউনিভার্সিটীর পালি-ভাষাও বৌদ্ধশাস্ত্রের অধ্যাপক সুবিখ্যাত রিজ্‌ ডেভিড্‌স্‌কে পালিভাষায় এম্‌, এ' পরীক্ষার পরীক্ষক নিযুক্ত করেন। পরীক্ষান্তে ডাক্তার রিজ ডেভিডস্‌ নম্বর প্রেরণপূর্ব্বক ইহার পাণ্ডিত্যের ভূয়সী প্রশংসা করিয়া কলিকাতা বিশ্ব-বিদ্যালয়ের রেজিষ্টারকে পৃথক্‌ পত্র লেখেন। ১৯০২ খ্রীষ্টাব্দের মার্চ্চ মাসে তথা হইতে কলিকাতা প্রেসিডেন্সী কলেজের সংস্কৃতাধ্যাপকের পদে বদলি হন। ১৯০৫ খ্রীষ্টাব্দের ডিসেম্বর মাসে তিব্বতের তাসিলামা বৌদ্ধতীর্থ সকল সন্দর্শনের নিমিত্ত ভারতবর্ষে আগমন করেন। ঐ সময়ে ভারত-গভর্মেণ্টের আদেশে পণ্ডিত সতীশচন্দ্র তাঁহার সহিত থাকিয়া বুদ্ধগয়া, বারাণসী—সারনাথ, আগ্রা, রাউলপিণ্ডি, তক্ষশিলা প্রভৃতি অতি প্রাচীন বৌদ্ধতীর্থ সমূহের ইতিবৃত্ত ও তত্রত্য অনুষ্ঠানাদির বিবরণ তিব্বতীয় ভাষায় ব্যাখ্যা করিয়া বুঝাইয়া দেন এবং বরাবর দোভাষীর কার্য্য করেন। ইহাতে তাসিলামা, পণ্ডিত বিদ্যাভূষণের প্রতি এতদূর সন্তুষ্ট হইয়াছিলেন যে, তাঁহার হৃদয়ের পরিতোষ ভারতগভর্মেণ্টকে বিশেষ ভাবে বিজ্ঞাপন না করিয়া থাকিতে পারেন নাই, এবং পণ্ডিত সতীশচন্দ্র বিদ্যাভূষণকে বহু বহু ধন্যবাদ সহ মহাসম্মানের উপহার "খাতাগ," (এক প্রকার রেশমের উত্তরীয়) প্রদান করেন। সকলেই জানেন পণ্ডিত বিদ্যাভূষণের কি অধ্যাপনা, কি বিদ্যাচর্চ্চা, কি প্রবন্ধ প্রণয়ন, ও কি পুস্তক রচনা সকল বিষয়েই খ্যাতি অসাধারণ। তজ্জন্য শিক্ষাবিভাগের ডিরেক্‌টার সাহেব ইহাকে মহামহোপাধ্যায় উপাধি প্রদানের জন্য পূর্ব্বেই গবর্মেণ্টকে অনুরোধ করেন। এই বৎসর ১৯০৬ খ্রীষ্টাব্দের ১লা জানুয়ারি তারিখে ভারতগভর্মেণ্ট ইহাকে "মহামহোপাধ্যায়" উপাধি দ্বারা ভূষিত করেন। ১৯০৭ খ্রীষ্টাব্দে ইনি বিশ্ববিদ্যালয়ের কর্তৃপক্ষের নির্দ্দেশে গভর্মেণ্ট কর্ত্তৃক কলিকাতা-বিশ্ববিদ্যালয়ের সভ্য নির্ব্বাচিত হন। ঐ বৎসরেই বঙ্গীয়-এসিয়াটিক-সোসাইটির কাউন্সিলের মেম্বর হইতে [illegible]-ফাইলোলজিক্যাল্‌-সেক্রেটারির পদে নিযুক্ত হন। ১৯০৭ খ্রীষ্টাব্দে কলিকাতা বিশ্ব-বিদ্যালয়ে বৌদ্ধ ও জৈন ন্যায় সম্বন্ধে একটী প্রবন্ধ প্রদান করেন। ১৯০৮ খ্রীষ্টাব্দে মার্চ্চ মাসে উহার ফল বাহির হইলে ইনি "ডক্টর অফ্‌ ফিলোজফি" উপাধি প্রাপ্ত হন। ইউনিভার্সিটির নূতন বিধি অনুসারে ইনিই প্রথমে পরীক্ষা দিয়া এই উপাধি লাভ করেন। এবং ঐ সময় গ্রীফিথ্‌ প্রাইজ্‌ও লাভ করেন। ১৯০৯ খ্রীষ্টাব্দে বেঙ্গল গভর্মেণ্ট কর্ত্তৃক ইনি বিশেষভাবে পালিভাষা ও বৌদ্ধদর্শন শিক্ষার জন্য সিংহলে, বেদ ও হিন্দুদর্শন শিক্ষার জন্য বারাণসীধামে ও ভাষাতত্ত্ব শিক্ষার জন্য একজন ভাষাতত্ত্ববিদের নিকটে ডেপুটেসনে যাইতে আদিষ্ট হন। তাহার পর, পণ্ডিত সতীশ-চন্দ্র ঐ বৎসরের জুনমাসে সিংহলে গমনপূর্ব্বক তত্রত্য বৌদ্ধ-সম্প্রদায়ের অধিনায়ক সুমঙ্গল মহাস্থবিরের ( সুমঙ্গল মহাথেরোর ) নিকট অধ্যয়ন করেন। অনুরাধপুর, ক্যাণ্ডি, গল, কলম্বো (রাজধানী) প্রভৃতি স্থানে তত্রত্য প্রধান প্রধান ব্যক্তির দ্বারা আহূত হইয়া পণ্ডিত সতীশচন্দ্র ইংরাজী ভাষায় যে সকল বক্তৃতা প্রদান করেন, তাহাতে সকলেই অত্যন্ত পরিতুষ্ট হইয়াছিলেন। এবং প্রত্যেক সভায় আশাতিরিক্ত জনতা হইত। সিংহলের শিক্ষিত নরনারীগণ পণ্ডিত সতীশ চন্দ্রকে আপনার লোক বলিয়া মনে করিত। সিংহল হইতে প্রত্যাগত হইয়াই ইনি বারাণসী ধামে গমন করেন। তথাকার কুইন্স্‌ কলেজের অধ্যক্ষের তত্ত্বাবধানে ছয়মাস কাল বারাণসীধামে অবস্থিতি করেন। সেখানে মহামহোপাধ্যায় সুব্রহ্মণ্য শাস্ত্রীর নিকট শ্রুতি ও শঙ্করের অদ্বৈতবাদ, মহামহোপাধ্যায় ভাগবতাচার্য্যের নিকটে রামানুজদর্শনের মত, পণ্ডিত জীবনাথ ঝাঁ ও পণ্ডিত বামাচরণ ন্যায়াচার্য্যের নিকটে ন্যায়দর্শনের আলোচনা করেন এবং মহামহোপাধ্যায় শিবকুমার শাস্ত্রীর নিকট সকল বিষয়েরই দুরূহ প্রশ্ন সকল জিজ্ঞাসা করিতেন। কাশী হইতে ফিরিয়া আসিয়া থিবো সাহেবের নিকট জর্ম্মাণ-ভাষা ও ইউরোপীয় দর্শনের চর্চ্চা করেন। ১৯১০ খ্রীষ্টাব্দের ১লা ডিসেম্বর হইতে পণ্ডিত সতীশচন্দ্র বিদ্যাভূষণ সংস্কৃত কলেজের প্রিন্সিপাল্‌ ও সংস্কৃত বোর্ডের সেক্রেটারির পদে নিযুক্ত হইয়াছেন। এই সময়ে

ইনি বিশ্ব-বিদ্যালয়ের পালিভাষার লেক্‌চারার নিযুক্ত হন। ১৯১২ খ্রীঃ অব্দের অক্টোবর মাসে ইনি ইণ্ডিয়া-গভর্মেণ্টের নবপ্রবর্ত্তিত নিয়মানুসারে তিব্বতীয় ভাষায় পরীক্ষা প্রদান করিয়া প্রশংসার সহিত উত্তীর্ণ হন এবং ৫০০৲ টাকা পুরস্কার লাভ করেন। ঐ বৎসরেই ঢাকা ইউনিভার্সিটির অন্যতম মেম্বর নিযুক্ত হইয়া উহার নিয়মাবলী প্রস্তুত করেন। ১৯১২ খ্রীঃ অব্দ হইতে ইনি কলিকাতা বিশ্ব-বিদ্যালয়ের সিণ্ডিকেটের মেম্বর নিযুক্ত হইয়াছেন। ১৯১৩ খ্রীঃ অব্দের ডিসেম্বর মাসে পণ্ডিত সতীশচন্দ্র অল্-ইণ্ডিয়া-দিগম্বর জৈনসম্প্রদায় কর্ত্তৃক বারাণসীধামে সমাহূত বিরাট সভার সভাপতি পদে বৃত হন ও "সিদ্ধান্তমহোদধি" উপাধিলাভ করেন। ঐ সভায় জার্ম্মাণ পণ্ডিত প্রোফেসর জ্যাকবি উপস্থিত ছিলেন। ১৯১৪ খ্রীঃ অব্দের ফেব্রুয়ারি মাসে ইনি অল্-ইণ্ডিয়া শ্বেতাম্বর-জৈনসম্প্রদায় কর্ত্তৃক রাজপুতানার যোধপুর নগরে সমাহূত বিরাটসভার সভাপতি পদে বৃত হন। ১৯১৪ খ্রীঃ অব্দের জুন মাসে মহামহোপাধ্যায় ডাক্তার শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম, এ, পি, এচ, ডি, আর্য্যাবর্ত্তের হরিদ্বারমহাতীর্থে ভারতের যাবতীয় ব্রাহ্মণ কর্ত্তৃক সমাহূত "নিখিল ভারতীয় সংস্কৃত সমিতি" (অল্-ইণ্ডিয়া সংস্কৃত কন্‌ফারেন্স) নামক মহাসভার সভাপতি পদে প্রতিষ্ঠিত হন। ইঁহার প্রণীত কতকগুলি প্রসিদ্ধ গ্রন্থের নাম নিম্নে লিখিত হইল। বাঙ্গালা গ্রন্থ (১) আত্মতত্ত্বপ্রকাশ। (২) ভবভূতি। (৩) বুদ্ধদেব। সম্পাদিত সংস্কৃত গ্রন্থ (১) লঙ্কাবতারসূত্র। (২) স্রগ্‌ধরা-স্তোত্র। (৩) ন্যায়প্রবেশ। (৫) পরীক্ষামুখসূত্র। (৬) অবদানকল্পলতা। পালিগ্রন্থ। (৭) কাচ্চায়নের পালি ব্যাকরণ। (৮) তিব্বতীয় গ্রন্থ। (৯) জা-ছোই। (১০) সো-সোর-থার-পা। (১১) সিতুই-সুম্‌-তাগ্‌। (১২) অমরকোষ (তিব্বতীয় ভাষায় প্রকাশিত) (১৩) অমরটীকা কামধেনু। ইংরাজী গ্রন্থ (১৪) শ্রীমুগ-ল (১৫) মিডিভ্যাল্‌-লজিক্। (১৬) বাৎসায়ন ভাষ্য সহ গৌতম সূত্রের ইংরাজী অনুবাদ। (১৭) সংস্কৃত শব্দাবলীর ইংরাজী অনুবাদ। এতদ্ভিন্ন ইনি ইণ্ডিয়ান্ এণ্টিকোয়েরি, রয়াল্ এসিয়াটিক সোসাইটি, বেঙ্গল এসিয়াটিক সোসাইটি, বুদ্ধিষ্ট টেকস্ বুক সোসাইটি প্রভৃতি জর্ণালে ও অধিকাংশ বাঙ্গালা মাসিক পত্রে নানাবিধ প্রবন্ধ লিখিয়া থাকেন। বিগত তিন বৎসর ইনি বঙ্গীয় সাহিত্যপরিষৎ পত্রিকার পত্রিকাধ্যক্ষ ও ১৮ বৎসর বুদ্ধিষ্ট টেক্‌স্ট সোসাইটীর সহযোগী সম্পাদক আছেন। সভ্য-জগতে অনেক বিদ্বৎসমিতির ইনি সদস্য।

সত্যপ্রসন্ন সিংহ। বীরভূম জেলার অন্তর্গত রায়পুর গ্রামে ১৮৬৩ খ্রীঃ অব্দের মার্চ্চ মাসে উত্তর-রাঢ়ীয় কায়স্থবংশে সত্যপ্রসন্ন জন্মগ্রহণ করেন। পিতার নাম সিতিকণ্ঠ সিংহ, ইঁহারা বংশানুক্রমিক জমিদার। সত্যপ্রসন্ন সাধারণতঃ এস্ পি সিংহ নামেই বিখ্যাত। ১৮৭৭ খ্রীঃ অব্দে সত্যপ্রসন্ন বীরভূম জেলা স্কুল্ হইতে এণ্ট্রান্স পরীক্ষায় প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়া মাসিক ১০৲ টাকা বৃত্তি প্রাপ্ত হন। দুই বৎসর পরে প্রেসিডেন্সী কলেজ্ হইতে এফ্, এ, পরীক্ষা প্রদানপূর্ব্বক উত্তীর্ণ ছাত্রগণের মধ্যে ১০ম স্থান অধিকার করেন। বি, এ, পরীক্ষা প্রদানের পূর্ব্বে ইনি ইঁহার ভ্রাতা নরেন্দ্রনাথ সিংহের সহিত ইংলণ্ডে গমন করেন। ইনি সিবিল্‌সার্ব্বিস্ পরীক্ষা প্রদানের নিমিত্ত অভিলাষী হন কিন্তু বয়সের আধিক্য প্রযুক্ত তাহাতে অসমর্থ হইয়া ব্যারিষ্টারি পরীক্ষা প্রদানের জন্য Lincolemn নামক কলেজে প্রবিষ্ট হন। ইনি আইন-শিক্ষা কালে অনেকগুলি পারিতোষিকে ৫৫০ গিনি প্রাপ্ত হইয়াছিলেন। ১৮৮৬ খ্রীঃ অব্দের জুলাই মাসে ইনি ব্যারিষ্টারি পরীক্ষায় উত্তীর্ণ হন। ঐ বৎসরের নবেম্বর মাসে কলিকাতা হাইকোর্টে প্রবেশ করেন। ১৯০৪ অব্দের জানুয়ারি মাসে ইনি ষ্ট্যাণ্ডিং-কাউন্সিল পদে নিযুক্ত হন। ১৯০৯ খ্রীঃ অব্দের ২৩শে মার্চ্চ লর্ড মর্লের অভিমতে ভারত-সম্রাট্ কর্ত্তৃক ভারত-গবর্মেণ্টের কার্য্যকরী সভার (Expecutive Councial) আইন-সচিব (Law Member) স্বরূপে ইঁহার নিয়োগ সংবাদ সরকারী বিজ্ঞাপনে বিঘোষিত হয়। এইরূপ উচ্চপদে এ দেশীয় লোকের নিয়োগ এই প্রথম। ইঁহার নিয়োগে এ দেশবাসী ও উচ্চমনাঃ ইংরেজ-

গণ সকলেই সন্তুষ্ট। ১৯০৯ খ্রীষ্টাব্দের ১৭ই এপ্রেল তারিখে মিঃ সত্যপ্রসন্ন সিংহের কার্য্য ভার গ্রহণ তোপধ্বনি দ্বারা সূচিত হয়।

সারদাচরণ মিত্র। ইনি ১৮৪৮ খ্রীষ্টাব্দের ১৯শে ডিসেম্বর তারিখে হুগলী জেলার অন্তর্গত পাণিশেহালা গ্রামে দক্ষিণরাঢ়ীয় কায়স্থ কুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম ঈশানচন্দ্র মিত্র। সারদাচরণ যথাসময়ে এণ্ট্রান্স, এফ্-এ, বি-এ, পরীক্ষা প্রদান করিয়া প্রত্যেক পরীক্ষায় প্রথম স্থান অধিকার করেন। বি-এ, পরীক্ষার পর এক মাসের মধ্যে এম্-এ, পরীক্ষা দেন এবং তৃতীয় হইয়াছিলেন। ১৮৭১ খ্রীষ্টাব্দে ইনি রায়চাঁদ প্রেমচাঁদ পরীক্ষায় কৃতকার্য্য হইয়া যথানিয়মে বৃত্তিলাভ করেন। এণ্ট্রান্স দিয়া এত অল্পকালের মধ্যে আর কেহ এই পরীক্ষায় সফলকাম হন নাই। ১৮৭৩ খ্রীষ্টাব্দে ইনি বি, এল্, পরীক্ষায় উত্তীর্ণ হইয়া পর বৎসরই কলিকাতা হাইকোর্টে ওকালতী করিতে আরম্ভ করেন। ক্রমশঃ হাইকোর্টে ইঁহার অসাধারণ প্রতিষ্ঠা লাভ হয়। ১৯০২ এবং ১৯০৩ খ্রীষ্টাব্দে অস্থায়িভাবে ইনি হাইকোর্টের জজের পদ প্রাপ্ত হন। ১৯০৪ খ্রীষ্টাব্দে সার্ গুরুদাস বন্দ্যোপাধ্যায় মহাশয় অবসর গ্রহণ করিলে মিত্র মহাশয় স্থায়িভাবে ঐ পদে প্রতিষ্ঠিত হন। ইনি বিচারাসনে উপবেশন করিয়া যেরূপ ন্যায়পরতা, তীক্ষ্ণতা ও স্বাধীনতার পরিচয় দিয়াছিলেন, এরূপ অতি অল্প বিচারকই দিতে পারেন। ইঁহার বিচারে পরাজিত পক্ষ ও প্রশংসা না করিয়া থাকিতে পারে নাই। ১৯০৮ খ্রীঃ অব্দে ইনি হাইকোর্টের বিচারপতির পদ হইতে অবসর গ্রহণ করিয়া দেশের সেবায় ব্রতী হইয়াছেন। মিত্র মহাশয় প্রাচীন বাঙ্গালা গ্রন্থাদির একজন প্রধান উদ্ধারকর্ত্তা এবং নিজের পঠদ্দশাতেই বিদ্যাপতির পদাবলীর সটীক সংস্করণ প্রকাশ করেন। সুদীর্ঘকাল বঙ্গীয় সাহিত্যপরিষদের সভাপতির পদে অভিষিক্ত ছিলেন। ইঁহার সময়ে উক্ত পরিষদের যথেষ্ট অভ্যুন্নতি হইয়াছে। কলিকাতায় হিন্দু- [illegible] সহিত বিদ্যালয়ের ইনিই প্রথম [illegible]। ইনি যে সময়ে বিশ্ববিদ্যালয়ের প্রতিনিধি সভার সদস্য ছিলেন, তখনও স্বাধীন ভাবে অনেক মহৎ কার্য্য করিয়াছিলেন। ইনি যে দেশহিতকর কত প্রকার কার্য্যের সহিত সংশ্লিষ্ট তাহা গণনা করা যায় না। মিত্র মহাশয় নিজ জীবনের অবশিষ্ট অংশ দেশের চিন্তায় নিয়োজিত করিয়াছেন। নীতি, সমাজ, শিক্ষা ও ধর্ম্ম, সর্ব্ব বিষয়েই মিত্র মহাশয় সংস্কারপ্রয়াসী। ভারতবর্ষময় দেবনাগর অক্ষর প্রচলন করা ইঁহার এক কীর্ত্তি। দ্বিতীয়তঃ ভারতীয় বিরাট কায়স্থ-সম্প্রদায়ের একীকরণ এবং বঙ্গীয় কায়স্থ সমাজকে ব্রাত্য দোষ উন্মোচন পূর্ব্বক যথাবিধি উপনীত করিবার জন্য নিরন্তর চেষ্টা করিতেছেন, এবং তদ্বিষয়ে ক্রমশঃ অগ্রসরও হইতেছেন। ইনি স্বয়ং নিষ্ঠাবান্ হিন্দু, প্রত্যহ, তন্ময়চিত্তে ভগদারাধনা, পূজা, অর্চনায় নিরত থাকেন। অতিশয় ভক্তির সহিত প্রধান পূজা পার্ব্বণ সম্পাদন করেন। ইঁহার পল্লী ভবনটী ইঁহার কলিকাতার নাগরিক ভবন অপেক্ষাও রমণীয়। ইনি সেই ক্ষীণতোয়া সরস্বতীর তীরে শস্য-শ্যামল ক্ষেত্রশোভিত "পাণিশেহালা" গ্রামটীকে বহুব্যয়ে পরম শান্তিময় করিয়া তুলিয়াছেন। গ্রামস্থ তাঁহার নিজের উদ্যানও আম, জাম, জম্বীর, নারিকেল, গুবাক, প্রভৃতি বহুবিধ ফল, নানাপ্রকার পুষ্পিতা লতা এবং অগণিত বনৌষধি বৃক্ষে বিলক্ষণ শোভাময়। মিত্র মহাশয়ের সুদীর্ঘ ত্রিতল বাস-গৃহটী অভিপ্রায়ানুরূপ অঙ্কিত নানা সুন্দর দেবদেবীর প্রতিকৃতিতে সুশোভিত। প্রভাতে নিদ্রা ত্যাগের পর, চক্ষু উন্মীলিত করিলেই দেব দেবীর মূর্ত্তি সকল নয়ন গোচর হয়। ইঁহার ধর্ম্মানুমোদিত সংসার-যাত্রা নির্ব্বাহ-প্রণালী বিশুদ্ধ রুচির অনুরূপ। এই সকল দেখিয়া বলিতে ইচ্ছা হয়, মিত্র মহাশয় প্রকৃতই রাজর্ষিকল্প। ইঁহার পুত্রগণের মধ্যে শ্রীযুক্ত শরৎকুমার মিত্র মহাশয় হাইকোর্টের উকীল এবং কনিষ্ঠ পুত্র শ্রীমান্ হেমন্তকুমার ব্যারিষ্টার্।

সিরাজুদ্দৌলা। ইনি বাঙ্গালা দেশের শেষ স্বাধীন নবাব। ১৭৫৬ খ্রীঃ অব্দে নবাব আলিবর্দ্দী খাঁ অপুত্রক অবস্থায় পরলোক গমন করিলে

তাঁহার সপ্তদশ বর্ষীয় দৌহিত্র সিরাজ মুর্শিদাবাদের মসনদে প্রতিষ্ঠিত হন। এই সময় দিল্লীর বাদশাহের ক্ষমতা একরূপ বিলুপ্ত হইয়াছিল, এ জন্য সিরাজ বাদশাহের নিকট হইতে পূর্ব্ব প্রথা অনুসারে সুবাদারীর সনন্দ আনাইবার আবশ্যকতা অনুভব করিলেন না। এদিকে বর্গির হাঙ্গামার পর দিল্লীশ্বর ক্ষমতা শূন্য নামমাত্র সম্রাট্ ছিলেন। আলিবর্দ্দি খাঁ উহা বুঝিতে পারিয়া দিল্লীতে রাজস্ব প্রেরণ রহিত করিয়াছিলেন। সুতরাং এই সময় হইতেই বাঙ্গালার নবাব প্রকৃতপক্ষে স্বাধীন হইয়া পড়িয়া ছিলেন। আলিবর্দ্দি খাঁর সময়ে রাজা রাজবল্লভ ঢাকা নায়েব-নাজিমের সহকারী ছিলেন এবং প্রভূত অর্থ উপার্জ্জন করিয়াছিলেন। সিরাজ ঐ অর্থ আত্মসাৎ করিবার চেষ্টা করায় রাজবল্লভের পুত্র কৃষ্ণদাস সমস্ত অর্থ ও পরিজন সহ কলিকাতায় ইংরেজদের আশ্রয় গ্রহণ করেন। এই সময়ে ফরাসীদিগের সহিত ইংরাজদের যুদ্ধ বাধিবার উপক্রম হওয়ায় ইংরাজেরা নবাবের অনুজ্ঞা লইয়া কলিকাতার দুর্গের জীর্ণ-সংস্কার করিতে আরম্ভ করেন। সিরাজ, ইংরাজ-পক্ষীয় অধ্যক্ষ ড্রেক সাহেবকে লিখিয়া পাঠান "অবিলম্বে যেন কৃষ্ণদাসকে তাঁহার হস্তে সমর্পণ করা হয় এবং কলিকাতার দুর্গ ভাঙ্গিয়া ফেলা হয়।" ইংরাজেরা এই দুইয়ের কোনও প্রস্তাবেই সম্মত হইলেন না। সিরাজ ইহাতে কুপিত হইয়া ইংরাজদিগের কাশীম বাজারের কুঠী অধিকার করেন। এবং পঞ্চাশ হাজার সৈন্য সহ কলিকাতা অভিমুখে যাত্রা করেন। ইহাতে কলিকাতাস্থ ইংরাজগণ স্ত্রী, পুত্র বালক বালিকা সহ অর্ণবযান আশ্রয় করেন ও ১৭০ জন ইংরেজ-যুদ্ধার্থ প্রস্তুত হন এবং হলওয়েল সাহেবকে সৈন্যাধ্যক্ষ মনোনীত করেন। সিরাজের সহিত পাঁচ দিন যুদ্ধের পর, ইংরাজগণ আত্মসমর্পণ করেন। ইংরাজগণের দুর্দ্দশার সংবাদ মান্দ্রাজে পৌঁছিলে ইংরাজ কর্ত্তৃপক্ষ ওয়াট্‌সন্ নামক এক নৌ-সেনাধ্যক্ষকে প্রধান সেনাপতি করিয়া তাঁহার সহিত কয়েকখানি রণপোত এবং তাহাতে ক্লাইভ্ সাহেবও কতকগুলি গোরা ও সিপাহী সৈন্যকে কলিকাতা [illegible] করেন। তাহারা যখন ভাগীরথী দিয়া কলিকাতায় পৌঁছিল এবং দুর্গের উপর গোলাবৃষ্টি করিতে লাগিল, তখন নবাব-সৈন্য ভয় পাইয়া পলায়ন করিতে লাগিল। নবাব বাধ্য হইয়া ইংরাজদিগের ক্ষতিপূরণ করিলেন এবং বিনা শুল্কে বাণিজ্য করিতে দিতে অঙ্গীকার করিয়া সন্ধি করিলেন কিন্তু ভিতরে ভিতরে ইংরাজদিগকে বাঙ্গালা দেশ হইতে তাড়াইবার নিমিত্ত চেষ্টা করিতে লাগিলেন। এদিকে নবাব সিরাজউদ্দৌলার কোষাধ্যক্ষ জগৎশেঠ নানা অত্যাচারে মর্ম্মাহত হইয়া সেনাপতি মিরজাফর নদীয়ার রাজা কৃষ্ণচন্দ্র, উমিচাঁদ প্রভৃতির সহিত মন্ত্রণা করিতে লাগিলেন, এবং তাঁহাদের সাহায্যার্থ ক্লাইভকে আমন্ত্রণ করিলেন। ক্লাইভ ও সাদরে তাঁহাদের ষড়যন্ত্রে যোগ দিলেন। তাহার পর, স্থির হইল, "ক্লাইভ্ নবাবের সহিত যুদ্ধ করিবেন, যুদ্ধের সময়ে মিরজাফর ও নিজ সেনাদল লইয়া তাঁহার সহিত মিলিত হইবেন, এবং যুদ্ধে জয়লাভ ঘটিলে মিরজাফর নবাব হইবেন, ইংরাজেরা বিস্তর টাকা পাইবেন।" তাহার পর, পলাশীক্ষেত্রে নবাবের সহিত ক্লাইবের যুদ্ধ হইল। মিরজাফর কোন পক্ষেই যোগ দান করিলেন না। নবাবের পরাজয় হইল। তাহার পর, নবাব সিরাজুদ্দৌলা উষ্ট্র আরোহণে যুদ্ধক্ষেত্র হইতে মুর্শিদাবাদে এবং সেখান হইতে নৌকা আরোহণ করিয়া পলায়ন করিলেন। কয়েক দিন পরে ক্ষুধা পিপাসায় কাতর হইয়া ভগবানগোলার নিকটে তীরে উঠিয়া এক ফকিরের আস্তানায় উপস্থিত হন। ঐ ফকির পূর্ব্ব হইতেই সিরাজুদ্দৌলার কোন ব্যবহারে বিরূপ ছিল। সংপ্রতি সুযোগ পাইয়া মিরজাফরের অনুচরগণের হস্তে ধরাইয়া দিল। পরে মিরজাফরের পুত্র মিরণের আদেশে কোন ঘাতুক অতি নিষ্ঠুরভাবে সিরাজুদ্দৌলাকে নিহত করে। কিছুকাল পরে মিরণও বজ্রাঘাতে প্রাণ হারাইয়াছিলেন।

সীতারাম রায়। বাঙ্গালার একজন ক্ষুদ্র নরপতি। খ্রীষ্টীয় [illegible] [illegible] যশোহর জেলার [illegible]

গ্রামে উত্তররাঢ়ীয় কায়স্থ বংশে সীতারাম জন্ম গ্রহণ করেন। প্রথমে ইনি একজন জমিদার ছিলেন, পরে নিকটবর্ত্তী ভূম্যধিকারিগণের ভূমি আত্মসাৎ করিয়া নিজের সৈন্যসংখ্যা বর্দ্ধিত করেন এবং স্বয়ং রাজা উপাধি গ্রহণ করেন। ইনি ক্রমে এতদূর ক্ষমতাশালী হইয়া উঠেন যে প্রকাশ্যে সুবাদারের বিরুদ্ধাচরণ করেন এবং নবাব মুর্শিদকুলিখাঁর কর দেওয়া বন্ধ করিয়া সর্ব্ব-বিষয়ে স্বাধীন হইয়া উঠেন। রাজা সীতারাম রায় কেবল পরাক্রান্ত ছিলেন না; বহু সংকার্য্যের ও অনুষ্ঠান করিয়াছিলেন। অনেক দেবমন্দির প্রতিষ্ঠা করেন এবং সকল শ্রেণীর ব্রাহ্মণের ব্রহ্মত্রভূমি দান করেন। জলাশয় খনন ইঁহার অপর একটী মহৎ কার্য্য। ইনি নিজ অধিকৃত স্থানে বহু জলাশয় খনন করিয়াছিলেন। এখনও মহম্মদপুরে সীতারামের মন্দির, রাধাকৃষ্ণের মন্দির, দশভুজার মন্দির প্রভৃতি দেবমন্দির, কৃষ্ণসাগর শ্যামসাগর প্রভৃতি অতিবিশাল জলাশয় সকল বিদ্যমান। আর স্থানীয় বহু ব্রাহ্মণ সীতারাম রায়ের প্রদত্ত ব্রহ্মত্রভূমি ভোগ করিতেছেন। শেষ জীবনে সীতারাম রায় বিলাসী এবং রাজকার্য্যে শিথিল হইয়া উঠেন। সুতরাং রাজ্য-মধ্যে নানা বিশৃঙ্খলা উপস্থিত হয়। এই অবসরে নবাবের সৈন্য আসিয়া মহম্মদপুর আক্রমণ করে এবং রাজা সীতারাম রায়কে পরাজিত করিয়া নিহত করে।

সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। ইনি কলিকাতা মহানগরীর তালতলা পল্লীতে ১৮৪৮ খ্রীষ্টাব্দের নবেম্বর মাসে জন্মগ্রহণ করেন। পিতার নাম দুর্গাচরণ বন্দ্যোপাধ্যায়। ইনি এক সময়ে কলিকাতার প্রধান ডাক্তার ছিলেন। সুরেন্দ্র-নাথ প্রথমে ডবটন-কলেজে অধ্যয়ন করিয়া ১৮৬৮ খ্রীষ্টাব্দে বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ হন। ঐ বৎসরেই বি, এল, গুপ্ত ও আর্, সি দত্তের সহিত সিভিল্‌সার্বিস্ পরীক্ষা প্রদানের নিমিত্ত ইংলণ্ডে গমন করেন এবং উক্ত পরীক্ষায় কৃত-কার্য্য হন। সুরেন্দ্রনাথের বয়স লইয়া একটু গোলযোগ উপস্থিত হয় এবং তজ্জন্য আদালতের আশ্রয় পর্য্যন্ত গ্রহণ করিতে বাধ্য হয়। কিন্তু মোকদ্দমা উঠিবার পূর্ব্বেই কর্ত্তৃপক্ষ ইঁহাকে পরীক্ষোত্তীর্ণ ছাত্রগণের তালিকাভুক্ত করিয়া লয়েন। ১৮৭১ খ্রীষ্টাব্দে ইনি স্বদেশে আসিয়া সিলেটের আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট্ হন। আদালতের নথি কাটাকুটি করিয়াছেন এই হেতুবাদে ইঁহার নামে অভিযোগ উপস্থিত হয়। বেঙ্গল গবর্ণমেণ্ট তদন্ত করিয়া ইঁহাকে নিয়ম বিরুদ্ধ কার্য্য করার জন্য মাসিক ৫০৲ টাকা বৃত্তি দিয়া কার্য্য হইতে অবসর প্রদান করেন। কিন্তু সুরেন্দ্রনাথ ঐ মাসিক বৃত্তি গ্রহণ করেন নাই। বিদ্যাসাগর মহাশয় ইঁহাকে মাসিক দুই শত টাকা বেতনে মেট্রপলিটান্‌ইন্‌ষ্টিটিউসনের ইংরাজী-সাহিত্যের অধ্যাপক নিযুক্ত করেন। তাহার পর, সিটি কলেজে ও শেষে ফ্রিচর্চ্চ-ইন্‌ষ্টিটিউসনে প্রধান ইংরাজী-সাহিত্যের অধ্যাপকের কার্য্য করিয়া অবশেষে বহুবাজারে স্বপ্রতিষ্ঠিত বিদ্যালয়ে শিক্ষকতা করেন। পরে এই বিদ্যালয়ই রিপণ-কলেজ্ নামে প্রসিদ্ধি লাভ করিয়াছে। অল্প দিন হইল সুরেন্দ্রনাথ এই কলেজটি সাধারণের হস্তে প্রদান করিয়াছেন। ১৮৭৬ খ্রীষ্টাব্দে মিঃ আনন্দমোহন বসুর সহিত মিলিত হইয়া ইনি ইণ্ডিয়ান্ এসোসিয়েসন্ নামক সমিতি স্থাপন করেন এবং উহার সম্পাদক হন। ১৮৭৮ খৃঃ অব্দে বেঙ্গলি পত্রের স্বত্ব ক্রয় করিয়া লন এবং উহার সম্পাদন ভার গ্রহণ করেন। পূর্ব্বে এই পত্র সাপ্তাহিক ছিল, পরে উহা দৈনিক পত্রে পরিণত হয়। ১৮৮৩ খ্রীঃ অব্দে সুরেন্দ্রনাথ আদালত-অবজ্ঞার অপরাধে অভিযুক্ত হইয়া হাইকোর্টের ফুলবেঞ্চের বিচারাধীন হন এবং দুই মাসের জন্য সিবিল জেল ভোগ করেন। জাতীয়-মহাসমিতি স্থাপন বিষয়ে সুরেন্দ্রনাথ প্রধান উদ্যোক্তা। ১৮৯৫ খ্রীষ্টাব্দে পুণা নগরীতে এই সমিতির একাদশ অধিবেশনে ও ১৯০২ খ্রীষ্টাব্দে আমেদাবাদে ইহার অষ্টাদশ অধিবেশনে মাননীয় শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয় সভাপতির আসন পরিগ্রহ করেন। এতদ্ভিন্ন রাজনৈতিক আন্দোলন বিষয়ে কত সভা সমিতিতে ইনি যে, কত উদ্দীপনাময়ী বক্তৃতা করিয়াছেন এবং সভাপতি হইয়াছেন তাহার অন্ত নাই।

সুরেশচন্দ্র বিশ্বাস ( কর্ণেল ) নদীয়া জেলার অন্তর্গত কৃষ্ণনগর সহরের সাত ক্রোশ পশ্চিমে নাথপুর গ্রামে সুরেশচন্দ্রের পৈতৃক আবাস। ইনি ১৮৭১ খ্রীষ্টাব্দে রাণাঘাটে মাতুলালয়ে জন্মগ্রহণ করেন। পিতার নাম গিরিশচন্দ্র বিশ্বাস। জাতিতে কায়স্থ। ইনি প্রথম কলিকাতা ভাবানীপুরে লণ্ডন-মিশনরি সোসাইটি সংক্রান্ত স্কুলে শিক্ষার্থ প্রবেশ করেন। পড়া শুনায় তাদৃশ মনোযোগী ছিলেন না, সুতরাং পিতার সহিত অবনিবনাও হওয়ায় গৃহ ত্যাগ করিয়া অষ্টন সাহেবের আশ্রয় গ্রহণপূর্ব্বক খ্রীষ্টধর্ম্মে দীক্ষিত হন। তাহার পর, চাকুরীর চেষ্টায় মান্দ্রাজ-প্রভৃতি স্থানে গমন করেন কিন্তু বিফলমনোরথ হইয়া ফিরিয়া আসেন। যখন বয়স ১৭ বৎসর সেই সময় সুরেশচন্দ্র আসিষ্টাণ্ট-ষ্টুয়ার্ড রূপে বি, এস্, এন্, কোম্পানির একখানি জাহাজে লণ্ডনে গমন করেন, এবং কুলির কার্য্য এবং ফেরিওয়ালার কার্য্য করিয়া কিছুকাল লণ্ডন ও তাহার চতুষ্পার্শ্ববর্ত্তী স্থানে ভ্রমণ করেন। ঐ সময়ে তিনি ইংরাজী ও লাটিন ভাষা কিছু এবং অল্প গণিত রসায়ন বিদ্যা শিক্ষা করেন। তাহার পর, সার্কাস্-দলের সঙ্গে পশু দমনকারিরূপে হামবার্গ নগরে গমন করেন। সেখানে জর্ম্মন্-জাতীয়া ভদ্রবংশ-সম্ভূতা এক যুবতীর সহ সুরেশচন্দ্রের প্রণয় হয়। যুবতীর আত্মীয়গণ এই ঘটনা জানায় সুরেশের জীবন বিপদাপন্ন হয়। সুরেশ নিরুপায় হইয়া একটী বড় সার্কাস-কোম্পানির অধীনে কার্য্য লইয়া আমেরিকায় পলায়ন করেন। ১৮৮৫ খ্রীঃ অব্দে ইনি ব্রেজিল-রাজ্যে আসিয়া ক্রীড়া দেখান ও বক্তৃতা করেন। তত্রত্য চিকিৎসকের এক যুবতী কন্যার সহিত ইহার প্রণয় হয়। তাঁহারই প্রীতি সম্পাদনার্থ ইনি সার্কাসের সংস্রব ত্যাগ করিয়া সৈনিক-বিভাগে প্রবেশ করেন। ১৮৯১ খ্রীঃ অব্দে ইনি চিকিৎসক-কন্যাকে বিবাহ করেন। তাহার পর, পদাতির পদ হইতে নৌসেনার অধিনায়ক এবং তথা হইতে ফাষ্ট লেপ্টেণাণ্ট হন। এবং রাজ্যের মধ্যে সম্ভ্রান্ত বলিয়া পরিগণিত হন। তাহার পর, ইনি লেপ্টনাণ্ট কর্ণেলের পদও প্রাপ্ত হইয়াছিলেন। ১৮০৫ খ্রীষ্টাব্দে ২২শে সেপ্টেম্বর কর্ণেল সুরেশচন্দ্র বিশ্বাস রাইডিজেনেরো নগরে দেহ ত্যাগ করেন।

সুরেশপ্রসাদসর্ব্বাধিকারী। ইনি ১৮৬৫ খ্রীঃ অব্দে হুগলী জেলার অন্তর্গত ভুরসুট-বামুন-পাড়া গ্রামে কায়স্থবংশে জন্মগ্রহণ করেন। ইহার পিতা সুপ্রসিদ্ধ ডাক্তার রায় সূর্য্যকুমার সর্ব্বাধিকারী বাহাদুর। সুরেশপ্রসাদের বাল্য-কাল হইতে স্বাস্থ্য ভাল ছিল না, তজ্জন্য ইহার পিতা স্বর্গীয় ডাক্তার সর্ব্বাধিকারী মহাশয় অতিশয় শ্রমসাধ্য ডাক্তারী বিদ্যা শিক্ষা করিতে ইহাকে নিষেধ করিয়াছিলেন। শেষে ইহার অসাধারণ অধ্যবসায় দর্শনে সন্তুষ্ট হইয়া অনুমতি প্রদান করেন। সুরেশপ্রসাদ মেডিকাল কলেজে প্রবেশ করিয়াই প্রতিভার পরিচয় প্রদান করেন এবং ইনি অনেক বৃত্তি ও পুরস্কার লাভ করেন। বি, এ, পরীক্ষায় উত্তীর্ণ না হইলে এম্, ডি হওয়া যায় না, তজ্জন্য মেডিক্যাল কলেজে ডাক্তারি বিদ্যা শিক্ষা কালে দ্বিগুণ পরিশ্রম করিয়া বি, এ, পরীক্ষা প্রদান করেন এবং পরিশেষে এম্, ডি, হন। ইহার প্রতি মেডিকাল কলেজের ডাক্তারদের বিলক্ষণ সহানুভূতি ছিল। অনেকে ইহাকে স্নেহ করিতেন। সুরেশপ্রসাদ পিতৃ-প্রদর্শিত পন্থা অবলম্বনে ফিজিসিয়ান্ হইতে ইচ্ছা করিয়াছিলেন, কিন্তু মাতার আদেশে এক দরিদ্র ব্রাহ্মণ-কন্যার অতিকঠিন স্ত্রীরোগের চিকিৎসায় অস্ত্র ধারণ করেন। তদবধি অস্ত্র চিকিৎসার দিকে অভিনিবেশ প্রকাশ করেন এবং কালক্রমে ইনি একজন প্রধান অস্ত্র চিকিৎসকরূপে খ্যাতি লাভ করেন। স্বাস্থ্যের অনুরোধে সুরেশপ্রসাদ অতিসংযত ভাবে ব্যবসায় করেন। ইনি ডাক্তার নীলরতনসরকার, কালীকৃষ্ণ বাগ্‌চী, অমূল্যচরণবসুর সহিত মিলিত হইয়া অপার সার্কুলার রোডে "কলেজ অফ সার্জনস্ এণ্ড ফিজিসিয়ান্স" নামে চিকিৎসা বিদ্যালয় স্থাপন করিয়াছেন। এক্ষণে উহা [illegible] [illegible] [illegible]

সহিত মিলিত হইয়া দেশের প্রভুত উপকার সাধন করিতেছে।

সেক্সপীয়ার্। ইনি ইংলণ্ডের সর্ব্বশ্রেষ্ঠ কবি ও নাট্যকার। ১৫৬৪ খ্রীঃ অব্দে সেক্সপীয়ার্ আভন নদীর তটবর্ত্তী ষ্ট্রাটফোর্ড নগরে জন্ম গ্রহণ করেন। পিতার নাম জন্ সেক্সপীয়ার। বাল্যকালে উইলিয়ম্ সেক্সপীয়ার জন্মভূমিস্থ অবৈতনিক বিদ্যালয়ে মাতৃ ভাষাও সামান্য কিছু লাটিন্ শিক্ষা করেন। কিছুকাল পরে ১৫৭৮ খ্রীঃ অব্দে পিতার অবস্থা নিতান্ত হীন হওয়ায় ইঁহাকে বিদ্যালয় পরিত্যাগপূর্ব্বক জীবিকা অর্জ্জনের চেষ্টায় প্রবৃত্ত হইতে হয়। পাঁচ বৎসর পরে ইনি আনি-হাতাওয়ে নাম্নী এক মহিলার পাণি গ্রহণ করেন। এই রমণী পতি অপেক্ষা আট বৎসরের বড় ছিলেন। অনেকে অনুমান করেন আনিহাতাওয়ে কুমারী অবস্থায় গর্ভবতী হইয়াছিলেন বলিয়া যাহাতে তাঁহার সন্তান জারজ বলিয়া পরিগণিত না হয়, তজ্জন্য আত্মীয় স্বজনগণ সবিশেষ উদ্যোগী হইয়া অবিলম্বে সেক্সপীয়ারের সহ আনির উদ্বাহ-ক্রিয়া সম্পাদন করেন। বিবাহের তিন চারি বৎসর পরে সেক্পীয়ারের নামে এক অভিযোগ উপস্থিত হয় যে;—তিনি কোন ভদ্রলোকের বাগান হইতে একটী হরিণ চুরি করিয়াছেন, এই অভিযোগের পরই ইঁহাকে জন্মভূমি পরিত্যাগ পূর্ব্বক স্থানান্তরে পলায়ন করিতে হয়। এইরূপ জনশ্রুতি, মহাকবি লণ্ডন নগরে প্রথমে থিয়েটারের বহির্দ্দেশে ভদ্রলোকদের অশ্বধারণ করিয়া যাহা পাইতেন, তদ্বারা জীবিকা নির্ব্বাহ করিতেন। ১৫৯২ খ্রীঃ অব্দে রঙ্গমঞ্চে নটরূপে আবির্ভূত হন এবং লিখিতে আরম্ভ করেন। অসামান্য প্রতিভা বলে নাটক রচনায় ইনি অদ্বিতীয় হইয়া উঠেন। ১৬১৬ খ্রীঃ অব্দের ২৩শে এপ্রেল সেক্সপীয়ার কালগ্রাসে পতিত হন। ইঁহার মৃত্যুর পর স্বদেশে ও বিদেশে, বিশেষতঃ জর্ম্মন্-রাজ্যে ইঁহার অগাধ পাণ্ডিত্যের ও মানব-চরিত্রের [illegible] জ্ঞানের সম্যক্ উপলব্ধি হয়। ইঁহার জন্ম-ভূমি এক প্রকার তীর্থস্থানে পরিণত হইয়াছে। সকল দেশের পণ্ডিতেরাই ইহা দর্শন করিতে আসেন।

সোরাবজী—(মিস্ কর্ণেলিয়া) ইনি ১৮৬৬ খ্রীঃ অব্দে নাসিক নগরে পার্সীকুলে জন্ম গ্রহণ করেন। পিতার নাম রেভাঃ সোরাবজী ফরনেটজী। ইনি ১৮৮৭ খ্রীঃ অব্দে বি, এ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া আমেদাবাদ নগরস্থ গুজরাট্ কলেজে কিছুকাল ইংরাজী সাহিত্যের অধ্যাপনা করেন। পরে উক্ত কর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক ১৮৮৮ খ্রীঃ অব্দে অক্সফোর্ড বিশ্ব-বিদ্যালয়ে শিক্ষার্থ প্রবেশ করেন। এবং তথা হইতে আইনের পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ভারত-বর্ষে প্রত্যাগমন করেন। কিছুকাল হইল ইনি বেঙ্গল গভর্মেণ্টের অধীনে যে সকল দেশীয় রমণীর সম্পত্তি কোর্ট-অফ ওয়ার্ডের তত্ত্বাবধানে রহিয়াছে আইন ও মামলা মকদ্দমা বিষয়ক ব্যাপারে তাঁহাদের পরামর্শ দাত্রীরূপে নিযুক্ত আছেন। ১৯০৯ খ্রীঃ অব্দে ইনি স্বীয় কার্য্যের গুণের উৎকর্ষের জন্য প্রথম শ্রেণীর কাইশারী হিন্দী পদক প্রাপ্ত হইয়াছেন।

সরলাদেবী। ইনি অনুমান ১৮৭২ খ্রীষ্টাব্দে কলিকাতা মহানগরীতে রাঢ়ীয় শ্রেণীস্থ ব্রাহ্মণ-কুলে জন্মগ্রহণ করেন। পিতার নাম জানকী নাথ ঘোষাল এবং মাতা সুপ্রসিদ্ধা শ্রীমতী স্বর্ণকুমারী দেবী। ইনি মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের অন্যতমা দৌহিত্রী। বাল্যকালে শ্রীমতী সরলা, মাতামহ-আলয়েই প্রতিপালিতা এবং শিক্ষিতা হইয়াছিলেন। তাহার পর, ১৮৯০ খ্রীঃ অব্দে বেথুন কলেজ্ হইতে বি-এ, পরীক্ষায় সসম্মানে উত্তীর্ণ হইয়া বিশ্ববিদ্যালয় হইতে পদ্মাবতী-সুবর্ণ-মেডেল প্রাপ্ত হন। কিছুদিন পরে ইনি মহীশূর-নগরস্থ রাজকীয় কলেজে (কন্যা-বিদ্যালয়ে) অধিনেত্রীর পদে কার্য্য করেন। তাহার পর, সে কার্য্য পরিত্যাগ পূর্ব্বক কলিকাতায় আগমন করিয়া সুপ্রসিদ্ধ-ভারতী পত্রিকার সম্পাদকীয় ভার গ্রহণ করেন। ইঁহার কর্ত্তৃত্বকালে ভারতীর অভূতপূর্ব্ব উন্নতি হইয়াছিল। অনেক মাসিক পত্রিকার সম্পাদক বিনা পারিশ্রমিকেই লেখকদিগের নিকট হইতে

প্রবন্ধ গ্রহণ করেন, কিন্তু ইঁহার সেরূপ রুচি ছিল না। বিনামূল্যে প্রবন্ধ পাইলেও ইনি লেখকদের পারিতোষিক প্রদান করিতেন। তবে যাঁহারা স্বেচ্ছায় প্রবন্ধের মূল্য গ্রহণ করিতেন না, তাঁহাদের কথা স্বতন্ত্র। শ্রীমতী সরলা দেবী উন্নতমনাঃ ও উৎসাহশীলা রমণী। তিনি কিসে দেশের অভ্যুদয় হইবে, সর্ব্বদা সেই বিষয় চিন্তা করেন। ইনি সংস্কার-প্রিয় হইলেও প্রাচীনতার পক্ষপাতিনী। কি প্রকারে ভারতবাসী বিদ্যা, বুদ্ধি, শৌর্য্য ও সামর্থ্যে বলীয়ান্ হইবে, কিসে ভারতে ব্যবসায়, বাণিজ্যের প্রসার বৃদ্ধি হইবে, তাহার জন্য সর্ব্বদা চেষ্টা করেন। কয়েক বৎসর পূর্ব্বে লাহোর কোর্টের প্লীডার এক পাঞ্জাবী যুবার সহিত আর্য্য-সমাজের বিধান অনুসারে শ্রীমতী সরলাদেবীর উদ্বাহ-ক্রিয়া সম্পন্ন হইয়াছে। ইঁহার শ্বশুরকুল মুঞ্জহাল ব্রাহ্মণ। পঞ্জাবের মুঞ্জহাল ব্রাহ্মণেরা নাকি অতিশয় বীর। তাঁহারা আরব হইতে আসিয়া পঞ্জাবে বাস করিয়াছেন। শত্রুগণের সহিত হাসান হোসেনের যুদ্ধকালে মুঞ্জহালগণ হাসান হোসেনের সৈনিক কার্য্যে নিযুক্ত ছিলেন এবং অনেক সাহায্যও নাকি করিয়াছিলেন। শুনা যায় শ্রীমতী সরলাদেবীর সাহচর্য্যে ইঁহার স্বামীরও পূর্ব্বাপেক্ষা ক্রমশঃ অধিকতর জ্ঞানের উন্নতি হইতেছে। ইঁহার সম্পাদিত "শতগান" নামক সংগীত পুস্তক প্রকাশিত হইয়াছে।

স্বর্ণকুমারী দেবী। ইনি ১৮৫৭ খ্রীঃ অব্দের ভাদ্র মাসে কলিকাতার জোড়াসাঁকোর ঠাকুর-বংশে জন্ম গ্রহণ করেন। পিতা সুপ্রসিদ্ধ মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর। ইনি বাল্যকালে পিতৃগৃহে গৃহশিক্ষকের নিকট বাঙ্গালা ও সংস্কৃত শিক্ষা করেন। একাদশ বর্ষ বয়সে কৃষ্ণনগর কলেজের ছাত্র শ্রীযুক্ত জানকীনাথ ঘোষাল মহাশয়ের সহিত ইঁহার পরিণয়-ক্রিয়া সম্পন্ন হয়। তাহার পর স্বামীর যত্নে শ্রীমতী স্বর্ণকুমারী দেবী কিছু কাল ইংরাজী শিক্ষাও করিয়াছিলেন। অষ্টাদশবর্ষ বয়সে ইঁহার প্রথম উপন্যাস (১) "দীপনির্ব্বাণ" রচিতও উহার দুই বৎসর পরে প্রকাশিত হয়। তাহার পর, ক্রমান্বয়ে ইঁহার নিম্নলিখিত গ্রন্থগুলি রচিত ও প্রকাশিত হইয়াছে। (২) ছিন্ন মুকুল (৩) হুগলীর ইমামবাড়ী (৪) স্নেহলতা (৫) বিদ্রোহ (৬) মিবাররাজ (৭) ফুলেরমালা (৮) কাহাকে? (৯) নবকাহিনী (১০) মালতী (১১) বসন্ত উৎসব (১২) গাথা (১৩) কবিতা ও গান (১৪) কৌতুকনাট্ট ও বিবিধ কথা (১৫) পৃথিবী (১৬) বাল্য বিনোদ (১৭) গল্প-স্বল্প (১৮) কীর্ত্তিকলাপ (১৯) বর্ণবোধ। ইনি অনেক দিন ভারতী পত্রিকার পরিচালিকা ছিলেন। ইঁহার সম্পাদনকালে ভারতী পত্রিকায় ইঁহার অনেক লেখা প্রকাশিত হয়। সমুদয় প্রবন্ধ অদ্যাপি পুস্তকাকারে প্রকাশিত হয় নাই। কিছু কাল পূর্ব্বে ইঁহার স্বামী জানকীনাথ ঘোষাল মহাশয়ের পরলোক প্রাপ্তি ঘটিয়াছে। এখন ইঁহার দুই কন্যা এক এক পুত্র বিদ্যমান। পুত্র মিঃ জ্যোৎস্নাময় ঘোষাল মান্দ্রাজের সিবিলিয়ান্।

স্বর্ণময়ী। (মহারাণী) মুর্শিদাবাদ সহরের অন্তর্গত কাশীমবাজার নামক স্থানে মহারাণী স্বর্ণময়ী বিদ্যমান ছিলেন। বর্দ্ধমান জেলার অন্তর্গত ভাটাকুল গ্রামে সামান্য অবস্থাপন্ন এক তৈলিকগৃহে ইনি জন্মগ্রহণ করেন। একাদশ বর্ষ বয়ঃক্রমকালে সর্ব্বসুলক্ষণাক্রান্তা এই রূপবতী বালিকার সহিত কাশীমবাজারের সুপ্রসিদ্ধ কান্ত বাবুর প্রপৌত্র কুমার কৃষ্ণনাথের বিবাহ হয়। স্বামীর যত্নে এই বুদ্ধিমতী বালিকা বাঙ্গালা লিখিতে পড়িতে এবং কিঞ্চিৎ অঙ্ক কসিতে শিখিয়াছিলেন। কুমার কৃষ্ণনাথের ঔরসে ইঁহার দুইটী কন্যা জন্মে কিন্তু তাহারা বালিকা বয়সেই কালগ্রাসে পতিত হয়। কুমার কৃষ্ণনাথ ১৮৪১ খ্রীঃ অব্দে গবর্ণর জেনেরাল্ অক্ল্যাণ্ড সাহেবের নিকট হইতে "রাজা বাহাদুর" উপাধি প্রাপ্ত হন। একটা খুনি মোকদ্দমায় পড়িয়া আদালতে উপস্থিত হইবার অপমানাশঙ্কায় রাজা কৃষ্ণনাথ ১৮৪৪ খ্রীঃ অব্দে কলিকাতার অন্তর্গত চিৎপুর রোডস্থ বাটী ভবনে আত্মহত্যা করেন। এই সময় স্বর্ণময়ী অষ্টাদশ বর্ষ বয়সে যৌবনের প্রারম্ভে অনাথা হন। রাজা কৃষ্ণনাথ আত্মহত্যা করিবার পূর্ব্বে এক-

খানি উইল্ করিয়া যান। তাহার সর্ত্ত অনুসারে ইষ্ট ইণ্ডিয়া-কোম্পানি স্বর্ণময়ীর স্ত্রী-ধন ব্যতীত অন্য যাবতীয় সম্পত্তি অধিকার করিয়া লন। সৌভাগ্যবশতঃ এই ঘোর বিপদের সময় স্বর্ণময়ী রাজীবলোচনরায় নামক এক বুদ্ধিমান্ কার্য্যদক্ষ সৎপরামর্শদাতা কর্ম্মচারী প্রাপ্ত হইয়াছিলেন। তিনি দেওয়ানপদে নিযুক্ত হন। তাঁহারই পরামর্শে স্বর্ণময়ী সুপ্রীম-কোর্টে স্বামীর উইল অগ্রাহ্য করাইবার নিমিত্ত মোকদ্দমা উপস্থিত করেন। প্রায় তিন বৎসর মোকদ্দমা চলার পর ১৮৪৭ খ্রীঃ অব্দের ১৫ই নবেম্বর স্বর্ণময়ী মোকদ্দমায় জয় লাভ করেন। উইল করিবার সময় রাজা কৃষ্ণনাথ প্রকৃতিস্থ ছিলেন না, ইহা প্রতিপন্ন হওয়ায় উইল নামঞ্জুর হইল। তাঁহার বিধবা পত্নী, তাঁহার পরিত্যক্ত সমস্ত সম্পত্তির উত্তরাধিকারিণী হইলেন। মোকদ্দমার ব্যয় নির্ব্বাহার্থ বিস্তর টাকা ঋণ হইয়াছিল, কয়েক বৎসরের মধ্যেই সে সমস্ত পরিশোধ হইয়া গেল। স্বর্ণময়ী যথানিয়মে হিন্দুবিধবার কর্ত্তব্য পালন করিতেন। নিজের অশন বসনে অথবা ভোগ বিলাসে অধিক ব্যয় করিতেন না। এই বিস্তৃত জমিদারীর বিপুল আয় সমস্তই দান পুণ্য, পরোপকার ও লোকহিতকর কার্য্যেই ব্যয়িত হইত। ইহার দানশীলতা ও মানবহিতৈষণা দর্শনে গভর্ণমেণ্ট সন্তুষ্ট হইয়া ১৮৭১ খ্রীঃ অব্দে "মহারাণী" উপাধি ও ১৮৭৮ খ্রীঃ অব্দে সি, আই, উপাধি প্রদান করেন। যদিও ইহার অসংখ্য দান ও লোকহিত-কার্য্যের সবিস্তার বর্ণনা সম্ভবপর নহে তথাপি ইহার প্রধান প্রধান সৎকার্য্যগুলির উল্লেখ করা যাইতেছে। মহারাণী স্বর্ণময়ী বহরমপুর জলের কলের নিমিত্ত দেড় লক্ষ টাকা, উত্তরবঙ্গের দুর্ভিক্ষ নিবারণের নিমিত্ত এক লক্ষ পঁচিশ হাজার টাকা, কলিকাতা মেডিক্যাল কলেজের ডাক্তারি-শিক্ষার্থিনী ছাত্রীদিগের হোষ্টেল নির্ম্মাণে এক লক্ষ টাকা, কলিকাতা ক্যাম্বেল মেডিক্যাল কলেজের ছাত্র-[illegible] নির্ম্মাণে দশ হাজার টাকা দান [illegible] একতিম বঙ্গের ছোটলাট ক্যাম্বেল সাহেব বহরমপুর কলেজের বি, এ, ক্লাশ তুলিয়া উহাকে দ্বিতীয়-শ্রেণীর কলেজরূপে পরিণত করিলে মহারাণী স্বর্ণময়ী উক্ত কলেজের সমস্ত পরিচালন ভার স্বহস্তে গ্রহণ করিয়া উহাকে পুনর্ব্বার প্রথম শ্রেণীর কলেজে উন্নীত করেন। বঙ্গদেশের মধ্যে মুর্শিদাবাদ, রাজসাহী, পাবনা, দীনাজপুর, মালদহ, রংপুর, বগুড়া, ফরিদপুর, যশোহর, নদীয়া, বর্দ্ধমান ও ২৪ পরগণা জেলায় ও উত্তর পশ্চিম প্রদেশে, গাজিপুর ও আজমগড় জেলায় সুবিস্তৃত জমিদারী ও তদ্ভূত বার্ষিক ছয় লক্ষ হইতে আট লক্ষ টাকা আয় রাখিয়া এই প্রাতঃস্মরণীয়া মহারাণী স্বর্ণময়ী ১৮৯৭ খ্রীঃ অব্দের আগষ্ট মাসে স্বর্গারোহণ করিয়াছেন।

---

# হ

হণ্টর (স্যর্ উইলিয়ম্) ইনি ১৮৪০ খ্রীঃ অব্দের ১৫ই জুলাই জন্মগ্রহণ করেন এবং ১৮৬২ খ্রীঃ অব্দে সিভিল সার্ভিস্ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া বঙ্গদেশে সমাগত হন। ইনি ১৮৬৮ খ্রীষ্টাব্দে Annals of rurd Bengal প্রণয়ন করেন। ১৮৭১ খ্রীঃ অব্দে Director General of Statistics পদে নিযুক্ত হন। ১৮৭৫—১৮৭৭ পর্য্যন্ত ২০ খণ্ড Statistical Accounts of Bengal প্রকাশিত করেন। পরে সর্ব্বসমেত ১২৮ খণ্ড বিভক্ত স্থানীয় বিবরণী (Local Gazetteers) প্রচারিত করেন। ইহা হইতেই Imperial Gazetteer of India উত্তরকালে সঙ্কলিত হয়। ছয় বৎসর কাল অর্থাৎ ১৮৮১—১৮৮৭ পর্য্যন্ত বড়লাটের ব্যবস্থাপক সভার সদস্য ছিলেন। ১৮৭—১৮৮৩ পর্য্যন্ত এডুকেশন কমিশন নামক শিক্ষা সমিতির সভাপতিত্ব করেন। Ruber of India নামক ধারাবাহিক গ্রন্থাবলীতে ইনি ভারতবর্ষের কয়েকটী শাসনকর্ত্তার জীবনবৃত্তান্ত লিপিবদ্ধ করিয়াছেন। ইনি ইংলণ্ডের টাইমস্ পত্রিকার ভারতীয় সংবাদদাতা ছিলেন। ইনি ভারতবর্ষের এক খানি বিস্তৃত ইতিহাস লিখিবার জন্য ইচ্ছা করিয়া ছিলেন কিন্তু সময়ের অভাবে কেবল

ভারতে ইংরেজ-অধিকারের বিষয় অবলম্বন-পূর্ব্বক দুই খণ্ডে বিভক্ত একখানি গ্রন্থ রচনা করেন। ১৮৮৬ খ্রীঃ অব্দে ইনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস্‌চেন্‌সেলার পদে অধিষ্ঠিত ছিলেন। পর বৎসর ইনি অবসর গ্রহণ করিয়া স্বদেশে গমন করেন। ইনি ১৮৭৮ খ্রীঃ অব্দ হইতে ১৮৮৭ খ্রীঃ অব্দ পর্য্যন্ত যথাক্রমে সি, আই, সি, এস্‌, আই, ও কে, সি, এস্‌ আই, উপাধি লাভ করেন। গ্ল্যাসগো ও কেম্ব্রিজ্‌ বিশ্ববিদ্যালয় হইতে এল্‌, এল্‌, ডি, উপাধিও প্রাপ্ত হইয়াছিলেন। ইনি প্রাচ্য ভাষার শব্দগুলি ইংরাজী অক্ষরে প্রতিলিপি করিবার যে প্রণালী উদ্ভাবিত করিয়াছিলেন, তাহাই এখন গবর্ণমেণ্ট ও সাধারণের অনুমোদিত হইয়া প্রচলিত হইয়াছে। ১৯০০ খ্রীঃ অব্দের ৭ই ফেব্রুয়ারি এই ভারতপ্রিয় মহানুভবের দেহাত্যয় ঘটিয়াছে।

হরপ্রসাদ শাস্ত্রী। ইনি ২৪ পরগণা জেলার অন্তর্গত নৈহাটী গ্রামে রাঢ়ীয়-শ্রেণীস্থ ব্রাহ্মণবংশে জন্মগ্রহণ করেন। পিতার নাম কমললোচন ন্যায়রত্ন। শৈশবে পিতৃবিয়োগের পর, ইনি এক প্রকার নিঃসহায় অবস্থায় সংস্কৃত-কলেজে অধ্যয়নের নিমিত্ত কলিকাতায় আগমন করেন। অর্থাভাবে সে উদ্দেশ্য বিফল হইবার উপক্রম হইলে বিদ্যাসাগর মহাশয় ইঁহাকে আশ্রয় দান করেন। ইনি সংস্কৃত কলেজ্‌ হইতে এম্‌, এ, পরীক্ষা প্রদানপূর্ব্বক উত্তীর্ণ হইয়া প্রথমে হেয়ার স্কুলের হেড্‌ পণ্ডিতের পদে নিযুক্ত হন। পরে যথাক্রমে হাইকোর্টের ট্র্যান্‌স্লেটারের কার্য্যে, বেঙ্গলি ট্রান্‌স্লেটারের সহকারীর পদে, পরে বেঙ্গলি লাইব্রেরিয়ানের পদে কার্য্য করিয়া প্রেসিডেন্সী কলেজের সংস্কৃত অধ্যাপকের পদ প্রাপ্ত হন। তাহা হইতে সংস্কৃত-কলেজের প্রিন্সিপাল নিযুক্ত হন। ইনি পূর্ব্বে এসিয়াটিক সোসাইটির ভাষাতত্ত্ব বিভাগের সেক্রেটারি ছিলেন। গভর্ণমেণ্ট ইঁহার নানা বিষয়ে গবেষণা দেখিয়া প্রথমে মহামহোপাধ্যায় উপাধি ও সংপ্রতি সি, আই, ই উপাধি প্রদান করিয়াছেন। এখন ইনি বঙ্গীয়সাহিত্য-পরিষদের সভাপতি আছেন। ইঁহার সম্পাদিত কয়েকখানি সংস্কৃত পুস্তক ও নিম্নলিখিত বাঙ্গালা পুস্তকগুলি দেখিতে পাওয়া যায়। যথা ;—বাল্মীকির জয়, ভারত-মহিলা, কাঞ্চনমালা, মেঘদূত, কালিদাসের ব্যাখ্যা।

হরিদাস। কিঞ্চিদধিক চারিশত বৎসর পূর্ব্বে শান্তিপুরের অনতিদূরস্থ বুড়ন গ্রামে হরিদাস জন্মগ্রহণ করেন। ইঁহার মাতা পিতার দত্ত স্বজাতীয় নাম বোধ হয় কিছু ছিল, কিন্তু এখন তাহা জানিবার উপায় নাই। হরিদাস অতিশয় হরিভক্তিপরায়ণ, সতত হরিনাম করিতে ভাল বাসিতেন। তাহার পর, ক্রমে ইনি সংসারে বীতস্পৃহ হইয়া ফুলিয়া গ্রামের সন্নিহিত বন-মধ্যে কুটীর নির্ম্মাণ করিলেন এবং তাহাতে অবস্থান করিয়া পরমানন্দে হরিনাম করিতে লাগিলেন। ঐ সময় এক দিন অদ্বৈত মহাপ্রভুর সহিত সাক্ষাৎ হয়, তাঁহার মুখে ভক্তি-বিষয়ে উপদেশ শ্রবণ করিয়া হরিদাস কৃতার্থ হন "মুসলমানবংশে জন্মিয়া কাফেরের ভজনীয় হরির নাম জপ করে" এই কথা শুনিয়া কাজি ক্রোধান্ধ হন এবং মুসলমান ধর্ম্মে পুনঃ প্রবর্ত্তিত করিবার জন্য বহু চেষ্টা করেন। শেষে বিফল-প্রযত্ন হইয়া নবাবের নিকট অভিযোগ করেন। নবাব কাজির অনুরোধে হরিদাসকে ২২ বাজারে প্রহার করিবার হুকুম দেন। পদাতিকগণ ২২ বাজারে অনবরত বেত্রাঘাত করিলেও হরিদাস মরিলেন না, গভীর ধ্যানমগ্ন হইয়া নিশ্চলভাবে রহিলেন। ইঁহার মৃত্যু হইয়াছে, ভাবিয়া নবাবের লোকে হরিদাসকে সমাধিস্থ না করিয়া গঙ্গাজলে নিক্ষেপ করিল। উহার পরক্ষণেই হরিদাস গঙ্গাজল হইতে উঠিয়া হাসিতে হাসিতে নবাবকে দেখা দিলেন। নবাব অনুতপ্ত হইয়া ইঁহার নিকট ক্ষমা চাহিয়া ইঁহাকে যথেচ্ছ ভ্রমণ করিতে অনুমতি দিলেন। তাহার পর, পুনরায় ফুলিয়ার নিকটবর্ত্তী বনমধ্যে কুটীরে বাস করিতে লাগিলেন। ঐখানে এক স্থানীয় জমিদার চরিত্রভ্রষ্টা এক রূপসী যুবতীকে পাঠাইয়া হরিদাসকে ভ্রষ্ট করিতে চেষ্টা করিতে লাগিল কিন্তু তাহাতে কোন ফল হইল না,

হরিদাস তন্ময়চিত্তে হরিনাম জপে নিযুক্ত রহিলেন। তাহার পর, তিনি নবদ্বীপে আসিয়া প্রথমে ভক্ত বৈষ্ণবগণের সহিত মিলিত হন। চৈতন্য মহাপ্রভুও তাঁহার ঐকান্তিক ভক্তি দেখিয়া সন্তুষ্ট হন। শেষে হরিদাস মহাপ্রভুর সহিত নীলাচলে গমন করেন। সেখানে অনেক দিন হরিনাম জপ ও সাধনার পর, ইঁহার দেহত্যাগ হয়। ভক্তেরা মুসলমানের শব স্পর্শের আশঙ্কায় ইতস্ততঃ করিতে লাগিলেন। মহাপ্রভু উহা দেখিয়া বলিলেন "তোমরা কেবল নামে ভক্ত, এখনও তোমাদের ভেদবুদ্ধি পূর্ণ মাত্রায় রহিয়াছে। যে ব্যক্তি সমস্ত জীবন অনন্য মনে হরিনাম জপ করিয়াছে, তাহাকেও যবন বলিতে চাও, তোমরা থাক, আমি উহাকে সমাধিস্থ করিতেছি।" তাহার পর তিনি একাকীই হরিদাসের মৃতদেহ স্কন্ধে করিয়া সমুদ্রতীরে নিক্ষেপ করিলেন এবং সেখানে গর্ত্ত খুঁড়িয়া উহা সমাধিস্থ করিলেন। এখন পুরী শঙ্করাচার্য্য-মঠের সন্নিহিত সমুদ্রতীরে হরিদাসের সমাধি বিদ্যমান আছে।

হরিনাথ মজুমদার। সাধারণতঃ ইনি "কাঙ্গাল হরিনাথ" নামে প্রসিদ্ধ। ১২৪০ সালে নদীয়া জেলার অন্তর্গত কুমারখালি গ্রামে তৈলিকবংশে হরিনাথ জন্মগ্রহণ করেন। জন্মগ্রহণের এক বৎসর পরেই ইঁহার প্রথমে মাতৃবিয়োগ হয়। তাহার পর, ইনি পিতৃব্য ও পিতৃব্য-পত্নী কর্ত্তৃক প্রতিপালিত হন। অর্থাভাবে বাল্যকালে ইঁহার যথেষ্ট বিদ্যাশিক্ষার সুযোগ হয় নাই। হরিনাথ অল্প শিক্ষা পাইয়া এক নীলকুঠীতে চাকুরী গ্রহণ করেন। কিছুকাল পরে চাকুরী ছাড়িয়া দেন। প্রথমে ইনি প্রভাকর পত্রে প্রবন্ধ লিখিতেন। তাহার পর, স্বয়ং "গ্রামবার্ত্তা প্রকাশিকা" নামে এক মাসিক পত্রিকা প্রকাশ করেন। ঐ পত্রিকা ক্রমে পাক্ষিক ও সাপ্তাহিক হইয়াছিল। ইঁহার গ্রন্থের মধ্যে (১) বিজয়বসন্ত (২) দক্ষযজ্ঞ (৩) বিজয়া (৪) অক্রূর সংবাদ, পরমার্থগাথা (৫) মাতৃমহিমা ৬) ব্রহ্মাণ্ডবেদ প্রভৃতি উল্লেখযোগ্য। এতদ্ভিন্ন ইঁহার স্বদেশে ইঁহার রচিত বাউল-সংগীত অতিপ্রসিদ্ধ। ঐ সকল গীত ফিকিরচাঁদের বাউল সঙ্গীত নামে প্রসিদ্ধ। ১৩০৩ খ্রীষ্টাব্দে ৬৩ বৎসর বয়সে কাঙ্গাল হরিনাথ ইহলোক ত্যাগ করিয়াছেন।

হারাণচন্দ্র রক্ষিত। ২৪ পরগণা জেলার অন্তর্গত মজিলপুর গ্রামে ১২৭২ সালের আষাঢ় মাসে হারাণচন্দ্র জন্মগ্রহণ করেন। পিতার নাম হরিদাস রক্ষিত। জাতিতে কায়স্থ। ইনি বিদ্যালয় পরিত্যাগের পর, কিছুকাল "কর্ণধার" নামক একমাসিক পত্রের সম্পাদকতা করেন। তাহার পর, বঙ্গবাসী অফিসে প্রবেশ করেন। ইনি মহাকবি সেক্সপিয়ার প্রণীত গ্রন্থ সমূহের বঙ্গানুবাদ করিয়া যথেষ্ট খ্যাতি ও সম্মান লাভ করিয়াছেন। ১৯০০ খৃঃ অব্দের ১লা জানুয়ারি সম্রাট্ সপ্তম এডওয়ার্ডের রাজ্যাভিষেক উৎসব উপলক্ষে গবর্মেণ্ট ইঁহাকে "রায় সাহেব" উপাধি প্রদান করিয়াছেন। ইনি এখন স্বীয় বাসগ্রামেই অবস্থিতি করেন। হারাণচন্দ্র রক্ষিতের প্রণীত নিম্নলিখিত গ্রন্থ সকল দেখিতে পাওয়া যায়। যথা ;—(১) রাণী ভবানী। (২) বঙ্গের শেষবীর (৩) মন্ত্রের সাধন (৪) জ্যোতির্ম্ময়ী (৫) প্রতিভাসুন্দরী (৬) কামিনীকাঞ্চন প্রভৃতি।

হার্ডিঞ্জ (লর্ড) ভারতবর্ষের অন্যতম গভর্ণর জেনেরাল্। ১৭৮৫ খৃঃ অব্দের ৩০শে মার্চ্চ ইংলণ্ডে ইঁহার জন্ম হয়। মহাবীর ডিউক অফ্ ওয়েলিংটনের অধীনে সমগ্র পেনিন্সুলার সমরে ইনি যুদ্ধ করেন এবং ভিনীরা ও ভিটোরিয়ার যুদ্ধে গুরুতররূপে আহত হন। এই সময়ে ইনি উচ্চশ্রেণীর বীরত্বসম্পন্ন সাহসী যোদ্ধা বলিয়া খ্যাতি লাভ করেন। মহাবীর নেপোলিয়ান্ এলবা দ্বীপ হইতে পলায়ন করিলে ইনি ইংরেজদিগের সহযোগী প্রুশীয় সৈন্যের অন্যতম প্রধান সেনাপতি নিযুক্ত হন, এবং লিগনি নামক স্থানের যুদ্ধে বাম বাহুতে দারুণ আঘাত প্রাপ্ত হন ও সেই বাহু ছেদন করিয়া ফেলিতে হয়। পার্লামেণ্ট ইঁহার সার্ উপাধি প্রদান করেন। ১৮২৮ খ্রীঃ অব্দে ওয়েলিংটন ইংলণ্ডের প্রধান সেনাপতি হইলে ইনি তাঁহার অধীনে সমর বিভাগের সেক্রেটারি ও পরে আয়র্লণ্ডের প্রধান সেক্রেটারির পদ প্রাপ্ত হন। ১৮৪৪ খ্রীঃ

অব্দে এলিন্‌বরা পদত্যাগ করিলে ডিরেক্টর সভা সার্‌ হেন্‌রি হার্ডিঞ্জকে ভারতবর্ষের গভর্ণর্‌ জেনারাল্‌ করিয়া প্রেরণ করেন। পূর্ব্বেই বলা হইয়াছে, সিহানি নামক স্থানে যুদ্ধে বাম বাহুতে আঘাত লাগে, তজ্জন্য বাহুখানি কাটিয়া ফেলিতে হইয়াছিল। এই কারণে লোকে ইঁহাকে "হাতকাটা গবর্ণর" বলিত। ইনি ভারতবর্ষের গবর্ণর জেনারেল্‌ হইয়া যে সকল কার্য্য করেন, তন্মধ্যে পাঞ্জাবে শিখদের সহিত যুদ্ধ ও সন্ধিই প্রধান। এই সন্ধির পর পার্লামেন্ট সভাই হার্ডিঞ্জকে লর্ড উপাধি ও তিন পুরুষ পর্য্যন্ত বার্ষিক তিন হাজার পাউণ্ড বৃত্তি নির্দ্ধারণ করেন। ১৮৪৮ খ্রীঃ অব্দে ইনি পদত্যাগ করেন এবং ১৮৫২ খ্রীঃ অব্দে ওয়েলিংটন কালগ্রাসে পতিত হইলে ইনি ইংলণ্ডের প্রধান সেনাপতি নিযুক্ত হন এবং ১৮৫৫খ্রীঃ অব্দে ইঁহাকে ফীল্‌ড মার্শালের পদে উন্নীত করা হয়। ১৮৬৬ খ্রীঃ অব্দে ২৪শে সেপ্টেম্বর লর্ড হার্ডিঞ্জ কালগ্রাসে পতিত হন। ইঁহার পৌত্র ১৯১০ খ্রীষ্টাব্দ হইতে ভারতের ভাইসরয় নিযুক্ত হইয়াছেন। এক্ষণে তিনি উক্ত পদে বিদ্যমান।

হুইটনি ( William Dwight Whiting ) ইনি ১৮২৭ খ্রীষ্টাব্দের ৯ই ফেব্রুয়ারি তারিখে মাসাচুসেটস্‌ প্রদেশের নবথাম্‌টন্‌ নগরে জন্মগ্রহণ করেন। তাহার পর, হুইট্‌নি সাহেব ইয়েল নগরে সংস্কৃত-শিক্ষা আরম্ভ করেন। ১৮৫০ খ্রীঃ অব্দে ইনি জর্ম্মন্‌দেশ হইতে সংস্কৃত ভাষায় অধিকতর ব্যুৎপত্তি লাভ করিয়া ইয়েল্‌ বিশ্ববিদ্যালয়ে এই ভাষার অধ্যাপনা করেন। American Oriental Society নামক সমিতির ইনি যথাক্রমে পুস্তকালয়াধ্যক্ষ, কার্য্যাধ্যক্ষ ও সভাপতির পদে প্রতিষ্ঠিত হন। ইনি প্রাচ্যবিদ্যা বিষয় অনেক প্রবন্ধ ও পুস্তক রচনা করিয়াছেন। ১৮৭৯ খ্রীষ্টাব্দে ইঁহার রচিত সংস্কৃত ব্যাকরণ প্রকাশিত হয়। ভারতবাসী পণ্ডিতগণ যে প্রণালী অবলম্বন করিয়া সংস্কৃত ব্যাকরণ প্রণয়ন করিয়াছেন, ইনি সে প্রণালীর পক্ষপাতী নহেন। Century Dictionary নামে যে একখানি ইংরেজী অভিধান অনেক খণ্ডে প্রকাশিত হয়। ইনি তাহার প্রধান সম্পাদক ছিলেন। ১৮৯৪ খ্রীঃ অব্দের ৭ই জুন ইঁহার পরলোক প্রাপ্তি ঘটিয়াছে।

হুমায়ুন। ইনি ভারতবর্ষে মোগল সাম্রাজ্যের সংস্থাপক সম্রাট্‌ বাবরের জ্যেষ্ঠ পুত্র। বাবর ইঁহাকে অত্যন্ত স্নেহ করিতেন। ১৫০০ খ্রীঃ অব্দে বাবর ও হুমায়ুন প্রাণ-হানিকর রোগে শয্যাশায়ী হন। হুমায়ুনের রোগ ক্রমশঃ প্রাণ-সঙ্কট অবস্থায় উপনীত হইলে চিকিৎসকেরা ইঁহার জীবনে হতাশ হইয়া পড়েন। তখন জনৈক অমাত্যের পরামর্শে বাবর পুত্রের রোগশয্যা তিনবার প্রদক্ষিণ করিয়া প্রার্থনা করেন "হে করুণানিধান পরমেশ্বর! জীবের জীবন, মরণ, তোমার ইচ্ছাধীন; তুমি করুণা করিয়া আমার প্রাণাধিক পুত্রের জীবন রক্ষা কর এবং তাহার পরিবর্ত্তে আমার জীবন গ্রহণ কর।" পুত্রবৎসল পিতার অকপট প্রার্থনা যেন পরমেশ্বরের কর্ণে প্রবেশ করিল। সেই দিন হইতে পুত্র আরোগ্য লাভ করিতে লাগিলেন ও পিতার অবস্থা উত্তরোত্তর মন্দ হইতে লাগিল এবং কয়েক দিন পরে বাবর মৃত্যুমুখে পতিত হইলেন। পিতার পরলোক গমনের পর, হুমায়ুন দিল্লীর সিংহাসনে আরোহণ করেন। ইহার পর হুমায়ুনের জীবনে রাজ্যচ্যুতি প্রভৃতি অনেক ঘটনা ঘটে। অমরকোটে অবস্থানকালে ১৫৪২ খ্রীষ্টাব্দে ইঁহার জগদ্বিখ্যাত পুত্র আকবরের জন্ম হয়। দীর্ঘকাল পরে ১৫৫৫ খ্রীঃ অব্দে হুমায়ুন প্রথমে পঞ্জাব ও তৎপরে বিনা বাধায় দিল্লী আগ্রা অধিকার করেন। তিনি এইরূপে নষ্ট রাজ্যের পুনরুদ্ধার করিয়া সিংহাসনে প্রতিষ্ঠিত হন। কিন্তু অধিক দিন তাঁহার ভাগ্যে এই সুখ ভোগ ঘটে নাই। ছয় মাস পরেই ১৫৫৬ খ্রীঃ অব্দে একদা প্রাসাদের মর্ম্মর নির্ম্মিত সোপানাবলী আরোহণকালে, পদস্খলিত হইয়া মৃত্যুমুখে পতিত হন।

হুয়েন্‌সাঙ্‌। ইনি চীনদেশীয় বৌদ্ধ পরিব্রাজক। যখন তাং-বংশের দ্বিতীয় সম্রাট্‌ চীনদেশে রাজত্ব করেন, সেই সময়ে ( অর্থাৎ ৬২৯ খ্রীষ্টাব্দে ) হুয়েন্‌সাঙ্‌ চীনরাজ্য হইতে ভারতবর্ষ অভিমুখে

বস্থিতা করেন। ইনি তাতার রাজ্য ও আবগানিস্থান হইয়া ভারতে উপস্থিত হন। তীর্থদর্শনই ইহার দেশ পর্য্যটনের প্রধান উদ্দেশ্য। খ্রীষ্টীয় ৬৪৫ অব্দে ইনি স্বদেশে প্রত্যাবর্ত্তন করেন। ইহার ভ্রমণবৃত্তান্ত অত্যন্ত কৌতূহলপ্রদ। ঐ পুস্তকের নাম "সি-ইউ-কি"। উক্ত পুস্তকে ভারতবর্ষের তাৎকালিক অবস্থার অনেক প্রয়োজনীয় বিবরণ পাওয়া যায়। ইনি যখন ভারতবর্ষে পরিভ্রমণ করেন, তখন উত্তরভারতে স্থাণ্বীশ্বর-নগরে হর্ষবর্দ্ধন (শ্রীহর্ষ) রাজত্ব করিতেন। তিনি প্রথম জীবনে বর্ণাশ্রম-ধর্ম্মাবলম্বী হইলেও প্রবীণ বয়সে সম্পূর্ণরূপে ভগবান্ বুদ্ধের অনুশাসন অঙ্গীকার করিয়াছিলেন। শ্রীহর্ষ চারি বৎসর অন্তর একটী দান-যজ্ঞের অনুষ্ঠান করিতেন। তাহাতে হিন্দু-পণ্ডিত ও বৌদ্ধ-শ্রমণ, উভয়বিধ পণ্ডিতবর্গই আহূত হইতেন। প্রয়াগের সন্নিহিত স্থানে এই দান যজ্ঞের অনুষ্ঠান হইত। জাতিধর্ম্ম-নির্ব্বিশেষে সকলেই এই দান গ্রহণের অধিকারী ছিলেন। যজ্ঞ সমাপনান্তে শ্রীহর্ষ রাজ-পরিচ্ছদ ও মণিমুক্তাদি গাত্র হইতে উন্মোচন করিয়া বুদ্ধদেবের ন্যায় ভিক্ষুজনোচিত কাষায় বসন পরিধান করিতেন। যখন হুয়েন্থসাঙ ভারতবর্ষে পর্য্যটন করেন, তখন বৌদ্ধ-ধর্ম্মের প্রভাব হ্রাস হইয়া আসিতেছিল। ইনি গয়ার নিকটবর্ত্তী নরেন্দ্রবিহারে (নালন্দায়) পাঁচ বৎসর কাল বৌদ্ধধর্ম্ম ও দর্শনশাস্ত্র অধ্যয়ন করিয়াছিলেন। ইহার সময়ে কাশ্মীর, প্রয়াগ এবং উজ্জয়িনী প্রভৃতি প্রসিদ্ধ স্থানে পুনরায় হিন্দুধর্ম্মের প্রাধান্য প্রতিষ্ঠিত হইয়াছিল। ঐ সকল স্থলে তিনি বৌদ্ধ-বিহার অপেক্ষা হিন্দুমন্দিরের সংখ্যাই অধিক দেখিয়াছিলেন।

**হেমচন্দ্র সূরি।** ইনি খ্রীষ্টীয় ১১শ শতাব্দীর শেষ-ভাগে গুর্জ্জর প্রদেশে (গুজরাটে) জন্মগ্রহণ করেন। ইহার মাতার নাম পাহিনী ও পিতার নাম চাচিঙ্গদেব। হেমচন্দ্র বাল্যে চংদেব নামে [illegible] হইতেন। তখন গুর্জ্জর জনপদে [illegible] অতিশয় প্রভাব। ইহার জননী [illegible] থাকিলেও ইহার পিতা বৈদিক ধর্ম্মে অনুরাগী ও যথাবিধি বৈদিক আচার পালন করিতেন। অষ্টমবর্ষ বয়সে চংদেব দেবচন্দ্র আচার্য্য নামক এক জৈন-পুরোহিতের নিকট জৈন-ধর্ম্মে দীক্ষিত হন। তাঁহার পিতা পুত্রকে জৈনধর্ম্ম হইতে নিবৃত্ত করিবার জন্য বহু চেষ্টা করেন। অবশেষে পুত্রের দৃঢ়প্রতিজ্ঞা দেখিয়া বিফল মনোরথ হন। তাহার পর, চঙ্গদেব উদয়নমন্ত্রীর নিকট থাকিয়া বিদ্যা শিক্ষা করেন এবং অসামান্য প্রতিভাবলে এক জন বিখ্যাত পণ্ডিত বলিয়া প্রসিদ্ধি লাভ করেন। এই সময় হইতে ইহার নাম হয় হেমচন্দ্র সূরি। কিছু দিন পরে রাজা কুমার-পাল মালবে আগমনপূর্ব্বক ইহার পাণ্ডিত্য-দর্শনে বিমুগ্ধ হইয়া রাজকীয় সভা-পণ্ডিতের পদে নিযুক্ত করেন। রাজসভায় ইহার অসাধারণ সম্মান দর্শনে অন্যান্য সভাসদেরা ইহাকে রাজার বিদ্বেষভাজন করিবার জন্য ষড়যন্ত্র করেন কিন্তু হেমচন্দ্র কৌশলে তাহা হইতে উদ্ধার লাভ করেন। জীবনের শেষভাগে ইনি আহারাদি সমুদয় পরিত্যাগপূর্ব্বক ১১৭৪ খ্রীঃ অব্দে ৮৪ বৎসর বয়সে দেহ বিসর্জ্জন করেন। হেমচন্দ্র সূরি বিরচিত গ্রন্থযথা;—১। প্রাকৃত ব্যাকরণ। ২। প্রাকৃত অভিধান। ৩। সিদ্ধশব্দানুশাসন। ৪। অনেকার্থ শব্দসংগ্রহ। ৫। অভিধান চিন্তামণি। ৬। ত্রিষষ্ঠি শলাকা পুরুষ চরিত। ৭। রামায়ণ।

**হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়।** ইনি ১২৪৫ সালের ৬ই বৈশাখ হুগলি জেলার অন্তর্গত গুলিটা গ্রামে মাতুলালয়ে জন্মগ্রহণ করেন। পিতার নাম কৈলাসচন্দ্র বন্দ্যোপাধ্যায়। প্রথমে হেমচন্দ্র গুলিটা গ্রামের পাঠশালায় কিছু কাল অধ্যয়ন করিয়া মাতামহের সহিত খিদিরপুরে আগমন করেন এবং সেই সময়ে তিনি হিন্দুকলেজ্ হইতে জুনিয়ার পরীক্ষায় উত্তীর্ণ হইয়া বৃত্তি প্রাপ্ত হন। তাহার পর ১৮৫৮ খ্রীঃ অব্দে সিনিয়র্ ও এফ্-এ, পরীক্ষায় উত্তীর্ণ হন। ইহার পর, তিনি প্রেসিডেন্সী কলেজের তৃতীয় বার্ষিক শ্রেণীতে অধ্যয়নের নিমিত্ত প্রবেশ করেন। কিন্তু আর্থিক অসচ্ছলতায় এক বৎসরের অধিক তাঁহার আর অধ্যয়ন করা ঘটিয়া উঠে না। এই সময়

হেমচন্দ্র মাসিক ৩০৲ টাকা বেতনে মিলিটারি অডিটার-জেনেরাল্‌-অফিসে কেরাণীর কার্য্য করেন। তিনি কেরাণীগিরি করিতে করিতে বি, এ, পরীক্ষার জন্য প্রস্তুত হইতে লাগিলেন এবং ১৮৫৯ খ্রী: অব্দে বি, এ, পরীক্ষায় কৃতকার্য্য হইয়া কেরাণী হেমচন্দ্র কলিকাতা ট্রেনিং-স্কুলের অন্যতম শিক্ষকের পদে নিযুক্ত হইলেন। অনন্তর, তিন বৎসর পরে, ১৮৬২ খ্রী: অব্দে বি, এল্‌, পরীক্ষায় উত্তীর্ণ হইয়া হাওড়া ও শ্রীরামপুরের মুন্সেফের পদে নিযুক্ত হন। এক বৎসর পরে তাঁহার দূরদেশে বদলি হওয়ার সম্ভাবনা হইলে তাঁহার মাতামহী ইহাতে বিশেষ আপত্তি করেন। তখন স্বাধীনচেতাঃ হেমচন্দ্র মুন্সেফি কার্য্যে ইস্তফা দিয়া স্বাধীনভাবে ওকালতী কার্য্যে ব্রতী হইলেন। কলিকাতা হাইকোর্ট তাঁহার কার্য্যক্ষেত্র হইল। ভস্মাচ্ছাদিত বহ্নির ন্যায় তাঁহার যোগ্যতার সংবাদ চতুর্দ্দিকে ছড়াইয়া পড়িল। কয়েক বৎসরের মধ্যে লব্ধপ্রতিষ্ঠ হেমচন্দ্র গবর্মেণ্টের সিনিয়র উকিল অন্নদাচরণ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের অবসর গ্রহণে তাঁহারই স্থানে গবর্মেণ্টের সিনিয়র উকীলের পদে নিযুক্ত হইলেন। ১৮৬১ খৃষ্টাব্দে যখন হেমচন্দ্র হিন্দু কলেজে অধ্যয়ন করেন, তখন হইতেই ইঁহার কবিত্ব-শক্তির বিকাশ দৃষ্ট হয়। তাহার পর, জীবনের অবসান পর্য্যন্ত তিনি কবিতা-দেবীর আরাধনায়ই সময়ক্ষেপ করিয়াছেন। যখন তিনি ধনোপার্জ্জন করিতেন তখন মুক্ত-হস্ত ছিলেন, সুতরাং কিছু সঞ্চয় করিতে পারেন নাই। জীবনত্যাগের পূর্ব্বে তাঁহাকে দারুণ অর্থকৃচ্ছ্রতা ভোগ করিতে হয়। গবর্মেণ্টের প্রদত্ত সাহিত্যিকবৃত্তি মাসিক ২৫৲ টাকা ও বরাহনগরের জমিদার রায় শ্রীযুক্ত যতীন্দ্রনাথ চৌধুরী প্রভৃতি কতিপয় জমিদারের অর্থ সাহায্যেই ইঁহার জীবনের শেষ কয়েক বৎসর অতিবাহিত হইয়াছিল। কবিবর হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায় রচিত নিম্নলিখিত পুস্তকগুলি [illegible]। ১। চিন্তাতরঙ্গিণী। ২। কবিতাবলী। ৩। আশা-কানন। ৪। ছায়াময়ী। ৫। [illegible]। ৬। বৃত্র-সংহার। ৭। চিত্তবিকাশ। [illegible]

ডেভিড্‌ হেয়ার। ইনি ১৭৭৫ খ্রী: অব্দে স্কট্‌লণ্ডে জন্মগ্রহণ করেন। ঘড়ী নির্ম্মাণের ব্যবসায় উপলক্ষে ১৮০০ খ্রীষ্টাব্দে হেয়ার সাহেব কলিকাতায় সমাগত হন। অল্পকালের মধ্যেই ইনি কিছু ধন সঞ্চয় করিয়া ১৮১৬ খ্রী: অব্দে উক্ত ঘড়ী নির্ম্মাণের কার্য্যালয় গ্রে নামক তাঁহার আত্মীয়কে সমর্পণপূর্ব্বক এদেশে ইংরাজী শিক্ষা প্রবর্ত্তিত করিবার জন্য বদ্ধপরিকর হন। ১৮১৪ খ্রীষ্টাব্দে হেয়ার সাহেব রাজা রামমোহন রায়ের সহিত ইংরাজী বিদ্যালয় স্থাপন সম্বন্ধে পরামর্শ করেন। সুপ্রীম-কোর্টের প্রধান বিচারপতি ও কতিপয় বাঙ্গালী বন্ধুর সহায়তায় ১৮১৭ খ্রী: অব্দে ২০শে জানুয়ারি হেয়ার সাহেব হিন্দুকলেজ্‌ প্রতিষ্ঠা করেন। ঐ বৎসরেই বিদ্যালয়ের পাঠোপযোগী ইংরাজী ও বাঙ্গালা পুস্তক প্রচারার্থ হেয়ার সাহেব স্কুলবুক্‌-সোসাইটি স্থাপন করেন। পর বৎসর সেপ্টেম্বর মাসে ইনি আর একটী সমিতি প্রতিষ্ঠিত করেন। উহার উদ্দেশ্য কলিকাতা নগরীর ভিন্ন ভিন্ন স্থানে ইংরাজী ও বাঙ্গালা বিদ্যালয় স্থাপন। বিদ্যালয় প্রতিষ্ঠা করিয়াই কেবল হেয়ার সাহেব সন্তুষ্ট হন নাই, ছাত্রগণের শারীরিক, মানসিক এবং নৈতিক-উন্নতির উপর ইনি বিশেষ দৃষ্টি রাখিতেন। মধ্যে মধ্যে বাড়ীতে যাইয়া ইঁহাদের সংবাদ লইতেন। কথিত আছে, ইনি বিদ্যালয়ের দৈনিক কার্য্য শেষ হইবার সময় দ্বারদেশে তোয়ালে হাতে করিয়া দাঁড়াইয়া থাকিতেন এবং স্বহস্তে ছাত্রদিগের মুখ মুছিয়া দিতেন। ইনি যে বাড়ীতে থাকিতেন, সেখানে কোন ছাত্র ইঁহার সহিত সাক্ষাৎ করিতে গেলে, ইঁহার বাড়ীর সংলগ্ন একটী মিষ্টান্নের দোকানে তাহাদিগকে [illegible] না করাইয়া ছাড়িয়া দিতেন না। বিদ্যার্থিগণ ইঁহাকে পিতার ন্যায় ভক্তি শ্রদ্ধা করিত, এবং ইনিও পুত্রের ন্যায় তাহাদিগকে স্নেহ করিতেন। ইনি সংবাদ-পত্র বিষয়ক কঠোর আইন রদ করিবার [illegible] সবিশেষ উদ্যোগী ছিলেন। [illegible] [illegible] উপলক্ষে [illegible] [illegible] [illegible], ও সুপ্রীমকোর্টে [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] [illegible] ছিলেন।

১৮৬৮ খ্রীঃ অব্দে ইনি কলিকাতা কোর্ট-অফ্ রিকোয়েষ্ট নামক আদালতে জজ পদে প্রতিষ্ঠিত হন। ১৮৪২ খ্রীঃ অব্দের ১লা জুন হেয়ার সাহেব বিসূচিকা রোগে প্রাণত্যাগ করেন।

হেষ্টিংস,-ওয়ারেন্। ভারতবর্ষের প্রথম গবর্ণর জেনেরাল্। ইংলণ্ডের অন্তর্গত অক্সফোর্ড প্রদেশস্থ চর্চ্চিল নামক স্থানে ১৭৩২ খ্রীষ্টাব্দে ৬ই ডিসেম্বর ইহার জন্ম হয়। ইনি ওয়েষ্ট মিনিষ্টার বিদ্যালয়ে শিক্ষা লাভ করেন। তাহার পর, ১৭৫০ খ্রীষ্টাব্দে ইনি ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির অধীনে কেরাণী নিযুক্ত হইয়া এ দেশে আগমন করেন। ১৭৭২ খ্রীষ্টাব্দে বাঙ্গালার গবর্ণর্ নিযুক্ত হন। ইহার সময়েই প্রকৃত প্রস্তাবে ইংরাজ ভারতবর্ষের রাজা হন। ইনি ভারতবর্ষের রাজস্ব, বিচার, শাসন প্রভৃতি নানাবিধ বিষয়ে পরিবর্ত্তন পরিবর্দ্ধন করেন। ইহার সময়েই ভারতবর্ষ কোম্পানির মুলুক নামে অভিহিত হয়। এই সময়ে হেষ্টিংস কোম্পানির যাবতীয় কার্য্যালয় মুর্শিদাবাদ হইতে কলিকাতায় লইয়া আসেন। ইনি কার্য্যক্ষেত্রে যেমন ক্ষমতা প্রদর্শন করিয়াছিলেন, তেমনি প্রভূত অর্থ উপার্জ্জন করিয়াছিলেন। হেষ্টিংসের কতকগুলি অন্যায় কার্য্যের জন্য ডিরেক্টার-সভা হেষ্টিংসকে তিরস্কার করিয়া পত্র লেখেন, তাহার পর, ইনি ১৭৮৩ খ্রীষ্টাব্দে পদত্যাগ করেন। কিন্তু ইহাকে আরও দুই বৎসর এ দেশে থাকিতে হয়। ১৭৮৫ খ্রীষ্টাব্দে ইনি এদেশের নিকট চিরবিদায় গ্রহণ করেন। হেষ্টিংস ইংলণ্ডে উপস্থিত হইলে তত্রত্য কর্ত্তৃপক্ষ ইহাকে মহাসমাদরে গ্রহণ করেন। হেষ্টিংসের চিরবিরোধী ফ্রান্সিসের চেষ্টায় সুপ্রসিদ্ধ বাগ্মী এডমণ্ড, বর্ক, ফক্স, শেরিডান প্রমুখ ইহার বিরুদ্ধবাদী হন। তাঁহাদের যত্নে পার্লামেণ্টের নিকট কমন্স সভা, লর্ডস্ সভার নিকট হেষ্টিংসের নামে অভিযোগ উপস্থিত করেন। বর্ক সাহেব একাদিক্রমে তিন মাস বক্তৃতা করিয়া ইহার দোষোদ্ঘাটন করেন। ১৭৮৮ খ্রীষ্টাব্দের ১৩ই ফেব্রুয়ারি মোকদ্দমার বিচার আরম্ভ হয়, ১৭৯৫ খ্রীষ্টাব্দের ২৩শে এপ্রেল বিচার শেষ হয়। বিচারে ইনি নির্দ্দোষ প্রতিপন্ন হইয়া অব্যাহতি লাভ করেন বটে কিন্তু ইহাতে ইনি সর্ব্বস্বান্ত হন। ভারতবর্ষ হইতে শেষবার ইনি যে এক কোটির অধিক টাকা লইয়া গিয়াছিলেন, তাহার সমস্তই প্রায় এই মোকদ্দমায় ব্যয়িত হয়। অবশেষে কোম্পানির দত্ত বৃত্তির উপর নির্ভর করিয়া ইহাকে অবশিষ্ট জীবন যাপন করিতে হয়। ১৮১৮ খ্রীষ্টাব্দের ২২শে আগষ্ট হেষ্টিংস কালগ্রাসে পতিত হন।

হ্যানিম্যান্। ইনি প্রসিদ্ধ হোমিওপ্যাথিক চিকিৎসা প্রণালীর প্রতিষ্ঠাতা। ইনি ১৭৫৫ খ্রীষ্টাব্দের ১০ই এপ্রেল স্যাকসন্ দেশে মাইসেন নগরে জন্মগ্রহণ করেন। চিকিৎসা-শাস্ত্র অধ্যয়ন করিয়া ইনি ১৭৭৯ খ্রীষ্টাব্দে এম, ডি, উপাধি লাভ করেন। Cullen's Materia Medica নামক গ্রন্থ অনুবাদ করিবার সময়ে পেরুভিয়ান্ বার্কের পরস্পর বিরোধি ভাবসম্পন্ন গুণাবলী বিবৃত হইয়াছে দেখিয়া ইহার মনে ভৈষজ্য-শাস্ত্রের অসন্তোষজনক অবস্থা প্রতিভাত হয়। অনেক দিবস চিন্তা ও পরীক্ষাদি করিয়া ইনি সদৃশ চিকিৎসার সত্য বিষয়ে দৃঢ়প্রত্যয় হইলেন। কিছু দিন পরে পরীক্ষা দ্বারা ইনি দেখিলেন যে, অল্পমাত্রায় ঔষধ সেবিত হইলে অধিকতর ফলপ্রদ হয়। ১৭৯৬ খ্রীষ্টাব্দে ইনি স্বমত প্রচারিত করিলেন। সেই সময় ইনি চারিদিক্ হইতে বাধা পাইতে লাগিলেন। ইহার প্রতি বিরুদ্ধাচরণ এত প্রবল হইয়া উঠিল যে, ১৮২১ খ্রীষ্টাব্দে ইনি লাইপ্‌জিক নগর পরিত্যাগ করিতে বাধ্য হইলেন। সেই সময় হইতে ১৮৩৫ খ্রীষ্টাব্দ পর্য্যন্ত Grand Duke of Anhalt-Kothen নামক সামন্ত রাজার চিকিৎসকরূপে কার্য্য করিয়া হ্যানিমান্ পারিস্ নগরে গমন করেন। সেইখানে ১৮৪৩ খ্রীষ্টাব্দে ২রা জুলাই ইহলোক ত্যাগ করেন।

সমাপ্ত।

## [নিম্নলিখিত জীবন চরিতটী 'য'কারাদি নামের মধ্যে সন্নিবেশিত হইবে।]

যদুনাথ মজুমদার। ইনি যশোহর জেলার অন্তর্গত লোহগড়া গ্রামে ১৭৮১ শকাব্দের ৭ই কার্ত্তিক নবশাক-সম্প্রদায়ের বারুজীবি-বংশে জন্মগ্রহণ করেন। পিতার নাম তারাপ্রসন্ন মজুমদার। ইনি নবম বর্ষে গ্রাম্য পাঠশালা পরিত্যাগ পূর্ব্বক যশোহর জেলা স্কুলে প্রবেশ করেন। যথাক্রমে এণ্ট্রান্স, এফ্ এ, ইংরাজী অনার সহিত বি, এ, ও ইংরাজী সাহিত্যে এম্, এ, পরীক্ষা প্রদান করিয়া তাহাতে কৃতকার্য্য হন। মজুমদার মহাশয় এম্, এ, পরীক্ষায় যোগ্যতা অনুসারে বিশ্ববিদ্যালয়ের দ্বিতীয় স্থান অধিকার করিয়াছিলেন। প্রথমে ইনি আরা গবর্মেণ্ট স্কুলের আসিষ্টাণ্ট হেড্ মাষ্টার পরে হেড্ মাষ্টারের পদে নিযুক্ত হইয়া বিশেষ নৈপুণ্যের সহিত কার্য্য করেন। তাহার পর কলিকাতা সংস্কৃত কলিজিয়েট্ স্কুলের সেকেণ্ড মাষ্টারের পদে নিযুক্ত হন। এই সময়ে ইনি "ইউনাইটেড্ ইণ্ডিয়া" নামক ইংরাজী সাপ্তাহিক পত্রিকা প্রকাশ করেন। কিছুকাল পরে ইনি সংস্কৃত কলেজের সেকেণ্ড মাষ্টারের পদ পরিত্যাগ পূর্ব্বক লাহোর নগরস্থ ট্রিবিউন পত্রের সম্পাদক পদে নিযুক্ত হন। তাহার পর, নেপাল রাজ্যের ভূতপূর্ব্ব মন্ত্রী সার্ মহারাজ রণদীপ সিংহ জঙ্-বাহাদুর কে, সি, এস্, আই, মহাশয় ইহাকে নেপালি দরবার হাইস্কুলের হেড্ মাষ্টারের পদে নিযুক্ত করেন। মহারাজ রণদীপ সিংহ বাহাদুর যখন ষড়্যন্ত্রে পড়িয়া নিহত হন, তখন ইনি নেপালের রাজধানী কাষ্ঠমণ্ডপ নগরে অবস্থিতি করিতেছিলেন। ঐ সময়ে নেপালে নানাবিধ রাজনৈতিক বিভ্রাট পরিদর্শনে মজুমদার মহাশয় ঐ কার্য্য পরিত্যাগ পূর্ব্বক পুনর্ব্বার লাহোরের ট্রিবিউন পত্রের সম্পাদকের পদ গ্রহণ করেন। ঐ স্থানে [illegible] ভূতপূর্ব্ব [illegible] এম্, এ, [illegible] বিভাগের সেক্রেটারির পদে নিযুক্ত করেন। তাহার পর, কাশ্মীরের মহারাজ সিংহাসনচ্যুত হইবার সূচনাকালে মজুমদার মহাশয় উক্ত কার্য্য পরিত্যাগ করিয়া পিতার আদেশে এম্, এ পরীক্ষা প্রদানের আট বৎসর পরে বি, এল, পরীক্ষায় উপস্থিত হন এবং উহাতে প্রথম বিভাগে উত্তীর্ণ হইয়া যশোহরে ওকালতী আরম্ভ করেন। উক্ত স্থানে চারি বৎসর ওকালতীর পর, কলিকাতা হাইকোর্টের উকিল হন। অল্প দিন হাইকোর্টে কার্য্য করার পর, ইহার পিতার শারীরিক অসুস্থতাবশতঃ যশোরে আসিতে বাধ্য হন। ঐ সময় হইতে বরাবর যশোরেই ওকালতী করিতেছেন। ইনি যশোরের প্রধান উকীল। যদু বাবু দরিদ্র জনসাধারণের আশ্রয়-স্বরূপ। ইনি নীলকর-গণের অত্যাচারে প্রপীড়িত প্রজাবর্গকে রক্ষা করিবার জন্য নিঃস্বার্থ ভাবে বহু পরিশ্রম করিয়াছেন। তদ্ভিন্ন মোকদ্দামা করিতে আসিয়া অনেক গরিব লোক ইহার অনুগ্রহ লাভ করিয়া থাকে। ইহার সাহিত্যচর্চ্চা ও যথেষ্ট। ইহার "আমিত্বের প্রসার" "পরিব্রাজক সূক্তমালা" "শ্রেয় ও প্রেয়" "গীতাত্রয় প্রভৃতি পুস্তক এবং ইহার সম্পাদিত ব্রহ্মচারী ও হিন্দু-পত্রিকার সংবাদ বাঙ্গালী মাত্রেই অবগত আছেন। ইনি যশোহর সহরে সম্মিলনী ইনষ্টিটিউসন নামক উচ্চশ্রেণী ইংরাজী বিদ্যালয়ের প্রতিষ্ঠা করিয়াছেন, উহাতে অনেক দরিদ্র বালক বিনা বেতনে ও অর্দ্ধ বেতনে [illegible] করিয়া থাকে। যদুবাবু যশোহর মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান। ইনি এত কার্য্য করিয়া ও নিজের [illegible] ও মিউনিসিপ্যালিটির [illegible]

* অনবধানতা প্রযুক্ত [illegible]
বাহাদুর," ডাক্তার নীল[illegible]
[illegible] মজুমদারের [illegible]

